সংখ্যাটা আপনাকে জানাতে পারি—যদি জানতে চান।

**শ্রী আবদুস সালাম মুন্সী ঃ** আপনি বলেছেন, এইডস্ রোগ প্রতিরোধের জন্য বিভিন্নরকম ব্যবস্থা নেওয়া হয়েছে মানুষকে সাহায্য করার জন্য। আরও বলেছেন, বয়স্কদের ক্ষেত্রে এই বিপদ নেই, উঠতি ছেলে-মেয়েরা উচ্ছৃঙ্খল জীবন-যাপন করলে এই রোগে আক্রান্ত হতে পারে। আমার প্রশ্ন—বিবাহের পূর্বে যুবক-যুবতীদের রক্ত পরীক্ষা করার মধ্যে দিয়ে এইডস্ প্রতিরোধ করার কোন পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী পার্থ দে ঃ** স্যার, আমি যেটা বলেছি সেটা সম্পর্কে ভুল ধারণা হওয়া উচিত নয়। আমি বলেছি বয়স্কদের মধ্যে একটা রুচি, একটা ধরন, একটা অভ্যাস গড়ে উঠেছে, বিশেষ করে যৌন-জীবন সম্পর্কে, সেটা পরে বুঝিয়ে-সুঝিয়ে দূর করা সম্ভব নয়।

এটা একটা গুরুত্বপূর্ণ বিষয়। কম বয়েসি ছেলেমেয়েরা একটা বিপজ্জনক জায়গায় রয়েছে। এই অভিজ্ঞতাগুলো যখন তাদের হয় তখন তত্ত্ব, জ্ঞান, এই সম্বন্ধে তাদের কোনও ধারণা গড়ে ওঠে না। তারা পরীক্ষা নিরীক্ষা করতে চায়। মনস্তত্ত্ববিদরা বলেন যে কম বয়েসী ছেলেমেয়েরা বিশেষ করে ছেলেরা উপলব্ধি করতে শুরু করে যে আমি একজন মানুষ যৌবনপ্রাপ্ত এবং এমন কিছু পরীক্ষা নিরীক্ষা করি যার ফল ভয়ানক। আর মেয়েদের ক্ষেত্রে মনস্তত্ত্ববিদরা বলেন বয়ঃসন্ধিকালে তারা যে অভিজ্ঞতা লাভ করে সেটা তাদের অনিচ্ছাকৃত। সকলেই বলেছেন ওই প্রথম ভুলটা করার পর সে কি করেছে বুঝতে পারছে না, কি করেছে সেটা অনুসন্ধান করা সম্ভব হয় না। তাহলে এই সময়ে আমাদের তাদের পাশে বন্ধুর মতো দাঁড়াতে হবে এই সম্পর্কে আমাদের, জনপ্রতিনিধিদের দৃষ্টিভঙ্গিগত অনুসন্ধান দরকার।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** বিবাহের আগে ছেলেমেয়েদের রক্ত পরীক্ষা বাধ্যতামূলক করা হয়েছে কিনা?

**শ্রী পার্থ দে ঃ** না, বাধ্যতামূলক রক্ত পরীক্ষার কথা বিবেচনা করা যাচ্ছে না।

**শ্রী ইউনিস সরকার ঃ** মাননীয় মন্ত্রী 'ক' প্রশ্নের উত্তরে বলেছেন যে সংখ্যাটা হচ্ছে ৫২। আমি জানতে চাইছি যে ৫২-র শেষ অবস্থা কি? এর মধ্যে কেউ মারা গিয়েছেন কিনা।

**শ্রী পার্থ দে ঃ** ৫২-র মধ্যে কেউ মারা গিয়েছেন কিনা আমি বলতে পারব না। আমার কাছে যে তথ্য আছে তাতে পশ্চিমবাংলায় এখনও ২৬ জন মারা গিয়েছে।

**শ্রী অশোককুমার দেব :** মাননীয় মন্ত্রীর কাছে আমরা প্রশ্ন হচ্ছে যে, আমাদের কলেরা হলে, ক্যান্সার হলে আমরা বুঝতে পারি কিন্তু এডস হলে কোন সিম্‌টম দেখে বুঝা যাবে যে এডস হয়েছে, এ ব্যাপারে ওয়াকিবহাল করা হয় কি ভাবে?

**শ্রী পার্থ দে :** লক্ষণগুলো সব সময়ে চিকিৎসকদের সঙ্গে আলোচনা করা হচ্ছে। তাদের এই ব্যাপারে প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। তারা মনে করেন এটা হতে পারে, তারা বিশেষজ্ঞদের সাথে পরামর্শ করে ব্যবস্থা নেন।

## Encroachment on VIP Road

*143. (Admitted question No. *104) **Shri Asit Kumar Mal and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the P.W.D. (Roads) Department be pleased to state—

(a) whether there are encroachments on the VIP Road between Kestopur and Dum Dum; and

(b) if so, steps taken to remove the same ?

**Shri Kshiti Goswami :**

(a) No.

(b) Does not arise.

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি জানি না মন্ত্রী টেকনিকালি প্রশ্নটা এড়িয়ে গিয়েছেন কিনা? ওর কথা হচ্ছে ভি. আই. পি. রোডে কোনও এনক্রোচমেন্ট নেই। আমি প্রশ্নটা রিফ্রেজ করছি। প্রশ্ন হচ্ছে যে ভি. আই. পি. রোড বা কাজি নজরুল ইসলাম সরণিতে, উল্টোডাঙ্গা এবং দমদম এয়াপোর্টের মধ্যে কোনও এনক্রোচমেন্ট আছে কিনা? থাকলে সেই ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী ক্ষিতি গোস্বামী :** আসলে আপনি যে জায়গায় বলেছেন সেখানে কোনও এনক্রোচমেন্ট নেই। রাস্তাটা আট কিলোমিটার লম্বা। সুতরাং কেষ্টপুর, দমদমে অংশের কোনও একটা জায়গায় সামান্য কিছু হলেও এনক্রোচমেন্ট রয়েছে। কোথাও জবর দখল রয়েছে। সেই জবর দখল মুক্ত করতে আমরা আদালত, আইনের আশ্রয় নিয়েছি। মামলা চলছে।

[11-50 — 12-00 Noon]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি এটা নিয়ে রাজনৈতিক কোনও সমস্যা রয়েছে কি না, তার কারণ আমরা দেখেছি ভি. আই. পি. রোডের দুধারে উল্টোডাঙ্গা থেকে দমদম এয়ারপোর্ট বিশেষ করে বাগুইহাটি অঞ্চলে মাল্টিস্টোরিড বিল্ডিং তৈরি হয়েছে। এই বাড়িগুলির ব্যাপারে অভিযোগ হচ্ছে এই গুলি আপ টু দি রোড লাইন চলে আসছে। অনেক বাড়ি ভাঙা হতে পারে এবং তা নিয়ে এলাকার মন্ত্রী প্রতিবাদ জানিয়েছেন। এই মাল্টিস্টোরিড বিল্ডিং দু ধরনের। এক হচ্ছে ঝুপড়ি আবার কিছুটা রাস্তার লাইন দখল করে রয়েছে। এই মাল্টিস্টোরিড বিল্ডিংগুলির বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** আপনি ঠিকই ধরেছেন যে এই রকম কিছু স্পটে কিছু বড় বাড়ি তার কিছুটা অংশ আমরা দেখছি রাস্তার মধ্যে এসে গেছে। কিন্তু আমরা আগেই বলেছি এই সমস্ত বাড়ি যারা করেছেন তারা একটা দলিল দেখাচ্ছেন মাপ-জোপ দেখাচ্ছেন এবং বলছেন আমি এই পর্যন্ত পেতে পারি। আপনারা সবাই জানেন যে এই জমিগুলি নিচু জমি এবং জল ভর্তি ছিল, সেগুলি ডেভেলপ করে তারা বাড়ি করেছেন এবং তারা যে নকশা দেখাচ্ছেন এবং বলছেন যে এটা তাদের অন্তর্ভূক্ত। আমরা ৪টে টিম দিয়ে সার্ভে করিয়েছি, এই চারটে টিম হচ্ছে পি. ডব্লু. ডি., এবং এর আগে এই জমির মালিক যারা ছিল সেই ইরিগেশন ডিপার্টমেন্টকে নিয়েছি এবং লোকাল বডিজ এবা এলাকা থেকে একটা সার্ভে টিম নিয়েছি। এই চারটে টিমকে এক সাথে মিলিয়ে সমস্ত রাস্তা আমরা ১৯৯৭ সালে সার্ভে করেছি। তাতে দু-একটা জায়গায় এই ধরনের গোলমাল হচ্ছে ডিসপুট দেখা দিচ্ছে। যদি শেষ পর্যন্ত এটাই প্রমাণিত হয় যে এটা আমাদের জিম তাহলে নিশ্চিত ভাবেই পাই তাহলে সেই অধিকার রাখার জন্য যে যে পদক্ষেপ নেওয়ার সেটা নিতে হবে। কিন্তু যতক্ষণ পর্যন্ত না কেস মিটছে সেখানে আমাদের হাত দেওয়া কঠিন। কেস করে এই ব্যবস্থাটা তারা করে রেখেছেন। সুতরাং আমরা এখনই গিয়ে হাত দিতে পারছি না, আমরা ভাঙতেও পারছি না বা এখনই আমাদের পলিশিও ঠিক করতে পারছি না।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী স্বীকার করেছেন যে সেখানে মাল্টিস্টোরিড বাড়িগুলি এনক্রোচমেন্ট আছে এবং আইনগত প্রশ্নে উনি ব্যবস্থা নিতে পারছেন না। যখন ভি. আই. পি. রোড শুরু হয়েছিল তখন যশোর রোডের বিকল্প হিসাবে শুরু হয়েছিল। লেকটাউনের মুখ থেকে দমদম এয়ারপোর্ট এই ৮ কিঃ মিঃ রাস্তা যেতে আগে ৭ মিনিট সময় লাগত, আর এখন সেটা আধ ঘন্টা সময় লেগে যাচ্ছে। বাগুইহাটিতে এত ট্রাফিক জ্যাম হচ্ছে যে সেখানে অন্য বিকল্প কোনও রাস্তা বা রাস্তা চওড়া করার

কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** সেখানে রাস্তা চওড়া করার কাজ শুরু করেছি এবং বেশ খানিকটা রাস্তা চওড়া করা সম্ভব হয়েছে এবং এখনও কাজ চলছে। একটা সমস্যার কথা বলেছেন ভি. আই. পি. রোডে গাড়ির যে স্পিড থাকে সেটা বাগুইহাটি-কেষ্টপুরে এসে কমে যায়, এই ধরনের অভিযোগ সাধারণ মানুষের কাছ থেকে আমরা পেয়েছি, বিশেষ করে যারা এয়ারপোর্ট যান তারা অভিযোগ করেন। আপনারা সকলেই জানেন আমি সরেজমিনে দেখেছি সেখানে স্বাভাবিকভাবেই এই অবস্থার সৃষ্টি হয়। সেখানে হাজার হাজার মানুষ রাস্তায় এপাড় ওপাড় করেন এবং গাড়িগুলি বাসগুলি সেখানে এসে ভিড় করে এবং এই বাসগুলিকে সরানোর রাস্তা নেই। এ ব্যাপারে আমরা একটা পরিকল্পনা করেছি সেটা হচ্ছে ফ্লাইওভার করার।

আগে ভাবা হয়েছিল আন্ডার পাস করা যায় কিনা। কিন্তু ভবিষ্যতে তাতে অনেক সমস্যা দেখা দিতে পারে। তাই এখানে ফ্লাইওভার করার পরিকল্পনা নেওয়া হয়েছে। এই ফ্লাইওভারের রাস্তাটা কৈখালি থেকে তুলে লেক টাউনে মিলিয়ে দেওয়া হবে বেশ বড় করে, কয়েক কিলোমিটার করা হবে যাতে স্পিডি ট্রাফিক চলাচল করতে পারে। আর, যাদের এত স্পিডে যাওয়ার দরকার নেই বা যারা পরে ঢুকে পড়বে অ্যালং ভি. আই. পি. রোড তাদের জন্য সার্ভিস রোড কানেক্ট করার পরিকল্পনাও করেছি। সব মিলিয়ে ১২৩ কোটি টাকার পরিকল্পনা হয়ে রয়েছে। এই পরিকল্পনায় অর্থ যোগানের একটা প্রশ্ন আছে। রাজ্য সরকারকে আমাদের বিভাগ থেকে প্রস্তাব দিয়েছি বিউটি স্কীমে যদি কাউকে জোগাড় করতে হয় তাহলে আমরা বিজ্ঞাপন দিয়ে জোগাড় করার চেষ্টা করব যদি সরকার অনুমোদন দেন। সরকারি অনুমোদন যদি পাওয়া যায় তাহলে এটাও ঠিক যে, বিউটি স্কীমে ফ্লাইওভার করবার জন্য কেউ কেউ রাজিও আছেন এবং আসছেন, আমাদের সঙ্গে যোগাযোগ করার চেষ্টা করছেন। আমরা অনুমোদন পেলে পদক্ষেপ নেওয়ার চেষ্টা করব। আমাদের লক্ষ্য হচ্ছে ফ্লাইওভার করা এবং না করতে পারলে যে স্পিডের কথা ভাবা হচ্ছে তা রক্ষা করা যাবে না। সি. এম. ডি. এ. উল্টোডাঙ্গার কাছে একটা লিংক ব্রিজ করে দিয়েছে। সেটা ই. এম. বাইপাসে গিয়ে মিশেছে। আবার, রাজারহাট নিউ টাউনশিপ থেকে ওরা একটা রাস্তা তৈরি করছেন। সেটাও ভি. আই. পি.-তে এসে মিশবে। ফলে স্বাভাবিকভাবেই ভি. আই. পি.-তে যানবাহন অনেক বেড়ে যাবে। সেই জন্য ফ্লাইওভার ছাড়া কোনও বিকল্প নেই। তাই আমরা ঐ ফ্লাইওভার এবং সার্ভিস রোড করার কথা ভাবছি।

**শ্রী রবীন দেব ঃ** আপনি উল্টোডাঙ্গা থেকে এয়ারপোর্ট পর্যন্ত রাস্তায় যান চলাচলের ব্যাপারে আপনার পরিকল্পনার কথা বলেছেন কিন্তু কেষ্টপুর থেকে দমদম এয়ারপোর্ট

পর্যন্ত রাস্তাটাতে অনেক সময় নিত্য যাত্রীদের দুর্ভোগে পড়তে হচ্ছে এবং মাঝে মাঝে দুর্ঘটনার ফলে প্রাণনাশও হচ্ছে। আপনি যে পরিকল্পনার কথা বলেছেন সেটা ১২৩ কোটি টাকার এবং সময়-সাপেক্ষ। কিন্তু গত ১৫ তারিখে মাধ্যমিক পরীক্ষার দিন দিনের বেলায় লেক টাউনের ওখানে একটা রাস্তায় ওভার ব্রিজের কাজ করার ফলে পরীক্ষার্থীদের অনেক দুর্ভোগে পড়তে হল। আপনি যা বললেন তা তো দীর্ঘ মেয়াদি পরিকল্পনা। কিন্তু যাদবপুরের ৮-বি বাস টার্মিনাসের কাছে সি. এম. ডি. এ. সাবওয়ে বা আন্ডার পাসের কাজ করেছে। এই কেষ্টপুর থেকে বাঘজোলা খালের উপর দিয়ে সল্টলেকের সঙ্গে যোগাযোগের একটা রাস্তা করলে মানুষের কষ্ট লাঘব হয় এবং যানজটের সমস্যা কমতে পারে। এই রকম কোনও পরিকল্পনা আছে কিনা? আর, সাবওয়ে করার কোনও পরিকল্পনা আছে কিনা?

[12-00 — 12-10 p.m.]

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** সাবওয়ে করার পরিকল্পনা আগে ছিল, ভাবনা-চিন্তাও হয়েছিল এবং দুটো সংস্থাও এগিয়ে এসে প্রস্তাব দিয়েছিল। বিশেষ করে মাননীয় পরিবহন মন্ত্রীর বিধানসভা ক্ষেত্রে মধ্যে এই এলাকাটা পড়ছে। তিনি নিজে একটা সময় উদ্যোগ নিয়ে এখানে সাবওয়ে করার ব্যাপারে এগিয়েও ছিলেন।

কিন্তু যারা ইন্টারেস্টেড হয়েছিল সেই গ্রুপ পরে আর ইন্টারেস্ট না নেওয়ার ফলে বেশি এগেনো যায়নি। এখানে সাবওয়ে করতে গেলে কিছু অর্থের প্রয়োজন আছে। কিছু অর্থ ব্যয় করতে হবে। যদি সাবওয়ে না করা যায় তাহলে ফ্লাইওভার উপর দিয়ে করতে হবে। এবং ফ্লাইওভার করে সেরকম কিছু করা যায় কিনা সেই প্রস্তাব এসেছিল। কিন্তু বাগুইহটিতে প্রচুর মানুষ প্রতিদিন রাস্তা পারাপার করেন। উপর দিয়ে ফ্লাইওভার করলে একটা অসুবিধা হবে যে, অনেকেরই উপরে ওঠার ব্যাপারে অনীহা আছে। বৃদ্ধ, ও শিশুদের উপর দিয়ে হাঁটার ব্যাপারে অসুবিধা আছে। এই সব জিনিস চিন্তা-ভাবনা করে, উপর দিয়ে নয়, ভি. আই. পি. রোড ধরে অ্যালোং দি ভি. আই. পি. রোড ফ্লাইওভার নিচে করা হবে। তা হলে যে ট্র্যাফিক জেনারেট করছে এয়ারপোর্টের দিক থেকে সেগুলো উপর দিয়ে গিয়ে লেকটাউনের মুখ থেকে বেরিয়ে চলে যাবে। টেকনিক্যালি এটা ভায়াবেল হবে। আমরা বিভিন্ন ট্র্যাফিক অ্যাক্সপার্ট, ট্র্যান্সপোর্ট অ্যাক্সপার্টদের সঙ্গে এ ব্যাপারে আলোচনা করেছি। তারা বলেছেন এটা পার্মানেন্ট সলিউশন হয়েছে। আর এখানে টেম্পোরারি কিছু কাজ করা হবে না। কারণ এখানে টেম্পোরারি কিছু কাজ করলে পরে ফ্লাইওভার করার সময় সেগুলোকে ভেঙে দিতে হবে, সেজন্য এখানে টেম্পোরারি কিছু কাজ করা হবে না। এখন যে পরিকল্পনা গৃহীত হয়েছে সেটা করতে পারলে রাজারহাটের দিকে যে রাস্তা আছে সেটা এই রাস্তার সঙ্গে কানেক্ট করে দিলে ভাল হয়। ট্র্যাফিক

প্ল্যানারার সাজেস্ট করেছেন এটা কৈখালি থেকে তুলে দিয়ে কেষ্টপুর ক্রসিং পর্যন্ত নিয়ে যাবেন। এই দুই থেকে আড়াই কিলোমিটার ফ্লাইওভার দিয়ে স্পিডে ট্র্যাফিক যেতে পারবে। এখান থেকে আমরা টোল ট্যাক্সও নিতে পারি। বাগুইহাটির কাছে ওয়াইডেনিং-এর কাজ চলছে।

## Starred Questions
## (to which Written Answers were laid on the Table)

### সাক্ষরতা কর্মসূচি

*১৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৯) **শ্রী তপন হোড়ঃ** প্রথা বহির্ভূত শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে সাক্ষরতা কর্মসূচি বর্তমানে কোন কোন জেলায় চলছে ;

(খ) সাক্ষরতা কর্মসূচি কোন কোন জেলায় সম্পন্ন করা হয়েছে ;

(গ) সাক্ষরতা এবং সাক্ষরোত্তর কর্মসূচি বাবদ ৩১-১-৯৯ পর্যন্ত কত টাকা খরচ করা হয়েছে ; এবং

(ঘ) উক্ত খরচ বাদে কেন্দ্রীয় সরকারের সাহায্যের পরিমাণ কত?

**প্রথা বহির্ভূত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) ১৮টি জেলাতেই।

(খ) কোনও জেলাতেই সম্পন্ন হয়নি। কিছু জেলায় সাক্ষরতা, কোথাও সাক্ষরোত্তর কর্মসূচি এবং কোনও কোনও জেলায় এই দুই কর্মসূচির রূপায়ণের সথে সাথে প্রবহমান শিক্ষা কর্মসূচি রূপায়িত হচ্ছে যমন—বর্ধমান, বীরভূম, উঃ ও দঃ ২৪ পরগনা, মেদিনীপুর ও বাঁকুড়া।

(গ) মোট ৫,৫০১.৭০ লক্ষ টাকা খরচ হয়েছে।

(ঘ) মোট ৪০১৮.৭২ লক্ষ টাকা।

### Stopped buying medicines

*145. (Admitted question No. *106) **Shri Mihir Goswami and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Health & Family

Welfare Department be pleased to state—

(a) whether the Governmet Hospitals have stopped buying medicines from November, 1998 ;

(b) if so,

(i) reasons thereof, and

(ii) how the Hospitals have met the situation ?

**Minister-in-charge of the Health & Family Welfare Department :**

(a) No.

(b) Does not arise.

### পোস্ত কেলেঙ্কারী

*১৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬২৫) **শ্রী সুভাষ গোস্বামী এবং শ্রী তপন হোড়** : সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

এটা কি সত্যি যে, কনফেডের পোস্ত কেলেঙ্কারী বিষয়ে সংস্থার কিছু কর্তাব্যক্তিদের বিরুদ্ধে এফ. আই. আর করা হয়েছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

সমবায় দপ্তর থেকে কোনও এফ. আই. আর. করা হয় নাই। তবে এ ব্যাপারে সমবায় অধিকার থেকে তদন্ত করানো হয়েছে। তদন্তে কিছু অনিয়ম ধরা পড়ে এবং জড়িত ব্যক্তিদের বিরুদ্ধে সমবায় দপ্তর থেকে ব্যবস্থা নেওয়া বিবেচনাধীন আছে।

### C.T. Scan machine

*147. (Admitted question No. *107) **Shri Satya Ranjan Bapuli and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to state—

tals of the State ; and

(b) if so, details thereof ?

**Minister-in-charge of the Health & Family Welfare Department :**

(a) C.T. Scan Machine is in operation at Bangur Institute of Neurology.

(b) The machine was installed in 1989 after being imported from its manufacturer Hitachi Corporation of Japan. So far more than 88,800 cases have been investigated with this equipment.

## বিশ্বব্যাঙ্কের অর্থানুকূল্যে এক্সপ্রেস রোড

*১৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭০০) **শ্রী ইউনুস সরকার এবং শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিশ্বব্যাঙ্কের অর্থানুকূল্যে রাজ্যে বেশ কয়েকটি এক্সপ্রেস রোড তৈরি হচ্ছে ;

(খ) সত্যি হলে, রাস্তাগুলি কোনও কোনও জেলায় (কত কিঃ মিঃ) ; এবং

(গ) রাস্তা তৈরি করতে রাজ্য সরকারের সঙ্গে কোনও শর্ত থাকছে কি না?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিশ্বব্যাঙ্কের অর্থানুকূল্যে রাজ্যে কোনও এক্সপ্রেস রোড তৈরি হচ্ছে না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

## সরকারি হাসপাতাল বেসরকারিকরণ

*১৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মহকুমাস্তর পর্যন্ত সরকারি হাসপাতালগুলি সুষ্ঠুভাবে পরিচালনার জন্য বেসরকারিকরণের চিন্তা-ভাবনা চলছে ;

(খ) সত্যি হলে, উক্ত বিষয়ে বিশ্বব্যাঙ্কের কোনও চাপ আছে কি ; এবং

(গ) যদি থাকে, তবে তা কিরূপ?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

### কলকাতা মেডিক্যাল কলেজ

*১৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৩) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়া কলকাতা মেডিক্যাল কলেজের ৫০টি সিট কমাবার আদেশ দিয়েছে ; এবং

(খ) সত্যি হলে কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ২২/১/৯৯ তারিখের যে চিঠিতে মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়া উপরিউক্ত নির্দেশ দেওয়া তাহাতে ঐ পরিবর্তনের কোনও কারণ জানানো হয়নি।

### শিশু মৃত্যু হ্রাস

*১৫১। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৯) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, আগামী তিন বছরের মধ্যে এই রাজ্যে শিশু মৃত্যুর হার পঞ্চাশের কোঠা থেকে তিরিশের কোঠায় নামিয়ে আনার জন্য সরকার কর্মসূচি নিয়েছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত কর্মসূচি রূপায়ণের জন্য রাজ্য সরকার কত টাকার প্রকল্প গ্রহণ করেছে?

***স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ***

*(ক) শিশু মৃত্যুর হার ব্যাপকভাবে কমিয়ে আনার কর্মসূচি নেওয়া হচ্ছে।*

*(খ) লক্ষ্য মাত্রা ভিত্তিক তিন বছরের জন্য আলাদাভাবে নেওয়া যায় কিনা তা বিবেচনা করা হবে।*

**সরকারি হাসপাতালে ডাক্তারদের বদলি**

*১৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৩) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকারি হাসপাতালগুলিতে ডাক্তারদের বদলির কোনও নিয়ম নীতি আছে কি ; এবং

(খ) থাকলে, তা কিরূপ?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) সরকারি কর্মচারী হিসাবে জনস্বার্থের প্রয়োজনে তাদের বদলি ও নিয়োগ করা হয়। কোনও কর্মচারী বিশেষ ক্ষেত্রে বদলির জন্য আবেদন করলে তা বিবেচনা করা হয়।

**হাসপাতালে চুক্তির ভিত্তিতে কর্মী নিয়োগ**

*১৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৭) **শ্রী প্রবোধ পুরকাইত এবং শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সরকারি হাসপাতাল এবং স্বাস্থ্য কেন্দ্রগুলিতে ডাক্তার নার্স থেকে শুরু করে চতুর্থ শ্রেণী পর্যন্ত সমস্ত কর্মীকে চুক্তির ভিত্তিতে নিয়োগের কথা বিবেচনা করছে ; এবং

(খ) সত্যি হলে, প্রচলিত নিয়োগ পদ্ধতির পরিবর্তে এইরূপ প্রস্তাব গ্রহণের

কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) চিকিৎসা ব্যবস্থায় দ্রুততা আনয়ন এবং কেন্দ্রীভূত প্রশাসনিক জটিলতাজনিত বিলম্ব দূরীভূত করার উদ্দেশ্যে।

**থ্যালাসেমিয়া রোগ প্রতিরোধ**

*১৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৭) **শ্রী রামপদ সামন্ত ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ১৯৯৮ সাল পর্যন্ত থ্যালাসেমিয়া রোগে আক্রান্ত রোগীর সংখ্যা কত ; এবং

(খ) উক্ত রোগ প্রতিরোধকল্পে সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আনুমানিক ৯,০০০ জন।

(খ) উক্ত রোগ প্রতিরোধ কল্পে নীলরতন সরকার মেডিক্যাল কলেজ, কলকাতা মেডিক্যাল কলেজ, স্কুল অব ট্রপিক্যাল মেডিসিন ও ইনস্টিটিউট অব ব্লাড ট্রান্সফিউশন মেডিসিন অ্যান্ড ইমিওনোহেমাটোলজিতে (পূর্বতন কেন্দ্রীয় ব্লাড ব্যাঙ্ক) প্রাক বিবাহ নির্দেশনা এবং থ্যালাসিমিয়া রোগী ও রোগীর পিতা মাতাকে নির্দেশনার ব্যবস্থা আছে।

**Number of Morgues**

*155. (Admitted question No. *323) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) the total number of Morgues of the State as on 31. 12. 1998;

(b) whether it is a fact tha the existing Morgues are inadequate

to accommodate the large number of dead bodies ; and

(c) is so, whether the Government have any plan and programme to set up additional Morgues to meet the requirement ?

**Minister-in-charge of the Health and Family Welfare Department :**

(a) 49 (Forty nine)

(b) No. But there is scope for improvement.

(c) No. present plan to set up another additional Morgue.

### বিশ্বব্যাঙ্কের অর্থে হাসপাতালের উন্নয়ন

*১৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯২০) শ্রী **সুশীল বিশ্বাস** ঃ স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে বিশ্বব্যাঙ্কের টাকায় কতগুলি হাসপাতালের উন্নয়ন করার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে ; এবং

(খ) উক্ত টাকা পরিশোধের জন্য বিশ্বব্যাঙ্কের শর্ত কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য স্বাস্থ্য উন্নয়ন প্রকল্প-২-এর আওতাভুক্ত মোট ১৭১টি (একশ একাত্তরটি) হাসপাতাল আছে। এই সঙ্গে সুন্দরবন অঞ্চলের ২৮টি প্রাথমিক ও ৮টি ব্লক প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র ও উন্নয়ন প্রকল্পের অঙ্গীভূত করা হয়েছে।

(খ) রাজ্য সরকারের জন্য এই মর্মে কোনও পৃথক শর্ত নেই। আর্থিক চুক্তিটি কেন্দ্রীয় সরকারের সঙ্গে করা হয়েছে।

### বি. পি. এল. কার্ড ইস্যু

*১৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৫) শ্রী **আবদুল মান্নান** ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ৩১শে জানুয়ারি, ১৯৯৯ পর্যন্ত দারিদ্রসীমার নিচে বসবাসকারী কতজন রাজ্যবাসীকে বি. পি. এল. কার্ড ইস্যু করা হয়েছে ; এবং

(খ) এই ধরনের কার্ড গ্রহিতাদের কি কি সুযোগ-সুবিধা প্রদান করা হয়?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ২,৩০,৫৬,৭২৭ জন রাজ্যবাসীকে বি. পি. এল. কার্ড ইস্যু করা হয়েছে।

(খ) দারিদ্রসীমার নিচে বসবসাকারী ব্যক্তিদের বিশেষ ভরতুকি যুক্ত দামে যেমন চাল (কমন) ৪ টাকা কে.জি. দরে এবং গম ৩ টাকা কে. জি. দরে শহরাঞ্চলের প্রাপ্ত বয়স্কদের রেশন কার্ড পিছু চাল। গম ৫০০ গ্রাম করে এবং অপ্রাপ্ত বয়স্কদের কার্ড পিছু সপ্তাহে তার অর্ধেক পরিমাণ দেওয়া হয়।

গ্রামীণ এলাকায় বি. পি. এল. কার্ডধারিগণকে মাসের প্রথম ২ সপ্তাহে ৫০০ গ্রাম করে চাল এবং পরের ২ সপ্তাহে ৫০০ গ্রাম করে গম দেওয়া হয়।

### ফোর লেনের কাজের অগ্রগতি

*১৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৬) **শ্রী দেবব্রত ব্যানার্জি :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জি. টি. রোড 'ফোর লেন'-র কাজের অগ্রগতি কতখানি হয়েছে ; এবং

(খ) পানাগড় হতে পালশীট পর্যন্ত 'ফোর লেনিং' হবে কি না?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) (১) বরাকর থেকে রাণীগঞ্জ পর্যন্ত কাজ বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় পরিচালিত হচ্ছে। আপাতত ৩৫ শতাংশ কাজ সম্পন্ন হয়েছে এবং অবশিষ্ট কাজ নির্ধারিত সময় অক্টোবর ২০০০ সালের মধ্যে শেষ করা যাবে বলে আশা করা যায়।

(২) রাণীগঞ্জ থেকে পানাগড় পর্যন্ত রাস্তা 'ন্যাশনাল হাইওয়ে অথরিটি অব ইন্ডিয়া' তৈরি করছেন, এ ব্যাপারে আমাদের মন্তব্য নিষ্প্রয়োজন।

(খ) বিষয়টি ন্যাশনাল 'হাইওয়ে অথরিটি অব ইন্ডিয়া'-র উপর ন্যস্ত।

### রেশন কার্ড দেবার সুষ্ঠু নীতি

*১৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৩) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি :** খাদ্য ও সরবরাহ

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে নূতন রেশন কার্ড দেবার জন্য স্থানীয় বিধায়কের সুপারিশ অগ্রাহ্য করা হ'চ্ছে ; এবং

(খ) সত্যি হ'লে, রেশন কার্ড দেবার সুস্পষ্ট নীতি কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, এই অভিযোগটি সত্য নয়।

(খ) এ প্রশ্ন ওঠে না।

## রাস্তা সংস্কারের জন্য পিচের অভাব

*১৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭৩) **শ্রী নন্দদুলাল মাঝি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাস্তা সংস্কারের জন্য পিচ পাওয়া যাচ্ছে না ; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

## শিশু পাচার চক্রে সরকারি কর্মচারী লিপ্ত

*১৬১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৪) **শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছে যে রাজ্যের বিভিন্ন হাসপাতাল থেকে শিশু পাচার কার্যে কিছু সরকারি কর্মচারী লিপ্ত আছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত ব্যাপারে সরকার কি পদক্ষেপ গ্রহণ করেছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) একটি ক্ষেত্রে অভিযোগ পাওয়া গিয়েছিল। বিষয়টি বর্তমানে বিচারাধীন।

(খ) বিচারাধীন বিষয়।

## কৃষি সমবায়ে ফসল বিমা

*১৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫৩) **শ্রী খারা সরেন ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ দিনাজপুর জেলার তপন থানার কৃষি সমবায়ে ফসলের বিমা থাকা সত্ত্বেও বন্যায় ক্ষতিগ্রস্ত কৃষকরা ফসল ক্ষতির টাকা পাচ্ছে না ; এবং

(খ) সত্যি হলে, উক্ত ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) তপন থানায় যে কৃষিঋণ দেওয়া আছে তা বালুর ঘাট সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক কর্তৃক দাদন করা হয়েছে। কৃষি বিমার নিয়ম অনুযায়ী উক্ত কৃষিঋণ বিমা করা হয়েছে। ফসলের ক্ষতিপূরণের বিষয়টি জেনারেল ইন্সিউর্যানস কর্পোশনের বিবেচনাধীন।

(খ) বিমার টাকা পাওয়া গেলে যথা সময়ে তা কৃষক সদস্যদের মধ্যে বন্টন করা হবে।

## কুষ্ঠ রোগীদের সামাজিক পুনর্বাসন

*১৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬২) **শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কুষ্ঠ রোগীর আনুমানিক সংখ্যা কত ; এবং

(খ) এদের সামাজিক পুনর্বাসনের জন্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আনুমানিক সংখ্যা—৮৮,০০০ ;

(খ) কুষ্ঠ রোগীদের সামাজিক পুনর্বাসনের জন্য নিম্নলিখিত ব্যবস্থা আছে ঃ

(১) কেবলমাত্র কুষ্ঠ রোগমুক্ত ও ঐ রোগজনিত দৃশ্যত শারীরিক বিকৃতিযুক্ত ব্যাক্তিদেরই স্বাস্থ্য বিভাগের অধীনে বিভিন্ন কুষ্ঠ হাসপাতাল এবং ক্লিনিকে

গ ও ঘ শ্রেণীর শূণ্যপদ নিয়োগ করার আদেশনামা জারি করা হয়েছে।

(২) সমাজ থেকে পরিত্যক্ত কুষ্ঠরোগীরা যে সমস্ত স্থানে বসতি স্থাপন করেছেন সেখানে তাদের চিকিৎসা প্রাথমিক শিক্ষা ও বাসস্থানের জন্য সরকারি সাহায্যের ব্যবস্থা আছে।

(৩) এ ছাড়া স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের মাধ্যমে বিভিন্ন ধরনের বৃত্তিমূলক শিক্ষাদানের ব্যবস্থাও আছে।

### সমবায় আইন সংশোধন

*১৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮৫) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সমবায় আইন সংশোধন করে পরিচালন কমিটির মেয়াদ পাঁচ বছর করার পরিকল্পনা করছেন ;

(খ) সত্যি হলে, উক্ত ব্যাপারে পরিকল্পনাটি কিরূপ ; এবং

(গ) রাজ্যে জীবনবিমা সমবায় সমিতি গঠন করার চিন্তা-ভাবনা আছে কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সমবায় আইন সংশোধন করে পরিচালন কমিটির মেয়াদ পাঁচ বছর করার কোনও পরিকল্পনা নেই।

(খ) যেহেতু কোনও পরিকল্পনা নেই এই ব্যাপারে প্রশ্ন ওঠে না।

(গ) রাজ্যে জীবনবিমা সমবায় সমিতি গঠন করার কোনও প্রস্তাব নেই।

### Rice Procurement in 1997-98

*165. (Admitted question No. *837) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) what was the target of the rice procurement in the State in 1997-98 ; and

(b) how much was procured during the said period ?

**Minister-in-charge of the Food and Supplies Department :**

(a) In this State the rice procurement target was 3 lakh 50 thousand M.T. in 1997-98.

(b) 2 lakh 4 thousand M.T. of rice was procured during the said period.

পঞ্চায়েত এলাকায় প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

*১৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৬) **শ্রী নীরোদ রায়চৌধুরি** : স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যের সমস্ত পঞ্চায়েত এলাকায় প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র তৈরির কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

বে-আইনি মজুত বিরোধী অভিযান

*১৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯১) **শ্রী গোপালকৃষ্ণ দে** : খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে বে-আইনি মজুত বিরোধী অভিযান ১৯৯৮-৯৯ আর্থিক বৎসরে হয়েছিল ;

(খ) সত্যি হলে, মার্চ ১৯৯৮ থেকে জানুয়ারি, ১৯৯৯ পর্যন্ত কত পরিমাণ অত্যাবশ্যকীয় পণ্য সামগ্রী উদ্ধার করা সম্ভব হয়েছে ; এবং

(গ) উক্ত বে-আইনি মজুতদারদের বিরুদ্ধে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :

(ক) হ্যাঁ। উক্ত আর্থিক বৎসরে রাজ্যে বে-আইনি ব্যবসাদারদের বিরুদ্ধে অভিযান

চালানো হয়েছে।

(খ) উক্ত সময়ে নিম্নলিখিত পণ্য উদ্ধার করা হয়েছিল ঃ

| | কুইন্টাল |
|---|---|
| ১) চাল | ৫৩২৮৯.২৬ |
| ২) গম | ১০১৭.৬৮ |
| ৩) চিনি | ২২৪৮.৭১ |
| ৪) ডাল | ৫৫৮৮.০১ |
| ৫) ভোজ্য তেল | ১৮২৮ |
| ৬) ধান | ৪৬১৪.৬৩ |
| ৭) এইচ. এস. ডি. | ৮০৮৬৭ লিটার |
| ৮) কেরোসিন তেল | ১৩৩৬.২১ লিটার |
| ৯) সিমেন্ট | ৯৭৪.৩২ কুইন্ট্যাল |
| ১০) তৈল বীজ | ৫৭২৬.১৮ কুইন্ট্যাল |
| ১১) বেবি ফুড | ১৪১.৭৮ কুইন্ট্যাল |
| ১২) লবণ | ৩৭০৬.৪৫ " |
| ১৩) মোবিল | ৩০৯১ " |
| ১৪) জি. আই. সিট | ২১৮৭ টি |
| ১৫) আলু | ১৩২ মেট্রিক টন |

এবং আরও কিছু পণ্যও উদ্ধার করা হয়েছে।

(গ) উক্ত বে-আইনি মজুতদারদের বিরুদ্ধে পুলিশি অভিযানের উদ্দেশ্যে রাজ্যের সমস্ত ব্যবসায়ী সমিতি এবং পাইকারি সমিতির সঙ্গে আলোচনা হয়েছিল এবং তাদের সাহায্যে বে-আইনি ব্যবসাদারদের বিরুদ্ধে পুলিশি অভিযান হয়েছিল। রাজ্যে ৭১২ জন বে-আইনি মজুতদারকে ধরা হয়েছে এবং ৫৩৯টি

মামলা রুজু করা হয়েছে।

### কেরোসিন তেলের সরবরাহে ঘাটতি

*১৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১১৬) **শ্রী সুধীর ভট্টাচার্য** : খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে প্রয়োজনের তুলনায় কেরোসিন তেলের সরবরাহে ঘাটতি দেখা যাচ্ছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত ঘাটতি পূরণে সরকার কিরূপ ব্যবস্থা গ্রহণ করেছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :

(ক) হ্যাঁ, ইহা সত্যি।

(খ) সরকার উক্ত ঘাটতি পূরণে কেন্দ্রীয় সরকারের কাছে এই রাজ্যের চাহিদা অনুযায়ী বরাদ্দ বাড়াবার জন্য প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে।

### Distribution of Soyabean Oil

*169. (Admitted question No. *1293) **Shri Sobhandeb Chattopadhyay** : Will the Minister-in-charge of Food and Supplies Department be pleased to state—

(a) whether it is a fact that distribution of Soyabean Oil (in one litre pouch) has been suffering very badly in public distribution system;

(b) if so,

(i) total No. of supplied in P.D.S. only up to 24.2.99 ;

(ii) alternative arrangements of supply for the benefit of poor people ;

(iii) suitable reasons of replacing the old supplier ; and

(iv) steps taken by the authorities against the persons ?

**Minister-in-charge of the Food and Supplies Department :**

(a) It is not ture.

(b)

(i) 59,494 (1 lit. each) pouches of RBD Sayabin Oil have been distributed by WBESC Ltd. upto 24. 2. 99.

(ii) Besides AR/MR Shops, as per Govt. decision, Co-operative Outlets have also been supplied with RBD Soyabin Oil in Pouches.

(iii) No old supplier has been replaced.

(iv) The question of taking action against any person does not arise.

### জুনিয়র টেকনিক্যাল কলেজ

*১৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪২৮) **শ্রী সঞ্জয় বক্সী :** কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি জুনিয়র টেকনিক্যাল কলেজ আছে ;

(খ) উক্ত জুনিয়র টেকনিক্যাল কলেজগুলিতে ভর্তির নিয়ম কি ; এবং

(গ) চলতি আর্থিক বছরে নতুন কোনও টেকনিক্যাল কলেজ খোলার পরিকল্পনা সরকারের আছে কি?

**কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্তমানে রাজ্যে ২০টি (কুড়ি) জুনিয়ার টেকনিক্যাল স্কুল (কলেজ নয়) আছে।

(খ) কতকগুলি ট্রেড পাঠক্রম রয়েছ যেগুলিতে মাধ্যমিক উর্ত্তীন ছাত্র-ছাত্রীরা ভর্তি যোগ্য। মাধ্যমিক অথবা সমতুল্য পরীক্ষায় প্রাপ্ত মানের ভিত্তিতে এই পাঠক্রম-গুলিতে ভর্তি করা হয়।

(গ) কতকগুলি ট্রেড পাঠক্রমের জন্য অষ্টম শ্রেণী উর্ত্তীর্ণ ছাত্র-ছাত্রীরা ভর্তির যোগ্য। একটি সাধারণ প্রবেশিকা পরীক্ষার মাধ্যমে এই পাঠক্রমে ভর্তি করা

হয়।

(ঘ) না।

## রেশনের মাল পাচার

*১৭১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৩৭) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান আর্থিক বছরে (১৯৯৮-৯৯ সালে) কলকাতা শহরে রেশনের মাল পাচারের কোনও ঘটনা ঘটেছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত ব্যাপারে সরকার কি পদক্ষেপ নিয়েছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমান আর্থিক বছরে কলকাতায় রেশন দোকানগুলির মধ্যে কয়েকটির ক্ষেত্রে বিভাগীয় পরিদর্শন। নজরদারির মাধ্যমে কিছু অনিয়ম। সন্দেহজনক লেনদেন ধরা গিয়েছে। ১১টি দোকানে রেশন সামগ্রির ভোজ্য তেল ও চিনি সহ মজুতের হিসাবে কিছু গরমিল লক্ষ্য করা গিয়েছে।

(খ) উক্ত ১১ (এগারোটি) দোকানের মধ্যে ৫টির ক্ষেত্রে সরকারের কাছে গচ্ছিত দোকানদারের জামানত বাজেয়াপ্ত করা হয়েছে। এর মধ্যে ৩টি ক্ষেত্রে রেশন কার্ড কেটে দেওয়া হয়েছে এবং অন্যত্র দেওয়া হয়েছে। ২টি দোকানকে সাময়িকভাবে বরখাস্ত করা হয়েছে এবং ৪টির ক্ষেত্রে বিভাগীয় বিচার চলছে।

## যৌথ উদ্যোগে মেডিক্যাল কলেজ স্থাপন

*১৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭৮) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সরকার যৌথ উদ্যোগে রাজ্যে মেডিক্যাল কলেজ স্থাপনের উদ্যোগ নিয়েছেন ;

(খ) সত্যি হলে, কবে নাগাদ তা কার্যকরি হবে ; এবং

(গ) উক্ত কলেজগুলিতে ভর্তির নিয়মাবলী কিরূপ?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

(গ) প্রশ্নই ওঠে না।

## Unstarred Questions (to which Writen Answers were laid on the Table)

### চন্দননগর ক্যান্সার হাসপাতাল

১৭। (অনুমোদিত প্রশ্ন নং ১২১) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় চন্দননগর ক্যান্সার হাসপাতালটি সরকারের নিয়ন্ত্রণাধীন কি না ;

(খ) উক্ত হাসপাতালে ডাক্তার, নার্স ও কর্মচারীর সংখ্যা কত এবং তন্মধ্যে কয়টি পদ শূণ্য আছে ; এবং

(গ) উক্ত হাসপাতালে কতজন রোগী ভর্তি হতে পারেন?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না। ওটি একটি সমিতি পরিচালিত প্রতিষ্ঠান। রূপলাল নন্দি মেমোরিয়াল ক্যান্সার রিসার্চ ইনস্টিটিউশন, চন্দননগর, চিত্তরঞ্জন ন্যাশনাল ক্যান্সার ইনস্টিটিউটের সহিত যুক্ত।

(খ) কমবেশি ২৭ জন এবং ১৫ জন।

(গ) ৩০ জন।

### হুগলি জেলায় পর্যটন কেন্দ্র স্থাপন

১৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৯) **শ্রী কমল মুখার্জি ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছর হুগলি জেলায় কোনও পর্যটন কেন্দ্র স্থাপনের কাজ শুরু হয়েছে কি ; এবং

(খ) উক্ত জেলার চন্দননগর শহরে ক্যাফেটেরিয়াসহ অতিথিশালা নির্মাণের বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না। ১৯৯৮-৯৯ সালে হুগলি জেলায় পর্যটন কেন্দ্র স্থাপনের কাজ আরম্ভ হয়নি। তবে তারকেশ্বরের পর্যটন আবাসের জন্য জমি ১৯৯৮ সালে অধিগ্রহণ করা হয়েছে এবং বর্তমানে নকশা তৈরির কাজ চলছে। আরামবাগে পথিপার্শ্বস্থ পর্যটন পরিষেবা নির্মাণের জন্য জমি অধিগ্রহণে চেষ্টা করা হচ্ছে।

(খ) চন্দননগরের স্ট্র্যান্ডের ধারে একটি জমির সন্ধান পাওয়া গেছে। জমিটি অধিগ্রহণ হলে কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়।

## চন্দননগরে ইন্ডোর স্টেডিয়াম

১৯। (অনুমোদিত প্রশ্ন নং ২০০) **শ্রী কমল মুখার্জি :** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হুগলি জেলার চন্দননগরে ইন্ডোর স্টেডিয়াম নির্মাণের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** ভিত-এর কাজ করার পর পিলার স্থাপনের কাজ শুরু হয়েছে।

## Promotion to Nominated IAS

20. (Admitted question No. 452) **Shri Nirmal Ghosh :** Will the Minister-in-charge of Home (P & AR) Department be pleased to state—

(a) whether it is a fact that the officers belonging to the WBCS cadre are nominated/promoted to IAS cadre of the State by Government ;

(b) if so,

(i) number of WBCS officers promoted/nominated to IAS cadre during the period from December, 1996 to January, 1999; and

(ii) the criterion for such nominations ?

**Minister-in-charge of the Home (P & AR) Department :** (a) Appointment of officers belonging to the WBCS (Ex.) to the IAS is made by Government of India in consultation with the UPSC in terms of IAS (Appointment by Promotion) Regulations, 1955.

(b) (i) 16 (sixteen) officers belonging to the WBCS (Ex.) were appointed to the IAS during this period.

(ii) The criterion for such appointment is regulated by the IAS (Appointment by Promotion) Regulations, 1995.

### বার্ণপুর ইস্কো কারকানা

২১। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৩) **শ্রী শ্যামাদাস বন্দ্যোপাধ্যায় :** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বার্ণপুর ইস্কো কারখানার উন্নতির জন্য রাজ্য সরকারের ধার্য সেলস ট্যাক্স তিন বছরের জন্য বন্ধ রাখার কোনও ব্যবস্থা সরকার গ্রহণ করেছেন কি না ; এবং

(খ) ব্যবস্থা গ্রহণ করে থাকলে, কবে থেকে উক্ত ব্যবস্থা কার্যকরি হবে বলে আশা করা যায়?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) বি. আই. এফ. আর.-এর পক্ষ থেকে রাজ্য সরকার এই ধরনের কোনও প্রস্তাব এখনও পায়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

### পুরুলিয়া জেলায় পর্যটন কেন্দ্র

২২। (অনুমোদিত প্রশ্ন নং ৬৯৮) **শ্রী রবীন্দ্রনাথ হেমব্রম :** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় অযোধ্যা পাহাড় ও গড় পঞ্চকোট রাজ পাহাড়ে পর্যটন কেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত কাজ শেষ করা হবে বলে আশা করা যায়?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) অযোধ্যা পাহাড়ে পর্যটন কেন্দ্র গড়ে তোলার লক্ষ্যে ওখানে ৮টি পর্যটক কুটির ও ৫০ শয্যাবিশিষ্ট ডরমিটারী ব্যবস্থা আছে। পঞ্চকোট রাজ পাহাড়ে পর্যটন দপ্তরের কোনও পরিকল্পনা নেই।

(খ) উপরোক্ত 'ক' অংশে বিষয়টি পরিষ্কার করা আছে।

**রাজ্যের ব্লাড ব্যাঙ্কগুলিতে কম্পিউটার ব্যবস্থা**

২৩। (অনুমোদিত প্রশ্ন নং ৮০৯) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের ব্লাড ব্যাঙ্কগুলিতে কম্পিউটার ব্যবস্থা চালু আছে কি না ; এবং

(খ) না থাকলে, এ ব্যাপারে রাজ্য সরকার কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) রাজ্য সরকারি ব্লাড ব্যাঙ্কগুলিতে এখন পর্যন্ত কার্যত কম্পিউটার ব্যবস্থা চালু নেই।

(খ) রাজ্য সরকারের তরফে ইনস্টিটিউট অফ ব্লাড ট্রান্সফিউশন মেডিসিন অ্যান্ড ইমিউকেহেমাটলজি পূর্বতন (কেন্দ্রীয় ব্লাড ব্যাঙ্ক), আর. জি. কর. মেডিক্যাল কলেজ হাসপাতাল, এস. এস. কে. এম. হাসপাতাল, এন. আর. এস. হাসপাতাল, মেডিক্যাল কলেজ হাসপাতাল ও ন্যাশনাল মেডিক্যাল কলেজ হাসপাতাল প্রভৃতি ব্লাড ব্যাঙ্কগুলিতে অত্যাধুনিক প্রযুক্তিসহ কম্পিউটার ব্যবস্থা চালু করার বিষয়টি কেন্দ্রীয় সরকারি সংস্থা ন্যাশনাল ইনফরমেটিভ সেন্টারের (এন. আই. সি. সল্টলেক) সঙ্গে আলোচনা চলছে। এ ব্যাপারে রাজ্য সরকারের তরফে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হয়েছে।

**Food and Supplies Sub-division in Kharagpur**

24. (Admitted question No. 894) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) whether it is a fact that the area under Kharagpur Sub-division is still under the control of the erstwhile Sub-divisional Controller of Food and Supplies, Midnapore although Kharagpur Sub-division with its Headquarters was created in January, 1996 ;

(b) if so, the reason(s) for the unusual delay in setting up office of Sub-divisional Controller of Food and Supplies at Kharagpur; and

(c) the latest position in this regard.

**Minister-in-charge of the Food and Supplies Department :** (a) Yes.

(b) It is true that a Civil Sub-division has started functioning at Kharagpur since January, 1996. But in spite of our sincere effort, we have not been able to open the Sub-divisional office of Food and Supplies Department there as yet.

(c) The latest position is that the proposal for setting up 6 (six) new offices of Sub-divisional Controller of Food and Supplies at the following places :

1. Kharagpur in the District of Midnapore;
2. Bidhannagar in the District of North 24-Parganas;
3. Tehatta in the District of Nadia;
4. Baruipur in the District of South 24-Parganas;
5. Canning in the District of South 24-Parganas;
6. Kakdwip, in the District of South 24-Parganas has already been approved by the Finance Department. The offices will be set up soon after the approval of the Cabinet.

**নদীয়া জেলায় ক্ষুদ্র সেচ বাড়াবার পরিকল্পনা**

২৫। (অনুমোদিত প্রশ্ন নং ৮৯৯) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার কৃষ্ণনগর-১ পঞ্চায়েত সমিতির এলাকায় ক্ষুদ্র সেচ বাড়াবার

কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, চলতি আর্থিক বছরে কি কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, আছে।

(খ) আর. আই. ডি. এফ.-২ প্রকল্পে কৃষ্ণনগর পঞ্চায়েত সমিতির এলাকায় ২টি উচ্চ-ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ স্থাপনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

**নদীয়া জেলায় রাস্তা নির্মাণ**

২৬। (অনুমোদিত প্রশ্ন নং ৯০০) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, রাজ্য সরকার মৎস্যজীবীদের সুবিধার্থে নদীয়া জেলার দৈয়েরবাজার থেকে রামপুর পর্যন্ত রাস্তাটি নির্মাণের পরিকল্পনা গ্রহণ করেছেন ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত প্রকল্পের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) উক্ত প্রকল্পের কাজ আরম্ভ হয়েছে।

**ক্রীড়া দপ্তরে কর্মরত গেটকিপারদের ভাতা**

২৭। (অনুমোদিত প্রশ্ন নং ৯৯৭) **শ্রী রবীন মুখার্জি ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ক্রীড়া বিভাগের গেটকিপার কাম-টিকিট সেলার পদে কর্মরত রাজ্য সরকারি কর্মচারীরা ক্যাস অ্যালাউন্স বা নগদি ভাতা পান কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে কারণ কি?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ক্রীড়া বিভাগে গেটকিপার কাম-টিকিট সেলার পদে কর্মরত রাজ্য সরকারি কর্মচারীরা ক্যাস অ্যালাউন্স বা নগদি ভাতা পান না।

(খ) ক্যাস অ্যালাউন্স বা নগদি ভাতা দেওয়ার সরকারি কোনও বিধান নেই।

**দক্ষিণ ২৪-পরগনা জেলার রিসর্টগুলিতে অসামাজিক কাজ**

২৮। (অনুমোদিত প্রশ্ন নং ১১১০) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, দক্ষিণ ২৪-পরগনা জেলার ডায়মন্ডহারবার রোডের দুপাশে গজিয়ে ওঠা রিসর্টগুলিতে অসামাজিক ক্রিয়া-কলাপের জন্য ঐ এলাকায় সামাজিক জীবন কলুষিত হচ্ছে।

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) যেহেতু এ সম্পর্কে সত্যাসত্য নির্ণয়ের দায়িত্ব পর্যটন বিভাগের উপর বার্তায় না, সেহেতু এই বিভাগের পক্ষে কোনও মন্তব্য করা সম্ভব হচ্ছে না।

(খ) পশ্চিমবঙ্গে এখনও পর্যন্ত পর্যটন আইন বা অনুরূপ আইনানুগ ব্যবস্থা গৃহীত হয়নি যাতে ট্যুরিস্ট রিসর্টগুলির উপর পর্যটন বিভাগের সাধারণ নিয়ন্ত্রণ আরোপ করা যায়। সাধারণভাবে আইন-শৃঙ্খলা রক্ষার দায়িত্বে থাকা প্রশাসন পুলিশের পক্ষেই প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া সম্ভব।

**পূর্বস্থলীতে পক্ষি আবাস নির্মাণ**

২৯। (অনুমোদিত প্রশ্ন নং ১১৭৮) **শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, বর্ধমান জেলার পূর্বস্থলীতে পক্ষি আবাস তৈরির জন্য সরকারের পরিকল্পনা আছে ; এবং

(খ) থাকলে, উহার কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়।

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পর্যটন বিভাগের পক্ষ থেকে এরকম কোনও পরিকল্পনা নেওয়া হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**বিভিন্ন আদালতে বিচারকগণের স্বল্পতা**

৩০। (অনুমোদিত প্রশ্ন নং ১১৮৯) **শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের বিভিন্ন আদালতে বিচারকগণের স্বল্পতার জন্য

বহু মামলা নিষ্পত্তি হচ্ছে না ; এবং.

(খ) সত্যি হলে, নতুন বিচারকের পদ সৃষ্টির ব্যাপারে সরকারের কোনও পরিকল্পনা আছে কি না?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) রাজ্যের বিভিন্ন আদালতে বেশ কিছু সংখ্যক বিচারকের পদ শূণ্য ছিল। ইতিমধ্যে নিম্ন আদালতে ১৯টি পদে বিচারক নিয়োগ করা হয়েছে এবং খুব শীঘ্র আরও ৯টি পদে বিচারক নিয়োগের আদেশনামা জারি করা হবে। এ ছাড়া প্রমোশনের মাধ্যমে হায়ার জুডিশিয়াল সার্ভিসে আরও ৭টি পদ পূরণের কার্যকর ব্যবস্থা নেওয়া হচ্ছে। লোকসেবা আয়োগ দ্বারা আয়োজিত পরীক্ষার মাধ্যমে বেশ কিছু সংখ্যক শূণ্যপদ এক সাথে পূরণ করার প্রস্তাব সরকারের সক্রিয় বিবেচনাধীন রয়েছে।

(খ) নতুন কয়েকটি আদালত খোলার প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে।

### রায়গঞ্জে স্টেডিয়াম নির্মাণ

৩১। (অনুমোদিত প্রশ্ন নং ১৩০৪) **শ্রী দিলীপকুমার দাস ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর দিনাজপুর জেলার রায়গঞ্জ স্টেডিয়াম নির্মাণ প্রকল্পের আনুমানিক ব্যয় কত;

(খ) তন্মধ্যে ২৮শে ফেব্রুয়ারি, ১৯৯১ পর্যন্ত উক্ত প্রকল্পে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ; এবং

(গ) কবে নাগাদ উক্ত প্রকল্পের নির্মাণ কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ) ১২ই জুলাই, ১৯৯০ সালের তদানিন্তন ক্রীড়া দপ্তরের উপসচিব উত্তর দিনাজপুরের জেলাশাসককে জানাতে অনুরোধ করেছিলেন যে রায়গঞ্জে স্টেডিয়াম নির্মাণের জন্য ১০ একর বা তার কমবেশি জমি নির্দিষ্ট করা হয়েছে কি না। যদি হয়ে থাকে, তাহলে জমির পরিমাণ, সীমানা ও অন্যান্য তথ্যসম্বলিত নির্দিষ্ট প্রকল্পের চিত্ররূপ চাওয়া হয়েছিল। উত্তরে, উত্তর দিনাজপুরের জেলাশাসক ৩১-৮-৯৫ তারিখের এক চিঠিতে শিক্ষা দপ্তরের ১৬-১১-৭৭ তারিখের ১১৪৪ শিক্ষা (ক্রীড়া) নং চিঠির প্রতিলিপি চেয়েছিলেন। প্রকাশ থাকে যে, উক্ত চিঠিতে শিক্ষা দপ্তর ১২ একর জমি রায়গঞ্জ স্টেডিয়াম নির্মাণের জন্য পূর্ত দপ্তরকে হস্তান্তরিত করেছিল। এই প্রসঙ্গে উল্লেখ্য যে, ক্রীড়া বিভাগ ১৯৭৭ সালে শিক্ষা দপ্তরের অধীনস্থ একটি শাখা

ছিল। ক্রীড়া দপ্তরে, শিক্ষা দপ্তরের ১৬-১১-৭৭ তারিখের ১১৪৪ নং চিঠির প্রতিলিপি বা রায়গঞ্জ স্টেডিয়াম নির্মাণের অন্য কোনও তথ্য এই দপ্তরে নেই। ১৯৯৯ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত উক্ত প্রকল্পে ক্রীড়া দপ্তর কোনও অর্থ বরাদ্দ করেনি।

(গ) বলা সম্ভব নয়।

**দক্ষিণ ২৪-পরগনার বজবজে অর্ধ সমাপ্ত স্টেডিয়াম**

৩২। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৫২) **শ্রী অশোককুমার দেব ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

দক্ষিণ চব্বিশ-পরগনা জেলার বজবজে নির্মীয়মাণ স্টেডিয়ামটির নির্মাণ কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** স্টেডিয়ামটি নির্মাণের পরিকল্পনা বজবজ পৌরসভার। ঐ পৌরসভার সর্বশেষ প্রতিবেদন অনুযায়ী অর্থের অভাব হেতু নির্মাণকার্য বর্তমানে স্থগিত আছে। নির্মাণ কার্য কবে সম্পূর্ণ হবে বলা সম্ভব নয়।

**বারুইপুরে স্টেডিয়াম নির্মাণ**

৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৬৪) **শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, বারুইপুরে নির্মীয়মাণ স্টেডিয়ামটির নির্মাণকাজ বর্তমানে বন্ধ রয়েছে ;

(খ) সত্যি হলে, এর কারণ কি ; এবং

(গ) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে উক্ত প্রকল্পে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) সম্ভবত আর্থিক কারণবশত।

(গ) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে উক্ত প্রকল্পে ক্রীড়া দপ্তর ৫০,০০০ (পঞ্চাশ হাজার) টাকা মঞ্জুর করেছে।

**Noise Pollution**

34. (Admitted question No. 1646) **Shri Sultan Ahmed :** Will the

Minister-in-charge of the Environment Department be pleased to state—

the maximum permissible noise limits prescribed for different areas of West Bengal ?

**Minister-in-charge of the Environment Department :** Noise pollution limits are prescribed by the Ministry of Environment & Forests, Government of India and the same standards are followed everywhere. The standards are as follows :

**National Air Quality Standards in respect of Noise In dB(A)**

| Area Class | Daytime 6.00 A.M. to 9.00 P.M. | Nighttime 9.00 P.M. to 6.00 A.M. |
|---|---|---|
| Industrial | 75 | 70 |
| Commercial | 65 | 55 |
| Residential | 55 | 45 |
| Silence Zone* | 50 | 40 |

*Areas up to 100 meters around certain premises like Hospitals, Educational Institutions and Courts may be declared as Silence Zones by the competent authority. Use of vehicular horns, loudspeakers and brusting of crackers shall be in the Silence Zones.

[12-00 — 12-10 p.m.]

## Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received three notice of Adjournment Motion. The first one is from Shri Pankaj Banerjee on the subject of acute crisis of drinking water in the Calcutta Municipal Corporation areas. The second one is from Shri Ashok Kumar Deb on the subject of reported train rubbery in Samastipur Fast passengar and the last one

is from Shri Saugata Roy an the subject of acute crisis of water for Boro cultivation in Southern Bengal.

A notice of Adjournment Motion was submitted by Shri Saugata Roy on the subject matter of acute crisis of water for Boro cultivation in the State on 24th March, 1999 consent to which was withheld by me. The third Motion of Shri Saugata Roy for to-day is thus out of order and I reject it.

The subject matter of the first Motion is not such that may call for adjournment of the business of the House. The Member will get ample scope to raise the matter during general discussion on budget which is now going on.

The subject matter of the second Motion relates today to day administration of the Government an does not call adjournment of the business of the House. The Member may invite attention of the Government through Question Mention, Calling Attention etc.

I, therefore, withhold my concent to both the Motion.

One Member of the party may, however, read the text of the Motion as amended.

**Shri Pankaj Banerjee :** Sir, this Assembly do now adjourn its Business to discuss a definite matter of urgent public importance and of recent occurrences namely, drinking water crises in all the Corporation Wards of Calcutta Municipal Corporation. Citizens of Calcutta are not getting drinking water in different Calcutta Municipal areas causing serious diseases and specially in different slums gastroenterities are being spreaded causing deaths of poor children. Calcutta Municipal authority is not taking any measure to provide drinking water to the citizens of the city. Immediate supply of drinking water to the city people should be resumed.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** To-day I have received five notices of Calling Attention on the following subjects, namely :

| Subject | | Name |
|---|---|---|
| i) Severe water crisis at Budge Budge in Sourth 24-Parganas | : | Shri Ashok Kumar Deb |
| ii) Dispute over setting up of an amusement park in East Calcutta | : | Shri Saugata Roy |
| iii) Acute water crisis at Shibpur, in Howrah | : | Shri Jatu Lahiri |
| iv) Reported suicide of a woman with two children at Pogai of Shurabai P.S. in Birbhum due to acute poverty | : | Shri Sailaja Kumar Das |
| v) Complaint of filling up of a water tank at Tiljala in Birbhum | : | Shri Tapan Hore |

I have selected the notice of Shri Ashok Kumar Deb on the subject of Severe water crisis at Budge, Budge in South 24-Parganas.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on 1st of April, 1999.

### Presentation of the First Report of the Subject Committee on Relief, Refugee Relief & Rehabilitation and Forest (1998-99)

**Shri Bidyut Kumar Das** (The Chairman) **:** Sir, I beg to present the First Report of the Subject Committee on Relief, Refugee Relief &

*Rehabilitation and Forest on production centres run by the Refugee Relief & Rehabilitation Deptt.*

**Mr. Speaker :** *I will not take up Mention Cases this day as we will have to adjourn the House shortly for recess. I will take up only the Zero Hour.*

## ZERO HOUR

**শ্রী পঙ্কজ ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন যে গত বছরের বন্যায় বনগাঁ মহকুমায় আড়াই লক্ষ মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছিল। প্রায় ৪০ হাজার মানুষ গৃহচ্যুত হয়েছিল। ইছামতি নদীর জল ওভারফ্লো হয়ে ঐ ঘটনা ঘটিয়েছিল। বার বার আমরা ইছামতি নদী সংস্কারের দাবি জানিয়ে আসছি। কিন্তু এখন পর্যন্ত কোনও উদ্যোগ গ্রহণ করা হচ্ছে না। আমি আবার আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয়ের কাছে দাবি জানাচ্ছি, অবিলম্বে ইছামতি নদী সংস্কারের পরিকল্পনা গ্রহণ করা হোক, তা না হলে আবার ঐ রকম বন্যার সৃষ্টি হবে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে এই হাউসে এক ভদ্রলোকের একটা করুণ কাহিনীর পরিপ্রেক্ষিতে একটা অভিযোগ জানাচ্ছি। আমার পরিচিত একজন ভদ্রলোক, সমীর কুমার ঘোষ সার্ভে বিল্ডিং-এ কাজ করতেন। তিনি কসবায় একটা দেড় কাঠা জমি কিনেছিলেন। সেই জমিটা একটা ক্লাব, 'কসবা শান্তি সংঘ' জবরদখল করে আছে। মধ্যবিত্ত ভদ্রলোক, সরকারি কর্মচারী এবং তিনি কো-অর্ডিনেশন কমিটি করেন। তিনি সব জায়গায় ঘুরছেন, কিন্তু জমির দখল পাচ্ছেন না। যেহেতু সেই ক্লাবটা স্থানীয়ভাবে সি. পি. এম.-এর পেট্রোনেজ পাচ্ছে, সমর্থন পাচ্ছে সেহেতু তিনি জমির দখল পাচ্ছেন না। মাত্র দেড় কাঠা জমি ৮/১/সি, রাজকৃষ্ণ ঘোষাল রোডে কিনেও তিনি দখল নিতে পারছেন না। স্যার, সবচেয়ে আশ্চর্যের ব্যাপার সি. পি. এম.-এর একজন নেতা সুকোমল সেন একটা চিঠি দিয়েছেন, "প্রিয় কমরেড রবীন, স্টেট কমিটির মিটিং-এর সময় কসবা অঞ্চলে একটা জমি বেদখলের কথা বলেছিলাম। জমিটা যাদের তারা আমার পরিচিত। এই ধরনের জবরদস্তি ও জবরদখল একটা গর্হিত কাজ। কাজেই জমিটা যাতে মালিকরা ফেরৎ পায় তার জন্য ব্যবস্থা করবে আশা করি।" সুকোমল সেন এই চিঠি রবীন দেবকে দেবার পরেও সমীর কুমার ঘোষ তার জমি ফেরৎ পাচ্ছেন না, ক্লাবের নাম করে জবরদখল করে রাখা হয়েছে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের পত্রিকায় বেরিয়েছে কেন্দ্রীয়

সরকার ম্যালেরিয়া নিবারণের উদ্দেশ্যে কলকাতা কেন্দ্রিক একটা অ্যাকশন প্ল্যান করেছেন। মূলত এই প্রোগ্রাম কলকাতা কেন্দ্রিক হতে চলেছে। অথচ আমরা জানি আমাদের রাজ্যের ডুয়ার্স, জলপাইগুড়ি, কুচবিহার প্রভৃতি অঞ্চলেই ম্যালেরিয়ার প্রকোপ সবচেয়ে বেশি। গত বছর ঐ সমস্ত এলাকায় ম্যালেরিয়ায় ২১৭ জন মানুষের মৃত্যু হয়েছে। সেই জন্য আমি দাবি করছি কেন্দ্রীয় সরকারের ম্যালেরিয়া নিবারণ অ্যাকশন প্ল্যানের মধ্যে ডুয়ার্সকে অন্তর্ভুক্ত করা হোক। ডুয়ার্স অঞ্চলের ম্যালেরিয়া নিবারণের জন্য অবিলম্বে উদ্যোগ গ্রহণ করা হোক। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন। আমি তার কাছে দাবি জানাচ্ছি, তিনি কেন্দ্রীয় সরকারকে বলুন ডুয়ার্স অঞ্চলের ম্যালেরিয়া প্রতিরোধের জন্য অর্থ বরাদ্দ করতে।

**শ্রী রবীন দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইমাত্র মাননীয় সদস্য শ্রী সৌগত রায়, অসীমকুমার ঘোষের লেখা তার জমি সংক্রান্ত বিষয়ে একটি চিঠি পাঠ করলেন। সুকোমলবাবু আমাকে চিঠি দিয়েছিলেন ১৯৯২ সালে ঐ জমি সংক্রান্ত বিষয়ে। ইতিমধ্যে এই বিষয়টি নিয়ে খবরের কাগজে লেখা-লিখি হয়েছে, সব জায়গায় লেখা-লিখি হয়েছে। আমি আমার দিক থেকে সমস্ত রকমের চেষ্টা করেছি। মাননীয় সদস্য যা বললেন সেটা মিথ্যাচার ছাড়া আর কিছু নয়। আমি সব রকমের চেষ্টা করেছি। প্রকৃত ঘটনা হচ্ছে দেড় কাঠা জমি। এই জমি নিয়ে তার ফ্যামিলির মধ্যে বিরোধ অনেকদিন ধরে চলছে। ঐ দেড় কাঠা জমির অনেক দাবিদার। সুকোমলবাবু আমাকে যে চিঠিটি দেন সেই চিঠি নিয়ে আমি কয়েক বছর ধরে আলোচনা করেছি। আমার কাছে ৫০০ চিঠি আছে। ঐ ভদ্রলোক চিঠি নিয়ে আপনার কাছে চলে গেলেন? আমার কাছেও চিঠি আছে। কাগজে প্রকাশিত হয়েছে। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে আমি বলেছি এই সম্পর্কে আইনগত যদি কিছু ব্যবস্থা নেওয়া যায় তা নেওয়া হোক। এখানে কোনও পার্টি বা কারও কোনও সম্পর্ক নেই।

[12-10 — 1-30 p.m.] (Including adjournment)

**শ্রী আবদুস সালাম মুন্সি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী এলাকা কালীগঞ্জ। ভাগিরথী কাটোয়া ঘাট এবং বল্লভপাড়া ঘাট অত্যন্ত ব্যস্ত এবং জনবহুল। হাজার হাজার মানুষ ঘাট পেরিয়ে কাটোয়া এবং নদীয়ায় যোগাযোগ রাখে। স্যার, সেখানে বর্ষার সময়ে মানুষ নৌকা ডুবিতে মাঝে মধ্যে মারা যায়। অত্যন্ত ব্যস্ত ঐ জায়গা। গৌরাঙ্গ সেতু এবং বহরমপুর সেতু ছাড়া ওখানে আর ব্রিজ নেই। তাই মাননীয় পূর্ত মন্ত্রীর কাছে আমার অনুরোধ, ঐ কাটোয়া এবং বল্লভপাড়া ঘাটে একটা ব্রিজ করা হোক।

**শ্রী সৌমিন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এবারের বাজেট বরাদ্দে পশ্চিমবঙ্গের প্রতিটি ব্লকে ১টি করে উচ্চ মাধ্যমিক বিদ্যালয় নিয়ে সেখানে বৃত্তিমূলক শিক্ষা বা কারিগরি শিক্ষা চালু করা হবে। আমি দাবি করছি, কোচবিহার ২ নম্বর ব্লকে বানেশ্বর খাবসা উচ্চ বিদ্যালয়ে কারিগরি শিক্ষা চালু করার জন্য এবং সেই সাথে কোচবিহার ২ নম্বর ব্লকে গত বন্যায় যে সমস্ত বিদ্যালয়গুলি বিধ্বস্ত হয়ে গিয়েছিল সেগুলির সংস্কারের জন্য অর্থ বরাদ্দের দাবি করছি।

**শ্রী রবীন দেব ঃ** স্যার, গতকাল আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় হাউসে উল্লেখ করার চেষ্টা করেছিলাম। সেটা হচ্ছে, আমেরিকান সাম্রাজ্যবাদ শক্তির নেতৃত্বে ন্যাটো গত ২ দিন ধরে যুগোশ্লাভিয়ার উপর যে আক্রমণ চালাচ্ছে নৃশংশভাবে, এর বিরুদ্ধে তীব্র ধিক্কার এই সভা থেকে জানানো দরকার বলে আমি প্রস্তাব করছি। আমেরিকা একটার পর একটা গোটা দুনিয়ায় একে-একে গণতন্ত্রকে হত্যা করছে, বিভিন্ন জায়গায় মানুষের অধিকারকে হরণ করছে। আমেরিকা এবং তার তাবেদার ন্যাটোর নেতৃত্বে যেভাবে ঝাঁকে-ঝাঁকে বোমারু বিমান পাঠাচ্ছে, এর বিরুদ্ধে সবার ধিক্কার জানানো দরকার। ভারতবর্ষ ইতিমধ্যেই প্রতিবাদ জানিয়েছে। চীন এবং রাশিয়া প্রতিবাদ জানাচ্ছে। আমাদেরও এই সভা থেকে ধিক্কার প্রস্তাব গ্রহণ করা হোক।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৪ তারিখ রাত্রি থেকে মার্কিন সাম্রাজ্যবাদের নেতৃত্বে যে ন্যাটো জঙ্গি জোট যুগোশ্লাভিয়ার উপর বোমারু বিমান আক্রমণ চালাচ্ছে, এই পৈশাচিক বর্বর আক্রমণের বিরুদ্ধে প্রতিবাদ এবং ধিক্কার জানাবার কোনও ভাষা নেই। মার্কিন সাম্রাজ্যবাদ মানব সভ্যতার ঘৃণ্য শত্রু এরা গণতন্ত্রকে কিভাবে হত্যা করছে যুগোশ্লাভিয়ার উপর আক্রমণ তার বাড়তি নিদর্শন। সার্বভৌমত্ব এবং স্বাধীনতার উপর আক্রমণ কোনও শুভবুদ্ধিসম্পন্ন মানুষ এর বিরুদ্ধে নীরব থাকতে পারে না। এইরকম পরিস্থিতিতে তাই আমি আপনার মাধ্যমে এই হাউসের কাছে আবেদন জানাচ্ছি, এর বিরুদ্ধে যেন ধিক্কার এবং নিন্দাসূচক প্রস্তাব গ্রহণ করা হয়।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী রবীন দেব মহাশয় যে প্রস্তাব রাখলেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। যুগোশ্লাভিয়ার উপর মার্কিন সাম্রাজ্যবাদ যে অমানুষিক আক্রমণ চালিয়েছে তাতে সেখানে একটা রাষ্ট্রের সার্বভৌমত্ব নষ্ট হচ্ছে। একটা স্বাধীন দেশের উপর মার্কিন সাম্রাজ্যবাদের এই বিধানসভা থেকে সমস্ত রাজনৈতিক দল মিলে এই আক্রমণের বিরুদ্ধে তীব্র ধিৎকার ও নিন্দা জানিয়ে একটি প্রস্তাব গ্রহণ করা হোক এবং তা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়ে দেওয়া হোক। পশ্চিমবাংলার মানুষ হিসাবে একটা সার্বভৌম দেশের উপর মার্কিন সাম্রাজ্যবাদের

এই আক্রমণের আমি তীব্র নিন্দা করছি।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল থেকে দেখছি, আজকে বিভিন্ন সংবাদপত্রে সংবাদ প্রকাশিত হয়েছে যে মার্কিন সাম্রাজ্যবাদ যুগোশ্লাভিয়ার উপর বর্বরোচিত আক্রমণ চালিয়েছে। এর মধ্যে দিয়ে সাম্রাজ্যবাদী শক্তির নগ্ন, বিভৎস রূপ দেখা যাচ্ছে। স্যার, আমাদের ভারতবর্ষের সাম্রাজ্যবাদ বিরোধী ঐতিহ্য আছে। সেই সাম্রাজ্যবাদ বিরোধী ঐতিহ্যের সঙ্গে সঙ্গতি রেখে এর বিরুদ্ধে আমাদের প্রতিবাদ জানাতে হবে। আমি তাই প্রস্তাব রাখছি, এই সভা থেকে সাম্রাজ্যবাদী শক্তি—মার্কিন সাম্রাজ্যবাদের যুগোশ্লাভিয়ার উপর এই আক্রমণে বিরুদ্ধে প্রস্তাব গ্রহণ করা হোক।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি, আবার আমরা মিলিত হ'ব বেলা ১।।-টার সময়।

(At this Stage the House was adjourned till 1.30 p.m.)

(After adjournment)

[1-30 — 1-40 p.m.]

**মিঃ স্পিকার ঃ** মিঃ পঙ্কজ ঘোষ, আপনার একটা মেনশন ছিল, আমি জিরো আওয়ারে সেটা অ্যালাউ করেছিলাম। আপনি তখন ছিলেন না, এখন এক মিনিটের মধ্যে বলুন।

**শ্রী পঙ্কজ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আজকে যারা পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা বিপন্ন করছে সেই তৃণমূল কংগ্রেসের, যারা বিভিন্নভাবে খুন, জখম, হয়রানি, লুঠতরাজ করছে, সেই তৃণমূল কংগ্রেসের উত্তর ২৪-পরগনা জেলা পরিষদের বিরোধী দলের নেতা আব্দুল রউফ আজ সকাল বেলায় গ্রেপ্তার হয়েছে। তার কাছ থেকে ৩টি বন্দুক, ৩টি মস্কেট, ১৫টি বোমা এবং প্রচুর অস্ত্রশস্ত্র পাওয়া গেছে এবং রসুলপুরে ১৫ তারিখে যে ডাকাতি হয় সেই ডাকাতির আসামী সহিদকে তার বাড়ি থেকে পাওয়া গেছে। এই ভাবে উত্তর ২৪ পরগনার বিভিন্ন এলাকায় ব্যাপকভাবে নৈরাজ্যের সৃষ্টি করছে তৃণমূল কংগ্রেসিরা। আমার দাবি যে, যারা গ্রেপ্তার হয়েছে তারা যেন জামিন না পায় এবং তারা বাকি আছে তাদের অবিলম্বে গ্রেপ্তার করে শাস্তির ব্যবস্থা করা হোক।

**(এই সময়ে মাননীয় সদস্য শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় কিছু বলতে বলতে স্পিকারের স্টেডিয়ামের দিকে ছুটে যান)**

**—প্রচন্ড গোলমাল চলতে থাকে —**

*মিঃ স্পিকার ঃ মিঃ চট্টোপাধ্যায়, আপনি আপনার আসনে গিয়ে বসুন।*

*....গোলমাল চলতে থাকে....*

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** আপনি কেন অ্যালাউ করলেন।—আপনি দলবাজি করছেন। আপনি ক্ষমতার অপব্যবহার করেছেন, আপনি হাউসকে কলঙ্কিত করেছেন।

**(এই সময়ে একাধিক কংগ্রেস সদস্য উঠে দাঁড়িয়ে কিছু বলতে থাকেন)**

**—প্রচন্ড গোলমাল চলতে থাকে—**

**মিঃ স্পিকার ঃ** ডোন্ট আর্গু। প্লিজ, টেক ইওর সিট। মিঃ দেবপ্রসাদ সরকার, আপনি বলুন।

**...(তুমুল হট্টগোল)...**

(এই সময়েও তৃণমুল কংগ্রেস পার্টির শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় মহাশয়কে ওয়েলে দাঁড়িয়ে অত্যন্ত উত্তেজিতভাবে মিঃ স্পিকারের উদ্দেশ্যে অনর্গলভাবে কিছু বলতে দেখা যায় এবং কংগ্রেস বেঞ্চ থেকে অনেক মাননীয় সদস্যকে দাঁড়িয়ে প্রতিবাদ করতে দেখা যায়)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আপনি কেন ওকে বলতে দিলেন? আপনার কি জমিদারি এটা যে, যা ইচ্ছা তাই করবেন?

**...(তুমুল হট্টগোল)...**

**শ্রী তাপস রায় ঃ** আপনি যেটা করেছেন সেটা একেবারে নিয়ম বহির্ভূত। পূর্বে এভাবে সরকার পক্ষ থেকে কাউকে জিরো আওয়ারে বলতে দেওয়া হয়নি। যা করলেন, ভবিষ্যতে আমাদেরও এভাবে বলতে দিতে হবে।

**...(তুমুল হট্টগোল)...**

**মিঃ স্পিকার ঃ** মিঃ চট্টোপাধ্যায়, প্লিজ টেক ইওর সিট। আই রিপিট টেক ইওর সিট। মিঃ চট্টরাজ, মিঃ তাপস রায়, প্লিজ টেক ইওর সিটস। মিঃ দেবপ্রসাদ সরকার, আপনি শুরু করুন।

**...(তুমুল হট্টগোল)...**

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** আপনি আজকে জঘন্য নজির সৃষ্টি করলেন, ঐ চেয়ারকে

অবমাননা করলেন। আপনি ঐ সিটকে কলঙ্কিত করেছেন।

...(তুমুল হট্টগোল)...

**মিঃ স্পিকার :** প্লিজ টেক ইওর সিটস। মিঃ সরকার, আপনি বলুন।

...(গোলগোল)...

[1-40 — 1-50 p.m.]

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তার উপর আমার প্রতিক্রিয়া দেখাতে গিয়ে প্রথমে একথা বলতে চাই, ১৯৯৯-২০০০ সালের এই বাজেট প্রস্তাবগুলি বিচার বিশ্লেষণ করলে দেখা যাবে, এই রাজ্যে উদার অর্থনীতি অনুসরণের ক্ষেত্রে রাজ্যের অর্থমন্ত্রী মনমোহন সিং, যশোবন্ত সিং এই দু'জনের সুযোগ্য সহযাত্রী হিসাবে নজির প্রতিষ্ঠিত করতে পেরেছেন। তিনি বিকল্প অর্থনীতির কঠিন পথে এগোতে গিয়ে দেশি এবং বিদেশি শিল্পপতিদের খুশি করতে একদিকে আই. এম. এফ. এবং ওয়ার্ল্ড ব্যাঙ্কের যে প্রোগ্রাম এবং দাওয়াই তার সমালোচনা করলেও বাজার অর্থনীতির একজন নিষ্ঠাবান একনিষ্ঠ অনুগামী হিসাবে তিনি কর ছাড়, করের সরলীকরণ, বেসরকারি বিনিয়োগের ক্ষেত্রে নতুন প্রকল্পে উৎসাহ দানের ঘোষণা—এসব বেছে নিয়েছেন, অপর দিকে অনতিকাল পরে এই রাজ্যে বিধানসভা নির্বাচনের কথা মাথায় রেখে এই বাজেট প্রস্তাবে কিছু ছুটফুট গরিব দরদি, শ্রমিক-চাষী দরদি পদক্ষেপের কথা উল্লেখ করে একটা লোক দেখানো জনমুখী মোড়কের আবরণ দিয়ে এই বাজেটে শিল্পপতি এবং গ্রামীণ ধনিক শ্রেণীর যে নির্লজ্জ তোষণকারি চরিত্র সেটাকে আড়াল করার ক্ষেত্রে তার দক্ষতা বা কৌশলের অভাব ঘটেনি।

স্বাভাবিক ভাবেই শিল্পপতি পুঁজিপতি এবং তাদের মুখপত্র বিভিন্ন চেম্বার অফ কমার্সগুলি অর্থমন্ত্রীর এই বাজেটের প্রশংসায় পঞ্চমুখ সেটা আপনারা সবাই জানেন। অতীতে পথ অনুকরণ করে মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট ভাষণের শুরুতে কেন্দ্রীয় নীতি থেকে আলাদা এই রাজ্যের জন্য বিকল্প অর্থনীতি এবং শিল্প নীতি অনুসরণের কথা বলেছেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে, আই. এম. এফ. ওয়ার্ল্ড ব্যাঙ্ক এবং অন্যান্য বিদেশি সংস্থার থেকে ঋণ গ্রহণ থেকে শুরু করে বিভিন্ন রাষ্ট্রায়ত্ব শিল্পকে বেসরকারিকরণ, দেশি-বিদেশি শিল্পপতিদের নির্বিচারে শোষণ করার সুযোগ দান এবং অবাধ লুণ্ঠনের সুযোগ দান, সর্বক্ষেত্রে কেন্দ্রীয় সরকার যে উদার অর্থনীতি অনুসরণ করে আসছে তার থেকে রাজ্যের বামফ্রন্ট সরকারের নীতির কোনও পার্থক্য নেই। এই তো সে দিন

বিধানসভায় দাঁড়িয়ে গত ২৩. ১২. ৯৮ তারিখে আমার এক প্রশ্নের উত্তরে আমাদের অর্থমন্ত্রী নিজেই বলেছেন পশ্চিমবাংলায় যে ১২টি চালু প্রকল্প রয়েছে সেইগুলি বিদেশি ঋণের উপর নির্ভরশীল। সেই প্রকল্পগুলির জন্য ৪,৭৩০ কোটি ৯৩ লক্ষ টাকা বিদেশি ঋণ নিতে হয়েছে, তিনি নিজে বলেছেন। সেইগুলি তিনি দফাওয়ারি বলেছেন। সেইগুলি হল বক্রেশ্বর থারমাল পাওয়ার প্রোজেক্টের জন্য ১৯৯০ কোটি ২৬ লক্ষ টাকা, তিস্তা ক্যানেল ফল প্রোজেক্টের জন্য ৪৪৭ কোটি ৬০ লক্ষ টাকা, পুরুলিয়া পাম্প স্টোরেজ প্রোজেক্টের জন্য ৬১০ কোটি টাকা, পাওয়ার টি. ডি. এমপ্রুভমেন্ট প্রোজেক্ট, তার জন্য ৩৪৮ কোটি ১৩ লক্ষ টাকা, ইন্ডাস্ট্রিয়াল পলিউশন কন্ট্রোলের জন্য ৩৫ কোটি ৩৬ লক্ষ টাকা, ক্যালকাটা আরবান ট্রান্সপোর্ট প্রোজেক্টের জন্য ৩৪০ কোটি ৮ লক্ষ টাকা, নর্থ বেঙ্গল তরাই ডেভেলপমেন্ট প্রোজেক্টের জন্য ২৩ কোটি ৭২ লক্ষ টাকা, শ্রিম অ্যান্ড ফিশ কালচার প্রোজেক্টের জন্য ৫০ কোটি ৭৬ লক্ষ টাকা, এ. ডি. বি. অ্যাসিস্টেড পন্ড প্রোজেক্ট—১৮২ কোটি ২৮ লক্ষ টাকা, বোলপুর রঘুনাথপুর ওয়াটার সাপ্লাই প্রোজেক্টের জন্য ১০৬ কোটি টাকা, টেকনিক্যাল এডুকেশন প্রোজেক্টের জন্য ৯৫ কোটি ৮৪ লক্ষ টাকা এবং স্টেট হেলথ সিস্টেম ডেভেলপমেন্ট প্রোজেক্টের জন্য ৬০২ কোটি ৮৬ লক্ষ টাকা, মোট ৪,৭৩০ কোটি ৯৩ লক্ষ টাকা। স্যার, আপনি দেখবেন কোনও বিভাগ বাদ নেই। বিদ্যুৎ থেকে শুরু করে পানীয় জল পরিবেশ দূষণ নগর উন্নয়ন রাস্তা-ঘাট, সর্বক্ষেত্রে বিদেশি ঋণের উপর সরকার নির্ভরশীল। মন্ত্রী নিজে আমার প্রশ্নের জবাবে বলেছিলেন, স্বীকার করে নিতে বাধ্য হয়েছেন যে এই ঋণ বাজেটের ১৫ পারসেন্ট। তাহলে এটা কোনও অংশই কম নয়। অবশ্য তিনি বলেছেন যে, আই. এফ. থেকে কেন্দ্রীয় সরকার যে ঋণ নেয় তাতে সার্বভৌমত্ব নষ্ট হয়। কিন্তু পশ্চিমবাংলা এই যে ঋণ নেয় তাতে সার্বভৌমত্ব নষ্ট হচ্ছে না, বিরূপ প্রতিক্রিয়া হচ্ছে না। মাননীয় অর্থমন্ত্রী সমাজ বিজ্ঞানের ছাত্র, আমি ফিনান্স ক্যাপিটাল সম্পর্কে লেনিন কি বলেছেন তা একটু বলি। লেনিন বলেছেন ইম্পেরিয়ালিজম ইজ দি হায়েস্ট স্টেজ অফ ক্যাপিটালিজম। ফিনান্স ক্যাপিটাল সম্পর্কে বলেছেন—(2) Finance capital is such a great decisive force in all economic and international relations that it is capable of subjecting and actually does subject to itself even states enjoying the fullest political independence. ফলে এই যা বলছেন যে, আপনার সরকার এই বিনিয়োগ করলে তার কোনও বিরূপ প্রতিক্রিয়া হবে না, এটা বিজ্ঞান বিরোধী কথা। উনি উন্নয়নের কথা বলেছেন। সর্ব ভারতীয় ক্ষেত্রে সমস্ত গুরুত্বপূর্ণ ক্ষেত্রে পশ্চিমবাংলা এগিয়ে গেছে এবং এই এগিয়ে যাওয়ার ক্ষেত্রে ওদের সবচেয়ে বড় বক্তব্য হচ্ছে ভূমিসংস্কার, ভারতবর্ষের মধ্যে এগিয়ে আছেন ইত্যাদি বলছেন। ভূমিসংস্কারের ব্যাপারে উনি বলেছেন ১৩.৫৫ লক্ষ বেনামি জমি উদ্ধার করা হয়েছে এবং ১০.৩২ লক্ষ বেনামি

জমি, কৃষি জমি বিলি করা হয়েছে। কিন্তু এখানে পারফর্ম্যান্সটা কি? এই ১৩.৫৫ লক্ষ একর জমির মধ্যে কিন্তু ১৯৬৭-'৬৯ সালে যুক্তফ্রন্ট সরকারের আমলে ১০ লক্ষ একরের বেশি জমি উদ্ধার হয়েছিল। যদি বলেন যে এটা কোথা থেকে পেলেন—এটা আপনাদেরই বসানো কমিটি, 'মুখার্জি-ব্যানার্জি কমিটির রিপোর্টে আছে। কমিটির রিপোর্টের পেজ থ্রিতে বলেছেন—"(3) Long before elections, on its basis were held in 1978, the concentration of land in a few hands had been substantially broken. This was because during the years 1967-70, a massive drive had been undertaken under the First and Second United Front Governments to detect and vest lands that had been clandenstinely retained by landowners beyond their entitlements. Over a million acres of good agricultural land had thereby been taken over". ১০ লক্ষ একর যেখানে আগে উদ্ধার হয়েছে, তাহলে আপনাদের ২২ বছরে কত উদ্ধার হয়েছে, না ৩ লক্ষের কিছু বেশি বেআইনি জমি উদ্ধর হয়েছে। প্র্যাকটিক্যালি যেটা কিনা ভেরি ভেরি ইন্সিগনিফিক্যান্ট পারফর্ম্যান্স, সেটাকে আপনারা বছরের পর বছর ধরে বলে বেড়াচ্ছেন আমরা বিরাট কাজ করেছি। দ্বিতীয় কথা হচ্ছে, ভূমিসংস্কারের ব্যাপারে আজকে ল্যান্ডকে গ্লোবালাইজেশনের ফলে দেশ বিদেশের পুঁজিপতিরা মুনাফা লুণ্ঠনের মৃগয়াক্ষেত্র হিসাবে ব্যবহার করতে চাইছে, তারফলে এখানে ক্যাপিট্যাল ইনভেস্টমেন্ট—ভারতবর্ষের ইন্ডাস্ট্রিয়াল হাউস এবং তাদের মুখপাত্র ওয়ার্ল্ড ব্যাঙ্ক এরা সকলেই গভর্নমেন্টের কাছে ক্রিমিনাল। আজকে ওদের স্বার্থে ভূমিসংস্কার করতে হবে এবং জমির উর্ধ্বসীমা আইনকে শিথিল করতে হবে, বিগ ল্যান্ড ফার্মস করতে হবে, যাতে তাদের মতো করে বিনিয়োগ করবার এবং মুনাফা লুটবার সুযোগ পায়। সেদিক থেকে রাজস্থান এবং বিহারে কোনও মুভমেন্ট হয়নি। সেজন্য ঐসব রাজ্যে ল্যান্ড রিফর্মস অ্যাক্ট হয়নি। পশ্চিমবাংলা একটি ব্যাতিক্রম রাজ্য। ভূমিসংস্কার এখানে এটি শুধু আপনাদের অবদান নয়, এটি অনেক আগে থেকেই হয়ে আসছে। তার ফলে ইন দি ইন্টারেস্ট অফ দি প্রেজেন্টস প্রান্তিক চাষী, নিম্নবিত্ত চাষী, মধ্যবিত্ত চাষী তাদের স্বার্থে ভূমি সংস্কার হয়েছিল। গ্লোবালাইজেশনের ফলে আপনারা ল্যান্ড আইনকে এমনভাবে সংশোধন করলেন, আপনারা জমির উর্ধ্বসীমা আইনকে তুলে দিলেন।

[1-50 — 2-00 p.m.]

যার ফলে আজকে বিগল্যান্ড ফার্মিংয়ের যে সুযোগ ওয়ার্ল্ড ব্যাঙ্ক ডিমান্ডে ছিল এবং দেশি-বিদেশি শিল্পের চাহিদার ক্ষেত্রে ল্যান্ডের যে সুযো ছিল তার কি করলেন? আজকে চা বাগানগুলোতে কি দেখছি—সমস্ত গরিব চাষীদের কাছ থেকে জমি নিয়ে চা

*বাগান করা হল। ইট ওয়াজ ওনলি ওয়ান পার্টি বলে আমরা বিলটির বিরুদ্ধে প্রতিবাদ করেছিলাম। নোট অফ ডিসেন্ট দিয়েছিলাম এবং ওয়াক আউটও করেছিলাম। সুতরাং এইরকম হওয়ার ফলে আজকে পশ্চিমবঙ্গের চিত্র কি সেটা দেখুন। আপনি বলছেন যে,* গ্রামবাংলার পারচেজিং পাওয়ার নাকি বেড়ে যাচ্ছে এবং অ্যাকমুলেশন অফ পাওয়ার বেড়ে গেছে এবং মার্কেটিং হচ্ছে ইত্যাদি। এই সবই ফিফটিসাস সব তথ্য পরিবেশন করেছেন। এর থেকে দেখা যাচ্ছে যে, ল্যান্ডলেস কেস ভীষণভাবে বেড়ে যাচ্ছে। যেখানে ১৯৮১ সালের সেনসাস অনুযায়ী ৩৮ লক্ষ ভূমিহীন চাষী এবং ক্ষেত মজুর ছিল সেটা ১৯৯১ সালে ৫০ লক্ষতে এসে দাঁড়িয়েছে। তারপরে পরবর্তী ৬ বছরে সেটা আরও মারাত্মক হারে বেড়ে ১.৪ পারসেন্টে দাঁড়িয়েছে। সেটা সর্বভারতীয় ক্ষেত্রে মজুরের সংখ্যা বৃদ্ধির হার এসে দাঁড়িয়েছে ১.৫৫ পারসেন্টে। বিগত ৬-৭ বছরে ১.৫৫ পারসেন্ট হয়েছে আর পশ্চিমবঙ্গে সেটা ২.১৭ পারসেন্টে দাঁড়িয়েছে। আপনি মাঝেমাঝে ন্যাশনাল স্যাম্পেল সার্ভের রেফারেন্স দেন। এই ন্যাশনাল স্যাম্পেল সার্ভের রেফারেন্সের থার্ড রাউন্ড অফ এমপ্লয়মেন্ট, আনএমপ্লয়মেন্ট থেকে বলছি যে, সর্বভারতীয় ক্ষেত্রে ১.৫৫ পারসেন্ট ক্ষেত মজুর এবং ভূমিহীনদের সংখ্যা বেড়েছে। সেখানে পশ্চিমবঙ্গে ২.১৭ পারসেন্ট বেড়েছে। অর্থাৎ আরও ম্যাসিভ স্কেলে গ্রামে দারিদ্র্যতা বেড়েছে এবং বেকারি বেড়েছে। সেখানে রুজি রোজগার বাড়ছে না, অগ্রগতিও হচ্ছে না। আজকে আপনারা শিল্পায়নের তথা শিল্পের অগ্রগতির কথা বলছেন। শিল্পের অগ্রগতি দূরে থাক পশ্চিমবাংলায় আজকে শিল্পে মড়ক লেগেছে। শিল্পে রুগ্নতা একটা মারাত্মক জায়গায় গেছে। ১৯৯৮ সালের মার্চ মাসে রুগ্ন শিল্পের সংখ্যা ছিল ১৮৯। ১৯৯৯ সালের জানুয়ারি মাসে সেটা বেড়ে ২০৩ দাঁড়িয়েছে । ১৪টি আরও রুগ্ন শিল্প বেড়েছে। ভারতবর্ষে রুগ্ন শিল্পের সংখ্যা, বন্ধ কল-কারখানার সংখ্যা পশ্চিমবঙ্গে সবচেয়ে বেশি। ক্ষুদ্র ও কুটির শিল্পের ক্ষেত্রে আপনি যে স্ট্যাটিসটিকস দিয়েছেন তার এখন মারাত্মক অবস্থা, মারাত্মক চেহারা। কেন্দ্রীয় সেন্সাস থেকে দেখা যাচ্ছে যে, এই রাজ্যে ৫৬ হাজার ৮৩টি কারখানা বন্ধ। আরও দেখা যাচ্ছে যে, ১৯৮৫ সালে এই রাজ্যে রেজিস্ট্রিকৃত কারখানা ছিল ১০ হাজার ৫৭টি এবং সেখানে শ্রমিক কর্মচারীর সংখ্যা ছিল ৮ লক্ষ ১ হাজার ৯৭০। ১৯৯৭ সালে রিজিস্ট্রিকৃত কারখানার সংখ্যা এসে দাঁড়িয়েছে ৫ হাজার ৭৪৮ এবং কর্মীর সংখ্যা ৭ লক্ষ ৭১। সুতরাং এই হচ্ছে আপনাদের অগ্রগতির নমুনা। পশ্চিমবঙ্গে কিছুদিন আগে আপনাদের যে আন্তর্জাতিক উপদেষ্টা আছেন, তিনি এসেছিলেন এবং পশ্চিমবঙ্গের শিল্পের দৈন্যদশা সম্পর্কে মন্তব্য করেছেন। তিনি মন্তব্য করেছেন যে, আপনার পরিকাঠামো থাকলে শুধু নয়, ভাল রাস্তা ঘাট বা বিদ্যুৎ থাকলে শুধু নয়, সামাজিক পরিকাঠামো গড়ে ওঠাই হচ্ছে শিল্পায়নের বড় শর্ত। সেইদিকে থেকে পশ্চিমবঙ্গের অবস্থা অত্যন্ত শোচনীয়। সারা ভারতবর্ষে পশ্চাদপত রাজ্য যেগুলো যথা উড়িষ্যা এবং হিমাচলপ্রদেশ,

তার থেকেও আমাদের রাজ্য পিছিয়ে আছে। এই পরিস্থিতিতে মাননীয় মন্ত্রী বিদ্যুৎ গাঙ্গুলিকে একটি প্রশ্নোত্তর পর্বে সাপ্লিমেন্টারি কোয়েশ্চেন করেছিলাম। তার উত্তরে তিনি বলেছিলেন যে, স্যাকেলসির ক্ষেত্রে যে পরিকাঠামোর সীমাবদ্ধতার কথা উঠেছে, ইনফ্রাস্ট্রাকচারাল লিমিটেশনের কথা উঠেছে সেটা তিনি স্বীকার করতে বাধ্য হয়েছেন। সেখানে তিনি প্রয়োজনীয় ব্যবস্থা নিতে পারেননি। আপনার ২.২২ প্যারাগ্রাফে বলেছেন যে, সর্বভারতীয় স্তরে সমস্ত ক্ষেত্রে পশ্চিমবঙ্গ গড়ে এগিয়ে আছে।

ফলে এই সমস্ত অসত্য দাবি, এই সমস্ত টল ক্লেইম আপনি করেছেন। আজকে স্বাস্থ্য ক্ষেত্রে সামাজিক পরিকাঠামোর কথা বলছেন, শিক্ষার কথা বলছেন, শিক্ষার অগ্রগতির কথা আপনি বলছেন, কত, হচ্ছে কত। আপনি বাজেটে বারবার বলেছেন, ২ বছরে ২ হাজার প্রাথমিক স্কুল হবে, সেখানে ৩৬০টি প্রাথমিক স্কুল হয়েছে। আপনি বাজেটে বলেন এই হচ্ছে, আর হচ্ছে আর এক। জনস্বাস্থ্যের ক্ষেত্রে সেখানে মারাত্মক অবস্থা, সেখানে হাসপাতালের চেহারা, স্বাস্থ্যকেন্দ্রের চেহারা না বলাই ভাল। ডাক্তার নেই, নার্শ নেই, ঔষধ নেই, এইরকম অবস্থা চলছে। মেডিক্যাল শিক্ষার পরিকাঠামোর অভাবে মেডিক্যাল শিক্ষার ভবিষ্যত অনিশ্চিত। এখানকার মেডিক্যাল শিক্ষা এক সময় যেখানে সারা ভারতবর্ষকে পথ দেখাত, সেই মেডিক্যাল শিক্ষা আপনাদের দৌলতে, আপনাদের সরকারের অবহেলায় পশ্চিমবাংলার মেডিক্যাল শিক্ষার ভবিষ্যত অনিশ্চিত। কলকাতার মেডিক্যাল কলেজের মত ঐতিহ্যমণ্ডিত কলেজে তার সিটের সংখ্যা ১৫০ থেকে ১০০-তে নেমে এসেছে, এটা নামিয়ে দিয়েছে পরিকাঠামোর অভাবে মেডিক্যাল কাউন্সিল অফ ইণ্ডিয়া। পোস্ট গ্র্যাজুয়েটের সিট সেখানে বাড়ানো দরকার, সেখানে চূড়ান্ত অবহেলায় মেডিক্যাল কলেজের পরিকাঠামোর অভাবে এই অবস্থা হয়েছে। আজকে আপনি বলছেন অর্থনীতিতে অগ্রগতির কথা, আপনি কেন্দ্রীয় সরকারকে বলছেন ডেথ ট্রাপের মধ্যে পড়ে গিয়েছে, আপনিও তো বিদেশী ঋণ নেওয়ার জন্য ডেথ ট্রাপের মধ্যে পড়ে গিয়েছেন, আপনি যে হিসাব দিয়েছেন তাতে আপনার রাজস্বের ২৫ শতাংশ চলে যাচ্ছে সুদ দিতে। আপনি উন্নয়নের পরিকল্পনা খাতে এবারে টাকা বাড়িয়েছেন, কিন্তু পরিকল্পনা থাকবে কিনা সেই ব্যাপারে সন্দেহ আছে। সমস্ত দপ্তরের অভিযোগ অসীমবাবু যে বরাদ্দ করেন তার বিরাট অংশ পাওয়া যায় না। আর বাজেটে বলেন এই পরিকাঠামো করতে হবে। শিক্ষায় সস্তায় বরাদ্দ করেন, কিন্তু বছরের শেষে দেখা যায়, অষ্টরম্ভা। সেখানে লাল ফিতের বাঁধনে সরকারি অর্থর অভাবে উন্নয়নমূলক কাজ ব্যাহত হচ্ছে। এই হচ্ছে পশ্চিমবাংলার চিত্র, অথচ ভারতবর্ষের মানুষকে, পশ্চিমবাংলার মানুষকে প্রতি বছর এইরকম প্রতারণামূলক বাজেট উপস্থাপন করছেন। তাই আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[2-00 — 2-10 p.m.]

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৯শে মার্চ এই মহতি সভায় আমাদের রাজ্যের মাননীয় অর্থমন্ত্রী ডাঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয়' ৯৯-২০০০ সালের জন্য যে বাজেট বিবৃতি পেশ করেছেন, আমি তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। এবং বিরোধীদের আনা সমস্ত ছাঁটাই প্রস্তাব এর সম্পূর্ণ বিরোধিতা করছি। এবং বিরোধীরা এই বাজেট বরাদ্দের বিরোধিতা করতে গিয়ে কিছু অসত্য কিছু অসাড় যুক্তিহীন কথা এখানে পরিবেশন করেছেন। বাজেটের সঙ্গে যার কোন মিল নেই। পশ্চিমবাংলার মানুষ সারা ভারতবর্ষের মানুষ জানেন, পশ্চিমবাংলার সরকার একটা ভিন্নমুখী দৃষ্টিভঙ্গি নিয়ে সারা ভারতবর্ষের ভয়ঙ্কর শোচনীয় আর্থিক সংকটের মধ্যে দাঁড়িয়েও মানুষের স্বার্থে বিশেষ করে শ্রমজীবি মানুষের স্বার্থে, নিম্ন মধ্যবিত্ত মানুষের স্বার্থে এই সরকার গত ২২ বছর ধরে একটানা কাজ করে চলেছেন। এই কারণেই পশ্চিমবাংলার মানুষের সমর্থন এই সরকারের উপর ক্রমবর্ধমান। প্রতিটি নির্বাচনের ফলাফল উপ-নির্বাচনের ফলাফল—এ আমরা আরও প্রমাণ পেয়েছি। আজকে একটা কঠিন আর্থিক সংকটের মধ্যে আমাদের দেশের আর্থিক অবস্থা পড়ে গিয়েছে। আমরা যদি দেশের বর্তমান অবস্থার কথা বিবেচনা করি তাহলে লজ্জায় মাথা হেট হয়ে যায়।

তখন লজ্জায় আমাদের মাথা হেঁট হয়ে যায়। স্বাধীনতার পঞ্চাশ বছরে অতিক্রান্ত হওয়ার পরেও আজকে আমাদের নতুন করে ভাবতে হচ্ছে আমাদের স্বাধীনতা, সার্বভৌমত্ব এবং স্বনির্ভরতা এইগুলি আজকে থাকবে, কি থাকবে না সেটা নিয়ে। একটা সময় স্বাধীনতার পর পর আমাদের দেশের তদানীন্তন কংগ্রেস সরকার যে আর্থিক নীতি গ্রহণ করেছিলেন, যে আর্থিক নীতির মাধ্যমে ভারতবর্ষে কিছু পুঁজিপতি গড়ে তোলার চেষ্টা করা হয়েছিল, সেই মিশ্র অর্থনীতির নাম করে ভারতবর্ষের প্রথম প্রধানমন্ত্রী পণ্ডিত জওহরলাল নেহেরু তিনি জোর দিয়েছিলেন স্বনির্ভরতার উপরে এবং রাষ্ট্রায়ত্ত ক্ষেত্র গড়ে উঠেছিল। বিশেষ করে পরিকাঠামোর যে সমস্ত দিক আছে সেখানে রাষ্ট্রায়ত্ত ক্ষেত্র তৈরী করা হয়েছিল এবং সেই সময় সমাজতান্ত্রিক দেশগুলি তারা ভারতবর্ষের উন্নয়নের জন্য, ভারতবর্ষের বিকাশের জন্য এগিয়ে এসেছিলেন। তদানীন্তন সোভিয়েত ইউনিয়ন যে ঐতিহাসিক ভূমিকা নিয়েছিল সেটা ভারতবর্ষের মানুষ চিরদিন গ্রহণ করবেন। আজকে কিন্তু পরিস্থিতি ভিন্ন। আজকে সারা পৃথিবীতে সাম্রাজ্যবাদী দেশগুলি, উন্নত পুঁজিবাদী দেশগুলো নেতৃত্ব করছে, তার একদিকে মার্কিন যুক্তরাষ্ট্র এবং ইউরোপের উন্নত পুঁজিবাদী দেশগুলি আছে এবং আমাদের এশিয়া ভূখন্ডে জাপান আছে। আজকে সারা পৃথিবীতে এরাই আর্থিক আধিপত্য বিস্তার করতে চাইছেন। আজকে ভারতবর্ষের মতো তৃতীয় দুনিয়ার দেশগুলির উপরে এরা ক্রমবর্ধমান চাপ সৃষ্টি করতে চাইছেন। আজকে যে সমস্ত

আন্তর্জাতিক অর্থ সংস্থাগুলো আছে, আই. এম. এফের মতো, তারা আজকে আমাদের দেশের অর্থনীতির উপরে ক্রমবর্ধমান চাপ সৃষ্টি করছে। এর উপরে দাঁড়িয়ে আমাদের দেশের যে তথাকথিত নয়া আর্থিক নীতি গ্রহণ করা হয়েছিল পূর্বতন কংগ্রেস সরকারের আমলে—রাজীব গান্ধীর আমলে, নরসিমা রাওয়ের আমলে—এই নীতিকে আরও এগিয়ে নিয়ে গেছেন তারা। ১৯৯৩ সাল থেকে আমাদের দেশের স্বাধীনতা, আমাদের দেশের সার্বভৌমত্ব, আমাদের দেশের স্ব-নির্ভরতাকে বিপন্ন করা হয়েছে। তাই সর্বক্ষেত্রে আজকে ভারতবর্ষ পিছিয়ে পড়ছে। জাতীয় ক্ষেত্রে শিল্পোৎপাদনের হার আজকে নিম্নমুখী. ১৯৮৪-৮৫ সাল থেকে ১৯৯০-৯১ সাল পর্যন্ত এই সাত বছরে জাতীয় ক্ষেত্রে শিল্পোৎপাদনের বৃদ্ধির হার ছিল ৮.৪৬ শতাংশ, সেখানে নয়া আর্থিক নীতি গ্রহণ করার পরে ১৯৯০-৯১ থেকে ১৯৯৭-৯৮ সাল পর্যন্ত এই হার কমে দাঁড়িয়েছে ৫.৯৪ শতাংশ। আজকে সারা ভারতবর্ষ শিল্পের ক্ষেত্রে, কৃষির ক্ষেত্রে পিছিয়ে যাচ্ছে। ১৯৮৪-৮৫ সাল থেকে ১৯৯০-৯১ সাল পর্যন্ত কৃষিতে খাদ্যশস্য উৎপাদনের হার ছিল ২.৫ শতাংশ, সেখানে ১৯৯০-৯১ সাল থেকে ১৯৯৭-৯৮ সালে সেটা কমে দাঁড়ায় ১.৪ শতাংশ। এই জাতীয় পরিস্থিতির ক্ষেত্রে কিন্তু পশ্চিমবাংলায় আমরা একটা আশার আলো দেখতে পাচ্ছি। ভারতবর্ষে এই হার যখন নিম্নমুখী, তখন পশ্চিমবাংলায় এই হার কিন্তু উর্ধ্বমুখী। ১৯৮৪-৮৫ সাল থেকে ১৯৯০-৯১ সাল পর্যন্ত পশ্চিমবাংলায় শিল্প উৎপাদনের বৃদ্ধির হার ছিল ২.৬৭ শতাংশ। সেখানে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের জনমুখী গণমুখী দৃষ্টির ফলে আমরা কিন্তু ভাল ফল পেয়েছি।

সেখানে আমরা দেখতে পাচ্ছি শিল্পোৎপাদন বৃদ্ধির হার ৫ শতাংশ। আর কৃষিক্ষেত্রে বৃদ্ধি পেয়েছে ৩ শতাংশ থেকে ৩.৭ শতাংশ। রাজ্য স্তরে যে আয়—এস. ডি. পি., তাও জাতীয় আয় থেকে বৃদ্ধি পেয়েছে। '৯৭-'৯৮ সালে এস. ডি. পি.-র হার ৬.১২ শতাংশ হারে বেড়েছে, আর জাতীয় ক্ষেত্রে জি. ডি. পি. বেড়েছে মাত্র ৫ শতাংশ হারে। স্যার, আমরা উজানে বাইছি। একটা প্রতিকূল আর্থিক পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে যখন আমাদের দেশের বাজারকে উন্মুক্ত করে দেওয়া হয়েছে বিদেশি বহুজাতিক সংস্থাগুলির কাছে, আর আমাদের দেশকে মৃগয়াক্ষেত্র করা হয়েছে, আমাদের সমস্ত সম্পদ লুঠ করে নেওয়ার মতো হয়েছে, সেখানে পশ্চিমবাংলা যে একটা ভিন্ন পথে চলছে, এই সমস্ত তথ্যই তার প্রমাণ দিচ্ছে। এবারে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন, সেখানে দৃষ্টিভঙ্গিগত পার্থক্য ফুটে উঠেছে। বিশেষ করে অন্য রাজ্যে যে সমস্ত অবাম সরকার আছে, বা দিল্লিতে বি. জে. পি.-র নেতৃত্বে যে জোট সরকার আছে, তাদের থেকে ভিন্ন দৃষ্টিভঙ্গি আমাদের বাজেটে প্রতিফলিত হয়েছে। আমাদের রাজ্যে সামগ্রিক পরিকল্পনা ব্যয়ের ক্ষেত্রে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন, তা ৪,৯৫০ কোটি টাকা থেকে বাড়িয়ে ৬,২৫৯ কোটি টাকা করা হয়েছে। এর ৫০ শতাংশই খরচ করা হবে

উন্নয়ন খাতে স্বায়ত্ত্ব শাসিত সংস্থার মাধ্যমে। আমরা জানি, এটাই বামফ্রন্টের ঘোষিত নীতি। আমাদের পশ্চিমবাংলায় যে পঞ্চায়েত ব্যবস্থা, পৌর ব্যবস্থা মৃতপ্রায় হয়ে গিয়েছিল কংগ্রেসি আমলে, যেগুলোকে তারা লাটে তুলে দিয়েছিল, সেইগুলোকেই আমরা করেছি পুনরুজ্জীবিত। এবং প্রসারিত করেছি গণতন্ত্রকে। তাই উন্নয়ন খাতের ৫০ শতাংশ খরচ করতে চাইছি এই সমস্ত স্বায়ত্ত্বশাসিত সংস্থাগুলির মাধ্যমে।

এই বাজেটের মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী আশা প্রকাশ করেছেন—অতিরিক্ত ৭ লক্ষ কর্মসংস্থান সৃষ্টি হবে। সেচ, বিদ্যুৎ, রাস্তা-উন্নয়ন, শিক্ষা, জনস্বাস্থ্য, সমবায়, গণবন্টন ব্যবস্থা, এখানে বরাদ্দ বৃদ্ধি করা হয়েছে।

সেচের ক্ষেত্রে আমরা দেখছি, রাজ্যের সেচযুক্ত নিট কৃষি জমির পরিমাণ বর্তমান বছরে ৫৮ শতাংশ বৃদ্ধি করে নবম যোজনায় ৬৬ শতাংশ করা হয়েছে। অতিরিক্ত ২ লক্ষ হেক্টর জমিকে সেচের আওতায় আনা হবে। মাননীয় অর্থমন্ত্রীকে অভিনন্দন যে, তিনি সেচের বরাদ্দ ৩৫৯ কোটি টাকা থেকে বাড়িয়ে ৩৯৬ কোটি টাকা করেছেন। সবচেয়ে গুরুত্ব দিতে হবে ক্ষুদ্র সেচকে। যারা বেনিফিসিয়ারি, তাদের মাধ্যমে, পঞ্চায়েতের তত্ত্বাবধানে এইগুলো পরিচালিত হবে। এখানে বন্যা, প্রাকৃতিক বিপর্যয় একটি ঘটনা। গত বছর বিশেষ করে উত্তরবঙ্গের অনেকগুলি জেলা বন্যা-কবলিত হয়েছিল। আমরা এও দেখেছি—পশ্চিমবাংলার প্রতি কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গি হচ্ছে বঞ্চনার দৃষ্টিভঙ্গি।

[2-10 — 2-20 p.m.]

বিমাতৃসুলভ আচরন করেছেন বিশেষ করে মালদা, মুর্শিদাবাদ এর গঙ্গা পদ্মা ভাঙন প্রতিরোধে কেন্দ্রীয় সরকারের যে পরিকল্পনা থাকা উচিত ছিল, যে আর্থিক বরাদ্দ থাকা উচিত ছিল সে সম্পর্কে তারা উদাসীন, তাদের কোনওই দৃষ্টি সে দিকে নেই। অথচ আমাদের রাজ্য সরকার তাদের সীমিত, সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে আগামী আর্থিক বন্যা প্রতিরোধে অতিরিক্ত ৫০ কোটি টাকা বরাদ্দ করেছেন। আমরা জানি এতে কোনও কাজ হবে না যদি কেন্দ্রীয় সরকার উপযুক্ত বরাদ্দ না দেয়। এবারের বাজেটে আমরা দেখেছি যে আমাদের অর্থমন্ত্রী একটা অভিনব প্রস্তাব রেখেছেন এবং এই প্রস্তাব সাফল্যের সঙ্গে রূপায়িত হবে। আধুনিক পদ্ধতিতে চাষের যে উপকরণ—পাওয়ার টিলার, পাম্পসেট এগুলো যাতে ক্ষুদ্র, প্রান্তিক চাষীরা কিনতে পারে, সেজন্য তিনি প্রস্তাব দিয়েছেন পঞ্চায়েত ভিত্তিক সমবায় থেকে এক লক্ষ টাকা এবং স্থানীয় সমবায় ব্যাঙ্ক থেকে পেতে পারবে। এই বাবদ তিনি বাজেটে ৩৪ কোটি টাকা বরাদ্দ করেছেন। গরিব মানুষকে সহায়তা করার জন্য তিনি যে পদক্ষেপ নিয়েছেন সেজন্য তাকে অভিনন্দন জানাচ্ছি। স্যার, আমরা জানি যে আমাদের রাজ্যে বিদ্যুৎ সমস্যা রয়েছে। যদিও বিদ্যুৎ উৎপাদনের

ক্ষেত্রে অগ্রগতি ঘটেছে। কিন্তু বিদ্যুৎ পরিবহনের ক্ষেত্রে আমাদের কিছু দুর্বলতা রয়ে গেছে। দীর্ঘদিন ধরে যে বঞ্চনা, অবহেলা পশ্চিমবঙ্গের প্রতি করা হয়েছে তার দায়ভার তো আমাদের বহন করতেই হবে। এবারে আমরা দেখেছি যে নবম যোজনায় ৯০ শতাংশ গ্রামে বিদ্যুৎ নিয়ে যাবার জন্য পরিকল্পনা করেছেন এবং বাজেট বরাদ্দ ১ হাজার ৭৭ কোটি টাকা থেকে বাড়িয়ে ২,০১১ কোটি টাকা করেছেন। সাম্প্রতিককালে গঠন করা হয়েছে পশ্চিমবঙ্গ গ্রামীণ শক্তি নিগম। সুনির্দিষ্ট সময়ের মধ্যে বিদ্যুতায়নের কাজ করবে এই শক্তি নিগম পঞ্চায়েতগুলির সহযোগিতার মধ্যে দিয়ে। স্যার, আমরা দেখেছি যে আমাদের জাতীয় সড়কগুলি আছে সেই সড়কগুলো সম্বন্ধে কেন্দ্রীয় সরকার উদাসীন। তাদের যে ভূমিকা পালন করা দরকার ছিল তারা সেই ভূমিকা পালন করেনি। রাস্তাঘাটের উন্নয়নের জন্য ৩০৫ কোটি টাকা থেকে ৫৯৪ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। গ্রামাঞ্চলে পূর্ত দপ্তর এবং পঞ্চায়েত যৌথভাবে, বেনিফিসিয়ারি কমিটির মাধ্যমে নজরদারি, তদারকি করা হবে। এটা আপনার শুভ দৃষ্টিভঙ্গি। আপনাকে ধন্যবাদ। স্যার, পরিবহন খাতে ১১০ কোটি টাকা থেকে ১২০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। শুধু তাই নয় সমবায় ব্যাঙ্ক থেকে অতিরিক্ত ২০ কোটি টাকা পর্যন্ত ঋণ পাওয়া যাবে। আমাদের পরিবহন ব্যবস্থার উন্নতি করতে হবে বিশেষ করে আমরা দেখছি যে যখন আমাদের পশ্চিমবাংলায় শিল্পায়ন সম্ভাবনা সৃষ্টি হয়েছে। আমরা এতদিন পর্যন্ত আমরা দেখেছি যে পূর্বতন কেন্দ্রীয় সরকার শুধু পশ্চিমবাংলাকে নয় সমগ্র পূর্বাঞ্চলের প্রতি অসহযোগী আচরণ করেছে। পশ্চিমবাংলার প্রতি বিমাতৃসুলভ আচরণের জলন্ত উদাহরণ হল মাসুল সমীকরণ। আপনারা চাপে পড়ে বাপ বলতে বাধ্য হয়েছেন। চাপের ফলে প্রত্যাহার করতে বাধ্য হয়েছেন। আজকে পশ্চিমবঙ্গে ১৮৩টি বন্ধ কলকারখানার শ্রমিকরা ভাতা পাচ্ছে এবং নির্দিষ্ট সময়সীমার মধ্যে যারা দরখাস্ত করতে পারেননি তাদের জন্য সময়সীমা বাড়িয়ে ২১শে মার্চ করা হয়েছে। আরেকটা বিষয় এখানে উল্লেখ করতে চাইছি এর জন্য অতিরিক্ত ৫০ কোটি টাকা বরাদ্দ করেছেন। পরিকাঠামো অর্থ উন্নয়ন নিগম মারফৎ বন্ধ কলকারখানার জন্য ১০০ কোটি টাকা বরাদ্দ করেছেন। শিল্পে বহুমুখীকরণ, শিল্প শ্রমিকদের প্রশিক্ষণও এর মধ্যে থাকবে। আরেকটা কথা বলতে চাই যে আমাদের এখানে বহু কলকারখানা রয়েছে যেখানে প্রচুর জমি অব্যবহৃত অবস্থায় পড়ে রয়েছে। আমি যে অঞ্চলে থাকি সেই উত্তরপাড়ায় হিন্দমোটর কারখানায় ৭৪৪ একর জমি ওরা নিয়েছিল শিল্পের জন্য তার মধ্যে প্রায় অর্ধেকটার বেশি জমি পড়ে রয়েছে অব্যবহৃত অবস্থায়। আমি বলব এর কারণগুলির প্রতি বিশেষভাবে দৃষ্টি দেবেন যাতে করে জমিগুলি সদ্ব্যবহার করে এবং শিল্পায়নের জন্য এটাকে ব্যবহার করে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তার জন্য তাকে অভিনন্দন জানাচ্ছি এবং সমর্থন জানাচ্ছি, এবং বিরোধীদের আনা সমস্ত ছাঁটাই প্রস্তাবের এবং তাদের অসার যুক্তির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন দেব ঃ** পয়েন্ট অফ ইনফর্মেশন, মিঃ চেয়ারম্যান স্যার, এই হাউসের কাছে অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি যে আমাদের আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন নৃত্য শিল্পী আনন্দশঙ্কর আজ সকাল সাড়ে ৮-টায় তার জীবনাবশান ঘটেছে। আকস্মিকভাবে ৫০ বছর বয়সে তিনি মারা গেলেন উডল্যান্ডস নার্সিংহোমে। কয়েক দিন ধরেই তিনি ভুগছিলেন। এই রকম একজন শিল্পী তার প্রয়ানের খবর পেয়ে আমি হাউসকে জানালাম। তার এই অকাল প্রয়াণে আমরা সবাই শোকাহত, তিনি আমার বালিগঞ্জ কেন্দ্রে বসবাস করতেন। তার বাড়িতে ফোন করেছিলাম, সেখানেই তার মরদেহ থাকবে যাতে সবাই তাকে শেষ শ্রদ্ধা জানাতে পারে এবং আগামী কাল তার শেষকৃত্য সম্পন্ন হবে। এই দুঃখজনক সংবাদটি আমি হাউসের সবাইকে জানালাম।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, একটু শুধু ভুল হয়ে গেল, আনন্দশঙ্কর নৃত্যশিল্পী ছিলেন না, উনি প্রখ্যাত নৃত্যশিল্পী উদয়শঙ্করের পুত্র ছিলেন। উনি ছিলেন যন্ত্র সঙ্গীত শিল্পী এবং ওনার স্ত্রী তনুশ্রীশঙ্কর হলেন নৃত্যশিল্পী। এই কারেকশনটা আমি রেকর্ড করাতে চাইছি। আমরা সবাই জানি উনি এশিয়াডে মিউজিক কম্পোজ করে ছিলেন। উনি ছিলেন প্রখ্যাত যন্ত্র সঙ্গীত শিল্পী, ওনার ব্যালে ট্রুপ আছে। ওনার মৃত্যুতে আমরা সবাই শোকাহত।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগপ্ত মহাশয় ১৯৯৯-২০০০ সালের যে বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং ছাঁটাই প্রস্তাবগুলিকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাইছি। পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী ১৯৯৭-৯৮ সালে প্রথম অর্থমন্ত্রী হয়ে একটা চমক সৃষ্টি করেছিলেন, সেই চমক ছিল ঘাটতি শূণ্য বাজেট।

[2-20 — 2-30 p.m.]

বাজেট পেশ করার সময় ঘাটতি শূণ্য পেশ করলেও বৎসরের শেষে কোটি কোটি টাকা ঘাটতি নিয়ে বিতাড়িত হয়েছেন। ফলে গ্রামবাংলার মানুষের যে সামগ্রিক উন্নতি, অগ্রগতি এই পরিকল্পনার মাধ্যমে হওয়া উচিত ছিল তা বন্ধ হয়ে গেল। বামফ্রন্ট জমানায় এবং আমাদের মাননীয় অসীম দাশগুপ্তের নেতৃত্বে ১৯৯৭/৯৮ সালে ঘাটতি বাজেট হয়েছিল ২৬ কোটি টাকা নিয়ে। ১৯৮৮/৯৯ সালে ঘাটতি শূণ্য বাজেট পেশের সময় শেষ হয়েছিল ১০ কোটি টাকা ঘাটতি নিয়ে। আবার, ১৯৯০ সালের ঘাটতি শূণ্য বাজেট শেষ হয়েছিল ৯৩ কোটি টাকা ঘাটতি নিয়ে। কি চমৎকার বাজেট সব—এর ফলে পশ্চিমবাংলা প্রতি বছর পিছিয়ে পড়ছে। নির্ধারিত পরিকল্পনা খাতে যে ব্যয় করার কথা ছিল তা আপনি করতে পারেননি। এবং সেইজন্য আজকে পশ্চিমবাংলা দিন দিন

শিক্ষা, স্বাস্থ্য, জনস্বাস্থ্য, গ্রামীণ বিদ্যুৎ, সেচ, বন্যা নিয়ন্ত্রণ, প্রভৃতি সমস্ত ব্যাপারে পিছিয়ে পড়ছে। এই সব ক্ষেত্রে যে পরিমাণ কাজ করার কথা তা আপনারা করতে পারেননি। কয়েক মাস আগে মালদাতে ভয়াবহ বন্যা হয়ে গেল। আপনি বলেছেন, শীতকালে গিয়ে কাজ করাবেন। কিন্তু তা আপনি করাননি। আপনি ভাল কথা বলতে পারলেও ভাল কাজ করতে পারেন কি? মাননীয় ডঃ বিধানচন্দ্র রায় পশ্চিমবাংলায় যে স্বাস্থ্য পরিষেবা তৈরি করেছিলেন আজকে আপনারা তাকে ভেঙ্গে চুরমার করে দিয়েছেন। জেলায় জেলায় প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলো আজকে ধ্বংসস্তূপে পরিণত হয়েছে। আজকে কি গ্রামের কি কলকাতা শহরের, কোনও হাসপাতালে জীবনদায়ী ওষুধ পাওয়া যায় না। আজকে জলাতঙ্ক রোগ, যক্ষ্মা, প্রভতি রোগের ওষুধ হাসপাতালে পাওয়া যায় না। আজকে আবার ম্যালেরিয়ার মতো মারণ রোগে বহু লোক মারা যাচ্ছে। কিন্তু আপনি এ সবের জন্য কি করেছেন? গত এক বছরে আপনি ৫০-টা মাত্র বেড বাড়াতে পেরেছেন। আর, গত তিন বছরে মাত্র তিনটে হাসপাতাল করতে পেরেছেন। ১৯৯৫/৯৬ সালে হাসপাতালের সংখ্যা ছিল ৪০২-টা। আর, ১৯৯৭/৯৮ সালে সেই হাসপাতালের সংখ্যা গিয়ে দাঁড়াল ৪০৫-টায়। অর্থাৎ, তিন বছরে মাত্র তিনটে হাসপাতাল আপনি করতে পারলেন। আজকে পশ্চিমবাংলার জনসংখ্যা সাড়ে ৭ কোটির উপরে গিয়ে পৌঁছেছে। কিন্তু সেখানে পশ্চিমবাংলায় বেড়ে সংখ্যা ৬৭ হাজার ৩৭১-টা মাত্র। আর, ডাক্তারের শূণ্য পদ পড়ে রয়েছে ৭১৮-টা। তাহলে কিভাবে এখানে স্বাস্থ্য পরিষেবাকে এগিয়ে নিয়ে যাওয়া যাবে? আর, এই ব্যয়-বরাদ্দকে আমাদের সমর্থন করতে হবে? ১৯৯৫/৯৬ সাল থেকে ১৯৯৭/৯৮ সাল পর্যন্ত গ্রামে হাসপাতাল বাড়েনি। পশ্চিমবাংলার হাসপাতালে ১৪,৫৯৭ জন নার্সিং স্টাফের জায়গায় বর্তমানে কাজ করছেন ১২,২৬২ জন। অর্থাৎ ২,৩৩৫-টা পদ খালি পড়ে রয়েছে। এর পরেও কিভাবে স্বাস্থ্য দপ্তরকে এগিয়ে নিয়ে যাওয়া যাবে আমি তো বুঝতে পারছি না। ম্যালেরিয়ার ক্ষেত্রে ৩৪০-টা ইন্সপেক্টরের জায়গায় ২০৪-টা পদে লোক রয়েছে, বাকি ১৩২-টা পদে কোনও লোক নেই, খালি রয়েছে।

কিভাবে ওখানকার উন্নয়ন হবে সেটা আমার জানা নেই। বর্তমানে পশ্চিমবঙ্গে সি. পি. এম.-রা একটা কথা বলে থাকেন যে, দারিদ্রসীমার নিচে যে মানুষরা বাস করেন তাদের জন্য আমরা উন্নয়নমূলক কাজ করছি'। আপনারা বলছেন সমগ্র পশ্চিমবঙ্গে পঞ্চায়েতের মাধ্যমে নাকি কাজের জোয়ার এসেছে, পঞ্চায়েতের মধ্যে দিয়ে নাকি উন্নয়নের জোয়ার এসেছে। কিন্তু তার সঙ্গে আপনারা পঞ্চায়েতকে এক ধাপ ক্ষমতা দিয়ে চুরি করার ক্ষমতা দিয়েছেন। মাননীয় চেয়ারম্যান স্যার, আমি বলতে চাই যে, আপনারা দাবি করেছেন যে দারিদ্র সীমার নিচে বসবাসকারী মানুষের সংখ্যা এই রাজ্যে কমেছে। কিন্তু পরিসংখ্যান বলছে উল্টো কথা। ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গে দারিদ্র্য দূরীকরণের যে পিকচার সেটা হচ্ছে মাত্র ৫২ পারসেন্ট আবার ১৯৯৪ সালেও সেটা ৫২ পারসেন্ট থেকে গেছে।

সুতরাং এটা কি কমাতে পেরেছেন? এই রাজ্যের মাননীয় খাদ্যমন্ত্রী শ্রী কলিমউদ্দিন শামস মহাশয় গত বছর বলেছিলেন পশ্চিমবঙ্গে দারিদ্রসীমার নিচে ৭০ পারসেন্ট মানুষ আছেন। তাহলে দারিদ্র্য দূরীকরণ কি করে হল? গ্রামীণ উন্নয়নের টাকা পি.`এল. অ্যাকাউন্টে গেল না কি অন্য কোথায় গেল জানি না। এই টাকা গরিব মানুষের টাকা, কিভাবে সেটা তছরূপ করলেন সেটা আমার জানা নেই। এইভাবে একটা দেশের উন্নয়ন হয় না। আপনারা বলছেন; আমরা গ্রামীণ মানুষের জন্য উন্নয়ন করেছি'। কিন্তু এই ভাবে গ্রামীণ উন্নয়নের টাকা তছরূপ হওয়ার ফলে গ্রামীণ মানুষ বঞ্চিত হচ্ছেন। আই. আর. ডি. পি.-তে ১৯৯৮-৯৯ সালের ডিসেম্বর মাস অবধি পশ্চিমবঙ্গ পেয়েছে ৮২ কোটি ৯৭ লক্ষ ৮১০ টাকা, আর ডিসেম্বর অবধি খরচা হয়েছে ৬৮ কোটি ২৬ লক্ষ ২০০ টাকা। অর্থাৎ মাত্র ৩৪.০৬ টাকা খরচা করেছেন। এই ভাবে আপনারা গ্রামের উন্নয়ন করছেন। জে. আর. ওয়াই.-তে ১৯৯৮-৯৯-তে পশ্চিমবঙ্গ পেয়েছে ১৮৫ কোটি ৯৬ লক্ষ ১১ হাজার টাকা। আর ডিসেম্বর অবধি জে. আর. ওয়াই-তে খরচা হয়েছে ৭৬ কোটি ১৬ লক্ষ টাকা। আর ১০৯ কোটি ৮০ লক্ষ ১১ হাজার টাকা খরচা করতে পারলেন না। এর ফলে কি হয়েছে? এর ফলে উক্ত সময়ে ১ কোটি ৩৬ লক্ষ ৮৬ হাজার শ্রমদিবস নষ্ট হয়েছে। গত বছরের বাজেটে মানুষের উন্নয়নের জন্য অনেক কিছু করার প্রতিশ্রুতি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দিয়েছিলেন। অবহেলিত উত্তরবঙ্গের জন্য উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠন করার কথা উল্লেখ করে আপনি হাততালি কুড়িয়েছিলেন। কিন্তু বাস্তবে সেটা রূপ দিতে না পারার ফলে নর্থ-বেঙ্গল ডিপ্রাইভ হতে চলেছে। আজকে যখন উত্তরবঙ্গের মানুষ নিজে থেকে আন্দোলন করার কথা ভাবছেন তখন আপনারা সেটাকে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন বলে ঘোষণা করেছেন। নর্থ-বেঙ্গলে যে বন্যা হয়েছে তার জন্য আপনারা কোনও মাস্টার প্ল্যান করেননি সেটা বাস্তবে রূপ দিতে পারেননি। যার ফলে আজকে নর্থ-বেঙ্গলের মানুষের জীবন বিপর্যস্ত হয়ে পড়ছে। আজকে সরকারি হিসেব অনুযায়ী পশ্চিমবঙ্গে ৫৯ লক্ষের উপরে বেকার রয়েছে আর বেসরকারিভাবে এই বেকারের সংখ্যা আরও বেশি। আপনি বাজেট বক্তৃতায় বলেছেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে ৭ হাজার বেকারের চাকরি হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলতে পারবেন কি, বাকি যে সব বেকার যুবক-যুবতি আছে তারা কোথায় যাবেন? আপনারা শিল্পের নামে অনেক বড় বড় কথা বললেও শিল্পের ব্যাপারে আপনারা কিছু করতে পারেননি। তাই আজকে সম্পূর্ণ জনবিরোধী এই বাজেট, বেকার বিরোধী এই বাজেট, উন্নয়ন বিরোধী এই বাজেটের নামে যে সুন্দর অর্থনৈতিক দলিল পেস করেছেন সেই বাজেটের বিরোধিতা করছি। এর সাথে সাথে আরেকটা কথা আমি স্মরণ করে দিতে চাই যে, মালদা জেলার বন্যা কবলিত মানুষের পাশে যদি আপনি না গিয়ে সম্পূর্ণভাবে তদারকির কাজ না করেন তাহলে আমি দায়িত্ব নিয়ে বলছি যে মালদা জেলার মানুষের জনরোষ

ফেটে পড়বে। তাহলে কোনও মন্ত্রীকে ঐ এলাকায় ঢুকতে দেব না। হয় কিছু করুন মালদার মানুষকে বাঁচানোর জন্য, না হলে মালদায় ঢুকতে পারবেন না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয় যে অর্থ বাজেট পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি। এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করছি। কেন আমি এই বাজেট প্রস্তাবকে সমর্থন করছি তা আমাদের বিরোধী বন্ধুদের একটু জানা দরকার। আজকে আমাদের গোটা দেশে যে অর্থনৈতিক সংকট এবং বেকার সমস্যা দেখা দিয়েছে সেই প্রেক্ষাপটে আমাদের রাজ্য সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে আমাদের সমস্ত আশা পূরণ করবে, এটা যদি আমরা মনে করি তাহলে ভুল করব। তা সম্ভব নয়। তবুও আমাদের বামফ্রন্ট একটা বিকল্প অর্থনীতির কথা বলে। এই বিকল্প অর্থনীতিটা কি? স্বাধীনতার পরবর্তীকালে আমাদের দেশের কেন্দ্রীয় সরকার দেশের শতকরা ১০ ভাগ মানুষের স্বার্থে পরিকল্পনা গ্রহণ করে আসছে এবং বাজেট রচনা করছে। অথচ আমাদের রাজ্যে ১৯৭৮ সালে লেফট ফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর থেকে রাজ্যের শতকরা ৯০ ভাগ মানুষের জন্য চিন্তা-ভাবনা করে চলেছে। সীমিত ক্ষমতার মধ্যে দিয়েও আমাদের সরকার রাজ্যের অর্থনৈতিক দিক দিয়ে পিছিয়ে পড়া শ্রেণীর মানুষদের স্বার্থে বিভিন্ন রকম উন্নয়ন পরিকল্পনা গ্রহণ করে চলেছে এবং পঞ্চায়েতি ব্যবস্থার মধ্যে দিয়ে তা রূপায়িত করা হচ্ছে। পঞ্চায়েত সিস্টেম, মিউনিসিপ্যাল সিস্টেমের মধ্যে দিয়ে নিচের তলার গণতান্ত্রিক ব্যবস্থাকে অক্ষুন্ন রাখা হয়েছে। একটু আগে বিরোধী দলের সদস্যা শ্রীমতি সাবিত্রী মিত্র বলে গেলেন যে, আমরা নাকি পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে চুরির ব্যবস্থা করেছি। কিন্তু তিনি কি ভুলে গেলেন গান্ধীজী পঞ্চায়েত—রাজ চেয়েছিলেন? তাদেরই প্রধানমন্ত্রী রাজীব গান্ধী বলেছিলেন, 'দিল্লি থেকে ১০০ টাকা অ্যালোট করলে গ্রামে গিয়ে এক টাকা পৌঁছয়।' তাই তো তিনি পশ্চিমবাংলার পঞ্চায়েত ব্যবস্থার প্রশংসা করেছিলেন এবং এই ব্যবস্থা সারা দেশে চালু করতে চেয়ে ছিলেন। তিনি বুঝতে পেরেছিলেন পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়েই গ্রামের মানুষকে উন্নয়ন পরিকল্পনায় সরাসরি যুক্ত করা যায়। তাই তিনি সিদ্ধান্ত নিয়েছিলেন, যে স্টেটে পঞ্চায়েত নির্বাচন হবে না সেখানে কোনও উন্নয়নের টাকা দেওয়া হবে না। আজকে রাজীব গান্ধীর দলের পক্ষ থেকেই বলা হচ্ছে, পঞ্চায়েত দুর্নীতির আখড়া। ভাবতেও আমাদের অবাক লাগছে। কি ভাবে বলছেন? আপনাদেরও তো গ্রাম পঞ্চায়েত আছে, পঞ্চায়েত সমিতি আছে, সুন্দরভাবে সেখানেও আপনারা সুযোগ সুবিধা পাচ্ছেন এবং তা ব্যবহার করছেন। কার্যক্ষেত্রে এক-রকম কাজ করছেন, এখানে

বলার সময় অন্য রকম কথা বলছেন। এই স্ববিরোধিতা কেন? আপনারা ২২ বছর ধরে বিধানসভার ভেতরে কোনও উন্নয়নই দেখতে পাচ্ছেন না। আমরা নাকি সব শেষ করে দিচ্ছি। এখানে রাস্তাঘাট, সব কিছু খারাপ। অথচ আমাদের কংগ্রেসি বন্ধুরা যখন আমাদের সঙ্গে বাইরে ট্যুরে যান তখন অন্য রকম কথা বলেন। তখন তারা স্বীকার করেন যে, আমাদের রাজ্যের অনেক উন্নতি হয়েছে। আর বিধানসভায় এসে বলেন কিছুই হয়নি। বিধানসভার ভেতরে আলোচনা, সমালোচনা যাই করুন না কেন তা গঠনমূলক হওয়া উচিত। কি করলে ভাল হয় সেটাও আপনাদের বলা উচিত। সবই যদি আমাদের খারাপ হ'ত তাহলে ২২ বছর ধরে পশ্চিমবাংলার মানুষ আমাদের বিশ্বাস করত না, আমাদের ক্ষমতায় টিকিয়ে রাখত না। বাস্তব অবস্থাটা মানুষ দেখতে পাচ্ছে। '৭৮ সাল পর্যন্ত গ্রামের অবস্থা কি ছিল? সুদখোর মহাজনদের কাছে গ্রামের গরিব মানুষদের সমস্ত জিনিসপত্র বন্ধক থাকত, জীবনে তা আর ছাড়াতে পারত না। গ্রামে গ্রামে ক্ষেতমজুর শ্রমিকরা লাইন দিয়ে দাঁড়িয়ে থাকত কাজের জন্য, জোতদাররা নিজেদের ইচ্ছে মতো বাছাই করে নিত, বাকিরা ফেরত যেত। আজকে গ্রামে অর্থনৈতিক বিকাশের ফলে গ্রাম-বাংলা নতুন চেহারা নিয়েছে। হয়ত সব জায়গায় পাকা রাস্তা হয়নি। কিন্তু আজকে প্রতিটি গ্রামে পাকা রাস্তার দাবি উঠেছে। ইলেক্ট্রিফিকেশনের দাবি উঠছে। আজ আর গ্রামের মানুষ অতীত দিনের মতো দুটো ভাত চাইছে না, তারা কলেজ চাইছে, টেকনিক্যাল কলেজ চাইছে, মেডিক্যাল কলেজ চাইছে। এই যে চাহিদা, এটা গ্রামোন্নয়নেরই ফসল। '৭৮ সালের আগে গ্রামের মানুষরা যখন কলকাতায় মিছিল, মিটিং-এ আসত তখন দেখা যেত তাদের গায়ে জামা-কাপড় থাকত না। আর এখন কি অবস্থা, সেটা নিশ্চয়ই সবাই স্বীকার করবে। মানুষের চেতনা বাড়ছে, অর্থনৈতিক চাহিদা বাড়ছে। এটা আমরা বাড়িয়ে দিয়েছি।

ফলে পশ্চিমবাংলার বামফ্রন্ট গোটা ভারতবর্ষে একটা নজির সৃষ্টি করেছে শুধু তাই নয়, গোটা বিশ্বে আলোচনার বিষয়বস্তু হয়ে দাঁড়িয়েছে। আমি দিল্লিতে গিয়েছিলাম। ওখানকার লোক আমাকে বললেন, কি করে জ্যোতিবাবু ২২ বছর ক্ষমতায় আছেন। আমি বললাম, শুধু ৯০ ভাগ মানুষের জন্য পরিকল্পনা গ্রহণ করে এবং সেই পরিকল্পনা রাইটার্স বিল্ডিংস-এ একজিকিউশন হয় না, ক্ষমতার বিকেন্দ্রীকরণের মধ্য দিয়ে গ্রামের মানুষের সহযোগিতা নিয়ে উন্নয়ন করা হয় এবং এটাই হচ্ছে চাবিকাঠি। সুতরাং এই যে সাফল্য এই সাফল্যের কথা আপনারা বলবেন না? এর পরে যেটা আসছে সেটা হচ্ছে পশ্চিমবাংলার প্রতি বঞ্চনা। স্বাধীনতার পরবর্তীকাল থেকেই পশ্চিমবঙ্গের প্রতি বঞ্চনা করা হয়েছে। অথচ স্বাধীনতা আন্দোলনে পাঞ্জাব এবং বাংলা সবচেয়ে বেশি কার্যকর ভূমিকা পালন করেছিল। কিন্তু স্বাধীনতার পর কেন্দ্রীয় সরকার অর্থনৈতিক অবরোধ করে পশ্চিমবাংলাকে পঙ্গু করার পরিকল্পনা নিয়েছেন এবং তারই ফলস্বরূপ আজকে ইন্ডাস্ট্রিতে

বলুন, শিক্ষাক্ষেত্রে বলুন, সেচের ক্ষেত্রে বলুন কিম্বা বিদ্যুতের ক্ষেত্রেই বলুন সমস্ত ক্ষেত্রেই চরম অব্যবস্থা সৃষ্টি হয়েছে। সেই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে যতটুকু কাজ করা সম্ভব ততটুকু মাথা উঁচু করে লড়াই করার যে বাজেট মাননীয় অর্থমন্ত্রী মহাশয় পেশ করেছেন সেই বাজেট একটা ইতিহাস। গোটা ভারতবর্ষের কোনও রাজ্যে এই জিনিস দেখাতে পারবেন না। সুতরাং এটাকে মানতেই হবে। এখন যদি বিরোধিতা করার জন্য বিরোধিতা করেন তাহলে আমার কিছু বলার নেই। ইলেক্ট্রিফিকেশনের ক্ষেত্রে ১৯৭৮ সালে আপনারা কি করলেন? প্রতিটি ব্লকের ৪০/৪২টি মৌজাকে ইলেক্ট্রিফায়েড বলে ঘোষণা করলেন এবং তার জন্য প্রচুর লোক নিয়োগ করলেন। কিন্তু কি দেখা গেল? দেখা গেল, খুঁটি পোঁতা হয়েছে কিন্তু তার নেই। এই প্রকল্প কেন্দ্র এবং রাজ্য সরকারের যৌথ উদ্যোগে নেওয়া হয়েছিল। এখন এগুলি কমপ্লিট করতে আমাদের প্রচুর টাকার দরকার। প্রতিটি ব্লকে ৪২টির জায়গায় ১০টিরও মৌজা ইলেক্ট্রিফায়েড হয়নি। সুতরাং কি করে ইলেক্ট্রিফিকেশন হবে? ডিস্ট্রিবিউশন সিস্টেমও আজকে ঠিক করা দরকার। চুরি, নানারকম প্রবলেম আছে। এর মধ্যেই পরিকল্পনা গ্রহণ করে ঐসব কাজ করতে হবে। ইরিগেশনের ক্ষেত্রে বলি, তিস্তা ক্যানেল এখনও হয়নি। তিস্তার বাম ক্যানেল যদি সম্পূর্ণ হত তাহলে উত্তরবঙ্গের মানুষের উপকার হত। আমরা পাশাপাশি দেখছি পাঞ্জাবের ভাকরা-নাঙাল কেন্দ্রীয় সরকার করেছেন। কিন্তু আমাদের বেলায় কোনও রকম সাহায্য অর্থাৎ কেন্দ্রীয় সহায়তা পাওয়া যাচ্ছে না। আমরা সীমিত ক্ষমতার মধ্য দিয়ে যতটুকু পারছি তাই করছি। আমি এই ব্যাপারে আর পরিসংখ্যান দিতে চাই না। এরপরে ব্যাঙ্কিং সিস্টেম, কো-অপারেটিভ সিস্টেম সম্পর্কে বলি। আগে গ্রামের মানুষ লোকেদের কাছ থেকে টাকা নিয়ে চাষ করত। তারা সার কিনতে পারত না, সমস্ত বন্ধক দিত। এখন ব্যাঙ্কগুলি লঙ টার্ম এবং শর্ট টার্ম লোন দিচ্ছে। শতকরা ৫০ থেকে ৮০ ভাগ মানুষ অর্থাৎ কৃষক সমবায়ের মাধ্যে লঙ টার্ম এবং শর্ট টার্ম লোন পাচ্ছে। এটাকে কি আপনারা অস্বীকার করতে পারবেন? গ্রামে গিয়ে বলতে পারবেন? গ্রামে আর সুদখোর, মহাজন নেই। গ্রামে গোটা ব্যাঙ্কিং ব্যবস্থার মাধ্যমে যাতে সব কিছু করা যায় সে ব্যাপারে রাজ্য সরকারের চিন্তা-ভাবনা করা দরকার। আমরা এখন চাল উৎপাদনের ক্ষেত্রে প্রথম। কিন্তু বর্ডার এরিয়া থাকার জন্য এইসব চালগুলি বাইরে চলে যাচ্ছে। এটা দেখা দরকার। আমি সাজেশন আকারে বলতে চাই, পশ্চিমবাংলায় হাজার-হাজার হাস্কিং মিল বে-আইনিভাবে আছে। তারা হাইকোর্টে কেস করে আছে। আপনি এই ব্যাপারে মাননীয় অর্থমন্ত্রী এবং খাদ্যমন্ত্রীকে বলেছিলেন এদের কেন লাইসেন্স দেওয়া হবে না? এদের কাছ থেকে কেন লেভি আদায় করা যাবে না? হাইকোর্টে কেস ভ্যাকেট করে যদি এদের লাইসেন্স দেওয়া যায় তাহলে প্রচুর লেভি চাল আদায় হতে পারে। রাজ্য সরকারকে আগে এফ. সি. আই. আলো (আতপ) চাল দিত এবং সেটা ছিল

নিম্নমানের এবং আমাদের এখানে উৎপাদিত ভাল চাল অন্য রাজ্যে চলে যেত। এরপর ফরেস্টের ক্ষেত্রে আসি। আমাদের এখানে বেশিরভাগ শ-মিল ইল্লিগ্যাল। আমি একটা কোয়েশ্চেন করেছিলাম, পুরুলিয়ার শ-মিলগুলি হাইকোর্টে গিয়ে কেস করেছে। এদের লাইসেন্স দিয়ে লিগ্যালাইজড লোকের চাহিদা মেটানোর জন্য আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে কেন্দ্রীয় সরকারের ফ্রি ইকনমিকের ফলে দেশের কি অবস্থা হল সেই ব্যাপারে আমি একটি পরিসংখ্যা দিচ্ছি। ১৯৮৫-৯১ সাল পর্যন্ত শিল্পে উৎপাদনের হার ছিল ৮.৫। আর ১৯৯১-৯৮ সাল পর্যন্ত শিল্পে উৎপাদনের হার কমে হয়েছে ৫.৯।

[2-40 — 2-50 p.m.]

এই মুহূর্তে ৯ মাসে সেটা কমে হয়েছে ৩.৫। তারপর ওরা হেলথের কথা বললেন। এই প্রসঙ্গে বলতে গিয়ে আমাদের এখানে যে মৃত্যুর হার, শিশু মত্যুর হার কম সেটা কিন্তু ওরা বললেন না। অল ইন্ডিয়াতে যেখানে হাজার প্রতি মৃত্যুর হার ৮.৯ সেখানে আমাদের পশ্চিমবঙ্গে সেটা হ'ল ৭.৭। তারপর শিশুমৃত্যুর হারও আমাদের রাজ্যে কম। অল ইন্ডিয়াতে হাজার প্রতি শিশুমৃত্যুর হার যেখানে ৭১, সেখানে আমাদের পশ্চিমবঙ্গে তা হ'ল ৬৬। এখানকার মানুষরা হেলথ সম্পর্কে সচেতন না হলে কমল কি করে? বিরোধীপক্ষ আমাদের ভাল দিকগুলি দেখতে চান না, শুধু সমালোচনা করার জন্যই সমালোচনা করে যান। এবারে আমি সমবায়ের কথায় আসি। '৯৩ সালের মার্চ পর্যন্ত এখানে সমবায় থেকে শর্ট টার্ম আমানত বিলি করা হয়েছে ৩৬৩ কোটি টাকা এবং '৯৮ সালের মার্চ পর্যন্ত এই অঙ্কটা হ'ল ১ হাজার ১৯ কোটি টাকা। অপর দিকে লং টার্ম আমানত দেওয়া হয়েছে ঐ '৯৩ সালের মার্চ পর্যন্ত ২৮১ কোটি টাকা এবং '৯৮ সালের মার্চ পর্যন্ত ৮৮১ কোটি টাকা। ক্ষুদ্র কৃষক, কুটির শিল্পীদের ৮০ শতাংশ আমানত আমরা সমবায় থেকেই দিয়েছি। এখানে বেকার যুবকরা ন্যাশনালাইজড ব্যাঙ্কগুলি থেকে তাদের জমা দেওয়া বিভিন্ন প্রকল্পগুলির জন্য লোন দিচ্ছে না। তারা যাতে ব্যাঙ্কগুলি থেকে লোন পেতে পারে তারজন্য মাননীয় অর্থমন্ত্রীকে সচেষ্ট হতে অনুরোধ জানাচ্ছি। এর পর আমি ট্রান্সপোর্ট নিয়ে বলব। ছোট ছোট গাড়ি—৪০৭/৪০৯ মডেলের, যাদের সিটের ক্যাপাসিটি ২২ থেকে ২৪, তাদের কনট্যাক্ট ক্যারেজ হিসাবে পারমিট দেওয়ার ব্যবস্থা আছে। এগুলিকে স্টেজ ক্যারেজ হিসাবে পারমিট দেওয়ার ব্যবস্থা করলে একদিকে যেমন যাত্রী সাধারণ উপকৃত হবেন তেমনি সরকারের ঘরেও বাড়তি কিছু রাজস্ব জমা পড়বে। এটা মাননীয় অর্থমন্ত্রী তথা রাজ্য সরকারকে দেখতে অনুরোধ করছি। এই বলে বাজেটকে সমর্থন করে এবং বিরোধীদের আনা কাটমোশনগুলির বিরোধিতা করে শেষ করছি।

**Shri Shanta Chhetri :** Hon'ble Mr. Chairman Sir, my deep thanks and congratulations to the Hon'ble Finance Minister for the decision to

introduce a new incentive scheme for industries, with effect from April, 1999.

As envisaged in Section 3.12 of the 1999-2000 Budget statement, the new scheme with its many provisions for concessions to entrepreneurs, is certain to boost industrialisation in all districts, and especially in Darjeeling. However, while the outline of the scheme sets the tone for optimism, a reference to the all-too real problems crippling the pace for business & industrialisation in the Darjeeling Hills, is necessary. As I recall it, in 1997, the annual sales tax turnover in Darjeeling district was around Rs. 48 crores approximately. While Siliguri alone accounted for Rs. 37 crores, the three Hill subdivisions of Darjeeling, Kurseong and Kalimpong generated a revenue of Rs. 11 crore—not even one-third of that accruing from Siliguri.

Trading establishments and their problems apart, there are numerous obstacles in the path of setting small or medium industries. Inadequate or fluctuating power supply, pitiful condition of roads, poor transport facilities, lack of administrative support, not enough financial assistance— are but a few of the problems. Why is the government paying no attention to the state of business and industry in the Hills? Even existing sources of revenue collection, like orange crop, are drying up. The annual production of the Darjeeling orange, known for its distinctive flavour, has been declining sharply since the past five years, leading to steady drop in collection of revenue from this sources.

Sectors which offer scope for agro-based industries, e.g., apiculture, sericulture, wool production are in a state of neglect. When honey, silk and wool can be produced and marketed here itself, at more compatible rates, is there any sense in providing a competitive market for such products pouring in from other States ?

The Budget statement appears to be oriented towards the benefit of the plane areas only; it also gives the impression that the welfare

of the hills doesn't matter. The Hon'ble Finance Minister has taken pains to elaborate on the flood scenario and the State's efforts to obtain relief funds from the Centre. But what has the State done so far to deal with the problem and effect of landslides in the hills ? Why has no fund been earmarked for this calamity which has become a yearly feature ?

The Hon'ble Finance Minister has harped on extension of irrigation facilities. Surely he is aware that a drinking water crisis prevails half the year round in the hills. Leave aside water for crop irrigation, people don't get enough water to drink. Why is the State not taking steps to build water reservoirs every 10 k.m. in the hills so that rainwater collected and stored in these tanks can help tide over the dry months between March and July ?

And talking of crop improvement measures, what is the State doing to preserve and improve the Kalimpong variety of fine rice which, if I may say so, surpasses even the Dehra Bun basmati is scent and flavour? Given proper care and new techniques, the Kalimpong variety has every scope of becoming Bengal's pride even in the international market where it could attract foreign exchange as well.

Considering the Budget statement in its entirety, I am forced to conclude that it holds out nothing for the hills—not even the hollow promise of a dole in future.

The Hon'ble Finance Minister talks of decentralization and more powers to panchayats. But what giving more powers to the DGHC as per promises made earlier ? Isn't it about time the State did so ? And if it is not doing so, is it not proof of the State's double-speak and double-do when it comes to dealing with the hills and planes.

The Hon'ble Finance Minister talks of subsidies to strengthen the PDS. Given the State Government's past record of heaping benefits on the planes at the cost of the hills one may safely assume that this

strengthening of the PDs is intended for the planes only. It will never materialize in the hills. As matters stand, and the way things have been happening, people in the hills have to agitate every two/three days for even the basic needs guaranteed by the State. The twists and turns to the PDS problem in the hills since 1991 is a case in point.

Going by the texts of successive Budget statements since '97, I am forced to conclude that there seems a conspiracy to deny and deprive the hills of its right-ful dues. Thank you.

[2-50 — 3-00 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমার বক্তব্যের শুরুতে বাজেট বক্তৃতায় যাবার আগে আজকে বিধানসভায় মাননীয় স্পিকার মহাশয়—আমি গত ৮ বছর এই বিধানসভার সদস্য আছি—সমস্ত রীতিনীতি ভঙ্গ করে বাজেট অধিবেশনে যে ভাবে জিরো আওয়ারের বিষয় বলতে দিলেন এবং সেটা বলতে দিয়ে তিনি নিজেকে দলের সদস্য হিসাবে চিহ্নিত করলেন, আমি তার তীব্র ভাষায় প্রতিবাদ করছি। তার আমি তীব্র ভাষায় প্রতিবাদ করছি এবং পবিত্র সভার চেয়ারের মর্যাদা যথাযথভাবে রাখেননি বলে উল্লেখ করছি।

...(গোলমাল)...

মিঃ স্পিকার স্যার, এখানে অসীমবাবু যে বাজেট পেশ করেছেন, উনি বুদ্ধিমান মানুষ, তার চাতুর্য রয়েছে বাজেট পেশ করবার মধ্যে দিয়ে। তিনি গত কয়েক বছর যে বাজেট পেশ করেছেন—আমরা গোয়েবেল থিওরির কথা জানি, হিটলারের প্রচার সচিব ছিলেন তিনি—তিনি বাজেট পেশ করে হাউসের মধ্যে বারবার বলবার চেষ্টা করেছেন বিকল্প অর্থনীতির কথা। এই বিকল্প অর্থনীতির মানে কি? তিনি ভূমি সংস্কারের কথা বলেছেন। কিন্তু এই ভূমি সংস্কার ওর মাথা থেকে বেরিয়েছে নাকি? উনি যখন কলেজের ছাত্র ছিলেন তার আগেই ভূমি সংস্কারের আইন পাস হয়ে গেছে। অসীমবাবু এর জন্মদাতা নাকি? বলেছেন, পঞ্চায়েতের মাধ্যমে কাজ হবে, বর্গাদার ভূমিহীনদের জমি দিতে হবে। সেসব ধারণার জন্ম কি তিনি দিয়েছেন? ক্যাটাগোরিক্যালি আই ওয়ান্টেড টু লিসন ফ্রম ইউ যে, এসবের আপনি জন্ম দিয়েছেন বা এই হাউস জন্ম দিয়েছে। ভারতবর্ষে কংগ্রেসই এসব আইন করে গিয়েছিল, কংগ্রেসই উদ্বৃত্ত জমি উদ্ধার করে বিলি করে গিয়েছিল, তার কিছুটা বিলি-বিতরণ করে গিয়েছিল। আপনারা তার কিছুটা বাড়াবার চেষ্টা করেছেন মাত্র। আপনি বারবার বিকল্প অর্থনীতির কথা বলে এটাই প্রতিষ্ঠিত

করবার চেষ্টা করেছেন যে, ইউ আর দি ইনভেন্টর অফ এ নিউ থিওরি। আমি জানতে চাই, কোন জায়গায় আমরা দাঁড়িয়ে রয়েছি। আপনি যে বাজেট পেশ করেছেন সেটা পড়লে মনে হবে, একটা দারুণ বাজেট, কিন্তু আসল জায়গায় যাননি। আপনি ডেথ ট্র্যাকে পড়ে রয়েছেন ; ধার করতে করতে আপনি ঋণের জালে জড়িয়ে গেছেন। কোনও জায়গায় সাফল্য দেখিয়েছেন আপনারা? খাদ্যশস্যের উৎপাদন বেড়েছে বলেছেন। আপনি ইকোনোমিকসের ভাল ছাত্র ছিলেন ; জিনিসের উৎপাদন বাড়লে দাম কমে জানেন। আমার মনে আছে, ১৯৬৭ সালে জ্যোতিবাবু এই হাউসে এবং বাইরে বক্তৃতা করে বলেছিলেন, 'আমরা যেদিন ক্ষমতায় আসব সেদিন এক দানা খাদ্যের জন্যও দিল্লির অপেক্ষা করব না। আপনি ১২ বার বাজেট পেশ করেছেন এবং আপনারা ২২ বছর ক্ষমতায় আছেন। ঠিকই, রাজ্যে উৎপাদন বেড়েছে। ১৯৭৭ সালে যেখানে উৎপাদন ছিল ৮৭ লক্ষ মেট্রিক টন ধান, সেটা আজকে ১৪৬ লক্ষ মেট্রিক টনে দাঁড়িয়েছে। আপনারা চাল উৎপাদনে প্রথম, আলুতে দ্বিতীয় ; তাহলে রাজ্যে লাগামছাড়া কেন জিনিসের দাম বাড়ছে? তাহলে বলতে হবে, উৎপাদন বেড়েছে, কিন্তু তার উপর সরকারের কোনও নিয়ন্ত্রণ নেই। আমরা দেখছি, মন্ত্রীরা বলছেন, আমাদের রাজ্যে কালোবাজারি হচ্ছে, খাদ্যশস্য ইত্যাদি অন্য রাজ্যে চলে যাচ্ছে। এমনি তো আর সেসব জিনিস চলে যায় না। সি. পি. এম. পার্টির নেতা, পুলিশ এবং কালোবাজারি, এই তিন মিলে যে নেকশাস তৈরি হয়েছে তারই জন্য চাল ইত্যাদি বাইরে চলে যাচ্ছে। আপনি এটা নিয়ন্ত্রণ করতে পারেননি, কারণ আপনার দলই ঐ নেকশাসে যুক্ত আছে। আপনি ডেথ ট্র্যাপ তৈরি করেছেন। সেটা কি? ১৯৯৮-৯৯ সালে আপনি বলেছিলেন যে, রাজস্ব ঘাটতি ১,৬৯১ কোটি টাকা হবে। কোথা থেকে হিসেবটা পেয়েছিলেন জানি না, কিন্তু বছরের শেষে সেটা গিয়ে দাঁড়িয়েছিল ৫,৮৬৬ কোটি টাকায়। তাহলে কিসের ভিত্তিতে কথাটা বলেছিলেন? তার আগের বছর ১৯৯৭-৯৮ আপনি বলেছিলেন বাজেট ঘাটতি হবে ২,৩০০ কোটি টাকা। সেখান থেকে উঠে ১৯৯৮-৯৯ সালে ১,৬৯১ কোটি টাকা ঘাটতি হবে বলে ধারণাটা কোথা থেকে পেয়েছিলেন? আপনি বলেছিলেন ১,৬৯১ কোটি টাকা ঘাটতি হবে, কিন্তু সেটা গিয়ে দাঁড়াল ৫,৮৬৬ কোটি টাকায়। এবারে যে ঘাটতি বলেছেন, সেটা কোথায় গিয়ে দাঁড়ায় সেটাই দেখার। আপনি কি করছেন তার জন্য? আপনি তার জন্য ঋণ নিচ্ছেন। বাজার থেকে যে ঋণ নিচ্ছেন সেই ঋণের পরিমাণ ১৯৯৮-৯৯ সালের সংশোধিত বাজেটে দেখতে পাচ্ছি আপনি সঠিক জায়গাটা ধরতে পারেননি, ৫৪ কোটি টাকা থেকে বেড়ে ৫৭ কোটি টাকায় দাঁড়িয়েছে। আপনি যথাযথ ভাবে সঠিক তথ্য দিতে পারেননি। এইসভাতে যে তথ্য দিচ্ছেন শুরুতে সেই জায়গায় আপনি দাঁড়িয়ে থাকতে পারছেন না। আপনি এই যে ঋণ নিচ্ছেন তার জন্য সুদ দিতে হচ্ছে। এই সুদ দেওয়ার জন্য—এখানে বিভিন্ন মন্ত্রীরা বসে আছেন—মন্ত্রীরা তাদের

দপ্তরের সঠিক টাকা পান না। আমাদের পশ্চিমবাংলায় নানা জায়গায়, ঘুরতে হয়, আমি নানা জায়গায় ঘুরে দেখেছি রাস্তা দিয়ে যখন বাসে করে যাই তখন মনে হয় নৌকা চলছে। রাস্তা দিয়ে গাড়িগুলিকে যখন যেতে হয় তখন মনে হয় নৌকা চলছে। শিল্পের জন্য কিছু কিছু জায়গায় টাকা-পয়সা অ্যালটমেন্ট করেছেন উৎসাহ দেবার জন্য। কিন্তু কিভাবে শিল্প হবে? এই রাজ্যে শিল্প তৈরি করার কোনও পরিকাঠামো নেই। ২৭টি বিদেশি শিল্পপতির সঙ্গে চুক্তি হয়েছিল তারা এখানে শিল্প করবে। অসীমবাবু আপনি কি বলবেন যে এই রাজ্যে তার মধ্যে কতগুলি শিল্প হয়েছে? একজনের কথাই বলবেন—পূর্ণেন্দু চ্যাটার্জি। আপনাদের ঝুলি থেকে একটা শিল্পপতির নাম বেরোবে তা হল পূর্ণেন্দু চ্যাটার্জি। বারে বারে আপনাদের ঝুলি থেকে একটাই নাম বেরোবে—পূর্ণেন্দু চ্যাটার্জি। আপনারা এত কাজ করেছেন এত শিল্প করেছেন কিন্তু আমাদের রাজ্যে ৬০ লক্ষ বেকার। যদি প্রকৃত শিল্প গড়তেন তাহলে কি এই পরিমাণ বেকারের সংখ্যা থাকত? তাহলে আর ৮ লক্ষ সামথিং এমপ্লয়মেন্ট জেনারেট হত না। ক্ষুদ্র শিল্পের দিকে আমি যাচ্ছি না কত চাকুরি দিয়েছেন, অর্গানাইজ সেক্টারে কত চাকুরি দিয়েছেন? কতটা সত্য তথ্য দিয়েছেন বুঝতে পারছি না। আপনি হাউসকে মিসগাইড করছেন, সঠিক তথ্য দিচ্ছেন না। যদি ধরেই নিই অর্গানাইজ সেক্টরের ব্যাপারে সঠিক তথ্য দিয়েছেন, আপনার W.B.I.D.C. একটা চার্ট বার করেছে, তাতে এতগুলো কারখানা করেছেন বলেছেন। ভাল কথা। তাহলে ৬০ লক্ষ বেকারের মধ্যে মাত্র ৮ লক্ষ সামথিং বেকারের চাকুরি হবে কেন? তাহলে এতগুলো শিল্প হল কোথায়? একটা বড় শিল্প এখানে আসেনি। বিদেশি শিল্পপতি তো দূরে থাক, ভারতবর্ষের যারা প্রতিষ্ঠিত শিল্পপতি তারাও এখানে শিল্প তৈরি করতে আসেনি। বিড়লা এখানে কোন নূতন শিল্প তৈরি করছে না, টাটা এখানে কোনও নূতন শিল্প তৈরি করছে না, বীরেন শা এখানে কোনও নূতন শিল্প করছেন আমবানি এখানে কোনও নূতন শিল্প করছে না। উল্টে এখানে ৫ লক্ষ শ্রমিক এখানে কাজ করত, কারখানা বন্ধ হয়ে যাওয়ার জন্য তারা বেকার হয়েছে, তারা অনাহারে মারা যাচ্ছে। ডানলপ কারখানা বন্ধ হয়ে গেল। সেখানকার শ্রমিকদের আপনি ৫০০ টাকা করে দয়া ভিক্ষা দেওয়ার কথা বলেছেন। নির্বাচনের আগে ডানলপকে অধিগ্রহণের কথা বলেছিলেন। অধিগ্রহণ করলেন না কেন? আমি একটি কোম্পানির ডিরেক্টর, সেখানে ১০ হাজার শ্রমিক কাজ করে। কারখানা চালানোর অনেক রাস্তা আছে। কেন্দ্রীয় সরকারের অনুদান ছাড়াই কারখানা চালানো যায়। আমরা কো-অপারেটিভ করে চালাচ্ছি, ওয়ারকার্স কো-অপারেটিভ করে চালাচ্ছি। সুতরাং চালানোর অনেক রাস্তা আছে। আপনাদের দায়িত্ব নেবার ক্ষমতা নেই। কেবল কতকগুলি বড় বড় কথা বলে মানুষের ইলিউশন তৈরি করা ছাড়া আপনারা কিছু করতে পারেন না। পশ্চিমবাংলায় যেখানেই আপনারা আলোচনা করতে যাচ্ছেন সেখানেই আপনারা অমর্ত্য সেনের কথা বলছেন। আর. ইউ. এ. রিয়েল

*ফলোয়ার্স অফ অমর্ত্য সেন? এখানেও ধাপ্পাবাজি। আপনারা ২২ বছর ধরে কি করলেন? প্রথমে ভূমি সংস্কার নিয়ে যে কথা বলছিলাম, ভূমিসংস্কার নিয়ে আপনারা বলেছেন যে ২৫.৩১ লক্ষ উপকৃত হবে। এর মধ্যে ১০ লক্ষ তো কংগ্রেস আমলেই হয়ে গেছে।* তাহলে ২২ বছরে আপনারা যা করেছেন কংগ্রেস আমলে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত তার অর্ধেক করেছেন। তাদেরকে আপনারা কতটা উপকৃত করতে পারলেন? অমর্ত্য সেনের স্বাস্থ্যের কথা বলেছেন, পানীয় জলের কথা বলেছেন। আমি আপনাদের জিজ্ঞাসা করি পশ্চিমবাংলার গ্রামে গ্রামে পানীয় জলের আপনারা কি ব্যবস্থা করেছেন? যেখানে অন্ধ্রপ্রদেশ ৯১.১৪ পারসেন্ট করেছে, যেখানে কর্ণাটক ৯২.৭১ পারসেন্ট করেছে, যেখানে মধ্যপ্রদেশ ৯৯.১৭ পারসেন্ট করেছে, যেখানে রাজস্থান ৯৮.৬১ পারসেন্ট করেছে, যেখানে উড়িষ্যা ৮৬.১০ পারসেন্ট করেছে সেখানে পশ্চিমবাংলা করেছে ৬০.৩০ পারসেন্ট। পানীয় জল গ্রামের সমস্ত মানুষকে আপনারা দিতে পারেননি। আপনারা বিদ্যুতের কথা বলেন, ২২ বছরে আপনারা বিদ্যুতে কি করেছেন সেটা একটু দেখুন। মহারাষ্ট্র করেছে ৯৭.৫ পারসেন্ট। মধ্যপ্রদেশে ৯৪.৪ পারসেন্ট, তামিলনাড়ুতে ৯৪.৩ পারসেন্ট, রাজস্থানে ৮৯.৮ পারসেন্ট, আর আমাদের পশ্চিমবঙ্গে কত ৭৭ পারসেন্ট। আপনারা নাকি বিরাট উন্নতি করেছেন, রাজ্যে বিদ্যুতের বন্যা বইয়ে দিয়েছেন। একটা গ্রামে একটা আলো দিয়ে, একটা মৌজায় যেখানে তিনটে পোল পড়েছে, সেখানে আপনারা বলে দিচ্ছেন বিদ্যুৎ পৌঁছে গেছে। আমি আপনাকে একটু জিজ্ঞাসা করি, একটা মৌজায় কত কনজুমার থাকে, একটা মৌজায় কত মানুষ বাস করে? একটা গ্রামে একটা আলো কিম্বা একটা মৌজায় তিনটে পোল গেলে কতজন মানুষ তা নিতে পারে? আপনি একটা জাগলারি অফ স্ট্যাটিস্টিক্স দিয়ে মানুষকে বুঝিয়ে দিয়েছেন। একটা মৌজায় একটা আলো যাওয়ার অর্থ কি মৌজার সব জায়গাটা আলোকিত হয়ে গেছে? এইভাবে ভুল বুঝিয়ে আপনি মানুষকে আর কতদিন ঠকাবেন? এখানে হেলথ মিনিস্টার বসে আছেন, আমি তাকে জিজ্ঞাসা করি। আমাদের গত ২০ বছরে হাসপাতালে শয্যা সংখ্যা বেড়েছে ৩ হাজার। সেখানে ২০ বছরে মহারাষ্ট্রে বেড়েছে ১ লক্ষ ১৩ হাজার। আপনারা কুড়ি বছরে বাড়িয়েছেন মাত্র তিন হাজার। এখানে মন্ত্রীদের মাথা নিচু করে বসা উচিত। বিকল্প অর্থনীতির কথা বলে কত মানুষকে বোঝাবেন? মহারাষ্ট্র তারা বিকল্প অর্থনীতি করেনি, সেখানে ২০ বছরে বেড়েছে ১ লক্ষ ১৩ হাজার। আর আমাদের এখানে সেই তুলনায় বাড়েনি। পশ্চিমবাংলায় হাসপাতালের সংখ্যা কমেছে। ১৯৯০ সালে আমাদের রাজ্যে হাসপাতালের সংখ্যা ছিল যেখানে ৪১০টি, ১৯৯৮ সালে সেই সংখ্যা এসে দাঁড়িয়েছে ৪০৫টিতে। এর পরেও বলবেন যে রাজ্যের উন্নতি করেছেন? আপনারা যে অমর্ত্য সেনের গুণগান করছেন, তিনি এই কথা শুনলে আপনাদের ঘৃণা করবেন। ১৯৯০ সালে হাসপাতালের সংখ্যা যেখানে ছিল ৪১০টি তা ১৯৯৮-তে কমে দাঁড়িয়েছে ৪০৫-য়ে। এই

অপদার্থ, ভন্ড, প্রচার সর্বস্ব বাজেটকে আমি সর্বৈবভাবে বিরোধিতা করে এবং আমার এবং বিরোধী দলের আনীত কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী অসীমকুমার দাশগুপ্ত মহাশয় ১৯৯১-২০০০ সালের যে বাজেট বিবৃতি এখানে উপস্থিত করেছেন তা আমি সমর্থন করছি এবং সমর্থন করে দু'চারটি কথা বলবার চেষ্টা করছি। আজকে এই বাজেট বিতর্কে একটি জিনিস খুব পরিষ্কার হয়েছে। আগে থেকেই পরিষ্কার ছিল, আজকে তা খুবই পরিষ্কার হয়েছে যে, বাজেট বিতর্ক করতে গেলে যে প্রজ্ঞা থাকা দরকার যে আন্তরিকতা থাকা দরকার, রাজ্যের জন্য, রাজ্যের মানুষের কল্যাণের জন্য যে চিন্তা ভাবনা থাকা দরকার, খুব দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, বিরোধী পক্ষের এই দায়িত্ব নেই। আমরা জানি এটাও একটা ঐতিহ্য হয়ে গেছে। ঐতিহ্য সাধারণত খুব ভাল হয়ে থাকে। কংগ্রেস দিনের পর দিন দেখছি যে, তারা সাধারণ মানুষের কল্যাণের জন্য কোনও কাজ করে না। ওরা কথায় কথায় বিভিন্ন পরিসংখ্যান দেখান, বিভিন্ন রাজ্যের সঙ্গে তুলনামূলক হিসাব তুলে ধরেন। পশ্চিমবাংলার ক্ষেত্রে যে অসুবিধাগুলো রয়েছে এবং বাইরের রাজ্যের ক্ষেত্রে কি কি সুবিধা আছে, সেইসব কথা একবারও উল্লেখ করেন না। ওরা কেরালা, গুজরাট, তামিলনাড়ু এবং আরও বিভিন্ন রাজ্যের কথা বলেন। কিন্তু কেন বলেন? এই কথা ওরা বলেন না যে, আমাদের পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে একমাত্র রাজ্য যে রাজ্য জনসংখ্যার দিক থেকে সবচেয়ে বেশি সংখ্যক মানুষ বসবাস করে। অবস্থানগত দিক থেকে পশ্চিমবাংলা সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত অবস্থায় পৌঁছেছে। কলকাতার ব্যাপারে আপনারা জানেন যে, এখানে একটা সেন্সাস হয়েছিল, তাতে দেখা গেছে যে কলকাতাতে ৩৫ ভাগ লোক বিভিন্ন প্রদেশ থেকে এসে বসবাস করছে। আমাদের বিভিন্ন জেলাগুলিতেও বিভিন্ন প্রদেশের লোক এসে বসবাস করছে। এই অবস্থা আর কোথাও আছে? কেরালা, তামিলনাড়ু, পাঞ্জাব, গুজরাট এইসব জায়গায় বা আর কোথাও এই অবস্থা আছে? পশ্চিমবাংলা এমন একটি রাজ্য যেটি সব জায়গা থেকে ওভার ক্রাউডেড।

শুধু তাই নয়, একথা আপনারা জানেন যে দেশ বিভাগের ফলে যে পাপ আপনারা করেছেন তার ফল আমাদের ভোগ করতে হচ্ছে। একটা ছোট্ট জায়গা পশ্চিমবঙ্গ, তাকে ভাগ হতে হয়েছে। চার ভাগের এক ভাগ, সেই এক ভাগের মধ্যে দাঁড়িয়ে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে কাজ করতে হচ্ছে। আপনারা এখানে তুলনামূলক আলোচনা যে করলেন তারমধ্যে এই বিষয়ে তো কেউ একবার ভাবলেন না। কিন্তু একথা কি অস্বীকার করতে পারেন এই সীমাবদ্ধতার মধ্যে থেকেও আমরা কাজ করে যাচ্ছি। আপনারা শুধু মানুষের

জন্য কুম্ভিরাশ্রু বিসর্জন করা ছাড়া আর কিছু করতে পারেন না। আমাদের রাজ্য বন্যা এবং খরার মধ্যে অবস্থিত। প্রতি বছরই এখানে বন্যা হচ্ছে আর খরা হচ্ছে। এই বন্যা এবং খরার মধ্যে থেকে পশ্চিমবঙ্গের মানুষ জর্জরিত। আজকে তার থেকে উত্তোলনের কি রাস্তা বার করা যায় সেটা তো একবারও দেখছেন না। কেন্দ্রীয় সরকারকে বারবার আমাদের অর্থমন্ত্রী বলেছেন যে, ন্যাচরাল ক্যালামেটির টাকা দেওয়া হোক। কিন্তু সেই টাকা, ওই ৭০০ কোটি টাকা চাওয়া সত্ত্বেও পাওয়া যায়নি সেই টাকা। কত কোটি টাকা এসেছে সেটা একবার দেখেছেন কি? সুতরাং আপনারা সব সময়ে একটা ডেস্ট্রাক্টিভ রোল চালাচ্ছেন আপনাদের আচরণের মধ্যে। আজকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, কংগ্রেস থেকে বলা হচ্ছে যে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাকি ৮ লক্ষ, ৯ লক্ষ লোকের চাকরি হবে। এইভাবে তারা সমস্ত বিধানসভাকে বিভ্রান্ত করে পশ্চিমবঙ্গের মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। আমাদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ছাড়াও পি. এস. সি.-র থেকে লোক নেওয়া হয়, এটার কথা তো উল্লেখ করলেন না? তারপরে স্কুল সার্ভিস কমিশন থেকে নেওয়া হয়, তারপরে ক্লার্কশিপ একজামিনেশন থেকে নেওয়া হয়েছে, এর কথা তো বললেন না। হ্যাঁ, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে প্রচুর নিয়োগ হয় এবং সেই নিয়োগই আমাদের শেষ কথা নয়। আমরা গ্রামের মানুষকে আরও বেশি করে অর্থনৈতিক সুযোগ সুবিধা দেবার জন্য ক্ষুদ্র ও কুটির শিল্পের উপরে জোর দেওয়া হয়েছে। এর মধ্যে দিয়ে অনেক কর্মসংস্থানের ব্যবস্থাও করা হয়েছে একথা কিন্তু আপনারা একবারও বললেন না। তবে আমি মাননীয় অর্থমন্ত্রী ডঃ দাশগুপ্তকে অনুরোধ করব যে, বেকারদের আরও চাকুরি করে দেবার সুযোগ করে দিতে হবে। সেখানে কেন্দ্রীয় সরকার যে সরকারি কর্মচারিদের চাকুরির মেয়াদ ৫৮ থেকে বাড়িয়ে ৬০ বছর করেছেন, আপনারাও সেই পথে গেলেন কেন? এই ব্যাপারে আমি খুব সোচ্চার হয়ে বলতে চাই যে, ওই কেন্দ্রীয় সরকারের পথ অনুসরণ করে এক্ষেত্রে আমার মনে হয় আপনি ট্রাডিশনটাকে ব্রেক করেছেন। আমার মনে হয় আমাদের এখানে আবার সরকারি কর্মচারিদের চাকুরির মেয়াদ ৬০ বছরের জায়গায় ৫৮ বছর করা হোক। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীও বলেছিলেন যে, এইভাবে যে ৬০ বছরে নিয়ে এল, কিন্তু ছোট কচিকাচাদের এতে চাকুরি হবে কি করে? সুতরাং কেন্দ্রীয় সরকারের পথ আপনারা অনুসরণ করবেন না। আমার তো মনে হয় পারলে ৫৮-তে অবসর না করে সরকারি কর্মচারিদের ৫৫ বছর বয়সে করলে ভাল হয়। তাহলে অনেক ছেলে মেয়েরা চাকুরির সুযোগ পাবে। এই প্রসঙ্গে আরেকটি কথা অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, ইদানিং শিল্প এবং কলকারখানায় আর্থিক বিনিয়োগের ক্ষেত্রে প্রত্যেকটি রাজ্যের সঙ্গে একেবারে সাংঘাতিকভাবে প্রতিযোগিতা চলছে। কিছুদিন আগে অন্ধ্রপ্রদেশের চন্দ্রবাবু নাইডু এসে একটা প্রদর্শনী করে গেলেন। চিফ একজিকিউটিভ হিসাবে এসে এখানে তিনি একটা প্রদর্শনী করে গেলেন। দেখা

যাচ্ছে মহারাষ্ট্রের সঙ্গেও এইরকম একটা প্রতিযোগিতা চলছে। এটা কিন্তু কোনও সুষ্ঠ প্রতিযোগিতা নয়, এই প্রতিযোগিতার ফলে শিল্পপতিরা সুযোগ নেবার চেষ্টা করছে। একথা সর্বদা বলা হয় যে, পশ্চিমবঙ্গে দক্ষ শ্রমিকের অভাবে শিল্প পিছিয়ে পড়ছে এবং শ্রম বিরোধের ফলে শিল্প পিছিয়ে পড়ছে।

আমাদের যারা অ্যাসিওর লাইফ লিড করেন তাদের কাজকর্ম কর্মসংস্কৃতির ক্ষেত্রে তাদের যে অবস্থান, সাধারণভাবে কিন্তু দক্ষ শ্রমিকের কোনও অভাব নেই। শ্রমিক বিরোধের ফলে কলকারখানা বন্ধ হয়েছে, এই সংখ্যা কিন্তু অত্যন্ত কম, সেটা ২ শতাংশের বেশি নয়। কিন্তু বড় বড় শিল্পপতিরা এটা বলবার চেষ্টা করেন এখানে কর্মসংস্কৃতির নেই, কর্মসংস্কৃতি নেই বলে তারা চিৎকার করেন। কিন্তু বাস্তবে এটা সত্য নয়, দক্ষ শ্রমিক এখানে আছে। এই সমস্ত শিল্পপতিদের তাদের জমি দাও, তাদের ফেসিলিটি দাও, করের ফেসিলিটি দাও, নানা রকম সুযোগ সুবিধা তারা নেবার চেষ্টা করবেন, আবার লেজে খেলাবেন, একবার মহারাষ্ট্রের দিকে, একবার গুজরাটের দিকে, একবার অন্ধ্রপ্রদেশের দিকে। কিন্তু আমাদের এখানে দক্ষ শ্রমিক থাকা সত্ত্বেও যে ভূমিকা শিল্পপতিদের নেওয়া উচিত ছিল সেটা তারা নিচ্ছেন না। এটা বলবার সময় এসেছে। আমরা জানি এখানে শিল্পের পরিকাঠামো বৃদ্ধি করবার জন্য কতকগুলি ক্রাইটেরিয়া দরকার, সেটা কি, সেটা হচ্ছে রাস্তাঘাট। এটা হচ্ছে আধুনিক সভ্যতার প্রথম শর্ত। কিন্তু যে ধরনের রাস্তাঘাট হওয়া উচিত ছিল, যে মানের দরকার ছিল, সেই মানেতে আমরা পৌঁছাতে পারিনি। এবং পারিনি বলে ডঃ অসীমকুমার দাশগুপ্ত রাস্তাঘাটের জন্য যে বাজেট সেই খাতে যে ঘাটতি সেটা পূরণ করবার চেষ্টা করছেন। এটা কিন্তু আপনারা বলছেন না। কিন্তু বিদ্যুৎ এর যে সমস্যা, যে ক্রাইটেরিয়া আছে, যে লোডশেডিং এর কথাটা আপনাদের সময়ে চালু হয়েছিল, এটা আপনাদের সময়ে ডিক্সিনারিতে এল, সেই ব্যবস্থাটাকে ডঃ সেন চেষ্টা চরিত্র করে বাজেটের একটা বড় অংশকে তার জন্য খরচ করে সেটাকে মোটামুটি জায়গায় এনে দিয়েছেন। আপনারা শুনলে আশ্চর্য হয়ে যাবেন, যারা সাবজেক্ট কমিটি অন পাওয়ারে আছেন তারা বীরভূমের বক্রেশ্বরে গিয়েছিলেন, তারা বক্রেশ্বরের কাজকর্ম দেখে বলেন, বিধানসভায় গিয়ে বক্রেশ্বর নিয়ে কথা বলা উচিত নয়। এখানে এসে আবার উল্টোটা করছেন। আমাদের আর বাঁদরের দাঁত খিচুনি সহ্য হয় না। এই বছরে বক্রেশ্বর চালু হচ্ছে, ইউনিট চালু হবে। আমাদের এখানে গ্রামীণ বিদ্যুৎকে আরও বেশি করে সচল করবার জন্য আরও ছাড় দেওয়া দরকার। সেক্ষেত্রে আমাদের অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত মন্ত্রিসভা তারা গ্রামীণ বিদ্যুৎ উন্নয়ন নিগম স্থাপন করেছেন। তারা গ্রামীণ বিদ্যুৎ এর উন্নয়ন করবার জন্য চেষ্টা করছেন। আপনারা কখনও সেটা বললেন না। আপনারা বলেননি, এখান থেকে বিদ্যুৎ না দিলে দিল্লি অন্ধকার হয়ে যেত। এটাও আপনারা বলেননি। ক্ষুদ্র কুটির শিল্পের ব্যাপারটা আমরা জানি, গোটা দেশের শিল্প

পরিকাঠামো, তার যে রাজনৈতিক, সামাজিক, অর্থনৈতিক পরিকাঠামো তাকে দৃঢ় থেকে দৃঢ়তর করতে গেলে কৃষি ভিত্তিক শিল্প ব্যবস্থা, শিল্প ভিত্তিক কৃষি ব্যবস্থা তার জন্য ক্ষুদ্র সিল্পের প্রসার এবং ক্ষুদ্র শিল্পের প্রসার যদি হতে পারে তাহলে মাঝারি ও বৃহৎ শিল্পের প্রসার ঘটবে। আমাদের মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত এটা করবার চেষ্টা করেছেন। এটা আপনারা বলেননি, এটা বলবেন না। ডঃ অর্মত্য সেন এর কথা অনেকেই বললেন, আমি বোলপুরে থাকি, ছোটবেলা থেকে তাকে দেখেছি, আপনারা বলেন কি করে অমর্ত্য সেন এর কথা, আপনারা শিক্ষা ক্ষেত্রে কত টাকা দিয়েছিলেন? আমরা ছাত্র অবস্থায় বার বার আন্দোলনের করেছি, বার বার বলেছি যে, আপনারা বাজেটের দশ পারসেন্ট শিক্ষা খাতে ব্যয় করুন। কিন্তু সেই কথায় আপনারা কোনও কান দেননি। এখানে আমাদের মাননীয় অর্থমন্ত্রী আজকে সাক্ষরতার উপরে, প্রাথমিক শিক্ষা প্রসারের ক্ষেত্রে এবং ডঃ অমর্ত্য সেনের চিন্তা-ভাবনাকে বাস্তব করার জন্য আজকে যে প্রস্তাব এখানে রেখেছেন, সেই প্রস্তাবকে স্বাগত জানানোর কোনও ইচ্ছা আপনাদের নেই, আপনারা সেটা করেননি। আজকে মাননীয় অর্থমন্ত্রীর বাজেট বিবৃতিকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মিহির গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয় ১৯৯৯-২০০০ সালের জন্য যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে আমাদের দলের পক্ষ থেকে আমি কিছু বক্তব্য রাখছি। স্যার, মাননীয় অর্থমন্ত্রী বারবার বিকল্প অর্থনীতির কথা বলেন। তার এই বিকল্প অর্থনীতির কথা শুনতে, শুনতে এই মন্ত্রিসভার গ্রাম বাংলার উন্নয়নের স্বার্থে যে কাজ করার কথা, সেই কাজ তারা করতে ব্যর্থ হচ্ছেন। ইতিহাস থেকে জানা যায়, অন্ধ ধৃতরাষ্ট্র তার দুর্যোধন, দুঃশাসনদের নিয়ে নির্বংশ হয়েছিল। আজকে পশ্চিমবাংলার মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর অবস্থাও সেই রকম, আজকে তিনি বাংলাকে অন্ধকারের দিকে ঠেলে দিচ্ছেন। অসীমবাবু তার বাজেটে ভাল, ভাল কথা বলেন, কিন্তু পশ্চিমবাংলার আঞ্চলিক সমস্যার কথা তিনি একবারও পরিষ্কারভাবে তুলে ধরার চেষ্টা করেন না। আজকে দীর্ঘ বাইশ বছর পরেও সুন্দরবন, ঝাড়গ্রাম এবং উত্তরবাংলার মানুষরা উন্নয়নের আলো থেকে বঞ্চিত। তাই সেখানকার মানুষরা বার বার বঞ্চিত হয়ে তাদের মনে আন্দোলনের মানসিকতা তৈরি হচ্ছে। তখন শুধুমাত্র শিক্ষা দেওয়ার নাম করে সেই এলাকার মানুষের উন্নয়নকে থামিয়ে দেওয়া প্রচেষ্টা বামফ্রন্ট সরকার থেকে করা হচ্ছে, আমি এর তীব্র বিরোধিতা করছি। বিশেষ করে গত বাজেটে মাননীয় অর্থমন্ত্রী নিজে ঘোষণা করেছিলেন উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠন করা হবে এবং তারজন্য কিছু অর্থ বরাদ্দর কথাও তিনি বলেছিলেন। কিন্তু অদ্ভুতভাবে আমরা দেখলাম, এবারের বাজেটে তিনি বলেছেন, কিছু আইনগত জটিলতা থাকার জন্য নাকি উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ তিনি তৈরি করতে পারেননি এবং সেই টাকা

খরচ করতে পারেননি। এটা উত্তরবঙ্গের মানুষের প্রতি ধোঁকা এবং বিশ্বাসঘাতকতা ছাড়া আর কিছুই নয়। আজকে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠন করতে জটিলতা কোথায়? এই পশ্চিমবাংলার সরকারই তো একদিন দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল করেছিল। তাহলে আজকে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠন করতে জটিলতা কোথায় সেটা আমরা বুঝতে পারলাম না।

[3-20 — 3-30 p.m.]

মহারাষ্ট্রে যদি 'বিদর্ভ উন্নয়ন পর্ষদ' থাকতে পারে, বামফ্রন্ট সরকার পরিচালিত ত্রিপুরায় যদি 'ত্রিপুরা উপজাতি উন্নয়ন পর্ষদ' থাকতে পারে, তাহলে 'উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ' গঠনে আইনের জটিলতা কোথায় তা উত্তরবঙ্গের মানুষ বুঝতে পারছে না। অসীমবাবুর কাছে জানতে চাই, উত্তরবাংলার প্রতি বঞ্চনা আর কতদিন চলবে, সেখানকার উন্নয়নের কাছে সত্যিই চেষ্টা করবেন কিনা। উত্তরবঙ্গের জেলাগুলির মধ্যে আমার জেলা কুচবিহার, বাংলাদেশ, ভুটান এবং আসামের সীমান্তে অবস্থিত। কুচবিহার পশ্চাদপদ জেলা, যেখানে ৫০ শতাংশ থেকে ৫২ শতাংশ মানুষ হচ্ছে তফসিলি আদিবাসী সম্প্রদায়ভুক্ত। সেখানকার মানুষের উন্নয়নের চেষ্টা এই অপদার্থ বামফ্রন্ট সরকার কখনও করেনি। তার পরিবর্তে সেখানকার মানুষের প্রতি বিশ্বাসঘাতকতা করেছে। ১৫ বছর আগে তৎকালীন স্বাস্থ্যমন্ত্রী ননী ভট্টাচার্য কুচবিহারে একটি হোমিওপ্যাথি কলেজের শিলান্যাস করেছিলেন, সেটা আজ পর্যন্ত হয়নি। আর, হবে না, তাও বলে দিয়েছে। '৯৬ সালের নির্বাচনের আগে মাননীয় মুখ্যমন্ত্রী অনেক বড় বড় কথা বলে কুচবিহারে একটি চটকলের শিলান্যাস করেছিলেন। কিন্তু চটকলের কোনও কথা এই বাজেটের মধ্যে আজ থাকে না। কুচবিহারের মানুষের প্রতি আর একটা বঞ্চনা, বিশ্বাসঘাতকতার কথা বলি। আজকে কুচবিহারে কোনও চা বাগান নেই। উত্তরবাংলার জেলাগুলির মধ্যে দার্জিলিং এবং জলপাইগুড়িতে কিছু চা বাগান আছে, সেখানে এমপ্লয়মেন্টের কিছু সুযোগও আছে, কিন্তু আমার জেলায় সেই সুযোগও নেই। '৯৬ সালে এই বামফ্রন্ট মন্ত্রিসভার মন্ত্রী সুভাষ চক্রবর্তী বলেছিলেন—আমারই এক প্রশ্নের উত্তরে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনে সেন্ট্রাল ওয়ার্কশপ করবেন, তার জন্য ৪ কোটি টাকা খরচ করবেন। আজ পর্যন্ত সেই ৪ কোটি টাকা খরচের কোনও কাজ আমরা দেখতে পাচ্ছি না। বাংলার মানুষের কাছে, এই মহান সভার কাছে বিনিত ভাবে জানাতে চাই, ঐ এলাকার মানুষ বছরের পর বছর বঞ্চিত হচ্ছে, তাদের উন্নয়নের জন্য কোন সঠিক পদক্ষেপ এই বামফ্রন্ট সরকার নেয়নি। বিনিত ভাবে এটাও জানিয়ে রাখি এই মহান সভাকে যে, '৪৭ সালে দেশ স্বাধীন হবার পর '৫০ সালের প্রথম দিকে পশ্চিমবাংলার অঙ্গ হিসাবে কুচবিহার জেলা হিসাবে স্বীকৃতি পায়। সেখানে কিছু স্পেসিফিক কন্ডিশন ছিল। বলা ছিল কুচবিহার, তৎকালীন রাজার

রাজত্ব, যখন এই দেশের সঙ্গে যুক্ত হল, তার উন্নয়নের কাজে কিন্তু বাধা দেওয়া যাবে না এবং সেই উন্নয়নকে এগিয়ে নিয়ে যেতে হবে, কোনও কাজ বন্ধ করা যাবে না। কুচবিহারের আকাশে কিন্তু আজ নতুন ধোঁয়া দেখছি। সেখানকার মানুষ আজ মনে করছে, বিচ্ছিন্নতাবাদী আন্দোলন বাইরে থেকে দানা বাঁধতে শুরু করেছে। একে যদি রুখতে হয়, তাহলে এখনই সচেষ্ট হন। মাননীয় মন্ত্রীকে, বিশেষ করে এই মহান সভাকে বলতে চাই, কুচবিহারের পাশেই হচ্ছে উগ্রপন্থী দেশ ভূটান, পাশেই আছে আসাম, যেখানে বেরোল্যান্ড আন্দোলন চলছে, আলফা আন্দোলন চলছে। সেখানকার আন্দোলনকারী উগ্রপন্থীরা কুচবিহারে আশ্রয় নিচ্ছে এবং সেখানকার অনুন্নয়নের সুযোগ, বঞ্চনার সুযোগে তাদের সুড়সুড়ি দিয়ে বিচ্ছিন্নতাবাদী আন্দোলনে মদত দেওয়ার চেষ্টা করছে। এই মধ্যে উত্তরাখন্ডিত আন্দোলন শুরু হয়েছে তা আপনি জানেন। আমার জেলা কি ভাবে বঞ্চিত তার আর একটি ছোট্ট উদাহরণ দিচ্ছি। উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন, যেখানে রুর‍্যাল রুটে প্রতিদিন ৮৯ হাজার কিলোমিটার কভার করে, সেখানে সাবসিটি পায় মাত্র ৩৫ পারসেন্ট, যেখানে ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট সাবসিডি পায় সেন্ট পারসেন্ট।

আর. এস. বি. এস. টি. সাবসিডি পায় কত পারসেন্ট? তারা পায় ৭০ পারসেন্ট। সেখানে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন পায় '৮৯ হাজার কিলোমিটার রুর‍্যাল রুট কভার করে তাদের কপালে জোটে ৩৫ পারসেন্ট সাবসিডি। সরকারের কাছে বিনিতভাবে বলতে চাই এই অবস্থার যদি অচিরে বন্ধ করার চেষ্টা না করা হয় তাহলে সর্বনাশ ঘটবে নতুন করে। উত্তরবঙ্গে কোনও সেচের ব্যবস্থা নেই। প্রতি বছর নদী বেডগুলো উঁচু হয়ে যায়, ভুটান থেকে জল আসে বিশেষ করে কুচবিহার, জলপাইগুড়ি জেলায় চাষের জমিকে ভেঙে চুরমার করে দিয়ে চলে যায়। প্রতি বছর বন্যার ফলে ভাল জমিতে পলি পড়ে জমির উর্বরতা শক্তি হারিয়ে যাচ্ছে। যে দুরবস্থা বামফ্রন্ট সরকার করেছে তার ব্যবস্থা না করতে পারলে সর্বনাশ ঘটবে সারা রাজ্যে ক্ষুদ্র শিল্পে হাজার ক্ষুত্র ইউনিট আছে। আর উত্তরবঙ্গে কত? মন্ত্রী নিজেই ২৪৫টা মাত্র। সরকারী হিসেবে বাদ দিয়ে বলি, মাত্র ১৫০টার বেশী ইউনিট আমাদের জেলায় নেই। সারা বছরে ১২ লক্ষ ১৬ হাজার হেক্টর জমিতে সরকারি সেচের মাধ্যমে চাষ হয় সেখানে উত্তরবঙ্গ পায় মাত্র ৪০২ হেক্টর জমি। তাই আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না এর বিরোধি করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অধীররঞ্জন চৌধুরী ঃ** মাননীয় স্পিকার স্যার, ৯৯-২০০০ সালের অর্থমন্ত্রীর পেশ করা বাজেটের বিরোধিতা করছি। একটা কথা না বলে পারছি না, গত চার দিন ধরে এখানে যে বাজেট বিতর্ক হয়েছে, আমরা লক্ষ্য করে দেখলাম মাননীয় অর্থমন্ত্রী বিধায়সভায় উপস্থিত থেকেছেন। Really he deserves to be praised lavishly

because this kind of posture will encourage everybody specially those who are in the opposition. স্যার, আমরা জানি যে, এবারের যে বাজেট পেশ করা হয়েছে তাতে ১১০ কোটি টাকা ঘাটতি হয়েছে। এর পর রিসোর্স মবিলাইজেশন-এর মাধ্যমে ৯৪ কোটি টাকা সংগ্রহ করা হয়েছে। স্বাভাবিকভাবে ঘাটতির পরিমাণ ১৬ কোটি টাকা। স্যার, এবারে বাজেট অ্যাট এ ল্যান্স, রেভিনিউ রিসিপ্ট অ্যাণ্ড রেভিনিউ এক্সপেন্ডিচারে কিছু ডিসক্রিপ্যান্সি আছে। এই ব্যাপারে বিধানসভায় সমালোচনা হয়েছে। আমরা চাইব অর্থমন্ত্রী সব বিষয়টা আমাদের কাছে সহজবোধ্য করে দেবেন। বাজেটে রেভিনিউ রিসিপ্ট এর পরিমাণ হচ্ছে ১১৩৭২৬৩৩০, এক্সপেন্ডিচার হচ্ছে ৬৩৯৩৯। আর ৭৬০৩৭৫ রেভিনিউ শর্টফল দাঁড়িয়েছে। এরপর রিভাইসড হবে। আমরা দেখছি যে এই সরকারের একটা ট্রেন্ড হচ্ছে যে রেভিনিউ রিসিট আর রেভিনিউ এক্সপেন্ডিচারের মধ্যে তারা সমতা আনতে পারেন না। ৯১ থেকে ৯৭ পর্যন্ত যদি দেখি তাহলে দেখা যাবে যে, যেখানে রেভিনিউ রিসিপ্ট ইনক্রিসড হচ্ছে ৫৭ পার্সেন্ট, সেখানে রেভিনিউ ডেফিসিট ইনক্রিজড্ হয়েছে ৬৩ পার্সেন্ট। আমরা জানি যে রেভিনিউ এক্সপেন্ডিচার এমন একটা এক্সপেন্ডিচার যা কোন অ্যাসেট জেনারেট করে না। স্বাভাবিকভাবে একটা রাজ্যে বা একটা দেশে যখন রেভিনিউ এক্সপেন্ডিচার বেড়ে যায় তখন সেখানকার ইকনমিতে একটা আনহেলদি ট্রেন্ড এসে যায়। আমরা তাই অর্থমন্ত্রীকে বলব যে আপনাদের ফিসকাল কারেকশন করতে হবে। আমরা এর আগেও দেখেছি যে আপনি ফিনানসিয়াল স্টেটমেন্ট দিয়েছেন বাজেটের সঙ্গে। আগের বছরের বাজেট যদি দেখেন ১৬৯১৩৮৪৭ হাজার টাকা। কিন্তু অ্যাকচুয়ালি ৫৮৬৬৫১৬১ হাজার টাকা। এখন এইচ. ডি. বি. টারগেট ৭.৫, প্ল্যান আউট লে ১ হাজার ৩শো ৩২ কোটি টাকা। উনি একটা এমপ্লয়মেন্ট জেনারেশন বাজেট করেছেন। আপনি অ্যানটিশিপেট করেছেন আগামী বছর আড়াই লক্ষ বেকার হবেন।

[3-30 — 3-40 p.m.]

উনি যদি আগামী বছর ৭ লক্ষ লোককে চাকরি দিতে পারেন তাহলে আমি কথা দিচ্ছি ওনার কেন্দ্রে গিয়ে রিগিং করে ওনাকে ভোট দিয়ে আসবো। স্যার, এই বামফ্রন্ট সরকার এর আগেও যখন তাদের আর্থিক বিপর্যয় ঘটেছিল তখন তারা কেন্দ্রের সমালোচনা করেছেন, আর এবারেও আমরা দেখছি তারা কেন্দ্রের সমালোচনা করছেন আই. এম. এফ. কন্ডিশনারিটিজ আর ওয়ার্ল্ড ব্যাংকের উপর। স্যার, আজকে উনি যে বাধ্যবাধকতার কথা বলছেন সেই বাধ্যবাধকতা সারা বিশ্বের একটা যুক্তরাষ্ট্র হিসাবে ভারতবর্ষেরও আছে। কিন্তু প্রশ্ন হচ্ছে আই. এম. এফের কন্ডিশনারিটিজ কিম্বা ওয়ার্ল্ড ব্যাংকের সঙ্গে করার অর্থ এটা নয় যে সেখানকার অর্থনীতি ধ্বংস হয়ে যাবে। তা যদি হতো তাহলে

ওনাকে আমার প্রশ্ন চীন ইকনমিক্ লিবারালাইজেশানের পথে যাচ্ছে কি না? ট্রেড ডেফিসিট কি করে বাড়ছে? আজকে চীনের জি. ডি. পি. কি করে বাড়ছে? আজকে চীনের এই উন্নয়নের পিছনে কারণ কি? আমরা যদি ভারতবর্ষের দিকে তাকাই—উনি একটা বছরের হিসাব করেছেন এখানকার ৭ বছর এবং ১৯৯১ সালের আগের ৭ বছর। যেমনভাবে উনি ফারাক্কা থেকে জল দিচ্ছিলেন কলকাতাকে বন্দরকে বাঁচানোর জন্য তখন বর্ষার জল সবটাকে এভারেজ করে বর্ষা এবং খরা জল সমান সমান সেটা প্রমাণ করে দিয়েছিলেন। ওঁনাকে বলতে চাই যে যদি লক্ষ্য করে দেখেন তাহলে দেখবেন যে ১৯৯১ সালে যখন সরকার তৈরী হল তখন ভারতবর্ষের ইনফ্লাকশান রেট ছিল ১৭ পারসেন্ট। সেই রেট ১৯৯৩ সালে কমে দাঁড়ালো ৭ পারসেন্ট। এটা কি অস্বীকার করতে পারেন? ১৯৯১ সালে ফরেন এক্সচেঞ্জ রিজার্ভ ছিল ৩.৯৬ বিলিয়ান ডলার। ১৯৯৫-৯৬ সালে দেখুন ফরেন এক্সচেঞ্জ রিজার্ভ বেড়ে গেল ২০.৮৯ বিলিয়ান ডলার, এটা কি করে সম্ভব হল? আপনি ইণ্ডাস্ট্রিয়াল প্রোডাকশান যদি লক্ষ্য করেন তাহলে দেখবেন ১৯৯৪-৯৫ সালে যে ইণ্ডাস্ট্রিয়াল প্রোডাকশান সেটা বেড়েছে ৫.৪ পারসেন্ট হারে। ১৯৯১ সালে ফরেন ডায়রেক্ট ইনভেস্টমেন্ট ভারতবর্ষে হল ৩০০ মিলিয়ান ডলার। ১৯৯৪-৯৫ সালে এটা গিয়ে দাঁড়ালো ৬০০ মিলিয়ান ডলার। ভারতবর্ষে এই দুটো বছরে জি ডি পি গ্রোথ হল ৭.৫ পারসেন্ট। তাহলে প্রশ্ন করা হল আরও ফুড প্রোডাকশান যদি আমরা দেখি তাহলে দেখবো সেখানে দ্রুত ফুড প্রোডাকশান ২৯.১ পারসেন্ট বেড়ে গেল। এক্সপোর্ট সেখানে গ্রোথ হল ২০ পারসেন্ট। মাননীয় অর্থমন্ত্রীকে এই তথ্যগুলি জিজ্ঞাসা করব যে, আই. এম. এফ. এ কণ্ডিশনালিটিজ কিম্বা ওয়ার্ল্ড ব্যাংক কিছু বেশী কথা বলছে না। এখানে প্রশ্ন হচ্ছে পলিটিক্যাল ফোরসাইট, পলিটিক্যাল উইজডম, এ্যাডমিনিস্ট্রেটিভ এফিসিয়েন্সি। এটা তাঁরা দেখাতে পারে তারা আই. এম. এফ এর ওয়ার্ল্ড ব্যাংক তাদের যে কণ্ডিশনালিটিজ তার মোকাবিলা করতে পারে। স্যার, আপনি বলছেন যে ইকোনমিক রিফর্মের বিরুদ্ধতা করেন না। ইন্ডিসক্রিমিনেট ওয়েতে যাতে না হয় তার জন্য বলছেন, প্রায় পাশাপাশি বলছেন আপনারা নিজের টার্মে ইকোনমিক রিফর্ম করবেন। স্যার, এটা হয় না। এটা ইকনোমিক কথা নয়। আপনি লক্ষ্য করে দেখুন ট্যাক্স রেশনালাইজেশন করেছেন, ট্যাক্স হোলিডে করেছেন, ট্যাক্স ব্রেকিং করেছেন। ২৫০ কমোডিটির মধ্যে ৫৩০টিকে মাল্টি পয়েন্ট ট্যাক্সেশন বাদ দিয়ে সিঙ্গল পয়েন্ট ট্যাক্সেশনের আওতায় আনছেন। প্রশ্ন হচ্ছে ট্যাক্স রেশনালাইজেশন কিন্তু অর্থনীতির মূল কথা, এটা অস্বীকার করতে পারেন না। আপনি বলেছেন I like to repose trust on traders and industrialists for better tax compliance স্যার, এটা আমার শুনে মনে হচ্ছে অসীমবাবুর মানসিকতায় ফিজিক্স আর মেটা ফিজিক্স বুঝি পাশাপাশি অবস্থান করছে। আবার উনি বলেছেন যে এরা যদি ঠিকমতো কথা না শোনে তাহলে এদেরে যে খাতির করা হচ্ছে

সেই রিলিফ উইথড্র করে নেওয়া হবে। এটা ইকনোমির কথা হল না। প্রশ্ন হচ্ছে আপনাদের ট্যাক্স অ্যাডমিনিস্ট্রেশন শক্তিশালী কি না. ট্যাক্স কমপ্লায়েন্সের মেশিনারির যে নেট ওয়ার্ক তাকে শক্তিশালী করতে হবে। এখানে আপনারা কন্ট্রাডিক্টরি কথাবার্তা বলছেন। আমরা দেখছি যে এই বাজেটে উনি কতকগুলি নতুন নতুন কথা আমদানি করেছেন। উনি বলছেন ২০০০ সেলফ হেল্প গ্রুপ করবেন. যেগুলি কো-অপারেটিভ উইদিন্ কো-অপারেটিভ, সার্ভিস কো-অপারেটিভ করবেন

আপনারা ইকুয়াল কমপিটিশনের কথা বলছেন। স্যার, ওরা এর আগে সেলফ হেলফ ইন সার্ভিস কো-অপারেটিভের ব্যাপারে বলেছেন। বেকারদের কর্মসংস্থানের জন্য 'সেসরু' প্রকল্প করা হয়েছিল। ১৯৯৪/৯৫ সালে সেসরুর টার্গেট ছিল ২০ হাজার। কিন্তু অ্যাচিভমেন্ট ৯৬ মাত্র। ১৯৯৬/৯৭ সালেও টার্গেট ছিল ২০ হাজার। কিন্তু সে বছর অ্যাচিভমেন্ট নিল। তাই পশ্চিমবাংলার মানুষ আপনাদের বিশ্বাস করেনি।

আমরা দেখছি এই সরকার প্রায়ই ল্যান্ড রিফর্মের কথা গর্বের সঙ্গে প্রচার করে থাকেন। কিন্তু তা বলার সময় ওরা কংগ্রেস জমানার ৯ লক্ষ ৮৩ হাজার একর জমি বন্টনের ব্যাপারটা অস্বীকার করে যান। যদিও আমরা লক্ষ্য করছি ল্যান্ড রিফর্ম কিন্তু একটা স্যাচুরেশনের জায়গায় চলে এসেছে। আজকে ওনাদের কাজটা এগ্রিকালচার রিফর্মের দিকে যাচ্ছে, আমরা একথা আগেও বলেছি। আমরা দেখছি এক্ষেত্রে ওরা কো-অপারেটিভের আমদানি করেছেন। এই রকম কো-অপারেটিভ আমরা রাশিয়ায় দেখেছি। চীনের কমিউনে দেখেছি। কিন্তু অল দেয়ার এক্সেপ্টস [illegible] পলিটিকাল ডিপ্লোম্যাসির জন্য বন্ধ করতে হবে। আজকে কো-অপারেটিভের কথা বলা হচ্ছে। বলা হচ্ছে, পশ্চিমবাংলার প্রত্যেকটা গ্রাম পঞ্চায়েতে একটা করে [illegible] কো-অপারেটিভ করা হবে এবং যারা ম্যাচিং গ্রান্ট দেবে তাদের এক লক্ষ টাকা দেওয়া হবে। কিন্তু এখানে আপনাদের পার্টির রাজনৈতিক হস্তক্ষেপ থাকবে কি থাকবে না, সেটা বলুন?

আপনারা ক্রপ প্যাটার্নের কথা বলেছেন, প্রত্যেকটা ডিস্ট্রিক, ব্লক এবং গ্রাম পঞ্চায়েত মিলে এটা ঠিক করে দেবে। স্যার, আমরা জানি সারা পৃথিবীতে আজকে মার্কসের ল্যান্ড, লেবার অ্যান্ড ক্যাপিটালের কনসেপ্ট দুর্বল হয়ে গেছে। এগ্রিকালচার এখন ক্যাপিটাল ইনটেন্সিভে পরিণত হয়েছে। স্বাভাবিকভাবেই এর মডার্নাইজেশন দরকার, এগ্রিকালচার ইম্পুটস দরকার। কিন্তু স্যার, ধরুন, আমার জেলায় ভাল আলু উৎপাদন হয়, কিন্তু সেখানে স্টোরেজ ফেসিলিটি নেই। তাহলে কি হবে? আমরা আগেও দেখেছি পশ্চিমবাংলায় প্রচুর আলু উৎপাদন হয়েছে। অথচ এখানে মাত্র ২৮০-টা হিমঘর এবং তাতে ৩০ লক্ষ টন আলু রাখা যাবে। ফলে বাড়তি আলু নষ্ট হ'ল। আবার, পুরুলিয়ায় কিছুদিন আগে এত টমাটোর ফলন হ'ল যে প্রচুর টমাটো মাঠেই পচে যেতে দেখা গেল বাজার না

থাকার জন্য। অর্থাৎ, শুধু ক্রপিং প্যাটার্নের কথা বললেই হবে না তার সাথে সাথে আগামী দিনে পশ্চিমবাংলার চাষীরা যাতে তাদের ক্রপকে বাজারমুখী করে ফসল ফলানোর খরচ বাজার থেকে তুলতে পারে সেই ধরনের কোনও কথা এই বাজেটে নেই।

আপনারা অ্যাকাউন্টেবিলিটির কথা বলেছেন। আপনারা সরকারি কর্মচারিদের কাজের ভাল-মন্দের বিচার করে শাস্তি বা উৎসাহ দানের কথা ৪র্থ পে কমিশনের রিপোর্টে বলেছেন। কিন্তু এ ব্যাপারে আপনাদের মহাকরণের কো-অর্ডিনেশন কমিটির নেতারা বলছেন, মাননীয় অসীমবাবু প্রলাপ বকছেন। কো-অর্ডিনেশন কমিটি ঠিক করে নিয়েছে 'হ্যাম লোক কভি নেহি শুধরেঙ্গে।' তাই, এখানে অ্যাকাউন্টিবিলিটির কথা বলে কোনও লাভ হবে না। এখানে হায়ার অ্যান্ড ফায়ার বলে লাভ হবে না। কারণ, বামফ্রন্ট আজকে এখানকার কাজের পরিবেশ শেষ করে দিয়েছে। তাই তো মাননীয় জ্যোতিবাবু বলতে বাধ্য হয়েছিলেন, 'কার সঙ্গে কথা বলব, চেয়ার-টেবিলের সঙ্গে'?

পশ্চিমবাংলার বামপন্থী বন্ধুদের বলতে শোনা যায়, কৃষির গর্ভে শিল্পের জন্ম। কিন্তু আজকে আমরা কি দেখছি? আমরা দেখছি, পশ্চিমবাংলার কৃষি মাতার গর্ভপাত হয়েছে এবং এক বিকলাঙ্গ শিল্প শিশুর জন্ম হয়েছে। গত ২২ বছরেও পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার শিল্পের ব্যাপারে কোনও সুনির্দিষ্ট পদক্ষেপ নিতে পারল না। শিল্পের ব্যাপারে আজকে যদি সারা পৃথিবীর ইতিহাস দেখা হয় তাহলে দেখা যাবে শিল্পগুলো বাস্তব অবস্থার সঙ্গে তাল মিলিয়ে করা হয়েছে। কিন্তু পশ্চিমবাংলার শিল্পের ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি সেই মান্ধাতার আমলের ব্যবস্থাপনা রয়ে গেছে, মডার্নাইজেশন এবং সফিস্টিকেশন হ'ল না। তাই আমরা দেখলাম অন্য রাজ্য যখন শিল্পে এগিয়ে যাচ্ছে তখন আমাদের রাজ্যের পশ্চাদপসরণ ঘটছে।

আমরা দেখলাম যে এই সরকার যখন হলদিয়ায় ডেস্টিনেশন ওয়েস্ট বেঙ্গল করলেন তখন ঘোষণা হল ম্যানিফেস্টো অফ বিজনেস রেভোলিউশন। আমরা ভেবেছিলাম যে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার কোথাও কোনও কাজ করে তখন যে ইস্তাহার লেখে তা হয়ত শ্রমিক শ্রেণীর, কৃষক শ্রেণীর আগামী দিনের ইস্তাহার হবে, ম্যানিফেস্টো অফ বিজনেস রেভোলিউশন হবে। হলদিয়া সম্পর্কে যদি সঠিকভাবে চিন্তা-ভাবনা করা হত তাহলে আজ থেকে ১৮-২০ বছর আগে হলদিয়া চালু হত। বক্রেশ্বরের উৎপাদন অনেক আগে শুরু হত। প্রতিদিন বক্রেশ্বরের জন্য ৬৭ কিউসেক জল লাগবে। মুর্শিদাবাদ, বীরভূম সহ সমস্ত এলাকার বোরো চাষ আগামী দিনে এক চরম বিপদের সম্মুখীন হবে। কিন্তু তার জন্য কোনও বিকল্প ব্যবস্থা নেওয়া হয়নি। ডিপ-টিউবওয়েল বসানোর কথা বলা হলেও সব জায়গায় ডিপ-টিউবওয়েল বসানো হয়নি। আবার অনেক জায়গায় জলের থেকে আর্সেনিক বের হয়। ওনারা ৫০ কোটি টাকা ঘোষণা করেছেন বন্যার

জন্য। কিন্তু এখনও গঙ্গার কোনও অ্যান্টি ইরোশনের কাজ শুরু হয়নি। পশ্চিমবঙ্গে একটাও শিল্প গড়ে উঠেছে? **(এখানে মাইক অফ হয়ে যায়।)**

[3-40 — 3-50 p.m.]

**শ্রী কিরিটী বাগদি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, গত ১৯ তারিখে মাননীয় অর্থমন্ত্রী ১৯৯৯-২০০০ সালের যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি। এই রাজ্যে যে সময়ে বাজেট পেশ হয়েছে সেই সময় গোটা ভারতবর্ষ একটা গভীর সংকটের মুখে দাঁড়িয়ে আছে। সেজন্য এই জনমুখী বাজেট গরিব মানুষের স্বার্থের বাজেট, রাজ্যের প্রান্তিক কৃষক, ছোট কৃষক, মধ্যবিত্ত মানুষের স্বার্থের বাজেট, সেজন্য এই বাজেটকে আমি আরেকবার সম্পূর্ণ সমর্থন করছি। কংগ্রেস এই বাজেটের বিরোধিতা করছে, এটা করাই স্বাভাবিক। কারণ তারা বিরোধিতা করার জন্যই বিরোধিতা করছেন। এবং তারা বলেছেন এই বাজেটে পশ্চিমবঙ্গের কোনও উন্নয়নের লক্ষণ দেখা যাচ্ছে না। এবং এই বাজেটে পশ্চিমবঙ্গের কোনও উন্নতি হওয়ার পরিকল্পনা নেই। আপনারা তো কেন্দ্র ও রাজ্যে বহুদিন ধরে ছিলেন। কিন্তু সেই সময় আপনারা কি করেছেন সেটাও ভেবে দেখা দরকার। আপনারা ৩০ বছর পশ্চিমবঙ্গে ছিলেন। কিন্তু এই ৩০ বছরের মধ্যে আপনারা এমন কাজ করেছেন যার জন্য আপনাদের স্থান হয়েছে ওদিকে। এই ৩০ বছরের মধ্যে আপনারা বিশেষ করে গ্রামের গরিব মানুষ, ক্ষেতমজুরদের জন্য পানীয় জলের ব্যবস্থা করেননি। আমরা দেখেছি আপনাদের সময় গ্রামে গ্রামে মহামারি, খাদ্যের জন্য মানুষে মানুষে মারামারি করছে, খাদ্য নিয়ে মানুষ কাড়াকাড়ি করছে। আপনারা পশ্চিমবঙ্গে এই রকম অবস্থা তৈরি করে ছিলেন। কিন্তু আজকে আমরা যখন গ্রামে যাই তখন দেখি আজকে সেই গ্রামের কত পরিবর্তন হয়েছে। এগুলো আপনাদের নজরে আসে না? এখন গ্রামের গরিব মানুষ, ক্ষেতমজুররা, তারা আজকে বিদ্যুৎ চায়, রাস্তা চায়। কংগ্রেসের ৩০ বছরের রাজত্বকালে গ্রামের মানুষরা কি চাইত? চাই তো একটু খাদ্য, একটু মাইলো, একটু রিলিফ। বি. ডি. ও. সাহেবের কাছে গিয়ে ক্যাস রিলিফ চাইত। আজকে তারা স্কুল চাইছে, কলেজ চাইছে। এটা কি পরিবর্তন নয়? বিশেষ করে ছোট কৃষক, প্রান্তিক কৃষকদের জন্য আপনারা আপনাদের ৩০ বছরের রাজত্বকালে কি করেছিলেন? গ্রামের একজন ছোট কৃষক হয়ত মোট মাত্র ৭ মন ধান উৎপাদন করত, তাকে ১০ মন লেভি দিতে হবে বলে তার ওপর লেভি ধার্য করে দিতেন। শুধু তাই নয় বি. ডি. ও. সাহেব তার বাড়িতে ফিতা নিয়ে গোলা মাপতে যেতেন। যার গোলাই নেই, তার বাড়িতে গোলা মাপতে যেতেন। ধান না পেয়ে তার ওপর অত্যাচার করতেন। অথচ ১০ মন ধানই হয়নি সে ১০ মন ধান দেবে কোথা থেকে তা ভাবতেন না। উল্টে তাকে বলা হ'ত—কোথায় লুকিয়ে

রেখেছ, বের করে দাও, না হলে তোমাকে জেলখানায় যেতে হবে, শ্রীঘরে যেতে হবে। প্রান্তিক চাষী, ছোট চাষী, গরিব মানুষদের সঙ্গে আপনারা এরকম ব্যবহার করতেন। কেউ হয়ত ১০ কে. জি. চাল নিয়ে সংসার খরচের জন্য বিক্রি করতে গিয়েছে, তাকে আপনারা হাজতে পুরছেন। শুধু তাই নয়, একজন কৃষক চার বস্তা নিজের খাবার ধান ভাঙতে গেছে, তাকে সেই ধান ভাঙতে দেওয়া হয়নি। হাস্কিং মিলের মালিকদের বলে দিয়েছিলেন, ৩/৪ বস্তার বেশি ধান ভাঙা যাবে না। ফলে সেই কৃষককে সেই ধান ফিরিয়ে আনতে হয়েছে। এই ভাবে আপনারা রাজত্ব চালিয়েছিলেন। আজকে সেই কৃষকরাই সেচের জল পাচ্ছে, সমবায় থেকে ঋণ পাচ্ছে, বগলে রেডিও নিয়ে মাঠে চাষ করতে যাচ্ছে। যে কৃষককে আপনাদের সময় মহাজনের কাছে মাথা মুড়িয়ে ঋণ নিতে হ'ত, সেই কৃষক আজকে সমবায় সমিতির সেক্রেটারি হচ্ছে, প্রেসিডেন্ট হচ্ছে, অন্য কৃষকদের ঋণ দেবার ব্যবস্থা করে দিচ্ছে। এসব আপনাদের নজরে আসছে না। আপনারা বলছেন সেচের ব্যবস্থা কিছুই হয়নি। অথচ আপনাদের সময় বাঁকুড়া জেলার দু' নং ব্লককে সেচ এলাকা হিসাবে ঘোষণা করে দিয়েছিলেন। যেটা খরা কবলিত এলাকা, যেখানে কোনও চাষ হয় না জলের অভাবে, সেই এলাকাকে সিদ্ধার্থশঙ্কর রায় সেচ সেবিত এলাকা হিসাবে ঘোষণা করেছিলেন।

(এই সময় সবুজ আলো জ্বলে ওঠে)

আমার সময় শেষ হয়ে এসেছে, তাই আমি আর বেশি কিছু বলছি না। মাননীয় অর্থমন্ত্রী পশ্চিমবাংলার গরিব মানুষদের স্বার্থে যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে, বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-50 — 4-00 p.m.]

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী, বিশিষ্ট অর্থনীতিবিদ ডঃ অসীমকুমার দাশগুপ্ত যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। তীব্র বিরোধিতা করছি এবং আমাদের সদস্যদের আনা কাট মোশনগুলির সমর্থনে আমার বক্তব্য রাখছি। প্রশ্ন এই বাজেটের বিশ্বাসযোগ্যতা নিয়ে। স্যার, বাজেট পড়ে আমার মনে হ'ল এর মধ্যে যে সমস্ত হিসাব দেওয়া হয়েছে তার বেশির ভাগই অসীমবাবুর মনগড়া, কাল্পনিক ফিগার। অসীমবাবু ছিলেন স্ট্যালিনিস্ট। কিন্তু তার এই বাজেট পড়ে মনে হচ্ছে তিনি এখন স্ট্যালিনিস্ট খোলস থেকে বেরিয়ে রায়চকে যাবার চেষ্টা করছেন। তবে ডেস্টিনেশন ওয়েস্ট বেঙ্গল, না ডেস্টিনেশন বে অব বেঙ্গল, সেটা আমাদের আগামী দিনই প্রমাণ করবে বা বোঝাবে। এই বাজেট ফাঁকির বাজেট। ২ বছর পর নির্বাচনকে সামনে রেখে আলিমুদ্দিন স্ট্রিটের তৈরি করে দেওয়া রাইটার্স বিল্ডিংস-এর তক্তে তাউসে

বসার জন্য বাংলার মানুষের বেকার যন্ত্রণা, কর্মসংস্থান এবং শিল্প গড়ে না তুলে, বন্ধ হয়ে যাওয়া কলকারখানাগুলিকে খোলার কোনও ইঙ্গিত বা কোনও পরিকল্পনা অসীমবাবু তার বাজেট বক্তৃতার মধ্য দিয়ে রাখতে পারেননি। শুধু যদি উদ্দেশ্য হয় মার্কসবাদী কমিউনিস্ট পাটির প্রভাবিত বামফ্রন্ট রাইটার্স বিল্ডিংস-এ বসবেন এবং জ্যোতিবাবু মুখ্যমন্ত্রী আর অসীমবাবু অর্থমন্ত্রী থাকবেন তাহলে আমার কিছু বলার নেই। তাহলে এই বাজেট ঠিকই হয়েছে। আপনারা কন্ট্রাডিক্টরি কথা বলেন। লিবারালাইজেশনের ক্ষেত্রে বলেন দেশের ক্ষতি হয়েছে, আমাদের রাজ্যের ক্ষতি হয়েছে। ১৯৮৪-৮৫ থেকে ১৯৯০-৯১ সাল পর্যন্ত ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ ৮.৫ আর ১৯৯৭-৯৮ সালে হয়েছে ৫.৯। এটা গ্লোবালাইজেশনের রিসেশনের কারণ হতে পারে আবার আপনাদের মিস-ম্যাজেমেন্টের জন্য সেটাও কারণ হতে পারে বা ইকনোমিক মিস-ম্যানেজমেন্টের জন্য কারণ হতে পারে। প্রি-লিবারালাইজেশনে ছিল ২.৬৭ আর পোস্ট লিবারালাইজেশনে হল ৫.০৫। সুতরাং ওয়েস্ট বেঙ্গল লিবারেলাইজেশনে বেনিফিটেড। এই সংখ্যাতত্ত্ব অনুযায়ী তাহলে পরে পঙ্গু করছে না। বড়, মাঝারি এবং ছোট শিল্পে আজকে বন্ধের হিড়িক পড়েছে। ৫.৯ শতাংশ ন্যাশনাল লেভেলে যে গ্রোথ দেখা যাচ্ছে সেটা কিভাবে হয়েছে জাস্টিফাই করতে হবে। আপনারা গত ১০ বছর ধরে বলে আসছেন কৃষিতে সারপ্লাস। কৃষিভিত্তিক যে শিল্প গড়ে তোলার কথা—আপনাদের গ্রাসরুট লেভেলে পঞ্চায়েত রয়েছে—আপনারা ইনোভেটিভ কিছু করতে পেরেছেন? করাতে পেরেছেন? করার পরিকল্পনা রেখেছেন? কৃষিভিত্তিক যে শিল্প তারজন্য কি বেশি কম ছিল? আপনারা কেন্দ্রকে এভয়েড করতে পারতেন, এরজন্য কেন্দ্রের প্রয়োজন হয় না, সারা বাংলার গ্রামে গঞ্জে কৃষিভিত্তিক শিল্প ছড়িয়ে দিতে পারতেন। কিন্তু আপনারা ট্র্যাডিশন ভেঙে বেরুতে পারেননি। সেই জায়গাই আপনি অদক্ষ, দক্ষতার অভাব সেই জায়গায়। অল্টারনেটিভ ডেভেলপমেন্ট গ্রাসরুটে এমপাওয়ার করতে পারতেন, পঞ্চায়েতের মধ্য দিয়ে কাজ করতে পারতেন। কিন্তু সেটা করতে পারলেন না। ক্ষুদ্র সঞ্চয়ের ক্ষেত্রে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা সব থেকে এগিয়ে। রেভেনিউ ইনকামের ২৫ শতাংশ সুদ দিতে হয়। আমরা টাকা দিচ্ছি, এন. এস. সি.-র মাধ্যমে সেই টাকা সেন্ট্রালে যাচ্ছে। সেখান থেকে সুদে টাকা নিয়ে রাজ্যগুলি কাজ করছে। কেন আপনারা আপনাদের এজেন্সিকে এনকারেজ করছেন না? আপনারা এজেন্সিকে ব্যবহার করে বন্দোবস্ত করছেন না—ডব্লু. বি. এফ. সি.-র মাধ্যমে বন্টন করতে পারতেন, সেই ব্যবস্থা কেন করলেন না ২২ বছরের মধ্যে? এক্ষেত্রে মাননীয় অর্থমন্ত্রীকে কি বাহবা দেব না? এখন প্রশ্ন হল অসীমবাবু কেন স্টালিনিস্ট অসীমবাবু থেকে রায়চকের অসীমবাবু হলেন। ৮ জানুয়ারি ১৯৯৯ সালে মার্কসবাদী কমিউনিস্ট পাটির পি. সি. সেক্রেটারি মিটিং হয়। সেই মিটিং-এ সিদ্ধান্ত হয় প্রাথমিক শিক্ষা এবং সরকারি কাজকর্মের মনিটোরিং করতে হবে। পি. সি. সেক্রেটারির সঙ্গে ঠিক ১ সপ্তাহ

পরে অর্থাৎ ১৫ তারিখে সারা দিন মন্ত্রীদের সঙ্গে বৈঠক হয় এবং সেখানে ঠিক হয় অসীমবাবুকে ৪টে শুক্রবারের ১টি শুক্রবার বাধ্যতামূলকভাবে পি. সি. সেক্রেটারি মিটিং-এ উপস্থিত থাকতে হবে। উনি ১টি শুক্রবার যান। কিন্তু এটা ২২ বছর ধরে ছিল না।

কেন হ'ল? কেন দরকার পড়ল এই ২২ বছরে? যদিও পার্টির এটা ইন্টারন্যাল ব্যাপার কিন্তু তবুও বলছি, ৮. ১. ৯৯ তারিখে সেক্রেটারিয়েট নোট, সেখানে বলছে, প্রথমে ভূমিকা, পরে উদ্দেশ্যে বলছে ; 'আমাদের সামনে আর মাত্র দুটো বছর।' দুটো বছরের কথা আমি বললাম পদ্মনিধিবাবু, নির্বাচনের কথা। সেখানে বলছে, "তাতে প্রাথমিক শিক্ষা, সাক্ষরতা, বৃত্তিমূলক শিক্ষা, মৎস্য, স্বাস্থ্য, ক্ষুদ্রশিল্প, কৃষি, সেচ, সমবায়, সমাজকল্যাণ এইসব দপ্তরের কাজ ভালভাবে করতে হবে।" তার মানে, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির এম. এল. এ. যারা বসে আছেন শুনুন, গত ২২ বছরে ভালভাবে কাজ হয়নি। সেক্রেটারিয়েট নোটেই একথা বলছে। আমি বলছি না, পঙ্কজ ব্যানার্জি বলছেন না, আপনাদের সেক্রেটারিয়েট নোট একথা বলছে। বলা হচ্ছে, "এতে পার্টির সফল ভূমিকার উপর সমগ্র বিষয়টি নির্ভর করছে। এই কাজকে পার্টির একটা গুরুত্বপূর্ণ কাজ হিসাবে দেখতে হবে।" অসীমবাবু, রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন, এডুকেশনের উপর বরাদ্দ আপনি বাড়িয়েছেন। বাড়াতে আপনাকে বাধ্য করিয়েছে। তাহলে এত বছর আপ টু দি মার্ক কাজ হয়নি। আপনাকে ফ্রি হ্যান্ড দেওয়া হয়েছিল, এবারে ইয়োর হ্যান্ডস আর টাইট ফ্রম বিহাইন্ড। আপনাকে প্রতি মাসের একটা করে শুক্রবার আলিমুদ্দিন স্ট্রিটে যেতে হচ্ছে, কথা শুনতে হচ্ছে, বোঝাতে হচ্ছে। বোঝাতে না পারলে আপনি স্কোল্ডেড হচ্ছেন কি রেপরিমান্ডেড হচ্ছেন সেটা আপনি বলবেন। এবারে আমি আপনাকে ইকনোমিক রিভিউটা দেখতে বলব এবং আপনার বাজেট স্পিচের ২.২০ প্যারা—১৪ পাতায়, সেটা দেখতে বলব। প্যারা ২.২০-তে আপনি বলছেন ; এ রাজ্যে মোট অতিরিক্ত কর্মসংস্থান সৃষ্টি হয়েছে প্রায় ৬.৮৮ লক্ষ, যা বর্তমান বছরে যে অতিরিক্ত ২.৩২ লক্ষ কর্মহীন যুক্ত হয়েছেন, তার থেকে বেশি। ফলে, বকেয়া বেকার সমস্যার কিছুটা প্রশমন ঘটবে। এখানে উল্লেখ করা প্রাসঙ্গিক যে, কেন্দ্রীয় যোজনা কমিশনের রিপোর্ট অনুযায়ী, কর্মসংস্থান বৃদ্ধির হারের ক্ষেত্রেও ইদানিংকালে সমস্ত রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান থেকেছে সর্ব প্রথমে" তাহলে তো মার্কসবাদী অর্থমন্ত্রীর সঙ্গে তার দলের কর্মসূচি, দলের সিদ্ধান্ত, দলের নীতি—এর কোনও মিল খুঁজে পাচ্ছি না। এটা তো কন্ট্রাক্রিক্টরি হয়ে যাচ্ছে। তার কারণ, আপনি যদি বলেন—আমার দুটো প্রশ্ন, একটা অবশ্যই পলিটিক্যাল, সেটা হল, এই স্টেটমেন্ট যদি সত্য হয় যে বছরে যত বেকার সৃষ্টি হচ্ছে আপনি তার থেকে বেশি কর্মসংস্থান করে দিচ্ছেন, এই আর্থসামাজিক কাঠামোর মধ্যে এই ভয়াবহ সমস্যার সমাধান আপনি করতে পারছেন তাহলে নিশ্চয় আপনাকে সাধুবাদ জানাব কিন্তু সি. পি. এমের পার্টি প্রোগ্রামের কথার সঙ্গে তো আপনার কথা মিলছে না অসীমবাবু। সি. পি. এমের

পার্টি প্রোগ্রাম তো ঠিক এর উল্টো কথাটাই বলছে এবং আপনাকে মনিটর করছে আলিমুদ্দিন স্ট্রিট থেকে অনিল বিশ্বাসরা। পার্টি প্রোগ্রাম কি বলছে? এখানে সি. পি. এমের যারা বসে আছেন আমরা ধারণা তাদের অনেকেই পার্টির প্রোগ্রামের খবর রাখেন না, তারা জানেন না। এখানে হাত তুলে ভোট দেবার জন্য বসে আছেন আর চিৎকার করার জন্য বসে আছেন। আপনাদের পার্টি প্রোগ্রাম বলছে, "দেশের এই আর্থ-সামাজিক কাঠামোর মধ্যে বেকার সমস্যার সমাধান করা যায় না।" অথচ অসীমবাবু, আপনি বলছেন সেটা করেছেন এবং করেছেন শুধু নয়, বকেয়াও কিছু করেছেন। অদ্ভুত। যেটা সম্ভব নয় বলা হচ্ছে আপনি বলছেন সেটাই করেছেন। তারপর সেখানে কি বলা হচ্ছে? বলা হচ্ছে, "মূল্যবৃদ্ধির মতোন ভয়াবহ সমস্যা, বেকার সমস্যার মতোন ভয়াবহ সমস্যার সমাধান আমাদের দেশে একমাত্র জনগণতান্ত্রিক বিপ্লব ছাড়া হয় না।" আর অসীমবাবু, আপনি এসব জনগণতান্ত্রিক বিপ্লব ছাড়াই করে দিলেন। এ সম্পর্কে সুধাংশু দাশগুপ্তের বই রয়েছে, প্রমোদ দাশগুপ্তের কথা রয়েছে, হরেকৃষ্ণ কোঙ্গারের কথা রয়েছে আর আপনাদের তিনটি প্রদেশ ছাড়া আর কোথাও এম. পি. নেই. আপনি জনগণতান্ত্রিক বিপ্লব ছাড়া এই আর্থ-সামাজিক কাঠামোর মধ্যে বকেয়া সহ বেকার সমস্যার সমাধান করে দিলেন। অদ্ভুত কথা। কোন জাদুকাঠি বলে আপনি এটা করলেন সেটা আমাদের বলতে হবে। আপনাদের নিশ্চয় পার্টি কর্মসূচির ১১২ নং ধারাটা পড়া আছে। ১১২ নং ধারাতে বলছে, "সুযোগ পেলে পার্টি অঙ্গরাজ্যে শাসন করবে। শাসন করে কিন্তু সমস্যার সমাধান করতে পারবে না।". শাসন করবে মানুষের কাছে ইংরাজিতে বলছে মডেস্ট, বাংলায় বলছে, "একটু বিনম্র ভাবে আপনারা সেখানে মানুষকে সহায়তা করবেন বা রিলিফ দেবেন।"

[4-00 — 4-10 p.m.]

তাই, আপনার সঙ্গে মিলল না, এটা মডেস্ট হল না, বিনম্র হল না। তাহলে এটা কি হল? এবারে পার্টির বইয়ে সুধাংশু দাশগুপ্ত লিখেছেন যে বেকার সমস্যা, মূল্যবৃদ্ধি সমস্যা, এগুলি আমরা আগেও বলেছি যে এগুলি করা যায়নি, এগুলিতে আপনারা কি করতে চান। আপনারা বলেছেন যে এই ভাবে আমরা এগিয়ে যাব, মানুষকে আমাদের পতাকা তলে আনব, জনগণতান্ত্রিক বিপ্লব করব, মূল্যবৃদ্ধি রোধ করব, বেকার সমস্যা সমাধান করব। সুধাংশু দাশগুপ্তের উপরে অসীম দাশগুপ্ত, হরেকেষ্ট কোনারের উপরে, প্রমোদ দাশগুপ্তের উপরে, পার্টির কর্মসূচির উপরে, ১১২ ধারার উপরে। প্রশ্ন হচ্ছে যে ২৬টি পার্টি—তাহলে আপনার নেতারা ভুল বা পার্টির কর্মসূচি ভুল, অথবা আপনি ভুল। আপনাকে জবাবি ভাষণে বলতে হবে যে আমার পার্টির কর্মসূচি ভুল, অথবা আপনি ঠিক তারা ভুল, বা তারা ঠিক আপনি ভুল। এটা আপনাকে বলতে হবে।

এবারে দেখুন ইকনোমিক রিভিউয়ের পেজ ৭৬ টেবিল ৫.৪—যেতে আপনি কি বলছেন। টেবিল ৫.৪-এ আপনি বলেছেন যে "প্রোগ্রেস অব স্মল স্কেল লেদার ইন্ডাস্ট্রি ইন ওয়েস্ট বেঙ্গল ঃ নম্বর অব এস. এস. আই. ইউনিটস এনগেজড ইন দি ম্যানুফ্যাকচার অব লেদার প্রোডাক্টস—১৯৯৩-৯৪ সালে ১৭ হাজার ৮০০ এবং ১৯৯৭-৯৮ সালে ১৯ হাজার ৭৫০। তার মানে এক হাজার ৯৫০টি এস. এস. আই. ইউনিট বাড়ল। কিন্তু চাকুরি বাড়ল ২ হাজার। এটা প্রোপোরশনেটলি বাড়ল না।

হাউসিং বোর্ডের সম্পর্কে ইকনোমিক রিভিউয়ের পেজ ১২০-তে কি দেখছি? আপনার কাদের সরকার—গরিবের সরকার, না, বড় লোকের সরকার? আপনাদের যে বাজেট ইকনোমিক রিভিউয়ের ১২০ পাতা আপনারা অনেকে হয়ত উল্টেও দেখেননি, সেখানে বলছেন যে, নাম্বার অব ইউনিট কমপ্লিটেড আপ টু ৩১. ৩. ৯৮ হচ্ছে ২৫ হাজার ৩৪২টি বাড়ি করেছেন। তার মধ্যে ৩ হাজার ৯১৮টি বাড়ি অর্থাৎ ১৬ শতাংশ হচ্ছে এল. আই. জি.-র জন্য, আর ৪৩ পারসেন্ট অর্থাৎ ১০ হাজার ৮৫০টি বাড়ি করেছেন এইচ. আই. জি.-র জন্য। তার মানে ১০০টি বাড়ির মধ্যে এল. আই. জি.-র জন ১৬টি, আর ৪৩টি বাড়ি করেছেন এইচ. আই. জি.-র জন্য অর্থাৎ বড় লোকের জন্য কমপ্লিশন টার্গেট হচ্ছে ১০৭২টি, সেখানে ১৪৪টি হচ্ছে এল. আই. জি.-র জন্য অর্থাৎ ১৩ পারসেন্ট, আর ৬৬ শতাংশ হচ্ছে এইচ. আই. জি.-র জন্য। তাহলে এই যে বাড়ি করেছেন সেটা বড় লোকের জন্য, গরিবের জন্য নয়। এটাই আপনারা ইকনোমিব রিভিউয়ের ১২০ পাতায় দিয়েছেন। কাজেই যে বাজেটে কর্মসংস্থানের ব্যবস্থা নেই বেকার যন্ত্রণার কোনও প্রতিফলন নেই, গরিব মানুষের জন্য কোনও বাসস্থানের বন্দোবস্ত নেই, শিল্প বিনিয়োগের কোনও ব্যবস্থা নেই, শিল্প খোলার কোনও ব্যবস্থা নেই, নূতন শিল্প গড়ার কোনও ব্যবস্থা নেই, সেই বাজেটকে বিরোধিতা করে, আমাদের দলের তরফ থেকে আনা কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব ইনফর্মেশন স্যার, এই মাত্র সংবাদ পেলাম যে চন্দন বসুর বাড়ি নাকি আক্রান্ত হয়েছে, সেখানে সব ভাঙচুর হয়েছে এবং সেখানে অবস্থান হয়েছে।

**শ্রীমতী কনিকা গাঙ্গুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থ মন্ত্রী মহাশয় গত ১৯ তারিখে যে বাজেট প্রস্তাব এখানে পেশ করেছে, সেই প্রস্তাবকে সমর্থন করে এবং বিরোধীদের আনা ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য উপস্থিত করছি

....গোলমাল....

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই রকম অবস্থায় বক্তৃতা দেওয়া সম্ভব নয়। আপনি

হাউসের শান্তি রক্ষা করুন, তার পরে আমি বক্তব্য রাখব।

....গোলমাল....

স্যার, উনি পাগলের প্রলাপ বকছেন। আপনি ওনাকে থামান। আমি তো পাগলা গারদে বক্তৃতা দিচ্ছি না। আপনি এটা থামান।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার সময়টা এখন থেকে কাউন্ট করবেন। স্যার, একটা জরাগ্রস্ত পঙ্গু মানুষের দেহের একটা অংশ, ধরুন একটা হাতকে যদি আমরা মনে করি টাইসনের সঙ্গে ঘুসি পাকাবেন, বা সংযুক্তা পানিগ্রাহীর মতো নৃত্যের মুদ্রা দেখাতে পারবেন, কিংবা বিলায়েত খাঁর মতো সেতারের ঝংকার তুলতে পারবেন তাহলে সেটা ভুল চিন্তা করা হবে। তাছাড়া শুধু পশ্চিমবঙ্গের প্রেক্ষাপটে আমাদের বাজেটের মূল্যায়ন করা অবাস্তব। এই অলিক কল্পনার রঙিন দুনিয়ায় এর প্রতিবাদ বিরোধী বন্ধুরা করতে পারেন, কিন্তু অসীমবাবুর এই বাজেট বাস্তবধর্মী। তাই বাস্তব মূল্যবোধের উপর দাঁড়িয়ে, তথ্যের উপর দাঁড়িয়ে তিনি যে বাজেট পেশ করেছেন তাকে সার্বিকভাবে পশ্চিমবঙ্গে জনগণের পক্ষ থেকে সমর্থন জানাচ্ছি। এই বিকল্প তথ্য তাদের কাছে দেওয়া হয়েছিল, কিন্তু তখন তারা বিশ্বব্যাঙ্কের মধুর আহ্বানে ব্যস্ত। ওরা শোনেননি, ফান্ডব্যাঙ্ককে আহ্বান করে নিয়ে এসেছেন ভারতে। আজকে পুঁজিবাদী দুনিয়া তাদের স্বরূপ জানান দিচ্ছে। আপনারা বলবেন, পশ্চিমবঙ্গ এমন বাজেট করবে যেটা রাতারাতি আলাদিনের আশ্চর্য প্রদীপের মতো স্বর্গরাজ্য করে দেবে। চোরে চোরে মাসতুতো ভাই, আর পাসে এসে দাঁড়িয়েছে বি. জে. পি. সরকার এবং এদের সঙ্গে আছেন তৃণমূলের দিদি। ফান্ডব্যাঙ্ক আনলেন ইন্দিরা গান্ধী, তাকে বিছানা পেতে দিলেন নরসিমা রাও এবং তাকে কোলে টেনে নিল বি. জে. পি.। আজকে আমাদের এই বিকল্প নীতি সম্বন্ধে যদি আপনাদের অ্যালার্জি থাকে, অ্যান্টি অ্যালার্জি ট্যাবলেটের ব্যবস্থা করা হবে। আমাদের এই বিকল্প নীতির চাবিকাঠি আছে ভূমিসংস্কারের মধ্যে। বিভিন্ন দেশের সমাজ বিজ্ঞানীরা আজকে গবেষণা করছেন যে, কি করে এই ব্যবস্থায় ২২ বছর ধরে পশ্চিমবঙ্গে একটি বামপন্থী সরকার প্রতিষ্ঠিত রয়েছে। আপনাদের সঙ্গে এই জায়গায় কোনও মিল রাখা সম্ভব নয়, মিল থাকতেও পারে না, কারণ আপনারা শুধু ফান্ডব্যাঙ্ককে আনতে চাইছেন তাই নয়, তাদের সঙ্গে নামাবলি গায়ে দিয়ে শঙ্খ বাজাতে চাইছেন। রাজ্যের মানুষের সামনে লাইট হাউসের মতো এই সরকার কাজ করে যাচ্ছে, কিন্তু আপনারা ফান্ডব্যাঙ্কের হাত ধরে চলছেন। আপনারা এখানে অনেক পরিসংখ্যান দিলেন, কিন্তু আমি কোনও পরিসংখ্যানের মধ্যে যাচ্ছি না। আমি একটি বিশেষ বিষয়ের এখানে উল্লেখ করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আইন-শৃঙ্খলার প্রশ্নে এই হাউসে বারবার বিরোধী

বন্ধুরা চিৎকার করে উঠেছেন। কিন্তু কারা আইন-শৃঙ্খলা নষ্ট করছে? এই মাত্র সত্য বাপুলি মহাশয় বলবার চেষ্টা করেছেন, তৃণমূল কংগ্রেসের একজন নেতা ধরা পড়েছেন ডাকাতির দায়ে অস্ত্র সমেত। আজ সকালে চন্দন বোসের বাড়িতে আক্রমণ করা হয়েছে। ক্যালকাটা কর্পোরেশনের ২নং বোরো অফিস আক্রান্ত হয়েছে। তৃণমূল কংগ্রেস হাওড়া কর্পোরেশন অফিস আক্রমণ করেছে। ঐসব গুন্ডাদের আটকাতে যে অর্থ খরচ হচ্ছে তার পরিসংখ্যান কি বিরোধী বন্ধুরা রেখেছেন? না, রাখেননি। উপর দিকে থুতু ফেললে তার পরিণতি আছে, তারজন্য বলটা আমাদের কোর্টে ফেলেছেন। কালকে এখানে উষ্মা প্রকাশ করেছেন। দুই বছরের বাজেট পর্যালোচনা করে বলেছেন যে, একই কথা বলেছেন নাকি আমাদের অর্থমন্ত্রী।

[4-10 — 4-20 p.m.]

এখানে উপস্থিত নেই সৌগতবাবু, আমি বলতে চাই, না, কোনও হতাশা নয়, কোনও ক্লান্তি নয়। আমি বলতে চাই বাজেট বইটা আপনি বাজেট বক্তব্য হিসাবে পড়ুন। উনি বলেছেন ২২ বছরের বাজেট বক্তৃতার বই পড়লে নাকি সমস্ত জায়গায় মিল পাওয়া যাবে। ঠিকই তো, আমাদের এই ২২ বছরে কোনও মোটো চেঞ্জ হয়নি, ইন্টেনশন চেঞ্জ হয়নি, কোনও মিশন চেঞ্জ হয়নি, কোনও অ্যাটিচুড চেঞ্জ হয়নি। স্বাভাবিকভাবেই ২২ বছরের বাজেটের বই-এর মধ্যে মিল খুঁজে পাবেন। তাহলে আপনি যদি সাহিত্য চান রবীন্দ্রনাথ পড়ুন, তাতে যদি না হয় নিবারণ চক্রবর্তী পড়ুন। ফজলি আমে না হয় ল্যাংড়া আম নিয়ে আসুন বড়বাজার থেকে। বাজেট বক্তব্য যা রেখেছেন তাতে অসীমবাবুর কনফিডেন্স হাজির হয়েছে, হতাশা আছে ক্লান্তি আছে আপনাদের। সেই ক্লান্তি হল দীর্ঘদিন ক্ষমতায় না থাকার, হতাশা হল এই পাশে বসতে না পেয়ে ওই পাশে বসার। তাই বলছি অসীমবাবু বাজেট বক্তৃতার সমালোচনা করার আগে নিজেদের একটু সংশোধন করুন। আপনারা ভাবুন এক দিকে আপনারা বলছেন ফান্ড ব্যাঙ্কের কথা, উদার অর্থনীতি লিবারালাইজেশন, গ্লোবালাইজেশন, প্রাইভেটাইজেশনের কথা সেখানে আমরা এই বিকল্প অর্থনীতিকে সামনে রেখে আমরা আমাদের বাজেট পেশ করছি। আপনারা সামগ্রিকভাবে সাম্রাজ্যবাদের দুনিয়ায় সংকটকে উত্তর দেবার জন্য মাথা পেতে দিয়েছেন, তাকে আপনারা অনুসরণ করে যাচ্ছেন। আপনাদের মনে আছে ১৯৯১ সালের সেই অধিবেশনের কথা যেটা লাইফ টেলিকাস্ট হয়েছিল। সেখানে আমরা দেখেছিলাম মনমোহন সিং যখন বাজেট বক্তব্য রাখছিলেন তখন আদবানি সাহেব উঠে দাঁড়িয়ে চিৎকার করে বলেছিলেন "ইয়ে তো হামারা বাজেট হ্যায়"। সব চোরে চোরে মাসতুতো ভাই। আজকে সেই লিবারালাইজেশন গ্লোবালাইজেশন প্রাইভেটাইজেশনকে আঁকড়ে ধরে সেই অর্থনীতি তারা বলবৎ করেছেন। সেখানে দাঁড়িয়ে এই বিকল্প অর্থনীতির মাধ্যমে

শ্রমিক শ্রেণীর কর্মসংস্থানের প্রশ্নে প্রাইভেটে এবং বিদেশি উদ্যোগে শিল্প গোড়ে তোলার কথা ভাবি তাহলে আমি মনে করি সেই ভাবনা ভুল নয়। আপনারা শিল্প তৈরি করার ক্ষেত্রে অনেক বাধা দিয়েছেন। আমরা কোনও ভাল কাজ করতে গেলে আপনাদের স্বভাব হচ্ছে নিজের নাক কেটে অপরের যাত্রা ভঙ্গ করা। আপনারা বক্রেশ্বরের উদাহরণ দিলেন, আপনারা হলদিয়ার উদাহরণ দিলেন। আজকে বক্রেশ্বরের কাজ কার জন্য পেছিয়ে গেল, আজকে হলদিয়ার কাজ কাদের জন্য কাদের জন্য পেছিয়ে গেল? আপনারা জনগণের কাছে প্রেসের মাধ্যমে বিবৃতি দিন হলদিয়ার কাজ যখন শুরু হয়েছিল তখন ৮০০ কোটি টাকার প্রোজেক্ট ছিল সেই হলদিয়া কি করে ৫,১৭০ কোটি টাকার প্রোজেক্ট হয়ে দাঁড়াল? আপনারা জবাব দিতে পারবেন না। কি করে জবাব দেবেন? জনগণের কাছে আপনাদের মুখোশ খুলে গিয়েছে। আপনারা লজ্জার কথা বলেন। আমরা বাইরে এক রকম ভেতরে আর এক রকম বলি না, আমরা মুখে এক রকম কাজে অন্য রকম করি না। সেটা আপনারা করেন। এই বিকল্প অর্থনীতির মাধ্যমে পশ্চিমবাংলায় জোয়ার আসতে বাধ্য হচ্ছে। আজকে ভূমিসংস্কারের মাধ্যমে কৃষির উৎপাদনে যে বৃদ্ধি ঘটেছে সেটা আপনারা আটকাতে পারবেন না, শিল্পে যে সম্ভবনা তৈরি হয়েছে সেটা আপনারা আটকাতে পারবেন না। কৃষি উৎপাদন বৃদ্ধির সঙ্গে সঙ্গে কর্মসংস্থান বেড়েছে। এটা একটা সার্থক প্রচেষ্টা পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের। আপনারা শুধু বলেন আমরা নাকি সর্বভারতীয় রিপোর্টের সঙ্গে তুলনা করি। সর্বভারতীয় রিপোর্ট নয়, আমি রাজ্যের সঙ্গে তুলনা করছি। আপনাদের সবুজ বিপ্লবের দেশ হরিয়ানা পাঞ্জাব তাদের সঙ্গে কৃষি উৎপাদন বৃদ্ধির হার আর পশ্চিমবাংলার কৃষিতে উৎপাদন বৃদ্ধির হারের সঙ্গে একটু তুলনা করছি। হরিয়ানা এবং পাঞ্জাবে কৃষি উৎপাদন বৃদ্ধির হার হচ্ছে ২৪ শতাংশ, ২৩ শতাংশ, সেখানে পশ্চিমবাংলায় হচ্ছে ৩৪ শতাংশ।

রাজ্যসভায় বর্তমান মন্ত্রীর এই বিবৃতি দিয়েছেন। আমি তার অনুলিপি নিয়ে এসেছি মাত্র। পাশাপাশি, আজকে গ্রামোন্নয়নে পঞ্চায়েতের যে ভূমিকা—গ্রামবাংলার আর্থ এবং সামাজিক এই বিশাল পরিবর্তনের পিছনে লুকিয়ে আছে রাজ্য সরকারের নিপীড়িত শ্রেণীর স্বার্থ রক্ষার প্রশ্নে রাজনৈতিক সদিচ্ছা এবং সকল কর্মকান্ড রূপায়ণে জনগণের সক্রিয় অংশগ্রহণ। জনগণকে গ্রামোন্নয়নের কাজে উৎসাহ সৃষ্টি করতে পঞ্চায়েতি ব্যবস্থা যথেষ্ট ইতিবাচক ভূমিকা পালন করে চলেছে। রাজনৈতিক দুরভিসন্ধি নিয়ে পশ্চিমবাংলার পঞ্চায়েতের বিরুদ্ধে দুর্নীতি নিয়ে কোনও কোনও গণমাধ্যম প্রচার চালালেও ভারত সরকারের পরিকল্পা কমিশন এর উল্টো কথাই বলছে। এই সংস্থার রিপোর্টে বলা হয়েছে, দুর্নীতি এবং অপচয় পশ্চিমবাংলার পঞ্চায়েতে খুবই সামান্য। পরিকল্পনা কমিশনের রিপোর্টে বলা হয়েছে, ইন্দিরা আবাস যোজনায় পঞ্চায়েতের মাধ্যমে এই রাজ্যের তৈরি বাড়িগুলোর ৯০.৫ শতাংশই ভাল মানের, যেখানে সারা দেশে এই মান ৫৩ শতাংশ। পঞ্চায়েতের

মাধ্যমে গ্রামীণ জনগণের উন্নয়নে জওহর রোজগার যোজনায় "সার্বিক গ্রামোন্নয়ন প্রকল্প", "গ্রামীণ যুবকদের স্বনিযুক্তির জন্য প্রশিক্ষণ", গ্রামীণ মহিলাদের আর্থ সামাজিক উন্নয়নের লক্ষ্যে গ্রামীণ লোকদের মহিলা ও শিশু বিকাশ বা "ডোকরা" প্রকল্প ইত্যাদি উন্নয়নমূলক কর্মসূচি গ্রামবাংলার সর্বত্র এক দারুণ কর্মচাঞ্চল্য সৃষ্টি করেছে। এটাকে কি অস্বীকার করবেন? এটাই হচ্ছে আপনাদের জ্বালা, আপনারা আশা করেছিলেন যে পঞ্চায়েত নির্বাচনে আপনারা জিতবেন। কিন্তু আপনাদের মিথ্যা প্রলোভনে মানুষ ভোলেননি, আপনাদের মুখে কালি দিয়ে পঞ্চায়েতের ক্ষেত্রে ফিরে এসেছে বামফ্রন্ট। আমি তথ্য দিয়ে কথা বলি। আমরা বিনা তথ্য কথা বলি না বা আপনাদের মতো বিভিন্ন নেতাদের মতো বিভিন্ন পারসেন্টেজে তথ্য পরিবেশন করি না। আপনারা ভাবতে পেরেছেন কখনও যে পশ্চিমবাংলার মানুষ আপনাদের পক্ষে? আপনারা ছিলেন ৮৩ জন, এখন ৫৮-তে নেমে এসেছেন। আর ওর কথা ছেড়ে দিচ্ছি, হারাধনের একটি ছেলেতে এসে দাঁড়িয়েছেন। আপনারা ৩০ বছর পশ্চিমবঙ্গে রাজত্ব করেছেন। কখনও কি ভেবেছেন, পশ্চিমবঙ্গের কি অবস্থা? সবকিছু আপনারা ইতিহাস দিয়ে তুলনা করছেন। কখনও কি ভেবেছেন এই কলকাতার বঞ্চনার কথা? কলকাতার ওপরে বঞ্চনা শুরু হয়েছে সেই ১৯১১ সাল থেকে যখন এখান থেকে রাজধানীকে সরানো হল। তারপর থেকে একমাত্র বিধানচন্দ্র রায়ের কল্যাণী ও দুর্গাপুর প্রোজেক্টের পর আর কোনও রকম চিন্তাভাবনা আপনারা এর মধ্যে করেছেন কিনা, এই বিষয়ে বলবেন। আপনারা কি মানুষকে ভাবাতে পেরেছেন বা নিজেরা কিছু ভেবেছেন? আপনাদের দলের অন্যতম প্রতিষ্ঠাতা, তৎকালীন কাউন্সিলর আইনসভার, সুরেন্দ্রনাথ ব্যানার্জি তিনি বলেছিলেন যে, গঙ্গার দু'পাশে যে ভাবে কলকারখানা তৈরি হচ্ছে--তিনি কেমিক্যাল অ্যানালিসিস করে দেখিয়েছিলেন—তাতে অবিলম্বে যদি ব্যবস্থা না নেওয়া হয় তাহলে কলকাতা বন্দরকে বাঁচানো যাবে না। কারণ কলকাতা বন্দর সমুদ্রের ওপরে প্রতিক্রিয়া বন্দর নয়। কলকাতা বন্দরে নদীর নাব্যতার ওপরে নির্ভর করছে। আপনারা এই বন্দরকে রক্ষার জন্য কোনও পরিকল্পনা নিয়েছিলেন? এর দু'পাশে দুটি শহর অবস্থিত। এই কলকাতা শহরকে এক সময়ে লন্ডনের পর বড় শহর বলা হোত, সেই কলকাতা শহরকে কোন পরিণতিতে নিয়ে এসেছেন? এখানে বামফ্রন্ট ২২ বছর আছে। জ্বালাটা এখানেই। এখন ক্ষমতা আপনাদের হাত থেকে চলে গেছে। মানুষ আপনাদের পছন্দ করছেন না। নিজেদের অন্তর্কলহে ভোট ভাগাভাগিতে এই অবস্থায় এসে দাঁড়িয়েছেন। আপনাদের জাহাজের খোলে ছিলেন, শ্রীমতী বন্দ্যোপাধ্যায়, তিনি চলে গেছেন। জাহাজের ক্যাপ্টেন জাহাজ ডুবে গেলে খুঁজে পায় না। কিন্তু কোনও ইঁদুর সে খুঁজে পায়। সে তাড়াতাড়ি কাজ করে, মাস্তুলে উঠে সে জলে ঝাঁপ দেয়। আজকে অন্তর্কলহে ডুবে থাকা কংগ্রেসের বিপদে মাস্তুল থেকে ঝাঁপ দিল।

[4-20 — 4-30 p.m.]

তৃণমূল শেষ পর্যন্ত জিততে পারবে না দেখে ভাজপা অর্থাৎ ভারতীয় জনতা পার্টির চড়ে গিয়ে হাত মিলিয়েছেন। ওই ভাজপা এসে এখানে বিগ্রেডে জনসভা করলেন। ওই বিগ্রেডের জনসভাতে প্রমোদ মহাজন বললেন যে, পশ্চিমবঙ্গে নাকি সবচেয়ে বেশি রুগ্ন শিল্প। এতবড় অসত্য ভাষণ দিতে বিন্দুমাত্র কষ্ট হয়নি। যেখানে মহারাষ্ট্র হচ্ছে এক নম্বর রুগ্ন শিল্পের ক্ষেত্রে, সেখানে বলে দেওয়া হল পশ্চিমবঙ্গে সবচেয়ে বেশি রুগ্ন শিল্প রয়েছে। তার ওপরে তারা কি করেছেন যেখানে ২৫০ কোটি টাকা খরচ করলে এই রুগ্ন শিল্পকে বাঁচানো যেত তাকে পুনরোজ্জীবিত করা যেত, রাষ্ট্রায়ত্ব শিল্পকে বাঁচানো যেত, তা না করে রাষ্ট্রায়ত্ব শিল্পকে কি করে বন্ধ করে দেওয়া যায় তার চেষ্টা এবং পরিকল্পনা করেছেন। এ ঠিক শোভরাজকেও হার মানাচ্ছে যেন। এর ফলে আপনারা যতই বাজেট বিতর্কে অংশ নিয়ে জনমুখী কথা বলুন না কেন, জনগণ আপনাদের স্বরূপ বুঝে ফেলেছে। জনগণ সাদা কালো চিনতে পেরেছে। তারা চোখে ঠুলি পরে বসে নেই। তারা সত্যিকারের পার্থক্য বুঝে কোনটা ভাল কোনটা মন্দ মূল্যায়ন করতে পেরেছে। আজকে বিভিন্ন জেলাতে যেমন হাওড়া, হুগলি এবং বর্ধমান এই তিনটি জেলার শ্রমিকরা পদযাত্রা করেছিলেন রাষ্ট্রায়ত্ব শিল্পের বন্ধের বিরুদ্ধে। শিল্পগুলো যে রুগ্ন হয়ে যাচ্ছে তার বিরুদ্ধে পদযাত্রা করেছিল। সেখানে আপনারা বলছেন প্রাইভেটাইজেশনের কথা, প্রাইভেটাইজেশন করলেই কি সব সমস্যার সমাধান হয়ে যাবে? তাহলে তো আজকে ইঙ্কো যেটা স্যার বীরেন মুখার্জির কোম্পানি, প্রাইভেট কোম্পানি শালিমার কোম্পানি, বার্ণ কোম্পানি এবং হিন্দমোটর, যারা কিনা প্রাইভেট কোম্পানি, রুগ্ন শিল্পে পরিণত হত না। সুতরাং আজকে এর মূল্যায়ন করতে পারছেন? আপনারা আমাদের এই বিকল্প তথ্য গ্রহণ করুন এবং আমাদের পার্টির কর্মসূচি গ্রহণ করে তাকে মূল্য দিয়ে রূপায়িত করার জন্য এগিয়ে আসুন। আসলে আপনাদের ভাল বোঝালেও আপনাদের অজ্ঞতার জন্য আপনারা দেখে শুনেও কলুর বলদের মতো থাকবেন। আসলে আপনাদের কলুর বলদের সঙ্গে কোনও পার্থক্য নেই। কলুর বলদ যেমন চোখে ঠুলি পরে কাঁধে বোঝা নিয়ে আবর্তের মধ্যে ঘোরাফেরা করে, আপনারাও সেইরকম আবর্তের মধ্যে ঘুরছেন। সেই কারণে আপনারা যেসব ছাঁটাই প্রস্তাব এনেছেন তার মধ্যে কোনও সারমর্ম নেই। ওই ছাঁটাই প্রস্তাবকে সংশোধন করে নিয়ে আসার চেষ্টা করুন। যার ফলে পশ্চিমবঙ্গের মানুষ আপনাদের আর মেনে নিতে পারেনি। সর্বশেষে আমি এই বাজেটকে একটি আদর্শ বাজেট মনে করি এবং এই বাজেটকে সমর্থন করে কংগ্রেসিদের আনীত কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশ সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বাজেট প্রস্তাব মাননীয় অর্থমন্ত্রী

এখানে রেখেছেন সেই বাজেটের তীব্র বিরোধিতা করছি। আমাদের তরফে যে সমস্ত কাট মোশন এসেছে সেগুলোকে সমর্থন করছি। স্যার, এই বাজেট পড়তে পড়তে মিঃ জনসনের একটা কথা মনে পড়ল। স্যার, আপনি জানেন মিঃ জনসন খুব শক্ত শক্ত ইংরাজি লিখতেন, সহজ করে পড়া সেটা দুর্বোধ্য। তার একটা প্রকৃষ্ট উদাহরণ আমি দিচ্ছি স্যার, এর মানেটা যদি আপনি বুঝতে পারেন আমি আনন্দিত হব। The leader of the Vanguard is tantalising Citadel-keeper with the Rotundity of the leather. এর মানে কিছু বুঝলেন স্যার? দি লিডার অফ দি ভানগার্ড ফুটবল খেলায় সেন্টার ফরোয়ার্ড, টানটালিস্টিং মানে ড্রিবলিং করছে ফুটবলে নিয়ে। সিটাডেল-কিপার তার অর্থ হচ্ছে, গোলরক্ষক, তার সামনে সে বল নিয়ে ড্রিবলিং করছে। উইথ দি রোটানডিটি অফ দি লেদার—সে বল নিয়ে গোল রক্ষকের সামনে ড্রিবলিং করছে। আমি বাজেট বইটা পড়ছি। মাননীয় অর্থমন্ত্রী যে সমস্ত শক্ত শক্ত শব্দ এখানে যোগ করেছেন, আমার মনে হল, জনসন এর মতো তিনিও শক্ত শক্ত শব্দগুলি বাজেট ভাষণের মধ্যে পেশ করেছেন। আমার মূল ভাষণে যাওয়ার আগে কতকগুলি প্রস্তাব আছে, এখানে কর এর ব্যাপারগুলি বলে রাখছি। যদি সময় না থাকে সেইজন্য বলছি। মাননীয় অর্থমন্ত্রী প্রস্তাব করেছেন, ইমপোর্টেড সুগারের উপর ১২ শতাংশ যে ট্যাক্স ছিল সেটাকে কমিয়ে উনি ৪ শতাংশ করবেন। আমার কাছে যা তথ্য আছে, সেটা পড়ছি। মাননীয় অর্থমন্ত্রী সেটা তার জবাবি ভাষণে বলবেন। In the year 1997, the State of West Bengal had purported to levy 4 per cent sales tax at the first point on imported sugar by a circular Dated 27-10-97. But such imposition has been held to be illegal by the Hon'ble West Bengal Taxation Tribunal by a judgement dated 3-11-98 in the case of Kothari Global Limited-Versus-State of West Bengal. (R. N. 119 of 1998). স্যার, আমি যেটা অর্থমন্ত্রীর কাছে বলতে চাই, তিনি একটা নিত্যপ্রয়োজনীয় জিনিস, সেখানে যদি ৪ শতাংশ সেলস ট্যাক্স হয়, এখন ১২ শতাংশ আছে কি নেই, আমার তথ্য হচ্ছে নেই, ৪ শতাংশ করলে চিনির দাম বেড়ে যাবে। চিনি হচ্ছে নিত্য প্রয়োজনীয় জিনিস। আমি আপনার মাধ্যমে অনুরোধ করব, এই ৪ শতাংশ সেলস ট্যাক্স যেন মুকুব করে দেন চিনির উপর থেকে। স্যার, আপনি জানেন, আমাদের রাজ্যে যারা রেশম উৎপাদন করেন, যারা রেশম শিল্পের সঙ্গে যুক্ত আছেন তারা খুবই গরিব, তাদের কাজের অভাবে তারা বহু শিল্পী অনাহারে দিন কাটাতে বাধ্য হচ্ছেন। এবং অন্যান্য রাজ্যে যেখানে সিল্ক উৎপাদন হয়, যেমন কর্ণাটক ও অন্যান্য জায়গা আছে, সেখানে সিল্কের উপর সম্পূর্ণভাবে সেলস ট্যাক্স মুকুব করে দিয়েছেন। আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রীকে অনুরোধ করব উনি যে ১২ শতাংশ থেকে কমিয়ে ৪ শতাংশ করবার প্রস্তাব দিয়েছেন, এদের মুখ চেয়ে

যারা রেশম শিল্পের সঙ্গে যুক্ত আছেন, এদের অবস্থা বিবেচনা করে যাতে ৪ শতাংশ সেলস ট্যাক্স মকুব করেন, এবং সম্পূর্ণভাবে সিল্ক এবং সিল্ক প্রোডাকশনকে মুক্ত করেন তার জন্য অর্থমন্ত্রীর কাছে অনুরোধ করব। আপনি স্যার, এই বাজেট নিশ্চয় পড়েছেন, এখানে আমি দেখছি, ভূমিসংস্কারের কথাটা অন্ততপক্ষে ২০ বার উল্লেখ করেছেন তাতে এবং রাজ্যপালের ভাষণের সময় থেকে এবারের ভাষণেও আছে এবং প্রতিবারের ভাষণেই এটা বলেন, ভূমিসংস্কারের বিপ্লব আপনারা সাধন করেছেন। আমি তথ্য দিয়ে প্রমাণ কর, আপনি কি বিপ্লব সাধন করেছেন এবং সেটা কতখানি গ্রহণযোগ্য। সেটা আপনারা নিশ্চয় জানতে পারবেন। আপনারা ভূমিসংস্কারের বিরাট কিছু করেছেন, এটা ব্যাপকভাবে প্রচার করেন গোয়েবেল এর নীতি অনুযায়ী, এমন কি বাইরের লোকও, নোবেল লরিয়েট অমর্ত্য সেনও স্বীকার করেছেন, আমি তার কাছে ফ্যাক্স করে জানাব, এই ফ্যাক্টস জানার পরে যদি বলেন বিরাট ভূমিসংস্কার হয়েছে এখানে গত ২২ বছরে, তাহলে আমরা সেটা মেনে নেব।

[4-30 — 4-40 p.m.]

আমার মনে হয় সমস্ত ফ্যাক্টস তিনি হয়ত জানেন না। আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলতে চাইছি, ১৯৯৮-৯৯ সালে সরকারে ন্যস্ত হয়েছিল ১৩ লক্ষ ৫৫ হাজার একর। এর মধ্যে জুলাই, ১৯৭৭ সালের আগে সরকারে ন্যস্ত হয়েছিল ১০ লক্ষ ৭৫ হাজার একর। এটা আমার তথ্য নয়, আমি ইকনোমিক রিভিউ থেকে বলছি, আপনারা ২২ বারে খাস জমি ন্যস্ত করেছেন ১৩-৫৫ থেকে ১০.৭৫ হাজার একর বাদ দিলে হয় ২.৮০ লক্ষ একর। এই ২.৮০ লক্ষ একর জমি আপনাদের বাইশ বছরের রাজত্বে সরকারে ন্যস্ত হয়েছে। পশ্চিমবাংলায় ১ কোটি ৩০ লক্ষ একর চাষযোগ্য জমি আছে, আপনারা ২.৮০ লক্ষ একর জমি সরকারে ন্যস্ত করেছে, তাহলে মোট জমির দুই শতাংশ আপনারা ভেস্ট করেছেন। আরও আমি বলছি, ১৯৭৯ থেকে, আপনারা ক্ষমতায় আসার দুই বৎসর পর থেকে এই কুড়ি বছরে ন্যস্ত হল ১ লক্ষ ১০ হাজার একর জমি। তার মানে এই কুড়ি বছরে আপনারা ভেস্ট করেছেন মাত্র এক লক্ষ সত্তর হাজার একর জমি। সুতরাং ভূমি সংস্কার আপনারা যা করার করেছেন ১৯৭৭, ১৯৭৮ এবং ১৯৭৯ সালে, ১৯৭৯ সালের পর থেকে ভূমি সংস্কারের ভূ পর্যন্ত হয়নি। আমি আরও তথ্য দিয়ে বলছি, আমাদের রাজত্বের পাঁচ বছরে অর্থাৎ ১৯৭২ থেকে ১৯৭৭ পর্যন্ত সরকারে ন্যস্ত হয়েছিল ১ লক্ষ ৭৫ হাজার একর, আর আপনারা বাইশ বছরে ২ লক্ষ ৮০ হাজার একর জমি ভেস্ট করে কি বিরাট ভূমি সংস্কার করলেন সেটা ভেবে দেখুন। আর কুড়ি বার বাজেট স্পিচে আপনি উল্লেখ করলেন এত জমি বন্টন হয়েছে। ১৯৭২-৭৭ এই পাঁচ বছরে জমি বন্টিত হয়েছিল ২ লক্ষ ৬০ হাজার একর—এই তথ্যগুলো আ

বলছি, স্ট্যাটিস্টিক্যাল অ্যাপেন্ডিক্স ১৯৭২-৭৩ এবং ১৯৭৭-৭৮, পেজ ৪০, ৪১ আর আপনাদের বাইশ বছরে আপনারা জমি বন্টন করেছেন ৩ লক্ষ ৯৭ হাজার একর। তাহলে কত লোকের মধ্যে জমি বন্টন হল, ১৫.৪৮ লক্ষ লোকের মধ্যে জমি বন্টন হল। তার কারণ হচ্ছে ১৯৭৭ সালের আগে পর্যন্ত ৯ লক্ষ ৮৪ হাজার লোককে জমি বন্টন করা হয়েছিল, আর এখন আপনারা যা হিসাব দিচ্ছেন ২৫ লক্ষ ৩২ হাজার। তাহলে ২৫ লক্ষ ৩২ হাজার থেকে ৯ লক্ষ ৮৪ হাজার বাদ দিলে দাঁড়ায় ১৫ লক্ষ ৪৮ হাজার। অর্থাৎ এই বাইশ বছরে আপনারা ৩ লক্ষ ৯৭ হাজার একর জমি ভাগ করলেন ১৫ লক্ষ ৪৮ হাজার লোকের মধ্যে। সিম্পলি ভাগ করলে মাথা পিছু জমির পরিমাণ ১৪ থেকে ১৫ কাঠা হয়। কি বিরাট ভূমি সংস্কার আপনারা করেছেন সেটা বুঝতে পারছেন? আর আপনারা বলছেন এই ভূমি সংস্কারের ফলে শিল্পে উৎপাদন বেড়েছে, খাদ্য-শস্য উৎপাদন বেড়েছে, বিকল্প অর্থনীতি বাস্তবে রূপায়িত হচ্ছে, সমস্ত কিছু হচ্ছে। এই হচ্ছে আপনাদের ভূমি সংস্কারের নমুনা। বর্গা রেকর্ডিঙের অবস্থাটা কি, বিনয়বাবু বলেছিলেন মোট ৩০ লক্ষ বর্গাদার পশ্চিমবাংলায় আছে। আপনারা কিন্তু আর বর্গা রেকর্ডিং করতে পারছেন না, সেই ১৪ লক্ষতেই ঠেকে আছে। এই ১৪ লক্ষের গন্ডি আর আপনারা পেরোতে পারছেন না। '৯৭ ডিসেম্বর পর্যন্ত ১৪ লক্ষ ৮১ হাজার বর্গাদার রেকর্ডেড হয়েছিল। এই ১৪-র গন্ডি আপনারা আর পেরোতে পারছেন না। তাই বিনয়বাবু যখন ভূমি ও ভূমিরাজস্ব দপ্তরের মন্ত্রী ছিলেন, তিনি বলেছিলেন—৩০ হাজার নয়, ২৫ হাজার হবে সংখ্যাটা।

এবারে ইকনোমিক রিভিউ থেকে একটা তথ্য আপনাদের দিচ্ছি। ওয়ার্ক ফোর্স '৯৭ সেন্সাসে ২৬.৪৬ পারসেন্ট ছিল এগ্রিকালচারাল লেবারার। '৯১-এর সেন্সাসে এগ্রিকালচারাল লেবারার কত দাঁড়াল জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়? ৩২.২৪ পারসেন্ট। অর্থাৎ, প্রায় ৮ পারসেন্ট বেড়ে গেল। এত জমি আপনারা বিলি করলেন, এত খাস জমি ন্যস্ত করলেন, এমন বিপ্লব আপনারা ভূমিসংস্কারে করলেন কিন্তু এগ্রিকালচারাল লেবারারের সংখ্যা ওয়ার্ক ফোর্সের পারসেন্ট হিসাবে ৮ পারসেন্ট বেড়ে গেল—'৭১ থেকে '৯১-এর সেন্সাসের মধ্যে। তাহলে কি বিপ্লব আপনারা করছেন, সেটা বুঝতেই পারছেন। এইগুলো আপনাদের প্রচারসর্বস্ব নীতি। এর দ্বারা সত্যিকারের ভূমিসংস্কার সম্ভব নয়। ১ কোটি ৩০ লক্ষ একর জমি, আর জনসংখ্যা ৮ কোটি, যদি ধরে নিই এই সংখ্যার ৭০ পারসেন্ট গ্রামে থাকে, তাহলেও আপনাদের মার্কসীয় নীতি অনুয়ায়ী সবাইকে সমানভাবে ভাগ করে দিলে মাথাপিছু ১৫ কাঠার বেশি জমি কেউ পাবে না। এই ভাবে যদি জনগণতান্ত্রিক আন্দোলন করতে চান, সেটা সম্ভব নয়, সেই জমি নেই পশ্চিমবাংলায়। এখানে চাষী, ক্ষেত মজুরের যে সংখ্যা, তার সঙ্গে জমির পরিমাণের আকাশ-পাতাল ফারাক। সুতরাং ভূমি সংস্কার করে সেখানে পৌছতে পারবেন না, এটা আমি হলফ করে

বলছি। এটা সম্ভব নয়, নয় নয়।

পশ্চিমবাংলায় প্রচুর বেকার সমস্যা। এই সমস্যা সমাধানের জন্য যে-পথ আপনারা নিয়েছেন, সেটাও ঠিক পথ নয়। আপনারা বলছেন, বড় শিল্প করবেন, কোটি কোটি টাকা লগ্নি হবে। ৪৮ হাজার কোটি টাকার হিসেব দিয়েছেন, কিন্তু কত লোকের চাকরি সেখানে হয়েছে, সেটা তো বললেন না, তার হিসাব তো দেননি মাননীয় মন্ত্রী। বড় শিল্প স্থাপন করে এই সমস্যার সমাধান আপনারা করতে পারবেন না। কেননা, সেখানে একজনের কর্মসংস্থান করতে গেলে অনেক কোটি টাকা লাগে। সেইজন্য জোর দিতে হবে, ক্ষুদ্র, মাঝারি এবং কুটির শিল্পের ক্ষেত্রে। এইসব শিল্প নিয়ে অনেক কথা বলছেন, কিন্তু স্ট্যাটিস্টিক্স বলছে, ক্ষুদ্রশিল্পের সংখ্যা কমে গেছে। তথ্য দিয়ে সেই কথা বলছি। স্ট্যাটিস্টিক্যাল অ্যাপেন্ডিক্স—'৯৮ পেজ ১৩৪, সেখানে বলছে, '৮৫-৮৬ সালে এস. এস. আই. ইউনিট ২২,৯৫৫টি, আর '৯৭-'৯৮ সালে সেটা কমে দাঁড়াল ১৬,৩৫৯টিতে। অর্থাৎ কমে গেল ৬,৫৯৬টি। আর আপনারা বলছেন, ক্ষুদ্র শিল্প হুদো-হুদো, হাজার-হাজার, লক্ষ-লক্ষ হচ্ছে। এমপ্লয়মেন্ট কি হল দেখুন মাননীয় অধ্যক্ষ মহাশয়। '৮৫ '৮৬ সালে এস. এস. আই. ইউনিটে ছিল ১ লক্ষ ৬২ হাজার, ৩৭৩ জন। আর '৯৭-'৯৮ সালে ছিল ৯৮ হাজার ৬৯৫। কমে গেল ৬৩ হাজার, ৬৭৮। এমপ্লয়মেন্টের তো এই অবস্থা। কোথায় করছেন আপনারা ক্ষুদ্রশিল্প? ক্ষুদ্রশিল্প, মাঝারি শিল্প আপনারা পশ্চিমবাংলায় করছেন না। কিন্তু এখানেই জোর দিতে হবে আপনাদের যদি কর্মসংস্থানের ব্যবস্থা করতে চান, তাহলে ক্ষুদ্র, মাঝারি, কুটির শিল্প যেগুলো আছে, সেখানে জোর দিতে হবে। এই জন্য আমি একটু আগে বললাম রেশম-এর কথা, রেশম শিল্পের সাথে লক্ষ লক্ষ চাষী, শ্রমিক জড়িত আছে। তাঁত কল, গুটি পোকা, বয়নশিল্প থেকে আরম্ভ করে হাজার হাজার-হাজার, লক্ষ লক্ষ শ্রমিক সেখানে জড়িত।

[4-40 — 4-50 p.m.]

সেদিকে আপনারা নজর দিচ্ছেন না। এখানে আপনারা ৪ পারসেন্ট সেল ট্যাক্স রেখে দিয়েছেন। অন্যান্য জায়গা যেখানে রেশম উৎপন্ন হয় সেখানে সেল ট্যাক্স বলে কিছু নেই। এখানে আপনাদের জোর দিতে হবে। আপনারা পশ্চিমবাংলায় টাটা বিড়লাদের গালাগাল না দিয়ে জলগ্রহণ করতেন না, আর এখন তাদের পদলেহন করে পশ্চিমবাংলায় কোটি কোটি টাকা লগ্নি করার জন্য বিরাট কনফারেন্স, কনক্লেভ ইত্যাদি করছেন। তা দিয়ে কিন্তু পশ্চিমবাংলার সমস্যার সমাধান হবে না। এই কি আপনাদের বিকল্প অর্থনীতি? টাটা, বিড়লাকে ডেকে নিয়ে এসে, আমেরিকা থেকে, জাপান থেকে, জার্মানি থেকে ডেকে নিয়ে এসে একদিকে বলছেন আপনারা বিকল্প অর্থনীতির প্রবক্তা, আই. এম. এফ. কে মানেন না, আবার বলছেন গ্লোবাল অর্থনীতিকে সমর্থন করেন না, আবার এ[illegible]

বলছেন যে সীমিত, সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে ভারতবর্ষের একটা অঙ্গরাজ্য চালাচ্ছেন, হোল ইন্ডিয়া পলিসি নির্ধারণ করার ক্ষমতা আপনাদের নেই। এইটা আপনি ব্যাখ্যা করবেন। বাস্তবে যে নীতি আপনারা গ্রহণ করে চলেছেন, আর এখানে যে বক্তব্য রেখেছেন, বিকল্প অর্থনীতি তার সঙ্গে খুব একটা মিলছে না। বিকল্প অর্থনীতি করতে গেলে আপনি বলেছেন যে দক্ষতার সঙ্গে শিল্পগুলো চালাতে হবে। ৬৪টা আন্ডারটেকিং আপনাদের আছে। পশ্চিমবঙ্গে তার কি অবস্থা? সেগুলো কি দক্ষতার সঙ্গে চালাতে পারছেন? কত লাভ, কত ক্ষতি হচ্ছে? ৬৪টার মধ্যে মাত্র ১৬টা লাভ করছে, ৩৯টাতে ক্ষতি হচ্ছে। আর যে তথ্য এখানে দিয়েছেন তাতে ৯টা বলছেন নট অ্যাভেলেবল। '৯৭-'৯৮ সালের হিসাব অনুযায়ী। তাহলে ৩৯টা কারখানায় টোটাল লস, আপনাদের প[রিচা]লনাধীন কারখানায় লস হচ্ছে ২৫৫ কোটি টাকা। আর ১৬টাতে লাভ হচ্ছে ৩৮ [কোটি] টাকা। নেট লস ২১৭ কোটি টাকা। আপনারা বলছেন বিকল্প অর্থনীতি করতে গেলে সরকারি সংস্থাগুলোকে দক্ষতার সঙ্গে পরিচালনা করতে হবে। তাহলে আপনাদের নিজেদের ঘরেই তো আপনারা সেগুলোকে যদি বাঁচাতে চান তাহলে ঠিক মতো চালাবার চেষ্টা করুন, আপনাদের বিকল্প অর্থনীতির বাস্তব রূপায়ণের ব্যবস্থা করুন। এমপ্লয়মেন্ট ইন পাবলিক সেক্টর অ্যাপেন্ডিক্স ইন ৮৫, টেবল ৪.১, পেজ ৩০ পশ্চিমবঙ্গে ছিল ১৭ লক্ষ ২১ হাজার। '৯৮-তে হল কত? ১৬ লক্ষ ৩৭ হাজার। কমল ৮৪ হাজার। অর্গানাইজড প্রাইভেট সেক্টর অ্যাপেন্ডিক্স ৮৫, টেবল ৪.২ ছিল ৯ লক্ষ ৩৮ হাজার। '৯৮-তে কমে হল ৭ লক্ষ ৯৮ হাজার। কমে গেল ১ লক্ষ ৪০ হাজার। পাবলিক সেক্টর, প্রাইভেট সেক্টর দুটো মিলিয়ে কমে গেল কত? কত লোকের কর্মসংস্থান কমে গেল হিসাব করুন। আপনারা ৪৮ হাজার কোটি টাকার লগ্নি করবেন, ৪৮ হাজার কোটি টাকা আহ্বান করে, পশ্চিমবাংলায় কনক্লেভ করে কত লোকের চাকরি দেবেন?

আপনার কাছে হিসাব চাই, দেখুন যাদের চাকরি চলে গেল আর যারা নতুন চাকরি পেল আপনি যদি হিসাব করেন তাহলে দেখবেন চাকরি যারা পেল আর চাকরি যাদের চলে গেলএই দুয়ের মধ্যে কত তফাৎ। কত কর্মসংস্থান এখানে কমে গেল। রায়চকে কনক্লেভ করে শিল্প ডেকে এনেছেন, তাতে আর যাই হোক না কেন শিল্প হবে না। সুতরাং আপনারা মুখে যা বলছেন, আপনাদের কাজের সঙ্গে তা মিলছে না। আপনারা মুখে বলছেন আই. এম. এফ. খারাপ, ওয়ার্ল্ড ব্যাঙ্ক খারাপ, আমরা বিকল্প নীতি অনুসরণ করবার চেষ্টা করব, নিজের পায়ে দাঁড়াবার চেষ্টা করছি। মূলত একটা বাজেট নির্ভর করে—একটা সংসার চালাতে গেলে গৃহকর্তার তার মাসে ইনকাম কত এবং খরচ কত তার হিসাব করতে হয়। যদি খরচ বেশি হয় তাহলে তাকে ঘটি-বাটি সব বন্ধক দিতে হয়, আর যদি খরচ কম হয় তাহলে ব্যাঙ্কে বা অন্য কোথাও টাকা রাখতে পারে এটা সাধারণ নিয়ম। রাজ্য বাজেটও তাই, আপনারা এটাকে বড় করে

কনটিনজেন্সি ফান্ড, পাবলিক অ্যাকাউন্ট ফান্ড, ঋণ ইত্যাদি দেখিয়ে এটাকে সাধারণ মানুষের বুঝবার অসুবিধা করা হয়। রাজস্ব আদায়ে এ রাজ্যে আদায় ও খরচের তফাৎ ৭ হাজার ৬০৪ কোটি টাকা। যেটা গত বছর ছিল ১ হাজার ৬৯২ কোটি টাকার বাজেট। গত বছরে রাজস্ব আদায় এবং ঘাটতির মধ্যে তফাৎ ছিল ১ হাজার ৬৯২ কোটি টাকা। সেটা সরাসরি ৫,৮৬৮ কোটি টাকা। ১,৬৯২ কোটি টাকা আয় এবং ব্যয়ের মধ্যে পার্থক্য থাকবে এবং সেখানে আদায় কম এবং ব্যয় বেশি হওয়ার জন্য দাঁড়াল ৫,৮৬৮ কোটি টাকা, আদায় এবং ব্যয়ের মধ্যে ৭,৬০৪ কোটি টাকা থাকবে তার কি ভরসা যে আগের বারের মতো এবারেও তিন গুণ বাড়বে না? কি করে আপনারা এই ডেফিসিট মেক-আপ দেবেন, ক্যাপিটাল এক্সপেন্ডিচার কমিয়ে দিয়ে প্ল্যান ফান্ডে টাকা নিয়ে রিভিউ ইনকামের মধ্যে ঢুকিয়ে দেওয়া কিংবা রেভিনিউ এক্সপেন্ডিচার একটু কম করা। এখানে যে সব মন্ত্রীরা বসে আছেন আমি তাদের চ্যালেঞ্জ করছি আপনারা বলুন তো গত বছর প্ল্যান ফান্ডে যত টাকা ধার্য হয়েছিল সেটা আপনারা সবাই ১০০ পারসেন্টই পেয়ে ছিলেন কিনা? আপনারা এখানে বড় বড় কথা বলছেন যে প্ল্যান ফান্ডে এত টাকা বেড়েছে। দেখা যাবে প্ল্যান ফান্ডে আপনারা ৩০, ৪০ পারসেন্ট টাকা পেয়েছেন। প্ল্যান ফান্ডে পুরো টাকা খরচ করতে পারেননি। আবার যেটুকু পেয়েছেন সেটাও ওই ৩১ মার্চে বা বছর শেষের কয়েক দিন আগে। আপনারা যে ছিটে ফোঁটা পান সে বিষয়ে কোনও সন্দেহ নেই। এখানে এখন মাননীয় মুখ্যমন্ত্রী উপস্থিত আছেন, অর্থমন্ত্রী উপস্থিত আছেন, সূর্যকান্তবাবু উপস্থিত আছেন আমি আবার সেই পুরনো একটা দাবি আবার করছি, বারে বারে বলে সেটা আর তেত করতে চাই না। অন্ধ্রপ্রদেশ, বিহার, কর্ণাটক, তামিলনাড়ু, মহারাষ্ট্র এই সব রাজ্যের এম. এল. এ.-দের জন্য ২০ লক্ষ থেকে ৫০ লক্ষ টাকা পর্যন্ত ধার্য করা হয়। আমরা এম. এল. এ.-রা এখানে কিছু করতে পারি না একমাত্র সার্টিফিকেট দেওয়া ছাড়া। আমাদের করবার কিছু ক্ষমতা দিন। জিলা পরিষদ, পঞ্চায়েত সমিতি এমনকি গ্রাম পঞ্চায়েতের সদস্যদের কিছু ক্ষমতা আছে, আমাদের নেই। আমরা এলাকায় গেলে এলাকার মানুষ বলে রাস্তাঘাট খারাপ, স্কুল বাড়ির অবস্থা খারাপ এগুলি মেরামতির ব্যবস্থা করুন। সেখানে আমাদের করার কিছুই থাকে না। এই দাবিটি পুরনো দাবি, এটা আপনাদের সামনে উপস্থিত করছি, এই ব্যাপারটা আপনারা দেখবেন। এর মধ্যে শুধু আমরাই নই এতে আপনাদের দলের এম. এল. এ.-রাও আছেন। আমরা এগুলি সূর্যকান্তবাবুর ডিপার্টমেন্ট রুর‍্যাল ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টের মাধ্যমে খরচ করার চেষ্টা করব।

ডি. এম., এস. ডি. ও., বি. ডি. ও.-দে মাধ্যমে ঐ টাকা খরচ হবে। আমরা শুধু বলে দেব এখানে একটা স্কুল হবে বা অন্য কিছু হবে। সেখানেও আপনারা গাইড লাইন করে দেবেন। হয়ত দেখা গেল কোনও এলাকায় এম. পি. কোটার টাকায় একটা

টিউবওয়েল করা হ'ল। আমরাও তার দু-ফুটের মধ্যে আরেকটা টিউবওয়েল করব, তা নয়। যদি কোনও কন্ট্রাডিকশন থাকার সম্ভাবনা থাকে তাহলে আপনারা আগে থেকেই একটা রুল করে দেবেন। আপনারা এ ব্যাপারে যে রুলস অ্যান্ড রেগুলেশন করে দেবেন সেটা সবাই ফলো করবে। এই বিষয়টা দেখার জন্য আমি অনুরোধ করছি।

[4-50 — 5-00 p.m.]

মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রী মহাশয়দ্বয় এখানে উপস্থিত আছেন, আপনারাও জানেন, এখানে খরা চলছে। খরা পরিস্থিতির মোকাবিলার জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে সে সম্বন্ধে গতকাল মাননীয় অর্থমন্ত্রী হাউসে বিবৃতি দিচ্ছিলেন। এ ব্যাপারে মনে হয় ১৫ কোটি টাকা রিলিজ করেছেন। অ্যামাউন্টটা ঠিক কত বলেছিলেন আমার স্মরণে নেই। আজকে যে পানীয় জলের সমস্যা, খরার সমস্যা দেখা দিয়েছে এটা মন্ত্রিসভাও জানে, মন্ত্রিসভা আলোচনাও করেছে। এ ব্যাপারে যদি আশু ব্যবস্থা গ্রহণ না করেন তাহলে জলের হাহাকারে মানুষকে প্রাণ বিসর্জন দিতে হবে। আজকে শহরে, গ্রামে মানুষ জল পাচ্ছে না। এর ব্যবস্থা করা আশু প্রয়োজন। এ ব্যাপারে পশ্চিমবাংলা অনেক পিছিয়ে আছে। তামিলনাড়ু, হিমাচল, কেরালা, হরিয়ানা, প্রভৃতি রাজ্য পানীয় জলের ব্যাপারে ১০০ শতাংশ কভার করে ফেলেছে। কিন্তু পশ্চিমবাংলার ৪০ হাজার গ্রামের শতকরা ৬০ শতাংশ গ্রামে পানীয় জলের ব্যবস্থা করা গেছে।

আপনারা এই বাজেটের মধ্যে দিয়ে অনেক বড় বড় কথা বললেও বাস্তবের সঙ্গে তার কোনও মিল খুঁজে পাচ্ছি না। আজকে খাবার জলের সাথে সাথে বোরো চাষের জন্য জল পাওয়া যাচ্ছে না। আপনারা বলছেন, বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবাংলা নাকি সারপ্লাস। কোথায়? গ্রামে-গঞ্জে যান। এই ব্যাপারে এখানে উল্লেখ পর্বেও অনেক সদস্যকে উল্লেখ করতে শোনা যায়। আর, যদি বা বিদ্যুৎ কখনও কখনও পাওয়া যাচ্ছে তাতে ভোল্টেজ থাকছে না। কিন্তু এর মোকাবিলার জন্য কি ব্যবস্থা নিয়েছেন?

আজকে যারা বোরো চাষ করেছেন তারা প্রাণপাত করে সেই ধান বাঁচাবার চেষ্টা করছেন। কিন্তু তারা যদি আজকে সরকারি সহযোগিতা না পায় তাহলে বোরো চাষ বিনষ্ট হবে, চাষীরা মার খাবে। এ ব্যাপারে যুদ্ধকালীন তৎপরতার সঙ্গে ব্যবস্থা গ্রহণ করা দরকার।

পপুলেশন বিলো প্রভার্টি লাইনের ব্যাপারে লাকরাবাল কমিটি, পার্ট অফ দি প্ল্যানিং কমিশন ১৯৯৩/৯৪ সালে বলেছেন ৩৫.৬৬ শতাংশ পপুলেশন ইন ওয়েস্ট বেঙ্গল বিলো দি প্রভার্টি লাইন। পশ্চিমবাংলার পজিশন ২৫-টা রাজ্যের মধ্যে ১৩-তম। আপনারা বলছেন, আপনারা পশ্চিমবাংলাতে আজকে নাকি ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে সোনার

বাংলায় পরিণত করেছেন, বিকল্প অর্থনীতি প্রয়োগ করে পশ্চিমবাংলাকে স্বর্গ রাজ্যের পরিণত করেছেন। কিন্তু ১৯৯৩/৯৪ সালের লাকরাবাল কমিটি বলছে, আপনারা ২৫-টা রাজ্যে মধ্যে ১৩ হয়েছেন। হাউসে মাননীয় খাদ্যমন্ত্রী যখন বিভিন্ন প্রশ্নের উত্তর দেন তখন বলতে শোনা যায়, পশ্চিমবাংলার ৭০ ভাগ মানুষ দারিদ্রসীমার নিচে বাস করেন। চালের ঘাটতি বেশি দেখিয়ে কেন্দ্র থেকে বেশি চাল-গম পাওয়া যাবে এই জন্য বলেন কিনা তা আমি জানি না। আপনারা এক একজন মন্ত্রী এক এক রকম বক্তব্য রাখেন।

আমরা পঞ্চায়েতের ব্যাপারে বক্তব্য রাখতে গিয়ে খুব উৎসাহের সঙ্গে নানা কথা বলে থাকেন। কিন্তু স্ট্যাটিসটিক্যাল এ্যাপেনডিক্সে তার প্রতিফলন কোথায়? সরকারিভাবে পাওয়া যাচ্ছে কোথায়? মাননীয় সূর্যবাবুর আমলে 'নিউ হরাইজেন ফর ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত' মুখার্জি এ্যণ্ড ব্যানার্জি কমিটির রিপোর্ট, ১৯৯৩-র ফেব্রুয়ারিতে দিয়েছিলেন, তাতে কি দেখা যাচ্ছে? আপনারা পঞ্চায়েতের ব্যাপারে গর্ব করে বলেন, এত ভালো পঞ্চায়েত ভারতবর্ষের কোথাও কেউ করতে পারেনি। ৫ বছর পর পর নির্বাচন হচ্ছে এবং সব সুষ্ঠভাবে হচ্ছে। কিন্তু যে কমিটি আপনারা করেছিলেন সেই কমিটি ল্যাণ্ড রিফর্মের ব্যাপারে কি বলছেন?

"It is programmes which give content and meaning to structure." "Land reform was one such programme, but it is now seen as a squeezed lemon, with little surplus land to distribute and few bargadars left to be recorded, not counting the cases held up in the courts. The virtual exit of land reform from the agenda of the Panchayats has left them with a feeling that there is nothing worthwhile left to do"

এই হচ্ছে আপনাদের মুখার্জি এণ্ড বন্দ্যোপাধ্যায় কমিটির রিপোর্ট। ল্যাণ্ড রিফর্মস সম্বন্ধে, ভূমি-সংস্কার সম্বন্ধে অন্তত পক্ষে ২০টি জায়গায় মাননীয় অর্থমন্ত্রী বাজেটের মধ্যে উল্লেখ করে বলেছেন যে ভূমি-সংস্কারের মাধ্যমে আপনারা বিপ্লব সাধন করেছেন। সেদিন মুখ্যমন্ত্রী মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের উপর বক্তব্য রাখার সময় বললেন যে, 'অতীশবাবু আমরা কি কিছুই করিনি'। আমি উঠে দাঁড়িয়ে মাথা নেড়ে বললাম, না, আপনারা কিছুই করেননি। এ ব্যাপারে আমি তথ্য দিয়ে আমার ভাষণে বলেছি। আমি আবার বলছি আপনারা ভূমি-সংস্কার কিছু করেননি। আপনারা যদি ভূমি-সংস্কার করতেন তাহলে পশ্চিমবঙ্গের অবস্থা এত খারাপ হত না। ভূমি-সংস্কার করার কোন স্কোপই নেই। সুতরাং এই ভূমি-সংস্কার করার ব্যাপারে চিৎকার চেঁচামেচি করে কোন লাভ নেই। আমি স্ট্যাটিসটিক্যাল এপেন্ডিক্স থেকে বলছি, ১৯৭০-৭১ সালে পশ্চিমবঙ্গে খাদ্য উৎপাদন হয়েছিল ৭১ লক্ষ টন, আর ১৯৭৫-৭৬ সালে পশ্চিমবঙ্গ খাদ্য উৎপাদন হয়েছিল ৮২

লক্ষ টন। অর্থাৎ আমাদের ৫ বছরে ১১ লক্ষ টন খাদ্য উৎপাদন বৃদ্ধি হয়। অর্থাৎ বছরে ২.২ লক্ষ টন হিসেবে বেড়েছে। আপনারা কি করলেন? ১৯৭৬-৭৭ সালে খাদ্য উৎপাদন হয় ১৩৫ লক্ষ টন। তাহলে ১৩৫ লক্ষ টন থেকে ৮২ লক্ষ টন বাদ দিলে বছলে ৫৩ লক্ষ টন খাদ্য উৎপাদন হয়। অর্থাৎ বছরে ২.৫ লক্ষ টন খাদ্য উৎপাদন বৃদ্ধি হয়। আর আমাদের সময় বছরে ২.২ লক্ষ টন খাদ্য উৎপাদন বৃদ্ধি হয়। আপনাদের সময় বছরে ২.৫ লক্ষ টন খাদ্য উৎপাদন বৃদ্ধি কি করে হল সেটা আমি বলছি। আমাদের সময় মাননীয় সাত্তার সাহেব কৃষিমন্ত্রী ছিলেন। তখন সবে মাত্র সেচের সম্প্রসারণ হয়েছিল এবং সেই সময় ডিপটিউবওয়েল, মিনি-ডিপটিউবওয়েল, ক্লাস্টার শ্যালো, শ্যালো টিউবওয়েল, নদীর জল উত্তোলন ইত্যাদি করে, গ্রামীণ বৈদ্যুতিকিকরণ করে, উচ্চ-ফলনশীল ধানের বীজ প্রচলন করে তখন চাষের কাজে লাগানো শুরু হয়েছিল। এবং এই জিনিসগুলো তখন সবে মাত্র শুরু হয়েছিল। তখন সেই জিনিসগুলো চালু হওয়ার পরে পরবর্তীকালে সেগুলো আপনারা পেয়েছেন এবং সেজন্যই আপনাদের সময় বছরে খাদ্য উৎপাদন বৃদ্ধির হার ২.৫ লক্ষ টন যেটা আমাদের সময় ছিল ২.২ লক্ষ টন. মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তৃতায় ২.৪ প্যারাগ্রাফে বলেছেন, যেখানে বছরে খাদ্যশস্য বৃদ্ধির হার ভারতবর্ষে ২.৬ পারসেন্ট সেখানে পশ্চিমবঙ্গে বছরে খাদ্যশস্য বৃদ্ধির হার ৪.৫ পারসেন্ট। কিন্তু আমি বলছি এটা কি করে হল? আপনি অংক জানেন, আপনি ইকোনমিক্সের ছাত্র। সুতরাং ৫ বছরে যদি ১৩৫ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধি হয় তাহলে প্রতি বছর ২.৫ লক্ষ টন খাদ্য উৎপাদন বৃদ্ধি হয়। তাহলে সেই খাদ্য উৎপাদন বৃদ্ধির হার কি করে ৪.৫ পারসেন্ট হয়? আমার যেটুকু অঙ্কের জ্ঞান আছে, আমি ফিজিক্সের ছাত্র হিসেবে মনে করি যে এটা ১.৯ পারসেন্ট হওয়া উচিত। ১৩৫ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন হলে, বছরে ২.৫ লক্ষ টন খাদ্য উৎপাদন বৃদ্ধি হয়। তাহলে পারসেন্টেজ হিসাবে প্রতি বছর কত করে হয়? এটা ঐকিক নিয়মের অঙ্ক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেটের মধ্যে যে সমস্ত তথ্য দেওয়া হয়েছে সেই তথ্য ঠিক ঠিক নয়।

[5-00 — 5-10 p.m.]

এই তথ্যের মধ্যে অনেক ভুল আছে এবং এগুলি সংশোধন করে নিলে আমি বাধিত হব। আমি দেখছি প্ল্যান ফাণ্ডের ব্যাপারে আপনারা অপদার্থতার পরিচয় রেখেছেন। ১৯৮২ সাল থেকে ১৯৮৭ সালের ৬ষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় পশ্চিমবাংলার পরিকল্পনার মোট আয়তন ছিল ৩,৫০০ কোটি টাকা। কিন্তু আপনারা খরচ করলেন মাত্র ২,১০০ কোটি টাকা। অর্থাৎ ১৪০০ কোটি টাকা পরিকল্পনা খাতে খরচ করতে পারলেন না। মাননীয় অর্থমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রী জানেন যে, একটা সোজা নিয়ম আছে—প্ল্যানিং

কমিশন একটা ফর্মুলা করে দিয়েছে, সেটা হচ্ছে, একটা রাজ্য একটা পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যে টাকা খরচ করতে পারবে পরের পঞ্চবার্ষিকী পরিকল্পনার আকার তার ডবল হয়ে যাবে। অর্থাৎ ৬ষ্ঠ পরিকল্পনায় যে সাড়ে তিন হাজার কোটি টাকা ধার্য ছিল সেটা যদি আপনারা খরচ করতে পারতেন তাহলে ৭ম পরিকল্পনার আয়তন সাত হাজার কোটি টাকা হত। কিন্তু তা হয়নি। কত হয়েছিল, ৪,২০০ কোটি টাকা। কারণ আপনারা আগের বার ১৪০০ কোটি টাকা খরচ করতে পারেন নি, ২,১০০ কোটি টাকা খরচ করেছিলেন। সেজন্য তার ডবল হল ৪২০০ কোটি টাকা। তারপর ৮ম পরিকল্পনায় ৯,৭০০ কোটি টাকা, ৯ম পরিকল্পনায় কি হয়েছে, সে হিসাব আমার কাছে নেই। কিন্তু ৬ষ্ঠ পরিকল্পনার ব্যর্থতার ফলে ৮ম পরিকল্পনায় যেখানে হওয়া উচিত ছিল ১৪,০০০ কোটি টাকা, সেখানে তা হল ৯,৭০০ কোটি টাকা। কে এর জবাব দেবে? কেন আপনারা খরচ করতে পারলেন না? কেন্দ্র দেয় নি, না আপনারা পারেন নি, এই এক্সপ্লানেশন আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে চাইছি। কেন্দ্র যদি না দিয়ে থাকে তাহলে আপনারা নিজস্ব রাজস্ব থেকে অর্থ সংগ্রহ করতে পারলেন না কেন? এবারে তো দেখছি আপনারা অনেক রকম কর ধার্য করেছেন। শুধু দু-একটা জায়গা ছাড়া বেশিরভাগ ক্ষেত্রেই আমরা প্রতিবাদ করছি না। সুতরাং আপনারা রাজস্ব বৃদ্ধির মাধ্যমে নিজস্ব অর্থ সংগ্রহ করতে পারতেন। আপনাদের স্টেট ইলেকট্রিসিটি বোর্ডে অন্তত শতকরা ৩৫ ভাগ বিদ্যুত চুরি হচ্ছে। আপনাদের কি কোন উদ্যোগ আছে বিদ্যুৎ চুরি বন্ধ করার? এই যে ক্যানেল থেকে জল দিচ্ছেন, আপনাদের কোন উৎসাহ-উদ্দীপনা আছে ক্যানেলের জল যারা পায় তাদের কাছ থেকে কর আদায় করার? বহু জায়গা আছে যে সমস্ত জায়গা থেকে আপনারা কর আদায় করতে পারেন। কিন্তু রাজনৈতিক কারণে তা আপনারা করবেন না। ভোট হারাবার ভয়ে এ ব্যাপারে আপনারা কোন উদ্যোগ নেবেন না। তা ছাড়াও আপনারা পরিকল্পনার অভাবে রাজস্ব আদায় করতে পারেন না। আপনারা বাজেটে এক রকম বলেন, পরবর্তীকালে সংশোধিত আকারে আর এক রকম দেখান। আপনারা বাজেটে যা টার্গেট করেন তা সংগ্রহ করতে পারেন না, তার চেয়ে অনেক কম আদায় করেন। এইভাবে চললে আপনারা পশ্চিমবাংলার অর্থনীতিকে কখনোই চাঙ্গা করতে পারবেন না। পশ্চিমবাংলার জ্বলন্ত সমস্যাগুলির সমাধান করতে পারবেন না। আমি আর আমার বক্তব্য দীর্ঘ করতে চাইছি না। পরিসংখ্যান দিয়ে হাউসের সময় নষ্ট করতে চাই না। আমি বাজেট প্রস্তাবের বিরোধিতা করে পরিশেষে বলছি যে, আমাদের রাজ্যের যে জ্বলন্ত সমস্যাগুলি রয়েছে, কৃষির সমস্যা, সেচের সমস্যা, শিল্পের সমস্যা, শিক্ষার সমস্যা, স্বাস্থ্যের সমস্যা এবং সবচেয়ে বড় সমস্যা, বেকারিত্বের জ্বলন্ত সমস্যার সমাধানের কোন পরিকল্পনা এর মধ্যে নেই। যে কথা দিয়ে শুরু করেছিলাম— মাননীয় অর্থমন্ত্রী, বড় বড় বাক্য দিয়ে আপনি গোটা জিনিসটাকেই গুলিয়ে দিয়েছেন, এর মধ্যে দিয়ে সত্যিকারের

চিত্র বেকাররা সাধারণ মানুষের পক্ষে খুবই কষ্টকর, সেই জনশনের ইংলিশের মত। সুতরাং আমার পক্ষে এই বাজেটকে সমর্থন করার কোন সুযোগ নেই। তাই আমি এর তীব্র বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে কাট্ মোশান আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**Mr. Speaker :** Hon'ble Members, the time allotted for this discussion was four hours. That time is to be completed by 5.37 p.m. But the debate cannot conclude by 5.37 p.m. So, with the consent of the House, I extend the time by another half an hour.

**ডাঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ১৯৯৯-২০০০ সালের বাজেট বরাদ্দের সমর্থনে এবং বিরোধীদের মাননীয় সদস্যদের আনা ছাঁটাই প্রস্তাবগুলির বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। আমি বক্তব্য রাখতে গিয়ে প্রথমে বিরোধীদলের নেতা এবং মাননীয় সদস্যদের ধন্যবাদ জানাচ্ছি, কারণ যে পরিস্থিতিতে বিতর্ক হয়েছে, আমি মনে করি সেটা সুষ্ঠু পরিস্থিতিতে হয়েছে। এই বক্তব্য যে রাখতে গিয়ে যে পরিস্থিতিতে দাঁড়িয়ে এই রাজ্যের রচনা করা হয়েছে তা বলব আর বিরোধী দলের মাননীয় সদস্যরা যে প্রশ্নগুলি এনেছেন তার উত্তর দেব এবং যেখানে আমাদের দুর্বলতা, অসম্পূর্ণতা আছে তাও উল্লেখ করে নতুন কি পদক্ষেপ নিতে চাচ্ছি, প্রস্তাব আকারে রাখছি তাও বলব। বর্তমান বছরে যে পরিস্থিতিতে দাঁড়িয়ে এই বাজেট রচনা করা হয়েছে তার কিছুটা উল্লেখ বাজেট বক্তৃতার দ্বিতীয় অংশে আছে। আমি আর একটু পরিষ্কার করে রাখতে চাই। গত ১৯ ফেব্রুয়ারি জাতীয় উন্নয়ন পর্ষদে যে ৪৮তম্ সভা হয়ে গেল নবম যোজনার উপর, সেই সভায় বিভিন্ন রাজ্যের পক্ষ থেকে যে লিখিত প্রতিবেদন রাখা হয়েছিল তার ভিত্তিতে দাঁড়িয়ে আমি বলছি। বর্তমান আর্থিক বছরে প্রত্যেক রাজ্যের পক্ষে রাজনীতি নির্বিশেষে—সে বামপন্থী নেতৃত্বে থাকুক বা কংগ্রেসি নেতৃত্বে থাকুক বা বি. জে. পি. বা অন্য কোনও দল নেতৃত্বে থাকুক প্রত্যেকটি রাজ্য সরকার লিখিত প্রতিবেদনে বললেন, তারা ইদানিং সবচেয়ে কঠিন অবস্থার মুখে দাঁড়িয়ে আছে এবং প্রধান রাজ্যগুলি ব্যাপকভাবে ওভারড্রাফটের মধ্যে অবস্থান করছে। কিন্তু সকলের সহযোগিতায় পশ্চিমবঙ্গ ওভারড্রাফটের মধ্যে নেই। কিন্তু যে বিষয়টা হচ্ছে, প্রত্যেকটি রাজ্য আর্থিক অবস্থার মধ্যে দাঁড়িয়েছে এবং তার দুটি কারণ প্রত্যেকেই বললেন। ১টি কারণ, কেন্দ্রীয় সরকার কেন্দ্রীয় বেতন কমিশনের সুপারিশ সামনে রেখে যে সিদ্ধান্ত গ্রহণ করেছেন কেন্দ্রীয় সরকারি কর্মচারিদের বেতন পুনর্বিন্যাসের জন্য তার প্রভাব বাস্তবে প্রত্যেকটি রাজ্যের উপর পড়েছে। এটা বলে লাভ নেই—এটা কেন্দ্রীয় সরকার কেন, রাজ্যও করবে, সে দিল্লি হোক, পাটনা হোক আর কলকাতাই হোক। যদি

একটা ভবন থাকে, সেখানে কেন্দ্রীয় সরকারের কর্মচারী থাকে, রাজ্য সরকারের কর্মচারী থাকে। আমি উদাহরণ হিসাবে বলি, যদি দুটো লিফট থাকে, তার মধ্যে একটা লিফটে কেন্দ্রীয় কর্মীর বেতন যদি পুনর্বিন্যাস হয় আর একটা লিফটে তাহলে রাজ্য সরকারি কর্মীর পুনর্বিন্যাস হবে না—এটা বলা যাবে না। তাই বেতন পুনর্বিন্যাস প্রায় ৪০ শতাংশ সাধারণভাবে বৃদ্ধি করা হয়েছে এবং তার একটা প্রভাব প্রত্যেক রাজ্যের উপর পড়েছে। দ্বিতীয় বিষয়, সমগ্র দেশে সাধারণ মন্দার কারণে, শিল্পের মন্দার কারণে কেন্দ্রীয় সরকারের নিজের যে কর আদায় সেটা খুব কমে গেছে বর্তমান আর্থিক বছরে। আমার রাজ্যের ক্ষেত্রেও বাজেট বরাদ্দ করার সময় কেন্দ্রীয় সরকারের যে করের অংশ আমরা পাব ঠিক করেছিলাম, ১ হাজার কোটি টাকা তার থেকে কম পেয়েছি। রাজ্যের রাজস্ব আদায় কম হয়েছে। এখানে দাঁড়িয়ে আমাদের এবারের বাজেটে যে পরিকল্পনা বরাদ্দ রেখেছিলাম ৪ হাজার ৯৫০ কোটি টাকা তার ৫১ শতাংশ রক্ষা করতে পারব সর্বশেষ যা হিসাব পাচ্ছি। কিন্তু ইঞ্জিনিয়ারিং দপ্তর গুরুত্বপূর্ণ দপ্তর। সেচ দপ্তর হতে পারে, পূর্ত দপ্তর হতে পারে, ক্ষুদ্র সেচ হতে পারে, জল সম্পদ উন্নয়ন দপ্তর হতে পারে, জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং হতে পারে—মূল পরিকল্পনা বরাদ্দর ১০০ ভাগ শেষ পর্যন্ত রক্ষা করা গেছে। এটা কিভাবে পেরেছি এবং কি সমস্যা হয়েছে সেটা খোলাখুলি রাখছি এবং চেষ্টা করেছি ওভারড্রাফট নয়, যেমন বড় রাজ্যগুলি নিয়েছে—এটা করতে গিয়ে সমস্যা হয়েছে। এখানে যে যে বক্তব্যগুলি রাখা হয়েছে—সর্বশেষ অতীশবাবু রেখেছেন, তারপর প্রথম দিন আবদুল মান্নান রেখেছিলেন, তারপর সৌগত রায় রেখেছেন, শ্রী অধীর চৌধুরি রেখেছেন, শ্রী পঙ্কজ ব্যানার্জি রেখেছেন, প্রত্যেকেই রেখেছেন, আমি তাই ব্যাখ্যা করার সুযোগ পাচ্ছি।

[5-10 — 5-20 p.m.]

তা হচ্ছে বাজেট অ্যাট এ গ্লান্সের একটা তথ্য উল্লেখ করে বলেছেন যে এই আর্থিক বছরের শুরুতে আমরা বলেছিলাম যে রাজস্ব ঘাটতি—রেভিনিউ অ্যাকাউন্টসে আমাদের ঘাটতি হবে ১ হাজার ৬৬৬ কোটি টাকা, আমরা সংশোধিত যে তথ্য তাতে বলেছি এই ঘাটতি ৫ হাজার ৮৬৬ কোটি টাকা হতে চলেছে। অর্থাৎ ৪ হাজার ২শো কোটি টাকা বৃদ্ধি হয়েছে। এটা এই ভাবে না রাখলেও আমি রাখছি নিজে থেকে। প্রশ্ন—এটা তখন কেন আমরা বলতে পারিনি, এখন কি ক'রে হ'ল এবং যদি এই বৃদ্ধি হয়ে থাকে তাহলে আগামী বছর আমরা কি ভিত্তিতে বলব? মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিরোধী দলের সদস্যদের মধ্যে বিশেষ করে যারা অভিজ্ঞ সদস্য আছেন তারা বাজেটের নর্মাল যেগুলি প্র্যাকটিস সেটা জানেন। সেখানে প্রতি বছর যে নতুন পুনর্বিন্যাস হয় সেটা আমরা লামসাম গ্রান্ট হিসাবে রাখি। সেটা কিন্তু বাজেটে, ডিপার্টমেন্টওয়াইজ

আলাদা করে থাকে না। তাই দেখবেন, গত বছরের বাজেট প্রস্তাবনাতেই আছে, এর বাইরে, তার মানে যেটা বাজেটে বলা হয়েছিল তার বাইরে পুনর্বিন্যাসজনিত কত টাকা লাগবে আলাদা করে সেটা স্টেটমেন্ট করা আছে। সেই টাকাটা পুনর্বিন্যাস এবং যেটুকু এরিয়ার হিসাবে রাখা হয়েছে রেখে আমরা পি. এফে দিয়েছি। কিন্তু দিলেও নিয়ম হচ্ছে আমাদের প্রথমে দেখাতে হবে যে এটা রেভিনিউ অ্যাকাউন্টস থেকে গেল এবং তারপর রিসিপ্ট অ্যাকাউন্টে পেলাম। এটা কিন্তু প্রথম থেকেই দেখানো আছে। এটা হচ্ছে প্রায় ২ হাজার ৫০০ কোটি টাকা। কিন্তু প্রথমে হিসাবে এটা দেখানো যায় না। লামসাম হিসাবে এটা থাকে। বাজেটের যে নিয়ম, যে নিয়মে বাজেট করা হয় সেখানে ১ হাজার ৬৬৬ কোটির সঙ্গে ২ হাজার ৫০০ কোটি টাকা যোগ করলে ৪ হাজার ১৬৬ কোটি কিন্তু প্রথম থেকেই এই বছর রাজস্ব ঘাটতি হবে সেটা বাজেটে লেখা আছে। প্রশ্ন তার থেকে বেশি হয়েছে। ৫ হাজার ৮৬৬ কোটি টাকা হয়েছে। তার মানে ১ হাজার ৭০০ কোটি টাকা অতিরিক্ত রাজস্ব ঘাটতি হয়েছে। এর কারণ কি এবং কিভাবে এটার মোকাবিলা করা হচ্ছে? এর একটা কারণ, কেন্দ্রীয় সরকারের যে অংশ আমরা পাব বলে ধরেছিলাম—পরিষ্কার করে বাজেট অ্যাট এ গ্লান্সে যেটা লেখা আছে—তার থেকে এক হাজার কোটি টাকা যে কারণে বললাম আমরা কম পেয়েছি। আর রাজ্য সরকারের যে করগুলি আছে সামগ্রিকভাবে সেখান থেকে আমরা একাধিক কারণে—আমরা মনে করেছি আমাদের রাজ্যের মধ্যে অবস্থিত ই. সি. এলের অধীনে কয়লাখনিগুলির পুনরুজ্জীবনের স্বার্থে, সেখানকার কর্মীদের স্বার্থে সেখানে আমরা কোল সেসের হারটি ৪৫ শতাংশ থেকে ২৫ শতাংশে কমানোর জন্য এ বছর ৮০ কোটি টাকা আমরা যে রাজস্ব আদায় করব ভেবেছিলাম তার থেকে কম হয়েছে। কিন্তু তা ছাড়াও বিক্রয় করের ক্ষেত্রেও আমাদের লক্ষ্যমাত্রা থেকে কম হয়ে ৬০০ কোটির মতো রাজ্যের কর আদায় কম হয়েছে। এইভাবে ১ হাজার ৭০০ কোটি টাকা—১ হাজার ৬০০ কোটির একটু বেশি আমাদের কিন্তু এইভাবে রাজস্ব ঘাটতি হল। এখানে দাঁড়িয়ে আমাদের স্বল্প সঞ্চয় যা আমরা ৩ হাজার কোটি টাকা ধরেছিলাম বাজেটে তার থেকে বৃদ্ধি পেয়ে ৪ হাজার ৩০০ কোটি টাকা আমরা পেয়েছি তার থেকে অর্থাৎ ১ হাজার ৩শো কোটি টাকা অতিরিক্ত স্বল্প সঞ্চয় থেকে পেয়েছি। ঠিক যে ঘাটতিটি রাজস্ব খাতে হ'ল সেটা আমরা মূলধনী খাতে অতিরিক্ত অর্থ পাওয়াতে যাকে বলে সামাল দেওয়া, সেই সামাল দিতে পারলাম। প্রশ্ন—এতে কি মূলধনী খাতটা বেড়ে গেল না? এই প্রশ্নটা আপনারা রেখেছেন, সেই মূল প্রসঙ্গে আমি আসছি। এই সভার তো সাধারণ নিয়ম নয় যে অন্য রাজ্যগুলি কি করছে তা বলা। মূলধনী খাতে আমাদের গোটা বাজেটে ২৯ শতাংশ পর্যন্ত আমরা বৃদ্ধি করেছি। সাধারণ বাজেট ফর্মুলেশনে বলা হয় লোন লাইবিলিটির ওয়ান থার্ড—৩৩ শতাংশ-ওয়ান থার্ডকে যেন অতিক্রম না করে। অনেক বড় রাজ্য তাদের অনেক কর্পোরেশনের মাধ্যমে এর

থেকে বেশি ঋণ নেয়। আমরা এটাকে একটা সীমার বেশি বাড়তে দিইনি কিন্তু বৃদ্ধি হয়েছে। বৃদ্ধি হবার পর একটা কথা আমরা বলছি, এই বৃদ্ধিটা আমাদের রাজ্যের ক্ষেত্রে মূলত হয়েছে স্বল্প সঞ্চয় থেকে আমরা যেটা পাই সেটা ঋণ হিসাবে কেন্দ্রীয় সরকার দেখানোর জন্য। এই সভাতে আমি আগেও বলেছি, আবার বলছি, সঙ্গত কারণে এই নিয়মের পরিবর্তন দরকার। জাতীয় উন্নয়ন পর্ষদের সভাতেও আমরা সেই কথা বলেছি। এ ব্যাপারে বিশেষ করে মধ্যপ্রদেশ, উত্তরপ্রদেশের মুখ্যমন্ত্রীরা আমাদের সমর্থন করেছেন। যুক্তিটা হচ্ছে এই রকম—স্যার, আপনার অনুমতি নিয়ে আমি একটি নির্দিষ্ট উদাহরণ দিচ্ছি। যদি কোনও একটি বছরে স্বল্প সঞ্চয় খাতে রাজ্যের মানুষ জমা রাখেন ১২০ কোটি টাকা এবং সেই বছরই রাজ্যের মানুষরা যদি ২০ কোটি টাকা তুলে নেন—সে ইন্দিরা বিকাশ পত্র, কিষান বিকাশ পত্র ইত্যাদিতে হ'তে পারে, সেটা ম্যাচিওর করেছে বলে তুলে নেন, তাহলে প্রথমে ১২০ কোটি টাকা থেকে ২০ কোটি টাকা বাদ দিয়ে দিলাম। বাকি থাকে ১০০ কোটি টাকা। তার থেকেও শতকরা ২৫ ভাগ কেটে নেওয়া হয় ঐ সুদের খরচ দেবার জন্য। তারপরে যেটা পড়ে থাকল সেটা হচ্ছে উদ্বৃত্ত ৭৫ কোটি টাকা। এটা রাজ্য কেন্দ্র মিলে—কেন্দ্রের একটা রোল আছে। কিন্তু রাজ্য মিলে এটা আদায় করছে। এই টাকাটা যখন রাজ্য পাচ্ছে সেটাকে আবার ঋণ হিসাবে কেন? যতক্ষণ উদ্বৃত্তটা ধনাত্মক থাকছে, যতক্ষণ সারপ্লাসটা পজেটিভ থাকছে, এটা গ্রান্ট হিসাবে দেওয়া উচিত। এটা ডাবল জিওপার্ডি, দু'বার করে ঋণ হিসাবে চাপিয়ে ওরা ভুল করছেন। যদি এই নিয়মটা বদল করা হয় তাহলে এই মূল যেটা ঋণ হিসাবে দেখানো হয় সেটা আর ঋণ থাকবে না, আমাদের ঋণ বাবদ ঘাটতি কমে যাবে। কত কমে যাবে? আমি আব্দুল মান্নান সাহেবের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি রিজার্ভ ব্যাঙ্কের একটা তথ্য দিয়েছিলেন ২৯ পারসেন্ট উল্লেখ করে। সাধারণত জাতীয় আয় দিয়ে, আর রাজ্যের হলে রাজ্যের আয় দিয়ে ভাগ করা হয়। সমগ্র দেশের এই আর্থিক ঘাটতি জাতীয় আয়ের আনুপাতিক হিসাবে ৬ থেকে ৭ শতাংশেরর মধ্যে আছে। আমাদের রাজ্যের আর্থিক ঘাটতি আমাদের আয়ের ৪ শতাংশ বা তার থেকে অনেক নিচে। কিন্তু যদি স্বল্প সঞ্চয় এই কারণে ঋণ না হয়ে এটা যদি গ্রান্ট হিসাবে আসে তাহলে এই আর্থিক ঘাটতি এক শতাংশে কমে যাবে। আপনারা প্রশ্ন করেছেন যে, আগামী বছরে এই রাজস্ব ঘাটতি কিভাবে মোকাবিলা করবেন? আমি প্রথমে বলছি, আগামী বছরে কমিয়ে দেখানোর যে কারণ ছিল, এবারে সেটা কমিয়ে দেখানোর কারণ নেই। আগামী বছরে আমাদের ১ হাজার ৫ শত কোটি টাকা রাজস্ব বৃদ্ধি হবে। কারণটা বলা ভাল। এবারে আমরা কর্মচারিদের, শিক্ষকদের পুরো বছরের পে রিভিশন করিনি। আগামী বছরে পুরো ধাক্কাটা আসবে এবং এজন্য ১ হাজার ৫ শত কোটি টাকা অতিরিক্ত রাখব। তার প্রভিসন, সর্বশেষ যে মিটিং হল, আমরা আমাদের নিজস্ব রাজস্বের ভিত্তিতে,

আর একটা অংশ কেন্দ্রীয় সরকার এখন বলেছেন যে দীর্ঘ মেয়াদি ঋণ হিসাবে দেবেন। কিন্তু যদি এর পরেও আমরা হিসাব করে দেখি, স্বল্প সঞ্চয়টা ওরা যদি ঋণ হিসাবে না দেখেন, আমাদের ফিসক্যাল ডেফিসিটা কিছুতেই ২ শতাংশের বেশি বৃদ্ধি হবে না এবং তার পরের বছর থেকে আমাদের নিজেদের করের ভিত্তিতে আমরা দাঁড়াব। এই রাজস্ব ঘাটতি, ফিসক্যাল ডেফিসিট পরের বছর থেকে কমে যাবে। এই যে বিশেষ পরিস্থিতি, এটা সমস্ত রাজ্যগুলির মধ্যে আছে। সেখানে দাঁড়িয়ে আমরা এই ভাবে এটা মোকাবিলা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর পরে প্রশ্ন উঠেছে, এটা আব্দুল মান্নান, তাপস ব্যানার্জি, অতীশ সিনহা এবং আরও অনেকে রেখেছেন, সেটা হচ্ছে, রাজ্যের পরিকল্পনার আয়তন। আমি এখানে পরিষ্কারভাবে বলে রাখি। রাজ্য সরকারের পরিকল্পনা আয়তন যেহেতু হচ্ছে, আমি খোলা মনে বলি, আমাদেরও যেগুলি অসম্পূর্ণতা আছে বলব, আপনাদের সময়েরটা বলছি। আপনাদের সময়ে শেষ বছরে অর্থাৎ ১৯৭৬-৭৭ সালে পরিকল্পনা ব্যয় ছিল ২২৮ কোটি টাকা। একটা শিশু পরিকল্পনা বাজেট ছিল। এখন যখন আমরা বাজেট রেখেছি, এই সময়ে জিনিস-পত্রের দাম বেড়েছে ৯ গুণের মতো। আমি হিসাবের সুবিধার জন্য বলছি যে ১০ গুণের মতো বেড়েছে। তাহলে পরিকল্পনা বাজেট হওয়া উচিত ছিল ২ হাজার কোটি টাকা। আপনারা যেভাবে পরিকল্পনা বাজেট রেখেছিলেন, সেখান থেকে দাঁড়িয়ে আমি বলছি, আমরা পরিকল্পনা ব্যয় দুই হাজার কোটি টাকা রাখিনি, এটাকে বৃদ্ধি করতে করতে ১৯৯০-৯১ সালে এক হাজার কোটি টাকায় আসে এবং তখন একটা ধাক্কা এসেছিল, যেটা ২ হাজার কোটি টাকা আপনাদের নিরিখে থাকত। আমরা এটাকে ৬ হাজার ২৮৯ কোটি টাকায় নিয়ে গেছি, আপনাদের সময় থেকে ৩০ গুণ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওদের সময়ের পরিকল্পনা বাজেটের প্রায় ৩০ গুণ বৃদ্ধি করে আমরা পরিকল্পনা বাজেট রেখেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরা যেহেতু মহারাষ্ট্রের পরিকল্পনার কথা বললেন, আমি একটু বলে দিই।

[5-20 — 5-30 p.m.]

মহারাষ্ট্রের পরিকল্পনা বাজেটে—আমরা সোয়া ৬,০০০ কোটি টাকা রেখেছি—ওরা ৯,০০০ কোটি টাকা রেখেছেন, কিন্তু ঐ ৯,০০০ কোটি টাকার মধ্যে ৫,৫০০ কোটি টাকাই কিন্তু ওরা ঋণ নিয়েছেন। আপনারা চান সেভাবে বাজেট করতে? আমি চাই না। আর একটি ভ্রান্ত ধারণা—আমি আশা করিনি অতীশবাবু এটা বলবেন—কোনও একটি যোজনার সময় পরিকল্পনার আয়তন যা থাকে তার উপর নির্ভর করে তার পরবর্তী পরিকল্পনার আয়তন কি হবে, সাহায্যের পরিমাণ কি হবে। এই ধারণাটা একেবারে ভ্রান্ত। যার ভিত্তিতে সো কল্ড সেন্ট্রাল প্ল্যান অ্যাসিস্টেন্স দেওয়া হয় তার ৭০ ভাগই ঋণ এবং চড়া সুদে সেটা ফেরৎ দিতে হয়। তারমধ্যে ৬০ শতাংশ জনসংখ্যা ভিত্তিক। মাথাপিছু আয়

রাজ্যের সঙ্গে কেন্দ্রের ডিসটেন্স কম হ'লে বেশি পাওয়া যায় বা আগের পরিকল্পনা খাতে কত ছিল—এসব একেবারে ঠিক নয়, ধারণাটা একেবারে ঠিক নয়। এই ভ্রান্ত ধারণা তিনি মুছে ফেলবেন, কারণ গ্যাডগিল ফর্মুলা আমার কাছেও আছে। একটি কথা জিজ্ঞাসা করেছেন—অষ্টম যোজনায় কত ছিল। ভালই করেছেন জিজ্ঞাসা করে। অষ্টম পরিকল্পনার আয়তন ছিল ৯,৮০০ কোটি টাকার কিছু বেশি, পরিকল্পনা শেষ হ'ল ৮,৮০০ কোটিতে। ৮৪ শতাংশ খরচ করতে পারলাম, সবটা পারলাম না। দুটি জিনিস সেখানে লিপিবদ্ধ ছিল। একটি হচ্ছে, বর্ধিত হারে কয়লার রয়ালটি। সমস্ত রাজ্যকে সেটা দেওয়া হয়েছে, কিন্তু আমাদের সেটা দেওয়া হয়নি। তারজন্য ১২৫ কোটি থেকে ১৩০ কোটি টাকা আমরা বাড়তি পাইনি। আরও ৬০০ কোটি টাকা বাড়তি পাওনা সেখানে লেখা ছিল, সেটাও ওরা আমাদের দেননি। সেখানেও আমরা শূণ্য টাকা পেলাম। কনসাইনমেন্ট ট্যাক্স-এর ব্যাপারে সমস্ত রাজ্য সহমত পোষণ করবার পরও পার্লামেন্টে তারা এটা সংশোধন করেননি। তারজন্য ৮০০ কোটি টাকা আমরা মার খেলাম। ঐ দুটি টাকা যোগ করলে যা দাঁড়ায় সেটা পেলে আমরা একশ ভাগই পূরণ করতে পারতাম। শেষ বছর তার জন্য কেন কর বসালাম না প্রশ্ন করেছেন। মনে হয়, সিরিয়াসলি প্রশ্নটা করেননি।

এরপর বলছি, পঞ্চম যাজনায় আপনাদের সময় ১,২৪৬ কোটি টাকা ছিল, ষষ্ঠ যোজনায় সেটা ২,৩৬২ কোটি টাকা করা হয়, সপ্তম যোজনায় আমরা সেটা দ্বিগুণ করে ৪,৪৪৭ কোটি টাকা করি, অষ্টম যোজনায় দ্বিগুণ করে ৮,৩৬১ কোটি টাকা করি, নবম যোজনায় দ্বিগুণের খেলা ছেড়ে দিয়ে—মাননীয় মুখ্যমন্ত্রী আলোচনা করে যা স্থির করে এসেছেন—২২,০০০ কোটি টাকা ঠিক করেছি। এটাকে সামনে রেখে এই সোয়া ৬,০০০ কোটি টাকায় বাজেট। এতে আপনারা সন্তুষ্ট নন? একে আপনারা সমর্থন করছেন না? তাহলে এটা লিপিবদ্ধ থাকুক। আমরা বিভিন্ন জায়গায় গিয়ে বলব, এই পরিকল্পনা করতে চেয়েছিলাম, কিন্তু বিরোধীরা তার বিরোধিতা করেছেন। এটা শুধু পরিকল্পনায় আয়তন বৃদ্ধি করা নয়, কি দৃষ্টিভঙ্গি নিয়ে এই পরিকল্পনা রচনা করা হয়েছে সেটা। একটা কথা বলছি, ১৯৯১ সালের আগে এরকম ছিল না ; ১৯৯১ সালের পর একটা রীতি-নীতি স্থির হয়। আপনারা সেটা কখনও মনমোহন সিং বলছেন, কখনও চিদাম্বরম বলছেন, কখনও যশবন্ত সিংহ বলছেন। ক—মনমোহন সিং, খ—চিদাম্বরম, গ—যশবন্ত সিংহ, এই ক-খ-গ কিন্তু চ-ছ-জ যে কোনও সময় হ'ত। এটা কিন্তু তারা স্থির করেন না ; অর্থভান্ডার, ওয়াশিংটনের ১৮১৮ নং বাড়িতে বসে এটা স্থির হয়। যে কোনও উন্নতশীল দেশে তারা একই নীতি প্রয়োগ করেন। সেই নীতি সর্বভারতীয় স্তর থেকে আসে। সেই নীতির ফলে—আমি কেন্দ্রীয় সরকারের প্রকাশিত তথ্য দিয়ে বলে দিলাম, কেউ যাতে বিরোধিতা করতে না পারেন—শিল্প উৎপাদনের হার যেটা ৮.৫ শতাংশ ছিল সেটা কমতে কমতে হয়, ৭ বছরের যদি নেন তাহলে ৫.৯ শতাংশ, এই বছর ৩.৩

শতাংশে নেমে এসেছে। কৃষি উৎপাদনের হার অর্ধেক হয়ে গিয়েছে। মাননীয় অধীর চৌধুরি মহাশয় একটা তথ্য দিলেন, এখানে রপ্তানি অনেক বেড়েছে। আমি গোটা তথ্যটাই দিই। ১৯৯১ সালে রপ্তানি এবং আমদানির মধ্যে বিপদজনক ফ্যারাক ছিল, ১০ হাজার কোটি টাকা, তার মানে নেগেটিভ। এখন রপ্তানি এত, সেই হারে আমদানি বেড়েছে, এটার ফ্যারাক ২৫ হাজার কোটি টাকা হয়ে গিয়েছে। উনি বলেছেন ফরেন এক্সচেঞ্জ অনেক বেড়েছে। হ্যাঁ, ফরেন এক্সচেঞ্জ তো বাড়ছেই। এই ঋণ নিয়ে যে বিদেশি মুদ্রা আসছে তার তহবিল তো বাড়ছে। এটাতে আমরা সমর্থন করছি না। একটা প্রশ্ন এখানে আসছে। একটা কথা বলেছেন, হ্যাঁ, মেনে নিয়েছেন অনেকে। নির্মল ঘোষ মহাশয় একটা কথা বলেছেন, হ্যাঁ, শিল্পে মন্দা তো হয়েছেই। পৃথিবীতে যদি শিল্পে মন্দা হয় তাহলে আমাদের ভারতবর্ষ তার বাইরে কেন? হ্যাঁ, আমরা তো বলছি এই কথা। আন্তর্জাতিক অর্থ ভান্ডারের নিয়ম মেনে যে দেশগুলি গিয়েছিল, যাদের কথা বলা হয়েছিল, মেক্সিকো, মেক্সিকো ঠিক একেই ভাবে মন্দা এসেছে, ব্রাজিলে মন্দা এসেছে, রাশিয়ায় মন্দা এসেছে, দক্ষিণপূর্ব এশিয়ায় মন্দা এসেছে। আশচর্যের বিষয় বিশ্বব্যাঙ্কের যিনি সহ-সভাপতি, মুখ্য অর্থনীতিবিদ জোসেফ স্টিগলিথ, বিখ্যাত অর্থনীতিবিদ, তিনি সদ্য আন্তর্জাতিক অর্থ ভান্ডারের এই নীতিকে সম্পূর্ণ বিরোধিতা করতে শুরু করেছেন। বিভিন্ন দেশের আন্তর্জাতিক অর্থ ভান্ডারের নীতিকে নিয়ে আপনারা আলোচনা করেন, আমি মনে করি এটা আউট ডেটেড নীতি, এটাকে লোক ছাড়তে চাইছে। এখানে দাঁড়িয়ে আমি আপনাদের কাছে স্বনির্ভরতা নিয়ে আলোচনা করতে চাই। নির্বিচারে আমদানি, অম্বিকাবাবুর সঙ্গে আমি একমত। অম্বিকাবাবু বলতে গিয়ে বললেন নির্বিচারে আমদানি আমাদের নীতি নয়। নির্মল ঘোষ তাই বললেন। স্বনির্ভরতার কথা বলতে গিয়ে আমি শুধু বলব, ১৯৩৮ সালে ফেব্রুয়ারি মাসে হরিপুরা কংগ্রেসে নেতাজী সুভাষ চন্দ্র বোস জাতীয় কংগ্রেসের সভায় সভাপতি হিসাবে যে বক্তব্য রেখেছিলেন তাতে তিনি বলেছিলেন স্বনির্ভরতার মূল ভিত্তি স্থাপন করা এবং সামাজিক দৃষ্টিভঙ্গি নিয়ে রাষ্ট্রায়াত্ব শিল্পে গুরুত্ব দেওয়া। পশ্চিমবাংলা থেকে যে সমস্ত প্রতিনিধিরা গিয়েছিলেন, মূলত সকলে সমর্থন করেছিলেন। আপনারা তো সেই কংগ্রেসের ঐতিহ্য বহন করছেন এই রাজ্যে। এই নীতি আপনারা বুক থেকে মেনে নিতে পারেন? যারা ট্রেড ইউনিয়ন করছেন তারা এই আন্তর্জাতিক অর্থ ভান্ডারের নীতি মানতে পারেন? তিরুপতি অধিবেশনে আপনাদের মধ্যে দ্বিমত হয়নি? এটা আপনারা মানতে পারেন? এখানে দাঁড়িয়ে আপনাদের কাছে আমি নম্রতার সঙ্গে বলছি এটা পুনর্বিচার করুন এবং করে যে বিকল্প নীতির কথা বলছি সেটা নিয়ে চিন্তা করুন। হ্যাঁ, জেনে শুনে আমি এটা পুনরাবৃত্তি করছি। এর প্রতিটি শব্দ কিন্তু আমি লিখি, আমলারা লেখে না, আমিই বাংলায় লিখি এবং ইংরাজি তর্জমা আমিই করি। এই যে আমি বিকল্প নীতির কথা বলছি, আমি চাই এটা নিয়ে আলোচনা হোক। এখন আমরা কি বলছি?

হ্যাঁ, অর্থনৈতিক সংস্কার। তার মূল কথা আমি বলছি সমান প্রতিযোগিতা চাই। আর বলছি বাজার অর্থনীতির মধ্যে তো আমরা আছি, সমাজতান্ত্রিক দেশের মধ্যে নেই। সেই বাজার অর্থনীতি ব্যবস্থার মধ্যে যত দূর সম্ভব সমান প্রতিযোগিতা। গ্রামাঞ্চলে বিদ্যুৎ গ্রামাঞ্চলে শিক্ষা রাস্তা সেখানে বিকেন্দ্রীকরণ। আমরা বলেছি বিকেন্দ্রীকরণ সমান প্রতিযোগিতার অন্য দিক। আমি শুধু এটাই বলেছি সমান প্রতিযোগিতা আমরা চাই। আন্তর্জাতিক বাণিজ্যটা সত্যই অসম বাণিজ্য। আজকে বহুজাতিক সংস্থারা জাতীয় রাষ্ট্রের ধারণাটাকে চুরমার করে ফেলতে চায়। নেশন স্টেটটাই ভেঙে ফেলতে চায়। সেখানে দাঁড়িয়ে আমি বলছি যদি স্বনির্ভরে আমরা দক্ষ হই তাহলে আমরা দাঁড়াতে পারব। আমরা পারব। কেন পারব না? আমরা যে জিনিসগুলি ব্যবহার করছি, জ্ঞান সিং সোহন পাল মহাশয় যে জুতো ব্যবহার করেন সেই জুতো যদি বিদেশ থেকে আমদানি করতে হয় তাহলে তার দাম ৭-৮ গুণ বেশি পড়ে যাবে, মাননীয় অতীশবাবু যে চশমা ব্যবহার করছেন সেটা বিদেশ থেকে যদি আমদানি করতে হয় তাহলে তার দাম ৮-৯ গুন বেশি দিতে হবে। কারা আমাদের বোকা বানাতে চাইছে? আমাদের ব্যবহার যোগ্য জিনিসটা আমাদের দেশের মধ্যে সমান দক্ষতার সঙ্গে আমরা করতে পারি তাহলে আমাদের কল-কারখানাগুলি টিকবে এবং একটু বেশি খুলবে। আজকে কলকারখানা তো সব চেয়ে বেশি বন্ধ রিজার্ভ ব্যাঙ্কের তথ্য অনুযায়ী মহারাষ্ট্রে। প্রতিটি রাজ্যে বন্ধ। এটা আপনাদের কাছে তাই আমি নিবেদন করলাম, এটা পর্যালোচনা করুন।

[5-30 — 5-40 p.m.]

করে আমরা বলছি তাই, এই গোটা নীতিটা সমগ্র দেশের জন্য। রাজ্যের মধ্যে কোনটা আমরা পারি—যেটা রাজ্যের তালিকাভুক্ত বিষয়। সেখানে সমান প্রতিযোগিতা। কৃষির ক্ষেত্রে, মানে ভূমিসংস্কার। শিল্পের ক্ষেত্রে অতীশদা, আমি তো এই কথা বারংবার বলছি যে, ক্ষুদ্রশিল্পে, মাঝারি শিল্পে যেতে। আমি সেই প্রসঙ্গে আসছি। গণবন্টন ব্যবস্থা দেখুন, প্রয়োজনটা বোঝা যায় যখন পেঁয়াজের দাম বাড়ল। আমি মাননীয় সদস্য শোভনদেব মহাশয়, আপনার দৃষ্টি আকর্ষণ করছি, বেড়েছিল কেন জানেন? একেবারে নির্বিচারে পেঁয়াজ রপ্তানি করা শুরু হয়ে গিয়েছিল এই তথাকথিত নয়া আর্থিক নীতির পথ বেয়ে। এটা ধরা পড়ল। সেই সভায় মুখ্যমন্ত্রী গিয়েছিলেন। অন্য সব রাজ্যের মুখ্যমন্ত্রীরাও এসেছিলেন। তখন প্রত্যেকেই বলেছেন, একটা সামাজিক নিয়ন্ত্রণ দরকার। গণবন্টন ব্যবস্থা, একটা পাল্টা ব্যবস্থা হিসাবে প্রতিযোগিতায় আনতে পারি। আমি তো সেই কথারই পুনরুক্তি করেছি। এই ব্যাঙ্ক ব্যবস্থার বিকেন্দ্রীকরণ প্রয়োজন শিল্পের ক্ষেত্র মেনে। সৌগত রায় মহাশয় একটা প্রশ্ন জিজ্ঞাসা করেছেন যে, আমি নাকি একটা চাতুরি করেছি যে, যেখানে সেখানে সমস্ত ভারতবর্ষের গড়টা নিয়েছি এবং রা[illegible]লোকে আমি

আলাদা করে চিহ্নিত করিনি। আমি এই প্রসঙ্গে আসছি। এই বিকল্প চিন্তার যদি কোনও সারবত্তা থাকে তাহলে তার সাফল্যটা কোথায় সবচেয়ে বেশি দেখা যাবে—যে রাজ্য করেছে। দেখা যাবে রাজ্য তালিকাভুক্ত বিষয়গুলিতে। দেখা যাবে ভূমিসংস্কারে, দেখা যাবে খাদ্যশস্য, কৃষি উৎপাদনের ক্ষেত্রে। এবারে আপনারা একটু মিলিয়ে নিন। ভূমি সংস্কারের ক্ষেত্রে ১৯৯৮ সালের সেপ্টেম্বর মাসে সারা ভারতবর্ষের ভূমি রাজস্ব মন্ত্রীদের যে সভা হয়েছিল, সেখানে পশ্চিমবাংলাকে—অতীশদা, আপনার খারাপ লাগলেও—স্বীকার করা হয়েছিল যে ভূমি সংস্কারে প্রথম রাজ্য। তার কারণ শুধু এই নয় যে, পশ্চিমবাংলায় জমির আয়তন ভারতবর্ষের তিন শতাংশ হলেও ভূমি সংস্কারের মাধ্যমে যে জমি বন্টন করা হয়েছে তার কুড়ি শতাংশ এই ছোট্ট ভৌগোলিক আয়তনের মধ্যেই হয়েছে। শুধু তাই নয়, যতজন উপকার পেয়েছেন ভারতবর্ষে, তার ৪৫ শতাংশ হচ্ছে পশ্চিমবাংলায়। আমি ঐ প্রশ্নে যাওয়ার আগে মাননীয় সৌগত রায় একটা প্রশ্নে জানতে চেয়েছিলেন যে, আপনি কেন যৌথ পাট্টার ক্ষেত্রে ঐ চার লক্ষ অতিক্রম করে থেমে গেছেন? আপনার সন্দেহ, তার মানে কি বাড়েনি? আমি গতবার বলেছিলাম চার লক্ষ তিন হাজার যৌথ পাট্টা হয়েছে। এবারে যৌথ পাট্টা হয়েছে চার লক্ষ ছাব্বিশ হাজার দু'শ পঁচানব্বুই। আর একটি নতুন দিক খুলে গেছে—একেবারে মহিলারা শুধু পাট্টা পেয়েছেন, আমি অতিক্রম করে গেছি, আমি ভেবেছিলাম, ঐটুকু আস্থা আমার ওপরে থাকবে, ৪৫,৯১০ জন পেয়েছেন। নতুন একটা নীতি নেওয়া হয়েছে। এরপর থেকে প্রত্যেকে পাবে পাট্টা। যৌথ পাট্টা হিসাবে দেওয়া হবে। যেখানে মহিলাদের সম্মান জানানোর প্রশ্ন আছে—এখনও কৃষিজীবী দেশ আমাদের—সম্পত্তির জায়গায় যদি একজন মহিলাকে সমান সম্মান দেওয়া হয়, তার থেকে বেশি আর্থিক স্বনির্ভরতা আর আসতে পারে না। এই গুরুত্বে এখন এটা বাড়ছে। এখানে একটা প্রশ্ন রেখেছেন, এই যে প্রায় ২৫ লক্ষ ৩২ হাজার উপকৃত হয়েছে—এটা শুধু বর্গাদারটা অতীশদা বলেননি—বর্গাদারের যে ব্যাপক অংশ এবং তার মাধ্যমে যে জমি পাওয়া গেছে সেই জমিতে তারা চাষ করলে কেউ তা নিয়ে নিতে পারবে না। েটা বিশেষ করে এই সময়েই হয়েছে। কিন্তু উনি কি প্রশ্নটা করেছেন? উনি বলেছেন যে, এই ভূমি সংস্কারের মূলটা কংগ্রেসের আমলে হয়েছে। এটা এই বিধানসভায় 'আমরা বোধহয় সকলেই জানি, আমাদের রাজ্যে ভূমি সংস্কার, কৃষক আন্দোলনের ভিত্তিতে মূল কাজটা কিন্তু যুক্তফ্রন্টের প্রথম এবং দ্বিতীয় সময়ে যখন হরেকৃষ্ণ কোনার আমাদের ভূমি রাজস্ব মন্ত্রী ছিলেন, সেই সময়েই মূল কাজটা হয় তার নিয়মিতকরণ। সেই নিয়মিতকরণে সবচেয়ে বেশি অংশটা বামফ্রন্ট আমলে হয়েছে এবং বর্গাদারের অংশটা আপনি একেবারে ভুলে গেছেন। সেটাও ধরে রাখা উচিত, যদিও জমির পুনর্বন্টনের জন্য কোনও গ্রামাঞ্চলে একটা সভায় গিয়ে আপনারা বলুন যে, আপনারা বড় চাষী, জোতদার জমিদারদের নন—বিড়াল কিন্তু মাছ ছোঁন না—আপনারা

এই দরিদ্র কৃষকদের জন্য আত্মহারা হয়ে এই সমস্ত জমিদারদের কাছ থেকে জমি নিয়ে আপনারাই বন্টন করেছেন। এটা শুধু বলুন। আমাদের তাতে লাভ হবে। শুধু এটুকু বলুন, আর কিছু আমরা চাইছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটি কথা অতীশ সিংহ মহাশয় বলেছেন সেচের ক্ষেত্রে। আপনি আর একটি কথা বলেছেন, এটি আমি আলোচনার মধ্যে আনতে চাই—কত জমি একজন পাচ্ছেন? হ্যাঁ, এক একরের একটু কম। এই যে জমি পাচ্ছেন, একটা চিন্তা কিন্তু আমাদেরও ছিল। এই ছোট জমিগুলো কি সত্যিই ভায়াবল হয়?

আমরা বিস্মিত হয়ে দেখছি আমরা যখন কৃষি নিবিড়তার তথ্যগুলো দিচ্ছি। তখন দেখছি কার জমিতে ক্রপিং ইনটেন্সিটি বাড়ছে জানেন? একেবারে প্রান্তিক কৃষকদের। যেখানে কোনও জমি ফেলে রাখা আছে, সেখানে তারা এক দুই ফসলকে জলের ছোঁয়া দিয়ে তিন ফসলি করে ফেলছে। এই ভিত্তিতেই তারা পথ দেখতে শুরু করেছে। সবচেয়ে বড় হচ্ছে যে, তারা একটা এরজন্য আর্থিক সম্মান পেয়েছে, সামাজিক সম্মান পেয়েছে। এতে আপনাদের খুব লাগছে না? আমাদের এই ভূমি সংস্কার অর্থনৈতিক দিক থেকে গুরুত্বপূর্ণ শুধু তাই নয়, একটা সমাজের দিক থেকেও গুরুত্বপূর্ণ পদক্ষেপ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একই সঙ্গে বলছি শুধু এক খন্ড জমি নয়, পাট্টা দেওয়া নয়, পড়চা বা বর্গা দেওয়া নয়, তাদের হাতে যদি সেচের জল পৌঁছে দিতে না পারি তাহলে রাখতে পারব না। আজকে যে অবস্থা এসেছে তাতে শুধু সেচের জল নয়, উন্নত প্রযুক্তিকে পৌঁছে দিতে যদি না পারি তাহলে পাওয়ার টিলার রাখতে পারব না। এখানে দাঁড়িয়ে সেচের ক্ষেত্রে তথ্য দিতে গিয়ে আমি বলছি যে, ১৯৭৭-৭৮ সালে আপনারা যখন ছিলেন তখন যে নিট কৃষি জমি ছিল তার ৩১ শতাংশ জমিকে সেচের আওতায় আনতে পেরেছিলেন। আমার একটা জানার কৌতূহল হয়েছিল যে স্বাধীনতার সময়ে কত সেচের জমি ছিল। ঠিক স্বাধীনতার মুহূর্তে তখনও আমরা দেখতে পেয়েছি যে, মোট কৃষি জমির মধ্যে ১৬ শতাংশ জমি সেচের আওতায় ছিল। মানে আপনাদের সময়ে ১৫ শতাংশ জমি ছিল। আপনারা তো দীর্ঘ সময় ছিলেন। আমরা যদি ২২ বছর থেকে থাকি তাহলে আপনারা ২৭-২৮ বছর ছিলেন। তাতে আপনারা ১৫ শতাংশের বেশি জমি বাড়াতে পারেননি। অথচ এই ২২ বছরে আমরা ৩১ থেকে ৫৮ মানে এই সময়ে ২৭ শতাংশ, প্রায় দ্বিগুণ বৃদ্ধি করতে পেরেছি আপনাদের থেকে কম সময়ে। আরেকটি প্রশ্ন শৈলজা দাস মহাশয় করলেন যে কত ডিপ টিউবওয়েল আমরা করেছি। আমার কাছে তথ্য আছে। আমার কাছে নন্দবাবু সব তথ্য দিয়ে দেন সেই হিসাবে বলছি। জেলাওয়ারি এবং অঞ্চল হিসাবে তথ্য আছে। তাতে দেখা গেছে যে ৩০৩টি এই বছর বসানো হয় জেলাওয়ারি অঞ্চলে। আর ১ হাজার ১২টি ডিপটিউবেল এবং মিডিয়া ডিপটিউববেল বসানো হয় এই রাজ্যে। আমি এই প্রসঙ্গে বলতে চাই যে, সেচের ক্ষেত্রে ব্যাপক

আকারে টাকা বৃদ্ধি করা হয়েছে। সেচের গুরুত্ব মনে রেখে আরেকটা কথা বলে রাখা দরকার সেটা হচ্ছে যে, বন্যা প্রতিরোধের জন্য আমরা অতিরিক্ত আরও ৫০ কোটি টাকা বরাদ্দ করেছি। কারণ বন্যা হয়ে গেলে পরে আমরা বারে বারে ত্রাণ ও পুনর্গঠনের জন্য বরাদ্দ করি। সেই কারণে বন্যা যাতে রোধ করতে পারি তারজন্য ৫০ কোটি টাকার বরাদ্দ রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কে একজন সার্ভিস কো-অপারেটিভের ব্যাপারে প্রশ্ন রাখলেন এবং বললেন যে দু লক্ষ টাকায় কি হবে? না, দু লক্ষ টাকা নয়, এক লক্ষ টাকা রাজ্য সরকার থেকে, তার যে আর্থিক ৩৪ কোটি টাকা সাহায্যের জন্য বরাদ্দ করা হয়েছে তাতে গ্রাম পঞ্চায়েতের অধীনে একটা করে হলে এখানে সদস্যদের এক বছরে ২ লক্ষ টাকা যদি মার্জিন মানি হয় তাহলে ঋণের যে অনুপাত তাতে বাকি ৮ লক্ষ টাকা কো-অপারেটিভ ব্যাংকগুলোর কাছ থেকে আসবে যা পাওয়া যাবে। আপনাদের মনে রাখতে হবে গ্রামাঞ্চলে কৃষকদের জন্য বিনিয়োগ মূলত হচ্ছে ১০ লক্ষ টাকা। সেখানে একটা পাওয়ার টিলার পেলে সে একটা পাম্প সেটের প্রয়োজনে সেটা ব্যবহার করতে পারেন। আমি এই প্রসঙ্গে বলছি যে, কৃষি উৎপাদনের হারের যে প্রশ্ন করেছেন তার উত্তরে বলছি যে, এই তথ্য আমাদের নয়, এই তথ্য কেন্দ্রীয় সরকারের, কেন্দ্রীয় সরকারের অর্থ মন্ত্রকের তথ্য আপনাদের বলে দিচ্ছি। এটা হচ্ছে প্রত্যেক বছরের গড় বৃদ্ধি আগের বছরের থেকে কি হচ্ছে সেটা দেখা। এই বৃদ্ধিগুলো যদি গড় ১০ বছরের হয়, সেখানে যদি ৩ শতাংশ, ৪ শতাংশ, ৫ শতাংশ যদি হয় তার যে এরিথমেটিক, সেটা নিল সত্যি আসে। এই ক্ষেত্রে সৌগতবাবু জানতে চেয়েছিলেন যে, কোথায় আমরা প্রথম সেটা বলুন। প্রথম বলেই তাই বলছি প্রথম। আমরা সবচেয়ে বেশি খাদ্যশস্য বৃদ্ধির হারে এগিয়ে আছি। চাল উৎপাদনেও আমরা প্রথম তাই বলেছি প্রথম। মাছ উৎপাদনেও প্রথম। কিন্তু ক্রপিং ইনটেন্সিটির ক্ষেত্রে আমরা দ্বিতীয় স্থানে আছি। আর ক্রপিং ইনটেন্সিটি বৃদ্ধির হারে আমরা প্রথম বলেই বলেছি উল্লেখ করেছি। তারপরে সামাজিক বন সৃজনের ক্ষেত্রেও আমরা প্রথম। এই মডেলটি কেন্দ্রীয় সরকার বলেছেন বলেই বলছি। তবে আমাদের অনেকগুলো সমস্যা রয়েছে। আর একটা জায়গার কথা বলে নিই আমি।

[5-40 — 5-50 p.m.]

সবচেয়ে বড় যেটা আপনারা বলছিলেন, পরে এটা অধীর চৌধুরিও বলছিলেন, এই ব্যাপারে বক্তব্য রাখতে গিয়ে তাপস ব্যানার্জি একটি কথা বলেছেন, অনেকেই বলেছেন, দেশে যখন উৎপাদন বাড়ছে—এটা ঠিকই, বিপণন এর ব্যাপারটা আমাদের আরও শক্ত করে ধরা উচিত। খাদ্যশস্য বৃদ্ধির একটা এটা আসা পর্যন্ত, এই সময়টা গেছে, এখন এটা ঘটনা, যদি ১৩৬ লক্ষ টন অতিক্রম করতে পারি, অতিক্রম করব

কিনা দেখা যাবে, তার মধ্যে যদি ১২৫ লক্ষ টন চাল উৎপাদন হয়—সৌগতবাবুর সঙ্গে একমত—তার থেকে ৭ লক্ষ টন অভ্যন্তরীণ সংগ্রহ থেকে জোগাড় করা উচিত৷ আমাদের সবচেয়ে অসুবিধার জায়গা হচ্ছে, আমরা চালকল থেকে যে চাল পাই সেটা ২০ শতাংশর মতো। ৮০ শতাংশ হাস্কিং মিল থেকে পাই। এবারে কিন্তু আপনাদের চালকল এবং হাস্কিং উভয় জায়গা থেকে আমরা অভ্যন্তরীণ সংগ্রহটা করে, কোনও জায়গায় আমরা বলছি যে কেন্দ্রীয় সরকার ১০ কে. জি. মাথা পিছু পরিমাণ এর বেশি দেবেন না। এর বর্দ্ধিত আমরা দিতে চাইছি। তার জন্য ১০০ কোটি টাকা আমরা রাখলাম। আমার ধারণা ১০০ কোটিতেও কুলবে না এবং এর জন্য যদি বেশি বরাদ্দের প্রয়োজন হয়, চালু করার পরে আবার আপনাদের কাছে তখন আসব। এর সঙ্গে তাঁত বস্ত্র, ২/১টি সামগ্রি, গুঁড়ো সাবান, বাল্ব আছে, এইগুলি যুক্ত করে আমরা কিন্তু এইগুলি বাড়াব। পি. ডি. এস.-টা আমরা কেন্দ্রের কাছে আমাদের দাবি রেখেছি, বলছি আমাদের ভর্তুকি কিছু একটা দিন। আশা নেই, এই কেন্দ্রীয় সরকার দেবেন। তবে আমরা দাবি রাখব, এক সঙ্গে নিজেদের পায়ে দাঁড়াবার কথাও বলছি। আর একটা কথা অতীশবাবু প্রভার্টি লাইন সম্বন্ধে জিজ্ঞাসা করছিলেন, প্রভার্টি লাইনের ক্ষেত্রে যে এস্টিমেটেড তথ্য, সেটা পেলে ভাল। এক্ষেত্রে আমরা জনসংখ্যা, দারিদ্র সীমার নিচে কমে যাওয়ার দিক থেকে ১ নম্বর। এটা ৯৩-৯৪ সাল পর্যন্ত আমরা হতে পারিনি। তবে এক্সপার্ট গ্রুপ পর্যন্ত সেটা হতে পেরেছি যেটা উল্লেখ করা হয় বিভিন্ন পত্র-পত্রিকায়। অবশ্য সকলে ফ্রন্ট লাইনে একটা কথা লিখে আসছিল, সারপেস্ট ডেকলাইন ইন প্রভার্টি—সারপেস্ট ডেকলাইন ওয়েস্ট বেঙ্গলে হয়েছে, এটা আপনাদের সময়ে হয়েছিল, ফিফটি ফাইভ পারসেন্ট, এখন সেটা কম হয়েছে ৩৫ পারসেন্ট, কোনও রাজ্যে এর চেয়ে বেশি হয়নি। একটা কথা বলে নিই, ৯৩-৯৪ সাল এক সঙ্গে বলছি, এটার ক্ষেত্রে আমরা নিজেরা আলোচনা করেছি, একটা কথা বলা হচ্ছে, ঐ প্রসঙ্গে আসছে, আমরা পরের বছরে দেখছি, মজুরি বৃদ্ধির হারের ক্ষেত্রে প্রকৃত মজুরির বৃদ্ধির হার বেড়েছে, কেবল মানি ওয়েজ অফ এগ্রিকালচারাল লেবারস, এটা নয়, যে হারে তার মূল্য সূচক কনজিউমার প্রাইস ইনডেক্স অন এগ্রিকালচারাল লেবারারস যে হারে বাড়ছে, তার চেয়ে বেশি বাড়ছে। যদি বেড়ে থাকে তার সঙ্গে দয়া করে যুক্ত করবেন কেন্দ্রীয় সরকারের অধীন জাতীয় নমুনা সমীক্ষার তথ্য—পশ্চিমবাংলাতে সবচেয়ে বেশি হারে মাথাপিছু ক্যালরি গ্রহণ বৃদ্ধি পেয়েছে। যেখানে সারা দেশে ক্যালরি গ্রহণ গ্রামাঞ্চলে কমছে, বড় বড় রাজ্যে, মহারাষ্ট্রে কমছে, সেখানে পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি হারে বাড়ছে। জানবেন, প্রভার্টি লাইন এটা ৯৭ এর তথ্য এবং ন্যাশনাল সাম্পেল সার্ভের তথ্য। এটা আমাদের দেশের নয়। সারা পৃথিবীতেও এটা গ্রাহ্য হয়। এটা প্রভার্টি লাইনে হচ্ছে সবচেয়ে বড়। ইনপিট হচ্ছে ক্যালরি ইনটেক যেটা হয়ে থাকে। আমরা রাজ্য সরকারের দিক থেকে ঠিক করেছি, আই. এস. আই.-এর মতো

ইন্সটিটিউশন অফ ন্যাশনাল ইমপর্টেন্সকে বলব, আমাদের মনে হচ্ছে, দারিদ্র সমাজের নিচের পারসেন্টেজটা কমে গিয়েছে। যদি কমে যায়, আমরা যদি বলি হ্যাঁ, আমরা জানি, তার জন্য আমরা ইন্ডিয়ান স্ট্যাটিস্টিক্যাল ইনস্টিটিউটকে এই কাজ দেওয়ার সিদ্ধান্ত নিই। ওরাই দেখে দিন। আর কেউ দেখলে প্রশ্নটা উঠবে। যদি দেখা যায় এর পরে আমাদের দারিদ্র সীমা—আমি কথার কথা বলছি, ৩৩ শতাংশের নিচে চলে গিয়েছে, তার জন্য আমরা পি. ডি. এস. এ. কিছু টাকা কম পাই, পাব ; কিন্তু যেটা হয়েছে সেটা বলতে হবে। এটা আমাদের সিদ্ধান্ত। আমরা দুইজনে মিলেই এই কথা বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে দাঁড়িয়ে এটা অস্বীকার করে লাভ নেই যে গ্রামাঞ্চলে মানুষের কেনার ক্ষমতা বৃদ্ধি পেয়েছে। ক্ষমতাটা বৃদ্ধি পেয়েছে ১০ হাজার কোটি টাকার মতোন। জাতীয় নমুনা সমীক্ষার তথ্য অনুযায়ী শিল্প পণ্যয় মানুষ খরচ করছে এই কথাটা সুন্দরভাবে রেখেছেন বিরোধী দলের একজনের তাঁত তো ক্রয় করার ক্ষমতা বেড়েছে। বোধহয় তাপসবাবু প্রশ্নটা রেখেছিলেন। কিন্তু তিনি তো কিনছেন বাইরের রাজ্যের সামগ্রি। হ্যাঁ এটা আমাদেরও বক্তব্য।

আর তাদের প্রয়োজনীয় যে জিনিসগুলো, সে কৃষি উৎপাদনের উপকরণ হতে পারে, নিত্য প্রয়োজনীয় জিনিস হতে পারে, এটা রাজ্যের মধ্যেই আমরা করছি। এখান থেকেই কিন্তু আমাদের মূল শিল্পের আলোচনার সূত্রপাত। সৌগতবাবু প্রচ্ছন্ন একটা সন্দেহ করে জিজ্ঞাসা করেছিলেন যে তথ্যগুলো দেওয়া হয়েছে সেগুলোর মধ্যে কোনও অসঙ্গতি আছে কি? গতবারের বাজেট বক্তৃতায় আমি বলেছিলাম ১৯৯১-৯৭ ইন্ডাস্ট্রিয়াল অ্যাপ্রুভাল হয়েছে ১,৬০৩টি প্রকল্পে, তাতে ইনভেস্ট অ্যামাউন্ট হচ্ছে ৪৩,১০০। তার মধ্যে ২৫৩টি প্রকল্প কমপ্লিট করেছি ৭,২৬৪ কোটি টাকা ব্যয় করে, আর ৮৪টি আন্ডার কন্সট্রাকশন আছে। আপনারা লক্ষ্য করুন অনুমোদিত প্রকল্পের সংখ্যা বেড়ে গেল ১,৩০৩ থেকে ১,৮৪৩ হল, তার বিনিয়োগযোগ্য যে অর্থাঙ্ক সেটা ৪৮,৬২৬ বেরোল। যেগুলো ইমপ্লিমেন্ট হয়েছে সেই সংখ্যাটাও বৃদ্ধি পেল ২৫৩ থেকে ৩০২, অর্থাৎ ৪৯টি, ৭,৭৯৯ টাকা খরচ করে। তাই আন্ডার কনস্ট্রাকশনটাও কমল। তবে খুব বেশি কমল না, কারণ নতুন প্রকল্পটা ঢুকে গেছে। ৮০টি হল ১০,০৩০ ব্যয় করে। চালু প্রকল্পগুলো থেকে ডাইরেক্ট এমপ্লয়মেন্ট জেনারেশন হয়েছে—অতীশবাবু যেটা বলছিলেন— ৪৪,৪৫৩ ডাইরেক্ট এমপ্লয়মেন্ট জেনারেশন হয়েছে, ইনডাইরেক্ট এমপ্লয়মেন্ট জেনারেশনেরও একটা এস্টিমেট করা হয়েছে, সেটাকে আমি এখন বলব না। বড় শিল্প থেকে সরাসরি চুয়াল্লিশ হাজারের মতো কর্মসংস্থান হল, আর ইনডাইরেক্ট এমপ্লয়মেন্ট জেনারেশনের একটা এস্টিমেট করেছেন শিল্প বাণিজ্য দপ্তর, সেটা হচ্ছে এই সময়ে ১.২৫ লক্ষ। এখানে একটা কথা বলা উচিত, এর মাধ্যমে কিন্তু কর্মসংস্থানের মূলটা আসবে না। সেই প্রসঙ্গে আমি ক্ষুদ্র

ও মাঝারি শিল্পের প্রসঙ্গে আসছি। তার আগেই আমি বলেছি উৎপাদন বৃদ্ধির হার, সারা ভারতবর্ষে এই বছরের প্রথম ছয় মাসে যেখানে ছিল ৩.৩ শতাংশ, পশ্চিমবাংলায় সেখানে ৫.৯ শতাংশ হারে বেড়েছে। এটা সেন্ট্রাল স্ট্যাটিস্টিক্যাল অর্গানাইজেশনের মেথডলজি ব্যবহার করে, এ. এস. আই. ডাটা নিয়ে কোনও কোনও শিল্পে কত উৎপাদন বেড়েছে তাও আমার লেখা আছে। এই বৃদ্ধির হারটা বৃদ্ধি পেয়েছে শিল্পের উৎপাদন বৃদ্ধির পরেই। আমি হলদিয়া প্রসঙ্গে পরে আসছি, অতীশদা, ছোট শিল্পে প্রামান্যতথ্য এটাই ইকনমিক সেন্সাস। এটা আমাদের উল্লেখ করা উচিত, কিন্তু এটা আমরা বেশি ব্যবহার করি না। তারপরে সেন্সাসে আমি আসছি, ১৯৯০ সালে চালু ছোট শিল্পের সংখ্যা ছিল ২৭ লক্ষ, ঐ চালু শিল্প থেকে ৫৩ লক্ষ কাজ পেতেন, এখন পাচ্ছেন ৭৫ লক্ষ। গড়ে এক একটা বছরে দু' লক্ষর মতো ক্ষুদ্র শিল্প হয়েছে, এটা ইকনমিক সেন্সাসে আছে। এই তথ্যটা জেলাওয়ারি, ব্লকওয়ারি লিপিবদ্ধ আছে। আপনারা যদি চান আমি ব্লকওয়ারি তথ্য দিতে পারি। শুধু তাই নয় জাতীয় নমুনা সমীক্ষার সর্বশেষ তথ্য বলছে, সারা রাজ্যগুলির মধ্যে আমরা দ্বিতীয় স্থানে আছি। এখানে একটা কথা বলা ভাল, হলদিয়া প্রকল্প স্বম্বন্ধে অনেকে বলেছেন। যেহেতু বুঝতে পারছেন প্রকল্পটা আসবে, ৫,১০০ কোটি টাকার প্রকল্প, এর মধ্যে ৭৫ ভাগ টাকা খরচ হয়ে গেছে। এখন আমরা দেখতে পাচ্ছি প্রায় ৩০০ কোটি টাকা কম এই প্রকল্পে খরচ হচ্ছে। আপনারা প্রশ্ন তুলেছেন চাকরির ব্যাপারে, ডাইরেক্ট এবং ইন-ডাইরেক্ট এমপ্লয়মেন্ট। ডাইরেক্ট এমপ্লয়মেন্ট হবে দশ হাজার। এখানে দয়া করে লক্ষ্য করবেন অনুসারী শিল্প যেগুলো চিহ্নিত হয়েছে এর থেকে অন্তত দেড়লক্ষ কর্মসংস্থান হবে। এটা কেউ ঠেকাতে পারবে না। এখানে লক্ষ্য করবেন এই পেট্রোকেমিকেলসের মধ্যে প্ল্যাস্টিক শিল্প লুকিয়ে আছে। আপনারা জানেন এক একটা বছরে আমাদের রাজ্যে প্রায় আট থেকে নয় হাজার কোটি টাকা পেট্রোকেমিকেলস পণ্য আমরা অন্য রাজ্য থেকে আনছি। আমরা কিন্তু আমাদের বাজারটা পাচ্ছি। এই প্রশ্নটা যখন কেউ তোলেন, দেওকিবাবু চলে গেছেন, অধীরবাবুও তুলেছেন, এই শিল্পটা করতে আপনাদের বাইশ বছর লাগল কেন। এই কথাটা আপনারা বলতে পারলেন? ১৯৭৭ থেকে যার যাত্রা শুরু ১৯৮৮-৮৯ সালের আগে কিন্তু মূল অনুমোদন আপনারা দেননি।

[5-50 — 6-00 p.m.]

সেই নির্বাচনের আগে বুঝতে পারা গিয়েছিল এটাই মানুষের শুধু একটা শিল্প প্রকল্প নয়, এটা পশ্চিমবাংলার মানুষের একটা আবেগের পর্যায়ে চলে গিয়েছে, রাজনৈতিক চেতনায় ঢুকে গিয়েছে। প্রয়াত প্রধানমন্ত্রী রাজীব গান্ধী তো এসেছিলেন এবং এর মূল অনুমোদনগুলো আমরা তো পাই যুক্তফ্রন্টের ভি. পি. সিং সরকারের আমলে। এই প্রকল্প

রূপায়ন শুরু হয়—জানবেন '৯০-'৯১ সালের পর থেকে। এবং এই প্রকল্পের এই ৫,১০০ কোটি টাকার ১,০০০ কোটি টাকা হচ্ছে—আপনারা, আমরা প্রমোটার, তাদের ইক্যুইটি আনা বাজার থেকে, বাকি ৩,০০০ হচ্ছে ঋণ। ঋণটা সমস্তটাই টাই-আপ এখানে। আমাদের যে নিজেদের অর্থ আনার, সবচেয়ে বেশি অর্থের যোগান ১০০ ভাগ দিয়ে ফেলেছি কিছুটা অ্যাডভান্স দিয়েছে রাজ্য সরকার। বাকিরা ৭৫ ভাগ দিয়েছে। এটাকেও থামাতে পারবেন না। এই হলদিয়া প্রকল্প যেহেতু আসতে চলেছে, পি. টি. এ. আসতে চলেছে, জানবেন, যদি আসে তাহলে কিন্তু এই উৎপাদন বৃদ্ধির হার ব্যাপক ভাবে বৃদ্ধি পাবে। এবং, এই যে যাত্রাটা শুরু হবে—আপনারা যতই বিরোধিতা করুন, যতই ব্যঙ্গ করুন। এই প্রকল্পের সবচেয়ে বিরোধিতা আপনারাই করেছেন। তারপরে সেই বিরোধিতা অতিক্রম করে আমরা এসেছি। আর বক্রেশ্বর যখন আসতে চলেছে, যখন শুনলেন বক্রেশ্বর আসতে চলেছে তখনই আপনারা আর একটা প্রশ্ন তুলেছেন—এতে সেচ আটকে যাবে। কি সেচ আটকাবে এর জন্য প্রথম পর্যায়ে যে ২০০টি ডিপ টিউবওয়েল লাগবে, তার ১০০টি তো বসে গেছে আর ১০০টি বসবে। কোথাও কোনও সেচের সমস্যা আমরা করতে দেব না। ওটা যখন আসতে চলেছে, তখন আপনারা, যাকে বলে খারাপ বাংলায় 'ভাঙচি কাটা', সেইরকম একটা দিতে চাইছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে একটা প্রশ্ন অনেকে তুলছে বন্ধ কলকারখানা প্রসঙ্গে বন্ধ কলকারখানার বিষয়ে ৫০০ টাকার প্রকল্পটা আমরা গ্রহণ করি। মাননীয় সদস্য রবীন মুখার্জি একটা বক্তব্য এখানে রেখেছিলেন যে, মহামান্য রাজ্যপালের ভাষণে একটা সংখ্যা দেওয়া হয়েছে আর আমার ভাষণে অন্য সংখ্যা দেওয়া হয়েছে কিনা? মাননীয় রাজ্যপাল যেটা দিয়েছেন, সেটা হচ্ছে অক্টোবরের শেষ পর্যন্ত, আর আমার ভাষণে যেটা, সেটা মার্চ মাসের এক তারিখে। সেখানে আমরা বলেছি, তার পরেও বৃদ্ধি পেয়েছে প্রতিদিন। ২৮ হাজার ৭০০টি দরখাস্ত জমা পড়েছিল, তার মধ্যে ২৫ হাজার ৮০০ তখন ক্লিয়ার হয়েছে। এর মধ্যে ২৭,৫০০ হয়েছে, ৩১ এর মধ্যে বাকিটা হয়ে যাবে।

একটা কথা নির্মলবাবু রেখেছেন—আরও বলেছেন যে, এটা করার সময় যে গাইড লাইন্স নিয়ে আপনারা করেছেন, সেটা সঠিক হয়েছে কি? এটা তো আমি ভুলতে পারব না। এই ক্ষেত্রে আমরা সর্বদলীয় একটা অ্যাপ্রোচ নিই, মাননীয় শ্রমমন্ত্রীর ঘরে মিটিং হয়, আই. এন. টি. ইউ. সি., সি. আই. টি. ইউ., টি. ইউ. সি. সি. প্রত্যেকটা কেন্দ্রীয় সংগঠনের নেতৃত্বের সঙ্গে কথা বলে সর্বসম্মতিক্রমে সিদ্ধান্ত নিয়ে এই গাইড-লাইন্স ইস্যু হয়। যদি এর পরেও আপনার ভিন্ন মত থাকে, আপনি আই. এন. টি. ইউ. সি.-র মধ্যে জানাবেন।

একটা কথা বলি মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকারখানা সবচেয়ে বেশি বন্ধ তো মহারাষ্ট্রে, যেখানে কংগ্রেসিরা ছিল, বি. জে. পি., ইত্যাদিরা আছেন। কোনও কেন্দ্রীয় সরকার— কংগ্রেসি নয়, বি. জে. পি., তার সহযোগী মিলে নয়, ইউনাইটেড ফ্রন্ট নয়, কেউ কখনও বন্ধ কলকারখানার শ্রমিকদের জন্য একটা টাকাও দিতে পারেননি। আমরা সেখানে অর্থ দিয়েছি। আপনারা সেটা সমর্থন না করে ব্যাঙ্গ করছেন?

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা কথা বলি, ১০০ কোটি টাকার যে ফান্ডটা তৈরি করা হয়েছে বন্ধ কলকারখানা খোলার জন্য, যে ১০০ কোটি টাকা রাখা হয়েছে, তার কোনও টাকা—সৌগতবাবু জিজ্ঞেস করেছিলেন—ভলান্টারি রিটায়ারমেন্টের জন্য ব্যবহার করা হবে না। সেই টাকা আধুনিকিকরণ, বহুমুখীকরণ বা কোনও প্রশিক্ষণে জন্য ব্যবহার করা হবে। এর জন্য আমরা একটা উচ্চ ক্ষমতাসম্পন্ন এক্সপার্ট কমিটি করি। ঠিক একই ভাবে কেন্দ্রীয় সংগঠনরা থাকবেন। এই কারখানাগুলো খুলতে আমরা বদ্ধপরিকর। ডানলপ নিয়ে কি বক্তব্য রাখা হচ্ছে? ডানলপ নিয়ে কে এগিয়ে এসেছেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা কথা বলে শেষ করছি। আমরা ছোট শিল্পের জোরের মাধ্যমে অতিরিক্ত কর্মসংস্থান সৃষ্টি করতে চাই। একটা প্রশ্ন এখানে এসেছে, কর্ম সংস্থান কত? সেটা কৃষির ক্ষেত্রে ১.৯৭ লক্ষ, অন্যান্য ক্ষেত্রে .৫৪, অন্যান্য ক্ষেত্রে ৩.৩০ প্রায় ৭ লক্ষ ১৫ হাজার অতিরিক্ত কর্মসংস্থান আমরা সৃষ্টি করব। আমাদের এই কর্মসংস্থান বৃদ্ধি করার ক্ষেত্রে যে ব্যয়বরাদ্দ পরিকল্পনা করা হয়েছে তার বিকেন্দ্রীকরণ জানবেন আগের চেয়ে বেশি দেওয়া এই কারণে। বিকেন্দ্রীকরণ শুধু ৫০ ভাগ পঞ্চায়েতকে যুক্ত করা তাই নয় এর অর্থ সরাসরি জেলা পরিকল্পনা কমিটিতে বড় অংশ যাবে। জেলা স্তরে ৩০ ভাগ, পঞ্চায়েত সমিতি ২০ ভাগ এবং গ্রাম পঞ্চায়েত স্তরে ৫০ ভাগ এবং এই পরিকল্পনা করার সময়ে গ্রাম সংসদ থেকে পরিকল্পনা তুলে আনার যে উদ্যোগ শুরু হয়ে গেছে যেহেতু পরিকল্পনা ওখান থেকে এসেছে সেখানে মাননীয় বিধায়করা যুক্ত আছেন পঞ্চায়েত সমিতিতে পদাধিকারবলে, যুক্ত আছেন জেলা পরিষদে পদাধিকারবলে, যুক্ত আছেন জেলা পরিকল্পনা সমন্বয় সমিতিতে পদাধিকারবলে। তবুও আপনারা যে প্রস্তাব রেখেছেন সেই প্রস্তাবে আপনারা যেহেতু বলছেন সেটা নিয়ে আমি বলছি, পরে আমরা এটা নিয়ে আলোচনা করব। করের ক্ষেত্রে আপনারা মূলত বিরোধিতা করেননি। যে করটা ল্যান্ড রেভিনিউ এর উপর হয়েছে, সৌগতবাবু বলছিলেন, এটা কৃষকদের উপর পড়বে। না, কৃষকদের উপর নয়, ধনী কৃষক, ৬ শতাংশ মানুষ, যাদের প্রতিনিধিত্ব আপনারা করেন, তাদের হয়ত মাসে এক টাকা বৃদ্ধি পাবে। আর প্রফেশনাল ট্যাক্সের কথা বলছেন, নিচের দিকে ব্যাপক ছাড় হয়েছে এবং যেটা আপনারা বললেন না প্রফেশনাল ট্যাক্সের ক্ষেত্রে যেটা বড়র দিকে স্তর সেখানে প্রফেশনাল ট্যাক্স জনিত ১৩০ টাকা দেওয়া হচ্ছে, কেন্দ্রীয় সরকারকে দেওয়া হচ্ছে ২ হাজার ৩৮৩ কোটি টাকা। কেন্দ্রীয়

সরকারকে যে টাকা দেন তার পাঁচ শতাংশ প্রফেশনাল ট্যাক্সকে দিতে হবে না আর উত্তরবঙ্গ সম্পর্কে একটা কথা বলেছেন সেটা বলে আমি বক্তব্য শেষ করব। এটা ঠিক নয়, উত্তরবঙ্গের ক্ষেত্রে প্রত্যেকটা পরিকল্পনা দপ্তরের বাজেট যোগ করে আমি দেখেছি মাথাপিছু পশ্চিমবঙ্গ রাজ্যের ক্ষেত্রে যেখানে ব্যয় হচেছ ১০৮ টাকা আর উত্তরবঙ্গে, কুচবিহার সমেত ১৭৮ টাকা। যদি মাথাপিছু বাদ দেন জমি পিছুও করেন পশ্চিমবাংলার ক্ষেত্রে যদি ৬৮ হয়, তার চেয়ে বেশি উত্তরবঙ্গে হয়েছে। সমস্ত রাজ্যের চেয়ে বেশি উত্তরবঙ্গে হয়েছে। এতদ সত্ত্বেও সাংবিধানিক কারণে যেটা আমরা করিনি, পরে আলোচনা করে করব। বিভ্রান্তমূলক কোনও বক্তব্য যে রাখা না হয়। এই কথা বলে সবশেষে আমি বলছি দায়বদ্ধতা, আমাদের কাছে সবচেয়ে গুরুত্বপূর্ণ। দায়বদ্ধতা সরকারের একেবারে নিচের থেকে ওপরের স্তর পর্যন্ত কিন্তু শুধু কর্মীদের বা শ্রমিকদের দায়বদ্ধতা নয়, শুধু কর্মীদের দায়বদ্ধতা নয় পুঁজিকে দায়বদ্ধ হতে হবে। দায়বদ্ধ হতে হবে গণমাধ্যমকে। শুধু লেবারকে ডিসিপ্লিন করা নয়, ক্যাপিটালকে ডিসিপ্লিন করতে হবে। গণমাধ্যমকে দায়বদ্ধ করতে হবে বিরোধীদের, আমাদের সকলের দায়বদ্ধতা দরকার। আমরা মনে করছি যে সর্ব দলীয় একটা সভা দরকার, একই সঙ্গে বলছি যে সার্বিক, প্রাথমিক শিক্ষার কথা যা ভারতবর্ষের কোনও সরকার বলতে পারেনি, আমরা বলেছি। আমরা এটা নিয়ে আলোচনা চাইছি, সমস্ত মানুষজন আসুক। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** The Debate stands closed.

[6-00 — 6-10 p.m.]

## MOTION FOR VOTE ON ACCOUNT

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum not exceeding Rs. 64,85,19,09,000 only be granted to the Governor, on account, for or towards defraying the charges for the following services and purposes during the year ending on the 31st day of March, 2000 namely :—

| Demand No. | Major Head | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| 1 | 2011—State Legislatures .. | 4,36,48,000 |

| 1 | 2 | | 3 |
|---|---|---|---|
| 3 | 2013—Council of Ministers | .. | 1,08,57,000 |
| 4 | 2014—Administration of Justice | .. | 31,45,25,000 |
| 5 | 2015—Elections | .. | 20,50,50,000 |
| 6 | 2020—Collection of Taxes on Income and Expenditure | .. | 2,24,50,000 |
| 7 | 2029—Land Revenue | .. | 81,20,26,000 |
| | 5475—Capital Outlay on Other General Economic Services | .. | 15,84,000 |
| 8 | 2030—Stamps and Registration | .. | 12,42,58,000 |
| 9 | 2035—Collection of Other Taxes on Property and Capital Transactions | .. | 14,27,000 |
| 10 | 2039—State Excise | .. | 12,75,78,000 |
| 11 | 2040—Taxes on Sales, Trades etc. | .. | 21,97,15,000 |
| 12 | 2041—Taxes on Vehicles | .. | 2,75,55,000 |
| 13 | 2045—Other Taxes and Duties on Commodities and Services | .. | 2,60,61,000 |
| 14 | 2047—Other Fiscal Services | .. | 4,88,55,000 |
| 16 | 2049—Interest Payments | .. | 19,47,000 |
| 18 | 2052—Secretariat General Services | .. | 21,48,30,000 |
| 19 | 2053—District Administration | .. | 19,13,04,000 |
| 20 | 2054—Treasury and Accounts Administration | .. | 15,31,20,000 |
| 21 | 2055—Police | .. | 285,24,13,000 |
| 22 | 2056—Jails | .. | 19,44,89,000 |
| 24 | 2058—Stationery and Printing | .. | 5,69,48,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| 25 | 2059—Public Works .. | 1,06,91,93,000 |
| | 2205—Art and Culture (Buildings) .. | 16,80,000 |
| | 2216—Housing (Buildings) .. | 4,01,10,000 |
| | 2853—Non-Ferrous Mining and Metallurgical Indus tries (Buildings) .. | 2,00,000 |
| | 4059—Capital Outlay on Public Works .. | 35,53,80,000 |
| | 4202—Capital Outlay on Education, Sports, Art and Culture (Buildings) .. | 8,83,60,000 |
| | 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Buildings) .. | 41,23,20,000 |
| | 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan) (Buildings) .. | 24,00,000 |
| | 4210—Capital Outlay on Medical and Public Health (Public Health) (Buildings) .. | 10,00,000 |
| | 4211—Capital Outlay on Family Welfare (Buildings).. | 2,40,000 |
| | 4216—Capital Outlay on Housing (Buildings) .. | 14,68,80,000 |
| | 4220—Capital Outlay on Information and Publicity (Buildings) .. | 5,26,000 |
| | 4250—Capital Outlay on Other Social Services (Buildings) .. | 10,00,000 |
| | 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings) .. | 39,20,000 |
| | 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) (Buildings) | 92,00,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | 4425—Capital Outlay on Co-operation (Buildings) .. | 8.20.000 |
| | 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings) .. | 12,40,000 |
| 26 | 2070—Other Administrative Services (Fire Protection and Control) .. | 22,60,86,000 |
| 27 | 2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control) .. | 57,66,54,000 |
| 28 | 2071—Pensions and Other Retirement Benefits .. | 400,51,68,000 |
| 29 | 2075—Miscellaneous General Services .. | 4,72,44,000 |
| 30 | 2202—General Education .. | 1584,82,09,000 |
| | 2203—Technical Education .. | 32,48,52,000 |
| | 2205—Art and Culture .. | 4,43,62,000 |
| | 6202—Loans for Education, Sports, Art and Culture.. | 1,65,000 |
| 31 | 2204—Sports and Youth Services .. | 15,29,49,000 |
| 32 | 2210—Medical and Public Health (Excluding Public Health) .. | 306,53,93,000 |
| | 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) .. | 1,65,000 |
| 33 | 2210—Medical and Public Health (Public Health) .. | 47,79,89,000 |
| 34 | 2211—Family Welfare .. | 41,25,39,000 |
| 35 | 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air & Water Pollution) .. | 108,82,80,000 |
| 36 | 2216—Housing .. | 11,89,60,000 |
| | 4216—Capital Outlay on Housing .. | 16,05,81,000 |

| 1 | 2 | | 3 |
|---|---|---|---|
| | 6216—Loans for Housing | .. | 1,32,00,000 |
| 37 | 2217—Urban Development | .. | 262,78,23,000 |
| | 4217—Capital Outlay on Urban Development | .. | 67,32,000 |
| | 6217—Loans for Urban Development | .. | 7,06,20,000 |
| 38 | 2220—Information and Publicity | .. | 11,53,33,000 |
| | 4220—Capital Outlay on Information & Publicity | .. | 19,45,000 |
| | 6220—Loans for Information and Publicity | .. | 13,86,000 |
| 39 | 2230—Labour and Employment | .. | 25,02,13,000 |
| 40 | 2235—Social Security and Welfare (Rehabilitation) | .. | 12,19,60,000 |
| | 6235—Loans for Social Security and Welfare (Rehabilitation) | .. | 1,65,000 |
| 41 | 2202—General Education (Tribal Areas Sub-Plan) | .. | 6,58,88,000 |
| | 2204—Sports and Youth Services (Tribal Areas Sub-Plan) | .. | 13,20,000 |
| | 2210—Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan) | .. | 2,68,61,000 |
| | 2210—Medical and Public Health (Public Health) (Tribal Areas Sub-Plan) | .. | 16,50,000 |
| | 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) (Tribal Areas Sub-Plan) | .. | 3,41,22,000 |
| | 2225—Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes | .. | 52,23,36,000 |
| | 2230—Labour and Employment (Tribal Areas Sub- | | |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | Plan) .. | 2,97,000 |
| | 2235—Social Security and Welfare (Social Welfare) (Tribal Areas Sub-Plan) .. | 9,24,000 |
| | 2236—Nutrition (Tribal Areas Sub-Plan) .. | 33,00,000 |
| | 2250—Other Social Services (Tribal Areas Sub-Plan).. | 1,000 |
| | 2401—Crop Husbandry (Excluding Horticulture and Vegetable Crops) (Tribal Areas Sub-Plan) .. | 67,32,000 |
| | 2401—Crop Husbandry (Horitculture and Vegetable Crops) (Tribal Areas Sub-Plan) .. | 11,43,000 |
| | 2402—Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan) .. | 18,48,000 |
| | 2403—Animal Husbandry (Tribal Areas Sub-Plan) .. | 56,02,000 |
| | 2404—Dairy Development (Tribal Areas Sub-Plan) .. | 33,000 |
| | 2405—Fisheries (Tribal Areas Sub-Plan) .. | 19,87,000 |
| | 2406—Forestry and Wild Life (Tribal Areas Sub-Plan) .. | 2,05,13,000 |
| | 2408—Food, Storage and Warehousing (Tribal Areas Sub-Plan) .. | 1,32,000 |
| | 2425—Co-operation (Tribal Areas Sub-Plan) .. | 11,05,000 |
| | 2435—Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan) .. | 4,95,000 |
| | 2501—Rural Development (Tribal Areas Sub-Plan) .. | 1,74,08,000 |
| | 2575—Other Special Areas Programmes (Tribal Areas Sub-Plan) .. | 77,97,000 |
| | 2702—Minor Irrigation (Tribal Areas Sub-Plan) .. | 9.12,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| 41 | 2851—Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) .. | 13,23,000 |
| | 2852—Industries (Food & Beverages) (Tribal Areas Sub-Plan) .. | 2,43,000 |
| | 4225—Capital Outlay on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes .. | 3,27,92,000 |
| | 4250—Capital Outlay on Other Social Services (Tribal Areas Sub-Plan) .. | 2,000 |
| | 4425—Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan) .. | 13,33,000 |
| | 4435—Capital Outlay on Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan) .. | 5,12,000 |
| | 4702—Capital Outlay on Minor Irrigation (Tribal Areas Sub-Plan) .. | 93,76,000 |
| | 4705—Capital Outlay on Command Areas Development (Tribal Areas Sub-Plan) .. | 8,05,000 |
| | 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) .. | 33,000 |
| | 5054—Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan) .. | 2,20,44,000 |
| | 6225—Loans for Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes .. | 49,50,000 |
| | 6250—Loans for Other Social Services (Tribal Areas Sub-Plan) .. | 1,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | 6425—Loans for Co-operation (Tribal Areas Sub-Plan) .. | 2,05,000 |
| 42 | 2235—Social Security and Welfare (Social Welfare) .. | 81,33,82,000 |
| | 4235—Capital Outlay on Social Security and Welfare (Social Welfare) .. | 99,00,000 |
| 43 | 2236—Nutrition . | 11,72,59,000 |
| 44 | 2245—Relief on account on Natural Calamities .. | 60,14,00,000 |
| 45 | 2251—Secretariat—Social Services . | 7,59,66,000 |
| 46 | 2250—Other Social Services .. | 11,20,55,000 |
| | 4250—Capital Outlay on Other Social Services .. | 94,36,000 |
| | 6250—Loans for Other Social Services .. | 6,76,000 |
| 47 | 2401—Crop Husbandry (Excluding Horticulture and Vegetable Crops) .. | 54,77,08,000 |
| | 4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings and Horticulture and Vegetable Crops) .. | 53,13,000 |
| 48 | 2402—Soil and Water Conservation .. | 9,65,17,000 |
| | 4402—Capital Outlay on Soil and Water Conservation .. | 1,98,000 |
| 49 | 2403—Animal Husbandry .. | 45,55,01,000 |
| | 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) .. | 69,96,000 |
| | 2404—Dairy Development .. | 46,58,94,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| 50 | 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) .. | 1,58,40,000 |
| 51 | 2405—Fisheries .. | 23,17,92,000 |
| | 4405—Capital Outlay on Fisheries .. | 1,18,80,000 |
| | 6405—Loans for Fisheries .. | 3,32,97,000 |
| 52 | 2406—Forestry and Wild Life .. | 52,64,98,000 |
| | 4406—Capital Outlay on forestry and Wild Life .. | 33,000 |
| 53 | 4407—Capital Outlay on Plantations .. | 59,40,000 |
| | 6407—Loans for Plantations .. | 57,75,000 |
| 54 | 2408—Food, Storage and Warehousing .. | 29,86,05,000 |
| | 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) .. | 6,17,10,000 |
| 55 | 2415—Agricultural Research and Education .. | 17,56,59,000 |
| | 4415—Capital Outlay on Agricultural Research and Education (Excluding Public Undertakings) .. | 8,91,000 |
| 56 | 2401—Crop Husbandry (Horticulture and Vegetable Crop) .. | 3,29,05,000 |
| | 2852—Industries (Food and Beverages) .. | 3,36,67,000 |
| | 4401—Capital Outlay on Husbandry (Horticulture and Vegetable Crop) .. | 1,82,000 |
| | 6860—Loans for Consumer Industries (Foods and | |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | Beverages) .. | 13,53,000 |
| 57 | 2425—Co-operation .. | 16,37,37,000 |
| | 4425—Capital Outlay on Co-operation .. | 4,50,29,000 |
| | 6425—Loans for Co-operation .. | 1,59,89,000 |
| 58 | 2435—Other Agricultural Programmes .. | 5,83,06,000 |
| | 4435—Capital Outlay on Other Agriculture Programmes .. | 28,22,000 |
| 59 | 2501—Special Programmes for Rural Development .. | 12,72,16,00 |
| 60 | 2505—Rural Employment .. | 135,05,88,000 |
| 61 | 2506—Land Reforms .. | 8,95,73,000 |
| 62 | 2515—Other Rural Development Programmes (Panchayati Raj) .. | 118,77,95,000 |
| | 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Institutions (Panchayti Raj) .. | 3,33,30,000 |
| | 6515—Loans for Other Rural Development Programmes (Panchayati Raj) .. | 33,000 |
| 63 | 2515—Other Rural Development Programmes (Community Development) .. | 29,94,22,000 |
| | 4515—Capital Outlay on Other Rural Development Programmes (Community Development) .. | 6,60,000 |
| | 6515—Loans for Other Rural Development Programmes (Community Development) .. | 6,27,000 |
| 64 | 2551—Hill Areas .. | 49,67,18,000 |
| | 4551—Capital Outlay on Hill Areas .. | 39,60,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | 6551—Loans for Hill Areas .. | 1,03,95,000 |
| 65 | 2575—Other Special Areas Programme .. | 24,81,01,000 |
| | 4575—Capital Outlay on Other Special Areas Programme .. | 6,86,13,000 |
| 66 | 2701—Major and Medium Irrigation .. | 67,25,71,000 |
| | 4701—Capital Outlay on Major and Medium Irrigation .. | 97,13,10,000 |
| 67 | 2702—Minor Irrigation .. | 106,58,78,000 |
| | 2705—Command Area Development .. | 1,56,60,000 |
| | 4702—Capital Outlay on Minor Irrigation .. | 18,26,52,000 |
| | 4705—Capital Outlay on Command Area Development .. | 2,28,82,000 |
| 68 | 2711—Flood Control .. | 53,53,13,000 |
| | 4711—Capital Outlay on Flood Control Projects .. | 37,92,00,000 |
| 69 | 2801—Power .. | 17,10,06,000 |
| | 6801—Loans for Power Projects .. | 618,52,89,000 |
| | 6850—Loans for Consumer Industries .. | 82,50,000 |
| 72 | 2810—Non-Conventional Sources of Energy .. | 89,10,000 |
| 73 | 2851—Village and Small Industries (Excluding Public Undertakings) .. | 39,19,87,000 |
| | 4851—Capital Outlay on village and Small Industries (Excluding Public Undertakings) .. | 2,80,17,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) .. | 1,67,64,000 |
| | 6860—Loans for Consumer Industries (Village and Small Industries) .. | 6,02,25,000 |
| | 2852—Industries (Closed and Sick Industries) .. | 24,77,000 |
| | 4858—Capital Outlay on Engineering Industries (Closed and Sick Industries) .. | 16,50,000 |
| | 4860—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries .. | 13,20,000 |
| 74 | 4875—Capital Outlay on Other Industries (Closed and Sick Industries) .. | 18,81,000 |
| | 4885—Capital Outlay on Other Industries and Minerals (Closed and Sick Industries) .. | 33,00,000 |
| | 6860—Loans for other Industries (Closed and Sick Industries) .. | 1,15,50,000 |
| 75 | 2852—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries and Food & Beverages) .. | 42,71,35,000 |
| 76 | 2853—Non-Ferrous Mining and Metallurgical Industries .. | 1,03,93,000 |
| 77 | 3051—Ports and Lighthouses .. | 77,45,000 |
| 78 | 3053—Civil Aviation .. | 41,79,000 |
| 79 | 3054—Roads Adn Bridges .. | 111,47,22,000 |
| | 5054—Capital Outlay on Roads and Bridges .. | 185,62,80,000 |
| | 3055—Road Transport .. | 46,63,92,000 |
| | 3056—Inland Water Transport .. | 6,25,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| 80 | 5055—Capital Outlay on Road Transport .. | 18,25,23,000 |
| | 5056—Capital Outlay on Inland Water Transport .. | 83,49,000 |
| | 7055—Loans for Road Transport .. | 9,73,50,000 |
| 81 | 7075—Loans for Other Transport Services .. | 2,14,50,000 |
| 82 | 3425—Other Scientific Research .. | 2,81,000 |
| 83 | 3451—Secretariat-Economic Services .. | 13,35,18,000 |
| | 3452—Tourism .. | 5,54,07,000 |
| 84 | | |
| | 5452—Capital Outlay on Tourism .. | 33,00,000 |
| 85 | 3454—Census, Surveys And Statistics .. | 3,27,74,000 |
| 86 | 3456—Civil Supplies .. | 2,36,80,000 |
| 87 | 5465—Investments in General Financial And Trading Institutions .. | 2,81,000 |
| | 7465—Loans for General Financial and Trading Institutions .. | 1,08,90,000 |
| 88 | 3475—Other General Economic Services .. | 2,23,24,000 |
| 89 | 2215—Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution) .. | 8,01,90,000 |
| 90 | 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj) .. | 50,33,59,000 |
| | 4858—Capital Outlay on Engineering Industries (Public Undertakings) .. | 25,59,000 |
| | 5075—Capital Outlay on Other Transport Services .. | 33,00,000 |
| 92 | 6857—Loans for Chemical and Pharmaceutical Industries Public Undertakings) .. | 4,71,90,000 |

| Demand No. | Head of Account | Amount |
|---|---|---|
| | 6858—Loans for Engineering Industries (Public Undertakings) .. | 14,03,99,000 |
| | 6860—Loans for Consumer Industries (Public Undertakings) .. | 9,73,50,000 |
| | 4856—Capital Outlay on Petro-Chemical Industries (Excluding Public undertakings) .. | 74,25,00,000 |
| | 4860—Capital Outlay on Consumer Industries (Exclud ing Public Undertakings) .. | 2,25,00,000 |
| 93 | 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings) .. | 29,13,50,000 |
| | 6885—Loans for Other Industries and Minerals (Excluding Public Undertakings) .. | 10,00,000 |
| 94 | 4859—Capital Outlay on Telecommunication and Electronics Industries .. | 3,46,50,000 |
| | 6859—Loans for Telecommunication and Electronics Industries .. | 1,32,00,000 |
| | 4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries and Food and Beverages) .. | 1,07,25,000 |
| 95 | 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) .. | 6,60,000 |
| | 6860—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries and Food & Beverages) .. | 5,52,75,000 |
| | 6875—Loans for Other Industries (Excluding Closed and Sick Industries) .. | 1,37,28,000 |

| | | | |
|---|---|---|---|
| 96 | 6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries) | .. | 2,55,75,000 |
| 97 | 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings and Closed and Sick Industries) | .. | 39,60,000 |
| 99 | 7610—Loans to Government Servant etc. | .. | 21,45,00,000 |
| | 7615—Miscellaneous Loans | .. | 3,30,00,000 |
| | **Grand Toal** | .. | **6485,19,09,000** |

The motion was then put and agreed to.

**Ms. Gillian Rosemary D'Costa Hurt :** Mr. Speaker, Sir, yesterday you permitted me and few other Members to mention the incidents that were taking place in maldah district. Mass conversion and reconversion were taking place there. This evening I rise to say that I am very happy to read the news in today's newspaper that prompt and appropriate action has been taken by our Government to stop this incident. I would like to take this opportunity to thank the Hon'ble Home Minister of the Government of West Bengal for the prompt and appropriate action he has taken and that is showing that the minorities are safe in West Bengal. Thank you, Sir.

## BUDGET OF THE WEST BENGAL FOR - 1999-2000

### DEMAND No. 1

### Major Head : 2011—State Legislatures

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 13,22,68,000 be granted for expenditure under Demand No. 1, Major Head : "2011—State Lègis-

latures" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 4,36,48,000 already voted on account)

(The printed Budget Speech of Shri Prabodh Chandra Sinha on Demand No. 1 was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি এই প্রস্তাব উত্থাপন করছি যে, ১৯৯৮-৯৯ সালে ১ নং দাবির অধীনে মুখ্যখাত ঃ ২০১১ রাজ্য বিধানমন্ডল এই হিসাবখাতে ব্যয় নির্বাহের জন্য ১৩,৪১,২০,০০০ (তের কোটি একচল্লিশ লক্ষ কুড়ি হাজার) টাকা মঞ্জুর করা হোক। ভোট-অন-অ্যাকাউন্টের ৪,৪২,৫৯,০০০ (চার কোটি বিয়াল্লিশ লক্ষ উনষাট হাজার) টাকাও উল্লিখিত অর্থাঙ্কের মধ্যে আছে।

(২) এই হিসাবখাতে যে যে উদ্দেশ্যে অর্থ বরাদ্দ করা হয়েছে তা হল ঃ

(ক) পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্যদের বেতন ও ভাতা এবং অপর খরচ বাবদ ব্যয় এবং

(খ) পশ্চিমবঙ্গ বিধানমন্ডল সচিবালয়ের অফিস চালানোর খরচ সমেত ওই সচিবালয়ের আধিকারিক এবং কর্মচারিদের বেতন ও ভাতা বাবদ ব্যয়—

(৩) উপরের যে অর্থের জন্য দাবি জানানো হয়েছে তা থেকে ২,১২,৩১,০০০ (দুই কোটি বার লক্ষ একত্রিশ হাজার) টাকা পশ্চিমবঙ্গ বিধানসভা সদস্যদের বেতন, পূরক ভাতা, কনস্টিটিউয়েন্সি ভাতা, বাড়ি ভাড়া ও অপরাপর ভাতাদি বাবদ ব্যয় নির্বাহের জন্য বরাদ্দ সঙ্গে রাখা হয়েছে। সদস্যদের ভ্রমণের খরচ মেটানোর জন্য ৪,৬৬,৬২,০০০ টাকা (চার কোটি ছেষট্টি লক্ষ বাষট্টি হাজার) টাকা এবং অপর খরচাদি মেটানোর জন্য ৩০,০০,০০০ টাকা (ত্রিশ লক্ষ) টাকা বরাদ্দ করা হয়েছে।

(৪) বিধানমন্ডল সচিবালয়ের আধিকারিক ও কর্মচারিদের বেতন ও মহার্ঘভাতা, এবং অ্যাডহক বোনাসসহ বাড়ি ভাড়া ভাতাসহ ৪,৩৩,৬৬,০০০ (চার কোটি তেত্রিশ লক্ষ ছেষট্টি হাজার) টাকা, ভ্রমণের খরচ বাবদ ৮,০০,০০০ (আট লক্ষ) টাকা, সচিবালয়ের অফিস চালানোর খরচ বাবদ ১,৭৬,৫০,০০০ (এক কোটি ছিয়াত্তর লক্ষ পঞ্চাশ হাজার) টাকা এবং ভাড়া, অতিকর ও কর বাবদ ব্যয় নির্বাহের জন্য ১,০০,০০০ (এক লক্ষ) টাকা এবং অন্যান্য খরচ বাবদ

৩০,০০০ (ত্রিশ হাজার) টাকা বরাদ্দ করা হয়েছে।

(৫) লন্ডনের ওয়েস্ট মিনিস্টার প্রাসাদস্থিত রাষ্ট্রমন্ডল সংসদে কর্মরত করণিক সমিতিতে দেয় চাঁদা হিসাবে ১,০০০ (এক হাজার) টাকা এবং রাষ্ট্রমন্ডল সংসদ পরিসেল-এর পশ্চিমবঙ্গ শাখায় চাঁদা হিসাবে ২,৮০,০০০ (দুই লক্ষ আশি হাজার) টাকা যথাক্রমে বরাদ্দ করা হয়েছে।

(৬) রাজ্য বিধানমন্ডলের বিষয় সমিতির শিক্ষামূলক ভ্রমণ ব্যয় নির্বাহের জন্য ১০,০০,০০০ (দশ লক্ষ) টাকা ব্যয় বরাদ্দ করা হয়েছে।

(৭) এই বলে আমি ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ১ নং দাবির অধীনে ১৩,৪১,২০,০০০ (তের কোটি একচল্লিশ লক্ষ কুড়ি হাজার) টাকা বরাদ্দ মঞ্জুর করার জন্য আপনার কাছে আবেদন জানাচ্ছি।

১ নং দাবি

হিসাব খাত ঃ ২০১১ রাজ্য বিধানসভা

| ০২-রাজ্য বিধানমন্ডল | | ১৯৯৮-১৯৯৯ সালের সংশোধিত বাজেট | ১৯৯৯-২০০০ সালের বাজেট প্রাক্কলন |
|---|---|---|---|
| | | টাকা | টাকা |
| ১০১-বিধানসভা | ভোটেড ঃ | ৫,১০,৬০,০০০ | ৬,৯২,২১,০০০ |
| | চার্জড্ ঃ | ১৮,০২,০০০ | ১৬,৭২,০০০ |
| মোট ১০১ | | ৫,২৮,৬২,০০০ | ৭,০৮,৯৩,০০০ |
| ১০৩-বিধানসভা সচিবালয় | ভোটেড ঃ | ৫,১৭,৭৯,০০০ | ৬,১৭,৬৬,০০০ |
| | চার্জড্ ঃ | ১,৮০,০০০ | ১,৮০,০০০ |
| সোসাইটি অব ক্লার্কস অ্যাট দ্য টেবল ইন কমনওয়েলথ, পার্লামেন্ট, ওয়েস্ট মিনস্টার, প্যালেস, লন্ডন'-এর চাঁদা | ভোটেড ঃ | ১,০০০ | ১,০০০ |
| কমলওয়েলথ পার্লামেন্টারি অ্যাশোসিয়েশনের পশ্চিমবঙ্গ শাখা, সাহায্য এবং চাঁদা | ভোটেড ঃ | ২,৮০,০০০ | ২,৮০,০০০ |
| | ভোটেড ঃ | ৫,২০,৬০,০০০ | ৬,২০,৪৭,০০০ |

| | | | |
|---|---|---|---|
| | চার্জড ঃ | ১,৮০,০০০ | ১,৮০,০০০ |
| মোট ১০৩ | ঃ | ৫,২২,৪০,০০০ | ৬,২২,২৭,০০০ |
| ৮০০—অন্যান্য খরচ পরিকল্পনা বহির্ভূত | ঃ | ২,৬২,০০,০০০ | ... |
| পাঠ ভ্রমণ | ঃ | ১০,০০,০০০ | ১০,০০,০০০ |
| '২০১১ রাজ্য বিধানমন্ডল' খাতে | ভোটেড ঃ | ১৩,০৩,২০,০০০ | ১৩,২২,৬৮,০০০ |
| | চার্জড ঃ | ১৯,৮২,০০০ | ১৮,৫২,০০০ |
| সর্বমোট ('২০১১-রাজ্য বিধানমন্ডল' খাতে) | ঃ | ১৩,২৩,০২,০০০ | ১৩,৪১,২০,০০০ |

## ১৯৯৯-২০০০ সালের বাজেট প্রাক্কলন ব্যয়ের বিশদ বিবরণী
### (খাতের বিশদ বিবরণ)

| ১০১-বিধানমন্ডল | | ১৯৯৯-২০০০ সালের বাজেট প্রাক্কলন |
|---|---|---|
| মাহিনা— | | টাকা |
| বেতন | ভোটেড ঃ | ৪৩,৯৫,০০০ |
| | চার্জড ঃ | ৪৮,০০০ |
| পূরকভাতা | ভোটেড ঃ | ৪৩,৭৪,০০০ |
| কনস্টিটিউয়েন্সি ভাতা | ভোটেড ঃ | ৭২,৯০,০০০ |
| | চার্জড ঃ | ২৪,০০০ |
| বাড়ি ভাড়া ও অন্যান্য ভাতা | ভোটেড ঃ | ৫০,০০,০০০ |
| | চার্জড ঃ | ১,০০,০০০ |
| ভ্রমণের খরচ | ভোটেড ঃ | ৪,৫১,৬২,০০০ |
| | চার্জড ঃ | ১৫,০০,০০০ |
| অপর খরচ | ভোটেড ঃ | ৩০,০০,০০০ |
| মোট ১০১ | ভোটেড ঃ | ৬,৯২,২১,০০০ |
| | চার্জড ঃ | ১৬,৭২,০০০ |

**১০৩-বিধানসভা সচিবালয়**

| | | |
|---|---|---|
| মাহিনা | ... | ৩,০৭,৫৬,০০০ |
| মহার্ঘ ভাতা | ... | ৬৭,৬৬,০০০ |

| | | |
|---|---|---|
| বাড়ি ভাড়া ও অন্যান্য ভাতা | ... | ৪৯,২১,০০০ |
| অ্যাড-হক বোনাস | ... | ৯,২৩,০০০ |
| ভ্রমণের খরচ | ... | ৮,০০,০০০ |
| অফিস চালানোর খরচ | ভোটেড : | ১,৭৫,০০,০০০ |
| | চার্জড : | ১,৫০,০০০ |
| ভাড়া অভিকর ও কর | ভোটেড : | ১,০০,০০০ |
| অপর খরচ | ভোটেড : | ... |
| | চার্জড : | ৩০,০০০ |
| লন্ডনের ওয়েস্ট মিনিস্টার প্রাসাদস্থিত রাষ্ট্রমন্ডল সংসদে কর্মরত করণিক সমিতিতে দেয় চাঁদা | ভোটেড : | ১,০০০ |
| রাষ্ট্রমন্ডল সংসদ পরিসেলের পশ্চিমবঙ্গ শাখায় দেয় চাঁদা | | ২,৮০,০০০ |
| মোট ১০৩ | ভোটেড : | ৬,২০,৪৭,০০০ |
| | চার্জড : | ১,৮০,০০০ |
| ৮০০—অন্যান্য খরচ পরিকল্পনা বহির্ভূত খাতে | ... | |
| পাঠ ভ্রমণ | ভোটেড : | ১০,০০০,০০০ |
| মোট '২০১১—রাজ্য বিধানমন্ডল' | ভোটেড : | ১৩,২২,৬৮,০০০ |
| খাতে | চার্জড : | ১৮,৫২,০০০ |
| সর্বমোট ('২০১১-রাজ্য বিধানমন্ডল') খাতে | ... | ১৩,৪১,২০,০০০ |

## DEMAND No. 3

### Major Head : 2013—Council of Ministers

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,29,00,000 be granted for expenditure under Demand No. 3, Major Head : "2013—Council of Ministers" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 1,08,57,000 already voted on account)

(The printed Budget Speech of Shri Jyoti Basu on Demand No. 3 was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯৯-২০০০ সালে ৩ নং দাবির অধীনে মুখ্যখাত "২০১৩—মন্ত্রী পরিষদ" বাবদ ব্যয় নির্বাহের জন্য ৩,২৯,০০,০০০ (তিন কোটি উনত্রিশ লক্ষ) টাকা মঞ্জুর করা হোক।

[ইতোপূর্বে ভোট-অন-অ্যাকাউন্টে দাবিকৃত ১,০৮,৫৭,০০০ (এক কোটি আট লক্ষ সাতান্ন হাজার) টাকা উল্লিখিত অর্থাঙ্কের অন্তর্ভূক্ত।]

২। এই হিসাব খাতে যে যে উদ্দেশ্যে অর্থ বরাদ্দ করা হয়েছে তা হল :

(ক) মন্ত্রীদের বেতন, ভ্রমণ ভাতা, নিয়ামিক ভাতা (সাম্পচুয়ারি) এবং অন্যান্য ভাতা বাবদ ব্যয় ;

(খ) রাজ্য সরকারের অতিথিদের বিনোদন ও আপ্যায়ন বাবদ ব্যয় ; এবং

(গ) নিজেদের বিচার-বিবেচনা মতো মন্ত্রীরা যে অনুদান মঞ্জুর করেন, সেই অনুদান বাবদ ব্যয় ও সেই সঙ্গে মন্ত্রীদের অন্যান্য বিবিধ ব্যয়।

৩। পূর্বোক্ত যে পরিমাণ অর্থের জন্যে এই দাবি জানানো হচ্ছে, তা থেকে ৩৪,০০,০০০ লক্ষ (চৌত্রিশ লক্ষ) টাকা মন্ত্রীদের বেতন, এবং ১৪,০০,০০০ (চোদ্দ লক্ষ) টাকা নিয়ামিক ভাতা এবং অন্যান্য ভাতা বাবদ ব্যয় নির্বাহের জন্য বরাদ্দ করা হয়েছে।

৪। মন্ত্রীদের ভ্রমণের খরচ মেটানোর জন্যও ১,০০,০০,০০০ (এক কোটি) টাকার বরাদ্দ করা হয়েছে।

৫। এ বছর রাজ্য সরকারের অতিথি বিনোদন ও আপ্পায়নের খরচ মেটানোর জন্য বাজেটে বরাদ্দ করা হয়েছে ১,০০,০০,০০০ (এক কোটি) টাকা।

৬। নিজেদের বিচার-বিবেচনা মতো অনুদান মঞ্জুর করতে গিয়ে মন্ত্রীদের যে ব্যয় হতে পারে তা মেটানোর জন্যও ৬,০০,০০০ (ছয় লক্ষ) টাকা বরাদ্দ করে রাখা হয়েছে।

৭। মন্ত্রীদের বিবিধ ধরনের কিছু কিছু ব্যয় মেটানোর জন্য বাজেটে ৭৫,০০,০০০ (পঁচাত্তর লক্ষ) টাকা ধরে রাখা হয়েছে।

৮। এই বলে, আমি ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ৩ নং দাবির অধীনে ৩,২৯,০০,০০০ লক্ষ (তিন কোটি উনত্রিশ লক্ষ) টাকার বরাদ্দ মঞ্জুর করার জন্য সভার কাছে আবেদন জানাচ্ছি।

### *DEMAND No. 4*

### Major Head : 2014—Administration of Justice

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 95,31,05,000 be granted for expenditure under Demand No. 4, Major Head : "2014—Administration of Justice" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 31,45,25,000 already voted on account)

(The Printed Budget Speech of Shri Nishith Adhikari on Demand No. 4 was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে ৪নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২০১৪—বিচার সংক্রান্ত প্রশাসন" বাবদ ব্যয় মেটাবার জন্য ৯৫ কোটি ৩১ লক্ষ ৫ হাজার টাকা মঞ্জুর করা হউক। ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ভোট অন অ্যাকাউন্টে মঞ্জুরিকৃত ৩১ কোটি ৪৫ লক্ষ ২৫ হাজার টাকা পূর্বোক্ত টাকার মধ্যে ধরা আছে।

২। রাজ্যের বিচার বিভাগের ১৯৯৮-৯৯ সালের বার্ষিক পরিকল্পনা খাতে ১,৬৫৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল। কিন্তু পরবর্তীকালে অর্থদপ্তর পরিকল্পনা খাতে ১৯৯৮-৯৯ সালের জন্য বিভিন্ন প্রকল্পগুলির রূপায়ণের জন্য ৮২৫ লক্ষ টাকা বরাদ্দ করেন। উক্ত আর্থিক বছরে কেন্দ্রীয় সরকার রাজ্যের বিচার ব্যবস্থার পরিকাঠামোগত সুযোগ-সুবিধা বৃদ্ধির জন্য তাদের দেয় ২৪৬ লক্ষ টাকা ইতিমধ্যে মঞ্জুর করতে হবে।

৩। পরিকল্পনা খাতে উপরোক্ত অর্থ এবং কেন্দ্রীয় সরকার কর্তৃক প্রদত্ত অর্থের সাহায্যে কলকাতায় সি. বি. আই. কোর্টের জন্য বিশেষ আদালত গৃহ নির্মাণ, হাওড়ায় ভূগর্ভস্থ জলাধার নির্মাণ, দার্জিলিং জেলা জজের আদালত গৃহের সংস্কার সাধন, গড়বেতায় হাজত গৃহ নির্মাণ, ঝাড়গ্রামে মহিলা ও পুরুষের জন্য পৃথক হাজত (লক আপ) নির্মাণ. আমিলপুরে হাজত গৃহ নির্মাণ, জলপাইগুড়ির নবাব বাড়িতে আদালত গৃহের বিশেষ সংস্কার সাধন, হাওড়ায় অস্থায়ী আদালত গৃহ নির্মাণ এবং কল্যাণীতে মহকুমা জুডিশিয়াল ম্যাজিস্ট্রেটের আদালত অস্থায়ীভাবে স্থাপন করার জন্য মহকুমা শাসকের বাড়িটির সংস্কার সাধন করা হয়েছে।

৪। এছাড়া উপরোক্ত অর্থের দ্বারা নিম্নে বর্ণিত চালু প্রকল্পগুলির ব্যয় মেটানো হচ্ছে ঃ—

(ক) কলকাতার ২ এবং ৩নং ব্যাঙ্কশাল স্ট্রীটে বহুতল আদালত গৃহ নির্মাণ।

(খ) উত্তর দিনাজপুরে রায়গঞ্জে জেলা জজের জন্য আবাসিক গৃহ নিমার্ণ।

(গ) দক্ষিণ দিনাজপুরের বালুরঘাটের অবস্থিত আদালত গৃহের সংস্কার সাধন।

(ঘ) বিধাননগরে কলকাতা হাইকোর্টের বিচারপতিগণের জন্য আবাসিক গৃহ নির্মাণ এবং

(ঙ) বর্ধমান, মেখলিগঞ্জ, বনগাঁও, ইসলামপুরে এবং লালবাগে বিচার বিভাগীয় অফিসারদের জন্য আবাসিক গৃহ নির্মাণ।

৫। এছাড়া নিম্নোক্ত প্রকল্পগুলির জন্যও সরকারি অনুমোদন দেওয়া হয়েছে ঃ—

(ক) আলিপুরে ফৌজদারি আদালত গৃহ (দ্বিতীয় পর্যায়) নির্মাণ।

(খ) ব্যারাকপুরে আদালত গৃহের বিশেষ সংস্কার সাধন।

(গ) বাঁকুড়ার জেলা জজের আদালত গৃহের জন্য প্রয়োজনীয় সাজসরঞ্জাম প্রদান।

(ঘ) কলকাতার প্রধান বিচারপতির অফিস গৃহকে দর্শনার্থিদের জন্য প্রতিক্ষালয় হিসাবে রূপান্তরিত করার জন্য সংস্কার সাধন।

(ঙ) বাঁকুড়ার জেলা আদালতে পুরুষ ও মহিলাদের জন্য পৃথক শৌচাগার নির্মাণ।

(চ) কলকাতা হাইকোর্টের কেন্দ্রীয় শীতাতাপ নিয়ন্ত্রণ ব্যবস্থার প্রয়োজনীয় পরিবর্তন সাধন।

(ছ) দার্জিলিং জেলা জজের আদালত গৃহের অভ্যন্তরীণ কক্ষের সংস্কার সাধন।

(জ) নবদ্বীপের আদালত গৃহের নির্মাণের জন্য সরকারি আদেশনামার পুনর্নবীকরণ।

(ঝ) পুরুলিয়ার রঘুনাথপুরে মহকুমা জুডিশিয়াল ম্যাজিস্ট্রেটের আদালত গৃহ

নির্মাণ।

(ঞ) বাঁকুড়ার জেলা জজের আবাসিক গৃহের সীমানা পাঁচিল নির্মাণ।

(ট) দক্ষিণ ২৪ পরগনার বারুইপুরে ফৌজদারি আদালত গৃহ নির্মাণ ও

(ঠ) মেদিনীপুরের কাঁথিতে মহকুমা জুডিশিয়াল ম্যাজিস্ট্রেটের বর্তমান আদালত গৃহের সংস্কার সাধন এবং নতুন আদালত গৃহ নির্মাণ।

৬। বিচার বিভাগের ১৯৯৯-২০০০ সালের বার্ষিক পরিকল্পনা খাতে ২,০০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। উপোক্ত অর্থের দ্বারা চালু প্রকল্পগুলি সম্পূর্ণকরণ এবং নিম্নবর্ণিত নতুন প্রকল্পগুলির কাজ আরম্ভ করা হবে ঃ—

(ক) খাতড়া, কালনা, কাটোয়া, দুর্গাপুর, লালবাগ (২য় পর্যায়), তুফানগঞ্জ, পুরুলিয়া, দিনহাটা, আরামবাগ, মালদহ, রায়গঞ্জ, শিলিগুড়ি, বিধাননগর, শিয়ালদহ, ব্যারাকপুর, মিরিক, বিজনবাড়ি, গরুবাতান, মংপু, খড়গপুর ও বুনিয়াদপুরে আদালত গৃহ নির্মাণ।

(খ) সিউড়ি, কৃষ্ণনগর, আলিপুর, বুনিয়াদপুর, কল্যাণী, দার্জিলিং, বহরমপুর, বাঁকুড়া, জলপাইগুড়ি ও দুবরাজপুরে বিচার বিভাগীয় অফিসারদের জন্য আবাসিক গৃহ নির্মাণ।

(গ) এই রাজ্যে যে সব জেলা ও মহকুমায় মামলাকারি জনগণ এবং সাক্ষীদের জন্য প্রতিক্ষালয় এখনও নির্মাণ হয়নি, সেইসব জেলা মহকুমায় প্রতিক্ষালয় নির্মাণ।

(ঘ) সুপ্রিম কোর্টের নির্দেশ অনুসারে সমস্ত জেলা আদালতগুলিকে কম্পিউটারকরণ প্রকল্পের মাধ্যমে আধুনিকীকরণ। এবং

(ঙ) জেলা এবং মহকুমা আদালতের পুরাতন নথিপত্র সংরক্ষণ করার জন্য অতিরিক্ত জায়গার ব্যবস্থা না করে উক্ত নথিপত্র মাইক্রোফিল্মের মাধ্যমে সংরক্ষণের ব্যবস্থা করা।

৭। কলকাতা হাইকোর্টে স্থাপিত কম্পিউটার প্রকল্প বিশেষ সন্তোষজনকভাবে কাজ করে চলেছে। এ ছাড়া, মালদহ, মেদিনীপুর, দক্ষিণ ২৪ পরগনা এবং হুগলির জেলা আদালতগুলিতেও কম্পিউটার স্থাপন করার প্রয়োজনীয় সরকারি অনুমোদন আগেই দেওয়া হয়েছে। চলতি আর্থিক বছরে হাওড়া, দক্ষিণ দিনাজপুর এবং বাঁকুড়াতেও কম্পিউটার

স্থাপনের প্রকল্পের জন্য সরকারি অনুমোদন দেওয়া হয়েছে। বাকি জেলাগুলিতেও অতিশীঘ্রই কম্পিউটার চালু করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করা হয়েছে। জেলা এবং মহকুমা আদালতগুলিতেও জেরক্স মেশিন বসাবার ব্যবস্থা করা হয়েছে যাতে মামলাকারী জনগণ আদেশ ও বিচারের রায়ের অনুলিপি অতি দ্রুত সংগ্রহ করতে পারে।

৮। মামলাকারী জনসাধারণ, সাক্ষী এবং আদালতে বিভিন্ন কাজে আগত ব্যক্তিদের ন্যূনতম সুযোগসুবিধা দেওয়ার নীতি এই সরকার গ্রহণ করেছেন। এই নীতি অনুসারে রাজ্যের বিভিন্ন আদালত প্রাঙ্গনে মহিলা ও পুরুষদের জন্য পৃথক বসার জায়গা ও আলাদা শৌচাগার নির্মাণের প্রকল্প গ্রহণ করা হয়েছে। বর্ধমান, কাঁথি, সিউড়ি, কৃষ্ণনগর, মাথাভাঙ্গা, গড়বেতা, মেখলিগঞ্জ ও ঘাটালে আগেই ঐ সব প্রতীক্ষালয় তৈরির প্রস্তাব অনুমোদন করা হয়েছে। চলতি আর্থিক বছরে বাঁকুড়া এবং দার্জিলিং-এ প্রতীক্ষালয় তৈরি করার জন্য সরকারি অনুমোদন দেওয়া হয়েছে। আগামী আর্থিক বছরে অর্থাৎ ১৯৯৯-২০০০ সালে বাকি সব আদালতেও প্রতীক্ষালয় তৈরি করার জন্য বিশেষ উদ্যোগ গ্রহণ করা হবে।

৯। বিচার ব্যবস্থা বিকেন্দ্রীকরণের মাধ্যমে বিচার ব্যবস্থাকে গ্রামের মানুষের আরও কাছে পৌঁছে দেওয়ার জন্য রাজ্য সরকার ব্যবস্থা গ্রহণ করেছেন। এই গৃহীত নীতি অনুসারে এই আর্থিক বছরে দক্ষিণ ২৪-পরগনার ক্যানিং, কাকদ্বীপ, ও বারুইপুরে একটি করে সিভিল জজ (জুনিয়র ডিভিসন) ও জুডিশিয়াল ম্যাজিস্ট্রেটের আদালত, হুগলি জেলার আরমবাগে অতিরিক্ত জেলা জজের আদালত, কলকাতায় সি. বি. আই. মামলা নিষ্পত্তির জন্য একটি অতিরিক্ত জেলা জজের আদালত, মুর্শিদাবাদের লালবাগ, এবং মালদহে একটি করে অতিরিক্ত জেলা জজের আদালত, এবং দার্জিলিং জেলার কালিম্পং-এ একটি করে অতিরিক্ত জেলা জজের আদালত, এবং দার্জিলিং জেলার কালিম্পং-এ একটি অতিরিক্ত জেলা এবং সেশন জজের স্থায়ী বিচারাসন স্থাপন করা হয়েছে। বিভিন্ন জেলা এবং মহকুমার প্রয়োজন অনুসারে আরও আদালত স্থাপনের প্রয়াস গ্রহণ করা হচ্ছে।

১০। সমাজের আর্থিক দিক থেকে দুর্বল জনসাধারণকে বিনামূল্যে উপযুক্ত আইনি সাহায্য দেওয়ার জন্য অর্থাৎ আর্থিক এবং অন্যান্য অক্ষমতার দরুণ যাতে কোনও ভারতীয় নাগরিক আইনের সুরক্ষা থেকে বঞ্চিত না হয় সে কারণে লোক আদালত অনুষ্ঠিত করার জন্য ভারত সরকার লিগ্যাল সার্ভিসেস অথরিটি অ্যাক্ট—১৯৮৭ প্রণয়ন করেছেন। চলতি আর্থিক বছরের প্রথমদিকে উক্ত আইনটি চালু করা হয়েছে। এই আইন অনুসারে পশ্চিমবঙ্গের জন্য স্টেট লিগ্যাল সার্ভিসেস অথরিটি, হাইকোর্ট লিগ্যাল সার্ভিসেস কমিটি এবং জেলার জন্য লিগ্যাল সার্ভিসেস অথরিটিস তৈরি করা হয়েছে। আশা করা যায় অদূর ভবিষ্যতে মহকুমা পর্যায়েও লিগ্যাল সার্ভিসেস কমিটি তৈরি করা সম্ভব হবে। ঐ

লিগ্যাল সার্ভিসেস অথরিটি এবং জেলা লিগ্যাল সার্ভিস অথরিটি দেশের দরিদ্র ও নিপীড়িত জনগণকে উক্ত আইন অনুসারে বিনামূল্যে সবরকম আইনি সাহায্য দেওয়ার জন্য ব্যবস্থা গ্রহণ করেছেন। লিগ্যাল সার্ভিসেস অথরিটি হাওড়ার উলুবেড়িয়ায়, মালদা, জলপাইগুড়ি, বাঁকুড়া জেলার খাতড়ায়, দক্ষিণ চব্বিশ পরগনার বারুইপুরে, দক্ষিণ দিনাজপুরে বংশীহারিতে আইন চেতনা শিবির (লিগ্যাল অ্যাওয়ারনেস ক্যাম্পস) অনুষ্ঠিত করেছেন। উক্ত শিবিরগুলিতে জনস্বার্থ সংশ্লিষ্ট বিষয়, বিশেষ করে মহিলাদের আইন সম্বন্ধে সচেতন করবার জন্য নানা বিষয় আলোচিত হয়েছে। এখানে উল্লেখ করা যেতে পারে বিশাল সংখ্যক জনসাধারণ এই শিবিরগুলিতে অংশগ্রহণ করেছেন। এ ছাড়া কৃষ্ণনগর, বর্ধমান, হাওড়া, জলপাইগুড়ি, কোচবিহার, পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর, বালুরঘাট, রায়গঞ্জ, বারাসাত, হুগলি, আলিপুর, বহরমপুর, মালদায় প্রতি স্থানে একটি করে মোট ১৫টি লোক আদালত অনুষ্ঠিত হয়েছে। এই সমস্ত লোক আদালতে মোট ১,২১৯টি মামলা নিষ্পত্তি হয়েছে—তার মধ্যে ১,১৩৭টি মোটর দুর্ঘটনার বিরোধ সংক্রান্ত, ৫৪টি খোরপোষ ও বিবাহ সংক্রান্ত বিরোধ, ১৮টি মামলা ও ১০টি ফৌজদারি মামলা ছিল। এই লোক আদালতগুলিতে আনুমানিক ৮,৪৮,০৮,১৮২ টাকার ক্ষতিপূরণ দেওয়া হয়েছে।

আগামী বছরগুলিতে পশ্চিমবঙ্গ লিগ্যাল সার্ভিসেস অথরিটি আরও বহু সংখ্যায় আইন চেতনা শিবির এবং লোক-আদালত সংঘটিত করার জন্য উদ্যোগ গ্রহণ করবেন। লিগ্যাল সার্ভিসেস অথরিটি অ্যাক্টের বিভিন্ন বিধির সঠিক রূপায়ণের জন্য উক্ত অথরিটি পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলার প্রত্যন্ত এলাকায় এই ধরনের আইনি সচেতনতা ও শিক্ষা বিষয়ক শিবির করার জন্য প্রয়াসী হবেন।

১১। নিম্ন আদালতগুলিতে বাংলা ভাষাকে আদালতের ভাষা রূপে ব্যবহারের জন্য এই সরকার যে নীতি গ্রহণ করেছেন সেই নীতি অনুসারে দক্ষিণ ২৪ পরগনা, হুগলি, বীরভুম, মুর্শিদাবাদ, বর্ধমান, বাঁকুড়া, মলাদহ, নদীয়া, কোচবিহার, জলপাইগুড়ির নিম্ন আদালতে বাংলাকে আদালতের ভাষারূপে প্রবর্তন করা হয়েছে। বাকি জেলার ঐসব আদালতগুলিতে বাংলা ভাষাকে আদালতের ভাষারূপে প্রবর্তন করার জন্য কলকাতা হাইকোর্ট প্রয়োজনীয় অনুমোদন দিয়েছেন। এই বিভাগও নিম্ন আদালতগুলিতে বাংলা ভাষাকে আদালতের ভাষারূপে প্রবর্তনের জন্য আনুষঙ্গিক ব্যবস্থাদি অতি দ্রুত গ্রহণ করেছেন। দার্জিলিং জেলার পার্বত্য মহকুমার নিম্ন আদালতে নেপালি ভাষাকে আদালতের ভাষারূপে গ্রহণ করার জন্য হাইকোর্টের মতামত চাওয়া হয়েছে। এ বিষয়ে হাইকোর্টের মতামত জানার পরে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হবে।

১২। পারিবারিক বিরোধ সংক্রান্ত মামলা আরও দ্রুততার সহিত নিষ্পত্তি করার জন্য কলকাতায় আরও একটি পারিবারিক আদালত স্থাপন করা হয়েছে এবং আশা করা

যায় এই আদালত অতি শীঘ্রই কাজ শুরু করবে। হাওড়াতেও এরূপ একটি পারিবারিক আদালত স্থাপনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে। সি. বি. আই. মামলা নিষ্পত্তির জন্য একটি বিশেষ আদালত কলকাতায় স্থাপন করা হয়েছে এবং এই আদালত অতি শীঘ্রই চালু করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করা হয়েছে।

১৩। উত্তরবঙ্গে কলকাতা হাইকোর্টের একটি বিচার আসন (সার্কিট বেঞ্চ) স্থাপন করার প্রস্তাব কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্র মন্ত্রক এবং আইন ও বিচার মন্ত্রকের বিবেনচাধীন আছে। বিষয়টি ত্বরান্বিত করার জন্য এই বিভাগ সচেষ্ট আছেন।

১৪। দেশের পূর্বাঞ্চল/উত্তর পূর্বাঞ্চল কোনও জায়গায় সুপ্রিম কোর্টের একটি বিচার আসন (সার্কিট বেঞ্চ) স্থাপনের জন্য পশ্চিমবঙ্গ বিধানসভায় গত ২৫-১১-৯৭ তারিখে গৃহীত একটি সর্বসম্মত প্রস্তাব কেন্দ্রীয় আইন ও বিচার মন্ত্রকে প্রয়োজনীয় অনুমোদনের জন্য পাঠানো হয়েছিল। পরবর্তী পর্যায়ে পশ্চিমবঙ্গ বিধানসভায় একটি সর্বদলীয় প্রতিনিধি দল গত বছরের নভেম্বর মাসের প্রথম সপ্তাহে দিল্লিতে গিয়ে সুপ্রিম কোর্টের মাননীয় প্রধান বিচারপতি এবং কেন্দ্রীয় সরকারের আইনমন্ত্রীর কাছে স্মারকলিপি পেশ করেছেন। কিন্তু এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এ বিষয়ে কোনও মতামত পাওয়া যায়নি।

১৫। রেলে ডাকাতি সংক্রান্ত মামলা দ্রুত নিষ্পত্তি করার জন্য কলকাতায় বর্তমানে বিশেষ আদালতগুলিকে অতিরিক্ত ক্ষমতা প্রদানের উদ্দেশ্যে এই বিভাগ কলকাতা হাইকোর্টের কাছে প্রয়োজনীয় অনুমতি দেওয়ার জন্য প্রস্তাব দিয়েছেন। একইভাবে অনুন্নত শ্রেণী এবং মহিলাদের উপরে নির্যাতন সংক্রান্ত মামলার দ্রুত নিষ্পত্তির জন্য কিছু সংখ্যক আদালতকে নির্দিষ্ট করার প্রস্তাবও হাইকোর্টের অনুমোদনের জন্য পাঠানো হয়েছে।

১৬। রাজ্য সরকার অধিকৃত পূর্বতন নবাব বাহাদুর এস্টেট (মুর্শিদাবাদ এস্টেট) রক্ষণাবেক্ষণের জন্য প্রয়োজনীয় বিধিসমূহ তৈরি করা হয়েছে এবং এস্টেট ম্যানেজারকে প্রয়োজনীয় সাহায্য ও উপদেশ দেওয়ার জন্য একটি কমিটি গঠন করা হয়েছে। এর ফলে মুর্শিদাবাদ এস্টেট বর্তমানে সুষ্ঠুভাবে পরিচালনা করা সম্ভব হচ্ছে এবং মুর্শিদাবাদ ভ্রমণকারী পর্যটকদের সংখ্যাও দিনদিন বৃদ্ধি পাচ্ছে। এছাড়া ঐতিহাসিক গুরুত্ব সম্পন্ন মুর্শিদাবাদকে পর্যটকদের কাছে আরও আকর্ষণীয় করার জন্য রাজ্য পর্যটন বিভাগের একটি প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন আছে। ইতিমধ্যে পর্যটকদের জন্য সুযোগ-সুবিধা বৃদ্ধির ফলে মুর্শিদাবাদে পর্যটকদের সংখ্যাও বৃদ্ধি পাচ্ছে।

১৭। মহকুমা স্তর পর্যন্ত নোটারির ব্যবস্থা চালু করার জন্য সরকার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেছেন। অতিসত্বর সকল মহকুমায় নোটারি নিয়োগের জন্য প্রয়োজনীয়

ব্যবস্থাদি গ্রহণ করা হবে।

১৮। রাজ্যের সর্বত্র যাতে বিবাহ নিবন্ধনের সুযোগ পৌঁছে দেওয়া যায় সেজন্য বিচার বিভাগ জেলা, মহকুমা, ব্লক এবং পৌরসভা স্তরে বেসরকারি ম্যারেজ অফিসার নিয়োগের জন্য প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করেছেন। এর ফলে দেশের শিক্ষিত যুবক-যুবতীরা কর্মসংস্থানের সুযোগ পাবেন এবং বেসরকারি ম্যারেজ অফিসার হিসাবে জনগণের কাছাকাছি গিয়ে বিবাহ-নিবন্ধনের সুযোগ বৃদ্ধি করতে পারবেন।

১৯। রাজ্য সরকারের পক্ষে ফৌজদারি মামলা সুষ্ঠুভাবে চালাবার জন্য এবং সহকারী পাবলিক প্রসিকিউটরদের নিয়োগ ব্যবস্থায় স্বচ্ছতা আনার জন্য বিশেষ নিয়োগ বিধি প্রণয়ন করা হয়েছে এবং প্রথম বিজ্ঞাপনের মাধ্যমে সহকারী পাবলিক প্রসিকিউটর নিয়োগর জন্য পাবলিক সার্ভিস কমিশন প্রয়োজনীয় ব্যবস্থা নিয়েছেন।

২০। রাজ্যের স্বার্থ সংশ্লিষ্ট বিভিন্ন মামলায় আত্মপক্ষ সমর্থনের ব্যাপারে প্যানেলভুক্ত আইনজীবী এবং আইন-আধিকারিকদের ভূমিকার বিশেষ উন্নতি সাধন করা হয়েছে। এর ফলে সরকারের নীতি সংক্রান্ত বহু মামলায় সরকারের সাফল্য এসেছে। প্যানেলভুক্ত আইনজীবী এবং আইন আধিকারিকদের মধ্যে সরকারী মামলার নথি বন্টনের সুষ্ঠু ব্যবস্থা করা হয়েছে যাতে সরকারি মামলায় আত্মপক্ষ আরও সুষ্ঠুভাবে সমর্থন করা যায়। এই উদ্দেশ্যে এই সকল আইনজীবী এবং আইন আধিকারকিদের ফি-ও সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে যথাসম্ভব বৃদ্ধি করা হয়েছ। সরকারি মামলা সুষ্ঠুভাবে পরিচালনা করার কলকাতা হাইকোর্ট ও রাজ্য প্রশাসনিক ট্রাইবুনালে কিছু সংখ্যক আইন আধিকারিকের পদ সৃষ্টি করা হয়েছ। রাজ্য সরকারের তরফে মামলা পরিচালনার ক্ষেত্রে আইনজীবীদের সদিচ্ছার অভাব যাতে না হয় সেজন্য তাদের প্রাপ্য ফি সময়মতো মিটিয়ে দেওয়ার জন্য বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এই বিভাগের সঙ্গে বিধি নির্দেশকের অফিসের এবং অন্যদিকে প্যানেলভুক্ত আইনজীবী এবং বিভিন্ন আদালতের আইন আধিকারিকের সঙ্গে কার্যকরি সমন্বয় সাধন করা হয়েছে।

মহাশয়, এই কথা বলে আমি ব্যয় বরাদ্দের প্রস্তাব অনুমোদনের জন্য পেশ করছি।

## DEMAND No. 5

### Major Head : 2015—Elections

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 27,34,00,000 be granted for expenditure under Demand No. 5, Major Head : "2015—Elections"

during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 20,50,50,000 already voted on account)

(The printed Budget Speech of Shri Jyoti Basu on Demand No. 5 was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯৯-২০০০ সালে ৫ নং দাবির অধীনে "২০১৫—নির্বাচন" হিসাব খাতে ব্যয় নির্বাহের জন্য ২৭,৩৪,০০,০০০ (সাতাশ কোটি চৌত্রিশ লক্ষ) টাকা মঞ্জুর করা হোক।

[উল্লিখিত অর্থাঙ্কের মধ্যে ভোট-অন-অ্যাকাউন্টে দাবিকৃত ২০,৫০,৫০,০০০ (কুড়ি কোটি পঞ্চাশ লক্ষ পঞ্চাশ হাজার) টাকা ধরা হয়েছে।]

১৯৯৮-৯৯ সালে ১৪৫—বৌবাজার, ১৪৯—রাসবিহারি অ্যাভিনিউ, ১৭৮—চন্ডীতলা, ১০৪—বারুইপুর, ১৯৯—নন্দনপুর এবম ২৯০—ময়ূরেশ্বর (সং)—এই ৬টি বিধানসভা নির্বাচন ক্ষেত্রে উপ-নির্বাচন সংগঠিত হয়েছে। ঐ নির্বাচনে মোট ৮,৮৮,০২৬ জন নির্বাচকের মধ্যে শতকরা ৬৮.৪ জন নির্বাচকের ভোটাধিকার প্রয়োগ এই রাজ্যের নাগরিকদের রাজনৈতিক সচেতনতা এবং গণতান্ত্রিক ঐতিহ্যকেই সূচিত করে। সর্বোপরি, এই নির্বাচন মূলত শান্তিপূর্ণভাবে সম্পন্ন হয়েছে।

নির্বাচক তালিকা কম্পিউটারে অন্তর্ভুক্তিকরণের যে কাজ ১৯৯৭ সালের সেপ্টেম্বর মাসে শুরু হয়েছিল তা প্রায় শেষ হতে চলেছে। আসা করা যায়, বিশেষ সংশোধনীর পর CD ROM-এ মুদ্রিত প্রত্যেক নির্বাচনক্ষেত্রের নির্বাচক তালিকা নির্বাচক ও রাজনৈতিক দলগুলি চাইলে তাদের দেওয়া সম্ভব হবে।

এই রাজ্যে ৪,৬৮,৩২,২৯৮ জন নির্বাচকের মধ্যে শতকরা ৭৬.১৬ জনকে সচিত্র পরিচয়-পত্র প্রদানের কাজ সমাপ্ত হয়েছে। ফেব্রুয়ারি ১৯৯৮ পর্যন্ত শতকরা ৭৩.৬৮ ভাগ কার্ড বিতরণ করা হয়েছে। এই আর্থিক বছরে ২০,৮১,২০৮টি পরিচয়-পত্র প্রদান করা হয়েছে। ১০-৪-৯৯ তারিখ হতে যে বিশেষ সংশোধনের কাজ শুরু হবে সেই সময়ে অবশিষ্ট পরিচয়-পত্র বিতরণের বিশেষ ব্যবস্থা নেওয়া হবে।

২। ভারতের নির্বাচন কমিশন ১-১-১৯৯৯ তারিখের ভিত্তিতে নির্বাচক তালিকার বিশেষ সংশোধনের আদেশ দিয়েছেন। ভোটার তালিকার বিশেষ সংশোধনের প্রধান কৌশল

হবে পালস পোলিও টিকাকরণ কর্মসূচির মতো দুই পর্যায়ে ৪ দিনের বিশেষ প্রচারাভিযান। এই বিশেষ প্রচারাভিযান ২৪শে এবং ২৫শে এপ্রিল ও ৮ই এবং ৯ই মে ১৯৯৯ তারিখে চালানো হবে। খসড়া নির্বাচক তালিকায় দাবি ও আপত্তি-জ্ঞাপনে নির্বাচকদের সহায়তাদানের জন্য ব্যাপক এলাকায় কর্মীদের পাওয়া যাবে। সমস্ত ভোটগ্রহণ কেন্দ্রকে এই আওতায় আনার জন্য সর্বাত্মক চেষ্টা করা হবে।

এ ছাড়াও নির্বাচক নিবন্ধন আধিকারিকের অফিসেও ১০ই এপ্রিল থেকে ১০ই মে, ১৯৯৯ পর্যন্ত দাবি ও আপত্তি-জ্ঞাপনের আবেদন-পত্র গ্রহণ করা হবে।

৩। এই হিসাব খাতে যে যে উদ্দেশ্যে অর্থ বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে তা হল

(ক) ১৯৯৮ সালের ফেব্রুয়ারি মাসে অনুষ্ঠিত লোকসভা নির্বাচন পরিচালনার জন্য বকেয়া ব্যয়।

(খ) ১-১-৯৯ তারিখকে ভিত্তি তারিখ ধরে নির্বাচক তালিকার বিশেষ সংশোধন বাবদ খরচ।

(গ) নির্বাচক তালিকা প্রণয়নও কম্পিউটারে অন্তর্ভুক্তিকরণের জন্য ব্যয়।

(ঘ) লোকসভা ও বিধানসভা উপ-নির্বাচন (প্রয়োজনীয় ক্ষেত্রে) অনুষ্ঠানের জন্য ব্যয়।

(ঙ) সচিত্র পরিচয়-পত্র প্রণয়ন ও প্রদানের জন্য ব্যয়।

(চ) রাজ্যের নির্বাচন সংস্থায় আধিকারিক, কর্মচারিদের বেতন দানের জন্য ব্যয়।

৪। উপরোক্ত দাবির অধীনে "১০২—গৌণ খাতে" ব্লকস্তর পর্যন্ত বিদ্যমান স্থায়ী নির্বাচন সংস্থায় নিযুক্ত কর্মচারী, নির্বাচন আধিকারিকদের বেতন, মহার্ঘ ভাতা, বাড়িভাড়া ভাতা, বোনাস, ভ্রমণ ও অফিস-সংক্রান্ত বিবিধ খরচ মেটানোর জন্য বাজেটে ৭,৯৯,৫০,০০০ (সাত কোটি নিরানব্বই লক্ষ পঞ্চাশ হাজার) টাকার বরাদ্দ রাখা হয়েছে।

৫। ১-১-১৯৯৯ তারিখকে ভিত্তি তারিখ ধরে নির্বাচক তালিকার বিশেষ সংশোধন বাবাদ এবং নির্বাচক তালিকার মুদ্রণ ও কম্পিউটারে অন্তর্ভুক্তিকরণ এবং সফটওয়ার ও হার্ডওয়ার ক্রয় বাবদ (জেলাস্তরে ও প্রধান কার্যালয়ে) ব্যয়ের জন্য "১০৩—গৌণ খাতে" বাজেটে সর্বমোট ৬,০০,০০,০০০ (ছয় কোটি) টাকার বরাদ্দের সংস্থান করা হয়েছে।

৬। এই বাজেটে "১০৪—গৌণ খাতে" কিছু স্থায়ী খরচ, যেমন—ক্ষতিপূরণ, ব্যালট বাক্স পরিষ্কার ও মেরামত, নির্বাচনী জিনিসপত্রের জন্য গুদাম ও অফিসের জন্য বর্তমান ও বকেয়া ভাড়া মেটানোর জন্য সর্বমোট ৫০,০০০ (পঞ্চাশ হাজার) টাকার বরাদ্দ রাখা হয়েছে।

৭। ১৯৯৮ সালে অনুষ্ঠিত লোকসভা নির্বাচনের বকেয়া খরচ ও লোকসভা উপ-নির্বাচনের (প্রয়োজনীয় ক্ষেত্রে) খরচ মেটানোর জন্য "১০৫—গৌণ খাতে" এই বাজেটে ৬,০০,০০,০০০ (ছয় কোটি) টাকার বরাদ্দ রাখা হয়েছে।

৮। বিধানসভার সম্ভাব্য উপ-নির্বাচনের খরচ মেটানোর জন্য এই বাজেটে "১০৬—গৌণ খাতে" ১,০০,০০,০০০ (এক কোটি) টাকা রাখা হয়েছে।

৯। এই বাজেটে "১০৮—গৌণ খাতে" এই রাজ্য-নির্বাচকদের সচিত্র পরিচয়-পত্র প্রদানের জন্য ৬,০০,০০,০০০ (ছয় কোটি) টাকার সংস্থান করা হয়েছে।

১০। এ ছাড়া রাজ্য নির্বাচন কমিশনের খরচ মেটানোর জন্য ৩৪,০০,০০০ (চৌত্রিশ লক্ষ) টাকার বরাদ্দ রাখা হয়েছে।

১১। উল্লিখিত বিষয়গুলিতে আমি ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ৫নং দাবির অধীনে ২৭,৩৪,০০,০০০ (সাতাশ কোটি চৌত্রিশ লক্ষ) টাকা মঞ্জুর করার জন্য সভার কাছে আবেদন জানাচ্ছি।

## DEMAND No. 6

### Major Head : 2020—Collection of Taxes on Income and Expenditure

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 6.80.30,000 be granted for expenditure under Demand No. 6, Major Head : "2020—Collection of Taxes on Income and Expenditure" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 2,24,50,000 already voted on account)

## DEMAND No. 7

### Major Heads : 2029—Land Revenue and 5475—Capital Outlay

**on Other General Economic Services**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 246,54,84,000 be granted for expenditure under Demand No. 7, Major Head : "2029—Land Revenue and 5475—Capital Outlay on Other General Economic Services" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 81,36,10,000 already voted on account)

(The printed Budget Speech on Demand Nos. 7 & 61 of Shri Surjya Kanta Mishra was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৭নং দাবি সংক্রান্ত দুটি মুখ্যখাত "২০২৯—ভূমি রাজস্ব" এবং "৫৪৭৫—অন্যান্য অর্থনৈতিক কৃত্যকের জন্য মূলধন বিনিয়োগ" বাবদ ব্যয় নির্বাহের জন্য ১৯৯৯-২০০০ আর্থিক বৎসরে ২৪৬ কোটি ৫৪ লক্ষ ৮৪ হাজার টাকা মঞ্জুর করা হোক। ভোট অন অ্যাকাউন্টে মঞ্জুরিকৃত ৮১ কোটি ৩৬ লক্ষ ১০ হাজার টাকাও এর অন্তর্ভূক্ত। ১৯৯৯-২০০০ সালের ব্যয় নির্বাহের জন্য মোট যে ২৪৬ কোটি ৫৪ লক্ষ ৮৪ হাজার টাকা দাবি উত্থাপন করা হয়েছে, তার মধ্যে "২০২৯—ভূমি রাজস্ব খাতে ২৪৬ কোটি ৬ লক্ষ ৮৪ হাজার টাকা এবং "৫৪৭৫—অন্যান্য অর্থনৈতিক কৃত্যকের জন্য মুলধন বিনিয়োগ" খাতে ৪৮ লক্ষ টাকা ব্যয় হবে বলে অনুমান করা হয়েছে।

রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ৬১নং দাবি সংক্রান্ত মুখ্যখাত "২৫০৬—ভূমি সংস্কার" বাবদ ১৯৯৯-২০০০ আর্থিক বৎসরে ২৭ কোটি ১৪ লক্ষ ৩৩ হাজার টাকা মঞ্জুর করা হোক। ভোট অন অ্যাকাউন্টে মঞ্জুরিকৃত ৮ কোটি ৯৫ লক্ষ ৭৩ হাজার টাকাও এর অন্তর্ভূক্ত।

১.১। এখন আমি উল্লেখ করতে চাই যে, গ্রামের মানুষের কাছে জমি কেবলমাত্র বেচাকেনার পণ্য নয়। জমকে তারা তাদের অস্তিত্বের, নিরাপত্তার ও সামাজিক স্বীকৃতির প্রতীক হিসাবে জ্ঞান করেন। তাদের সারাজীবনের সংস্কৃতি জমিকে ঘিরেই আবর্তিত হয় এবং জমি ছাড়া তারা তাদের অস্তিত্বের কথা কল্পনাই করতে পারেন না। তাই গ্রামের ভূমিহীন কৃষকের কাছে একখন্ড জমি, তা সে যতই ছোট হোক না কেন, তাকে ছন্নছাড়া

জীবন থেকে অর্থপূর্ণ সামাজিক জীবনে উন্নীত হতে সাহায্য করে। এই মূল কথা স্মরণে রেখেই পশ্চিমবঙ্গ সরকার পুনর্বিতরণযোগ্য ভূমিসংস্কারের প্রবর্তন করেছে।

অর্থনৈতিক দৃষ্টিকোণ থেকেও এটা উল্লেখযোগ্য যে, দেশের কৃষজ উৎপাদন মোট জাতীয় উৎপাদনের ১৯৫০-৫১ সালের ৫৪.৯১ শতাংশের তুলনায় ১৯৮০-৮১ সালের মূল্যমানে ১৯৯৫-৯৬ সালে ২৮.৮ শতাংশে নেমে এসেছে, অথচ এখনও দেশের প্রায় ৭০ শতাংশ মানুষ কৃষির উপরই নির্ভরশীল। এই কারণেই একদিকে বৃহৎ, ক্ষুদ্র ও প্রান্তিক চাষী, বর্গাদার ও কৃষিমজুর, অপরদিকে জমির ওপর এদের নিয়ন্ত্রণ পারস্পরিকভাবে সম্পর্কযুক্ত এবং বিশেষ তাৎপর্যপূর্ণ। কৃষি উৎপাদন বৃদ্ধি ও গ্রামীণ দারিদ্র দূরীকরণের সাফল্য এই সম্পর্কের উপর নির্ভরশীল। তাই ভূমিসংস্কারের মূল দুটি নীতি, উদ্বৃত্ত জমি সরকারে ন্যস্তকরণ ও বিলিবন্টন এবং বর্গাদারের নাম নথিভুক্তিকরণ রূপায়ণের মাধ্যমে গ্রামীণ ভূমিহীন কৃষকদের প্রত্যাশিত নিরাপত্তা দেওয়ায় দেশের আর্থ-সামাজিক সীমাবদ্ধতার মধ্যেও পশ্চিমবঙ্গে এই সম্পর্কের পুনর্বিন্যাস সর্বাধিক সাফল্য লাভ করেছে।

১.২। আগের মতো আমি আবার উল্লেখ করতে চাই যে, আমাদের দেশে কৃষির ক্ষেত্রে যে প্রতিযোগিতাপূর্ণ আবহাওয়ার সৃষ্টি হয়েছে, তাতে জমিতে প্রকৃত উৎপাদকের অধিকারের গুরুত্ব অপরিসীম। দেশের বিভিন্ন প্রান্তে তথা সারা বিশ্বে, জমির আয়তন ও উৎপাদনশীলতার উপর নানা সমীক্ষার প্রাপ্ত তথ্য থেকে দেখা যায় যে, জমির গুণগতমান, আবহাওয়া ইত্যাদিতে, একইরকম সুযোগ-সুবিধা প্রাপ্তির নিরিখে, একজন ক্ষুদ্র বা প্রান্তিক কৃষকের প্রতি একরে উৎপন্ন ফসলের পরিমাণ একজন বৃহৎ কৃষকের তুলনায় বেশি। তারা তাদের শ্রমের যথাযথ ব্যবহারের মাধ্যমে মূলধনের ঘাটতি পূরণ ক'রে অধিক ফসল উৎপাদন সম্ভব করে তোলে এবং এ ব্যাপারেও সন্দেহের কোনও অবকাশ নেই যে, ক্ষুদ্র বা প্রান্তিক কৃষকই বেশি কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করে। তাই, পুনর্বন্টনযোগ্য ভূমিসংস্কার ব্যবস্থার মাধ্যমে যে কেবলমাত্র কৃষির উৎপাদনশীলতা বৃদ্ধি ও কর্মসংস্থান বৃদ্ধিই সম্ভব, তা নয়, জমির সমবন্টন ও কৃষির অন্যান্য উপকরণ সরবরাহের মাধ্যেমে গ্রামের দরিদ্র মানুষের ক্রয়ক্ষমতা ও সঞ্চয় ক্ষমতা বৃদ্ধি করাও সম্ভব। এই লক্ষ্যেই বামফ্রন্ট সরকার এতদিন ধরে নিষ্ঠার সঙ্গে ভূমিসংস্কার কর্মসূচি রূপায়ণ করে আসছে।

১.৩। এতদিন ধরে এই লক্ষ্যে ভূমিসংস্কার কর্মসূচি রূপায়ণের ফলে, ৪৮তম জাতীয় নমুনা সমীক্ষা (১৯৯২)-র প্রাপ্ত তথ্য থেকে দেখা যায় যে, পশ্চিমবঙ্গে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের অধিকারে থাকা জমির পরিমাণ ৭০ শতাংশ, সর্বভারতীয় ক্ষেত্রে যা মাত্র ৩৪.৩০ শতাংশ।

২। আগের মতোই সিলিং বহির্ভূত উদ্বৃত্ত জমি সরকারে ন্যস্তকরণের কাজ চালু

রয়েছে। এই আর্থিক বছরে মোট ৮,০০০ একর উদ্বৃত্ত জমি সরকারে ন্যস্ত হয়েছে। পশ্চিমবঙ্গ জমিদারি অধিগ্রহণ আইন ও পশ্চিমবঙ্গ ভূমিসংস্কার আইনে এ পর্যন্ত মোট ২৯.২৫ লক্ষ একর জমি সরকারে ন্যস্ত হয়েছে, য়ার মধ্যে কৃষিজমির পরিমাণ ১৩.৫৫ লক্ষ একর।

৩। এ পর্যন্ত ১০.৩২ লক্ষ একর ন্যস্ত কৃষিজমি ২৫.৩২ লক্ষ ভূমিহীন ও প্রায় ভূমিহীন কৃষকের মধ্যে বিলি করা হয়েছে। এর মধ্যে তফসিলি জাতিভুক্ত কৃষকের সংখ্যা ৮.৯১ লক্ষ ও তফসিলি উপজাতিভুক্ত কৃষকের সংখ্যা ৪.৯০ লক্ষ যা একত্রে মোট পাট্টাপ্রাপকদের সংখ্যার ৫৫ শতাংশ। এই হার রাজ্যের তফসিলিভুক্ত মানুষের শতকরা হারের দ্বিগুণেরও বেশি।

৪.১। মাননীয় সদস্যরা অবগত আছেন যে, বিগত ৪ বৎসর যাবৎ স্বামী ও স্ত্রীর নামে যৌথ পাট্টা প্রদানের ব্যবস্থা চালু করা হয়েছে। এ পর্যন্ত মোট ৪ লক্ষ'র বেশি যৌথ পাট্টা প্রদান করা হয়েছে। কিছু কিছু ক্ষেত্রে শুধুমাত্র মহিলাদের নামেও পাট্টা প্রদান করা হচ্ছে। এইভাবে এ রাজ্য জমির মালিকানার ক্ষেত্রে নারী-পুরুষের সমান অধিকার প্রতিষ্ঠার ব্যাপারে এক গুরুত্বপূর্ণ পদক্ষেপ গ্রহণ করেছে।

৪.২। সম্প্রতি কলকাতা উচ্চ ন্যায়ালয়ের ডিভিসন বেঞ্চ এক আদেশবলে পশ্চিমবঙ্গ ভূমিসংস্কার আইনের কয়েকটি ধারাকে অবৈধ (Ultra Vires) ঘোষণা করায় উদ্বৃত্ত জমি সরকারে ন্যাস্তকরণের কাজ কিছুটা বাধাপ্রাপ্ত হয়েছে। এই আদেশের বিরুদ্ধে রাজ্য সরকার সুপ্রিম কোর্টে আপিল করায় সুপ্রিম কোর্ট হাইকোর্টের রায় কার্যকর করায় স্থগিতাদেশসহ জমির দখলের ক্ষেত্রে স্থিতাবস্থা বজায় রাখার নির্দেশ প্রদান করেছে। এর ফলে মামলায় অংশগ্রহণকারী ব্যক্তিদের জমি সরকারে ন্যস্ত করা গেলেও, তা বিলি করা সম্ভব হচ্ছে না।

৪.৩। সর্বভারতীয় ক্ষেত্রে উদ্বৃত্ত জমি ন্যস্তকরণের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের সাফল্য উল্লেখযোগ্য। ১৯৯৮ সালের মার্চ মাসে নয়াদিল্লিতে অনুষ্ঠিত রাজস্ব মন্ত্রীদের সম্মেলনে উপস্থাপিত তথ্য থেকে দেখা যাচ্ছে সারা দেশে যেখানে কৃষিজমি ন্যস্ত করার পরিমাণ ৭৪.৯৯ লক্ষ একর, সেখানে কেবল পশ্চিমবঙ্গেই ন্যস্ত কৃষিজমির পরিমাণ ১৩.৫০ লক্ষ একর। সারা দেশের হিসাবে এই পরিমাণ ১৮ শতাংশ, যদিও সারা দেশের হিসাবে পশ্চিমবঙ্গে মোট কৃষিজমির পরিমাণ মাত্র ৩.৫ শতাংশ। ন্যস্ত জমি বিলির ক্ষেত্রে পশ্চিমবঙ্গের অবস্থান আরও ভাল। সারা দেশে যেখানে ন্যস্ত জমি বলিরি পরিমাণ ৫৪.৬০ লক্ষ একর সেখানে পশ্চিমবঙ্গের পরিমাণ ১০.৩২ লক্ষ একর। এই পরিমাণ সারা দেশের হিসাবে ২০ শতাংশ।

৫। বর্গাদারদের নাম নথিভুক্ত করার কাজ যথারীতি চলছে। বর্তমানে এ রাজ্যে ১৪.৮৬ লক্ষ নথিভুক্ত বর্গাদার প্রায় ১১ লক্ষ একর জমি চাষ করছেন।

৬। পঞ্চায়েতের মাধ্যমে বিভিন্ন দারিদ্রদূরীকরণ কর্মসূচিগুলি এমনভাবে রূপায়িত হচ্ছে যাতে বর্গাদার এবং পাট্টা পাওয়া কৃষকেরাই বেশির ভাগ উপকৃত হচ্ছেন।

৭। ৫.৩১ লক্ষ কৃষিমজুর, কারিগর ও মৎস্যজীবী পরিবারকে বাস্তুজমি দেওয়া হয়েছে, যার মধ্যে ২.৯২ লক্ষ পশ্চিমবঙ্গ বাস্তুজমি অধিগ্রহণ আইন (কৃষিশ্রমিক, মৎস্যজীবী, কারিগর), ১৯৭৫ অনুসারে এবং ২.৩৯ লক্ষ পশ্চিমবঙ্গ ভূমি-সংস্কার আইন, ১৯৫৫-এর ৪৯ ধারা অনুসারে এবং এদের অধিকাংশকেই পঞ্চায়েতের মাধ্যমে বাড়ি তৈরি করে দেওয়া হয়েছে।

৮। নতুন শিল্পের জন্য সরকারে ন্যস্ত জমি দেওয়া বা অন্য জমির ব্যবস্থা করার কাজেও এই দপ্তর যথেষ্ট তৎপর। নতুন মিল-কারখানা, চা-বাগানের জন্য ঊর্ধ্বসীমার অতিরিক্ত জমি যাতে ব্যবহার করা যায়, তার জন্য পশ্চিমবঙ্গ ভূমিসংস্কার আইনে একটি সংশোধনী পাস করা হয়েছে। শিল্পের জন্য দেওয়া অব্যহৃত জমি সরকার পুনঃগ্রহণ করবেন যাতে নতুন শিল্পের জন্য জমির ব্যবস্থা করা যায়—এই মর্মে সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

৯। এখানে উল্লেখ করা যেতে পারে যে, প্রায় ২৮০টি নতুন চা-বাগান উত্তর দিনাজপুর, জলপাইগুড়ি, দার্জিলিং ও কোচবিহার জেলায় প্রায় ৪০,০০০ একর জমিতে উৎপাদন শুরু করেছে। শিল্প-বিষয়ক মন্ত্রিসভার স্ট্যান্ডিং কমিটি বাগান কর্তৃপক্ষের সঙ্গে আলোচনাক্রমে নতুন চা-বাগান নিয়ন্ত্রণ সংক্রান্ত একটা সুষ্ঠু নীতি প্রণয়নের নির্দেশ দেওয়ায়, জেলা আধিকারিকদের প্রয়োজনীয় নীতি নির্দেশিকা প্রদান করা হয়েছে এবং চা-বাগানগুলির বিস্তারিত জরিপ ও সমীক্ষার কাজ পূর্ণোদ্যমে চলছে। জরিপের কাজ শেষ হলেই প্রত্যেকটি চা-বাগানকে আলাদা-আলাদাভাবে স্বীকৃতি প্রদানের কাজ শুরু করা হবে।

১০। মাননীয় সদস্যরা জেনে আনন্দিত হবেন, রাজ্যে জরিপ ও স্বত্বলিপি সংশোধনের কাজ সমাপ্তির পথে। ৪২,০৬৭টি মৌজার মধ্যে এখন পর্যন্ত ৩৭,৯৫২টির স্বত্বলিপি চূড়ান্তভাবে প্রকাশিত হয়েছে।

১১। রাজ্যের সবকটি জেলাতেই কম্পিউটারের মাধ্যমে স্বত্বলিপি সংরক্ষণ এবং জনসাধারণকে তার প্রত্যয়িত নকল প্রদানের কাজে যথেষ্ট অগ্রগতি হয়েছে। বর্ধমান, হুগলি, হাওড়া ও জলপাইগুড়ি জেলার অনেক ব্লকে স্বত্বলিপির প্রত্যয়িত নকল কম্পিউটারের মাধ্যমে জনসাধারণকে তৎপরতার সঙ্গে দেওয়া হচ্ছে।

*১২। কম্পিউটারে স্বত্বলিপি সংরক্ষণের কাজ অসম্পূর্ণ থেকে যাবে যদি না একই সঙ্গে মৌজার ম্যাপ বা মানচিত্র কম্পিউটারে সংরক্ষণের ব্যবস্থা করা হয়। সেই কারণে* হুগলি জেলার ১,০০০ চূড়ান্তভাবে প্রকাশিত মৌজা ম্যাপ কম্পিউটারে সংরক্ষণের এক প্রকল্প হাতে নেওয়া হয়েছে। এই প্রকল্প ভারত সরকারের অনুমোদন লাভ করেছে এবং খুব শীঘ্রই এই প্রকল্প রূপায়ণের কাজ শুরু হবে।

১৩। মাননীয় সদস্যরা অবহিত আছেন যে, ১৯৭৮ সালের এক আদেশনামা দ্বারা সরকার সেচ এলাকায় ৪ একর পর্যন্ত ও অসেচ এলাকায় ৬ একর পর্যন্ত রায়তি জমির খাজনা মকুব করেছিলেন। ১৯৯৮ সালের নভেম্বর মাস পর্যন্ত মোট ৩৭,৪৩,৬৩২ জন রায়ত এই খাজনা মকুবের আবেদন করেন, যার মধ্যে মোট ৩৫,৬৩,৭১৬ জন রায়তের খাজনা মকুব করা হয়েছে। এখনও ১,০২,৩৬৭ জনের খাজনা মকুবের আবেদন বিবেচনা করা হচ্ছে। এই দপ্তর পঞ্চায়েতের সঙ্গে চেষ্টা চালাচ্ছেন যাতে খাজনা মকুবযোগ্য সমস্ত রায়ত খাজনা মকুবের জন্য আবেদন করেন।

১৪। নতুন শিল্প প্রতিষ্ঠা ও বিভিন্ন উন্নয়নমূলক কাজের জন্য জমি অদিগ্রহণ আইন মোতাবেক জমি অধিগ্রহণ এই দপ্তরের অন্যতম গুরুত্বপূর্ণ কাজ। ভারত-বাংলাদেশ সীমান্ত সড়ক নির্মাণ, বক্রেশ্বর তাপবিদ্যুৎ, তিস্তা ব্যারেজ, রাজারহাট উপনগরী ইত্যাদি প্রকল্পের প্রয়োজনে জমি অধিগ্রহণের কাজ পূর্ণোদ্যমে চলছে। ১৮৯৪ সালের ভূমি অধিগ্রহণ আইনের ভারত সরকার প্রস্তাবিত কিছু সংশোধনীর সম্পর্কে সরকার ইতিমধ্যেই মতামত প্রদান করেছেন। রাজ্য সরকার সেই সব ধারার অনুকূলেই মতো প্রদান করেছেন, যার ফলে একদিকে জমি অধিগ্রহণ সহজ পদ্ধতিতে তাড়াতাড়ি করা সম্ভব, অপরদিকে ক্ষতিগ্রস্ত ব্যক্তির যথোপযুক্ত ক্ষতিপূরণ ও পুনর্বাসন সম্ভব হয়। ইতিমধ্যেই, অধিগ্রহণের কাজ ত্বরান্বিত করার লক্ষ্যে সরকার জেলা শাসকদের পদাধিকারবলে যুগ্ম-সচিব হিসাবে ঘোষণা করেছেন।

১৯৯৮ সালের এপ্রিল মাস থেকে ১৯৯৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত মোট ৩,২১৭ একর জমি অধিগ্রহণ করে বিভিন্ন প্রকল্প রূপায়ণের জন্য যথাযথ কর্তৃপক্ষের হাতে অর্পণ করা হয়েছে এবং এ বাবদ মোট ৫১ কোটি টাকা ক্ষতিপূরণ হিসাবে ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের প্রদান করা হয়েছে।

১৫। ভূমিসংস্কার ও টেনান্সি সংক্রান্ত সমস্ত বিরোধ, দাবি, আপত্তি ও আবেদনের বিচার ও নিষ্পত্তির উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ ভূমিসংস্কার ও টেনান্সি ট্রাইব্যুনাল আইন অনুসারে ভূমিসংস্কার ও টেনান্সি ট্রাইব্যুনাল, ১৯৯৮ সালের আগস্ট মাসে গঠন করা হলেও, কলকাতা হাইকোর্টের স্থগিতাদেশের ফলে কাজ শুরু করতে পারেনি। বর্তমানে প্রায় ৫০

হাজার মামলায় স্থগিতাদেশের ফলে ১.৯৪ লক্ষ একর কৃষিজমি আটকে রয়েছে।

১৬। সম্প্রতি, পশ্চিমবঙ্গ প্রেমিসেস টেনানি বিল, ১৯৯৭ রাষ্ট্রপতির লাভ করায় আইনে পরিণত হয়েছে। আইন রূপায়ণের জ্য নিয়মাবলী প্রণয়নের কাজ চলছে। নিয়মাবলী প্রস্তুত হয়ে গেলেই আইন চালু করার বিজ্ঞপ্তি জারি করা হবে।

১৭। উল্লেখ করা যেতে পারে যে, কলকাতা ঠিকা প্রজা (অধিগ্রহণ ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৮১ অনুসারে ২৬ হাজার, ঠিকা প্রজাকে স্বত্ব প্রদান করা হয়েছে এবং প্রায় ১০ হাজার আবেদনপত্র এখনও বিবেচনাধীন আছে। কলকাতা হাইকোর্টের পর্যালোচনার পরিপ্রেক্ষিতে আইনটির কয়েকটি ধারা বর্তমানে সরকারের বিবেনচাধীন আছে।

১৮। বিগত আর্থিক বছরে ২,১৮১ লক্ষ টাকা রয়ালটি বাবদ ও ৭৯৩ লক্ষ টাকা সেস্ বাবদ এবং ১৩০ লক্ষ টাকা ভূমিরাজস্ব বাবদ আদায় করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়—এই কথা বলে আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যগণকে ১৯৯৯-২০০০ আর্থিক বৎসরের জন্য ৭ নং ও ৬১ নং দাবির অধীনে ব্যয় বরাদ্দের জন্য আমার বাজেট প্রস্তাব অনুমোদন করতে অনুরোধ জানাচ্ছি।

## DEMAND No. 8

### Major Head : 2030—Stamps and Registration

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 37,65,40,000 be granted for expenditure under Demand No. 8, Major Head : "2030—Stamps and Registration" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 12,42,58,000 already voted on account)

## DEMAND No. 9

### Major Head : 2035—Collection of Other Taxes on Property and Capital Transactions

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 43,25,000 be granted for expenditure under Demand No. 9, Major Head : "2035—Collection of

*Other Taxes on Property and Capital Transactions", during the year 1999-2000.*

(This is inclusive of a total sum of Rs. 14,27,000 already voted on account)

**DEMAND No. 10**

**Major Head : 2039—State Excise**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 38,66,00,000 be granted for expenditure under Demand No. 10, Major Head : "2039—State Excise", during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 12,75,78,000 already voted on account)

[6-10 — 6-20 p.m.]

**DEMAND No. 11**

**Major Head : 2040—Taxes on Sales, Trades etc.**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 66,58,03,000 be granted for expenditure under Demand No. 11, Major Head : "2040—Taxes on Sales, Trades etc.", during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 21,97,15,000 already voted on account)

**DEMAND No. 12**

**Major Head : 2041—Taxes on Vehicles**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 8,35,00,000 be granted for expenditure under Demand No.12, Major Head : "2041—Taxes on

Vehicles", during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 2,75,55,000 already voted on account)

(The Printed Budget Speech on Demand No. 12, 77, 78, 80 & 81 of Shri Subhas Chakraborty was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ১২ নং দাবির অধীন মুখ্যখাত ঃ "২০৪১—যানবাহনের উপর কর" খাতে ৮,৩৫,০০,০০০ (আট কোটি পঁয়ত্রিশ লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। এই টাকার মধ্যে ১৯৯৯ সালের মার্চ মাসে ভোট অন অ্যাকাউন্টে অনুমোদিত ২,৭৫,৫৫,০০০ (দুই কোটি পঁচাত্তর লক্ষ পঞ্চান্ন হাজার) টাকা ধরা আছে।

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ৭৭ নং দাবির অধীন মুখ্যখাত ঃ "৩০৫১—বন্দর ও অলোকস্তম্ভ" খাতে ২,৩৪,৬৯০০০ (দুই কোটি চৌত্রিশ লক্ষ উনসত্তর হাজার) টাকা মঞ্জুর করা হোক। এই টাকার মধ্যে ১৯৯৯ সালের মার্চ মাসে ভোট অন অ্যাকাউন্টে অনুমোদিত ৭৭,৪৫,০০০ (সাতাত্তর লক্ষ পঁয়তাল্লিশ হাজার) টাকা ধরা আছে।

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ৭৮নং দাবির অধীন মুখ্যখাত ঃ "৩০৫৩—অসামরিক বিমান চলাচল" খাতে ১,২৬,৬৩,০০০ (এক কোটি ছাব্বিশ লক্ষ তেষট্টি হাজার) টাকা মঞ্জুর করা হোক। এই টাকার মধ্যে ১৯৯৯ সালের মার্চ মাসে ভোট অন অ্যাকাউন্টে অনুমোদিত ৪১,৭৯,০০০ (একচল্লিশ লক্ষ উনআশি হাজার) টাকা ধরা আছে।

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ৮০নং দাবির অধীন মুখ্যখাত ঃ "৩০৫৫—সড়ক পরিবহন", "৩০৫৬—অন্তর্দেশীয় জলপথ পরিবহন", "৫০৫৫—সড়ক পরিবহন বাবদ মূলধনী বিনিয়োগ", "৫০৫৬—অন্তর্দেশীয় জলপথ পরিবহ বাবদ মূলধনী বিনিয়োগ" এবং "৭০৫৫—সড়ক পরিবহ বাবদ ঋণ" খাতগুলিতে মোট ২,২৮,৮৬,০৩,০০০ (দুই শত আটাশ কোটি ছিয়াশি লক্ষ তিন হাজার) টাকা মঞ্জুর করা হোক। এই টাকার মধ্যে ১৯৯৯ সালের মার্চ মাসে ভোট অন অ্যাকাউন্টে অনুমোদিত ৭৫,৫২,৩৯,০০০ (পঁচাত্তর কোটি বাহান্ন লক্ষ উনচল্লিশ হাজার) টাকা ধরা আছে।

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ৮১নং দাবির অধীন মুখ্যখাত ঃ "৭০৭৫—অন্যান্য পরিবহন পরিষেবা ঋণ" খাতে ৬,৫০,০০,০০০ (ছয় কোটি পঞ্চাশ লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। এই টাকার মধ্যে ১৯৯৯ সালের মার্চ মাসে ভোট অন অ্যাকাউন্টে অনুমোদিত ২,১৪,৫০,০০ (দুই কোটি চোদ্দ লক্ষ পঞ্চাশ হাজার) টাকা ধরা আছে।

আমার দপ্তরের ১২, ৭৭, ৭৮, ৮০ এবং ৮১ নং দাবিগুলির ১৯৯৯-২০০০ প্রস্তাবের পরিপ্রেক্ষিতে আপনার অনুমতি নিয়ে আমি পরিবহন দপ্তরের বিভিন্ন কার্যাবলির একটি সংক্ষিপ্ত বিবরণী পেশ করছি।

প্রদত্ত অর্থ সংস্থানের মধ্যে সুনির্বাচিত প্রকল্প গ্রহণ ও সেগুলির সুষ্ঠু রূপায়ণের মাধ্যমে আমরা পরিবহন ক্ষেত্রে ১৯৯৯-২০০০ সালে যথাযথ অগ্রগতি অর্জনে সফল হয়েছি। পরবর্তী অনুচ্ছেদগুলিতে এই কার্যাবলীর কিছু বিবরণ উপস্থাপন করছি।

১। **কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা (সি. এস. টি. সি.)**

পশ্চিমবঙ্গের সরকারি পরিবহন ক্ষেত্রের মুখ্য সংস্থা, কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা, যাত্রী সাধারণের প্রয়োজন মেটাতে বিভিন্ন পদক্ষেপ গ্রহণ করেছে। বর্তমানে সি. এস. টি. সি. সর্বমোট ২১০টি রুটে বাস পরিষেবার মাধ্যমে রাজ্যের বেশিরভাগ জেলা শহরগুলিকে যুক্ত রেখেছে, যদিও তাদের মূল পরিষেবা ক্ষেত্র হল শহর কলকাতা ও তার সংলগ্ন এলাকা। এই ২১০টি রুটের মধ্যে ১২২টি রুটে দূরপাল্লার বাস চলাচল করে। বিগত দুই দশক যাবৎ সি. এস. টি. সি. গ্রামীণ এলাকায় জনসাধারণের জন্যও স্বল্পব্যয়ে পরিবহন ব্যবস্থার সম্প্রসারণ করার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। এই দৃষ্টিভঙ্গি অনুসারে বাসরুটগুলির বিন্যাস করা হয়েছে।

১৯৯৮-৯৯ সালে সি. এস. টি. সি.-র পরিষেবা, বাস চালানোর মোট দূরত্বের নিরিখে কিছুটা কম হয়েছে। এপ্রিল, ১৯৯৮ থেকে ডিসেম্বর, ১৯৯৮ পর্যন্ত সি. এস. টি. সি. মোট ৪১১ লক্ষ কি.মি. রাস্তায় বাস চালিয়েছে, যেখানে পূর্ববর্তী বছরে ঐ একই সময়ে মোট বাস চালানোর দূরত্ব ছিল ৪৮০.৬৯ লক্ষ কি.মি.। অবশ্য আশা করা হচ্ছে যে, ১৯৯৮-৯৯-এর শেষ তিন মাসে এ ক্ষেত্রে কিছুটা উন্নতি হবে। ১৯৯৮ সালের এপ্রিল থেকে ডিসেম্বর এই সময়ের মধ্যে গড়ে প্রতিদিন ৭৪২টি বাস রাস্তায় বেরিয়েছে।

১৯৯৭-৯৮ সালে কর্মি-উৎপাদনশীলতা ছিল কর্মি প্রতি প্রতিদিন ১৫,৪৫ কি. মি. এবং কর্মি সংখ্যা ছিল বাসপিছু ১১.৮১ জন।

বাস চালানোর যথাযত সময়সূচি প্রণয়ন এবং কম চাহিদার সময়ে পরিষেবা বজায়

রাখার জন্য মধ্য-দিবশ বাস পরিষেবার প্রচলন—এই পদক্ষেপ দুটি কার্যকর প্রমাণিত হয়েছে এবং এর ফলে বর্তমান বছরে যাত্রী-পরিষেবাজনিত আয় যথেষ্ট বেড়েছে। ১৯৯৮-৯৯ সালে যাত্রী ভাড়া বাবদ আয় ৫০.২৮ কোটি টাকা হবে বলে অনুমান করা হচ্ছে। ১৯৯৭-৯৮ সালে এর পরিমাণ ছিল ৪৫.৪০ কোটি টাকা।

বাস পরিষেবার উন্নতির জন্য সি. এস. টি. সি.-র পরিকল্পনা নিম্নে উল্লিখিত হল—

**১৯৯৯-২০০০ সালের লক্ষ্যমাত্রা ঃ**

| | | |
|---|---|---|
| ১। নূতন বাস ক্রয় | .. | ১৪৪ |
| ২। পুরানো বাসের পুনর্নবীকরণ | .. | ২০০ |

উপরোক্ত পরিকল্পনা সরকার প্রদত্ত যোজনা বরাদ্দ ও আর্থিক সংস্থা থেকে প্রাপ্ত ঋণের সাহায্যে কার্যকর করা হবে। এই সংস্থা পরিষেবা ও পরিচালন ব্যবস্থার উন্নয়নের জন্য বিগত কয়েক বছর যাবৎ ব্যাপক যন্ত্র-গাণনিকীকরণের ব্যবস্থা করেছে। যাত্রীরা যাতে অফিসের সময়ে নিরবচ্ছিন্ন পরিষেবা পেতে পারেন সেজন্য এই সংস্থা এমন কিছু বিশেষ বাস চালু করার কথা ভাবছে যেগুলি ১২ ঘন্টাব্যাপী চলাচল করবে।

১৯৯৯-২০০০ সালে সি. এস. টি. সি.-কে যোজনা খাতে ৭০০.০০ লক্ষ টাকা বরাদ্দ করার এবং আই. ডি. এফ. সি. ঋণ হিসাবে ৬০০.০০ লক্ষ টাকা মঞ্জুর করার প্রস্তাব আছে।

**২। উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা** (এন. বি. এস. টি. সি.)

এন. বি. এস. টি. সি. মূলত উত্তরবঙ্গের জেলাগুলির মধ্যে আন্তজেলা পরিষেবার মাধ্যমে উত্তরবঙ্গের যাত্রী সাধারণকে দক্ষ এবং নির্ভরযোগ্য পরিবহন-পরিষেবা দেওয়ায় নিয়োজিত রয়েছে। এই সংস্থা মুর্শিদাবাদ, নদীয়া এবং বীরভূম জেলাতেও বাস চালিয়ে থাকে। এ ছাড়া, এই সংস্থা আন্তঃজেলা পরিষেবার মাধ্যমে উত্তরবঙ্গকে এই রাজ্যের অধিকাংশ জেলা এবং কলকাতা, দুর্গাপুর ও আসানসোলের মতো গুরুত্বপূর্ণ শহরের সঙ্গে যুক্ত করেছে। এ ছাড়া এই রাজ্য এবং আসাম, বিহার ও সিকিমের মধ্যে এই সংস্থার আন্তঃরাজ্য বাস-পরিষেবা চালু আছে।

উত্তরবঙ্গে ১৯৯৮ সালের বিধ্বংসী বন্যার ফলে এন. বি. এস. টি. সি.-র পরিষেবা যথেষ্ট পরিমাণে বিঘ্নিত হয়েছে। ফলে, ১৯৯৮-৯৯ সালে এই সংস্থার বাস চলাচলের মোট দূরত্ব ১৯৯৭-৯৮ সালের তুলনায় কম হবে। এ সত্ত্বেও এই সংস্থার যাত্রী পরিষেবার

নিযুক্ত বাসের গড় সংখ্যার এবং বাস ও কর্মী সংখ্যার অনুপাতের ক্ষেত্রে ১৯৯৭-৯৮ সালের তুলনায় ১৯৯৮-৯৯ সালে উন্নতি হবে বলে আশা করা যায়।

সংস্থার কাজকর্মের উন্নতি ঘটাতে এন. বি. এস. টি. সি. ১৯৯৮-৯৯ সালে সরকারপ্রদত্ত যোজনা বরাদ্দের সাহায্যে ৪০টি নতুন বাস কিনবে বলে ঠিক করেছে। এই সংস্থা ১৯৯৯-২০০০ সালে যোজনা বরাদ্দ এবং আই. ডি. এফ. সি. থেকে প্রাপ্ত ঋণের সাহায্যে ৫০টি নতুন বাস কিনতে চায়।

সল্টলেকে কর্মশালা স্থাপনের কাজ চলছে। এই প্রকল্পটি এই সংস্থায় কলকাতাস্থ বাসের রক্ষণাবেক্ষণ সুনিশ্চিত করার জন্য গ্রহণ করা হয়েছে।

১৯৯৯-২০০০ সালে এই সংস্থাকে যোজনা খাতে ৮০০.০০ লক্ষ টাকা বরাদ্দ করার এবং আই. ডি. এফ. সি. ঋণ বাবদ ৩০০.০০ লক্ষ টাকা মঞ্জুর করার প্রস্তাব আছে।

৩। **দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা** (এস. বি. এস. টি. সি.)

এস. বি. এস. টি. সি. তাদের দুর্গাপুর ও বেলঘরিয়া এই দুই বিভাগের অধীন ১৪টি ডিপো থেকে বাস-পরিযেবা চালায়।

১৯৯৮-৯৯ সালে এই সংস্থা ৪০টি নূতন বাস কিনবে এবং ১৫০টি পুরানো বাসের পুনর্নবীকরণ করবে। বাস পরিযেবার কার্যকর ব্যবস্থাপনা এবং ব্যাপক চেকিং-এর ফলে এই সংস্থার কিমি—পিছু আয় বৃদ্ধি পেয়েছে। আশা করা হচ্ছে যে, কিমি-পিছু আয় ১৯৯৭-৯৮ সালের ৬৫২ পয়সা থেকে বৃদ্ধি পেয়ে ১৯৯৮-৯৯ সালে ৬৮২ পয়সা হবে। ১৯৯৮-৯৯ সালে যান-উৎপাদনশীলতা ১৯৯৭-৯৮ সালের তুলনায় বেড়ে বাস পিছু প্রতিদিন ২৬০ কিমি এর জায়গায় ২৭৫ কিমি হবে বলে আশা করা হচ্ছে। যাত্রীপরিযেবাজনিত আয়ও বৃদ্ধি পেয়ে ১৯৯৮-৯৯ সালে ২১৪৪.৪৭ লক্ষ টাকা হবে বলে আশা করা হচ্ছে। ১৯৯৭-৯৮ সালে এই আয়ের পরিমাণ ছিল ১৯৪৮.০০ লক্ষ টাকা।

এস. বি. এস. টি. সি. ১৯৯৮-৯৯ সালে ৬টি নতুন রুট চালু করেছে। এ ছাড়া এই সংস্থা ১৯৯৮-৯৯ সালে কালনা ডিপো তৈরির কাজ শুরু করেছে।

পরিযেবা আরও উন্নত করার জন্য এই সংস্থা যোজনা বরাদ্দ ও আই. ডি. এফ. সি. থেকে প্রাপ্ত ঋণের সাহায্যে ১৯৯৯-২০০০ সালে ৭৫টি নতুন বাস ক্রয় ও ১৬৫টি পুরাতন বাসের পুনর্নবীকরণ করতে চায়।

১৯৯৯-২০০০ সালে এস. বি. এস. টি. সি.-কে যোজনা খাতে ৫৫০.০০ লক্ষ টাকা বরাদ্দ করার ও আই. ডি. এফ. সি. ঋণ হিসাবে ৬০০.০০ লক্ষ টাকা মঞ্জুর করার

প্রস্তাব আছে।

**৪। কলকাতা ট্রামওয়েজ কোম্পানি (১৯৭৮) লিমিটেড (সি. টি. সি.)**

১৯৯৭-৯৮ সালে পথে বের হওয়া ট্রামগাড়ির সংখ্যা গড়ে প্রতিদিন ১৭০টি হবে বলে আশা করা যায়। যাত্রীর সংখ্যা দৈনিক গড়ে ১.৭৩ লক্ষ হবে বলে অনুমান করা হচ্ছে।

অর্থাভাবে ট্রামলাইন ও ওভারহেড ব্যবস্থার নবীকরণ এবং প্রতিস্থাপন করার কাজ কাঙ্খিত স্তরে পৌছয়নি। অবশ্য গড়ে প্রতিমাসে ৮টি ট্রামগাড়ির পুনর্নবীকরণ করা হচ্ছে।

এই কোম্পানির বাস পরিষেবার কাজ সন্তোষজনক। ১৯৯৮-৯৯ সালে বাস-পরিষেবাজনিত মাসিক গড় আয় ১.৫০ কোটি টাকা।

বর্তমানে এই কোম্পানির মোট বাসের সংখ্যা ৩৩২। দৈনিক গড়ে ২২৫টি বাস পথে বের হয়। কলকাতা ও তার শহরতলীর ৪০টি রুটে বাসগুলি চলাচল করে। ১৯৯৯-২০০০ সালে আরও ৩০টি বাস কেনার জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

১৯৯৯-২০০০ সালে সি. টি. সি.-কে যোজনা খাতে ৫৫০.০০ লক্ষ টাকা বরাদ্দ করার এবং আই. ডি. এফ. সি. ঋণ হিসাবে ৪০০.০০ লক্ষ টাকা মঞ্জুর করার প্রস্তাব আছে।

**৫। পশ্চিমবঙ্গ ভূতল পরিবহন নিগম (ডব্লিউ. বি. এস. টি. সি.)**

এই সংস্থা ফেরি-পরিষেবা এবং বাস পরিষেবার কাজে নিযুক্ত আছে। ১৯৯৯ সালের গঙ্গাসাগর মেলার সময়ে এই সংস্থা তীর্থযাত্রীদের নদী পারপারের কাজ দক্ষতার সঙ্গে করেছে। তা ছাড়া তীর্থযাত্রীদের সুবিধার্থে এই সংস্থা সাগরদ্বীপে ৫০টি বাসও চালিয়েছিল।

১৯৯৮-৯৯ সালে দক্ষিণ ২৪-পরগনার রায়চকে এই সংস্থা একটি গ্যাংওয়ে-পন্টুন জেটি তৈরি করেছে এবং উত্তর ২৪-পরগনার হাসনাবাদে কাটাখালি নদীতে ১৫. ৪. ৯৮ তারিখ থেকে টাকি মিউনিসিপ্যালিটির তত্ত্বাবধানে এম. ভি. মেঘবর্ণা নামে একটি এল. সি. টি.-র পরিষেবা বাণিজ্যিক ভিত্তিতে চালু করেছে।

এ ছাড়াও, এই সংস্থা হাডকোর ঋণের সাহায্যে লট নং ৮-এ সার্বিক এলাকা উন্নয়ন প্রকল্পের কাজ হাতে নিয়েছে।

১৯৯৯-২০০০ সালে এই সংস্থাকে যোজনা খাতে ৩৫০.০০ লক্ষ টাকা বরাদ্দ করার এবং আই. ডি. এফ. সি. ঋণ হিসাবে ৪০০.০০ লক্ষ টাকা মঞ্জুর করার প্রস্তাব আছে।

**৬। পরিবহন পরিষেবা উন্নয়ন কর্মসূচি (টি. ও. আই. পি.)**

যানবাহনের গতিবৃদ্ধির জন্য পরিবহন দপ্তর পরিবহন পরিষেবা উন্নয়ন কর্মসূচিভুক্ত প্রকল্পগুলি গ্রহণ করে থাকে। এ ছাড়া, পরিবহন পরিকাঠামোর উন্নয়ন অথবা ইতিমধ্যে বর্তমান পরিকাঠামোর সঠিক সদ্ব্যবহারের জন্য সমীক্ষার ব্যবস্থাও করা হয়ে থাকে। হাওড়া পুর এলাকার যানবাহন সংক্রান্ত সমীক্ষা চলছে। বিবেকানন্দ সেতু-অভিমুখীন পথগুলির উন্নয়নের জন্য অর্থ বরাদ্দ করা হয়েছে।

গড়িয়াহাট উড়ালপুলের নিকটস্থ এলাকার কিছু রাস্তা এবং পথ-সংযোগস্থলের উন্নয়নের কাজ শীঘ্রই শুরু হবে।

এই প্রকল্পের জন্য ১৯৯৯-২০০০ সালে যোজনা খাতে ২০০.০০ লক্ষ টাকা বরাদ্দ করার প্রস্তাব আছে।

**৭। কলকাতা পরিবহন পরিকাঠামো উন্নয়ন প্রকল্প (সি. টি. আই. ডি. পি.)**

এটি একটি বিদেশি সহায়তাপুষ্ট প্রকল্প। কয়েকটি উড়ালপুল নির্মাণ এবং এসপ্লানেড, মানিকতলা ও শ্যামবাজারে পথ-সংযোগস্থলগুলির উন্নয়ন এই প্রকল্পের অন্তর্ভুক্ত। এই প্রকল্পের প্রাথমিক কাজকর্ম যেমন, মাটি পরীক্ষা, যানবাহন সংক্রান্ত সমীক্ষা, নক্সা প্রস্তুতি ইত্যাদি চলছে। সম্ভাব্য উপযুক্ত ঠিকাদারদের তালিকাও চূড়ান্ত হয়েছে এবং তালিকাটি ও. ই. সি. এফ. অনুমোদন করেছে। তালিকাভুক্ত ঠিকাদারদের কাছ থেকে গড়িয়াহাট উড়ালপুল এবং এসপ্লানেড, মানিকতলা ও শ্যামবাজারের পথ-সংযোগস্থলগুলির উন্নয়নের জন্য দরপত্র আহ্বান করা হয়েছে।

১৯৯৯-২০০০ সালে এই প্রকল্পের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ ৫০০০.০০ লক্ষ টাকা।

**৮। জেলা ও মহকুমা শহরগুলিতে বাস-স্ট্যান্ড নির্মাণ প্রকল্প**

হাসনাবাদ, চন্দ্রকোণা রোড, মেখলিগঞ্জ ও মাথাভাঙ্গাস্থিত বাস স্ট্যান্ড প্রকল্পগুলির জন্য ১৯৯৮-৯৯ সালে ২৫.৮৬ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

এ ছাড়াও, বীরসিংহ, সালিমার, সায়েন্স সি. টি. এবং উলুবেড়িয়া বাস স্ট্যান্ড তৈরির বিষয়গুলি বিবেচনাধীন রয়েছে।

এই প্রকল্পের জন্য ১৯৯৯-২০০০ সালে ৮০.০০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দ ধার্য আছে।

**৯। দূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থা**

বর্তমানে কলকাতায় ১১৭টি লাইসেন্সপ্রাপ্ত অটো এমিসন টেস্টিং সেন্টার আছে। ১৯৯৮ সালে পাবলিক ভেহিকলস দপ্তরের সঙ্গে যুক্ত মোটরযান পরিদর্শকেরা ২১১৫টি গাড়ি দূষণ সংক্রান্ত পরীক্ষা করে ২৪৯টি গাড়িকে দূষণমাত্রা লঙ্ঘনের দায়ে দোষী সাব্যস্ত করেছে এবং তাদের কাছ থেকে ১,৮৬,৭৫০ টাকা জরিমানা আদায় করেছে।

এ ছাড়া, কলকাতা পুলিশ ঐ একই সময়ে ৫৭,০০২টি গাড়ির উপর পরীক্ষা চালায়। এর মধ্যে ২১,৭৬৮টি গাড়ি দূষণমাত্রা লঙ্ঘনের দায়ে দোষী সাব্যস্ত হয়। এদের কাছ থেকে ১,৬৩,২৬,০০০ টাকা জরিমানা বাবদ আদায় করা হয়েছে।

**১০। সোলাসিয়াম ফান্ড প্রকল্প এবং অন্যান্য দুর্ঘটনা সাহায্যে প্রকল্প**

এই প্রকল্পগুলিতে মোটর দুর্ঘটনা কবলিত ব্যক্তিকে বা তার নিকট আত্মীয়কে ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা আছে। সোলাসিয়াম ফান্ড প্রকল্পে বিভিন্ন জেলার দাবি নির্ধারণ আধিকারিকের/ ট্রাইবুন্যালের আদেশ অনুযায়ী বিমা কোম্পানি ক্ষতিপূরণের অর্থ প্রদান করে থাকে। মোটর দুর্ঘটনা সাহায্য প্রকল্পে রাজ্য সরকার তার নিজস্ব তহবিল থেকে অনুদান দিয়ে থাকে। ১৯৯৮-৯৯ সালে রাজ্য সরকার এ বাবদ ১২৮.৫০ লক্ষ টাকা জেলাগুলিকে বরাদ্দ করেছে।

কলকাতা ও তার সন্নিহিত জেলাগুলির ট্যাক্সিচালকদের সুবিধার্থে ১৬,০২৬ জন ড্রাইভারের জন্য চালু করা দুর্ঘটনা জনবিমা প্রকল্পটির পলিসি নিয়মিতভাবে নবীকরণ করিয়ে যাওয়া হচ্ছে। এই প্রকল্প অনুযায়ী ট্যাক্সিচালকেরা বাহ্যিক হিংসাত্মক ঘটনা বা অজ্ঞাত কারণবশত দুর্ঘটনাজনিত ব্যক্তিগত আঘাত বা মৃত্যুর ক্ষেত্রে ক্ষতিপূরণ পেতে পারেন। রাজ্য সরকার ৪-১২-৯৮ তারিখ থেকে এক বছরের জন্য এই বিমা পলিসির নবীকরণের জন্য ৫,০৫,৩৮৪ টাকা প্রিমিয়াম এবং পরিষেবা ব্যয় হিসাবে জমা দিয়েছেন।

**১১। রাজ্য পরিবহন কর্তৃপক্ষ, পশ্চিমবঙ্গ**

মোটরযান আইন, ১৯৮৮, কেন্দ্রীয় মোটরযান বিধি, ১৯৮৯ এবং পশ্চিমবঙ্গ মোটরয়ান বিধি, ১৯৮৯ অনুসারে রাজ্য পরিবহন কর্তৃপক্ষ রাজ্যের যাত্রীসাধারণকে দ্রুত, কার্যকর এবং প্রয়োজনীয় সেবা প্রদান করার ব্যাপারে তার কর্তব্য পালন করে চলেছে। আন্তঃরাজ্য পরিবহন পরিষেবার জন্য সিকিম, বিহার, উড়িষ্যা এবং আসামের সঙ্গে সম্পাদিত দ্বিপাক্ষিক চুক্তিগুলি সন্তোষজনক ফল দিচ্ছে। জনগণের প্রয়োজনের সঙ্গে সঙ্গতি রাখতে উপরোক্ত চুক্তিগুলি পরিমার্জনের চেষ্টা চলছে।

১৯৯৮-৯৯ সালে রাষ্ট্রীয় পরিবহন সংস্থাগুলিকে ১১৫টি পারমিট এবং বেসরকারি মালিকদের ১১৯টি পারমিট দেওয়া হয়েছে।

অন্যান্য যেসব পারমিট দেওয়া হয়েছে সেগুলি হল ঃ

(১) বিশেষ এবং অস্থায়ী পারমিট (পণ্য পরিবহনকারি যানসহ).. ৩০,৫৩২

(২) সারা পশ্চিমবাংলা ট্যুরিস্ট ট্যাক্সি পারমিট .. ১,২৪৬

(৩) জাতীয় পারমিট (পণ্য পরিবহন যানের জন্য) .. ১,৯৯১

১২। **বিমান চালনা প্রশিক্ষণকেন্দ্র, বেহালা**

মুখ্য উড্ডয়ন প্রশিক্ষক এবং মুখ্য বাস্তুকারের পদ-দুটি শূণ্য থাকায় দীর্ঘকাল যাবৎ বেহালার বিমান চালনা প্রশিক্ষণ কেন্দ্রে উড্ডয়ন প্রশিক্ষণ বন্ধ ছিল।

বর্তমানে ক্যাপ্টেন ভাস্কর পান্ডেকে উড্ডয়ন প্রশিক্ষক পদে নিয়োগ করা হয়েছে। তিনিই ভারপ্রাপ্ত প্রশিক্ষক হিসাবে কাজ করবেন।

এই কেন্দ্রের প্রাক্তন মুখ্য বাস্তুকার শ্রী টি. কে. মৈত্রকে চুক্তির ভিত্তিতে মুখ্য বাস্তুকার হিসাবে নিয়োগ করা হয়েছে।

আশা করা যায় যে, প্রশিক্ষণ বিমানের সার্টিফিকেট অফ এয়ারওয়ার্দিনেস পাওয়া এবং প্রশিক্ষণ কেন্দ্রের কিছু বৈদ্যুতিক এবং সিভিল মেরামতির পর ১৯৯৯ সালেই উড্ডয়ন প্রশিক্ষণ শুরু করা যাবে।

১৩। **মোটরযান রাজস্ব সংগ্রহ, নির্বহন কার্যকলাপ এবং সীমান্ত চেক্‌পোস্ট**

নির্বহন ব্যবস্থা জোরদার করা এবং মোটরযানের জন্য সীমান্ত চেকপোস্ট স্থাপন করার ফলে মোটরযান সংক্রান্ত রাজস্ব (ট্যাক্স ও ফি) সংগ্রহের পরিমাণ উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। ১৯৯৬-৯৭ সালে যেখানে এই রাজস্ব আদায়ের পরিমাণ ছিল ১৩৪.২৭ কোটি টাকা সেখানে ১৯৯৭-৯৮ সালে এই পরিমাণ দাঁড়িয়েছে প্রায় ১৪৭.৮০ কোটি টাকা। ১৯৯৮-৯৯ সালের জন্য লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে ১৫৬.৬০ কোটি টাকা।

এখানে উল্লেখ করা যায় যে, বর্তমান আর্থিক বছরে মোটরযান ফি-এর পরিমাণ পঞ্চাশ শতাংশ হারে বৃদ্ধি করা হয়েছে।

বর্ধমান জেলার রামপুর এবং মেদিনীপুর জেলার বেলতলায় দুটি চেকপোস্ট স্থাপন করা হয়েছে এবং সেগুলি বেশ ভালভাবে চলছে। এই চেকপোস্ট-দুটির দ্বিতীয় পর্যায়ের নির্মাণকাজ শীঘ্রই শুরু হবে।

উত্তর দিনাজপুর জেলার সোনাপুরে (চোপড়া) আর একটি চেকপোস্ট স্থাপনের

বিষয়টি সক্রিয়ভাবে বিবেচনাধীন রয়েছে।

১৯৯৯-২০০০ সালে সীমান্ত চেকপোস্ট স্থাপন বাবদ ১০০.০০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দ স্থির করা হয়েছে।

**১৪। মোটরযান দপ্তরসমূহের যন্ত্র-গাণনিকীকরণ**

পরিবহন দপ্তর রাজ্যের মোটরযান কার্যালয়সমূহের পর্যায়ক্রমে যন্ত্র-গাণনিকীকরণের প্রকল্প হাতে নিয়েছে। কলকাতা জনযান বিভাগ (পি. ভি. ডি.)-এর রেজিস্ট্রেশন ও রাজস্ব আদায় শাখায় যন্ত্র-গাণনিকীকরণ হয়েছে এবং তা চালু আছে।

হাওড়া, বারাসাত, মেদিনীপুর, বর্ধমান, আলিপুর, ব্যারাকপুর এবং পশ্চিমবঙ্গ রাজ্য পরিবহন কর্তৃপক্ষের অফিসের যন্ত্র-গাণনিকীকরণের কাজ সম্পূর্ণ হয়েছে।

মেদিনীপুর জেলার বেলতলা চেকপোস্ট এবং বর্ধমান জেলার রামপুর চেকপোস্টের যন্ত্র গাণনিকীকরণের কাজ চলছে।

১৯৯৯-২০০০ সালে যন্ত্র-গাণনিকীকরণ বাবদ ৩০.০০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দ স্থির করা হয়েছে।

**১৫। পশ্চিমবঙ্গ পরিবহন পরিকাঠামো উন্নয়ন নিগম**

পশ্চিমবঙ্গ পরিবহন পরিকাঠামো উন্নয়ন নিগম বিভিন্ন ক্ষেত্রে পরিকাঠামো তৈরির নানারকম কাজ করার চেষ্টা চালিয়ে যাচ্ছে। এ প্রসঙ্গে বজবজ ট্রাক টার্মিনাল এবং কোন্নগর ও পানিহাটির জেটি—দুটির উল্লেখ করা যায়। অন্যান্য ক্ষেত্রের কাজকর্ম অবশ্য এখন চূড়ান্ত রূপ পরিগ্রহ করেনি।

**১৬। হুগলি রিভারব্রিজ কমিশনার্স**

হুগলি রিভার ব্রিজ কমিশনার্স দ্বিতীয় হুগলি সেতু যা বর্তমানে বিদ্যাসাগর সেতু নামে পরিচিত তার রূপায়ণকারী সংস্থা। ১২-১০-৯২ তারিখ থেকে মূল সেতুটি যানবাহন চলাচলের জন্য কুলে দেওয়া হয়েছে।

মূল সেতুর সামান্য কিছু বকেয়া কাজ ব্যতীত মূল সেতু এবং কলকাতা ও হাওড়ার দিকের সেতু-অভিমুখী রাস্তাগুলির নির্মাণকাজ সম্পূর্ণ হয়েছে। মূল সেতুর বকেয়া কাজগুলি করা হচ্ছে।

কলকাতা ও হাওড়ায় বিদ্যমান সড়ক বিন্যাসের সঙ্গে মূল সেতুকে যুক্ত করার জন্য

নির্মীয়মাণ পরিপূরক রাস্তাগুলির কাজ এবং যানচলাচল ব্যবস্থার সমন্বয়ের কাজ শেষ হয়েছে। কলকাতার খিদিরপুর রোড, এ. জে. সি. বোস রোড, সেন্ট জর্জেস গেট রোড ও ডাফরিন রোড এবং হাওড়ার আন্দুল রোড, ফোরশোর রোড, কোনা এক্সপ্রেসওয়ের ১.১৩ কিমি অংশ ও ৩.০৫৫ কিমি দীর্ঘ হাওড়া ড্রেনেজ ক্যানেল রোডের উন্নয়ন ও চওড়া করার কাজ ইতিমধ্যেই শেষ হয়েছে। নিউ খিদিরপুর ব্রিজ তৈরির কাজ চলছে।

বিদ্যাসাগর সেতুতে একটি আধুনিক অগ্নি নির্বাপণ ব্যবস্থা যুক্ত করার প্রকল্পটি—এই উদ্দেশ্যে গঠিত একটি কমিটি ফায়ার সার্ভিস ডাইরেকটেরেট-এর সঙ্গে পরামর্শ করে তৈরি করছে।

মূল সেতুর উপরে হাওড়ার দিকে অবস্থিত একটি টোল প্লাজার মাধ্যমে ১২-১০-৯২ তারিখ থেকে টোল আদায় ব্যবস্থা চালু রয়েছে। ১৯৯৮-এর ডিসেম্বর পর্যন্ত টোল বাবদ মোট ৪১,২৫,৭০,৭৪০ টাকা আদায় হয়েছে।

উপসংহারে জানানো যায় যে, জাপানের ও. ই. সি. এফ. সংস্থার ঋণ সহায়তায় নির্মীয়মাণ 'কলকাতা পরিবহন পরিকাঠামো উন্নয়ন' প্রকল্পটি রূপায়ণের দায়িত্ব হুগলি রিভার ব্রিজ কমিশনার্স-কে দেওয়া হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষির পরে পরিবহনই হল দেশের দ্বিতীয় বৃহত্তম কর্মসংস্থান-ক্ষেত্র। পরিবহন পরিষেবা বজায় রাখার নৈমিত্তিক কাজগুলি ছাড়াও আমার দপ্তর বিভিন্ন প্রকল্প প্রণয়ন ও সেগুলিকে ধাপে ধাপে রূপায়ণের মাধ্যমে আরও বেশি কর্মসংস্থানের সুযোগ তৈরির চেষ্টা করছে, যার দ্বারা জনসাধারণ সামাজিক ও অর্থনৈতিক উভয় দিক দিয়েই উপকৃত হবেন বলে আমি বিশ্বাস করি। পরিবহন ব্যবস্থা সুষ্ঠুতর করার জন্য পরিবহন দপ্তর কলকাতার বাইরে চার/পাঁচটি ট্রাক টার্মিনাল গড়ে তোলার কথা বিবেচনা করছে, যেগুলি তৈরি হলে পরিবহন ব্যবস্থার উন্নতি তো হবেই, বেকার যুবকদেরও কর্মসংস্থানের সুযোগ বাড়বে। সি. এম. ডি. এ. ইতিমধ্যেই কোনায় এ ধরনের একটি প্রকল্প অর্থাৎ কোনা ট্রাক টার্মিনাল তৈরির কাজ শুরু করেছে। একজন বেসরকারি ব্যক্তিও দিল্লি রোডের উপর এ ধরনের উদ্যোগে ব্রতী হয়েছেন। ডবলিউ. বি. টি. আই. ডি. সি. দক্ষিণেশ্বর এবং ধূলাগড়-এ যৌথ উদ্যোগে এধরনের কাজ করার কথা সক্রিয়ভাবে বিবেচনা করছে।

আমরা বিশ্বায়নের যুগে আছি। প্রযুক্তি ক্ষেত্রের উন্নতি আমাদের জীবনযাত্রায় প্রভাব বিস্তার করছে। ফলে, জীবনযাত্রায় উল্লেখযোগ্য পরিবর্তন ঘটেছে। মহিলারা তাদের চিরাচরিত ঘরোয়া জীবনের ক্ষুদ্র গন্ডি ভেঙ্গে বেরিয়ে এসে পুরুষদের সঙ্গে সমান তালে জীবনের প্রতিটি ক্ষেত্রে অংশগ্রহণ করছেন। স্বাভাবিকভাবেই স্বল্প ও দূরপাল্লার যাত্রাপথে

মহিলা যাত্রীর সংখ্যা উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। যাত্রীরা আজ আর কেবলমাত্র ভ্রমণে স্বাচ্ছন্দ্যই চান না, পথে অন্যান্য সুযোগ-সুবিধাও আশা করেন। এই চাহিদার সঙ্গে তাল রাখতে বিদ্যমান বাস টার্মিনাসগুলিতে প্রয়োজনীয় সুযোগ-সুবিধার ব্যবস্থা করার চেষ্টা করা হচ্ছে। কিন্তু কেবলমাত্র টার্মিনাসগুলিতে প্রয়োজনীয় সুযোগ-সুবিধার ব্যবস্থা করার চেষ্টা করা হচ্ছে। কিন্তু কেবলমাত্র টার্মিনাসগুলিতে প্রয়োজনীয় সুযোগ-সুবিধার ব্যবস্থা করাই যথেষ্ট নয়। পথিমধ্যে এ ধরনের সুযোগ-সুবিধার ব্যবস্থা দূরপাল্লার যাত্রায় যাত্রী, বাসকর্মী, পণ্য পরিবহনকর্মী ও ছোট গাড়ির চালক সকলের জন্যই দরকার। এই কথা মাথায় রেখে এস. বি. এস. টি. সি., তৈলক্ষেত্রের একটি রাষ্ট্রায়ত্ত সংস্থা আই. বি. পি.-র সঙ্গে কোলাঘাটে এরূপ একটি কেন্দ্র গড়ে তোলার জন্য চুক্তিবদ্ধ হয়েছে। অন্যান্য জায়গাতেও এ ধরনের পরিকাঠামো গড়ে তোলার চেষ্টা চলছে। যাত্রীসাধারণের প্রয়োজনীয় মৌলিক সুবিধাদি গড়ে তোলার ব্যাপারে শুধুমাত্র পরিবহন দপ্তর নয়, জনস্বাস্থ্য ও পৌর বিষয়ক দপ্তরের উদ্যোগও প্রয়োজন। একমাত্র বিভিন্ন দপ্তরের যৌথ প্রচেষ্টার দ্বারাই কাঙ্খিত উন্নত ব্যবস্থা গড়ে ওঠা সম্ভব।

সর্বশেষে, আমি আনন্দের সঙ্গে মাননীয় সদস্যদের জানাচ্ছি যে, কলকাতা-ঢাকা বাস-পরিষেবা চালু করার বিষয়টিতে যথেষ্ট অগ্রগতি ঘটেছে এবং এই পরিষেবা অদূর ভবিষ্যতে শুরু হবে বলে আশা করা যায়।

এই কথা বলে সভার অনুমোদনের জন্য আমি আমার দাবি পেশ করছি।

## DEMAND No. 13

### Major Head : 2045—Other Taxes and Duties on Commodities and Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 7,89,74,000 be granted for expenditure under Demand No. 13, Major Head : "2045—Other Taxes and Duties on Commodities and Services", during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 2,60,61,000 already voted on account)

## DEMAND No. 14

### Major Head : "2047—Other Fiscal Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the

Governor, I beg to move that a sum of Rs. 14,80,45,000 be granted for expenditure under Demand No. 14, Major Head : "2047—Other Fiscal Services".

(This is inclusive of a total sum of Rs. 4,88,55,000 already voted on account)

## DEMAND No. 16

### Major Head : 2049—Interest Payments

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 59,00,000 be granted for expenditure under Demand No. 16, Major Head : "2049—Interest Payments".

(This is inclusive of a total sum of Rs. 19,47,000 already voted on account)

## DEMAND No. 18

### Major Head : "2052—Secretariat—General Services

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 65,10,00,000 be granted for expenditure under Demand No. 18, Major Head : "2052—Secretariat—General Services".

(This is inclusive of a total sum of Rs. 21,48,30,000 already voted on account)

The Printed Budget Speech of Shri Jyoti Basu on Demand No. 19 was taken as read along with the Budget Speech on Demand No. 18.

(The Printed Budget Speech on Demand Nos. 18 & 19 of Shri Jyoti Basu was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে, আমি প্রস্তাব করছি যে, ১৯৯৯-২০০০ সালে ১৮ নং দাবির অধীনে মুখ্যখাত "২০৫২—সচিবালয় সাধারণ কৃত্যকসমূহ" বাবদ ব্যয় নির্বাহের জন্য এবং ১৯ নং দাবির অধীনে মুখ্যখাত "২০৫৩—জেলা প্রশাসন" বাবদ ব্যয় নির্বাহের জন্য যথাক্রমে টাঃ ৬৫,১০,০০,০০০ (পঁয়ষট্টি কোটি দশ লক্ষ) এবং টাঃ ৫৭,৯৭,১০,০০০ (সাতানব্বই লক্ষ দশ হাজার) টাকা মঞ্জুর করা হোক।

ভোট অন অ্যাকাউন্টের মাধ্যমে ইতিপূর্বে মুখ্যখাত "২০৫২ সচিবালয় সাধারণ কৃত্যক সমূহ" এবং মুখ্যখাত "২০৫৩ জেলা প্রশাসন" বাবদ যথাক্রমে টাঃ ২১,৪৮,৩০,০০০ (একুশ কোটি আটচল্লিশ লক্ষ তিরিশ হাজার) টাকা এবং টাঃ ১৯,১৩,০৪,০০০ (উনিশ কোটি তের লক্ষ চার হাজার) টাকা মঞ্জুর করা হয়েছিল, উল্লেখিত অর্থাঙ্কের মধ্যে তাও ধরে নেওয়া হয়েছে।

২। স্বরাষ্ট্র, অর্থ, বিচার, আইন, পৌর বিষয়ক, ভূমি ও ভূমি সংস্কার, পূর্ত, খাদ্য ও সরবরাহ, মুখ্যমন্ত্রীর সচিবালয় ইত্যাদির সেক্রেটারিয়েট বিভাগগুলি এবং সংশ্লিষ্ট অফিস সমূহের বেতন, রাহা খরচ, অফিস খরচ ইত্যাদি সংক্রান্ত বার্ষিক ব্যয় "২০৫২ সচিবালয় সাধারণ কৃত্যক সমূহ" খাতে বরাদ্দ অর্থ থেকে নির্বাহ করা হয়। আর বিভাগীয় কমিশনার, জেলা শাসক এবং মহকুমা শাসকের অধীনে সমস্ত ধরনের কর্মচারীর ঐ সকল বাবদ বার্ষিক ব্যয় "২০৫৩ জেলা প্রশাসন" খাত থেকে নির্বাহ করা হয়।

৩। ১৯৯৮-৯৯ সালে "২০৫২ সচিবালয় সাধারণ কৃত্যক সমূহ" এবং "২০৫৩ জেলা প্রশাসন" খাতে ব্যয় বরাদ্দ ছিল যথাক্রমে টাঃ ৪৪,৩১,০০,০০০ (চুয়াল্লিশ কোটি একত্রিশ লক্ষ টাকা) এবং টাঃ ৩৯,৯৮,০০,০০০ (উনচল্লিশ কোটি আটানব্বই লক্ষ টাকা)।

৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

অনেক প্রত্যাশা ও আকাঙ্খা নিয়ে যখন আমরা নতুন শতাব্দীর দ্বার প্রান্তে এসে দাঁড়িয়েছি, তখন দেশ এক কঠিন সময়কালে মধ্য দিয়ে চলেছে, যে সময়কাল ক্রমবর্ধমান সাম্প্রদায়িক উন্মাদনা, ধর্ম্মীয় আবেগ, গণতান্ত্রিক মূল্যবোধের অবক্ষয় ও রাজনৈতিক অনিশ্চয়তায় চিহ্নিত হয়ে আছে। আমি যথেষ্ট প্রত্যয়ের সঙ্গেই বলতে পারি যে বিকেন্দ্রীকৃত পরিকল্পনা রচনা, গণমুখী বিভিন্ন কর্মসূচির অগ্রাধিকার ও জনগণের অংশগ্রহণের মাধ্যমে সেগুলির কার্যকরি রূপায়ণের জন্য এই সব অশুভ শক্তিগুলি এরাজ্যে প্রভাব বিস্তার করতে পারেনি। তদুপরি এই সরকার সাম্প্রদায়িক বিদ্বেষের বিরুদ্ধে আদর্শগত সংগ্রামকে যথোপযুক্ত গুরুত্ব দিয়েছে।

৫। সরকারি নীতিসমূহের সার্থক প্রয়োগ প্রধানত সচিবালয় স্তর থেকে শুরু করে ব্লকস্তর পর্যন্ত সরকারি কর্মচারিদের দক্ষতার উপর নির্ভরশীল। দক্ষতার বিকাশ অনেকগুলি বিষয়ের সঙ্গে সম্পর্কিত। যেমন নতুন প্রশাসনিক ভবন ও বাসভবন নির্মাণ করে উপযুক্ত কাজের পরিবেশ সৃষ্টি করা, সরকারি কর্মচারিদের কর্মদক্ষতার গুণগত মানোন্নয়নের জন্য প্রশিক্ষণের ব্যবস্থা করা, প্রশাসনকে দুর্নীতিমুক্ত করা, প্রশাসনিক কর্মধারা সরলীকরণ এবং শৃঙ্খলা বিধির উপযুক্ত প্রয়োগ ইত্যাদি। সম্পদ ও ক্ষমতার সীমাবদ্ধতার মধ্যে থেকেই আগামী দিনের বিভিন্ন নীতি ও কর্মসূচি প্রণয়ন করতে এই বিষয়গুলির ক্ষেত্রে উপযুক্ত ব্যবস্থা নিতে আমাদের প্রচেষ্টা অব্যাহত থাকবে।

৬। মাননীয় অধ্যক্ষ মহাশয়, চতুর্থ বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী ইতিমধ্যেই সরকারি কর্মচারিদের জন্য নতুন বেতন কাঠামো চালু করা হয়েছে। ফলত রাজ্য সরকারি কর্মচারিদের বর্তমান বেতন কাঠামো কেন্দ্রীয় সরকারি কর্মচারিদের সংশোধিত বেতন কাঠামোর সঙ্গে অনেকটাই সামঞ্জস্যপূর্ণ।

৭। স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগ, আই. এ. এস., ডব্লু. বি. সি. এস. (একজিকিউটিভ), জেনারেল সার্ভিস ও কমন ক্যাডার ভুক্ত সচিবালয় সহায়ক ইত্যাদির অন্তর্ভুক্ত ক্যাডারগুলির প্রশাসনিক পরিচালক তথা নিয়ামকের ভূমিকা পালন করে। এই দপ্তর নিয়োগ, পদোন্নতি, বদলি, চাকুরির অগ্রগতি প্রকল্পের সুযোগ প্রদান ও অন্যান্য সম্পর্কিত বিষয়ে প্রশাসনিক নিয়ামকের ভূমিকা নেয়।

৮। মাননীয় সদস্যেরা অবগত আছেন যে সাম্প্রতিককালে সাতটি নতুন মহকুমা স্থাপন করা হয়েছে। এই প্রশাসনিক নবগঠিত ইউনিটগুলির কাজকর্ম সুচারুরূপে সম্পন্ন করার প্রয়োজনে পরিকাঠামোগত সুযোগ সুবিধা সৃষ্টির ক্ষেত্রে ব্যবস্থা নেওয়া হচ্ছে। এ ছাড়াও প্রশাসনিক দক্ষতা ও স্থানীয় প্রয়োজনের কথা বিবেচনা করে বিগত বৎসরে দুটি অতিরিক্ত জেলা শাসকের পদ সৃষ্টি করা হয়েছে—একটি হলদিয়ায় অপরটি জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ারের জন্য।

৯। জেলা ও মহকুমায় পরিকাঠামোগত সুযোগসুবিধা বৃদ্ধি ও উন্নতির জন্য প্রশাসনিক ভবনগুলির নির্মাণ ও পরিবর্ধনের কাজ নবম পঞ্চবার্ষিক পরিকল্পনাধীনে আছে। জেলা ও মহকুমাগুলির অফিসার ও কর্মচারিদের বাসভবন নির্মাণসহ প্রশাসনিক ভবনগুলির মেরামত, পুনঃসংস্কার এবং নতুন নির্মাণ বাবদ ১৯৯৮-৯৯-এর বার্ষিক যোজনা বরাদ্দ ছিল ২৪৮ লক্ষ টাকা। মাননীয় সদস্যেরা জেনে আনন্দিত হবেন যে কয়েকটি নবগঠিত মহকুমার প্রশাসনিক ভবন নির্মাণের কাজ আরম্ভ করার জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। মহকুমার প্রশাসনিক ভবন নির্মাণের জন্য একটি সর্বক্ষেত্রে প্রযোজ্য নকসা তৈরির প্রচেষ্টা হচ্ছে।

**১০। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশাসনকে দুর্নীতিমুক্ত করতে সরকার নিরলস প্রচেষ্টা চালাচ্ছে। অপরাধীকে সাজা দিতে ভিজিল্যান্স কমিশন রাজ্য সরকারকে সুপারিশ করার জন্য নিয়োজিত আছে। ১৯৯৮-এ ঐ কমিশন ৬৫টি ক্ষেত্রে বিভাগীয় তদন্তের সুপারিশ করেছে এবং ১৪টি ক্ষেত্রে শাস্তির সুপারিশ করেছে। ২টি ক্ষেত্রে অভিযোগ থেকে অব্যাহতির সুপারিশ করেছে।** গত বছর ব্যাখ্যামূলক স্মারক সহ ভিজিল্যান্স কমিশনের ১৯৯২ সালের বার্ষিক বিবরণী সভায় পেশ করা হয়েছে। ১৯৯৩ এর বার্ষিক বিবরণী এই চলতি অধিবেশনে ইতিমধ্যেই পেশ করা হয়েছে।

১১। রাজ্য সরকার গতিশীল ও কার্যকরি প্রশাসনের জন্য প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। এই লক্ষ্যে, সরকারি কাজকর্মের উন্নতি ও আধুনিকীকরণের জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। সরাকরি পরিষেবাকে পরিচ্ছন্ন ও উদ্যোগী করতে, প্রশাসনকে আরও দায়বদ্ধ, স্বচ্ছ ও গণমুখী করে তুলতে কার্যকর ব্যবস্থা নেওয়া শুরু হয়েছে। প্রশাসনে বিভিন্ন সাংগঠনিক দিক ও কাজকর্মের উন্নতির লক্ষ্যে, সরকারকে সুপারিশ করার জন্য একটি ওয়ার্কিং গ্রুপ গঠন করা হয়েছে। সরকারি কাজকর্মের প্রয়োজন অনুযায়ী তথ্য প্রযুক্তি ব্যবহারের জন্য এই ওয়ার্কিং গ্রুপ একটি কার্যকর পরিকল্পনা রচনা করবে। যে সব ক্ষেত্রে সরকারের সঙ্গে জনগণের সরাসরি যোগ আছে, সেসব ক্ষেত্রকে বিশেষ গুরুত্ব দেওয়া হচ্ছে।

১২। যদিও বর্তমান পরিস্থিতি অপেক্ষাকৃত ভালোর দিকে তবু রাজ্য সরকার সর্বদাই সর্বস্তরের অফিসার ও কর্মচারিদের কাজকর্মের ধারাবাহিক উন্নতির বিষয়ে বিশেষ সচেতন। গতিশীল ও অধিকতর গুণমানসম্পন্ন প্রশাসনের জন্য একটি টাস্ক ফোর্স কাজ করেছে, যা প্রশাসনিক ম্যানুয়ালের সংশোধন, অফিসার ও কর্মচারিদের প্রশিক্ষণ নীতি, পদোন্নতি ও বদলি নীতি সর্বোপরি প্রশাসনের গতিশীলতা ইত্যাদি বিষয়ে সরকারকে সুপারিশ করবে। এগুলির সাথে হাজিরা, কাজের লক্ষ্যমাত্রা এবং উৎপাদনশীলতা, কর্মদক্ষতার স্বীকৃতি, পুরস্কার, শাস্তি ইত্যাদি সংক্রান্ত সুপারিশও থাকবে। সামগ্রিকভাবে বলা যায় যে জনস্বার্থে আরও উন্নত পরিষেবা সুনিশ্চিত করার লক্ষ্যে কর্মচারিদের নৈপুণ্য ও দৃষ্টিভঙ্গির আরও পরিবর্তন আনতে প্রশাসন সরকারের লক্ষ্য ও উদ্দেশ্যের রূপায়ণে সদর্থক ভূমিকা নিতে বদ্ধপরিকর।

১৩। সরকারি কর্মচারিদের কর্মদক্ষতা ও কার্যক্ষমতার উন্নতিসাধনে প্রশিক্ষণ এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে। বিধাননগরের অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রেনিং ইনস্টিটিউট প্রশিক্ষণের জন্য বিভিন্ন ধরনের শিক্ষাক্রম চালু রাখার দায়িত্বে আছেন। আই. এ. এস., ডব্লু. বি. সি. এস. (একজিকিউটিভ), ডব্লু. বি. সি. এস. (জুডিশিয়াল), কমার্শিয়াল ট্যাক্স অফিসার এবং অন্যান্য রাজ্য সার্ভিসের অফিসারদের ইন্ডাকশন লেভেল প্রশিক্ষণ এবং ইন-সার্ভিস প্রশিক্ষণ এই ইনস্টিটিউট পরিচালনা করে। এই ইনস্টিটিউট সচিবালয় ও ডাইরেক্টরেটগুলির

কর্মচারিদেরও সারা বছর ধরে বিভিন্ন প্রশিক্ষণ কর্মসূচি পরিচালনা করে। বর্তমান বছরে অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রেনিং ইনস্টিটিউট ৫০টি প্রশিক্ষণের ব্যবস্থা করেছে যার মধ্যে ইউ. এন. ডি. পি. প্রদত্ত অনুদানে ২টি নারী বিষয়ক সেমিনার ও কোস্টাল জোন ম্যানেজমেন্টের উপর ১টি আলোচনা চক্র আছে। এইসব প্রশিক্ষণগুলিতে ৮০০-এর বেশি জন অংশগ্রহণ করেছেন।

১৪। জন অভিযোগ নিরশন রাজ্য সরকারের নিকট আরও একটি গুরুত্বপূর্ণ বিষয়। জন অভিযোগ নিরশনের জন্য রাজ্য সরকার তার প্রচেষ্টায় আন্তরিক। এ ধরনের অভিযোগগুলির ক্ষেত্রে যথাযথ ব্যবস্থা নেওয়ার জন্য বিস্তারিত নির্দেশিকা প্রণয়ন করা হয়েছে। তদনুসারে মহাকরণ, নবমহাকরণ, বিকাশ ভবনে জন অভিযোগ ও সহায়তা কেন্দ্র খোলা হয়েছে। সরকারি বিভাগ, অধিকার, অধিকৃত সংস্থা এবং নিচের স্তরের দপ্তরগুলিতেও অনুরূপ কেন্দ্র খোলা হচ্ছে। অভিযোগগুলির প্রতি কার্যকর নজরদারির জন্য প্রতি বিভাগ ও অধিকারে একজন করে উচ্চ পদস্থ আধিকারিককে অভিযোগ অধিকর্তার দায়িত্ব দেওয়া হচ্ছে। জেলা শাসক, মহকুমা শাসক এবং সমষ্টি উন্নয়ন আধিকারকিগণও তাদের নিজ নিজ স্তরে জন অভিযোগ ও সহায়তা আধিকারিক হিসাবে নিয়োজিত হচ্ছেন।

১৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকটি জেলার নিম্ন আদালতে বাংলা ভাষাকে আদালতের ভাষা হিসাবে চালু করার বিষয়ে গত বছর এই সভাকে জানিয়েছিলাম। এবার আরও জানাতে চাই যে, হাওড়া, উত্তর ২৪-পরগনা, মেদিনীপুর, পুরুলিয়া, উত্তর দিনাজপুর, দক্ষিণ দিনাজপুর এবং দার্জিলিং-এর আদালতগুলিতে বাংলা চালু করার জন্য মহামান্য হাইকোর্টের সহমত ইতিমধ্যেই পাওয়া গিয়েছে। এই সব জেলার নিম্ন আদালতগুলিতে বাংলাকে আদালতের ভাষা হিসাবে চালু করতে পরিকাঠামোগত সুব্যবস্থার জন্য যথাযথ ব্যবস্থা নেওয়া হচ্ছে। গত বছর এ সভাকে যে বিষয়ে ইতিমধ্যেই অবগত করেছি, সে বিষয়ে আরও একবার বলতে চাই যে, সরকার বিচার ব্যবস্থা বিকেন্দ্রীকরণের নীতির লক্ষ্যে অগ্রসর হচ্ছে। রাজ্য সরকার আরামবাগ, মালদা, লালবাগে একটি করে অতিরিক্ত জেলা জজের আদালত স্থাপন করেছে। পশ্চিমবঙ্গ লিগ্যাল সার্ভিসেস অথরিটি, হাইকোর্ট লিগ্যাল সার্ভিসেস কমিটি এবং জেলাগুলির জন্য লিগ্যাল সার্ভিসেস অথরিটি গঠিত হয়েছে। আইন বিষয়ক সচেতনতা সৃষ্টির জন্য হাওড়ার উলুবেড়িয়া, মালদা, জলপাইগুড়ি ও বাঁকুড়া জেলার খাতড়ায় প্রশিক্ষণ শিবিরের আয়োজন করা হয়েছিল। লিগাল সার্ভিসেস অথরিটিগুলি যাতে ঠিকমতো কাজকর্ম চালাতে পারে তার জন্য সরকার কার্যকর আর্থিক সহায়তা দিচ্ছে।

১৬। এই বাজেটে অন্য কয়েকটি দপ্তর যথা, ভূমি ও ভূমি সংস্কার, স্বরাষ্ট্র, পূর্ত,

অর্থ, আইন, খাদ্য ও সরবরাহ ইত্যাদি বিভাগের আর্থিক বরাদ্দ যুক্ত আছে। উল্লিখিত দপ্তরগুলির দায়িত্ব প্রাপ্ত মন্ত্রী মহোদয়রা যখন নিজ নিজ বাজেট পেশ করবেন তখন তাদের বিভাগীয় কার্যাবলির বিস্তৃত বিবরণী দেবেন।

১৭। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বলে আমি বিধানসভায় ১৮ নং দাবির অধীনে মুখ্যখাত "২০৫২—সচিবালয় সাধারণ কৃত্যকসমূহ" টাঃ ৬৫,১০,০০,০০০ (পঁয়ষট্টি কোটি দশ লক্ষ) টাকা এবং ১৯নং দাবির অধীন মুখ্যখাত "২০৫৩—জেলা প্রশাসন" বাবদ টাঃ ৫৭,৯৭,১০,০০০ (সাতান্ন কোটি সাতানব্বই লক্ষ দশ হাজার) টাকা মঞ্জুর করার জন্য সভার কাছে প্রস্তাব রাখছি।

### DEMAND No. 19

### Major Head : 2053—District Administration

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 57,97,10,000 be granted for expenditure under Demand No. 19, Major Head : "2053—District Administration", during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 19,13,04,000 already voted on account)

### DEMAND No. 20

### Major Head : 2054—Treasury and Accounts Administration

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 46,39,99,000 be granted for expenditure under Demand No. 20, Major Head : "2054—Treasury and Accounts Administration", during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 15,31,20,000 already voted on account)

### DEMAND No. 21

### Major Head : 2055—Police

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the

Governor, I beg to move that a sum of Rs. 864,36,75,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "2055—Police".

(This is inclusive of a total sum of Rs. 285,24,13,000 already voted on account)

(The Printed Budget Speech on Demand No. 21 of Shri Buddhadeb Bhattacharjee was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯৯-২০০০ সালে ব্যয় নির্বাহের জন্য ২১ নং দাবির অধীনে মুখ্যখাত—"২০৫৫—পুলিশ" বাবদ ৮৬৪,৩৬,৭৫,০০,০০০ (আটশত চৌষট্টি কোটি ছত্রিশ লক্ষ পঁচাত্তর হাজার) টাকা মঞ্জুর করা হোক। ইতিমধ্যে ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত টাকাও এর মধ্যে ধরা হয়েছে।

২। এই একই খাতে ১৯৯৮-৯৯ সালে ৭৪৮,১৫,৮৫,০০০ (সাতশ আটচল্লিশ কোটি পনেরো লক্ষ পঁচাশি হাজার) টাকা মঞ্জুর করা হয়েছিল। বিগত বছরের তুলনায় ১৯৯৯-২০০০ সালের ব্যয় বৃদ্ধি পাওয়ার কারণ হল কর্মচারিদের বেতন ও ভাতা বৃদ্ধি, যানবাহন ক্রয়, বাহিনীসমূহের ব্যবহারের জন্য অত্যাবশ্যক সাজ-সরঞ্জাম সংগ্রহ, নবগঠিত বিভিন্ন ইউনিট ও সেই সাতে পুলিশ কর্মিগণের স্থান সঙ্কুলানের জন্য ভবন নির্মাণ ও অধিগ্রহণ, বর্তমানে পরিকাঠামোগত যেসব সুযোগ-সুবিধা আছে সেগুলির উন্নতিসাধন এবং নতুন নতুন পরিকাঠামো নির্মাণ, নতুন পদ সৃষ্টি ইত্যাদির জন্য অধিকতর বরাদ্দ। প্রশাসনিক কাঠামোকে শক্তিশালী করার জন্য এসব ব্যবস্থা গ্রহণ প্রয়োজন।

৩। এই রাজ্যে বিশেষ করে উত্তরবঙ্গের জেলাগুলিতে বিচ্ছিন্নতাবাদী ও নাশকতামূলক শক্তিগুলির কার্যকলাপ সম্পর্কে রাজ্য সরকার পুরোপুরি অবহিত রয়েছে। একটি প্রতিবেশি রাজ্য থেকে আসা আলফা ও বোড়ো জঙ্গিরা কিছুকাল যাবৎ কোচবিহার ও জলপাইগুড়ি জেলা এবং দার্জিলিং জেলার শিলিগুড়ি মহকুমাকে অস্থায়ীভাবে আশ্রয়ের জন্য এবং প্রশিক্ষণ, অস্ত্রশস্ত্র সংগ্রহ ও প্রতিবেশি রাজ্যগুলিতে সশস্ত্রবাহিনীর সাথে সংঘর্ষের সময় আহত জঙ্গিদের চিকিৎসার উদ্দেশ্যে প্রতিবেশি দেশগুলিতে যাওয়ার জন্য চলাচলের পথ হিসাবে ব্যবহার করে চলেছে। ভারত-ভূটান সীমান্তে ভারতীয় ভূখন্ডের মধ্য দিয়ে ভূটানে প্রবেশের জন্য ভূপালিরা যে সমস্যার সৃষ্টি করেছে সেটিও উদ্বেগের কারণ হয়ে উঠেছে। এ ধরনের কার্যকলাপ প্রতিহত করার জন্য বিশেষ পুলিশ ক্যাম্প স্থাপন করা, সীমান্তবর্তী অঞ্চলে নিশ্ছিদ্র টহলদারির ব্যবস্থা করা, গোয়েন্দা ইউনিটগুলিকে কর্মতৎপর করে, তোলা

এবং বিভিন্ন ইউনিটের মধ্যে তথ্য আদান-প্রদান করার মতো সুনির্দিষ্ট ব্যবস্থা গ্রহণ সুনিশ্চিত করা হয়েছে। পশ্চিমবঙ্গে জঙ্গিরা যাতে প্রবেশ করতে না পারে সেই উদ্দেশ্যে আন্তঃরাজ্য সীমান্ত বরাবর কঠোর নজরদারি চালু রাখা হয়েছে। বিশেষ করে এসব জেলায় লোকবল, পরিবহন, যোগাযোগ ও সাজ-সরঞ্জামের দিক থেকে সামর্থ বৃদ্ধি করা হয়েছে। এ ধরনের সামর্থ আরও বৃদ্ধি করার প্রক্রিয়া অব্যাহত রয়েছে। এসব জেলায় কর্মরত পুলিশ কর্মিবর্গকে সম্পূর্ণভাবে সংবেদনশীল করে তোলা হয়েছে এবং এখানে সেনাবাহিনী ও অন্যান্য যেসব কেন্দ্রীয় গোয়েন্দা সংস্থা কাজ করছে তাদের সঙ্গে ঘনিষ্ঠ সমন্বয় বজায় রাখা হচ্ছে।

৪। আমাদের রাজ্য ও বাংলাদেশের মধ্যে প্রায় ২,২০০ কি. মি. জুড়ে এক সহৃদ ভেদ্য আন্তর্জাতিক সীমান্ত রয়েছে। যার কিছু অংশ নদীবেষ্টিত। স্থলভাগের কয়েকটি নির্বাচিত অঞ্চল বরাবর কাঁটাতারের বেড়া দেওয়ার কাজ চলছে। এ প্রসঙ্গে উল্লেখ করা যায়, ভারত সরকার এ যাবৎ ৫০৭ কি.মি. দূরত্বের জন্য কাঁটাতারের বেড়া মঞ্জুর করেছে। এর মধ্যে ৪৬৫ কি.মি. জুড়ে বেড়ার কাজ ইতিমধ্যেই সম্পূর্ণ হয়েছে। রাজ্য সরকার ইতিমধ্যে আরও ৮৯৬ কি.মি. জুড়ে বেড়া দেওয়ার প্রস্তাব করেছে। ভারত সরকারের মঞ্জুরির জন্য প্রতীক্ষা করা হচ্ছে। সীমান্তের ওপারের মানুষের সাথে এই রাজ্যের লোকজনের জাতিগত, ভাষাগত ও সাংস্কৃতিক সাদৃশ্য রয়েছে। এসব কারণের সাথে সীমান্ত বরাবর প্রতিরক্ষার অগ্রবাহিনী বি. এস. এফ. আরও কম সংখ্যায় মোতায়েন করার কারণটি যুক্ত হয়ে অনুপ্রবেশের সম্ভাবনা পুরোপুরি নির্মূল করার কাজটিকে অত্যন্ত কঠিন করে তুলেছে। অবশ্য রাজ্য সরকার অনুপ্রবেশের দরুণ যেসব গুরুতর জটিলতা সৃষ্টি হতে পারে সেগুলি সম্পর্কে পুরোপুরি ওয়াকিবহাল। ভারত সরকারকে বার বার অনুরোধ করা সত্ত্বেও আন্তর্জাতিক সীমান্তে এখনও পর্যন্ত পর্যাপ্ত সংখ্যক বি. এস. এফ. মোতায়েন করা হয়নি। ভারত-বাংলাদেশ সীমান্তের জন্য ৩৪ ব্যাটালিয়ান মঞ্জুর হওয়া সত্ত্বেও ভারত সরকার বর্তমানে ২০ ব্যাটালিয়ান মোতায়েন করেছে। তাছাড়া, যে এম.টি.এফ. (ভ্রাম্যমান টাস্ক ফোর্স) সীমান্তে পাহারা দেওয়া ও অনুপ্রবেশ রোখার ক্ষেত্রে প্রতিরক্ষার দ্বিতীয় বাহিনী হিসাবে কাজ করে থাকে তার শক্তি বৃদ্ধি করার জন্য রাজ্য সরকার বার বার অনুরোধ করা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার তাতে সম্মত হয়নি। এ ধরনের অনুপ্রবেশের ফলে সীমান্ত অঞ্চলে আইন-শৃঙ্খলা পরিস্থিতি জটিল হয়ে উঠছে এবং বিভিন্ন ধরনের অপরাধ ও চোরাচালানের ঘটনা বেড়ে চলেছে। অনুপ্রবেশকারিরা যাতে ভারতীয় নাগরিকত্ব না পেতে পারে তা সুনিশ্চিত করতে রাজ্য সরকার নানা ধরনের ব্যবস্থা গ্রহণ করা সম্পর্কে চিন্তা-ভাবনা করছে। এইসব সীমাবদ্ধতা সত্ত্বেও যে রাজ্য পুলিশ ও বি. এস. এফ. চোরাচালান প্রতিরোধ অভিযান চালিয়ে বিপুল পরিমাণ বিভিন্ন ধরনের পণ্য বাজেয়াপ্ত করেছে তা উল্লেখের দাবি রাখে। অবশ্য এক্ষেত্রে আরও উন্নতিসাধনের পর্যাপ্ত অবকাশ

আছে। অস্ত্রশস্ত্র ও গোলাবারুদের বে-আইনি পাচারের ওপর কড়া নজর রাখার ফলে গত বছর এ ধরনের কোনও গুরুতর ঘটনার খবর পাওয়া যায়নি। পরিশেষে বলতে পারি, অনুপ্রবেশের সমস্যাটি নিয়ে রাজ্য সরকার অত্যন্ত গুরুত্ব সহকারে ভাবনা-চিন্তা করে চলেছে এবং তা অব্যাহত থাকবে।

৫। ভারত-বাংলাদেশ ও ভারত-নেপাল সীমান্ত অঞ্চলে বিভিন্ন মৌলবাদী গোষ্ঠীর মদতে সক্রিয় রয়েছে এমন কয়েকটি বিদেশি গোয়েন্দা সংস্থার কার্যকলাপ সম্পর্কেও রাজ্য সরকার সম্পূর্ণভাবে অবহিত। ১৯৯৮ সালে তাদের কার্যকলাপের দরুণ কোনও হিংসাত্মক ঘটনা না ঘটে থাকলেও ঐসব গোয়েন্দা সংস্থার সাথে জড়িত থাকতে পারেন এমন সন্দেহভাজন ব্যক্তিদের কাজকর্মের ওপর কড়া নজর রাখা হচ্ছে। তাদের এজেন্টদের মধ্যে কয়েক জনকে গ্রেপ্তারও করা হয়েছে। এদের দিক থেকে যে বিপদের আশঙ্কা রয়েছে তা মোকাবিলা করার জন্য রাজ্য সদর দপ্তরের গোয়েন্দা শাখায় একটি সন্ত্রাস-বিরোধী সেল গঠন করা হয়েছে এবং জেলাগুলিতে বিভিন্ন গোয়েন্দা সংস্থার মধ্যে নিয়মিতভাবে যোগসূত্র বজায় রাখা হচ্ছে। মৌলবাদিরা কিছু কিছু ক্ষেত্রে সীমান্ত বরাবর অবস্থিত ধর্মীয় ও ঐ ধরনের প্রতিষ্ঠানকে ব্যবহার করে বেশ কিছুটা তৎপর হয়ে উঠেছে বলে সম্প্রতি লক্ষ্য করা গেছে। এসব অঞ্চলে শান্তি ও সম্প্রীতি সুনিশ্চিত করার উদ্দেশ্যে কঠোর নজরদারির ব্যবস্থা করা হয়েছে।

৬। দেশের বিভিন্ন প্রান্তে যখন সাম্প্রদায়িক ও মৌলবাদী শক্তিগুলি মাথাচাড়া দিচ্ছে, আমাদের রাজ্য তখন সাম্প্রদায়িক শান্তি ও সম্প্রীতির ঐতিহ্য অক্ষুন্ন রাখতে পেরেছে। শুধুমাত্র জনসাধারণের সক্রিয় সহায়তা ও প্রশাসনের তৎপরতার ফলেই এটা সম্ভব হয়েছে। বিক্ষিপ্ত কিছু ঘটনা বাদ দিলে সব ধর্ম, বর্ণ ও সম্প্রদায়ের মানুষ এখানে শান্তিতে বসবাস করছে। এ ধরনের কোনও ঘটনার মোকাবিলা করার জন্য পুলিশ প্রশাসনকে সম্পূর্ণভাবে সংবেদনশীল করে তোলা হয়েছে এবং এ ধরনের কোনও পরিস্থিতি সন্তোষজনকভাবে সামাল দেওয়ার জন্য স্থানীয় বিশিষ্ট ব্যক্তিবর্গের সাহায্য নিতেও তাদের নির্দেশ দেওয়া হয়েছে। যাই হোক, আমাদের আত্মতুষ্টির কোনও অবকাশ নেই। আইন-শৃঙ্খলা বলবৎ করার জন্য যে প্রশাসন যন্ত্র রয়েছে তার কার্যকারতা ও দক্ষতা বৃদ্ধি করার লক্ষ্যে কয়েকটি বাস্তব পদক্ষেপ গ্রহণ করা হয়েছে। পরবর্তী অনুচ্ছেদগুলিতে ঐসব পদক্ষেপের উল্লেখ করা হবে।

৭। দ্রুত শিল্পায়নের যে প্রয়াস বর্তমানে এ রাজ্যে চলছে, সেই পরিপ্রেক্ষিতে শান্তিরক্ষার কাজে রাজ্যের ভূমিকা অত্যন্ত গুরুত্বপূর্ণ হয়ে উঠেছে। শিল্পায়নের ক্ষেত্রে সামাজিক উত্তেজনা মুক্ত সমাজ একান্ত প্রয়োজন। রাজ্য সরকার তদনুসারে পুলিশকে জনমুখী করে তুলে সাধারণ মানুষের বিশেষত যুব-সম্প্রদায়ের সহয়োগিতা লাভের উদ্দেশ্যে

নির্দিষ্ট কিছু সিদ্ধান্ত গ্রহণ করেছে। বিশিষ্ট নাগরিক, বুদ্ধিজীবী ও নির্বাচিত সংস্থার সদস্যদের নিয়ে কলকাতা পুলিশ থানা স্তরে উপরদেষ্টা কমিটি গঠন করেছে যাতে পুলিশ আরও ভালভাবে সাধারণ মানুষের প্রত্যাশাকে উপলব্ধি করতে পারে এবং সহমর্মিতা ও দায়িত্ব-পরায়ণতার সাথে কর্তব্য পালন করতে পারে। নারী ও পুরুষের মধ্যে সমতা রক্ষার উদ্দেশ্যে এই কমিটিগুলির প্রত্যেকটিতে অন্তত একজন মহিলা সদস্য রাখা হয়েছে। পশ্চিমবঙ্গ পুলিশের এলাকাতেও এই ধরনের কমিটি স্থাপন করার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। সামাজিক মর্যাদা ও রাজনৈতিক আনুগত্য নির্বিশেষে অপরাধীদের ধরার জন্য পুলিশ প্রশাসনকে সুস্পষ্ট নির্দেশ দেওয়া হয়েছে। পুলিশকে বার বারই প্রতিটি নাগরিকের সাথে ন্যায্য ও পক্ষপাতশূণ্য ব্যবহার করার পরামর্শ দেওয়া হয়েছে। শিল্প-সম্পর্কের ক্ষেত্রে যাতে সম্প্রীতি বজায় থাকে সেজন্য শ্রমজীবী সমাজের কোনও অংশ যদি দায়িত্বজ্ঞানহীন, হিংসাশ্রয়ী অথবা বে-আইনি কাজকর্মে লিপ্ত হয়ে পড়েন সেক্ষেত্রে দ্রুত ব্যবস্থা গ্রহণ করার জন্যও তাদেরই পরামর্শ দেওয়া হয়েছে।

৮। দেশের আর্থ-সামাজিক পরিস্থিতির সঠিক মূল্যায়ন ব্যতীত আইন-শৃঙ্খলা রক্ষার ক্ষেত্রে সরকারের কাজকর্মের মূল্যায়ন অসমাপ্ত থেকে যাবে। আজকের ভারতবর্ষ একদিকে অভাবনীয় ঐশ্বর্য ও অপর দিকে অবর্ণনীয় দারিদ্র্যের আশ্চর্যজনক প্রতিচ্ছবি। সুবিধাভোগী শ্রেণীর দ্বারা সম্পদের নির্লজ্জ প্রদর্শনী ও বহুজাতিক সংস্থা সহ বৃহৎ শিল্পগোষ্ঠীগুলির দ্বারা বৈদ্যুতিন প্রচার মাধ্যমে বল্গাহীন প্রচারের ফলে এই সমস্যা আরও বেড়ে গেছে। চলচ্চিত্রে যৌনতা, হিংসা ও ভোগবাদ অবাধে প্রদর্শিত হচ্ছে। জনগোষ্ঠীর অনুভূতিপ্রবণ অংশ বিশেষত যুব-সম্প্রদায় লোভ সংবরণ করতে অসুবিধা বোধ করছে। এই ঘূর্ণাবর্তে পড়ে তারা সংশয়াচ্ছন্ন হয়ে পড়ছে এবং তুমুল নৈরাশ্যের শিকার হয়ে ও জীবনধারণের জন্য প্রয়োজনীয় উপাদান সংগ্রহে ব্যর্থ হয়ে অপরাধের পথে পা বাড়াচ্ছে। সমাজ-বন্ধনকে শক্তিশালী করার জন্য প্রয়োজনীয় সামাজিক মূল্যবোধ ভেঙ্গে পড়তে শুরু করেছে। এই পটভূমিতেই আইন-শৃঙ্খলা রক্ষায় রাজ্য সরকারের সাফল্যের পরিমাপ করতে হবে। রাজ্য সরকার যে অপরাধমূলক কাজকর্ম দমন করার জন্য সর্বাত্মক প্রচেষ্টা চালাচ্ছে তা এই রাজ্যের সাথে দেশের অন্যান্য অংশে সংঘটিত অপরাধের পরিসংখ্যান বিশ্লেষণ করলেই বোঝা যাবে।

৯। ১৯৯৭ সালে ন্যাশনাল ক্রাইম রেকর্ডস ব্যুরো থেকে পাওয়া বিভিন্ন রাজ্য ও মহানগরীতে সংঘটিত অপরাধের পরিসংখ্যান বিশ্লেষণ করে দেখা যাচ্ছে যে, হিংসাজনিত অপরাধের ক্ষেত্রে এই রাজ্যের ভাগ মাত্র ৩% যেখানে অন্যান্য বড় বড় রাজ্যের ভাগ এর চেয়ে অনেক বেশি। উদাহরণ স্বরূপ বলা যায় যে, এই ভাগ মদ্যপ্রদেশ ও রাজস্থানের ক্ষেত্রে ১১ শতাংশ করে, উত্তরপ্রদেশ ও অন্ধ্রপ্রদেশের ক্ষেত্রে ৯ শতাংশ করে এবং

আবার মহারাষ্ট্রের ক্ষেত্রে ছিল ১৩ শতাংশ। অনুরূপভাবে মোট অপরাধমূলক ঘটনার মাত্র ৬.৮৬ শতাংশ কলকাতায় সংঘটিত হয়েছে, যেখানে মুম্বাইতে ১৫.৫ শতাংশ, দিল্লিতে ১৮.৫১ শতাংশ এবং বাঙ্গালোরে এই পরিমাণ ১৬.২ শতাংশ। ১৯৯৮ সালের সর্বভারতীয় পরিসংখ্যানে দেখা যাচ্ছে যে, মধ্যপ্রদেশ, মহারাষ্ট্র, বিহার, অন্ধ্রপ্রদেশ ও তামিলনাড়ুর মতো বড় বড় রাজ্যের তুলনায় এই রাজ্যে আদালতগ্রাহ্য অপরাধের সংখ্যা অনেক কম। কলকাতার ক্ষেত্রে এ একই কালপর্বে অনুরূপ অপরাধের সংখ্যা মুম্বাই, ব্যঙ্গালোর ও আমেদাবাদের মতো অন্যান্য মহানগরীর তুলনায় কম। অবশ্য এতে আত্মতুষ্টির কোনও অবকাশ নেই। আমরা আরও উন্নতির চেষ্টা করছি এবং এ রাজ্যে আদালতগ্রাহ্য অপরাধের সংখ্যা কমানোর চেষ্টা করছি।

১০। রাজ্য সরকার মহিলাদের সমস্যার দিকে বিশেষ দৃষ্টি রেখে চলেছে। দেশের বিভিন্ন অংশে যেখানে মহিলাদের বিরুদ্ধে সংঘটিত অপরাধের সংখ্যা ক্রমশ বেড়ে চলার প্রবণতা পরিলক্ষিত হচ্ছে, সেখানে এই রাজ্যে সেই সংখ্যা প্রান্তিকভাবে কিছুটা কমেছে। ১৯৯৭ সালে যেখানে ৭৯৬টি ধর্ষণের অভিযোগসহ মোট ৭৭৯১টি অভিযোগ পাওয়া গিয়েছিল, সেক্ষেত্রে ১৯৯৮ সালে ৭৫৭টি ধর্ষণের অভিযোগসহ মোট ৭,৭৯১টি অভিযোগ পাওয়া গিয়েছিল, সেক্ষেত্রে ১৯৯৮ সালে ৭৫৭টি ধর্ষণের অভিযোগসহ মোট ৭,১৯০টি অভিযোগ পাওয়া গেছে। অবশ্য সন্তুষ্ট হয়ে থাকার কোনও সুযোগ নেই। মহিলাদের বিরুদ্ধে সংঘটিত অপরাধমূলক ঘটনাগুলির ক্ষেত্রে দ্রুত ও কঠোর ব্যবস্থা গ্রহণ করার জন্য পুলিশ প্রশাসনকে নির্দেশ দেওয়া হয়েছে। সুপ্রিম কোর্টের নির্দেশ অনুসারে কর্মস্থলে মহিলাদের প্রকৃত হয়রানি প্রতিরোধ করতে কর্মস্থলের জন্য পালনীয় একটি আচরণ বিধি প্রস্তুত করা হয়েছে এবং অভিযোগের প্রতিকারের জন্য বিভিন্ন সরকারি বিভাগ/সংস্থায় উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এছাড়াও কলকাতা পুলিশ ও পশ্চিমবঙ্গ পুলিশের এলাকাতে মহিলা পুলিশ অফিসারদের পরিচালিত মহিলা সেল ও মহিলা তদন্ত কেন্দ্র কাজ করছে।

১১। রাজ্য সরকার রেল ও জাতীয় সড়কে সংঘটিত অপরাধমূলক ঘটনা সম্পর্কে অত্যন্ত উদ্বিগ্ন। জাতীয় সড়কগুলিতে ডাকাতির ক্রমবর্ধমান ঘটনা কমানোর উদ্দেশ্যে গুরুত্বপূর্ণ ৫, ৬ এবং ৩৪ নং জাতীয় সড়কে বিশেষভাবে নির্দিষ্ট গাড়ি টহলদারির কাজে লাগানো হচ্ছে। সম্প্রতি দুর্গাপুর এক্সপ্রেস ওয়ের জন্য একটি হাইওয়ে পেট্রল ইউনিট মঞ্জুর করা হয়েছে। অপরাধীদের ধরতে রাস্তার দু'ধানে হোটেলগুলিতে নিয়মিত তল্লাসি চালানো হচ্ছে। দায়িত্বশীল অফিসারদের অধীনস্থ নৈশ ভ্রাম্যমান গাড়ির সাহায্যে দূরপাল্লার বাসগুলিতেও আকস্মিক তল্লাশি চালানোর ব্যবস্থা করা হয়েছে। এই ব্যবস্থায় ফলও পাওয়া যাচ্ছে। রেলপথে অপরাধ নিয়ন্ত্রণ করতেও অনুরূপ ব্যবস্থা নেওয়া হচ্ছে। নৈশ

যাত্রার সময় অধিকাংশ মেল ও এক্সপ্রেস ট্রেনে সশস্ত্র প্রহরী দেওয়া হচ্ছে। অপরাধপ্রবণ এলাকাগুলিতে কিছু কিছু লোকাল ট্রেনেও রাত্রিতে পুলিশ প্রহরার ব্যবস্থা করা হচ্ছে। রেল-সুরক্ষা বাহিনী, সরকারি রেল পুলিশ এবং স্থানীয় পুলিশের মধ্যে আরও সমন্বয়সাধনের উপর জোর দেওয়া হচ্ছে। ট্রেনে দালাল ও ভূয়ো লোকেদের ধরার জন্য নিয়মিত অভিযান চালানো হচ্ছে। অপরাধীরা যাতে ট্রেনে উঠে পড়তে না পারে সেজন্যে হাওড়া, শিয়ালদহ, শিলিগুড়ি ও অন্যান্য গুরুত্বপূর্ণ রেল স্টেশনগুলিতে সন্দেহভাজন যাত্রীদের জিজ্ঞাসাবাদ করার কাজ চালানো হচ্ছে। ট্রেনপথে সংঘটিত অপরাধের জন্য ধৃত ব্যক্তিদের দ্রুত বিচারের জন্য কলকাতা হাইকোর্টের অনুমোদন সাপেক্ষে বিশেষ আদালত স্থাপনের ব্যবস্থাও নেওয়া হচ্ছে। এই ব্যবস্থা কার্যকর হলে রেলসংক্রান্ত অপরাধ দমনের ক্ষেত্রে সাফল্য লাভ করা সম্ভব হবে।

১২। মাননীয় সদস্যগণ নিশ্চয়ই উপলব্ধি করবেন যে, বিভিন্ন রাজনৈতিক দলের সমর্থকদের মধ্যে সংঘর্ষ আমাদের সকলেরই দুশ্চিন্তার বিষয়। শুধু পুলিশকে দিয়ে এই সমস্যার সমাধান করা সম্ভব নয়। এটাই উপযুক্ত সময় যখন সমস্ত রাজনৈতিক দলকে ঐকমতের ভিত্তিতে এবং দৃঢ়ভাবে সিদ্ধান্ত গ্রহণ করতে হবে যাতে অপরাধীর তালিকায় নাম রয়েছে এমন সমর্থক/কর্মীদের নিজ নিজ দল থেকে সরিয়ে দেওয়া হয়েছে যে, অপরাধী ও সমাজবিরোধীদের কঠোর হাতে দমন করতে হবে এবং এদেরকে মোকাবিলার সময় রাজনৈতিক চাপের কাছে মাথা নত করা চলবে না।

১৩। পশ্চিমবঙ্গ পুলিশের শক্তি বৃদ্ধির উদ্দেশ্যে উত্তর ২৪-পরগনার সল্টলেকে যুব-ভারতী ক্রীড়াঙ্গনে মোতায়েন রাখার জন্য এক কোম্পানি পুলিশ বাহিনীর অনুমোদন দেওয়া হয়েছে। আরও তিন কোম্পানি র‍্যাপিড অ্যাকশন ফোর্স বাড়ানোর জন্য অনুমোদনও শীঘ্রই দেওয়া হবে। ১৯৯৯-২০০০ আর্থিক বছরে আরও চার কোম্পানি র‍্যাপিড অ্যাকশন ফোর্স গঠন করার প্রস্তাব আছে। এটা করা গেলে আইন-শৃঙ্খলাজনিত গুরুতর সমস্যার মোকাবিলায় এই বাহিনী খুবই কাজে লাগবে। পাশাপাশি রাজ্য সরকার ২০০ জন মহিলা কনস্টেবলের নিয়োগ অনুমোদন করেছে এবং এ ব্যাপারে কাজ চলছে। নিয়োগ ও প্রশিক্ষণের পর এই কনস্টেবলদের রাজ্যের বিভিন্ন থানায় পাঠানো হবে। যে সব জেলায় গাড়ির সংখ্যা তুলনামূলকভাবে বেশি, সেই সব জেলায় ট্রাফিক ব্যবস্থা সুসংহত করার উদ্দেশ্যে ১৯৯৯-২০০০ সালের বাজেটে ১০০ লক্ষ টাকা অনুমোদনের প্রস্তাব করা হয়েছে ; ঐ টাকা উত্তর ২৪-পরগনা, দক্ষিণ ২৪-পরগনা ও দার্জিলিং জেলার শিলিগুড়ি মহকুমার জন্য বরাদ্দ করা হবে।

১৪। কলকাতার ক্ষেত্রে, আমাদের সীমিত সামর্থ সত্ত্বেও কর্মিসংখ্যা বৃদ্ধির জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে, ট্রাফিক পুলিশের জন্য ইন্সপেক্টর, সার্জেন্ট, সাব-ইন্সপেক্টর, কনস্টেবল,

ড্রাইভার ইত্যাদির প্রায় ৩৫৮টি অতিরিক্ত পদ মঞ্জুর করা হয়েছে। এই অতিরিক্ত কর্মিবাহিনী যাত্রী এবং মালবাহী যানবাহনের সংখ্যা দ্রুতহারে বৃদ্ধি পাওয়ার সমস্যায় জর্জরিত এই শহরের ট্রাফিক সমস্যা সমাধানে হবে বলে আশা করা যায়। এই সাতে কলকাতা পুলিশের র‍্যাপিড অ্যাকশন ফোর্সের কর্মিসংখ্যাও বাড়ানো হয়েছে। ইন্সপেক্টর, সাব-ইন্সপেক্টর এবং কনস্টেবলের প্রায় ১৯০টি পদ সৃষ্টি করা হয়েছে। সিটি সিভিল কোর্ট এবং সেশন কোর্টের জন্যও অতিরিক্ত পদ সৃষ্টি করা হয়েছে। এই সমস্ত পদক্ষেপ কলকাতা পুলিশের দক্ষতা এবং কার্যকারিতা নিশ্চয়ই বাড়িয়ে তুলবে।

১৫। জনসংখ্যা বৃদ্ধির সাথে তাল রেখে রাজ্যে এবং কলকাতা পুলিশে নতুন নতুন ইউনিট গড়ে তোলা প্রয়োজন। ১৯৯৮-৯৯ সালে বাঁকুড়া জেলার মেঝিয়া থানার অন্তর্গত রামচন্দ্রপুরে, পুরুলিয়া জেলার পুরুলিয়া পাম্প স্টোরেজ প্রোজেক্টের এলাকায়, উত্তর দিনাজপুর জেলার গোয়ালপুকুর থানার অন্তর্গত পাঁজিপাড়াতে নতুন পুলিশ ফাঁড়ি এবং দক্ষিণ ২৪-পরগনা জেলার মহেশতলা থানার অন্তর্গত জিঞ্জিরাতে আই. সি. স্থাপন করা হয়েছে। দার্জিলিং জেলার সুকনাতে আমরা আরও একটি আই. সি. স্থাপন করতে চলেছি। হুগলি জেলার শ্রীরামপুর থানাকে দু'ভাগ করে রিষড়াতে একটি নতুন থানা, উত্তর ২৪-পরগনার খড়দহ থানাকে দু'ভাগ করে ঘোলাতে একটি নতুন থানা, এবং মেদিনীপুর জেলার ভবানীপুরে জলপাইগুড়ি জেলার শামুকটোলায় ও উত্তর ২৪-পরগনা জেলার অশোকনগরে একটি করে নতুন থানা স্থাপন করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। দক্ষিণ ২৪-পরগনা জেলার মেটিয়াবুরুজ ও তিলজলা থানা, উত্তর ২৪-পরগনা জেলার এয়ার পোর্ট থানা এবং দার্জিলিং জেলার শিলিগুড়ি থানাকেও ভাগ করার প্রস্তাব রয়েছে। অনুরূপভাবে কলকাতা পুলিশের এলাকায় বেনেপুকুর থানাকে ভাগ করে তপসিয়া থানা স্থাপন করা হয়েছে। তুলনামূলকভাবে ছোট এলাকা নিয়ে থানাগুলি গঠিত হলে প্রয়োজনের সময় পুলিশ খুব তাড়াতাড়ি প্রয়োজনীয় সুনির্দিষ্ট ব্যবস্থা গ্রহণ করতে পারবে। কলকাতায় আরও ১০টি নতুন থানা গঠনের প্রস্তাব সক্রিয়ভাবে বিবেচনাধীন রয়েছে।

১৬। দশম অর্থ কমিশনের মানোন্নয়ন কর্মসূচির অধীনে অধস্তন পুলিশ কর্মিবর্গের আবাস নির্মাণের জন্য ১৯৯৮-৯৯ সালে মোট ১,৪৪৪.০৫ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। তা ছাড়া, পুলিশ প্রশিক্ষণ, থানা ও ফাঁড়ির জন্য ভবন নির্মাণের উদ্দেশ্যে মোট ১০৬.০৯ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। এই কর্মসূচি ছাড়াও, বর্তমান আর্থিক বছরে 'যানবাহন পরিচালনের উন্নতিসাধন' কর্মপ্রকল্প, পুলিশ লক-আপের সংস্কার, শবাগারগুলির মানোন্নয়ন, থানা-ভবন নির্মাণ এবং দার্জিলিং জেলায় ব্লুমফিল্ড পুলিশ লাইনে ২০টি শয্যাবিশিষ্ট একটি পুলিশ হাসপাতালের জন্য মোট ১৩৭.০০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

১৭। রাজ্য সরকার পুলিশ বাহিনীর আধুনিকীকরণের প্রতি গভীর মনোযোগ দিচ্ছেন।

এই উদ্দেশ্যে, ৪২৫.০০ লক্ষ টাকার বাজেট বরাদ্দ থেকে এ যাবৎ যানবাহন, সাজ-সরঞ্জাম এবং স্বয়ংচালিত বার্তা প্রেরণ ব্যবস্থা স্থাপনের মতো যোগাযোগ ব্যবস্থার সরঞ্জাম ক্রয় করার জন্য ৪২৩.০০ লক্ষ টাকা দেওয়া হয়েছে।

১৮। এই রাজ্যের শবাগারগুলির কাজকর্মে বিঘ্নসৃষ্টিকারী সমস্যাদি সম্পর্কে রাজ্য সরকার সম্পূর্ণভাবে অবহিত। এসব সমস্যার প্রতিকারের উদ্দেশ্যে একটি বিশেষজ্ঞ কমিটি পুনর্গঠিত হয়েছে। আশা করা হচ্ছে, এই কমিটি বর্তমানে যেসব শবাগার আছে সেগুলি সম্পর্কে ১৯৯৯ সালের মধ্যে তাদের রিপোর্ট পেশ করবে। শবাগারগুলির মধ্যে ও চারপাশে পরিবেশ দূষণ রোধ করার জন্য অ্যাড হক ভিত্তিতে ১ কোটিরও বেশি টাকার ব্যবস্থা করা হয়েছে।

১৯। ১৯৯৯-২০০০ সালে স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের বার্ষিক যোজনা খাতে ব্যয়-বরাদ্দ ৪,২০০.০০ লক্ষ টাকা ধার্য করা হয়েছে। এর মধ্যে রয়েছে পুলিশ আবাসনের জন্য ২,৬০০.০০ লক্ষ টাকা, থানা-ভবন নির্মাণের জন্য ৪৯০.০০ লক্ষ টাকা, পুলিশ প্রশিক্ষণ ভবন নির্মাণের জন্য ৩০০.০০ লক্ষ টাকা, যানবান পরিচালন ব্যবস্থার উন্নতিসাধনের জন্য ১০০.০০ লক্ষ টাকা এবং শবাগারগুলির মানোন্নয়নের জন্য আরও ৫০.০০ লক্ষ টাকা।

২০। মানবাধিকার রক্ষার ক্ষেত্রে রাজ্য সরকারের সজাগ দৃষ্টি অব্যাহত। মানবাধিকার রক্ষার জন্য এবং মানবাধিকার লঙ্ঘন, বিশেষ করে লক-আপে মৃত্যু, অত্যাচার ও ধর্ষণ নিরশনের জন্য অনেকগুলি ব্যবস্থা নেওয়া হয়েছে। পুলিশ ম্যানুয়েলের নির্দেশিকা, ফৌজদারি দন্ডবিধির বিধান কঠোরভাবে মানার জন্য এবং লক-আপে মৃত্যু বা ধর্ষণের ঘটনা ঘটার ২৪ ঘন্টার মধ্যে জাতীয় মানবাধিকার কমিশন ও রাজ্য মানবাধিকার কমিশনকে জানানোর জন্য পুলিশ কর্মিবর্গকে বিশেষভাবে সংবেদনশীল করে তোলা হচ্ছে। মানবাধিকার লঙ্ঘনের প্রতিটি অভিযোগের ক্ষেত্রে দ্রুত তদন্ত করা হচ্ছে। এসব ব্যবস্থা ক্রমশ জনচেতনা গড়ে তুলতে এবং পুলিশের মধ্যে দৃষ্টিভঙ্গির পরিবর্তন ঘটাতে যথেষ্ট পরিমাণে সহায়ক হয়েছে। বর্তমান আর্থিক বছরে ডিসেম্বর মাস পর্যন্ত রাজ্য সরকার জাতীয় মানবাধিকার কমিশনের কাছ থেকে একটি সুপারিশ এবং পশ্চিমবঙ্গ মানবাধিকার কমিশনের কাছ থেকে ৬১টি সুপারিশ পেয়েছে। সবগুলি সুপারিশই গ্রহণ করা হয়েছে, এর মধ্যে কয়েকটি সুপারিশ ইতিমধ্যেই রূপায়িত হয়েছে। অবশিষ্ট সুপারিশগুলি রূপায়ণের প্রক্রিয়ায় রয়েছে। এই কালপর্বে মানবধিকার লঙ্ঘনের কারণে ক্ষতিগ্রস্ত ব্যক্তিবর্গকে বা তাদের নিকট আত্মীয়দের ক্ষতিপূরণ দানের জন্য ৫.৪৫ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

২১। অপরাধীদের আটক করার ব্যাপারে কোনওরকম বাছবিচার না করার জন্য

পুলিশ প্রশাসনকে নির্দেশ দেওয়া হয়েছে। তবে বাহিনীতে অল্প কিছু দুর্নীতিগ্রস্ত অফিসার এবং পুলিশকর্মী রয়েছেন। রাজ্য সরকার তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিচ্ছেন। ১৯৯৮ সালে কর্তব্যে অবহেলা ও অন্যান্য কয়েকটি কারণে ৯,৯৮০ জন অফিসার ও কর্মীকে শাস্তি দেওয়া হয়েছে। যে সমস্ত পুলিশকর্মী সামাজিক কর্তব্য পালনের ক্ষেত্রে দায়িত্ব ও নিষ্ঠার পরিচয় দিয়েছেন রাজ্য সরকার তাদের ভূমিকার প্রশংসা করে। ১৯৯৮-৯৯ সালে দু'জন পুলিশ অফিসারকে তাদের অসাধারণ কৃতিত্বের জন্য রাষ্ট্রপতির পদক দেওয়া হয় এবং ১৯ জন পুলিশকর্মীকে তাদের কাজের উৎকর্ষের জন্য রাষ্ট্রপতির পুলিশ পদক দেওয়া হয়। এ ছাড়া এই বছরে মোট ৩৬,৭৬২ জন পুলিশকর্মীকে তাদের প্রশংসনীয় কাজের জন্য পুরস্কৃত করা হয়। এই সংখ্যার মধ্যে কলকাতা ও পশ্চিমবঙ্গ কর্মিদের ধরা হয়েছে।

২২। সঠিকভাবে গুরুতর অপরাধ অনুসন্ধানের ক্ষেত্রে এবং অপরাধীদের সনাক্ত করতে ফরেনসিক সায়েন্স ল্যাবরেটরির অনস্বীকার্য ভূমিকা সম্পর্কে আপনারা নিশ্চয় অবহিত। ফরেনসিক সায়েন্স ল্যাবরেটরির এই গুরুত্বপূর্ণ ভূমিকা এবং আজকের দিনের অপরাধ অনুসন্ধানের জন্য তাদের দেওয়া তথ্যগুলির ক্রমবর্ধমান প্রাসঙ্গিকতার কথা চিন্তা করে রাজ্য সরকার ঐ ল্যাবরেটরির আধুনিকীকরণের জন্য ইতিমধ্যেই ব্যবস্থা নিয়েছে। জলপাইগুড়িতে অবস্থিত আঞ্চলিক পরীক্ষাগারটি ছাড়াও মালদহে একটি আঞ্চলিক পরীক্ষাগার সত্বর চালু করা হবে। ফরেনসিক সায়েন্স ল্যাবরেটরির জন্য আরও একটি ভবন নির্মাণের জন্য ৪.৭৬ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

২৩। শব্দ দূষণের সমস্যাটি আর উপেক্ষণীয় নয়। বিভিন্ন আদালতে এ ব্যাপারে বহু জনস্বার্থ সম্পর্কিত মামলা দায়ের করা হয়েছে। মহামান্য আদালতের রায় যথাযথভাবে কার্যকর করা ছাড়াও পুলিশকর্মীরা যাতে পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্যদের সাথে একযোগে পরিবেশ সংক্রান্ত আইনগুলি বলবৎ করতে পারেন তার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। এগুলি রূপায়িত করার পথে আমাদের কর্মীরা সাধারণ মানুষের সহানুভূতি ও সহযোগিতা পাচ্ছেন।

২৪। আমার গত বছরের বাজেট ভাষণে আমি দ্বিতীয় পুলিশ কমিশন গঠন ও তার কাজকর্ম সম্পর্কে মহামান্য সদস্যদের অবহিত করেছিলাম। আমি এখন এখানে বলতে চাই যে, দ্বিতীয় পুলিশ কমিশনের প্রতিবেদনের প্রথম অংশটি আমরা ইতিমধ্যেই হাতে পেয়েছি। এই প্রতিবেদনে নিয়োগ ও পদোন্নতি, প্রশিক্ষণ ও বৃত্তিগত দক্ষতা বৃদ্ধি, তদন্ত ও বৈজ্ঞানিক সাহায্য, আদালতে দায়ের করা মামলা ও তার বিচার ইত্যাদি সম্পর্কে বিভিন্ন সুপারিশ রয়েছে। কমিশনের সুপারিশগুলি একদল অফিসার পরীক্ষা করে দেখছেন এবং কয়েক মাসের মধ্যেই আমরা এ বিষয়ে আমাদের কার্যক্রম স্থির করব। কমিশন তাদের পরবর্তী প্রতিবেদনটি শীঘ্রই পেশ করবেন বলে আশা করা হচ্ছে।

২৫। আমি এ রাজ্যে পুলিশ প্রশাসনের সাফল্য এবং সেই সাথে তার কয়েকটি গুরুতর সীমাবদ্ধতা সম্পর্কেও সম্পূর্ণ সচেতন। তীব্র বেকার-সমস্যা ও লাগামছাড়া ভোগবাদের মতো কিছু আর্থ-সামাজিক উপাদান এবং তার পাশাপাশি সারা দেশ জুড়ে রাজনৈতিক ক্ষেত্রে দুর্নীতি ও অপারাধীদের দাপট পুলিশ প্রশাসনের কাজ কঠিনতর করে তুলেছে। কিন্তু পুলিশকে আইনের শাসনের রক্ষক হিসাবে সাধারণ মানুষের স্বার্থরক্ষা করতে হবে, তাদের আস্থা অর্জন করতে হবে এবং তাদের বন্ধু হিসাবে কাজ করতে হবে। এ কাজ নিঃসন্দেহে কঠিন, কিন্তু ধৈর্য ও দৃঢ়প্রত্যয় নিয়ে কাজ করলে এ কাজে সাফল্য আসবেই। যে নতুন শতাব্দীতে আমরা পা রাখতে চলেছি—তা যেন সাধারণ খেটে-খাওয়া মানুষের বসবাসের জন্য সম্প্রীতি ও ন্যায়বিচার-ঋজ সমাজ গড়ার যে স্বপ্ন আমরা দেখি সেই স্বপ্ন সার্থক করে তুলতে পারে। আমি আপনাদের এই আশ্বাস দিতে পারি যে, আপনাদের পরামর্শ ও সক্রিয় সহযোগিতা নিয়ে আমার বিভাগ এই লক্ষ্যে পৌঁছানোর জন্য সম্ভাব্য সমস্ত ব্যবস্থা গ্রহণ করবে।

২৬। এই কথা বলে, আমি আমার বিভাগের ব্যয়-মঞ্জুরির প্রস্তাব অনুমোদন করার জন্য মাননীয় সদস্যদের কাছে পেশ করছি।

## DEMAND No. 22

### Major Head : 2056—Jails

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 58,93,60,000 be granted for expenditure under Demand No. 22, Major Head : "2056—Jails" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 19,44,89,000 already voted on account)

(The printed Budget Speech on Demand No. 22 of Shri Biswanath Chowdhury was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৯৯-২০০০ সালের ব্যয়-বরাদ্দ অনুমোদনের জন্য ২২ নং দাবি, ২০৫৬ শীর্ষক প্রধান বিভাগে ৫৮,৯৩,৬০,০০০ (আটান্ন কোটি তিরানব্বই লক্ষ ষাট হাজার) টাকা অনুমোদনের জন্য অভিযাচন পেশ করছি। এর মধ্যে ১৯,৪৪,৮৯,০০০ (উনিশ কোটি চুয়াল্লিশ লক্ষ উননব্বই হাজার) টাকা ভোট-অন-

অ্যাকাউন্টে ইতিমধ্যে অনুমোদিত।

২। কারা প্রশাসনের বিকাশ ও আধুনিকীকরণের কথা মাথায় রেখে আমাদের নব উদ্যোগের ক্ষেত্রসমূহ ও কৃতিত্বসূচক কার্যক্রম আমি এই মহিমান্বিত সভাকক্ষে বিস্তৃতভাবে তুলে ধরছি। কারা প্রশাসন সম্পর্কিত যে গুরুত্বপূর্ণ পরিবর্তনের উপর জোর দেওয়া হয়েছে তা এখন মূর্ত রূপ নিতে শুরু করেছে। আর আমরাও এ ব্যাপারে আরও অগ্রগতি সাধনে প্রতিশ্রুতিবদ্ধ।

**২.১। কারা প্রশাসনে দৃষ্টান্তমূলক পরিবর্তন**

মহোদয়, সারা দেশে পশ্চিমবঙ্গ সরকারই হ'ল প্রথম রাজ্য সরকার যার তত্ত্বাবধানে কারা প্রশাসনের ক্ষেত্রে এক নতুন দৃষ্টিভঙ্গির অভিব্যক্তি ঘটেছে। তারই ফলস্বরূপ পশ্চিমবঙ্গ সংশোধনী পরিষেবা আইন ইতিমধ্যে গৃহীত হয়েছে। এই প্রক্রিয়ার মাধ্যমেই আমাদের কারা প্রশাসন সম্পর্কিত ধারণায় বৈপ্লবিক রূপান্তর সাধিত হবে। কারাগার থেকে মুক্ত হয়ে বন্দিরা যাতে সমাজের মূল স্রোতের সাথে সহজে একাত্ম হয়ে যেতে পারে সেজন্য তাদের নৈতিক সংস্কার ও শিক্ষাদানের ব্যাপারে সামগ্রিক উদ্যোগ গ্রহণের কথা বিবেচনা করা হয়েছে, এই নয়া দৃষ্টিভঙ্গির মাধ্যমে। কারাগারগুলিকে সংশোধনগারে রূপান্তরিত করার মধ্য দিয়ে কারাচত্বরকে যদি এক পরিবর্তিত পরিবেশ দান করা যায় তবেই এই সুমহান উদ্দেশ্য সার্থক হবে। কারাগারগুলি আর শাস্তিমূলক কয়েদবাসের স্থান হিসাবে পরিচয় বহন করবে না। পরিবর্তে সার্বিক বিকাশ ও অগ্রগতির জন্য বন্দিরা এখানে নৈতিক শিক্ষা, বিনোদন ও ব্যক্তিগত গুণাবলীতে সমৃদ্ধ হওয়ার সুযোগলাভ করবে। এই প্রক্রিয়ায় অপরিহার্যভাবে যে বিষয়গুলি যুক্ত হবে সেগুলি হল ঃ

- বন্দিদের মধ্যে সহজাত শুভবোধ ও মুনষ্যত্ববোধ পুনরাবিষ্কার করা এবং সেইমতো তাদের সাথে আচরণ করা ;
- কারাগারগুলিতে স্বাস্থ্যকর পরিবেশ ও স্বাস্থ্যরক্ষা সুনিশ্চিত করা ,
- নৈতিক উন্নতি, শিক্ষা ও স্বাস্থ্যরক্ষার জন্য সুসম্বদ্ধ পরিকল্পনা ও কর্মসূচি গ্রহণ করার মধ্যে দিয়ে কারাবাসীদের আত্মবিকাশ ও শুদ্ধিকরণের যথোপযুক্ত ব্যবস্থা করা ;
- কারাবাসীদের নিরাপত্তা ও কার্যকর ব্যবস্থাপনার ক্ষেত্রে কারাকর্মচারিরা যাতে আরও তাদের ভূমিকা (দায়িত্ব) সুষ্ঠুভাবে পালন করতে সমর্থ হন সেজন্য তাদের প্রশিক্ষণের ব্যবস্থা করা ;

- অবেক্ষণমূলক ও নজরদারি (guarding) কারাকর্মচারিগণ যাতে আরও অনুভূতিসম্পন্ন ও পেশাগত কাজে দক্ষ হয়ে উঠতে পারেন, সেজন্য তাদের মানসিকতা পরিবর্তনে সাহায্য করা ;

- প্রশাসনিক সুবিধার্থে ও কারা প্রশাসনে সংশোধনী কর্মসূচির উপর সরকার কর্তৃক নতুন করে গুরুত্বদানের নিদর্শন হিসাবে সৃষ্টি করা হয়েছে একটি স্বয়ংসম্পূর্ণ কারা বিভাগ।

৩। পশ্চিমবঙ্গে বর্তমানে রয়েছে ৫৪টি কারা। প্রশাসনিক সুবিধার্থে কারাগারিগুলিকে বিভক্ত (ভাগ) করা হয়েছে ৫টি বৃত্তে (সার্কেলে)। প্রত্যেক বৃত্তের সদরদপ্তর হল একটি কেন্দ্রীয় কারা এবং তার নেতৃত্বে থাকবেন একজন ডি. আই. জি. অথবা একজন অতিরিক্ত আই. জি.। কারাগুলি হল ঃ

- কেন্দ্রীয় কারা-৫
- জেলা কারা-১২
- বিশেষ কারা-৩
- মহিলা কারা-১
- মুক্তাঙ্গন কারা-৫
- মহকুমা কারা-৩২

৩.১। বর্তমান কাঠামোগত অসুবিধার মধ্যে মুর্শিদাবাদের লালগোলায় মুক্তাঙ্গন কারার কাজকর্ম বেশ সন্তোষজনকভাবেই চলছে। বর্তমানে এই কারায় ৬০ জন কারাবাসী রয়েছেন। তারা যাতে তাদের পরিবার নিয়ে বাস করতে পারেন সেজন্য আমরা আলাদা বাসগৃহ গড়ে তোলার পরিকল্পনা নিয়েছি।

৩.২। বিদ্যমান কারাবাসসমূহের পুনর্গঠন ও নতুন কারা প্রবর্তনের প্রস্তাবাবলী ঃ

(ক) জলপাইগুড়ি জেলা কারাকে সার্কেল কারায় উন্নীত করার প্রস্তাব সরকারের বিবেচনাধীন। এই কারা প্রশাসনিকভাবে জলপাইগুড়ি, দার্জিলিং, কুচবিহার ও উত্তর দিনাজপুর জেলাকে নিয়ন্ত্রণ করবে।

(খ) স্তরভিত্তিক কর্মসূচির মাধ্যমে রঘুনাথপুর (পুরুলিয়া জেলা), হলদিয়া (মেদিনী-পুর জেলা) এবং কল্যাণীতে (নদীয়া জেলা) তিনটি মহকুমা কারা নির্মাণ করা হবে। এই নির্মাণকার্যের জন্য বাজেটে কিছু পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে।

৪। কারা পরিচালনায় আমাদের কৃতিত্বপূর্ণ সাফল্য ও কর্মদক্ষতার প্রধান বৈশিষ্ট্যগুলি হল ঃ

(ক) কারাগুলিতে সুযোগ-সুবিধার মানোন্নয়ন ও কারাবাসীদের কল্যাণসাধন—

- স্তরভিত্তিক কর্মসূচি গ্রহণ করে কারাগুলির সংস্কার ও রক্ষণাবেক্ষণের প্রতি মনোযোগ দেওয়া হচ্ছে। পূর্তদপ্তর কর্তৃক নির্বাহযোগ্য প্রকল্পগুলিকে দেওয়া হচ্ছে প্রাধান্য। এ জন্য আবন্টনের ব্যাপারটিকেও মাথায় রাখা হয়েছে।

- কারাবাসীদের ভোজনশালা ও রন্ধনশালার সুযোগ-সুবিধার প্রতি নিয়মিত নজর রাখা হচ্ছে। ডিজেলচালিত গ্যাস চুল্লি চালু করার প্রথম ধাপ সম্পূর্ণ। কারাগারের রান্নাঘরগুলিতে ডিজেলচালিত চুলা প্রবর্তনের দ্বিতীয় ধাপ এখন অগ্রগতির পথে। আশা করা যাচ্ছে কাজটি দ্রুত সম্পন্ন করা যাবে।

- সমস্ত কেন্দ্রীয় কারা ও কিছু জেলা কারায় গ্রন্থাগার ও বিনোদনের যথা টি. ভি. রেডিও ইত্যাদির সুবিধা রয়েছে। কারাচত্বরে অন্তর্গৃহ/বহির্গৃহ খেলাধূলার ব্যবস্থা করা হয়েছে, অন্যান্য কারাগারগুলিতেও এরূপ সুযোগ-সুবিধা আমরা ধাপে ধাপে সম্প্রসারিত করছি।

- কারাগুলিতে সাংস্কৃতিক অনুষ্ঠান ও খেলাধূলার উপর নতুন করে গুরুত্ব আরোপ করা হয়েছে। কারাবাসীদের মধ্য থেকে প্রতিভা আবিষ্কার ও তার বিকাশসাধনের জন্য এ ধরনের ক্রিয়াকলাপ যাতে নিয়মিতভাবে অনুষ্ঠিত করা যায় সেই উদ্দেশ্যে ব্যাপক কর্মসূচি গ্রহণ করা হয়েছে। নিয়মিত কবিতা-আবৃত্তি প্রতিযোগিতা ও সাংস্কৃতিক অনুষ্ঠানের পরিকল্পনা নেওয়া হয়েছে। এ ধরনের প্রচেষ্টা (উদ্যোগ) কারাবাসীদের মধ্যে ভাল সাড়া ফেলেছে।

- কয়েকটি সরকার-বহির্ভূত সংগঠনের সাহায্যে প্রধান কারাগুলিতে নিত্য ধ্যান ও যোগ পাঠক্রম পরিচালনা করা হচ্ছে। এ ছাড়া প্রখ্যাত ব্যক্তিদের সহযোগিতায় নৈতিক শিক্ষার উপর আলোচনাসভা সংগঠিত করা হচ্ছে। আলিপুর ও প্রেসিডেন্সি কারায় এ ধরনের ক্রিয়াকর্মের ফলাফল যথেষ্ট আশাব্যঞ্জক।

- কারা-পরিদর্শকবৃন্দ, কারাবাসী ও সংশ্লিষ্ট কর্তৃপক্ষের সাথে আলাপ-আলোচনা করেন। প্রশাসন সুষ্ঠুভাবে চালানোর জন্য তাদের মতামত গুরুত্ব পেয়ে থাকে।

- বিভিন্ন কারাশিল্পে কারাবাসীদের কাজের সুযোগ এখন বৃদ্ধি করা হয়েছে। তাদের পারিশ্রমিকের হারও করা হয়েছে উর্ধ্বমুখী।

● কারা-হাজতে মৃত্যুর ঘটনাগুলি তদন্ত করার জন্য গঠন করা হয়েছে একটি কমিটি যার বেশিরভাগ সদস্য হলেন চিকিৎসক।

(খ) কারাগুলিতে চিকিৎসাগত সুযোগ-সুবিধার মানোন্নয়ন ঃ

(১) দশম অর্থ কমিশনের অধীন প্রশাসনিক মান উন্নয়ন প্রকল্পকে অগ্রাধিকার দিয়ে চিকিৎসার সাজসরঞ্জামের বিকাশসাধন করা হয়েছে। চলতি আর্থিক বছরে ১৩২.৩০ লাখ টাকা মূল্যের যন্ত্রপাতি ক্রয় করা হচ্ছে। এর ফলে কারাগুলিতে চিকিৎসার মান প্রকৃত অর্থে উন্নত হবে। চিকিৎসার সাজ-সরঞ্জামগুলির মধ্যে রয়েছে অপারেশন থিয়েটারের যন্ত্রপাতি, এক্সরে মেশিন, চোখ-নাক-কান ও গলার রোগ নিরাময়ের যন্ত্রপাতি, দন্ত বিভাগ খোলা হয়েছে, খোলা হয়েছে রোগপরীক্ষা বিভাগ, কেন্দ্রীয়/জেলা কারা-হাসপাতাল-গুলি এসব সুযোগ-সুবিধা প্রয়োজন অনুসারে পেয়ে থাকবে।

(২) মানোন্নয়নের কথা ভেবে চিকিৎসা সংক্রান্ত সুবিধাগুলি নিয়মিত বিবেচনা করা হয়। কারাবাসী ও কারাকর্মচারিদের জন্য কেন্দ্রীয় কারা ও জেলা কারায় কম-বেশি পর্যাপ্ত চিকিৎসার সুযোগ রয়েছে, কিন্তু মহকুমা কারাগুলিতে রয়েছে চিকিৎসার প্রাথমিক সুবিধা যা অগ্রাধিকারের ভিত্তিতে উন্নত করা প্রয়োজন। এ বিষয়ে সরকারের বিবেচনাধীন পূর্ণাঙ্গ প্রস্তাবে বলা হয়েছে যে প্রতিটি মহকুমা কারায় অন্তত একজন সারাদিনের চিকিৎসক ও একজন কম্পাউন্ডার প্রয়োজন। জেলা ও কেন্দ্রীয় কারায় চিকিৎসাগত সুযোগ-সুবিধার ব্যবস্থা করার পাশাপাশি এ কাজ করতে হবে।

(৩) আমরা চুক্তি-ভিত্তিতে প্রয়োজনীয় সংখ্যক চিকিৎসক নিয়োগ করার পরিকল্পনা করছি। এ বিষয়ে উপ-পরিচ্ছেদ (২) এ উল্লিখিত মহকুমা কারাগুলিকে অগ্রাধিকার, দেওয়া হবে।

(৪) প্রথম পর্যায়ে দশম অর্থ কমিশনের সুপারিশ অনুসারে তহবিলের অর্থ দিয়ে ১০টি অ্যাম্বুলেন্স ক্রয় করা হয়েছে। এই অ্যাম্বুলেন্সগুলি বিভিন্ন জেলা কারাহাসপাতালগুলিতে ছড়িয়ে দেওয়া হয়েছে। অবশিষ্ট কারা-হাসপাতালে অ্যাম্বুলেন্স সরবরাহের প্রস্তাব প্রক্রিয়াধীন।

(৫) বর্তমানে আলিপুর কেন্দ্রীয় কারায় একটি নেশা-বিমুক্তিকরণ সংস্থা সন্তোষজনকভাবে কাজ করে চলেছে। দশম অর্থ কমিশনের তহবিল

বন্টনব্যবস্থার মাধ্যমে এই সংস্থাটিকে উন্নত করে তোলা হবে।

(৬) পূর্বে আলিপুর বিশেষ কারা বলে পরিচিত এখনকার মানসিক স্বাস্থ্যাবাস, আলিপুর, কলকাতা, ২০০ জন মানসিক রোগীকে আশ্রয় দিয়েছে। এদের বেশিরভাগ মধ্যবয়সী ও প্রবীণ। কারিগরি শিক্ষা অধিকারের অধীনস্থ কমিউনিটি পলিটেকনিক সেল-এর সহযোগিতায় এইসব রোগীদের পেশাগত বা কর্মগত চিকিৎসাদান করার জন্য পদক্ষেপ নেওয়া হয়েছে। সরকার বহির্ভূত সংস্থাগুলির সাহায্যে নিয়মিত সাংস্কৃতিক অনুষ্ঠান করার পরিকল্পনা গ্রহণ করা হচ্ছে।

৫। **পুনর্বাসন কর্মসূচি**

বন্দিদের পুনর্বাসন কর্মসূচির মধ্যে থাকছে বিভিন্ন বৃত্তিমূলক প্রশিক্ষণ ও কারিগরি নৈপুণ্য অর্জনে সহায়তা। কারাগারের চারদেয়ালের বাইরে বেরিয়ে সমাজের মলূ স্রোতের সাথে মিশে যখন তারা নতুনভাবে জীবন শুরু করবে, তখন এই শিক্ষা তাদের কাজে লাগবে।

(ক) সমস্ত কেন্দ্রীয় কারায় কম্পিউটার প্রশিক্ষণ কোর্স শুরু করার পরিকল্পনা নেওয়া হয়েছে।

(খ) অধিকাংশ কারায় শেখার ও অর্থ উপার্জনের জন্য সেলাই-এর সুবিধা রয়েছে। আগ্রহী কারাবাসী বিশেষত মহিলা কারাবাসীদের সুবিধার্থে এই বৃত্তিকে প্রসারিত করার পরিকল্পনা আমাদের রয়েছে। আর এ কাজ করা হবে কিছু সরকার বহির্ভূত সংস্থার মাধ্যমে।

(গ) প্রেসিডেন্সি কারায় ছাতা-উৎপাদনকারী বিভাগ সম্প্রসারিত করা হয়েছে। উৎপাদন বৃদ্ধি করার উদ্দেশ্যে আগ্রহী বন্দিদের এই বিভাগে যোগ দেওয়ার জন্য উৎসাহদান করা হচ্ছে।

(ঘ) প্রেসিডেন্সি কারায় সরষের তেল কল (ঘানি)-এর সাহায্যে উন্নতমানের সরষের তেল উৎপাদন করা হচ্ছে। রাইটার্স বিল্ডিংস-এর বাইরের দিকে জেল ডিপোতে এই তেল অত্যন্ত জনপ্রিয় বস্তু। NAFED থেকে সরষের বীজ সংগ্রহ করে এবং সমস্ত ঘানি সচল করে যাতে উৎপাদন বাড়ানো যায় তার ব্যবস্থা নেওয়া হচ্ছে।

(ঙ) পশ্চিমবঙ্গ সরকারের 1 পুল পরিমাণ ফর্ম আলিপুর কেন্দ্রীয় কারার

**ছাপাখানায় মুদ্রণ হয়ে থাকে। সাম্প্রতিক সংযোজন অফসেট প্রিন্টিং মেশিন মুদ্রণশিল্পের গুরুত্ব বাড়িয়ে দিয়েছে। অতি-আধুনিক প্রযুক্তিবিদ্যার প্রচলন করে মুদ্রণশিল্পকে আধুনিকীকরণ করার পরিকল্পনা আমরা করছি।**

(চ) কেন্দ্রীয় কারা ও জেলা কারায় কারাবাসীদের কর্মক্ষেত্রে নিপুণ করে তোলার উদ্দেশ্যে কারিগরি শিক্ষা বিভাগকে ব্যাপকভাবে যুক্ত করার পরিকল্পনা আমরা নিয়েছি। কারিগরি শিক্ষা বিভাগের কমিউনিটি পলিটেকনিক সেল ইতিমধ্যে প্রেসিডেন্সি কারার সাথে যুক্ত হয়ে গেছে। উদ্দেশ্য—কারাবাসীদের টি. ভি.-রেডিও-র বিভিন্ন অংশ কিভাবে জোড়া দিতে হয় ও কিভাবে মেরামত করতে হয় শেখানো।

(ছ) দমদম কেন্দ্রীয় কারায় আমরা একটি তাঁতযন্ত্র বসানোর প্রক্রিয়ায় রয়েছি। কম্বল পরিষ্কারের যন্ত্র বসানো হবে কেন্দ্রীয় কারাগুলিতে, ফলে কম্বলের আয়ু যাবে অনেক বেড়ে।

(জ) দার্জিলিং জেলা কারায় বসানোর জন্য একটি উলবোনার যন্ত্র ক্রয়ের কথা ভাবা হচ্ছে।

৬। **অপরাধীদের শোধনপর্ব**

জেলার প্রবেশন অফিসারগণ তাদের দায়িত্বাধীন অপরাধীদের সাথে নিয়মিত যোগাযোগ রাখেন এবং তাদের অবেক্ষমাণকালে তারা অপরাধীদের বিভিন্ন উপদেশ দেন। এই প্রকল্পের কাজ সন্তোষজনকভাবেই সম্পন্ন হচ্ছে। সামাজিক ব্যূহ রচয়িতাদের মধ্যে সুন্দর সমন্বয়সাধন করে এই প্রকল্পকে আরও কার্যকর করে তুলব। বিচারাধীন বন্দিদের সামাজিক ও অর্থনৈতিক পুনর্বাসন সুনিশ্চিত করার জন্য স্বেচ্ছাসেবী সমাজকল্যাণমূলক সংস্থাগুলির তদারকি আবশ্যিক হলেও অতি আবশ্যিক নয়। সংশোধিত অপরাধীদের ক্রমবর্ধমান সংখ্যা আমাদের প্রশাসনিক কাঠামোর সাফল্য ও সার্থকতার ইঙ্গিত বহন করে।

৭। **কারা আধুনিকীকরণ**

কারা আধুনিকীকরণের প্রতি আমরা প্রতিনিয়ত মনোযোগ দিয়েছি, আর এতদুদ্দেশ্যে *ভিন্ন ভিন্ন কর্মসূচির মাধ্যমে রূপায়ণ করার জন্য আমরা বিস্তৃত (ব্যাপক) প্রকল্প রচনা করেছি। এই প্রকল্পগুলি নিম্নলিখিত প্রক্রিয়ায় কার্যকর করে তোলা হয়েছে ঃ*

(ক) আলিপুর কেন্দ্রীয় কারায় CCTV-র ব্যবস্থা করা হয়েছে। প্রেসিডেন্সি

কারাতেও অনুরূপ ব্যবস্থার প্রক্রিয়া চলছে। ধাপে-ধাপে কর্মসূচি নিয়ে অন্যান্য কেন্দ্রীয় কারা ও কয়েকটি জেলা কারাতে আমরা এই প্রকল্প সম্প্রসারিত করব।

(খ) ১৭টি কারায় HF কমিউনিকেশন নেটওয়ার্ক ও কম্পিউটার নেটওয়ার্ক প্রতিস্থাপনের পরিকল্পনা প্রথম ধাপে বাস্তবায়িত হয়েছে। এই নেটওয়ার্ক প্রতিস্থাপনের জন্য অর্ডার পেশ করা হয়েছে। আশা করা যাচ্ছে, চলতি আর্থিক বছরে কাজটা সম্পূর্ণ হয়ে যাবে। এই সংযোগরক্ষাকারী যন্ত্র আমাদের কারাপ্রশাসনের কার্যকারিতা ও দক্ষতাকে বিপুল পরিমাণে বাড়িয়ে দেবে।

(গ) আধুনিক EPABX যন্ত্র কেন্দ্রীয় কারাগুলিতে ও কিছু জেলা কারায় স্থাপন করা হয়েছে।

(ঘ) কারা-প্রশাসন আধুনিকীকরণের জন্য বরাদ্দ তহবিল থেকে আমরা কারা-কর্মচারিদের আবাসন সংক্রান্ত সুবিধাদানের পরিকল্পনা করছি।

৮। **কারা কর্মচারিদের প্রশিক্ষণ**

(ক) কারা-কর্মচারিদের প্রশিক্ষণের একান্ত প্রয়োজনীয়তার উপর বেশি জোর দেওয়া যায়নি, এ ব্যাপারে সবে উদ্যোগ নেওয়া হয়েছে। কারা-বৃত্তিতে আগত নতুন ব্যক্তিদের আমরা প্রশিক্ষণের জন্য পাঠাচ্ছি ব্যারাকপুর পুলিশ ট্রেনিং কলেজে, কলকাতা পুলিশ ট্রেনিং স্কুলে এবং কলকাতা পুলিশের কাছে। এর ফলে অবেক্ষমাণ ও নজরদারি কারা-কর্মচারিদের কর্মক্ষেত্রে গুণগত বিকাশ ঘটবে।

(খ) দমদমে ওয়ার্ডার ট্রেনিং ইন্সটিটিউটকে পুনরুজ্জীবিত করার উদ্যোগ আমরা নিতে চলেছি। এখানে উচ্চ ও মধ্যবর্তী কারা-অফিসারদের প্রশিক্ষণ দেওয়ার প্রস্তাব আমরা রেখেছি, কারা-প্রশাসন ও তৎসম্পর্কিত বিভিন্ন বিষয়ে তাদের চিন্তার প্রসার ঘটাতে সক্ষম হবে এই ব্যবস্থা।

(গ) মানবাধিকার বোধ সম্পর্কে প্রশিক্ষণ দেওয়ার পরিকল্পনা আমাদের মাথায় আছে, এ ব্যাপারে আমরা পশ্চিমবঙ্গ পুলিশের সাহায্য গ্রহণ করব। পশ্চিমবঙ্গ পুলিশের সহায়তায় এ ধরনের যৌথ প্রশিক্ষণ কর্মসূচি বাস্তবায়িত হয়েছে।

(ঘ) ন্যাশনাল ক্রাইম রেকর্ড ব্যুরো, সেন্ট্রাল ইনস্টিটিউট অফ ফরেনসিক সায়েন্স ইত্যাদি সংস্থা প্রায়ই উচ্চবর্গীয় অফিসারদের আন্তর্বৃত্তি প্রশিক্ষণের প্রস্তাব দিয়ে থাকে, আমরা এই সুযোগ গ্রহণ করছি।

এক কথায়, সংবিধান ও বিভিন্ন বিধিব্যবস্থায় নিহিত সামাজিক বিচারের ধারণার সাথে যাতে সঙ্গতিপূর্ণ হয়ে ওঠে আমাদের উচ্চপদস্থ কর্মচারিদের মানসিকতা, এমন মনোপরিবর্তন সাধনে আমরা প্রতিশ্রুতিবদ্ধ।

৯। পরিশেষে ১৯৯৯-২০০০ সালের জন্য ২২ নং দাবি সম্পূর্ণভাবে অনুমোদন করতে আমি মাননীয় সদস্যদের কাছে অনুরোধ জানাচ্ছি।

## DEMAND No. 24

### Major Head : 2058 — Stationery and Printing

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 17,25,70,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "2058—Stationery and Printing", during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 5,69,48,000 already voted on account)

(Printed Budget Speech on Demand Nos. 24, 53, 75, 76, 87, 88, 93, 94, 95, 96 & 97 of Shri Bidyut Ganguly was taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

আপনার অনুমতি নিয়ে আমি নিম্নোক্ত অভিযাচনগুলির অধীন বাজেট বরাদ্দ মঞ্জুরির জন্য উপস্থাপন করছি।

### অভিযাচন নং ২৪

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ২৪ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২০৫৮-স্টেশনারি ও মুদ্রণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১৭,২৫,৭০,০০০ (সতেরো কোটি পঁচিশ লক্ষ সত্তর হাজার) টাকা মঞ্জুর করা হোক। [৫,৬৯,৪৮,০০০ (পাঁচ

কোটি উনসত্তর লক্ষ আটচল্লিশ হাজার) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]

অভিযাচন নং ৫৩

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৫৩ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২৪০৭-চাষ-আবাদ", "৪৪০৭--চাষ-আবাদ বাবত নিয়োজিত মূলধন" এবং "৬৪০৭-চাষ-আবাদ রাবত ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৩,৫৫,০০,০০০ (তিন কোটি পঞ্চান্ন লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। [১,১৭,১৫০০,০০০ (এক কোটি সতের লক্ষ পনেরো হাজার) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]

অভিযাচন নং ৭৫

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৭৫ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২৮৫২-শিল্প (সরকারি উদ্যোগ, বন্ধ ও রুগ্ন শিল্প এবং খাদ্য ও পাণীয় বাদে)" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১২৯, ৪৩, ৪৭,০০০ (এক শত ৬নত্রিশ কোটি তেতাল্লিশ লক্ষ সাতচল্লিশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। [৪২,৭১,৩৫,০০০ (বিয়াল্লিশ কোটি একাত্তর লক্ষ পঁয়ত্রিশ হাজার) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]

অভিযাচন নং ৭৬

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৭৬ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২৮৫৩-অ-লৌহ খনিকার্য এবং ধাতুশিল্প" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৩,১৪,৯৫,০০০ (তিন কোটি চোদ্দ লক্ষ পঁচানব্বই হাজার) টাকা মঞ্জুর করা হোক। [১,০৩,৯৩,০০০ (এক কোটি তিন লক্ষ তিরানব্বই হাজার) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]

অভিযাচন নং ৮৭

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৮৭নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৫৪৬৫-সাধারণ বিত্তীয় ও ব্যবসায় প্রতিষ্ঠানে বিনিয়োগ" ও "৭৪৬৫-সাধারণ বিত্তীয় ও ব্যবসায় প্রতিষ্ঠান বাবত ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৩,৩৮,৫০,০০০ (তিন কোটি

আটত্রিশ লক্ষ পঞ্চাশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। [১,১১,৭১,০০০ (এক কোটি এগারো লক্ষ একাত্তর হাজার) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]

### অভিযাচন নং ৮৮

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৮৮নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৩৪৭৫-অন্যান্য সাধারণ অর্থনৈতিক সেবাকার্য" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৬,৭৬,৪৭,০০০ (ছয় কোটি ছিয়াত্তর লক্ষ সাতচল্লিশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। [২,২৩,২৪,০০০ (দুই কোটি তেইশ লক্ষ চব্বিশ হাজার) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]

### অভিযাচন নং ৯৩

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৩নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৪৮৫৬-পেট্রোরাসায়নিক (সরকারি উদ্যোগ বাদে) বাবত নিয়োজিত মূলধন", "৪৮৬০-ভোগ্যপণ্য শিল্প (সরকারি উদ্যোগ বাদে) বাবত নিয়োজিত মূলধন", "৪৮৮৫-শিল্প ও খনিজদ্রব্য (সরকারি উদ্যোগ বাদে) বাবত নিয়োজিত অন্যান্য মূলধন" এবং "৬৮৮৫-অন্যান্য শিল্প ও খণিজদ্রব্য (সরকারি উদ্যোগ বাদে) বাবত ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১০৫,৭৩,৫০,০০০ (একশত পাঁচ কোটি তিয়াত্তর লক্ষ পঞ্চাশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। [১০৫,৭৩,৫০,০০০ (একশত পাঁচ কোটি তিয়াত্তর লক্ষ পঞ্চাশ হাজার) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]

### অভিযাচন নং ৯৪

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৪নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৪৮৫৯-দূরসমাযোজন ও বৈদ্যুতিন শিল্প বাবত নিয়োজিত মূলধন" এবং "৬৮৫৯-দূরসমাযোজন ও বৈদ্যুতিন শিল্প বাবত ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১৪,৫০,০০,০০০ (চোদ্দ কোটি পঞ্চাশ লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। [৪,৭৮,৫০,০০০ (চার কোটি আটাত্তর লক্ষ পঞ্চাশ হাজার) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]

### অভিযাচন নং ৯৫

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৫নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৪৮৬০-ভোগ্যপণ্য শিল্প (সরকারি উদ্যোগ বন্ধ ও রুগ্ন শিল্প এবং খাদ্য পাণীয় বাদে) বাবত নিয়োজিত মূলধন", "৬৮৫৭-রাসায়নিক ও ভেষজ শিল্প (সরকারি উদ্যোগ এবং বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবত ঋণ", এবং "৬৮৬০-ভোগ্যপণ্য শিল্প (সরকারি উদ্যোগ, বন্ধ ও রুগ্ন শিল্প এবং খাদ্য ও পাণীয় বাদে) বাবত ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ২০,২০,০০,০০০ (কুড়ি কোটি কুড়ি লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। ৬,৬৭,৭৬,০০০ (ছয় কোটি সাতষট্টি লক্ষ ছিয়াত্তর হাজার) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]

### অভিযাচন নং ৯৬

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৬নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৬৮৫৭-অন্যান্য শিল্প (বন্ধ ও রুগ্ন শিল্প এবং সরকারি উদ্যোগ বাদে) বাবত ঋণ" এবং "৬৮৫৭-অন্যান্য শিল্প ও খনিজ দ্রব্য (বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবত ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১১,৯১,০০,০০০ (এগারো কোটি একানব্বই লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। [৩,৯৩,০৩,০০০ (তিন কোটি তিরানব্বই লক্ষ তিন হাজার) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]

### অভিযাচন নং ৯৭

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৭নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৪৮৮৫-শিল্প ও খণিজদ্রব্য (সরকারি উদ্যোগ এবং বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবত অন্যান্য নিয়োজিত মূলধন" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১,২০,০০,০০০ (এক কোটি কুড়ি লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। [৩৯,৬০,০০০ (উনচল্লিশ লক্ষ ষাট হাজার) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]

১

১.১ শতাব্দীর অধিককালের শিল্প ঐতিহ্যের অধিকারী পশ্চিমবাংলা এখন আবার শিল্পক্ষেত্রে পুনর্জীবন ও পুনরুত্থানের যুগের দ্বারপ্রান্তে এসে উপস্থিত হয়েছে। স্বাধীনতার

সময়ের শিল্প কর্মকান্ডের কেন্দ্রবিন্দু এই রাজ্যে সত্তরের দশকে শিল্পে অবনমন শুরু হতে থাকে। এই অবনমনের জন্য বিভিন্ন সামাজিক ও রাজনৈতিক কারণ দায়ী। তৎকালীন পূর্বপাকিস্থান থেকে আগত প্রায় ৭০ লক্ষ বাস্তুচ্যুত ব্যক্তি এই রাজ্যে সীমিত অর্থনৈতিক সঙ্গতির উপরে অতিরিক্ত চাপ সৃষ্টি করেছিল কারণ এই রাজ্যকে এই বিশাল সংখ্যক লোকের পুনর্বাসনের ব্যবস্থা করতে হয়েছিল। এর ওপরে ছিল মাসুল সমীকরণ নীতির রাজ্যের পক্ষে ক্ষতিকারক বিলম্বিত প্রয়োগ, এই রাজ্যে বিনিয়োগের ব্যাপারে বিভিন্ন কেন্দ্রীয় সরকারের ধারাবাহিক বৈষম্যমূলক মনোভাব, এই রাজ্যের স্বার্থের পরিপন্থী ভাবে শিল্প লাইসেন্সিং এর নিয়ন্ত্রণ—এই রাজ্যের শিল্পে মন্দাভাবের কারণ।

১.২ ১৯৭৭ সালে যখন বামফ্রন্ট সরকার ভোটের মাধ্যমে ক্ষমতায় আসে তখন এই রাজ্য রাজনৈতিক অস্থিরতায় নিমজ্জিত ছিল। ছিল শান্তি শৃঙ্খলাজনিত সমস্যা এবং শিল্প ক্ষেত্রে দেখা দিয়েছিল প্রচন্ড মন্দাভাব। গ্রামীণ উন্নয়ন, ভূমিসংস্কার, কৃষি, শিক্ষা, বিদ্যুৎ, ক্ষুদ্র শিল্প, মৎস্য চাষ ইত্যাদি বিষয়কে সর্বাধিক গুরুত্ব দানের মাধ্যমে অর্থনৈতিক পুনর্গঠনের ক্ষেত্রে সরকার নিজেকে নিয়োজিত করে। উপরোক্ত বিষয়গুলির উন্নয়নের ক্ষেত্রে রাজ্য সরকারের প্রয়োজনীয় ক্ষমতা ছিল, কিন্তু মাঝারি ও বৃহৎশিল্পের বিষয়টি কেন্দ্রীয় সরকারের পূর্ণ নিয়ন্ত্রণাধীন হওয়ার ফলে ক্রমাগত ক্ষতিগ্রস্ত হয়। গ্রামীণ অর্থনীতিকে শক্তিশালী করার পাশাপাশি তৃণমূলস্তরে গণতান্ত্রিক প্রতিষ্ঠানগুলিকে বহু বছর ধরে সুদৃঢ় করার মাধ্যমে রাজ্যে সুস্থিত রাজনৈতিক বাতাবরণ সৃষ্টি হয়েছে, যার ফলশ্রুতি হিসাবে এই রাজ্যের উন্নয়নের হার জাতীয় গড়ের তুলনায় অধিক।

১.৩ ১৯৯১ সালে কেন্দ্রীয় সরকার ঘোষিত "নতুন অর্থনৈতিক নীতি" দেশে মিশ্র প্রতিক্রিয়ার সৃষ্টি করে। শিল্প ক্ষেত্রে লাইসেন্সিং প্রথার বিলোপ এবং লৌহ ও ইস্পাতের ক্ষেত্রে মাসুল সমীকরণ নীতির প্রত্যাহার। জনিত সদর্থক দিকগুলি আমাদের সরকার সাদরে গ্রহণ করেছে। তথাপি আমদানি শুল্ক অপ্রত্যাশিতভাবে হ্রাস করা, কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ব শিল্পসংস্থাগুলির ইচ্ছাকৃত গুরুত্ব হ্রাস, ক্ষুদ্র শিল্পের সংরক্ষণ প্রত্যাহার, সামাজিক সুরক্ষার বিষয়গুলির উপেক্ষা, আন্তর্জাতিক অর্থভান্ডারের শর্তাবলীর চাপের কাছে নতিস্বীকার ইত্যাদি হল "নতুন অর্থনৈতিক নীতি"-এর কয়েকটি বিষয় যেগুলি সম্পর্কে আমাদের সরকার অত্যন্ত। তীব্রভাবে আপত্তি জানিয়ে এসেছে। সাম্প্রতিক বছরগুলিতে এই ধরনের কয়েকটি নীতির অনুসরণ দেশের অর্থনীতির পক্ষে ক্ষতিকারক বলে প্রমাণিত হয়েছে। ১৯৯১ পরবর্তী যুগে, প্রথমবারের মতো, এই রাজ্য মাঝারি ও বৃহৎ শিল্পে বিনিয়োগবৃদ্ধির স্বার্থে সুদৃঢ় নীতি অনুসরণের সুযোগপায়। চা, পাট, ইঞ্জিনিয়ারিং, খনি ও বস্ত্র ইত্যাদি প্রথাগত শিল্পের ভিত্তি সুদৃঢ় করার লক্ষ্যে রাজ্য সরকার উদ্যোগ গ্রহণ করে। পাশাপাশি বৈদ্যুতিন শিল্প, তথ্য প্রযুক্তি, পেট্রোরসায়ন, খাদ্য প্রক্রিয়াকরণ ইত্যাদি আধুনিক ও উচ্চ প্রযুক্তির

ক্ষেত্রে ক্রতমাত্রায় বিনিয়োগের সুযোগ সৃষ্টির জন্য সদর্থক পদক্ষেপ গ্রহণ করা হয়েছে। একদিকে উচ্চ প্রযুক্তিসম্পন্ন শিল্পক্ষেত্রের উন্নতি সুনিশ্চিত করা আবার অন্য দিকে লৌহ ও ইস্পাত, ইঞ্জিনিয়ারিং, পাট ইত্যাদি শিল্প যেখানে বেশি সংখ্যায় শ্রমিকের প্রয়োজন সেই সব ক্ষেত্রে বিনিয়োগ বৃদ্ধি করার দ্বৈত উদ্দেশ্য সাধনের নীতি গৃহীত হয়েছিল। শিল্পের পরিকাঠামো সৃষ্টির দিকে অপেক্ষাকৃত বেশি গুরুত্ব আরোপ করা হয়েছিল।

১.৪ বিনিয়োগকারীর পক্ষে অনুকূল নীতি উদ্ভাবনের উদ্দেশ্যে, বিভিন্ন বনিকসভার সঙ্গে আলোচনার প্রথা পদ্ধতিকে সরকার চিরকালই গুরুত্ব দিয়ে এসেছে। এই আলোচনার ফলশ্রুতি হিসাবে ১৯৯৪ সালের "পলিসি স্টেটমেন্ট অন ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট" ('Policy Statement on Industrial Development') সেপ্টেম্বরে শিল্প বিকাশ সম্পর্কিত নীতি প্রতিবেদন, ঘোষণা করা হয়েছে, যা বিনিয়োগকারিদের দ্বারা সাদরে গৃহীত হয়েছে। এই কর্মপন্থা প্রকাশের পরে আমাদের রাজ্যের জন্য শিল্প প্রস্তাব অনুমোদনের জোয়ার এসেছে। এই সঙ্গে শিল্পের প্রয়োজনে দ্রুত সিদ্ধান্ত গ্রহণের স্বার্থে কর ও অন্যান্য অনুমোদন বিষয়ক নিয়ম কানুনের সরলীকরণ এবং পদ্ধতিগুলোর পুনর্বিন্যাস করা হয়েছে। রাজ্য সরকার মুখ্যমন্ত্রীর সভাপতিত্বে একটি "শিল্প সংক্রান্ত মন্ত্রিসভা কমিটি" গঠন করেছে। শিল্প ও পরিকাঠামো সংক্রান্ত প্রস্তাবগুলি সম্পর্কে দ্রুত সিদ্ধান্তগ্রহণের উদ্দেশ্যে মুখ্যসচিবের নেতৃত্বে একটি উচ্চক্ষমতা সম্পন্ন কমিটি গঠিত হয়েছে। 'শিল্পবন্ধ' নামে যে 'এক জানালা' বা 'সিঙ্গল উইনডো' ব্যবস্থা পশ্চিমবঙ্গে শিল্পোন্নয়ন নিগমে কর্মরত, তাকে আরও শক্তিশালী ও পুনর্গঠিত করা হয়েছে। অদূর ভবিষ্যতে আরও সার্থক ভূমিকা গ্রহণের জন্য আমরা এই ব্যবস্থাকে আরও শক্তিশালী করার সিদ্ধান্ত গ্রহণ করেছি।

১.৫ পশ্চিমবঙ্গে শিল্পস্থাপনের ক্ষেত্রে কিছু স্বাভাবিক সুযোগ রয়েছে। এই সুবিধাগুলি হল সুলভ কাঁচামাল যেমন কয়লা, ইস্পাত, বিদ্যুৎ, সমৃদ্ধ মানব সম্পদ, বৃহৎ বন্দরের সুবিধা, জাতীয় ও আন্তর্জাতিক বিমান বন্দর, তুলনামূলক ভাবে সমৃদ্ধ বাস্তব ও সামাজিক পরিকাঠামো এবং সর্বোপরি স্থিতিশীল রাজনৈতিক বাতাবরণ। চা এবং পাট শিল্পের মতো পৃথিবীর সর্ববৃহৎ দুটি কৃষিভিত্তিক শিল্পে পশ্চিমবঙ্গ অগ্রণী। এছাড়াও এরাজ্য ভারতের খনিজ, লৌহ ইস্পাত, ধাতু এবং ইঞ্জিনিয়ারিং শিল্পের সর্ববৃহৎ কেন্দ্র।

১.৬ রাজ্যের শিল্প সম্ভাবনার কথা বিবেচনা করে দ্রুত উন্নয়নের স্বার্থে যেসব শিল্পগুলিকে অধিক গুরুত্ব প্রদানে ক্ষেত্র হিসাবে চিহ্নিত করা হয়েছে তা হল ; পেট্রোরসায়ন, রসায়ন ও ডাউনস্ট্রিম শিল্প, বৈদ্যুতিন ও তথ্য প্রযুক্তি, চর্ম ও চর্ম সামগ্রী, বস্ত্র, লৌহ ও ইস্পাত, ধাতু বিষয়ক ও ইঞ্জিনিয়ারিং, খাদ্য প্রক্রিয়াকরণ, পুষ্প উৎপাদন সহ অন্যান্য কৃষিভিত্তিক শিল্প, খনিজ ও খনিভিত্তিক শিল্প, রত্ন ও অলঙ্কার, ভ্রমণ ও তৎসংশ্লিষ্ট বিষয়সমূহ।

১.৭ শিল্পোন্নয়নের সঙ্গে সম্পর্কযুক্ত বেশির ভাগ পরিকাঠামো যেমন রেলপথ, জাতীয় সড়ক, টেলিযোগাযোগ, সমুদ্র বন্দর, বিমানবন্দর ইত্যাদি অধিকাংশ বিষয়গুলি ভারত সরকারের সম্পূর্ণ এক্তিয়ারভুক্ত। এসব ক্ষেত্রে কেন্দ্রীয় সংস্থাগুলির বিনিয়োগের পরিমাণ অতি সামান্য। এ বিষয়ে ভারত সরকারের একটি সামগ্রিক পরিকল্পনা কর্মসূচি গ্রহণ করা প্রয়োজন। আমরা সচেতন যে সর্বক্ষেত্র উচ্চবিকাশের জন্য উদ্ভূত প্রয়োজনে বর্তমান সুযোগসুবিধার উন্নয়ন ছাড়াও অতিরিক্ত সুযোগ সুবিধার ব্যবস্থাও প্রয়োজন। দুর্গাপুর এক্সপ্রেসওয়ে এবং পানাগড় মৌরীগ্রাম নতুন পথ রাজ্য সরকারের উদ্যোগে প্রায় সম্পন্ন হবার মুখে। রাজ্য হাইওয়েগুলির উন্নয়নেও রাজ্য সরকার ব্যবস্থা গ্রহণ করেছেন।

১.৮ গত ২১ বছরের অধিককালের বামফ্রন্টের রাজত্বকালে শিল্পোৎপাদন (ভিত্তি ১৯৭০ = ১০০) ক্রমান্বয়ে বৃদ্ধি পেয়েছে। ১৯৬৫ সালে শিল্পোৎপাদনের পরিসংখ্যান ছিল ১২৬.৩ এবং ১৯৭৫-এ এটা নেমে ১০২.৭ এ দাঁড়ায়। এরপর ক্রমান্বয়ে উন্নতি করে ১৯৯৭ সালে এটা ১৭৩.৩ এ পৌছায়। প্রকৃত বিনিয়োগের নিরিখে ১৯৭৭-১৯৮১-র পাঁচ বছরে নতুন শিল্প বিনিয়োগের পরিমাণ ছিল ২৫০ কোটি টাকা এর তুলনায় ১৯৯২-৯৭ এর পাঁচ বছরে এটা ২৭ গুণ বৃদ্ধি পায় এবং সম্পাদিত প্রকল্পগুলোর মোট পরিমাণ দাঁড়ায় ৬৭৫০ কোটি টাকা। সাম্প্রতিক বছরগুলিতে রাজ্যে শিল্প অনুমোদন লাভ অব্যাহত আছে।

১.৯ ১৯৯১ থেকে ১৯৯৮ পর্যন্ত ৪৮,৬২৬ কোটি টাকার বিনিয়োগ সম্পর্কিত ১৮৪৩টি শিল্প প্রস্তাব পাওয়া গেছে। এর মধ্যে ৭,৭৯৯ কোটি টাকা বিনিয়োগে ৩০২টি প্রকল্প ইতিমধ্যেই ব্যবসায়িক উৎপাদন শুরু করেছে। বর্তমানে রাজ্যের বিভিন্ন অংশে ১০,০৩০ কোটি টাকা বিনিয়োগের ৮০টি শিল্প প্রকল্প নির্মাণাধীন। যেসব প্রকল্প সম্পূর্ণ হয়েছে এবং যা বর্তমানে নির্মাণাধীন তার মোট বিনিয়োগের পরিমাণ ১৭,৮২৯ কোটি টাকা। এ থেকে বোঝায় যায় আর্থিকভাবে মোট প্রাপ্ত শিল্প প্রস্তাবের শতকরা ৩৬ ভাগ প্রকৃত বিনিয়োগে রূপান্তরিত হয়েছে। পূর্বভারতে সর্বাধিক তো বটেই, এই সংখ্যা দেশের শিল্পোন্নত জন্য রাজ্যের সঙ্গে সমভাবেই তুলনীয়। অনাবাসী ভারতীয় ও বিদেশি প্রত্যক্ষ বিনিয়োগের ক্ষেত্রেও আমাদের রাজ্যের অবস্থান যুক্তি সঙ্গত ভাবে যথেষ্ট ভাল। ১৯৯১ থেকে ১৯৯৮ পর্যন্ত অনাবাসী ভারতীয় ও বিদেশি প্রত্যক্ষ বিনিয়োগ প্রস্তাব সংখ্যা ২৬৮ এবং মোট আর্থিক বিনিয়োগ প্রস্তাবনা ২১,৪৫২.৮৬ কোটি টাকা। শুধু মাত্র ১৯৯৮ সালে রাজ্য ১৩৯১.৮৮ কোটি টাকার ১২০টি শিল্প অনুমোদন লাভ করেছে। এই বছরে অতীতে নির্মীয়মান কয়েকটি সংস্থায় বাণিজ্যিক উৎপাদন শুরু হয়েছে। এই বছরে ৫৪৩.৭০ কোটি টাকার ক্রমপুঞ্জিত বিনিয়োগ সহ ঊনপঞ্চাশটি শিল্প প্রকল্প রূপায়িত হয়েছে।

১.১০ শিল্পমহলের সঙ্গে আলোচনা করে উন্নয়নের স্বার্থে একটি কার্যক্রম উদ্ভাবনের জন্য জাতীয় স্তরে মুখ্যমন্ত্রীর সভাপতিত্বে রাজ্য সরকারের পক্ষে কয়েকজন মন্ত্রী এবং মুখ্য সচিব, কয়েকজন অন্যান্য সচিব এবং কনফেডারেশন অব ইন্ডিয়ান ইন্ডাস্ট্রির সভাপতি, সহ সভাপতি এবং অন্যান্য প্রতিনিধিদের নিয়ে একটি জাতীয় স্তরের যুগ্ম টাস্ক ফোর্স গঠন করা হয়েছে। অনুরূপভাবে মুখ্যসচিবের সভাপতিত্বে রাজ্যের কয়েকজন সিনিয়ার সচিব এবং সি. আই. আই.-এর চেয়ারম্যানকে সদস্য করে নতুন শিল্পনীতি রূপায়ণের নির্দ্দিষ্ট বিষয় এবং প্রয়োজনীয়তা পর্যালোচনার জন্য একটি রাজ্যস্তরে যুগ্ম ফোরাম গঠিত হয়েছে।

১.১১ পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর সবাপতিত্বে রায়চকে "গন্তব্য পশ্চিমবঙ্গ" শীর্ষক শিল্প-বিনিয়োগকারিদের একটি সম্মেলন অনুষ্ঠিত হয়। এই সম্মেলনে দেশ বিদেশের অগ্রণী শিল্পপতি ও রাজ্যের বেশ কিছু মন্ত্রী ও সচিব উপস্থিত ছিলেন। ঐ সম্মেলনে রাজ্যে শিল্পায়নের বিভিন্ন বিষয় নিয়ে আলোচনা হয়। বিশ্বখ্যাত শিল্প উপদেষ্টা সংস্থা ম্যাকিন্সে অ্যান্ড কোং পশ্চিমবঙ্গের শিল্প সম্ভাবনা সম্পর্কে একটি প্রতিবেদন পেশ করে। এই সম্মেলনে যে সব সুপারিশ করা হয়েছে তার ভিত্তিতে পশ্চিমবঙ্গকে অন্যতম শ্রেষ্ঠ শিল্পোগঠন উপযোগী স্থান হিসাবে উপস্থিত করে কিছু অতি প্রয়োজনীয় পদক্ষেপ রাজ্য সরকারের পক্ষ থেকে ইতিমধ্যেই গ্রহণ করা হয়েছে। পরিকাঠামো সংক্রান্ত প্রকল্প রূপায়ণে শিল্প অনুমোদনের পদ্ধতি সরলীকরণের উদ্দেশ্যে, তথ্য প্রযুক্তির উন্নয়ন, পরিষেবার ক্ষেত্র, কৃষিভিত্তিক ও সংশ্লিষ্ট সিল্পের রূপায়ণের প্রতি নজর রাখা এবং শিল্প অনুমোদনের পদ্ধতি সরলীকরণের উদ্দেশ্যে মুখ্যসচিবের নেতৃত্বে ছয়টি টাস্কফোর্স গঠিত হয়েছে। শিল্পস্থাপনের জন্য নতুন ইনসেন্টিভ স্কীমের কথা সেখানেই ঘোষণা করা হয়েছে, যেটি এপ্রিল, ১৯৯৯ থেকে চালু হবে এবং আশা করা যায় এটি দেশের প্রচলিত ইনসেন্টিভ স্কীমগুলির তুলনায় সর্বাধিক আকর্ষণীয় হবে।

১.১২ [illegible] একটি উচ্চ পর্যায়ের বাণিজ্য প্রতিনিধি দল ইস্রায়েল, জামার্নি, ইংল্যান্ড, জাপান, দক্ষিণ আফ্রিকা প্রভৃতি দেশ সফর করে এই সব দেশের বড় বড় শিল্প সংস্থার যোগাযোগ স্থাপন করেছে। রাজ্য সরকার কলকাতায় রাষ্ট্রসংঘের আন্তর্জাতিক শিল্প উন্নয়ন সংস্থার (UNIDO) এবং ভারত সরকারের সহযোগিতায় মার্চ ১৯৯৯ সালে কলকাতায় 'ইনটেকমা৮ ৯৯' আন্তজাতিক শিল্প বাণিজ্য মেলা আয়োজনের উদ্যোগ গ্রহণ করেছে, যেখানে দেশি-বিদেশি কর্পোরেট সংস্থাগুলি নিজেদের মধ্যে আলাপ আলোচনার মাধ্যমে যৌথ উদ্যোগ গঠনে ভূমিকা নিতে পারে।

১.১৩ প্রস্তাবিত কলকাতা-শিলিগুড়ি এবং কলকাতা-হলদিয়া এক্সপ্রেস ওয়ে নির্মাণের সম্ভাব্যতা সমীক্ষার উদ্দেশ্যে এশিয় উন্নয়ন ব্যাঙ্ক সম্প্রতি সাহায্য প্রদানে সম্মত হয়েছে।

ইস্টার্ন মেট্রোপলিটান বাইপাসের পাশে একটি স্থায়ী প্রদর্শনী কমপ্লেক্স গঠনের উদ্দেশ্যে একটি সামগ্রিক প্রকল্প নির্মাণের জন্য জামার্নির মেসে ডুসেলডর্ফ অর্থপ্রদান করেছেন। তৎসহ পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগম এর সঙ্গে একটি সমঝোতায় উপনীত হয়েছে। পূর্ব কলকাতার সব ট্যানারি প্রতিস্থাপনের জন্য ১,১০০ একর জমিতে কলকাতা লেদার কমপ্লেক্স স্থাপিত হচ্ছে। এই প্রকল্পের কমন এফ্লুয়েন্ট ট্রিটমেন্ট প্লান্ট (Common Effluent Treatment Plant) নির্মাণের জন্য কেন্দ্রীয় লেদার রিসার্চ ইন্সটিটিউটকে আর্থ-কারিগরি প্রকল্প প্রস্তুতের দায়িত্ব দেওয়া হয়েছে। কলকাতা লেদার কমপ্লেক্সের কাজ বেসরকারি কোম্পানির সঙ্গে বি. ও. টি. (Build, Operate and Transfer) চুক্তির মাধ্যমে সন্তোষজনকভাবে এগিয়ে চলছে। বেঙ্গল এন. আর. আই. কমপ্লেক্স লিঃ-এর সঙ্গে যৌথ উদ্যোগে কলকাতার পূর্ব প্রান্তে একটি আবাসিক তথা বাণিজ্যিক প্রকল্প রূপায়িত হতে চলেছে। শিলিগুড়ির কাছে একটি আবাসিক তথা বাণিজ্যিক প্রকল্প রূপায়িত হতে চলেছে। শিলিগুড়ির কাছে একটি উপনগরী নির্মাণের জন্য একটি বেসরকারি সংস্থার সঙ্গে সমঝোতা হয়েছে। ভারত সরকারের অংশগ্রহণে সেন্ট্রাল ইনস্টিটিউট অব প্লাস্টিক ইঞ্জিনিয়ারিং অ্যান্ড টেকনোলজি প্রতিষ্ঠিত হয়েছে এবং আশা করা যায় রাজ্যে প্লাস্টিক শিল্পে অদূর ভবিষ্যতে প্রভূত উন্নতি হবে।

১.১৪ মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে হলদিয়া পেট্রোরসায়ন প্রকল্পের নির্মাণ কাজ এ বছরের দ্বিতীয়ার্ধেই সম্পূর্ণ হয়ে যাবে। ন্যাপথা ক্র্যাকার ইউনিট ১৯৯৯ সালের সেপ্টেম্বর মাসের মধ্যে সম্পূর্ণ হবে বলে আশা করা যায়। ন্যাপথা জ্বালানি নির্ভর ১১৬ মেগাওয়াট অভ্যন্তরীণ বিদ্যুৎ উৎপাদনক্ষম একটি ইউনিট হলদিয়া পেট্রোরসায়ন প্রকল্পের সম্পূর্ণ চাহিদা মেটানোর জন্য এই প্রকল্পের অন্তর্ভূক্ত করা হয়েছে। এই বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রটি সেপ্টেমবর মাসের মধ্যে তৈরি হয়ে যাওয়ার কথা। ৬৫ কোটি টাকা নিয়োগ প্র্যাক্সএয়ার কর্তৃক বি. ও ও. (Build, OWn, Operate) ভিত্তিতে একটি তরল নাইট্রোজেন প্ল্যানট হলদিয়া পেট্রো রাসায়ন প্রকল্পের অন্তর্ভূক্ত। রসায়ন শিল্প, প্লাস্টিক প্রক্রিয়াকরণ শিল্পের মতো ডাউনস্ট্রিম প্রকল্প নির্মাণের উদ্দেশ্যে রাজ্য সরকার পরিকাঠামো গত সুযোগ সুবিধা প্রদান ও জমি অধিগ্রহণের প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করেছেন।

১.১৫ পশ্চিমবঙ্গ শিল্পোন্নয় নিগমের সহযোগিতায় নির্মীয়মান মিৎসুবিশি কেমিক্যাল কর্পোরেশনের আরেকটি বৃহদায়তন প্রকল্প আগামী আর্থিক বর্ষে বাণিজ্যিক উৎপাদন শুরু করবে। ১,৫০০ কোটি টাকা ব্যয়ে নির্মীয়মান এই প্রকল্পে কৃত্রিম তন্তুর প্রধান উপাদান পিউরিফায়েড টেরেথালিক অ্যাসিড (PTA) তৈরি হবে। ৩০০ কোটি টাকা ব্যয়ে একটি কোল্ড রোলিং মিল ভূষণ ইন্ডাস্ট্রিস দ্বারা নির্মীয়মান। দেশ-বিদেশের যে সব বৃহৎ কর্পোরেট সংস্থা পশ্চিমবঙ্গে বর্তমানে কর্মরত তাদের মধ্যে রয়েছে মাৎসুশিতা, মিৎসবিশি কেমিক্যাল

কর্পোরেশন, মিৎসুবিশি কর্পোরেশন, ইটোচু, মারুবেনি, সমিটোমো, সুমিকিন বুসান, নিশি টোয়াই, টোয়ো, সিমেন্স, ভিসুভিয়াস, ক্যালটেক্স, মোটোরোলা, এ. বি. বি., কম্প্যুটার অ্যাশোসিয়েটস, বেয়ার, লুর্গি, ডেলিম, বামার লরি, ভি. এক্স এল., ল্যান্ডিস অ্যান্ড গির, বি. ও. বি. প্রাইসওয়াটার হাউস, অ্যালকোয়া, জোল, ডয়েশ ব্যাঙ্ক, জর্জ সোরোস, টি. সি. জি., পেপসিকো ইন্ডিয়া, টাটা, সেইল, বিড়লা গ্রুপ, এ. সি. সি., ইন্ডাল, এক্সাইড, হিন্দুস্থান লিভার, আর. পি. জি. ইন্ডিয়া ফয়েলস, আই. টি. সি., ডানকান, গুজরাট অম্বুজা এবং আরও অনেক সংস্থা।

১.১৬ সরকারি অফিস ও জনগণের সম্পর্কের উন্নয়নের উদ্দেশ্যে, তথ্যপ্রযুক্তির ব্যবহারকে সরকার অত্যন্ত গুরুত্ব প্রদান করছেন। এ বিষয়ে সরকারকে পরামর্শ প্রদানের জন্য একটি উচ্চ পর্যায়ের টাস্ক ফোর্স গঠিত হয়েছে। বৈদ্যুতিন এবং সফটওয়্যার ক্ষেত্রে দেশবিদেশের বেশ কয়েকটি সংস্থা যেমন কম্প্যুটার অ্যাশোসিটেস, টি. সি. জি. সফওয়্যার, সেমা, সিমেন্স, এ. সি. সি. এবং প্রাইস ওয়াটার হাউস-কুপার্স এ রাজ্যে বড় ভূমিকা নিয়েছে।

১.১৭ রপ্তানি বাণিজ্যের উন্নয়ন এবং রাজ্যে রপ্তানিমুখী শিল্প স্থাপনে সরকার যথেষ্ট মনোযোগ দিয়েছেন। নির্ধারিত সময়সূচি অনুযায়ী দুর্গাপুরে 'এক্সপোর্ট প্রোমোশন ইন্ডাস্ট্রিয়াল পার্ক' ২৪ কোটি টাকা ব্যয়ে নির্মীয়মান। রাজ্য থেকে রপ্তানি উন্নয়নের স্বার্থে শিল্প বাণিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর নেতৃত্বে একটি 'বোর্ড অব ট্রেড' কার্যরত রয়েছে। এই বোর্ডে বিভিন্ন বনিকসভা এবং রপ্তানি বাণিজ্য সংস্থার প্রতিনিধিদেরও অন্তর্ভুক্ত করা হয়েছে। রপ্তানি বাণিজ্যে উৎকর্যতার জন্য সরকার রাজ্য স্তরে পুরস্কার প্রদানের একটি প্রকল্প ঘোষণা করেছেন। বৃহৎ, মাঝারি ও ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে প্রতি আর্থিক বছরে তিনটি পুরস্কার দেওয়া হবে। এছাড়া গুণমানের জন্যও একটি পুরস্কার থাকবে।

১.১৮ ফলতা এক্সপোর্ট প্রসেসিং জোনের কাজ এগিয়ে চলেছে। কার্যরত ও নির্মীয়মান সংস্থার সংখ্যা মোট ৮৬টি। ১৯৯৮-৯৯ আর্থিক বছরে (ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত) মোট রপ্তানি বাণিজ্যের পরিমাণ প্রায় ৫৬ কোটি টাকা।

১.১৯ পেট্রাপোল সীমান্ত দিয়ে বাংলাদেশের সঙ্গে বাণিজ্যের লক্ষ্যে পরিকাঠামোগত সুযোগ-সুবিধা পর্যালোচনার জন্য মুখ্য সচিবের সভাপতিত্বে একটি উচ্চ পর্যায়ের স্টিয়ারিং কমিটি গঠিত হয়েছে। পেট্রাপোলের সীমান্ত দিয়ে বাণিজ্য বিকাশের লক্ষ্যে অনেকগুলি পদক্ষেপ নেওয়া হয়েছে যার মধ্যে আছে সীমান্ত পর্যন্ত ৩৫ নং জাতীয় সড়কের বিভিন্ন অংশ প্রশস্ত ও সংস্কার করা, বনগাঁয় একটি ট্রাক টার্মিনাল নির্মাণ, সংশ্লিষ্ট সেতুগুলি শক্তিশালী করা এবং একটি সি ডব্লিউ (সেন্ট্রাল ওয়্যার হাউসিং কর্পোরেশন) কমপ্লেক্স

নির্মাণ।

১.২০ পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগম এবং ভারতীয় বাণিজ্য বিকাশ সংস্থার যৌথ উদ্যোগে যে স্থায়ী প্রদর্শনী কমপ্লেক্স নির্মীয়মান, তাতে রাজ্যে প্রস্তুত বিভিন্ন দ্রব্যের জাতীয় ও আন্তর্জাতিক বাজারে ব্যাপক প্রচারের প্রয়োজন মেটান যাবে, ক্রেতা ও বিক্রেতারা পরস্পরের সঙ্গে মিলিত হতে পারবেন এবং রপ্তানিকারকদের এই বাণিজ্যমেলায় যোগদানের সুযোগ প্রদান করা হবে।

২

২.১ আমি এখন শিল্প ও বাণিজ্য দপ্তরের অধীন বিভিন্ন কর্পোরেশন, ডাইরেক্টরেট ও অন্যান্য অফিস দ্বারা বিভিন্ন প্রকল্প বাস্তবায়নের একটি সংক্ষিপ্ত বর্ণনা দেব। প্রথমেই আমি সভার কাছে নিবেদন করতে চাই যে দপ্তরের সকল সংস্থা, কর্পোরেশন ও ডাইরেক্টরেটগুলিকে রাজ্যের শিল্পায়নের প্রচণ্ড গতির সঙ্গে সামঞ্জস্য রক্ষা করার জন্য উপযুক্ত করে তোলা হচ্ছে। এইসব কার্যনির্বাহী সংস্থাগুলিকে প্রয়োজনীয়ভাবে পুনর্গঠিত করে উপযুক্ত কার্যকারিতার স্তরে উন্নীত করার ব্যবস্থা আমরা গ্রহণ করেছি।

২.২ পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগম চিরাচরিতভাবে রাজ্যে শিল্প ও পরিকাঠামোতে বিনিয়োগের বিষয়ে রাজ্য সরকারের মুখ্য প্রতিনিধির ভূমিকা পালন করে চলেছে। বছরের পর বছর ধরে কাজ করার ফলে শিল্পোন্নয়ন নিগম আর্থিক লগ্নি থেকে শুরু করে নতুন বিনিয়োগের সুব্যবস্থা করা ইত্যাদি বিভিন্ন কাজে বিশেষ দক্ষতা অর্জন করেছে। 'নিগম শিল্পবন্ধুর' মাধ্যমে নতুন বিনিয়োগ সম্পাদনে সহযোগিতার ক্ষেত্রে কর্মমুখি ভূমিকা পালন করে চলেছে।

২.৩ ৩১.৩.৯৮ তারিখে শেষ হওয়া বছরে নিগম তার কাজকর্মে উন্নতি ঘটাতে সমর্থ হয়েছে এবং বর্তমান বছরেও তা অব্যাহত আছে। ঋণপ্রদানে গত আর্থিক বছরে ৪৪.৫৮ কোটি টাকা দেওয়া হয়েছে যা আগের আর্থিক বছর ৯৬-৯৭-এর তুলনায় ১৪০ শতাংশ বেশি। বর্তমান আর্থিক বছরে (১৯৯৮-৯৯) নিগম ৫০ কোটি টাকার ঋণ দেওয়ার জন্য সমস্ত ব্যবস্থা নিচ্ছে। বর্তমান আর্থিক বছরে (১৯৯৮-৯৯) নিগম তার সাহায্যপুষ্ট প্রকল্পগুলিতে প্রায় ১৫ কোটি টাকার ইক্যুইটি বিনিয়োগ করেছে। হলদিয়া পেট্রোকেমিক্যালস্ লিমিটেড, মিৎসুবিশি কেমিক্যাল কর্পোরেশন, পিটিএ ইণ্ডিয়া লিমিটেড, প্যাসিফিক কটসপিন ইত্যাদি কতকগুলি গুরুত্বপূর্ণ প্রকল্পের ইক্যুইটিতে শিল্পোন্নয়ন নিগম অংশগ্রহণ করেছে। এই নিগম নতুন বা সম্প্রসারিত করা হছে এমন প্রকল্পকে আর্থিক উৎসাহ প্রদানের ক্ষেত্রে রাজ্য সরকারের প্রতিনিধির ভূমিকা পালন করে আসছে। বর্তমান আর্থিক বছরে নিগম স্টেট ক্যাপিটাল ইনভেস্টমেন্ট সাবসিডি, পাওয়ার সাবসিডি, কোলগ্যাস সাবসিডি,

সেল্‌স ট্যাক্স লোন ইত্যাদি ক্ষেত্রে ১৭ কোটি টাকা প্রদান করেছে।

২.৪ কেবলমাত্র আর্থিকভাবে দৃঢ় প্রতিষ্ঠিত ও উজ্জ্বল সম্ভাবনাময় প্রকল্পগুলিকে ঋণ প্রদানের মাধ্যমে নিগম তার সম্পত্তির মূল্যমানের উন্নতি ঘটিয়ে চলেছে। নিগম বর্তমানে যে প্রকল্পগুলিতে ঋণ দিয়েছে তার ৯০ শতাংশেরও বেশি ঋণ পুনরুদ্ধার করতে সমর্থ হয়েছে গত ৯৭-৯৮ আর্থিক বছরে পুনরুদ্ধার করা ঋণের পরিমাণ ছিল ৪১.৩৩ কোটি টাকা আর ৯৬-৯৭ আর্থিক বছরে ঐ পরিমাণ ছিল ৩১.৭৫ কোটি টাকা। জাতীয় অর্থনীতিতে মন্দাভাব চলতে থাকা সত্ত্বেও বর্তমান আর্থিক বছরে ঋণ পুনরুদ্ধারের ক্ষেত্রে আরও উন্নতি ঘটেছে। নিজের আর্থিক অবস্থার উন্নতি ঘটার জন্য নিগম এখন স্বল্পমেয়াদী ঋণ, বিল ডিসকাউন্টিং এর মতো নতুন নতুন ক্ষেত্রে তার কর্মপরিধি বিস্তারিত করেছে। ৯৮-৯৯ আর্থিক বছরে নিগম ইতিমধ্যেই স্বল্পমেয়াদী ঋণ হিসেবে ৭.৬৫ কোটি টাকা প্রদান করেছে এবং বিল ডিসকাউন্টিং ক্ষেত্রে ৯০ লক্ষেরও বেশি টাকা বিনিয়োগ করেছে। এইসব প্রকল্পগুলিতে লগ্নী পুনরুদ্ধারের হার ১০০ শতাংশ।

২.৫ পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগম পশ্চিমবঙ্গ রাজ্য শিল্পে বিনিয়োগ উন্নতি ঘটানোর প্রয়াসে অনেকগুলি শিল্পমেলায় অংশগ্রহণ করে আসছে। নিগম নতুন দিল্লীর ভারত বাণিজ্যিক শিল্প মেলা এবং কলকাতার বাণিজ্য শিল্পমেলায় অংশগ্রহণ করেছে। এ বছর আই টি পি ও'র ব্যবস্থাপনায় মার্চ মাসের ৯ থেকে ১৫ তারিখ পর্যন্ত ঢাকায় অনুষ্ঠিত ভারতীয় বাণিজ্য মেলায় নিগম অংশগ্রহণ করেছে। নিগম জার্মানির হ্যানোভাব মেলাতেও অংশগ্রহণ করেছিল।

২.৬ ব্যবসায়িক ভিত্তিতে পরিকাঠামো প্রকল্পগুলিতে বেসরকারি সংস্থাগুলির অংশগ্রহণকে উৎসাহিত করার জন্য শিল্পোন্নয়ন নিগম আই. সি. আই. সি. আই.-র সঙ্গে আই-উইন নামে একটি যৌথ সংস্থা গঠন করেছে। এই সংস্থাটি ৩০টিরও বেশি প্রকল্পের রূপরেখা তৈরি করেছে। এই প্রকল্পগুলির মধ্যে রয়েছে—পরিবহন অলিন্দ, বিশেষ বিশেষ শিল্পোপযোগী ইন্ডাস্ট্রিয়াল এস্টেট, ব্যবসা কেন্দ্র, জলসরবরাহ প্রকল্প ইত্যাদি। দেশের এবং বিদেশের বিনিয়োগকারিদের আকর্ষণ করার জন্য ঐ প্রকল্পগুলি উপস্থাপিত করা হচ্ছে।

২.৭ রাজ্যের শিল্পে উন্নয়নশীল অবস্থার প্রকৃত তথ্য জানানোর জন্য রায়চকে ১৯৯৯ সালের ১৭ই জানুয়ারি শিল্পোন্নয়ন নিগম বিভিন্ন বিনিয়োগকারিদের জন্য 'গন্তব্য পশ্চিমবঙ্গ' নামে একটি সম্মেলনের আয়োজন করে। ঐ অনুষ্ঠানটির প্রধান বৈশিষ্ট্য ছিল ম্যাকিনসে অ্যান্ড কোম্পানি কর্তৃক নিরপেক্ষ দৃষ্টিভঙ্গিতে বিনিয়োগকারিদের পরিপ্রেক্ষিত পর্যালোচনা। ঐ অনুষ্ঠানে বিভিন্ন মতামতের প্রেক্ষিতে পরবর্তী ব্যবস্থা নেওয়া হচ্ছে।

২.৮ অধিকতর বৈদেশিক ব্যবসায়িক যোগাযোগ ও মেলামেশার প্রয়োজনে রাজ্য সরকারের আধিকারিক ও শিল্পের প্রতিনিধিদের নিয়ে গঠিত দল রাজ্যে বিনিয়োগ বৃদ্ধির উদ্দেশ্যে ইউরোপ এবং দক্ষিণ পূর্ব এশিয়ার কয়েকটি দেশে সফর করেছেন। বিদেশি প্রতিনিধিদের কয়েকটি দলও এই রাজ্যে ঘুরে গেছেন। বৈদেশিক বাণিজ্য মজবুত করার জন্য নিয়মিত প্রয়াস চালানো হচ্ছে যাতে করে আরও বেশি বেশি সংখ্যায় বিদেশি শিল্পসংস্থাগুলি পশ্চিমবঙ্গের শিল্পে বিনিয়োগের সুযোগসুবিধাগুলির উপর আস্থা রাখতে পারে।

২.৯ শিল্পোন্নয়ন নিগম রাজ্যে শিল্পে বিনিয়োগের উন্নতির বিষয়টির প্রতি যথাযথ গুরুত্ব প্রদান করে চলেছে 'শিল্পবন্ধু' বিভাগটি—যা রাজ্য সরকারের বিভিন্ন বিভাগের সক্রিয় সহযোগিতায় এক জালা শিল্পসহায়ক কেন্দ্র হিসাবে কাজ করে তা নিয়মিতভাবে নতুন উদ্যোগকারিদের সহায়তা ও পরিযেবা (এসকর্ট-সার্ভিস) দিয়ে যাচ্ছে। গত দুই বছরে শিল্পবন্ধু ১,২৫০টিরও বেশি বিষয় তদারকি করেছে। শিল্প বন্ধু একটি কম্প্যুটারাইজড ডাটা ব্যাঙ্ক চালিয়ে যাচ্ছে যেটি 'নিকনেট' এর সঙ্গেও যুক্ত। বিনিয়োগকারিদের সুবিধার জন্য সমস্ত খবরাখবরই 'ইনটারনেট' এর সঙ্গে যুকত করা হচ্ছে। এছাড়া 'শিল্পবন্ধু' নতুন উদ্যোগকারিদের সহায়তা করার জন্য সংক্ষিপ্ত রেখাচিত্র সমেত একগুচ্ছ প্রকল্প সংকলন করে রেখেছে। এইরূপ ২০০টি প্রকল্প রেখাচিত্র বিনিয়োগকারিদের ব্যবহারের জন্য রাখা আছে।

২.১০ পশ্চিমবঙ্গ বৈদ্যুতিন শিল্পোন্নয়ন নিগম 'তথ্য প্রযুক্তি' শিল্পগুলির বিকাশের ব্যাপারে বিশেষ গুরু-ত্ব আরোপ করেছে। এছাড়া বৈদ্যুতিন ক্ষেত্রে সরকারি ও বেসরকারি পরিকাঠামো ও প্রতিষ্ঠান গড়ে তোলার দিকে দৃষ্টি রেখেছে। 'তথ্য প্রযুক্তি' ও 'সফটওয়্যার' উন্নতির জন্য জাতীয় টাস্কফোর্সের সুপারিশক্রমে কলকাতা একটি 'ইনফো-হ্যাবিটাট' কেন্দ্র হিসেবে চিহ্নিত হয়েছে এবং কেন্দ্রটি স্থাপনের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

২.১১ ওয়েবেল ইনফরমাটিকস লিঃ সারা রাজ্যে কম্প্যুটার শিক্ষণকেন্দ্র গড়ে তুলেছে। এইরূপ প্রায় ১০০টি কেন্দ্রে শিক্ষার্থীদের কম্প্যুটার প্রশিক্ষণ দেওয়া হচ্ছে।

২.১২ ইনটারন্যাশনাল ফেরাইটস লিমিটেড তাদের কল্যাণীর কারখানায় উৎপাদনের অনেক বৃদ্ধি ঘটিয়েছে। সল্টলেকে বৈদ্যুতিন কমপ্লেক্সে এ. সি. সি. একটি অত্যাধুনিক কমপ্লেক্স স্থাপন করেছে। সেখানে মাইক্রোওয়েভ ফেবাইট তৈরির প্রকল্প এবং একটি থিন ফিল্ম কোটিং প্রযুক্তি কেন্দ্র স্থাপিত হয়েছে। যৌথ উদ্যোগে গঠিত শতকরা একশভাগ রপ্তানি নির্ভর ইউনিট ওয়েবেল-এস. এল. এনার্জি সিস্টেমস লিমিটেড সোলার পিভি সেল ও মডিউল এর উৎপাদন ও রপ্তানি বহুলাংশে বৃদ্ধি করেছে।

২.১৩ স্ট্যান্ডার্ড ডিজাইন ফেসিলিটি (এস. ডি. এফ.) ভবনে সফটওয়্যার টেকনোলজি পার্কের কাজ পুরোপুরি শুরু হয়ে গেছে এবং এ বছরের সফটওয়্যার রপ্তানির পরিমাণ ২০ মিলিয়ন ডলারে দাঁড়াবে বলে অনুমিত করা হচ্ছে। কলকাতায় ক্রমবর্দ্ধমান তথ্য প্রযুক্তি শিল্পকে জায়গা দিতে দ্বিতীয় একটি সফটওয়্যার টেকনোলজি পার্ক তৈরি করা হচ্ছে।

২.১৪ আরও যেসব সফটওয়্যার তৈরির প্রকল্প গড়ে উঠেছে তার মধ্যে উল্লেখযোগ্য হ'ল সেমা, কগনাইজেন্ট টেকনোলজি সলিউশনস রিসার্চ ইঞ্জিনিয়ার্স, দি চ্যাটার্জি গ্রুপ, কমপিউটার অ্যাশোসিয়েটস ইত্যাদি। তথ্য প্রযুক্তি শিল্পে পরিকাঠামো উন্নয়ন উদ্দেশ্যে নির্মীয়মান 'দি ইনফিনিটি' প্রকল্পের কাজে সন্তোষজনক অগ্রগতি হয়েছে। সল্টলেক বৈদ্যুতিন কমপ্লেক্সের পাশাপাশি তথ্য প্রযুক্তি শিল্পের জন্য একটি নতুন পরিকাঠামো প্রকল্প তৈরির পরিকল্পনা ওয়েবেল চূড়ান্ত করছে।

২.১৫ রাজ্যের বিভিন্ন জায়গায় প্রায় দু' হাজার একর জমিতে পশ্চিমবঙ্গ শিল্প পরিকাঠামো উন্নয়ন নিগম ১২টি শিল্প বিকাশ কেন্দ্র স্থাপন করেছে। নিগম শিল্পস্থাপনের সম্ভাবনা আছে এরূপ বিভিন্ন স্থানে নতুন নতুন শিল্প বিকাশ কেন্দ্র স্থাপনের কর্মসূচি গ্রহণ করেছে। এছাড়া নিগম ফলতা ও উলুবেড়িয়ার বর্তমান শিল্পবিকাশ কেন্দ্রগুলির আয়তন আরও বাড়ানোর উদ্যোগ নিয়েছে।

২.১৬ বৃহত্তর কলকাতা গ্যাস সরবরাহ নিগম ১৯৯৮ সালের জুন মাসে রাজাবাজারে প্রতিটি ১০ লক্ষ কিউবিক ফিট ক্ষমতাসম্পন্ন দুটি গ্যাসহোল্ডার স্থাপন করেছে। দিনে গ্যাস সরবরাহের পরিমাণও বেড়ে ৬০ লক্ষ কিউবিক ফিট হয়েছে। নিগম আরও বেশি বেশি করে হাওড়া ও কলকাতায় শিল্পগ্রাহক বৃদ্ধির কাজে ব্যাপৃত আছে।

২.১৭ পশ্চিমবঙ্গ চা উন্নয়ন নিগম তাদের ৬টি বাগান থেকে ১৯৯৮ সালে প্রায় ৮.৪৮ লক্ষ কেজি তৈরি চা উৎপাদন করেছে। গতবছরে এই উৎপাদনের পরিমাণ ছিল ৫.৭৬ লক্ষ কেজি। চায়ের উৎপাদনশীলতা ও উৎপাদনের পরিমাণ বাড়ানোর জন্য নিগম সচেষ্ট রয়েছে।

২.১৮ পশ্চিমবঙ্গ ঔষধপ্রস্তুতি ও উদ্ভিদরসায়ন উন্নয়ন নিগম বিভিন্ন প্রকার মূল ভেষজ, কৃষি রসায়ন, আয়ুর্বেদিক ঔষধ এবং গৃহস্থালীর উপযোগী সামগ্রী তৈরির কাজে নিয়োজিত আছে। বেহালা, কল্যাণী ও জলপাইগুড়িতে নিগমের উৎপাদনকেন্দ্রগুলি অবস্থিত। নিগম বেহালাস্থিত তার গবেষণা উন্নয়ন এবং ঔষধ পরীক্ষার ল্যাবরেটরিটিকে জি. এল. পি. এবং হু (WHO) এর মান অনুযায়ী পরিবর্তিত করেছে। বেহালাতে একটি প্রদূষণ পরীক্ষার ল্যাবরেটরিও স্থাপন করা হয়েছে।

২.১৯ পশ্চিমবঙ্গ খনিজ সম্পদ উন্নয়ন ও বাণিজ্য নিগম এর অধীনে পুরুলিয়া জেলার বেলদি খনি এবং রাঙ্গাডিহি পেষাই কারখানায় রক ফসফেট উৎপাদনের কাজ অব্যাহত আছে। এই নিগমের প্রস্তর ও ফায়ার ক্লে উৎপাদন ও ব্যবসার কাজে সন্তোষজনক অগ্রগতি হয়েছে। রাঙ্গাডিহি পেষাই কারখানায় রক ফসফেট উৎপাদনের কাজ অব্যাহত আছে। এই নিগমের প্রস্তর ও ফায়ার ক্লে উৎপাদন ও ব্যবসার কাজে সন্তোষজনক অগ্রগতি হয়েছে।

২.২০ রাজ্য শিল্প অধিকার মাঝারি ও বৃহৎ শিল্পের পরিকল্পনা, অগ্রগতি এবং পুনর্গঠনের ব্যাপারে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে চলেছে। ভারত সরকার কর্তৃক অনুমোদিত শিল্প প্রকল্পগুলি এবং সরাসরি বিদেশি বিনিয়োগকারিদের শিল্প প্রস্তাবগুলিকে কার্যে রূপায়িত করা এবং তার নজরদারির দায়িত্বে রয়েছে এই অধিকার।

২.২১ সিংকোনা ও অন্যান্য ভেষজ অধিকার সারা দেশের মধ্যে একমাত্র প্রতিষ্ঠান যেখানে প্রাকৃতিকভাবে কুইনিন সল্ট তৈরি হয়। এই অধিকার বহু পার্বত্য মানুষের কর্মসংস্থানের ব্যবস্থা করে এবং তাদের জন্য অনেক কল্যাণকর কাজকর্ম করে থাকে।

৩

৩.১ পশ্চিমবঙ্গে যে আর্থ সামাজিক দৃষ্টিভঙ্গি স্থিরিকৃত হয়েছে বামফ্রন্টের নেতৃত্বে তার কোনওরূপ লঙ্ঘন বর্তমান শিল্পায়ন প্রক্রিয়ায় হবে না। এ রাজ্যের শ্রমিকশ্রেণী লড়াই-সংগ্রামের মধ্য দিয়ে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠা করে যে গণতান্ত্রিক অধিকার অর্জন করেছেন, তা কোনওভাবেই খর্ব হতে দেওয়া হবে না। শ্রমিক ও কর্তৃপক্ষ উভয়কেই নিজ নিজ দায়িত্ব ও কর্তব্য সম্পর্কে সচেতন হতে হবে। এ রাজ্যে এমন কোনও প্রকল্প কার্যকর করতে দেওয়া হবে না যা স্থানীয় শিল্পের পক্ষে ক্ষতিকারক হবে।

৩.২ স্বনির্ভরতা অর্জনের লক্ষ্যে আমরা সাহাসী, প্রত্যয়ি এবং প্রতিশ্রুতিবদ্ধ। আত্মতুষ্টির কোনও অবকাশ নেই। অতীত গরিমা উদ্ধারের জন্য আমাদের এখনও অনেক পথ অতিক্রম করতে হবে, সে বিষয়ে আমরা সতত সচেতন। সর্বস্তরের মানুষজনের সাহায্য ও সহযোগিতাকে পাথেয় করে অচিরেই আমরা আমাদের এই রাজ্য, পশ্চিমবঙ্গকে দেশের মধ্যে পুরোধা শিল্পোন্নত রাজ্য হিসাবে প্রতিষ্ঠিত করতে পারব এই আমাদের সুগভীর প্রত্যাশা।

৩.৩ মহাশয়, দৈনন্দিন ন্যস্ত দায়িত্ব পালনের প্রশ্নে শুধু নয়, সেই সঙ্গে আমার বিভাগের সার্বিক কর্মকুশলতাকে উত্তরোত্তর সমৃদ্ধ করার মানসে সময়োচিত সুচিন্তিত নির্দেশ, উপদেশ ও পরামর্শ দান করার জন্য আমি এই সভার সকল মাননীয় সদস্য ও

এই সভার অধীন বিভিন্ন কমিটিকে আমার সুগভীর কৃতজ্ঞতা ও আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করছি এবং সঙ্গে সঙ্গে এই প্রত্যাশাও পোষণ করি—ভবিষ্যতেও আমি আপনাদের সকলের কাছ থেকে অনুরূপ উপদেশ ও পরামর্শ অবশ্যই পাব।

## DEMAND No. 25

**Major Heads :** "2059—Public Works, 2205—Art and Culture (Buildings)", 2216—Housing (Buildings), 2853—Non-Ferrous Mining and Metallurgical Industries (Buildings), 4059— Capital Outlay on Public Works, 4202—Capital Outlay on Education, Sports, Art and Culture (Buildings), 4210—Capital Outlay on Medical and Public and Public Health (Excluding Public Health) (Buildings), 4210 —Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan) (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Public Health) (Buildings), 4211—Capital Outlay on Family Welfare (Buildings), 4216—Capital Outlay on Housing (Buildings), 4220—Capital Outlay on Information and Publicity (Buildings), 4250— Capital Outlay on Other Social Services (Buildings), 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings), 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) (Buildings), 4425—Capital Outlay on Co-operation (Buildings) and 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings)".

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 533,61,72,000 only be granted for expenditure under Demand No. 25, Major Heads : "2059—Public Works, 2205—Art and Culture (Buildings)", 2216—Housing (Buildings), 2853—Non-Ferrous Mining and Metallurgical Industries (Buildings), 4059— Capital Outlay on Public Works, 4202—Capital Outlay on Education, Sports, Art and Culture (Buildings), 4210—Capital Outlay on Medical and Public and Public Health (Excluding Public Health) (Buildings), 4210 —Capital Outlay on Medical and Public Health (Ex-

cluding Public Health) (Tribal Areas Sub-Plan) (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Public Health) (Buildings), 4211—Capital Outlay on Family Welfare (Buildings), 4216—Capital Outlay on Housing (Buildings), 4220—Capital Outlay on Information and Publicity (Buildings), 4250— Capital Outlay on Other Social Services (Buildings), 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings), 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) (Buildings), 4425—Capital Outlay on Co-operation (Buildings) and 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings)'' during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 213,44,69,000 already voted on account)

(Printed Budget Speech on Demand Nos. 25 & 79 of Shri Kshiti Goswami was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৯৯-২০০০ সালের জন্য ২৫নং এবং ৭৯নং দাবি খাতে যথাক্রমে ৫৩৩,৬১,৭২,০০০ টাকা (পাঁচশত তেত্রিশ কোটি একষট্টি লক্ষ বাহাত্তর হাজার) মাত্র এবং ৭৪২,৭৫,০৫,০০০ টাকা (সাতশত বিয়াল্লিশ কোটি পঁচাত্তর লক্ষ পাঁচ হাজার) মাত্র ব্যয় বরাদ্দের প্রস্তাব উত্থাপন করছি। এই দাবির পরিমাণের মধ্যে পূর্ব অনুমোদিত ভোট অন অ্যাকাউন্ট-এর বরাদ্দ ধরা আছে।

মাননীয় সদস্যবৃন্দ অবগত আছেন যে পূর্ত বিভাগ, পূর্ত (সড়ক) বিভাগ ও পূর্ত নির্মাণ পর্ষদ) বিভাগ সরকারি বাড়ি, সড়ক ও অন্যান্য পূর্তকার্যের পরিকল্পনা, নির্মাণ ও রক্ষণাবেক্ষণ করে থাকে। পূর্ত বিভাগ ও পূর্ত (সড়ক) বিভাগকে চালু সড়কগুলি যথাসম্ভব উন্নত এবং দৃঢ়করণ করতে হয়। সীমিত বাজেট বরাদ্দ এই কাজের প্রত্যাশিত লক্ষ্যমাত্রা অর্জনের ক্ষেত্রে প্রধান বাধা হয়ে দাঁড়ায়।

সীমাবদ্ধ অর্থপ্রাপ্তি সত্ত্বেও নির্মীয়মাণ প্রকল্পগুলি কাজে বেশ কিছু অগ্রগতি হয়েছে। প্রথমেই আমি পূর্ত (সড়ক) বিভাগের ওপর নতুন সড়ক ও সেতু নির্মাণ এবং নির্মিত

সেতু ও সড়কগুলির রক্ষণাবেক্ষনের দায়ভার ন্যস্ত রয়েছে। ভারত সরকারের পক্ষে এই রাজ্যে জাতীয় সড়ক নির্মাণ ও তার রক্ষণাবেক্ষণের কাজও উক্ত বিভাগ করে থাকে। তাছাড়া অন্যান্য সরকারি বিভাগ, স্বায়ত্তশাসিত সংস্থা, অন্যান্য সরকারি প্রতিষ্ঠানসমূহের প্রদত্ত অর্থে ও তাদের অনুরোধে কিছু কিছু কাজও করে থাকে।

এই সুযোগে আমি বলতে চাই যে আমরা আজ একবিংশ শতাব্দীর দ্বারপ্রান্তে উপস্থিত হয়েছি। এই শতাব্দী হচ্ছে প্রযুক্তি ও যোগাযোগ ব্যবস্থার। যোগাযোগ ব্যবস্থার অন্যতম প্রধান উপকরণ হল সেতু ও সড়ক। একটি দেশের সমৃদ্ধি মূলত সে দেশের সড়ক যোগাযোগের ওপর নির্ভর করে। একথা মনে রেখে রাজ্যের পরিকাঠামোর উন্নতির দিকে বিশেষ নজর দেওয়া হয়েছে।

আশা করা যায় ১৯৯৮-৯৯ আর্থিক বছরে পরিকল্পনাখাতে প্রাপ্য বরাদ্দ থেকে ৪৫ কিমি নতুন সড়ক নির্মিত হবে। তা ছাড়া নিম্নলিখিত সেতুগুলির কাজ ওই বছরে শেষ হবে ঃ

১। মুর্শিদাবাদ জেলার কুমারদহহাটে গোবরানালার ওপর সেতু,

২। জলপাইগুড়ি জেলার ধূপগুড়ি-ফালাকাটা সড়কে গিলান্ডি নদীর ওপর সেতু,

৩। দার্জিলিং জেলার চটেরহাটে একটি সেতু,

৪। উত্তর দিনাজপুর জেলার রায়গঞ্জে সুদানি নদীর ওপর একটি সেতু,

৫। মেদিনীপুর জেলার রামগড়—পিছাবনি সড়কে তমাল নদীর ওপর সেতু,

৬। কোচবিহার জেলার খুঁটিমারিতে একটি সেতু।

গতবছরের বাজেট বক্তৃতায় রাজ্যের সড়ক ব্যবস্থার দুরবস্থার কারণগুলি বর্ণিত হয়েছিল। সন্দেহ নেই, রাজ্যের আর্থিক উন্নয়ন নির্ভর করে পরিকাঠামোর সার্বিক উন্নতি সাধনের ওপর। সেই দৃষ্টিভঙ্গিতেই এবারের পরিকল্পনা ও কর্মসূচি গৃহীত হয়েছে।

আমি এ কথা জানাতে আনন্দিত বোধ করছি যে, গ্রামীণ সড়কগুলি উন্নত করার লক্ষ্যে জাতীয় কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্ক আর্থিক ও অন্যান্য সহায়তা দিচ্ছে। এই সহায়তা-পরিকল্পনা খাতে RIDF-II, RIDF-III, RIDF-IV প্রকল্পে প্রায় ১,৭০০ কিমি গ্রামীণ সড়কের উন্নতিসাধন ও ৪০টি নতুন সেতু নির্মাণ করা সম্ভব হবে বলে আশা করা যায়। ১৯৯৮-৯৯ আর্থিক বছরে পূর্ত বিভাগ ও পূর্ত (সড়ক) বিভাগের অধীনে প্রায়

৪০০ কিমি সড়কের উন্নতিকরণ এবং বেশ কয়েকটি সেতুর নির্মাণ নিষ্পন্ন হচ্ছে।

১৫০ কিমি দীর্ঘ পানাগড়-মোরগ্রাম সড়কের উন্নতি সাধনের কাজ এশিয়ান ব্যাঙ্কের সহায়তায় বেশ সন্তোষজনকভাবে এগোচ্ছে। ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ওই প্রকল্পটির কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়।

বিশ্ব ব্যাঙ্কের কারিগরি সহায়তা ঋণে রাজ্যের কয়েকটি গুরুত্বপূর্ণ সড়কের উন্নতি সাধনের প্রস্তাব আছে। প্রকল্প-সমন্বয়-পরামর্শদাতাগণ ওই সড়কগুলির আর্থ-কারিগরি সমীক্ষার কাজ ১৯৯৮-১৯৯৯ আর্থিক বছরে শেষ করেছেন।

প্রলয়ঙ্করী বন্যায় এ বছরে রাজ্যের বেশ কিছু সড়ক ও সেতুর বিপুল ক্ষয়ক্ষতি হয়েছে। পূর্ত (সড়ক) বিভাগ যুদ্ধকালীন তৎপরতায় ক্ষতিগ্রস্ত সড়ক ও সেতুর মেরামতির কাজ শুরু করে অতি অল্পকালের মধ্যে বিচ্ছিন্ন এলাকাগুলি যুক্ত করেছে। আর ভাঙা সড়ক এবং সেতুর পূর্বাবস্থা ফিরিয়ে আনার জন্য পুনর্নির্মাণের কাজও চলছে।

সীমান্ত এলাকা উন্নয়ন কর্মসূচির অন্তর্ভুক্ত সড়ক ও সেতু প্রকল্পগুলির নির্মাণ এবং উন্নতি সাধনের কাজ চলছে। এই কর্মসূচির অধীন দক্ষিণ দিনাজপুর জেলার বংশীহারিতে ট্যাঙ্গন নদীর ওপর সেতু নির্মাণ শেষ হয়েছে এবং চলাচলের জন্য উন্মুক্ত করে দেওয়া হয়েছে।

১৯৯৯-২০০০ সালে পূর্ত (সড়ক) বিভাগের পরিকল্পনাখাতে মোট বরাদ্দের পরিমাণ ৪১৮ কোটি টাকা। এই পরিমাণ অর্থের মধ্যে রয়েছে জাতীয় কৃষি ও গ্রামীণ ব্যাঙ্কের ৩৩৭ কোটি টাকা এবং বিশ্বব্যাঙ্ক, এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক প্রভৃতির ঋণ। আশা করা যায় RIDF প্রকল্পে এই আর্থিক বছরে পূর্ত বিভাগ ও পূর্ত (সড়ক) বিভাগের অধীন ৩০০ কিমি সড়কের উন্নতি সাধন এবং কয়েকটি সেতুর নির্মাণ করা সম্ভব হবে।

পশ্চিমবঙ্গ পরিকাঠামো উন্নয়ন অর্থ নিগমের আর্থিক সহযোগিতায় বিভিন্ন জেলায় জেলা পরিষদের অধীনে কয়েকটি বড় মাপের সেতু নির্মাণে পূর্ত (সড়ক) বিভাগ প্রত্যক্ষভাবে কারিগরি সহায়তা দিচ্ছে। এই কর্মসূচির অধীনে গৃহীত প্রকল্পগুলির মধ্যে বীরভূমের পান্ডবেশ্বরে, কোচবিহারের শিলতোর্যায়, মুর্শিদাবাদের জঙ্গিপুরের সেতু উল্লেখযোগ্য। তা ছাড়া মূল পরিকল্পনা বরাদ্দ থেকে মোট ২৪টি সেতু যার মধ্যে বীরভূমের ভেদিয়ায় অজয় নদের ওপর সেতু, মালদহ জেলার মাধবপুর ঘাটে মহানন্দার ওপর সেতু, উত্তর ২৪-পরগনার সংগ্রামপুরে ইছামতীর ওপর সেতুর কাজ বর্তমান বছরে শুরু করার কথা স্থির আছে। ওই খাতে ভি. আই. পি. রোডসহ আরও কয়েকটি রাস্তা প্রশস্ত ও দৃঢ়করণের কাজও করা হবে। আশা করা যায় RIDF-II ও RIDF-III-র বকেয়া কাজ বর্তমান

আর্থিক বছরে শেষ হবে।

৬৫ কিমি দীর্ঘ দুর্গাপুর এক্সপ্রেসওয়ের ৪৮ কিমি নির্মাণ সম্পূর্ণ হয়েছে এবং তা যান চলাচলের জন্য খুলে দেওয়া হয়েছে। এ সড়ক ব্যবহারের জন্য পথকরও বসানো হয়েছে। দ্বিতীয় পর্যায়ে এই পথকে চার সারিতে উন্নীত করার ভার ভারত সরকাব ন্যাশনাল হাইওয়ে অথরিটি অফ ইন্ডিয়া (NHAI)-এর হাতে ন্যস্ত করেছে। ভারত সরকারের ভূতল পরিবহন মন্ত্রক সোনাকানিয়া থেকে খড়গপুর হয়ে রানিগঞ্জ পর্যন্ত সড়কটিকে জাতীয় সড়ক ৬০ হিসাবে ঘোষণা করেছেন এবং দ্বিতীয় বিবেকানন্দ সেতুর সংযোগকারী সড়ক হিসাবে বেলঘরিয়া এক্সপ্রেসওয়ে প্রকল্পটি পুনর্বিবেচনা করছেন। পূত (সড়ক) বিভাগ এই প্রকল্পের প্রাককলন তৈরির করা শুরু করে দিয়েছে।

৩৫ নং জাতীয় সড়কের কিছু অংশে দু-সারিতে প্রশস্ত করা ও দৃঢ়করণের কাজ চলছে। তা ছাড়া নিম্নলিখিত কাজগুলির জন্য বিশেষভাবে চেষ্টা চালানো হচ্ছে :

১। ২ নং জাতীয় সড়কে বিবেকানন্দ সেতুর মেরামতি ও নবীকরণ

২। পানাগড়ে ২ নং জাতীয় সনকে উড়ালপুল নির্মাণ

৩। শান্তিপুর বাইপাস ও ৩৪ নং জাতীয় সড়কে উড়ালপুল নির্মাণ

৪। ৩১ নং জাতীয় সড়কে বীরবিটি ঝোরা, দলদলি ও মালাঙ্গি ঝোরার ওপর সেতু নির্মাণ

৫। খাটাজানি নদীর ওপর সেতু নির্মাণ।

জাতীয় সড়কে নিম্নলিখিত কাজগুলির সন্তোষজনক অগ্রগতি হচ্ছে ;

১। তোর্ষা সেতুসহ ফালাকাটা-পুন্ডিবাড়ি সড়ক পুনর্নির্মাণের কাজ

২। বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় রানিগঞ্জ-বরাকর সড়কের চার-সারিকরণ।

দ্বিতীয় বিবেকানন্দ সেতুর জন্য জমি অধিগ্রহণ, ওই কারণে বাস্তুচ্যুতদের পুনর্বাসন প্রভৃতি প্রকল্প প্রণয়নের প্রাথমিক কাজ এবং কলকাতা ও হাওড়ার দিকের অভিমুখী পথের কাজে অগ্রগতি হচ্ছে। বর্তমান বছরের বাজেটে এ খাতে ১০ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

রাজ্য সরকারের বিভিন্ন প্রশাসনিক বিভাগ যথা—শিক্ষা, স্বাস্থ্য ও পরিবার কল্যাণ, স্বরাষ্ট্র (কারা), বিচার, সাধারণ প্রশাসন প্রভৃতি বিভাগের পক্ষে তাদের পঞ্চবার্ষিকী

পরিকল্পনাভুক্ত বাস্তু নির্মাণ ও বিদ্যুৎ সঞ্চার বিষয়ক কাজের জন্য পূর্ত বিভাগ দায়বদ্ধ। তা ছাড়া, এই বিভাগ সরকারি ভবন, সড়ক ও সেতুর পরিকল্পনা, নির্মাণ এবং রক্ষণাবেক্ষণের জন্য ভারপ্রাপ্ত। তারা ওইগুলির জন্য প্রয়োজনীয় বৈদ্যুতিক ব্যবস্থাও করে থাকে। এতদ্ব্যতীত জাতীয় নেতা, বিপ্লবী, শহিদ, সমাজ সংস্কারক, সাহিত্যসেবী এবং জীবনের অন্যান্য ক্ষেত্রে বিশেষ কৃতিত্বের অধিকারী বিশিষ্ট ব্যক্তিদের স্মৃতির প্রতি সম্মান প্রদর্শনের উদ্দেশ্যে তাদের মূর্তি স্থাপন করে থাকে।

এবারে আমি বিগত বছরে পূর্ত বিভাগের কাজের বিবরণ ও ১৯৯৯-২০০০ সালের কর্মসূচি, যা অনতিবিলম্বে শুরু করা হবে সেগুলির উল্লেখ করতে চাই।

১৯৯৮-৯৯ সালে পূর্ত বিভাগ অন্যান্যদের মধ্যে নিম্নলিখিত সরকারি ভবন ও সেতুর নির্মাণকাজ শেষ করেছে ঃ

১। নদীয়া জেলার রানাঘাটে চূর্ণী নদীর ওপর সেতু

২। কোচবিহার জেলায় দিনহাটা-গোঁসাইমারি সড়কে মাসানপাট সেতু

৩। সল্টলেকে রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের ছাত্রী নিবাস

৪। দক্ষিণ ২৪-পরগনার বৈষ্ণবঘাটা-পাটুলিতে দুইটি অগ্নিনির্বাপক ভবন

৫। দার্জিলিং জেলার বাতাসিতে স্বাস্থ্যকেন্দ্র

৬। জলপাইগুড়ি শহরে করলা নদীর ওপর একটি সেতু

৭। জলপাইগুড়ি ইঞ্জিনিয়ারিং কলেজের প্রশাসনিক ভবন।

তা ছাড়া নিম্নলিখিত ভবন ও সেতুগুলির নির্মাণকাজ সন্তোষজনকভাবে এগোচ্ছে ঃ

১। আলিপুরে আদালত ভবন (২য় পর্যায়)

২। বারাসাত আদালত ভবন

৩। দার্জিলিং জেলার ফাঁসিদেওয়ায় থানা ভবন

৪। কোচবিহার জেলার কুচলিবাড়িতে থানা ভবন

৫। কলকাতা মেডিক্যাল কলেজের মূল ভবনের সংস্কার

৬। শিলিগুড়িতে পশ্চিমবঙ্গ উচ্চশিক্ষা কাউন্সিলের উত্তরবঙ্গের আঞ্চলিক

কার্যালয়ের প্রশাসনিক ভবন

৭। মেদিনীপুর জেলার ঝাড়গ্রামে রাজ কলেজের ছাত্রাবাস

৮। সল্টলেকে বিধাননগর সরকারি কলেজের সায়েন্স ব্লক

৯। উত্তর ২৪-পরগনার বনগ্রামে ট্রাক টার্মিনাল

১০। জলপাইগুড়ি জেলার ফাটাপুকুর-গাদরা সড়কে সাহু নদীর ওপর পাকা সেতু

১১। কোচবিহার জেলার রথবাড়ি ঘাটে একটি সেতু

১২। বর্ধমান জেলায় বর্ধমান-কালনা সড়কের দখলপুরে বাঁকানদীর ওপর সেতু

১৩। দক্ষিণ দিনাজপুরে বালুরঘাট-বুনিয়াদপুর সড়কের প্রশস্তকরণ ও উন্নতিসাধন

১৪। দক্ষিণ ২৪-পরগনায় সরিষা-নূরপুর সড়কের প্রশস্তকরণ ও উন্নতিসাধন

১৫। দার্জিলিং জেলার শিলিগুড়িতে মহানন্দা নদের ওপর সেতু নির্মাণ।

উপরিল্লিখিত প্রকল্পগুলি ছাড়াও ১৯৯৯-২০০০ আর্থিক বছরে পূর্ত বিভাগের নিম্নলিখিত কাজগুলি শুরু করার পরিকল্পনাও রয়েছে ঃ

১। বাঁকুড়া জেলার খাতড়ায় প্রশাসনিক ভবন নির্মাণ

২। দক্ষিণ ২৪-পরগনার বারুইপুরে আদালত ভবন নির্মাণ

৩। কলকাতায় টালিগঞ্জে সিনেমার শতবার্ষিকী ভবন নির্মাণ

৪। কলকাতায় সল্টলেকে ভিডিও উৎপাদন ও প্রশিক্ষণ কেন্দ্র নির্মাণ.

৫। উত্তর দিনাজপুরের ইটাহারে হোমগার্ড ও অসামরিক প্রতিরক্ষার কেন্দ্রীয় প্রশিক্ষণ ইনস্টিটিউট নির্মাণ

৬। কলকাতা বেথুন স্কুলে নতুন ভবন নির্মাণ

৭। হুগলি জেলায় চুঁচড়া-ধনিয়াখালি সড়ক প্রশস্ত ও উন্নতকরণ

৮। বীরভূম জেলায় বোলপুর-নানুর সড়ক প্রশস্ত ও উন্নতকরণ

৯। জলপাইগুড়ি জেলার ফালাকাটা-মাদারিহাট সড়ক প্রশস্ত ও উন্নতকরণ

১০। বাঁকুড়া জেলায় বাঁকুড়া-শালতোড়া সড়ক প্রশস্ত ও উন্নতকরণ।

কলকাতায় সরকারি দপ্তরসমূহের সঙ্কুলানের জন্য যথেষ্ট জায়গা না থাকায় স্থানাভাবের সমস্যাটির বহুদিন ধরে অনুভূত হচ্ছে, তা নিরশনের জন্য সম্প্রতি ৬৩ নেতাজী সুভাষ রোডস্থিত মেসার্স জেশপ অ্যান্ড কোম্পানি লিঃ-র অফিসটি ক্রয় করা হয়েছে এবং অবিলম্বে তা গ্রহণ করা হবে।

এতদ্ব্যতীত, বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় সমগ্র রাজ্যে হাসপাতাল পরিকাঠামোর উন্নতি সাধনের উদ্দেশ্যে নানা কর্মসূচি গ্রহণ করেছে। বেলুড় হাসপাতালের উন্নতি সাধনের কাজটি ইতিমধ্যে সম্পন্ন হয়েছে এবং অন্যগুলিরও সন্তোষজনক অগ্রগতি হচ্ছে।

সভাকে একথা জানাতে আমি গৌরববোধ করছি যে, ঐতিহাসিক তেভাগা আন্দোলনের স্মরণে দক্ষিণ দিনাজপুর জেলার বালুরঘাটে একটি স্মারক স্তম্ভ নির্মাণ করা হয়েছে।

নদীয়া জেলার তাহেরপুরে নেতাজী সুভাষচন্দ্র বসুর সাড়ে তিন ফুট উচ্চ একটি ব্রোঞ্জমূর্তি স্থাপন করা হয়েছে।

তা ছাড়া ভারতের প্রাক্তন প্রধানমন্ত্রী প্রয়াত ইন্দিরা গান্ধীর একটি ১২' উচ্চ ব্রোঞ্জমূর্তি ও পশ্চিমবঙ্গের প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রয়াত অজয়কুমার মুখোপাধ্যায়ের মূর্তির নির্মাণ সম্পূর্ণ হয়েছে।

জাতীয় নেতা, শহিত, বিপ্লবীদের স্মৃতির প্রতি শ্রদ্ধাঞ্জলি জ্ঞাপনের জন্য পন্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর, কবি ও নাট্যকার ডি. এল. রায়, বিপ্লবী পুলিনবিহারী দাস, বিপ্লবী বারীন্দ্রকুমার ঘোষ, মহাত্মা অশ্বিনীকুমার দত্ত, বিপ্লবী বাঘাযতীন, বিপ্লবী ত্রৈলোক্য মহারাজ, দেশনায়ক সতীশ সামন্ত, বিজ্ঞানী মেঘনাদ সাহা, রামেন্দ্রসুন্দর ত্রিবেদী, দেশকর্মী রবীন্দ্রমোহন সেনের মূর্তি নির্মাণ ও স্থাপনের পরিকল্পনা পূর্ত বিভাগ গ্রহণ করেছে।

পূর্ত (নির্মাণ পর্ষদ) বিভাগের উপর স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগ, কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ শিক্ষা (মাধ্যমিক), শিক্ষা (উচ্চতর), প্রাণী সম্পদ উন্নয়ন, তথ্য ও সংস্কৃতি প্রভৃতি বিভিন্ন বিভাগের ভবনসমূহের নির্মাম এবং রক্ষণাবেক্ষণের দায়িত্বভার ন্যস্ত রয়েছে।

১৯৯৮-৯৯ সালে নিম্নলিখিত কাজগুলি সম্পূর্ণ হয়েছে :

১। শিলিগুড়িতে শিলিগুড়ি মহিলা পলিটেকনিকের কলেজ ও প্রশাসনিক ভবন

২। হলদিয়ায় মেঘনাদ সাহা পলিটেকনিকের কলেজ ও প্রশাসনিক ভবন

৩। কল্যাণীতে কল্যাণী ইঞ্জিনিয়ারিং কলেজ

৪। মেদিনীপুরে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে অধ্যাপকদের আবাসগৃহ ও ছাত্রীনিবাস

৫। দুর্গাপুর রিজিওন্যাল ইঞ্জিনিয়ারিং কলেজের ছাত্রীনিবাসে নিযুক্ত কর্মচারিদের আবাসগৃহ।

নিম্নলিখিত প্রকল্পগুলির নির্মাণের কাজে যথেষ্ট অগ্রগতি হয়েছে ঃ

১। আলিপুরদুয়ার ও আমতলায় কারিগরি শিক্ষণ কেন্দ্র

২। দক্ষিণ ২৪-পরগনার সাগর ব্লকের রুদ্রনগরে ৬০ শয্যাবিশিষ্ট গ্রামীণ হাসপাতাল ও কাকদ্বীপে ২০০-শয্যাবিশিষ্ট গ্রামীণ হাসপাতাল

৩। বেলগাছিয়ার পূর্বতন ভেটেরেনারি কলেজ কমপ্লেক্সে রোগ নির্ণয় কেন্দ্র, প্রজনন পরীক্ষাকক্ষসহ মান নির্ধারণ ভবন, রাজ্য ভেটেরেনারি কাউন্সিল ভবনের জন্য জলাতঙ্ক রোগ নির্ণয় পরীক্ষাগার নির্মাণ।

৪। হাওড়া জেলায় শিক্ষা ভবন।

৫। কলকাতার সল্টলেকে ২২০ জন বালিকার জন্য হোম নির্মাণ।

এ প্রসঙ্গে আমি আরও উল্লেখ করতে চাই যে উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগ সি. এম. ডি. এ. এলাকার বাইরের শহর অঞ্চলে অবস্থিত ১৪টি কলোনির উন্নয়নের ভার এই বিভাগের হাতে অর্পণ করেছে এবং সেই কাজগুলি গ্রহণ করাও হয়েছে।

পূর্ত (নির্মাণ পর্ষদ) আধিকারের অধীন কয়েকটি ভুক্তিকে স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের প্রত্যক্ষ নিয়ন্ত্রণে দেওয়া হয়েছে। তারা বিশ্ব ব্যাঙ্কের আর্থিক সহায়তায় পরিকল্পিত এইচ. এস. ডি. পি. ২ কর্মসূচিতে গ্রামীণ হাসপাতাল নির্মাণ, নবীকরণের ও বিশেষ সংস্কারের কাজে যুক্ত থাকবে। এই কর্মসূচির অন্তর্ভুক্ত কয়েকটি প্রকল্প যথা—বীরভূমের দুবরাজপুর, হুগলির সিঙ্গুর, হাওড়ার আনড়াগুড়ি গ্রামীণ হাসপাতালগুলি ও সল্টলেকে স্টেট জেনারেল হাসপাতালের কাজ শেষের মুখে।

এই কটি কথা বলে ১৯৯৯-২০০০ সালের জন্য যে দাবিগুলি পেশ করলাম তা গ্রহণ করার জন্য মাননীয় সদস্যদের অনুরোধ জানাচ্ছি।

**DEMAND No. 26**

**Major Head : 2070—Other Administrative Services (Fire Protection and Control)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 68,51,08,000 be granted for expenditure under Demand No. 26, Major Head : "2070—Other Administrative Services (Fire Protection and Control)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 22,60,86,000 already voted on account)

(The Printed Budget Speech on Demand No. 26 of Shri Ashoke Bhattacharya was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে ১৯৯৯-২০০০ সালে ২৬ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২০৭০—অন্যান্য প্রশাসনিক কৃত্যক (অগ্নি প্রতিরোধ ও নিয়ন্ত্রণ)" বাবদ ব্যয় নির্বাহের জন্য ৬৮,৫১,০৮,০০০ (আটষট্টি কোটি একান্ন লক্ষ আট হাজার) টাকা অনুমোদন করা হোক। এই অঙ্কের মধ্যে ভোট অন অ্যাকাউন্টে অনুমোদিত ২২,৬০,৮৬,০০০ (বাইশ কোটি ষাট লক্ষ ছিয়াশি হাজার) টাকাও অন্তর্ভুক্ত। পৌর বিষয়ক বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণাধীন পশ্চিমবঙ্গ অগ্নি নির্বাপণ কৃত্যকের নিয়মিত ও অসামরিক প্রতিরক্ষা উভয় শাখার ব্যয় নির্বাহের জন্য এই অর্থ ধার্য করা হয়েছে। এই হিসাবের মধ্যে নতুন দমকলকেন্দ্র স্থাপনের জন্য প্রয়োজনীয় অর্থবরাদ্দের দাবি অন্তর্ভুক্ত করা হয়নি। এই ব্যাপারে মূলধনী ব্যয় ২৫ নং দাবির অধীন। "৪০৫৯—পূর্তখাতে মূলধনী ব্যয় (অগ্নি প্রতিরোধ ও নিয়ন্ত্রণ)"-এর অন্তর্ভুক্ত হবে এবং পূর্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী তা উত্থাপন করবেন।

২। বর্তমানে সারা রাজ্যে ৮৫টি অগ্নি নির্বাপণ কেন্দ্র আছে। এর মধ্যে ৪৯টি নিয়মিত শাখার অধীন এবং বাকি ৩৬টি পশ্চিমবঙ্গ অগ্নি নির্বাপণ কৃত্যকের অসামরিক

প্রতিরক্ষা শাখার অধীন। এই অগ্নি নির্বাপণ কেন্দ্রগুলির মধ্যে কিছু অগ্নি নির্বাপণ কেন্দ্র বর্তমানে ভাড়া বাড়িতে অবস্থিত। প্রয়োজনীয় আর্থিক সংস্থান ও জমি পাওয়া গেলে পশ্চিমবঙ্গ সরকার সেইগুলিকে নিজস্ব স্থায়ী ভবনে স্থানান্তরের প্রচেষ্টা চালাচ্ছেন।

২.১। এই প্রকল্পের অন্তর্গত বর্ধমান, কার্সিয়াং এবং কালিম্পং অগ্নি নির্বাপণ কেন্দ্রগুলির জন্য স্থায়ী ভবন নির্মাণের কাজ সমাপ্ত হয়েছে এবং নবনির্মিত অগ্নি নির্বাপণ কেন্দ্রগুলি ইতিমধ্যেই চালু করা হয়েছে। বর্তমানে যে অগ্নি নির্বাপণ কেন্দ্রগুলি ভাড়া বাড়ি থেকে নিজস্ব স্থায়ী ভবনে সরিয়ে নেওয়ার উদ্যোগ গ্রহণ করা হয়েছে তার মধ্যে উত্তর ব্যারাকপুর, শিলিগুড়ি, তুফানগঞ্জ, উত্তরপাড়া এবং বনগাঁর অগ্নি নির্বাপণ কেন্দ্র স্থাপনের কাজ সন্তোষজনকভাবে এগিয়ে চলেছে। দার্জিলিং অগ্নি নির্বাপণ কেন্দ্রের স্থায়ী নূতন ভবন নির্মাণের জন্য ইতিমধ্যেই প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হয়েছে। এ ছাড়া কামারহাটি, বসিরহাট এবং দমদম অগ্নি নির্বাপণ কেন্দ্রগুলির স্থায়ী ভবন নির্মাণের জন্য প্রয়োজনীয় জমি শীঘ্রই পাওয়া যাবে।

২.২। রাজ্য সরকার দশম অর্থ কমিশনের বরাদ্দকৃত অর্থে ইতিমধ্যেই ডায়মন্ডহারবার, রঘুনাথপুর, ঝাড়গ্রাম, রায়গঞ্জ এবং মুর্শিদাবাদের ধুলিয়ানে পাঁচটি দুই পাম্প বিশিষ্ট অগ্নি নির্বাপণ কেন্দ্র স্থাপনের কাজ গ্রহণ করেছেন। এর মধ্যে ঝাড়গ্রাম ও রঘুনাথপুর অগ্নি নির্বাপণ কেন্দ্র ভবন নির্মাণের কাজ সন্তোষজনকভাবে এগিয়ে চলেছে। এই প্রকল্পের অধীন অন্যান্য কেন্দ্রগুলির জন্য ভবনের কাজও হাতে নেওয়া হয়েছে।

দশম অর্থ কমিশনের আর্থিক সহায়তায় রাজ্য সরকার দমকল কেন্দ্র স্থাপনের কাজ ছাড়াও অগ্নি নির্বাপণের প্রয়োজনে বেশ কিছু অত্যাধুনিক যন্ত্রপাতি সংগ্রহ করার প্রকল্পও গ্রহণ করেছেন। এই প্রকল্পের ৩.৫০ কোটি টাকা ব্যয়ে একটি ৫৪ মিটার 'এরিয়াল ল্যাডার' কেনার প্রস্তুতি নেওয়া হয়েছে এবং ১৭.২৪ লক্ষ টাকা ব্যয়ে দুইটি 'ওয়াটার বাউসারস' ক্রয় করার উদ্দেশ্যে প্রয়োজনীয় ব্যয় বরাদ্দকৃত হয়েছে।

২.৩। পার্বত্য অঞ্চল উন্নয়ন প্রকল্পের অধীন কেন্দ্রীয় সহায়তায় দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলে অগ্নি নির্বাপণ কেন্দ্র পরিষেবা ব্যবস্থা আরও সম্প্রসারণের প্রচেষ্টা সন্তোষজনকভাবে এগিয়ে চলেছে। এই প্রকল্পের অধীন কার্শিয়াং ও কালিম্পং অগ্নি নির্বাপণ কেন্দ্রগুলি ইতিমধ্যেই চালু করা গেছে এবং বিজনবাড়ি অগ্নি নির্বাপণের কেন্দ্রের ভবন সমাপ্তির পথে।

২.৪। সীমান্ত অঞ্চল উন্নয়ন প্রকল্পে ১৯৯৮-৯৯ সালে কেন্দ্রীয় সরকার কর্তৃক বরাদ্দকৃত ১.৯৭ কোটি টাকার মধ্যে রাজ্য সরকার ইতিমধ্যেই গঙ্গারামপুর, মালদা (ইংলিশ বাজার), বনগাঁ এবং ইসলামপুরে অগ্নি নির্বাপণ কেন্দ্র স্থাপনের উদ্দেশ্যে ১.৩১ কোটি

টাকা বরাদ্দ করেছেন। এই প্রকল্পের মালদা, ইসলামপুর, বনগাঁ এবং গঙ্গারামপুরে অগ্নি নির্বাপণ কেন্দ্রগুলির কাজ সমাপ্তির পথে এবং বসিরহাট কেন্দ্রের জন্য জমি খুব শীঘ্রই পাওয়া যাবে।

২.৫। দমকল প্রশাসনকে আরও দৃঢ় এবং গতিশীল করার লক্ষ্যে উত্তরবঙ্গের 'এইচ' এবং দক্ষিণবঙ্গের 'ডি' ডিভিশন কেন্দ্র দুটিকে ভেঙ্গে মোট চারটি ডিভিশন করা হয়েছে।

৩। ১৯৯৬ সালে পশ্চিমবঙ্গ অগ্নি নির্বাপণ কৃত্যকের প্রশিক্ষণ কেন্দ্রটি স্থাপিত হয়েছে। এই প্রশিক্ষণ কেন্দ্রটির মাধ্যমে উপযুক্ত প্রশিক্ষণ ও আধুনিক নির্বাপণ ব্যবস্থার সঙ্গে পরিচয় ঘটিয়ে দমকল কর্মিদের দক্ষতা ও কর্মনিপুণতা বৃদ্ধির প্রচেষ্টা গ্রহণ করা হয়েছে। গত বছর এই কেন্দ্রটির মাধ্যমে ১৪৮ জন দমকল কর্মীকে অগ্নি নির্বাপণের বিভিন্ন কলাকৌশলের প্রশিক্ষণ দেওয়া হয়েছে। দমকল বাহিনীর সকল স্তরের কর্মিদের দক্ষতা ও তৎপরতা বৃদ্ধির উদ্দেশ্যে কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রকের সাথে আলোচনার ভিত্তিতে উক্ত প্রশিক্ষণ কেন্দ্র রাজ্য সরকার ন্যাশনাল 'ফায়ার সার্ভিস' কলেজের অণুকরণে বেসিক এবং অ্যাডভান্স কোর্স ফর সিমেন এবং সাব অফিসার্স কোর্স, ফায়ার সেফটি ইঞ্জিনিয়ারিং এ ডিপ্লোমা ও পোস্ট ডিপ্লোমা কোর্স, বি. এ. ট্রেনিং কোর্স এবং রিফ্রেসার ইত্যাদি চালু করার সিদ্ধান্ত গ্রহণ করেছেন। এই সিদ্ধান্ত অনুসারে উক্ত প্রশিক্ষণ কেন্দ্রের অন্যান্য আনুষঙ্গিক ব্যাপারে সুসংহত বন্দোবস্ত বৃদ্ধির উদ্দেশ্যে একটি বিশেষ কার্যক্রম গ্রহণ করা হয়েছে এবং এর জন্য প্রয়োজনীয় অর্থের সংস্থান রাখার চেষ্টা করা হচ্ছে।

৪। বর্তমান আর্থিক বৎসরে পশ্চিমবঙ্গ অগ্নি নির্বাপণ কৃত্যকের বেশ কিছু শূণ্য পদ পূরণের জন্য অগ্রাধিকার ভিত্তিতে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করা হয়েছে। বেশ কিছু পদে নিয়মিত করণের কাজ যা দীর্ঘ কয়েক বৎসর যাবৎ বিভিন্ন কারণে বন্ধ ছিল, তার মীমাংসা হয়ে যাবার ফলে ঐ সংক্রান্ত ব্যবস্থা ইতিমধ্যেই নেওয়া শুরু করা গেছে। কিছু শূণ্য পদে নির্বাচনের কাজ এগিয়ে চলেছে এবং কয়েকটি প্রয়োজনীয় গুরুত্বপূর্ণ পদে ইতিমধ্যেই নিয়োগ সম্পূর্ণ হয়েছে।

৫। রাজ্য সরকারের আর্থিক সীমাবদ্ধতা থাকা সত্ত্বেও দমকল বাহিনীর আধুনিকীকরণের উদ্দেশ্যে পুরানো ও জীর্ণ যন্ত্রপাতিগুলি বাতিল করে উচ্চ প্রযুক্তি সম্পন্ন অগ্নি নির্বাপক যন্ত্রপাতি ক্রয় করার উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ সরকার জেনারেল ইনসিওরেন্স কর্পোরেশনের কাছ থেকে এ পর্যন্ত ঋণ হিসাবে ৩১১৬.৯৫ লক্ষ টাকা সংগ্রহ করেছেন। এই ঋণের টাকায় যে সমস্ত প্রয়োজনীয় ও গুরুত্বপূর্ণ যন্ত্রপাতি কেনার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে তার মধ্যে ৩.৫০ কোটি টাকা মূল্য বিশিষ্ট একটি ৫৪ মিটার উচ্চতা সম্পন্ন

'এরিয়াল ল্যাডার', ১.৭২ কোটি টাকা মূল্যের পাঁচটি 'ওয়াটার বাউসার' এবং ১১.৪৪ লক্ষ টাকা মূল্যের ৮টি 'ওয়াটার টেন্ডার' উল্লেখযোগ্য। এ ছাড়াও এই ঋণের টাকায় অগ্নি নির্বাপণ সংক্রান্ত বিভিন্ন উন্নতমানের অত্যাধুনিক যন্ত্রপাতি যেমন ব্রিদিং অ্যাপারেটাস, 'কমবাইন্ড ফোম', 'কার্বন-ডাই অক্সাইড টেন্ডার', হাইড্রোলিক কাটার, সার্চ ক্যামেরা প্রভৃতি ইতিমধ্যেই ক্রয় করা হয়েছে।

এ ছাড়া পশ্চিমবঙ্গ দমকল বিভাগের সদর কার্যালয় এবং নিয়ন্ত্রণ কক্ষকে কমপিউটার ব্যবস্থার আওতায় আনার ও দমকল বাহিনীর নেটওয়ার্ককে আরও আধুনিকীকরণের উদ্দেশ্যে সমস্ত দমকলকেন্দ্রগুলিকে ওয়ারলেসের সংযোগের মাধ্যমে আবদ্ধ করার কাজ এগিয়ে চলেছে। এই উদ্যোগটি ইতিমধ্যেই বিশেষজ্ঞ কমিটি দ্বারা পরীক্ষিত ও অনুমোদিত হয়েছে এবং আশা করা যায় যে প্রকল্পটি খুব শীঘ্রই বাস্তবায়িত হবে।

৬। পশ্চিমবঙ্গ অগ্নি নির্বাপণ কৃত্যকের অগ্নি নিরোধ শাখার কাজকর্ম বিশেষভাবে উল্লেখযোগ্য। আগুনের কবল থেকে জীবন ও সম্পত্তি রক্ষা করাই এই শাখার মূল উদ্দেশ্য। এই শাখা গৃহ নির্মাণের ক্ষেত্রে নির্মাণ পরিকল্পনা পরীক্ষা করে থাকে এবং বিভিন্ন শিল্প ও গুদাম গৃহে অগ্নি নির্বাপণ ব্যবস্থা কার্যকর করার সুপারিশ প্রদান করে থাকে। এই প্রসঙ্গে উল্লেখযোগ্য যে, ফায়ার লাইসেন্স প্রদান পদ্ধতির সরলীকরণ ও যুগোপযোগীকরণের উদ্দেশ্যে ফায়ার সার্ভিস অ্যাক্ট সংশোধন করা হয়েছে ও এই আইন লঙ্ঘনকারীর কঠোর শাস্তির বিধান রাখা হয়েছে।

১৯৯৮ সালের জানুয়ারি মাস থেকে ডিসেম্বর মাস পর্যন্ত অগ্নি নির্বাপণ কৃত্যকের অগ্নি নিরোধ শাখা ১২৩টি নূতন গৃহ নির্মাণ নক্সা পরীক্ষা করেছেন ও নিরাপত্তা বিষয়ে যথাযথ সুপারিশ প্রদান করেছেন। এ ছাড়া ১২টি বহুতল বিশিষ্ট বাড়ির অগ্নি নিরোধক ব্যবস্থা দমকল বিভাগ যথাবিহিত পরীক্ষা করেছেন এবং তার সুপারিশ প্রদান করেছেন এবং ২৯টি ঝুঁকিপ্রবণ বাড়ির ক্ষেত্রে বিধিবদ্ধ সংস্থান রাখার যথোপযুক্ত উপদেশ প্রদান করেছেন। প্রসঙ্গক্রমে বলা যেতে পারে যে দমকল বিভাগ এই আর্থিক বছরে আগুনের ক্ষয়ক্ষতি থেকে বাঁচানোর উদ্দেশ্যে আনুমানিক ১২,৩১৭টি প্যান্ডেল এবং মেলার সাময়িক তাঁবু সংস্থাপনের ক্ষেত্রে অগ্নি নির্বাপণ ব্যবস্থা কার্যকর করার উদ্দেশ্যে যথাবিহিত সুপারিশ প্রদান করেছেন।

৭। ফায়ার লাইসেন্স সার্টিফিকেট এবং ফায়ার লাইসেন্স প্রদান পদ্ধতির ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার লাইসেন্সড এজেন্সি প্রবর্তন করার সিদ্ধান্ত গ্রহণ করেছেন। ফায়ার লাইসেন্স ও ফায়ার সার্টিফিকেট আবেদনকারীর ঝুঁকিপ্রবণতার তারতম্য অনুসারে এই লাইসেন্সড এজেন্সিকে তিনভাগে ভাগ করা হয়েছে। বিভিন্ন শিল্প ও বাণিজ্যিক প্রতিষ্ঠানের

ব্যবসায় কেনাবেচার পরিমাণের সঙ্গে সঙ্গতি রেখে লাইসেন্স ফি ধার্য করার মাধ্যমে রাজস্ব খাতে অর্থের যোগান বৃদ্ধির ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

৮। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, জনগণের সাহায্য ও সহযোগিতা ছাড়া অগ্নিজনিত দুর্ঘটনা কমানো এবং অগ্নি নিরাপত্তা ব্যবস্থা সফল করা সম্ভব নয়। অগ্নি প্রতিরোধ ব্যবস্থায় সর্বসাধারণকে সচেতন করার উদ্দেশ্যে প্রতি বছর সারা রাজ্য ব্যাপী একবার অগ্নি নিরাপত্তা সপ্তাহ পালন করার কর্মসূচি গ্রহণ করা হয়েছে। বিভিন্ন সভা-সমিতি, প্রদর্শনী, প্রচারপুস্তিকা বিতরণ, টেলিভিশন, রেডিও প্রভৃতি গণমাধ্যমের সাহায্যে এই সচেতনতা বৃদ্ধির কাজ হয়ে থাকে। পশ্চিমবঙ্গ ফায়ার সার্ভিসেস আইনে শিল্প ও বাণিজ্যিক প্রতিষ্ঠান ও বহুতল বাড়ির ক্ষেত্রে নিরাপত্তা কর্মিদের দিয়ে আবশ্যিকভাবে বছরে একবার 'ড্রিল' করানো এবং দমকল-আধিকারিক দ্বারা ঐ সকল সংস্থার অগ্নি নিরাপত্তা ব্যবস্থার পরীক্ষা গ্রহণ ইত্যাদি বিধিবদ্ধ ব্যবস্থা রাখা হয়েছে।

৯। ১৯৯৮ সালের জানুয়ারি থেকে ডিসেম্বর মাস পর্যন্ত সর্বমোট ৬,৩৯১টি আগুন নেভানোর সাধারণ ডাকে দমকল বাহিনী সাড়া দেয়। এর মধ্যে ২০টি বড় ধরনের অগ্নিকান্ড, ৬৭টি গুরুতর অগ্নিকান্ড ৩২০টি মাঝারি ধরনের অগ্নিকান্ড, ২,৯১৯টি ছোট অগ্নিকান্ড এবং ১,৫২৪টি উদ্ধার ও বিশেষ ধরনের কাজে এবং ১,৫৪১টি আগুন লাগার ভুয়া খবর ছিল। এ-সমস্ত অগ্নিকান্ড এবং দুর্ঘটনা কবলিত সম্পত্তির আনুমানিক মূল্য ২৭৭.৩৭ কোটি টাকা যার মধ্যে ২৫২.৭৯ কোটি টাকার সম্পত্তি দমকল বাহিনীর সময়োচিত হস্তক্ষেপের ফলে রক্ষা করা সম্ভবপর হয়েছে। এই সময়ের মধ্যে দমকল বাহিনীর অক্লান্ত প্রচেষ্টায় ১,৪২৮ জনের জীবন রক্ষা করা সম্ভব হয়েছে। প্রসঙ্গত মাননীয় সদস্যগণকে আমি জানাতে চাই যে, রাজ্যের দমকল বিভাগের বেশ কিছু অগ্নি নির্বাপণ কেন্দ্রগুলিতে এখনও যথেষ্ট পরিমাণে প্রয়োজনীয় যন্ত্রপাতি ও লোকবলের অভাব রয়েছে। এতদসত্ত্বেও দমকল বাহিনী বিগত বছরে তাদের নিষ্ঠা, কর্তব্যপরায়ণতা, সাহস এবং উপস্থিত বুদ্ধির মাধ্যমে বহু দুর্মূল্য জীবন ও সম্পত্তি আগুনের ক্ষয়ক্ষতির হাত থেকে রক্ষা করতে সমর্থ হয়েছেন। দমকল বাহিনীর এই নিরলস ও অক্লান্ত প্রচেষ্টাকে সম্মানিত করার জন্য দুইজন দমকলকর্মীকে রাষ্ট্রপতিপদকে সম্মানিত করা হয়েছে। প্রসঙ্গত উল্লেখ করা যায় যে, যে-সকল দমকলকর্মী তাদের জীবনের ঝুঁকি নিয়ে আগুনের মোকাবিলা করেন কখনও কখনও তাদের সঙ্গে অযথা দুর্ব্যবহার করা হয়ে থাকে—যা অত্যন্ত পরিতাপের বিষয়। এই ধরনের বিচ্ছিন্ন ঘটনা দমকল বাহিনীর মনোবল এবং নিষ্ঠাকে ক্ষুন্ন করে দেয়। তাই আমি মাননীয় সদস্যবৃন্দের কাছে আবেদন রাখছি যে, আসুন আমরা এই বিষয়ে দমকলকর্মিদের পাশে থেকে জনসাধারণের সহযোগিতা কামনা করি।

১০। দমকল বাহিনীর মধ্যে শৃঙ্খলা বজায় রাখা রাজ্য সরকারের একটি গুরুত্বপূর্ণ

কাজ। সেই জন্য দমকল বাহিনীকে আরও উন্নত সুশৃঙ্খল ও মজবুত করার উদ্দেশ্যে দমকলকর্মিদের ড্রিল ও প্যারেড বাধ্যতামূলক করা হয়েছে।

১১। মাননীয় সদস্যবৃন্দ অবগত আছেন যে, দমকল পরিষেবা বর্তমান আধুনিক সমাজ জীবনের এক অতি প্রয়োজনীয় ও অপরিহার্য অংশ। সেই কারণে রাজ্য সরকার দমকল বাহিনীকে এমনভাবে গড়ে তুলতে উদ্যোগী যাতে এই সংস্থা সমাজের সার্বিক সেবার কাজে নিজেদের দায়-দায়িত্ব যথাযথ পালন করতে সক্ষম হয়। আগুনের ক্ষয়ক্ষতি থেকে জীবন ও সম্পত্তি রক্ষা করার দায়িত্বে দমকল বাহিনীর ভূমিকা আধুনিক সমাজ জীবনের প্রহরীর মতো। বর্তমানে রাজ্যে শিল্পের প্রসারের সাথে সাথে দমকল বাহিনীর কার্যক্ষেত্রে আরও ব্যাপকভাবে বিস্তৃত হয়েছে। অগ্নি সংক্রান্ত দুর্ঘটনার আশঙ্কা সৃষ্টির পাশাপাশি দমকল বিভাগের কাজের জটিলতাও বহুলাংশে বৃদ্ধি পেয়েছে। এই সার্বিক অবস্থানের কথা মাথায় রেখে রাজ্য সরকার আগামী দিনগুলিতে দমকল বাহিনীকে আরও কর্মক্ষম করে গড়ে তোলার প্রয়াসে দমকল পরিষেবায় এখন যে-সমস্ত ঘাটতি আছে যেমন, প্রয়োজনীয় সংখ্যক কর্মী, পরিবহন, যন্ত্রপাতি এবং অন্যান্য পরিকাঠামোগত প্রয়োজনগুলির চাহিদা মেটাতে সচেষ্ট হয়েছেন। দমকল বাহিনীর দক্ষতা ও কর্মতৎপরতা বৃদ্ধির জন্য উপযুক্ত প্রশিক্ষণের ভূমিকা যেমন জরুরি তেমনই জনসাধারণের মধ্যে অগ্নি প্রতিরোধ চেতনা বৃদ্ধিরও একটি বিশেষ ভূমিকা আছে। সেইজন্য রাজ্য সরকার এই উভয় বিষয়ে বিশেষ গুরুত্ব আরোপ করেছেন। দমকল বাহিনীকে আরও সুশৃঙ্খল ও কর্মক্ষম করে তোলার উদ্দেশ্যে তাদের চাকুরিগত বিভিন্ন সমস্যা ও দাবি সম্পর্কেও সরকার যথেষ্ট সচেতন।

অগ্নি প্রতিরোধ ও অগ্নি নিরাপত্তা বিষয়ে আমাদের এই প্রচেষ্টা সমাজের সকল শ্রেণীর মানুষের সহযোগিতা লাভ করবে—এই আবেদন রাখছি।

মহাশয়, এই বক্তব্য রেখে আমি সভার অনুমোদনের জন্য আমার দাবি উপস্থিত করছি।

•

## DEMAND No. 27

## Major Head : 2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 174,74,35,000 be granted for expenditure under Demand No. 27, Major Head . "2070—Other

Administrative Services (Excluding Fire Protection and Control)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 57.66.54.000 already voted on account)

(The Printed Budge Speech on Demand No. 27 of Dr. Shrikumar Mukherjee was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহোদয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ২৭ নং দাবির অধীন "২০৭০—অপরাপর প্রশাসনিক কৃত্যক (অগ্নি-সুরক্ষা ও নিয়ন্ত্রণ ব্যতীত)" মুখ্যখাতে ১৯৯৯-২০০০ সালের প্রয়োজনীয় ব্যয় বাবদ ১৭৪,৭৪,৩৫,০০০ (একশত চুয়াত্তর কোটি চুয়াত্তর লক্ষ পঁয়ত্রিশ হাজার) টাকার অনুমোদনের প্রস্তাব পেশ করার অনুমতি প্রার্থনা করছি। ইতোমধ্যে গৃহীত ১৯৯৯-২০০০ সালের ভোট-অন-অ্যাকাউন্টের ৫৭,৬৬,৫৪,০০০ (সাতান্ন কোটি ছেষট্টি লক্ষ চুয়ান্ন হাজার) টাকা এর মধ্যে ধরা হয়েছে।

২। মোট মঞ্জুরির একটি বড় অংশ এ রাজ্যের অসামরিক প্রতিরক্ষা সংক্রান্ত ব্যবস্থাবলী এবং গৃহরক্ষী সংস্থার কার্যকলাপ বজায় রাখার জন্য ধার্য করা হয়েছে।

৩। এই দাবি পেশ করার মুহূর্তে স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের কার্যকলাপের মুখ্য দিকগুলি আমি সভার সম্মুখে উপস্থিত করতে চাই।

৪। **সংগঠন**

৪.১। ষাটের দশকের গোড়ায় চিন-ভারত সীমান্ত বিরোধ যখন জনজীবনকে ব্যাপকভাবে বিপর্যস্ত করে তখনই প্রতিষ্ঠা হয় অসামরিক প্রতিরক্ষা সংস্থার। যুদ্ধের ধ্বংসকান্ডে বিপন্ন জনসাধারণকে সহায়তা প্রদানই ছিল প্রাথমিক লক্ষ্য। কালক্রমে অসামরিক প্রতিরক্ষা সংস্থার ভূমিকায় বিস্তর পরিবর্তন ঘটে যায়। আকস্মিক ঘটনাপ্রবাহ, প্রাকৃতিক দুর্যোগ এবং সামাজিক বিশৃঙ্খলাজনিত যে কোনও ধরনের বিপর্যয় ঘটে গেলে সেই বিপর্যয় মোকাবিলা করাও এই সংস্থার কার্যকলাপের অঙ্গীভূত হয়েছে। অসামরিক প্রতিরক্ষা সংস্থা সমস্ত শাখাসহ জনসাধারণের পাশে এসে দাঁড়ায়।

৪.২। অসামরিক প্রতিরক্ষা সংস্থা দুটি সুস্পষ্ট পৃথক সংস্থাপনায় পরিচালিত হয়ে থাকে ঃ (ক) গৃহরক্ষী এবং (খ) অসামরিক প্রতিরক্ষা। প্রতিটি সংস্থার নিজস্ব কিছু দায়িত্ব আছে, নিচের বিবরণে সেগুলো উল্লেখ করা হল ঃ

**৫। গৃহরক্ষী সংস্থা**

৫.১। এই সংস্থাটি তিনটি অংশে বিভক্ত ঃ

(ক) কলকাতা গৃহরক্ষী সংস্থা ;

(খ) জেলা গৃহরক্ষী সংস্থা ;

(গ) সীমান্ত-শাখা গৃহরক্ষী সংস্থা।

৫.১.১। প্রায় ৪৭,০০০ (সাতচল্লিশ হাজার) গৃহরক্ষী স্বেচ্ছাসেবক অন্তর্ভুক্তির লক্ষ্যমাত্রার ভিত্তিতে প্রায় ২৩,০০০ (তেইশ হাজার) গৃহরক্ষী স্বেচ্ছাসেবক বর্তমানে গৃহরক্ষী সংস্থায় তালিকাভুক্ত। সমাজের সকল অংশের মানুষের মধ্যে থেকে এদের ভর্তি করা হয় এবং কাজের জন্য ডাকা হলে এদের পোশাক এবং কর্তব্য ভাতা দেওয়া হয়ে থাকে।

৫.২। গৃহরক্ষী সংস্থা একটি স্থায়ী সংস্থাপন ব্যবস্থায় সংগঠিত যার প্রধান হলেন পুলিশের মহানির্দেশক পদমর্যাদার একজন কম্যানডান্ট জেনারেল। কলকাতায় পুলিশ কমিশনার হলেন গৃহরক্ষী সংস্থার অতিরিক্ত কম্যানডান্ট জেনারেল। তিনি কলকাতা গৃহরক্ষী সংস্থার দায়িত্ব প্রাপ্ত। জেলাগুলিতে সামগ্রিক দায়িত্বে থাকেন জেলার পুলিশ সুপারিনটেনডেন্টগণ। রাজ্য কম্যানডান্ট জেনারেলের অধীনে একজন কম্যানডান্ট সীমান্ত শাখা গৃহরক্ষী সংস্থার প্রধান।

৫.৩। **গৃহরক্ষিদের দায়িত্ব ও কর্তব্য**

আইন-শৃঙ্খলা রক্ষায় পুলিশকে সহায়তা করা, যানবাহন নিয়ন্ত্রণ ও সরকারি ও আধা-সরকারি সংস্থার সম্পত্তি প্রহরার কাজে গৃহরক্ষী স্বেচ্ছাসেবকদের নিয়মিতভাবে মোতায়েন করা হয়ে থাকে। এছাড়া প্রতি বৎসর জানুয়ারি মাসে গঙ্গাসাগর মেলার জন্য পুলিশকে সহায়তা করা এবং ভারতের বিভিন্ন প্রান্ত থেকে সাগরমেলায় সমাগত তীর্থযাত্রীদের নিরাপত্তা সুনিশ্চিত করার কাজে বিপুল সংখ্যক গৃহরক্ষী স্বেচ্ছাসেবক মোতায়েন করা হয়। পূজা উৎসবাদিতে সম্প্রীতি ও দর্শনার্থিদের নিরাপত্তা বজায় রাখার কাজেও গৃহরক্ষী স্বেচ্ছাসেবকরা পুলিশের সঙ্গে একযোগে কাজ করে থাকে। প্রতি বছর প্রজাতন্ত্র দিবস এবং ৬ই ডিসেম্বর বার্ষিক গৃহরক্ষী ও অসামরিক প্রতিরক্ষা দিবস উপলক্ষে অনুষ্ঠিত সম্মিলিত কুচকাওয়াজ প্রদর্শনীতেও তারা অংশগ্রহণ করে থাকে।

তাছাড়া নির্বাচনের সময় (পঞ্চায়েত, পৌরসভা ও সাধারণ নির্বাচন) কলকাতা ও জেলাগুলিতে আইন-শৃঙ্খলা রক্ষার কাজে পুলিশকর্মিদের সঙ্গে তাদেরও মোতায়েন করা হয়।

**৫.৪। সীমান্ত-শাখা গৃহরক্ষী বাহিনীর কর্তব্য**

সীমান্ত-শাখা গৃহরক্ষী বাহিনীর সদস্যরা আমাদের আন্তর্জাতিক সীমান্ত প্রহরার কাজে সহায়তা করে এবং এ ধরনের কাজের সঙ্গে সংশ্লিষ্ট ঝুঁকি ও বিপদ সাহসিকতার সঙ্গে মোকাবিলা করে বিশ্বস্ততার সঙ্গে তাদের কর্তব্য সম্পাদন করে। সীমান্তবর্তী অঞ্চলে স্বাভাবিক পরিস্থিতিতে এবং উত্তেজনাপূর্ণ সময়ে তারা সীমান্তবর্তী গ্রামগুলিতে স্থানীয় নিরাপত্তা বজায় রাখতে সাহায্য করে এবং এর দ্বারা স্থানীয় অধিবাসীদের জমি আগলে পড়ে থাকার মনোবল বৃদ্ধি করে এবং সীমান্ত বরাবর ছোটখাটো চুরি ইত্যাদি ঘটনার প্রতিবন্ধক হিসাবে কাজ করে। আপৎকালীন পরিস্থিতিতে দূর-সংযোগ রক্ষাকারী লাইন সুরক্ষিত রাখা এবং সীমান্তবর্তী অঞ্চলে অভ্যন্তরীণ নিরাপত্তা সংক্রান্ত সমস্যা মোকাবিলা করার কাজে তারা স্থানীয় প্রশাসনকে সাহায্য করে থাকে।

**৫.৫। গৃহরক্ষীদের আবাসন ব্যবস্থা**

গৃহরক্ষীদের জন্য কোনও পৃথক ব্যারাকের ব্যবস্থা নেই। ব্যারাকের সুবিধা না থাকায় জেলাগুলিতে কর্তব্যপালনের জন্য আহূত গৃহরক্ষীদের অনেক সমস্যার সম্মুখীন হতে হয়। এই সমস্যার সমাধানকল্পে সরকার জেলাগুলিতে গৃহরক্ষীদের জন্য ব্যারাক স্থাপনের সিদ্ধান্ত নিয়েছে। মেদিনীপুরে একটি এবং দার্জিলিং জেলায় অপর একটি, মোট দুটি ব্যারাকের জন্য এ বছর ১০ লক্ষ টাকা অনুমোদন করা হয়েছে।

**৫.৬। গৃহরক্ষীদের প্রশিক্ষণ**

গৃহরক্ষীদের প্রশিক্ষণের জন্য কোনও প্রতিষ্ঠান এযাবৎ ছিল না। এই অসুবিধা দূর করার উদ্দেশ্যে সরকার উত্তর দিনাজপুর জেলার ইটাহারে একটি কেন্দ্রীয় প্রশিক্ষণ প্রতিষ্ঠান স্থাপনের সিদ্ধান্ত নিয়েছে। এ বাবদ অনুমিত ব্যয় ধার্য হয়েছে ১৭৮.৬২ লক্ষ টাকা এবং ৫০ লক্ষ টাকা এ বছর এই প্রতিষ্ঠানের জন্য অনুমোদন করা হয়েছে।

**৫.৭। গৃহরক্ষীদের কর্তব্য-ভাতা**

গৃহরক্ষী স্বেচ্ছাসেবকদের কর্তব্য-ভাতা এযাবৎ বিভিন্ন সময়ে সংশোধন করা হয়েছে এবং বর্তমানে তাদের দৈনিক মাথাপিছু ৭১ টাকা কর্তব্য-ভাতা প্রদান করা হয়।

**৬। অসামরিক প্রতিরক্ষা সংস্থা**

৬.১। কলকাতা এবং বিভিন্ন জেলায় অসামরিক প্রতিরক্ষার নিয়মিত সংস্থাপনা রয়েছে। সিনিয়র স্টাফ অফিসার ইনস্ট্রাক্টর এবং স্টাফ অফিসার ইনস্ট্রাক্টরগণ উৎসাহী জনসাধারণকে বিভিন্ন পর্যায়ে অসামরিক প্রতিরক্ষার ব্যবস্থাবলী সংগঠিত করার জন্য

প্রশিক্ষণ দিয়ে থাকে। বিভিন্ন অসামরিক প্রতিরক্ষা পরিষেবা এবং কন্ট্রোল রুমে মোতায়েনের জন্য তারা স্বেচ্ছাসেবক ভর্তি করে থাকে। এই সব আধিকারকেরা বিভিন্ন অসামরিক প্রতিরক্ষা সংক্রান্ত প্রকল্প প্রণয়ন ও রূপায়ণের কাজে স্থানীয় প্রশাসনিক কর্তৃপক্ষকে সাহায্য। করে। অসামরিক প্রতিরক্ষা সংস্থার স্বেচ্ছাসেবকরা প্রাকৃতিক দুর্যোগের সময় ত্রাণ, উদ্ধার ও পুনর্বাসনের কাজে মূল্যবান সেবাকার্য প্রদান করে থাকে। আপৎকালীন পরিস্থিতিতে, দুর্ঘটনা ও বিপর্যয়ে তাদের কাজ বিশেষ উল্লেখের দাবি রাখে। প্রতি বছর গঙ্গাসাগর মেলা, দুর্গা পূজা এবং শিল্প-মেলা ও বই-মেলা প্রভৃতি বড় বড় মেলায় অসামরিক প্রতিরক্ষা সংস্থার স্বেচ্ছাসেবকদের মোতায়েন করা হয়। জাকেরিয়া স্ট্রীটের দোতলা বাড়ি ভেঙে পড়ার ঘটনায় অসামরিক প্রতিরক্ষা সংস্থার আধিকারিক ও স্বেচ্ছাসেবকরা যেভাবে কাজ করেছে তা অবশ্যই উল্লেখ করতে হয়। আমাদের আধিকারিক ও স্বেচ্ছাসেবকরা কলকাতা পৌর নিগম, পুলিশ ও দমকল কর্মিদের সঙ্গে ত্রাণ ও উদ্ধারকার্য পরিচালনা, ভেঙেপড়া বাড়ির ধ্বংসস্তুপ সরানোর কাজে একযোগে কাজ করেছে। ঘূর্ণিঝড় বিধ্বস্ত মেদিনীপুর জেলার দাঁতন অঞ্চলেও অসামরিক প্রতিরক্ষা সংস্থার আধিকারিক ও স্বেচ্ছাসেবকদের পাঠানো হয়েছিল। এ বছর দমদম বিমান বন্দর ও শিয়ালদহ স্টেশনে ত্রাণসামগ্রী গ্রহণ ও প্রেরণ সংক্রান্ত কাজ তদারকির জন্য অসামরিক প্রতিরক্ষা সংস্থার আধিকারিক ও স্বেচ্ছাসেবকদের নিয়োজিত করা হয়েছিল। এ ব্যাপারে ত্রাণ দপ্তরের আধিকারিকদের সঙ্গে তারা একত্রে কাজ করেছে। দুর্যোগ ও বিপর্যয়ে অসামরিক প্রতিরক্ষা সংস্থার ভূমিকা জনসাধারণের সপ্রশংস স্বীকৃতি ও আস্থা অর্জন করেছে জেনে আমি সন্তোষ প্রকাশ করছি।

৬.২। বন্যা সংক্রান্ত বার্তা ও পূর্বাভাস প্রেরণের জন্য কোচবিহার ও জলপাইগুড়ির উত্তরবঙ্গের এই দুটি জেলায় সেচ ও জলপথ বিভাগের প্রশাসনিক কর্তৃত্বাধীন উত্তরবঙ্গ বন্যা নিয়ন্ত্রণ কমিশন প্রতিষ্ঠিত বেতার-বার্তা প্রেরণকেন্দ্রে মোতায়েনের জন্য পশ্চিমবঙ্গ অসামরিক জররি বাহিনীর সঙ্গে অসামরিক প্রতিরক্ষা জলবাহিনীর কর্মিদের প্রতি বছর প্রেরণ করা হয়।

৬.৩। পশ্চিমবঙ্গের বন্যাপ্রবণ জেলাগুলিতে প্রতি বছর বর্ষাকালে ত্রাণ ও উদ্ধারকার্য পরিচালনার জন্য পশ্চিমবঙ্গ অসামরিক জরুরি বাহিনী ও অসামরিক প্রতিরক্ষা জলবাহিনী কর্মিদের মোতায়েন করা হয়। জলমগ্ন মানুষদের উদ্ধার ও দুর্গত এলাকায় ত্রাণসামগ্রী পাঠানোর কাজে তারা জেলা প্রশাসনকে সাহায্য করে। আউট-বোর্ড মোটর সংলগ্ন নৌকা সহযোগে এই কর্মচারিদের জেলা প্রশাসন অপরিহার্য সৈনিকরূপে গণ্য করে। এ বছর মালদা, উত্তর দিনাজপুর ও মুর্শিদাবাদ জেলার বন্যাকবলিত অঞ্চলে তারা প্রশংসনীয় কাজ করেছে।

৬.৪। পুলিশ ও দমকল সংস্থাকে আপৎকালীন পরিস্থিতিতে সহায়তা করা ছাড়াও অসামরিক প্রতিরক্ষা সংস্থার নিজস্ব বিশেষীকৃত কার্যক্ষেত্র রয়েছে। গঙ্গাসাগর মেলার সময় অসামরিক প্রতিরক্ষা জলবাহিনী ও অসামরিক জরুরি বাহিনীর কর্মীরা তাদের নিজস্ব বেতার-বার্তা প্রেরণ ব্যবস্থা ও আউটবোর্ড মোটর সংলগ্ন যন্ত্রচালিত নৌকাসহ দ্রুত কর্মসম্পাদনের জন্য হাজির থাকে।

৬.৫। কলকাতা কেন্দ্রীয় অসামরিক প্রতিরক্ষা প্রশিক্ষণ প্রতিষ্ঠান নিয়মিতভাবে অসামরিক প্রতিরক্ষা কর্মিদের প্রশিক্ষণ দিয়ে থাকে। অসামরিক প্রতিরক্ষা সংস্থার ইনস্ট্রাক্টরগণ ডেপুটি সুপারিনটেনডেন্ট, ইন্সপেক্টর, সাব-ইন্সপেক্টর পদমর্যাদার পুলিশ কর্মচারিদের এবং র‍্যাফ কর্মিদের অসামরিক প্রতিরক্ষা ব্যবস্থাদি সম্পর্কে প্রশিক্ষণ দিয়েছে। বেশ কিছু সংখ্যক সিনিয়র স্টাফ অফিসার ইনস্ট্রাকটর ও স্টাফ অফিসার ইনস্ট্রাকটরদের প্রতি বছর নাগপুরে জাতীয় অসামরিক প্রতিরক্ষা কলেজে অসামরিক প্রতিরক্ষা প্রশিক্ষণের জন্য পাঠানো হয়। জনসাধারণ ও ছাত্রদের মধ্যে অসামরিক প্রতিরক্ষা সম্পর্কে সচেতনতা জাগিয়ে তোলার জন্য রাজ্যের বাছাই করা শহরের আবশ্যিক প্রশিক্ষণের ব্যবস্থা করা হচ্ছে।

৬.৬। অ্যাডিশনাল ডিভিশনাল ওয়ার্ডেনের শূণ্য পদ পূরণ করে ওয়ার্ডেন পরিষেবা পুনরুজ্জীবনের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

৬.৭। বিধাননগরে যুবভারতী ক্রীড়াঙ্গনে অষ্টাদশ সারা-ভারত গৃহরক্ষী ও অসামরিক প্রতিরক্ষা পেশাধর্মী ও ক্রীড়া সম্মিলনীর আয়োজন করতে সক্ষম হয়েছি—সভাকে এই তথ্য জানাতে পেরে আমি সন্তুষ্ট। পশ্চিমবঙ্গসহ ১৬টি রাজ্যের প্রায় ১,৬০০ প্রতিযোগী এই সম্মিলনীতে অংশ গ্রহণ করেছিল। পশ্চিমবঙ্গ সরকারের অন্য কয়েকটি দপ্তর, রেল কর্তৃপক্ষ, ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন এবং সেনা কর্তৃপক্ষের সক্রিয় সহায়তা ও সহযোগিতায় আমরা এই সম্মিলনীকে সর্বাঙ্গীন সফল করতে সক্ষম হয়েছি।

৭। আমরা গর্বিত যে, বিগত বছরগুলোর মতোই ১৯৯৮ সালের স্বাধীনতা দিবসে তিনজন অসামরিক প্রতিরক্ষা আধিকারিক এবং ১৯৯৯ সালের প্রজাতন্ত্র দিবসে দুইজন আধিকারিককে তাদের বিশিষ্ট কাজের স্বীকৃতিস্বরূপ সারা-ভারত গৃহরক্ষী ও অসামরিক প্রতিরক্ষা-পদক প্রদান করা হয়েছে।

৮। সংক্ষেপে বলা যেতে পারে যে, অসামরিক প্রতিরক্ষার ব্যবস্থাবলী স্বাভাবিক জনজীবনের অঙ্গ হয়ে দাঁড়িয়েছে। অসামরিক প্রতিরক্ষা হচ্ছে স্বয়ং নাগরিকদের দ্বারাই সংগঠিত নাগরিক প্রতিরক্ষা। এই বিভাগ সর্বদাই এর সমস্ত শাখাগুলোকে জনমুখী রেখেছে এবং যুদ্ধ বা শান্তি পরিস্থিতি যাই হোক না কেন প্রয়োজনের সময় জনসাধারণের

পাশে দাঁড়ানোর অঙ্গীকার পুনরায় ব্যক্ত করছে।

৯। বিভিন্ন খাতে দাবির বিস্তারিত বিবরণ নিচে দেওয়া হল ঃ

| | | টাকা |
|---|---|---|
| (১) ০০৩-প্রশিক্ষণ | | |
| (ক) যোজনা-বহির্ভূত | .. | ৫৭,১০,০০০ |
| (খ) রাজ্য-যোজনা | .. | ১৫০,০০,০০০ |
| (২) ১০৪-নজরদারি | | |
| যোজনা-বহির্ভূত | .. | ১৭,৪০,৭০,০০০ |
| (৩) ১০৫-বিশেষ তদন্ত আয়োগ | | |
| যোজনা-বহির্ভূত | .. | ৩,৫৪,০৫,০০০ |
| (৪) ১০৬-অসামরিক প্রতিরক্ষা | | |
| যোজনা-বহির্ভূত | .. | ২৬,০৪,৩৬,০০০ |
| (৫) ১০৭-গৃহরক্ষী বাহিনী | | |
| যোজনা-বহির্ভূত | .. | ৬৫,৮৩,৪৭,০০০ |
| (৬) ১১২-বাড়িভাড়া নিয়ন্ত্রণ | | |
| যোজনা-বহির্ভূত | .. | ২,৩৮,২০,০০০ |
| (৭) ১১৪-পরিবহ ক্রয় ও রক্ষণাবেক্ষণ | | |
| যোজনা-বহির্ভূত | .. | ৩৪,১৪,১৫,০০০ |
| (৮) ১১৫-অতিথি নিবাস, সরকারি হস্টেল প্রভৃতি | | |
| যোজনা-বহির্ভূত | .. | ১৪,৫২,০০০ |
| (৯) ১১৬-অভিবাসন ব্যুরো | | |
| যোজনা-বহির্ভূত | .. | ২৬,৩২,০০০ |
| (১০) ১১৮-নাগরিকত্ব আইন সংক্রান্ত প্রশাসন | | |
| যোজনা-বহির্ভূত | .. | ৬১,২৩,০০০ |

(১১) ৮০০-অন্যান্য ব্যয়

| | | |
|---|---|---|
| (ক) যোজনা-বহির্ভূত | .. | ২১,৯৮,২৫,০০০ |
| (খ) রাজ্য-যোজনা | .. | ২৮,০০,০০০ |
| সর্বমোট | .. | ১,৭৪,৭৪,৩৫,০০০ |

১০। মহাশয়, এই বিষয়গুলি উল্লেখ করে আমি ১৯৯৯-২০০০ সালের বাজেট মঞ্জুরির বিষয়টি সভায় গ্রহণ ও অনুমোদনের জন্য পেশ করছি।

## DEMAND No. 28

### Major Head : 2071—Pensions and Other Retirement Benefits

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1001,29,20,000 be granted for expenditure under Demand No. 28, Major Head : "2071—Pensions and Other Retirement Benefits" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 400,51,68,000 already voted on account)

## DEMAND No. 29

### Major Head : 2075—Miscellaneous General Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 14,31,65,000 be granted for expenditure under Demand No. 29, Major Head : "2075—Miscellaneous General Services" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 4,72,44,000 already voted on account)

## DEMAND No. 30

**Major Heads : 2202—General Education, 2203—Technical Education, 2205—Art and Culture and 6202—Loans for Education, Sports, Art and Culture**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4914,42,04,000 be granted for expenditure under Demand No. 30, Major Heads : "2202—General Education, 2203—Technical Education, 2205—Art and Culture and 6202—Loans for Education, Sports, Art and Culture" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 1621,75,88,000 already voted on account)

(The Printed Budget Speech on Demand Nos. 30 & 45 of Shri Satya Sadhan Chakraborty, Shri Kanti Biswas, Shri Bansogopal Chowdhury, Srimati Anju Kar & Shri Nimai Mal was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে ৩০ নং অভিযাচনের অন্তর্গত "২২০২-সাধারণ শিক্ষা", "২২০৩-কারিগরী শিক্ষা", "২২০৫-কলা ও সংস্কৃতি বিষয়ের ঋণ"—এই চার খাতে ১৯৯৯-২০০০ আর্থিক বছরের জন্য মোট ৪৯১৪ কোটি ৪২ লক্ষ ৪ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব পেশ করছি। ১৯৯৯-২০০০ সালের শিক্ষাখাতে ব্যয়-বরাদ্দের বৃহৎ অংশ ৩০ নং অভিযাচনের অন্তর্গত উপরোক্ত চার খাতে প্রস্তাবের অন্তর্ভুক্ত আছে। ১৯৯৯-২০০০ সালে শিক্ষাখাতে অন্যান্য অভিযানের অন্তর্গত ব্যয়-বরাদ্দের প্রস্তাব সংশ্লিষ্ট মন্ত্রীগণ পেশ করবেন।

এই সঙ্গে ৪৫ নং অভিযাচনের অন্তর্গত "২২৫১-সেক্রেটারিয়েট সোস্যাল সার্ভিস" খাতে ১৯৯৯-২০০০ আর্থিক বছরের জন্য ২৩ কোটি ২ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব পেশ করছি। প্রস্তাবিত এই অর্থ ১৯৯৯-২০০০ আর্থিক বছরে রাজ্য সরকারের ১৭টি বিভাগের কর্মিদের বেতন ও ভাতা ইত্যাদি প্রদানের জন্য ব্যয়িত হবে।

অন্তর্বর্তী কালের ব্যয়ের জন্য প্রস্তাবিত যথাক্রমে ১৬২১ কোটি ৭৫ লক্ষ ৮৮

হাজার টাকা এবং ৭ কোটি ৫৯ লক্ষ ৬৬ হাজার টাকা উপরোক্ত প্রস্তাব দুটির অন্তর্ভুক্ত।

ভারত আয়তনে বিশাল। বহু বৈচিত্র্যে বৈচিত্র্যময়। তথাপি আমাদের দেশের সংবিধানে শিক্ষাকে ১৯৭৬ সালে নিয়ে যাওয়া হয় যুগ্ম তালিকায়। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে তখন প্রতিশ্রুতি দেওয়া হয় শিক্ষায় পশ্চাদপদ এই দেশে শিক্ষা প্রসারে এবং উন্নয়নে কেন্দ্রীয় সরকার অধিকতর কর্তব্য পালন করতে চায়। সেই সময় থেকে সমগ্র দেশের শিক্ষার গতি-প্রকৃতি প্রভূত পরিমাণে কেন্দ্রীয় সরকারের ভূমিকার উপর নির্ভর করে। গত বৎসর যখন আমরা এই বাজেট প্রস্তাব পেশ করেছিলাম তখন কেন্দ্রে সবে নূতন সরকার প্রতিষ্ঠিত হয়েছে। যে শিক্ষা ছিল এত দিন ধরে বেদনাদায়কভাবে উপেক্ষিত—সেই শিক্ষা সম্পর্কে ঐ সরকারের নির্বাচনী প্রতিশ্রুতি ছিল অনেক। কিন্তু কিছু দিনের মধ্যে তাদের বাজেট বরাদ্দের মধ্য দিয়ে প্রমাণ হয়ে গেল শিক্ষার প্রতি তারাও সীমাহীন অবহেলা দেখাতে বদ্ধপরিকর। গত ২৭শে ফেব্রুয়ারি কেন্দ্রীয় সরকার যে বাজেট সংসদে পেশ করেছেন তাতে আমাদের ঐ বক্তব্য পুরোপুরি সমর্থিত হয়েছে, শিক্ষার প্রতি সরকারের দায়িত্ব শুধু হ্রাস করার প্রবণতা নয়—শিক্ষাকে অবৈজ্ঞানিক পন্থায় পরিচালিত করা এবং শিক্ষার আঙ্গিনাকে সাম্প্রদায়িকতার বিষ-বাষ্পে কলুষিত করার সুস্পষ্ট প্রয়াস প্রকাশিত হয়েছে। এই পটভূমিতে দাঁড়িয়ে আমরা এই রাজ্যের শিক্ষা বাজেট পেশ করছি।

এই রাজ্যে বামফ্রন্ট সরকার প্রায় ২২ বছর দায়িত্ব পালন করার সুযোগ পেয়েছে। এই সময়ের মধ্যে জন-জীবনের প্রতিটি ক্ষেত্রে—এই সরকারের জনমুখী কাজের সাফল্য প্রমাণিত হয়েছে। যে কয়েকটি বিষয় এই সরকারের সাফল্য দেশবাসীর দৃষ্টি আকর্ষণ করেছে—তার মধ্যে একটি হল শিক্ষা। বর্তমান বিশ্বে শিক্ষা আরও গুরুত্ব নিয়ে উপস্থিত হয়েছে। নিরক্ষরতার ব্যাধি শুধু দূর করা নয়—তা তো করতেই হবে—সেই সাথে প্রত্যেক নাগরিককে অন্তত মাধ্যমিক শিক্ষার স্তর পর্যন্ত নিয়ে যাওয়া অপরিহার্য হয়ে পড়েছে। বিজ্ঞান ও প্রযুক্তির অভাবনীয় অগ্রগমণের ফলে বিজ্ঞান এবং কারিগরি শিক্ষার মানকে যুগোপযুগী করার প্রশ্ন অত্যন্ত জরুরি হয়ে দেখা দিয়েছে। সকল স্তরের চাহিদা অনুযায়ী দক্ষতা সম্পন্ন ব্যক্তি সৃষ্টি করতে এবং দ্রুত বিকাশশীল বিশ্বের সাথে পাল্লা দিয়ে ছুটতে বহুমুখী গবেষণার ধারাকে উন্নত করার তাগিদে উচ্চশিক্ষার উপর যথোচিত গুরুত্ব আরোপ করা ব্যতীত কোনও গত্যন্তর নেই। জ্ঞান ভান্ডার এবং নব-নব তথ্যরাজিকে সর্বাধিক মানুষের নাগালের মধ্যে পৌঁছে দিতে গ্রন্থাগার পরিষেবার কোনও বিকল্প নেই।

বিজ্ঞান-ভিত্তিক, গণমুখী, ধর্মনিরপেক্ষ এবং সমাজ উন্নয়নের সহায়ক সার্বিক শিক্ষা ব্যবস্থা প্রণয়ন ও তার রূপায়ণে রাজ্যের বামফ্রন্ট সরকার অঙ্গীকারবদ্ধ। সহায়-সম্বল যত সীমিতই হোক না কেন—সাধারণ মানুষ বিশেষ করে শিক্ষার সাথে যুক্ত করে এই কাজ

সাধ্যানুসারে সম্পন্ন করতে আমরা কৃতসংকল্প। এটাই বাজেট প্রস্তাব রচনায় আমাদের চালিকা শক্তি।

আমরা গত বছরের তুলনায় ১৭৬ কোটি ৫৭ হাজার টাকা অতিরিক্ত বরাদ্দের প্রস্তাব রাখছি। তারই কিছু প্রকল্পের লক্ষ্যমাত্রা এবং সাফল্যের বিবরণ উল্লেখ করা হল।

## বিদ্যালয় শিক্ষা

**ন্যূনতম মৌলিক কর্মসূচি :** আর্থিক সমস্যার কারণে ৫ থেকে ১৪ বছরের তাবৎ শিশুদের অবৈতনিক ও বাধ্যতামূলক শক্ষার অন্তর্ভুক্ত করা অত্যন্ত কঠিন হয়ে পড়েছে। আগামী ৫ বছরের মধ্যে এই উদ্দেশ্যকে সার্থক করতে অতিরিক্ত ২,৮০০ কোটি টাকা ছাড়াও পৌনঃপুনিক ব্যয় বাবদ বার্ষিক ১,৬০০ কোটি টাকা প্রয়োজন। অর্থ উৎস-এর এ ধরনের অপ্রতুলতা সত্ত্বেও ৯ম পরিকল্পনার নির্দিষ্ট সময়সীমার মধ্যে বিদ্যালয় শিক্ষা বিভাগের তরফে সমস্ত শিশুর জন্য বুনিয়াদি শিক্ষার একটি প্রস্তাব রাখা হয়েছে। এই উদ্দেশ্যকে সামনে রেখে এ কারণে প্রয়োজনীয় ৭,৪২০টি প্রাথমিক বিদ্যালয়ের মধ্যে ২০০০টি বিদ্যালয়কে গত ২ বছরে অনুমোদন দেওয়া হয়েছে এবং আগামী আর্থিক বছরে আরও ১০০০টি প্রাথমিক বিদ্যালয় স্থাপন করার প্রচেষ্টা থাকবে। ইতিমধ্যে আমরা ২০০০টি প্রাথমিক বিদ্যালয়ের জন্য ৬০০০ শিক্ষক পদের অনুমোদন দিয়েছি এবং ক্রমবর্ধমান ছাত্রসংখ্যার পরিপ্রেক্ষিতে ৪,৫০০ অতিরিক্ত শিক্ষক পদের অনুমোদনও দেওয়া হয়েছে। ব্যবধান সীমিত করার লক্ষ্যে পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগও শিশুশিক্ষা কেন্দ্র প্রতিষ্ঠা করছে।

আমরা প্রাথমিক বিদ্যালয়সমূহে শ্রেণীকক্ষের সংখ্যাবৃদ্ধির প্রয়াস চালাচ্ছি এবং এই লক্ষ্যে 'তহবিল' নির্দিষ্ট করে বিভিন্ন হিসাব শীর্ষে বর্ধিত পরিমাণে অর্থ-বরাদ্দ করা হয়েছে।

**উৎসাহদান প্রকল্প :** তফসিলি জাতি/উপজাতি ছাত্রীদের জন্য ১০০% এবং অপরাপর আর্থিক দিক থেকে পশ্চাদপদ পরিবারের ছাত্রীদের জন্য ২০% বিদ্যালয়-পোশাক সরবরাহের উদ্দেশ্যে চলতি আর্থিক বছরের পরিকল্পনা বাজেট-এ অর্থ-বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

**জেলা প্রাথমিক শিক্ষা কার্যক্রম :** এটি একটি সহায়তাপ্রাপ্ত কেন্দ্রীয় প্রকল্প। এই প্রসঙ্গে মোট ব্যয়ের ১৫% রাজ্য সরকারের 'তহবিল' থেকে দেওয়া হয়ে থাকে। ১৯৯৮-৯৯ সালে এই উদ্দেশ্যে কোটি টাকা দেওয়া হয়েছিল। বর্তমানে রাজ্যের ৫টি জেলায় এই প্রকল্প চালু আছে এবং শীঘ্রই আরও ৫টি জেলাকে এই প্রকল্পের আওতাভুক্ত করার ইচ্ছা আমরা পোষণ করছি। ১৯৯৯-২০০০ সালে প্রয়োজনীয় সহায়ক 'তহবিল'-এর

বন্দোবস্ত করা হবে।

জাতীয় প্রাথমিক বিদ্যালয় ও উচ্চপ্রাথমিক বিদ্যালয়ের মধ্যেকার সংখ্যাগত অনুপাত ৪ঃ১ এ আনয়নের লক্ষ্যে জুনিয়র হাইস্কুল প্রতিষ্ঠা ও বর্তমান জুনিয়র হাইস্কুল, হাইস্কুল এবং হায়ার সেকেন্ডারি স্কুলে অধিক সংখ্যক বিভাগ খোলার প্রয়াস করছি।

এই উদ্দেশ্য পূরণের লক্ষ্যে আমরা ৫০০ জুনিয়র হাইস্কুল স্থাপনের এবং ৩০০ বর্তমান জুনিয়র হাইস্কুলকে মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করার পরিকল্পনা করেছি।

মাধ্যমিক পরীক্ষায় উত্তীর্ণ উচ্চতর শিক্ষাভিলাষী ছাত্রছাত্রীর সংখ্যা বহুল পরিমাণে বৃদ্ধির পরিপ্রেক্ষিতে কলেজগুলির উপরে ক্রমবর্ধমান চাপ লাঘবের লক্ষ্যে যেহেতু উচ্চমাধ্যমিক শিক্ষাক্রম কলেজস্তর থেকে উঠিয়ে নেওয়ার পরিকল্পনা আছে সেহেতু বর্তমান ৩০০ মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

মাধ্যমিক বিদ্যালয় উচ্চ মাধ্যমিক বিদ্যালয় ও মাদ্রাসাসমূহের উন্নয়নের জন্য উপযুক্ত পরিকাঠামো গঠনের স্বার্থে তহবিলে প্রয়োজনীয় অর্থের পরিমাণ বৃদ্ধি করা হয়েছে।

পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা আইন, ১৯৭৩ অনুযায়ী পরবর্তী শিক্ষাবর্ষে 'জেলা প্রাথমিক বিদ্যালয় সংসদ'-এর নির্বাচন অনুষ্ঠানের সিদ্ধান্ত গৃহীত হয়েছে।

**পাঠ্যপুস্তক ঃ** প্রতি বছর প্রথম শ্রেণী থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত পাঠরত ছাত্র-ছাত্রীদের বিভিন্ন ভাষায় লিখিত 'পাঠ্যপুস্তক' সরবরাহ করা হয়ে থাকে। এ-বছরে ইংরাজি পাঠ্যপুস্তক ছাপিয়ে পাঠরত শিশুদের মধ্যে বিনামূল্যে সরবরাহের ব্যবস্থা নেওয়া হয়েছে—যেহেতু সরকার পরবর্তী শিক্ষাবর্ষ থেকে প্রাথমিক-এর তৃতীয় শ্রেণী এবং দ্বিতীয় শ্রেণীর পর্ব থেকে ইংরাজি চালু করার সিদ্ধান্ত নিয়েছে। এতদুদ্দেশ্যে ১৯৯৯-২০০০ সালে বাজেটে প্রয়োজনীয় বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে। গুণগত মানোন্নয়ন-এর লক্ষ্যে পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা পর্ষদ এ বছর থেকে দ্বিতীয় শ্রেণীর অন্তিম পর্বে বিজ্ঞানভিত্তিক মূল্যায়ন চালু করছে।

প্রাথমিক বিদ্যালয়ের জন্য পাঠ্যপুস্তক ছাপানো ও সরবরাহের সুব্যবস্থার স্বার্থে 'পাঠ্যপুস্তক নিগম' গঠন করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং প্রাসঙ্গিক বিষয়ে ১৯৯৯-২০০০-এর বাজেটে যথেষ্ট অর্থ বরাদ্দের ব্যবস্থা করা হয়েছে।

**শিক্ষার গুণগত মান-এর উন্নয়ন ঃ** সবার জন্য শিক্ষা-প্রকল্পকে সার্থক করতে নিম্নলিখিত লক্ষ্য নির্দেশ করা হয়েছে—(১) ৫ বছরের উপরকার সমস্ত শিশুকে বিদ্যালয়ে নথিভুক্ত করা, (২) নির্ধারিত সময় পর্যন্ত সকল শিশুকে বিদ্যালয়ে ব্যাপৃত রাখা, (৩)

আনন্দপাঠ ও ডি.পি.ই.পি. নির্দেশিত পথে ন্যূনতম শিক্ষালাভে তাদের সহায়তা করা।

জেলাপরিষদ, স্থানীয় পঞ্চায়েত, পৌরসভা ও সাধারণ প্রশাসন এবং ইউনিসেফ-এর আর্থিক সাহায্য রাজ্য প্রাথমিক শিক্ষা পর্যদ এ-পর্যন্ত ১৩টি জেলায় ছড়িয়ে থাকা ৪,০০০টি বিদ্যালয়কে 'আনন্দপাঠ'-এর শিক্ষাশৈলীর অন্তর্ভুক্ত করেছে। আশা করা যায় এই প্রয়াস সার্থক হবে এবং সমস্ত বিদ্যালয়কেই এইভাবে একই ধারার অনুসারী করা যাবে।

**শিক্ষক-শিক্ষণ ঃ** প্রাথমিক শিক্ষার গুণগত মানোন্নয়ন সাধনের প্রকল্প চালু রাখার জন্য জেলাস্তরে প্রয়োজনীয় সুযোগ-সুবিধার ব্যবস্থা করা হয়েছে।

শিক্ষা সম্পর্কিত সহায়তার ব্যবস্থা রাখার জন্য অদূর ভবিষ্যতে আমরা এস. সি. ই. আর. টি.-র নিজস্ব ভবন নির্মাণের জন্য অর্থ-বরাদ্দ করছি।

শিক্ষকদের মানোন্নয়নের জন্য আমরা শিক্ষক-শিক্ষণের বিষয়টিতে জোর দিচ্ছি এবং ১৩টি 'ডায়েট' স্থাপনের অনুকুলে পদক্ষেপ নিয়েছি। ১৩টি 'ডায়েট'-এর নির্মাণ কাজ চলছে এর মধ্যে ৫টির কাজ সমাপনের মুখে। ১৯৯৯-২০০০ সালে আমরা আরও ৩টি 'ডায়েট' স্থাপন করতে চলেছি।

**১০ম অর্থ কমিশনের সুপারিশ ঃ** ১০ম অর্থ কমিশনের সুপারিশ-এর ভিত্তিতে ১৯৯৯-২০০০ বাজেট-এ গ্র্যান্ড-এর ব্যবস্থা রাখার প্রস্তাব করা হয়েছে। এই তহবিলে বরাদ্দ অর্থ দিয়ে প্রাথমিক বিদ্যালয়ে শ্রেণীকক্ষ নির্মাণ ও পানীয় জলের ব্যবস্থা করা হচ্ছে এবং প্রাথমিক ও জুনিয়র হাইস্কুলের ছাত্রীদের জন্য শৌচাগার নির্মাণের উদ্যোগ নেওয়া হচ্ছে।

## মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক শিক্ষা

১১ থেকে ১৪, ১৪ থেকে ১৬ এবং ১৬ থেকে ১৮ বয়ঃক্রমের কিশোর-কিশোরিদের মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক শিক্ষার আওতাভুক্ত করার উদ্দেশ্যে বিদ্যালয় শিক্ষার সর্বস্তরে পরিকাঠামোগত ক্ষমতা বৃদ্ধি করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

**মাদ্রাসা শিক্ষা ঃ** বর্তমান মাদ্রাসা শিক্ষার আধুনিকীকরণের প্রয়াস করছি। কেন্দ্রীয় সরকারের এতদসম্বন্ধীয় প্রকল্পের সাহায্যে পর্যায়ক্রমে সমস্ত অনুমোদিত মাদ্রাসাকে এর আওতাভুক্ত করে মাদ্রাসা শিক্ষার আধুনিকীকরণের ব্যবস্থা করছি। প্রচলিত ধরনের নিরিখে প্রয়োজনীয় সংখ্যক শিক্ষক ও অশিক্ষক কর্মচারী নিয়োগের ব্যবস্থা করে অবর মাদ্রাসাকে উচ্চমাদ্রাসায় উন্নীত করার প্রয়াসও আমরা একই সঙ্গে করছি।

**কমপিউটার সাক্ষরতা ঃ** এই প্রকল্পে বিভিন্ন মাধ্যমিক বিদ্যালয়ে কমপিউটার শিক্ষার

প্রবর্তন করা হয়েছে। এই বছরেও কমপিউটার শিক্ষা প্রকল্প আরও ১০০ মাধ্যমিক বিদ্যালয়ে প্রসারিত করার ব্যবস্থার অনুকূলে আমরা পদক্ষেপ নিয়েছি।

**বিদ্যালয় কৃত্যক আয়োগ :** বিদ্যালয় কৃত্যক আয়োগ স্থাপন করা হয়েছে। এই কৃত্যকের মাধ্যমে জুনিয়র হাই, মাধ্যমিক, উচ্চমাধ্যমিক বিদ্যালয়সমূহে শিক্ষক নিযুক্তির ব্যবস্থা নেওয়া হচ্ছে। একটি কেন্দ্রীয় আয়োগের অধীনে চারটি আঞ্চলিক আয়োগ, এ-প্রসঙ্গে কাজ আরম্ভ করেছে। এই আয়োগসমূহের কর্মকান্ড পরিচালন বাবদ প্রয়োজনীয় অর্থ-বরাদ্দের প্রস্তাব ১৯৯৯-২০০০-এর বাজেটে রাখা হয়েছে।

দার্জিলিং গোরখা পার্বত্য পরিষদে পার্বত্য অঞ্চলের জন্য শীঘ্রই একটি অতিরিক্ত আঞ্চলিক বিদ্যালয় কৃত্যক আয়োগ স্থাপিত হতে চলেছে।

**রাজ্য মুক্তবিদ্যালয় (রবীন্দ্র মুক্তবিদ্যালয়) :** বিদ্যালয়-ছুট, বয়স্ক ও অন্যান্য যারা প্রথাগত শিক্ষার সুযোগ পাননি, তাদের শিক্ষার সুযোগ উদ্দেশ্যে রবীন্দ্র মুক্তবিদ্যালয় নামে একটি মুক্তবিদ্যালয় স্থাপন করা হয়েছে। এ-বছরেই সর্বপ্রথম এই শিক্ষায়তন মাধ্যমিক স্তরের পরীক্ষা গ্রহণের ব্যবস্থা করতে যাচ্ছে।

রাজ্য মুক্তবিদ্যালয়ের পাঠকেন্দ্রসহ আরও নতুন নতুন পাঠ্যক্রম চালু করার সুবিধা অঞ্চল স্তর পর্যন্ত সম্প্রসারণের প্রয়াস নেওয়া হচ্ছে। প্রাপ্তবয়স্ক ও অপরাপর প্রথাগত শিক্ষা লাভের সুযোগ না পাওয়া ব্যক্তিদের মধ্যে রাজ্য মুক্তবিদ্যালয় সমধিক উৎসাহ ও উদ্দীপনা সৃষ্টি করেছে।

**শারীর শিক্ষা ও রাজ্য ক্রীড়াবিদ্যালয় :** অপরাপর বছরের ন্যায় এ-বছরেও আমাদের রাজ্যের বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীরা জাতীয় স্তরের বিভিন্ন প্রতিযোগিতায় অংশগ্রহণ করে প্রভূত সাফল্য অর্জন করেছে। ক্রীড়াক্ষেত্রে বিশেষ পারদর্শী শিশুদের ক্রীড়া-প্রতিভার সম্যক স্ফুরণের উদ্দেশ্যে আমরা নদীয়া জেলার গয়েশপুরে ২৪ একরেরও অধিক জমির উপরে একটি ক্রীড়াবিদ্যালয় স্থাপন করেছি। চলতি আর্থিক বছরেই এর পরিকাঠামো নির্মিত হবে।

**প্রশাসনিক ভবন :** বিধাননগরে পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা পর্ষদ-এর প্রশাসনিক ভবনের নির্মাণ কাজ চলছে। এ প্রসঙ্গে ১৯৯৯-২০০০ বাজেটে প্রয়োজনীয় অর্থ-বরাদ্দ হয়েছে।

পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ বিধাননগরে রাজ্য সরকার কর্তৃক প্রদত্ত জমিতে তাদের প্রশাসনিক ভবন নির্মাণ আরম্ভ করেছে। পরিকল্পনা খাতে এ বাবদেও অর্থ-বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

বিধাননগরে পশ্চিমবঙ্গ উচ্চমাধ্যমিক সংসদ-এর কেন্দ্রীয় প্রশাসনিক ভবনের নির্মাণকার্য সমাধা হয়েছে এবং তাদের যাবতীয় কর্মকান্ড নবনির্মিত নিজস্ব ভবনে (বিদ্যাসাগর ভবন) সম্পন্ন হচ্ছে।

হাওড়া ও উত্তর দিনাজপুরের জেলা শিক্ষাভবন-এর নির্মাণকার্য আশানুরূপ গতিতে এগিয়ে চলেছে।

হুগলি জেলার জেলাশিক্ষা ভবনের একটি অতিরিক্ত কমপ্লেক্সের নির্মাণ কাজও যথাযথভাবে এগোচ্ছে।

**প্রতিবন্ধী শিশুদের জন্য সুসংহত শিক্ষা প্রকল্প ঃ** প্রতিবন্ধী ব্যক্তিদের জন্য সমসুযোগ, অধিকার রক্ষা ও পূর্ণ অংশগ্রহণ সম্পর্কিত বিধি ১৯৯৫ মোতাবেক কেন্দ্রীয় সরকারের আই. ই. ডি. সি. প্রকল্পের বাস্তব রূপায়ণের প্রচেষ্টায় পশ্চিমবঙ্গ সরকারের বিদ্যালয় শিক্ষা-বিভাগ আন্তরিকভাবে নিয়োজিত। এই প্রকল্পের সার্থক রূপায়নের জন্য বিদ্যালয় শিক্ষা-বিভাগ প্রতি জেলায় কিছু সংখ্যক প্রতিবন্ধী বিদ্যালয়কে চিহ্নিত করেছে এবং তদনুযায়ী প্রাসঙ্গিক বেশ কয়েকটি প্রকল্প বাস্তবায়িত হতে চলেছে। ১৯৯৮-৯৯-এ বিভিন্ন প্রকার দৈহিক অসমর্থতাযুক্ত ১৩২টি বিদ্যালয়ের ৫৩৬ জন ছাত্র এই প্রকল্পের আওতাভুক্ত হয়েছে। দৈহিক দিক থেকে স্বাভাবিকবিশিষ্ট ছাত্র-ছাত্রীদের সঙ্গে প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীরা যাতে এক সঙ্গে পড়াশোনা করতে পারে সেই লক্ষ্যে বিদ্যালয় শিক্ষা-বিভাগ সরকারি সাহায্যপ্রাপ্ত বিদ্যালয়সমূহে প্রতিবন্ধিদের জন্য ৩৭টি আসন সংরক্ষণের ব্যবস্থা নিচ্ছে।

১৯৯৫-এর উপযুক্ত বিধির ৩৯ নং উপধারা মোতাবেক স্থিরীকৃত হয়েছে যে পশ্চিমবঙ্গ সরকারের অন্তর্গত বিদ্যালয় শিক্ষা-বিভাগের সমস্ত সংস্থা খালি পদের ন্যূনতম তিন শতাংশ প্রতিবন্ধী প্রার্থীদের দ্বারা পূর্ণ করবে।

**শিক্ষাগত দিক থেকে পশ্চাদপদ সংখ্যালঘুদের জন্য অঞ্চলভিত্তিক নিবিড় প্রকল্প ঃ** যে সব স্থানে শিক্ষাগত দিক থেকে পশ্চাদপদ সংখ্যালঘুদের আধিক্য, যারা বুনিয়াদি শিক্ষালাভের যথাযথ সুযোগ থেকে বঞ্চিত তাদের বুনিয়াদি শিক্ষা-পরিকাঠামোর ও সম্পর্কিত সুযোগ-সুবিধা দেওয়ার লক্ষ্যে কেন্দ্রীয় সরকারের আর্থিক সহযোগিতা-পুষ্ট উপরি উল্লিখিত উন্নয়ন প্রকল্পের যথাযথ রূপায়ণের ব্যবস্থা আমরা নিয়েছি।

এই প্রকল্পের মাধ্যমে নতুন প্রাথমিক বিদ্যালয় নির্মাণ ও প্রাথমিক এবং উচ্চতর প্রাথমিক বিদ্যালয়ের শ্রেণীকক্ষের সংখ্যাবৃদ্ধির পরিকল্পনা নিয়েছি।

**বেতন ও ভাতার পুনর্বিন্যাস ঃ** পশ্চিমবঙ্গের রাজ্য সরকারি কর্মচারিদের এবং অনুমোদিত বেসরকারি সাহায্যপ্রাপ্ত শিক্ষায়তন সমূহের শিক্ষকদের বেতন ও ভাতার

পুনর্বিন্যাস সম্পর্কিত চতুর্থ বেতন আয়োগ ১৯৯৮-এর প্রতিবেদন ১৯৯৮ প্রকাশ করা হয়েছে এবং তদনুযায়ী কর্মচারিদের বেতন ও ভাতার পুনর্বিন্যাস করা হয়েছে।

শিক্ষকদের জন্য গ্র্যাচুইটি মঞ্জুরীর (আনুতোষিক) পরিমাণ বৃদ্ধি করে সর্বোচ্চ ২.৫০ লাখ টাকা পর্যন্ত করা হয়েছে। বেতন পুনর্বিন্যাস-এর পরিপ্রেক্ষিতে পেনশন, গ্র্যাচুইটি ও ছুটি সম্পর্কিত নিয়ম-কানুনের প্রয়োজনীয় সংশোধন করা হচ্ছে এবং এটিও শীঘ্রই প্রকাশ করা সম্ভব হবে বলে আশা করা যাচ্ছে।

**পশ্চিমবঙ্গে অনুমোদিত বেসরকারি শিক্ষায়তনসমূহের কর্মচারিদের জন্য পেনশন প্রকল্প ঃ** অর্থ বিভাগের অনুমোদনক্রমে ও বিদ্যালয় শিক্ষা বিভাগের আদেশ নং ৮৮ এস. ই. (বি) তাং ২৬-৫-৯৮ মোতাবেক, রাজ্য সরকারি কর্মচারিদের ন্যায়, প্রাথমিক ও মাধ্যমিক স্তরের অনুমোদিত বেসরকারি শিক্ষায়তনের সমস্ত শিক্ষক ও অশিক্ষক কর্মচারিদের জন্য অবসর গ্রহণের দিন থেকেই নতুন পেনশন ও গ্র্যাচুইটি প্রদান প্রকল্প ১-৭-৯৮ থেকে চালু করা হয়েছে।

বিষয়টিকে যথার্থ উদ্দেশ্যসাধক করতে জেলাস্তরে এ প্রসঙ্গে কর্মশালা, সভা ইত্যাদি অনুষ্ঠিত হয়েছে। শিক্ষক ও অশিক্ষক কর্মচারিবৃন্দ এখন নতুন 'কমপ্রিহেনসিভ ফর্ম'-এর মাধ্যমে তাঁদের পেনশনের আবেদন মঞ্জুর পত্র জমা দিচ্ছেন। আশা করা যাচ্ছে যে এই নতুন প্রকল্প অবশ্যই সর্বার্থসাধক হবে, যদি যথাযথ পদ্ধতি ও সময়ে শিক্ষক ও অশিক্ষক কর্মচারিরা তাদের পেনশন সম্পর্কিত আবেদন পত্র জমা দেন। প্রসঙ্গত উল্লেখযোগ্য যে, বর্ধমান জেলার ২৯ জন প্রাথমিক শিক্ষককে এই নতুন প্রকল্প অনুযায়ি, যাঁরা ৩১-২-৯৮ তারিখে অবসর গ্রহণ করেছেন, তার পরের দিন অর্থাৎ ১-১-৯৯ তারিখেই পেনশন সম্পর্কিত প্রাপ্য দেওয়া হয়েছে।

### উচ্চশিক্ষা

**বিশ্ববিদ্যালয় শিক্ষা ঃ** রাজ্যের বিশ্ববিদ্যালয়গুলির শিক্ষার মানোন্নয়ন এবং সুসংহতির উপর গুরুত্ব দেওয়া হচ্ছে। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের দেড়শো বছর পূর্তি সমাগত প্রায়। এই বিশ্ববিদ্যালয়ের বহুবর্ষ প্রাচীন ভবনগুলির মেরামতি এবং সংস্কারসাধনের জন্য বিশ্ববিদ্যালয়কে আর্থিক সাহায্য প্রদানের প্রয়োজন রয়েছে। রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের জোড়াসাঁকো ক্যাম্পাস থেকে বিভিন্ন শাখাকে বি.টি. রোডস্থিত ক্যাম্পাসে স্থানান্তরিত করা হচ্ছে। সে কারণে বি.টি. রোড ক্যাম্পাসের উন্নয়নের জন্য বিশ্ববিদ্যালয়কে অনুমোদন মঞ্জুর করার প্রয়োজন আছে। গ্রামীণ ও পশ্চাদপদ অঞ্চলগুলির ছাত্রদের চাহিদা পূরণের জন্য আগামী আর্থিক বছরে কলকাতার চারটি বিশ্ববিদ্যালয় অর্থাৎ বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়, কল্যাণী বিশ্ববিদ্যালয়, বর্ধমান বিশ্ববিদ্যালয় এবং উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়কে উন্নীত ও

বলীয়ান করার প্রয়োজন আছে। নেতাজী সুভাষ মুক্তবিদ্যালয়ে 'ডিসট্যান্স এডুকেশন সিস্টেম' ব্যবস্থায় বি.এ. (নয়টি বিষয়) এবং বি.কম শাখার কাজ শুরু হয়েছে। নথিভুক্ত ছাত্র সংখ্যা ভালোই। এই নতুন বিশ্ববিদ্যালয়ের সম্প্রসারণের জন্য যথেষ্ট অর্থ-বরাদ্দের বন্দোবস্ত করা দরকার, গত আর্থিক বছরে বিশ্ববিদ্যালয় মঞ্জুরি আয়োগ রাজ্য সরকার ও বিশ্ববিদ্যালয়গুলির দেওয়া প্রস্তাবমত বিজ্ঞান, প্রযুক্তি ও পরিচালন বিদ্যা শাখার সম্ভাবনাপূর্ণ ক্ষেত্রগুলিতে বিভিন্ন পাঠক্রম চালু করার উপর জোর দিতে সম্মত হয়েছে। ঐ সমস্ত নতুন পাঠক্রম চালু করার জন্য রাজ্য সরকারও আগামী বছরগুলিতে সাধ্যানুযায়ী সাহায্যদানে সম্মত হয়েছেন। বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশনের সুপারিশ অনুযায়ি বিশ্ববিদ্যালয় ও কলেজের অধ্যাপকদের জন্য সংশোধিত বেতনক্রম চালু করা হয়েছে। বিভিন্ন বিশ্ববিদালয়ের অশিক্ষক কর্মচারিদের বেতন কাঠামো সংশোধনের জন্য নিযুক্ত বেতন কমিটি ইতিমধ্যেই তাঁদের প্রতিবেদন পেশ করেছেন এবং এই কমিটির সুপারিশ কার্যকর করার জন্য পরবর্তী বছরের বাজেটে যথেষ্ট অর্থ-বরাদ্দের প্রয়োজন আছে।

পশ্চিমবঙ্গ রাজ্য উচ্চশিক্ষা সংসদ এ রাজ্যের উচ্চশিক্ষার পাঠ্যসূচি ও পাঠ্যক্রম নির্ধারণে গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করে থাকেন। আশা করা যায়, রাজ্যে বিবদমান উচ্চশিক্ষা ব্যবস্থার মানের যথার্থ মূল্যায়নের গুরুত্বপূর্ণ কাজে আগামী বছরগুলিতে তাঁরা হাত দেবেন।

**সরকারি মহাবিদ্যালয় :** ১৯৯৮-৯৯ শিক্ষাবর্ষ থেকে হলদিয়া মহাবিদ্যালয়ে 'পর্যটন' ও ভ্রমণ পরিচালন বিদ্যার ক্ষেত্রে বৃত্তিমূলক শিক্ষাক্রম শুরু হয়েছে। ১৯৯৮-৯৯ শিক্ষাবর্ষে দার্জিলিং মহাবিদ্যালয়ে 'বন ও বন্যপ্রাণী পরিচালনবিদ্যা' বিষয়ে নতুন পাঠক্রম চালু করার জন্য প্রশাসনিক স্বীকৃতি দান করা হয়েছে।

কলিকাতার সরকারি চারু ও কারুকলা মহাবিদ্যালয়ে স্নাতকোত্তর পাঠক্রমের প্রবর্তন করা হয়েছে। বেথুন কলেজে চলতি শিক্ষাবর্ষে বি.এস.সি. সাম্মানিক শারীরতত্ত্ব পাঠক্রম এবং ঝাড়গ্রাম রাজ কলেজে আবশ্যিক বিষয় হিসাবে শারীরশিক্ষা পাঠক্রম চালু করা হয়েছে।

বারাসাত সরকারি বিদ্যালয় ও কলকাতা সরকারি চারু ও কারুকলা মহাবিদ্যালয়ের নির্মাণকার্যের জন্য প্রয়োজনীয় অর্থের যোগান দেওয়া হয়েছে। সংস্কৃত কলেজ এই বছর ১৭৫ বছর পূর্তি উদ্‌যাপন করছে। এই কলেজে যে সব বিষয় পড়ানো হয় তাদের পুনর্বিন্যাসকরণের কিছু কিছু প্রস্তাব বিবেচনাধীন রয়েছে।

**বেসরকারি মহাবিদ্যালয় :** ১৯৯৮-৯৯ সালে দার্জিলিং জেলার কালিম্পং-এ একটি মহিলা স্নাতক মহাবিদ্যালয়সহ রাজ্যের গ্রামীণ ও পশ্চাদপদ এলাকায় মোট সাতটি নতুন

বেসরকারি মহাবিদ্যালয় স্থাপিত হয়েছে। এ ছাড়া, রাজ্যের বেশ কিছু সংখ্যক বেসরকারি মহাবিদ্যালয়ে সম্ভাবনাপূর্ণ ক্ষেত্রগুলিতে নতুন কিছু বিষয়ের পাঠক্রম চালু করা হয়েছে। পশ্চিমবঙ্গ মহাবিদ্যালয় নিয়োগ আয়োগ বিশ্ববিদ্যালয় মঞ্জুরি আয়োগের সঙ্গে আলোচনা করে সময়ে সময়ে মহাবিদ্যালয় ও বিশ্ববিদ্যালয়ের লেকচারার নিয়োগের জন্য রাজ্যভিত্তিক যোগ্যতা নির্ণায়ক পরীক্ষা গ্রহণ করেন এবং বেসরকারি মহাবিদ্যালয়ে শিক্ষক হিসাবে নিয়োগ করার জন্য যোগ্য প্রার্থীদের নাম সুপারিশ করে থাকেন। ছাত্রীদের বাসস্থানের সুব্যবস্থার জন্য মহিষাদল ও মেমারিতে দুটি ছাত্রীনিবাস নির্মিত হচ্ছে। গ্রামীণ এলাকার ছাত্রদের শিক্ষার সুযোগ সম্প্রসারণের জন্য বাঁকুড়াতে একটি দিবা ছাত্র-আবাস স্থাপিত হয়েছে।

**কারিগরী শিক্ষা (উচ্চ) ঃ** বিজ্ঞান ও প্রযুক্তিবিদ্যার আধুনিক প্রবণতার সঙ্গে তাল মেলানোর জন্য রাজ্যে বর্তমান ইঞ্জিনিয়ারিং এবং কারিগরী বিষয়ে মহাবিদ্যালয়গুলিতে প্রশিক্ষণের সুযোগ-সুবিধা বাড়ানোর উপর গুরুত্ব দেওয়া হয়েছে। এই উদ্দেশ্যকে মাথায় রেখে ১৯৯৮-৯৯ শিক্ষাবর্ষে রাজ্যে বিদ্যমান স্নাতক মহাবিদ্যালয়গুলিতে অধিকসংখ্যক ছাত্র ভর্তির জন্য ১৫৫টি আসন বৃদ্ধি করা হয়েছে।

কল্যাণী ইঞ্জিনিয়ারিং কলেজ, জলপাইগুড়ি ইঞ্জিনিয়ারিং কলেজ এবং রাজ্য সরকার পরিচালিত রাজ্যের চারটি কারিগরি শিক্ষার কলেজের ভবন নির্মাণ, গবেষণাগার, কর্মশালা, গ্রন্থাগারের উন্নয়ন ও আধুনিকীকরণের জন্য অর্থ-বরাদ্দ করা হয়েছে। বি. ই. কলেজে (পরিগণিত বিশ্ববিদ্যালয়) এবং আর. ই. কলেজ, দুর্গাপুরকেও যথেষ্ট অর্থ দেওয়া হয়েছে—যাতে তারা তাদের পরিকাঠামোগত সুযোগ-সুবিধা উন্নত করতে পারে। এ ছাড়া রাজ্যের উচ্চশিক্ষা বিভাগ নিয়োজিত বিশেষজ্ঞ কমিটির সুপারিশমত এই কলেজগুলির গবেষণাগার, কর্মশালা, গ্রন্থাগার প্রভৃতির উন্নয়নসাধনের জন্য ১৯৯৮-৯৯ সালে প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হয়েছে। রাজ্যে স্নাতক স্তরে কারিগরি শিক্ষার সুযোগ সম্প্রসারিত করার উদ্দেশ্যে রাজ্য সরকার ও এ.আই.সি.টি.ই.-র অনুমোদনক্রমে আরও পাঁচটি নতুন বেসরকারি ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপিত হয়েছে। এই পাঁচটি কলেজের মোট আসন সংখ্যা ৭২০। এই কলেজগুলিতে পূর্ব প্রচলিত বিষয় ছাড়াও নতুন ও সম্ভাবনাপূর্ণ কিছু বিষয় যেমন—কম্পিউটার ইঞ্জিনিয়ারিং, ইনফরমেশন টেকনোলজি, ইলেক্ট্রনিক্স, কমিউনিকেশন ইঞ্জিনিয়ারিং-এ প্রশিক্ষণের সুযোগ দেওয়া হচ্ছে। এই বেসরকারি কলেজগুলি যাতে তাদের পরিকাঠামোর উন্নয়নসাধন করতে সক্ষম হয় তার জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হয়েছে। কারিগরি শিক্ষাগ্রহণে আগ্রহী ছাত্রসংখ্যার বর্ধিত হারের সঙ্গে তাল মেলাতে ১৯৯৯-২০০০ সালে আরও কিছু প্রাইভেট ইঞ্জিনিয়ারিং কলেজ এবং পরিচালনবিদ্যা সংক্রান্ত শিক্ষা প্রতিষ্ঠান চালু হওয়ার সম্ভাবনা আছে। তাছাড়া, আগামী শিক্ষাবর্ষে

জলপাইগুড়ি ইঞ্জিনিয়ারিং কলেজে কিছু নতুন পাঠক্রম শুরু হতে পারে। একটি কারিগরি বিশ্ববিদ্যালয় স্থাপন করার সম্ভাবনাগুলিকে খতিয়ে দেখতে একটি কমিটি বর্তমান আর্থিক বছরে গঠন করা হয়েছে।

**সমাজ শিক্ষা ঃ** বিজ্ঞান ও মানবিক বিদ্যাশাখার বিভিন্ন ক্ষেত্রে কার্যকলাপে উৎসাহদানের উদ্দেশ্যে উচ্চশিক্ষা বিভাগ নিয়মিত নন্দনতাত্ত্বিক ও বিজ্ঞান বিষয়ক কাজকর্মের সঙ্গে যুক্ত বেশ কিছু সংখ্যক প্রতিষ্ঠান ও সংস্থাকে অনুদান মঞ্জুর করেন। যাদবপুরের ইণ্ডিয়ান ইন্সটিটিউট ফর দি কালটিভেশন অব সায়েন্স, সেন্টার ফর স্টাডিজ ইন দি সোস্যাল সায়েন্সস, রামকৃষ্ণ মিশন ইন্সটিটিউট অব কালচার, ইন্সটিটিউট অব হিস্টোরিক্যাল স্টাডিজ, নেতাজী ইন্সটিটিউট ফর এশিয়ান স্টাডিজ—এই প্রতিষ্ঠানগুলি তাদের রক্ষণাবেক্ষণের জন্য বাৎসরিক অনুদান পেয়ে থাকে। এই প্রতিষ্ঠানগুলি ছাড়াও বেশ কিছু স্বেচ্ছাসেবী সংগঠন যেমন বঙ্গীয় সাহিত্য পরিষদ, বঙ্গীয় বিজ্ঞান পরিষদ, পশ্চিমবঙ্গ ইতিহাস সংসদ প্রভৃতিকে পত্র-পত্রিকা প্রকাশসহ অন্যান্য কাজকর্মের জন্য আর্থিক সাহায্য মঞ্জুর করা হয়ে থাকে। ইন্সটিটিউট ডি চন্দননগরের পাঠক্রমের আধুনিকীকরণের প্রস্তাব বিবেচনাধীন রয়েছে এবং ভবনটি পুনর্নির্মাণের কাজও প্রায় শেষের মুখে। পশ্চিমবঙ্গ রাজ্য পুস্তক পর্ষদ ইতিমধ্যে বিধাননগরে একটি জমি সংগ্রহ করেছে এবং ঐ জমিতে তাদের নিজেদের একটি ভবন স্থাপনের প্রস্তাব বিবেচনাধীন রয়েছে। বর্তমান আর্থিক বছরে পণ্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের বাসভবনটি উচ্চশিক্ষা বিভাগ অধিগ্রহণ করেছে। সেখানে বিদ্যাসাগরের স্মৃতির উদ্দেশ্যে একটি সংগ্রহশালা স্থাপন এবং মহিলাদের একটি বৃত্তিমূলক শিক্ষাকেন্দ্র গড়ে তোলার জন্য পদক্ষেপ নেওয়া হচ্ছে। ভারতীয় স্বাধীনতা সংগ্রামের একটি উল্লেখযোগ্য সময়ে কার্শিয়াঙে যে বাড়িতে নেতাজী সুভাষচন্দ্র বসু কিছু দিন অন্তরীণ ছিলেন সে বাড়িটি অধিগৃহীত হয়েছে এবং সেখানে নেতাজীর স্মৃতিতে একটি প্রতিষ্ঠান গড়ে তোলার প্রস্তাব বিবেচনাধীন রয়েছে। ৪৩ নং শেক্সপীয়র সরণীতে অবস্থিত মহাফেজখানার নতুন কার্যকরি ভবনটির উদ্বোধন হয়ে গেছে এবং সেখানে রাজ্য মহাফেজখানার কার্যকলাপের আধুনিকীকরণের কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে।

**শরীর শিক্ষা ঃ** পূর্বেই বলা হয়েছে, ইতিমধ্যেই বহু সরকারি ও বেসরকারি স্নাতক মহাবিদ্যালয়ে অন্যতম বিষয় হিসাবে শারীর শিক্ষা চালু করা হয়েছে। এ ছাড়া, শারীর শিক্ষার ক্ষেত্রে ছাত্র-ছাত্রীদের সুযোগ-সুবিধা সুনিশ্চিত করার জন্য সরকারি ও বেসরকারি কলেজগুলিতে বেশি সংখ্যক ক্রীড়া সরঞ্জাম সরবরাহের ব্যবস্থা করা হয়েছে। কলকাতা সাদার্ন অ্যাভিন্যুতে রাজ্যে অবস্থিত এন. সি. সি.-এর বিভিন্ন শাখাগুলি কাজ চালানোর জন্য একটি বাড়ি অধিগৃহীত হয়েছে।

**ডিস্ট্রিক্ট গেজেটিয়ার্স ঃ** মনমোহন চক্রবর্তীকৃত বাংলার জেলাগুলির একতিয়ারের

পরিবর্তনের একটি সংক্ষিপ্ত রূপ (১৯৯০ সালের সময়সীমা পর্যন্ত) পরিমার্জিত তথ্যসমেত প্রকাশিত হয়েছে। তাছাড়া হালসময় পর্যন্ত পরিমার্জিত তথ্যসমেত পুরনো ডিস্ট্রিক্ট গেজেটিয়ার্সের পুনর্মুদ্রণের পরিকল্পনা ডিস্ট্রিক্ট গেজেটিয়ার্স কর্তৃক নেওয়া হয়েছে।

**নির্দেশনা ও প্রশাসন :** বিকাশ ভবনের রক্ষণাবেক্ষণের তত্ত্বাবধানের দায়িত্ব উচ্চশিক্ষা দপ্তরের উপর ন্যস্ত হয়েছে। স্বয়ংক্রিয় দূরভাষ ব্যবস্থার পরিষেবারসহ বিভিন্ন পরিকাঠামোগত সুবিধা উচ্চশিক্ষা দপ্তর কর্তৃক ভবনের বিভিন্ন দপ্তর ও অধিকারগুলিকে প্রবর্তিত করা হয়েছে। অফিস প্রশাসনের এবং তৎসংশ্লিষ্ট অন্যান্য বিষয়ের আধুনিকীকরণের উদ্দেশ্যে চলতি আর্থিক বছরে উচ্চশিক্ষা দপ্তরে একটি কম্পিউটার ব্যবস্থা চালু করা হয়েছে। উচ্চ শিক্ষা দপ্তরের উপর বিকাশ ভবনে অবস্থিত জন অভিযোগ অফিসের পরিচালনা তত্ত্বাবধানের দায়িত্ব ন্যস্ত হয়েছে।

## কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ

রাজ্যে কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ ক্ষেত্রের উন্নতি বিধান ও সম্প্রসারণে কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগ দায়বদ্ধ। এই বিভাগ কর্তৃক কারিগরি শিক্ষার বিভিন্ন প্রকল্প—ডিপ্লোমা স্তরে পলিটেকনিক প্রতিষ্ঠানগুলির মাধ্যমে, কারুশিল্পের প্রশিক্ষণ জুনিয়র টেকনিক্যাল স্কুল ও শিল্প প্রশিক্ষণ শিল্পালয়গুলির মাধ্যমে, প্রথাবহির্ভূত বৃত্তিমূলক প্রশিক্ষণ কমিউনিটি পলিটেকনিকের মাধ্যমে এবং স্বল্পমেয়াদি বৃত্তিমূলক প্রশিক্ষণ জেলা পরিষদগুলির মাধ্যমে রূপায়িত হচ্ছে। পলিটেকনিক ও শিল্পপ্রশিক্ষণ শিল্পালয়ের পাঠক্রমগুলির বহির্মুখীকরণ ও আধুনিকীকরণ নিয়মিতভাবে করা হচ্ছে।

রাজ্যে কারিগরি শিক্ষার মানোন্নয়নের উদ্দেশ্যে বিশ্বব্যাঙ্কের সহায়তায় একটি প্রকর্মী শিক্ষা প্রকল্প এই বিভাগ কর্তৃক রূপায়িত হচ্ছে। ২৮-২-৯৯ পর্যন্ত এই প্রকল্পের মাধ্যমে ৮১,১৫,৭৯,০০০ টাকা ব্যয় করা হয়েছে। উক্ত প্রকল্পের অধীনস্থ পলিটেকনিক প্রতিষ্ঠানগুলির জন্য ১৯৯৯-২০০০ সালের রাজ্য পরিকল্পনায় ৪১,১৬,৪৬,০০০ টাকা সংস্থান রাখার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

## পলিটেকনিক শিক্ষা

### ১৯৯৮-৯৯ আর্থিক বছরের সাফল্যসমূহ এবং আগামী কর্মসূচি

১। রূপনারায়ণপুর পলিটেকনিক ও শিলিগুড়ির মহিলা পলিটেকনিক-এর নির্মাণ কাজ (প্রথম পর্যায়) শেষ হয়েছে। শিলিগুড়ির মহিলা পলিটেকনিক ও ডঃ মেঘনাদ সাহা ইনস্টিটিউট অফ টেকনোলজি, হলদিয়ার নির্মাণ কাজ (দ্বিতীয় পর্যায়) শুরু হয়েছে। বিদ্যমান ২৮টি পলিটেকনিক প্রতিষ্ঠানের বিভিন্ন ধরনের নির্মাণ ও সম্প্রসারণের কাজসমূহ শেষ

হয়েছে। বিদ্যমান সকল পলিটেকনিক প্রতিষ্ঠানগুলির প্রয়োজন অনুসারে নির্মাণ, সংস্কার ও রক্ষণাবেক্ষনের কাজ ভারত সরকারের মানব সম্পদ উন্নয়ন মন্ত্রণালয়ের অধীনস্থ একটি সংস্থা 'এড-সিল' সম্পাদন করবে—এই মর্মে একটি চুক্তি স্বাক্ষরিত হয়েছে।

২। ফাউন্ড্রি টেকনোলজি এবং মাইনিং ইলেক্ট্রনিক্স-এ ডিপ্লোমাত্তর পাঠক্রম বিদ্যমান পলিটেকনিক প্রতিষ্ঠানগুলিতে ইতিমধ্যে প্রবর্তিত হয়েছে। ১৯৯৯-২০০০ শিক্ষাবর্ষ থেকে অফিস ম্যানেজমেন্ট, মেডিক্যাল ইলেক্ট্রনিকস এবং পেট্রো-কেমিক্যাল ইঞ্জিঃ-এ ডিপ্লোমোত্তর পাঠক্রম প্রবর্তিত হবে।

রেল মন্ত্রণালয়ের অধীনস্থ কফমউ এবং বাণিজ্য মন্ত্রমালয়ের অধীনস্থ ডি. জি. এস. ডি.-র মাধ্যমে কেন্দ্রীয় স্তরে পলিটেকনিক প্রতিষ্ঠানগুলিতে অধিকাংশ সাজ-সরঞ্জাম/যন্ত্রপাতি সংগৃহীত হয়েছে। রাজ্য স্তরে ১,২২,৭১,০০০ টাকার বইপত্র ও আসবাবপত্রাদি সংগ্রহ করা হয়েছে।

৩। পলিটেকনিক প্রতিষ্ঠানগুলির অধ্যাপক ও অন্যান্য স্তরের শিক্ষকগণের প্রশিক্ষণের উদ্দেশ্যে এ বছরে যথেষ্ট কর্মী উন্নয়ন কর্মসূচি গ্রহণ করা হয়েছে।

৪। উক্ত প্রকল্পের মাধ্যমে বিভিন্ন সরকারি পলিটেকনিক প্রতিষ্ঠানে ১৪৬টি শিক্ষক পদ পূরণ করা হয়েছে। পশ্চিমবঙ্গ লোক সেবা আয়োগের সুপারিশ ক্রমে (অনুমোদিত) ১৪৬টি পদের মধ্যে ৯৪ জন শিক্ষককে বিভিন্ন প্রতিষ্ঠানের বিভিন্ন শাখায় নিয়োগ করা হয়েছে। তাদের অধিকাংশই ঐ পদে যোগদান করেছেন। প্রতিষ্ঠানগুলির পঠনপাঠনের স্বার্থে কিছু শিক্ষককে অস্থায়ীভাবে নিয়োগ করা হয়েছে।

৫। পলিটেকনিক প্রতিষ্ঠানগুলিতে ভর্তির ক্ষেত্রে ৩০ শতাংশ আসন মাধ্যমিক পরীক্ষায় প্রাপ্ত মানের ভিত্তিতে সংরক্ষিত হয়েছে। এই সংরক্ষিত আসনের মধ্যে ৫০ শতাংশ আসন ছাত্রীদের জন্যে নির্দিষ্ট করা হয়েছে।

### শিল্প সংস্থা ও শিক্ষা প্রতিষ্ঠানের মধ্যে নিবিড় যোগাযোগ স্থাপন

শিল্প সংস্থা ও শিক্ষা প্রতিষ্ঠানের মধ্যে নিবিড় যোগাযোগ স্থাপনের উদ্দেশ্যে কারিগরি শিক্ষা অধিকারে নবগঠিত কেন্দ্রীয় প্রশিক্ষণ ও নিযুক্তি সেল এবং প্রত্যেকটি পলিটেকনিক প্রতিষ্ঠানের প্রশিক্ষণ ও নিযুক্তি সেলও তাদের কাজকর্ম যথাযথভাবে শুরু করেছে। কেন্দ্রীয় প্রশিক্ষণ ও নিযুক্তি সেলের মাধ্যমে কলকাতার বাইরে অবস্থিত পলিটেকনিক প্রতিষ্ঠানগুলি থেকে উত্তীর্ণ ৮০ জন ছাত্র-ছাত্রী বিভিন্ন শিল্প সংস্থায় নিযুক্ত হয়েছে। ৬০০০ জন ডিপ্লোমা-প্রাপ্ত ছাত্র-ছাত্রীদের জন্য (যারা চলতি শিক্ষাবর্ষে উত্তীর্ণ হয়েছে বা যারা আগামী শিক্ষাবর্ষে উত্তীর্ণ হবে) হলদিয়া পেট্রো-কেমিক্যাল কর্তৃপক্ষ প্রশিক্ষণ দানের কর্মসূচি গ্রহণ করেছেন।

**কমিউনিটি পলিটেকনিক**

কেন্দ্রীয় সহায়তা প্রকল্পাধীনে গ্রামীণক্ষেত্রে চাকরির সুযোগ-সুবিধাদি বৃদ্ধির লক্ষ্যে বর্তমানে রাজ্যের ২৬টি পলিটেকনিক প্রতিষ্ঠানে তাদের নিজস্ব প্রতিষ্ঠানসহ প্রায় ৯০টি সম্প্রসারণ কেন্দ্রের মাধ্যমে কমিউনিটি পলিটেকনিক কর্মসূচি রূপায়িত হচ্ছে। বিভিন্ন শ্রেণীর মানুষকে স্ব-নিযুক্তির মাধ্যমে কর্মসংস্থানের লক্ষ্যে রাজ্য পরিকল্পনাধীনে পলিটেকনিক, শিল্প প্রশিক্ষণ শিক্ষালয় ও জুনিয়র টেকনিক্যাল স্কুলসমূহে স্বল্পমেয়াদি বৃত্তিমূলক শিক্ষা পাঠক্রম প্রবর্তন করা হয়েছে।

**বৃত্তিমূলক শিক্ষা**

বর্তমান শিক্ষাবর্ষ থেকে সরকারি তিনটি পলিটেকনিকে স্বল্পকালীন বৃত্তিমূলক পাঠক্রম (সময়কাল—৬ মাস) শুরু হয়েছে। পাশাপাশি বিভিন্ন শিল্প সংস্থায়, সরকারি ও বেসরকারি সংস্থা, সরকারি সাহায্যপ্রাপ্ত বিদ্যালয়, কলেজ ও পৌর প্রতিষ্ঠানের মাধ্যমে বৃত্তিমূলক শিক্ষণ প্রকল্প প্রসারিত করার কার্যক্রমও গ্রহণ করা হয়েছে। এই উদ্দেশ্যে বর্তমান আর্থিক বছরে পরিকল্পনা খাতে ৪ কোটি ৬৮ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে।

**জুনিয়র টেকনিক্যাল স্কুল**

জাতীয় বৃত্তিমূলক প্রশিক্ষণ সংসদ কর্তৃক স্বীকৃত ট্রেড পাঠক্রমসমূহ এই রাজ্যের কুড়িটি সরকার-পোষিত জুনিয়র টেকনিক্যাল স্কুলগুলিতে পঠিত হচ্ছে।

বর্তমান আর্থিক বছরে উক্ত স্কুলগুলির সংস্কার সাধনের জন্য ৬০ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে। আগামী শিক্ষাবর্ষ থেকে কয়েকটি জুনিয়র টেকনিক্যাল স্কুলে ইলেক্ট্রনিক্স-রেফ্রিজারেশন ও এয়ারকন্ডিশনিং পাঠক্রম প্রবর্তন করা হবে।

উক্ত স্কুলগুলির সঠিক উন্নয়নের স্বার্থে সরকার কর্তৃক অধিগ্রহণের বিষয়টি সক্রিয় বিবেচনাধীন রয়েছে।

**শিক্ষা প্রতিষ্ঠান অধিগ্রহণ**

সামগ্রিক উন্নয়নের লক্ষে দক্ষিণ ২৪-পরগনার বজবজে অবস্থিত সেন্ট্রাল ফুটওয়্যার ট্রেনিং সেন্টার এবং হুগলি জেলার ব্যান্ডেলে অবস্থিত সার্ভে ইনস্টিটিউট-এর প্রশাসনিক নিয়ন্ত্রণ যথাক্রমে কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগ এবং ভূমি ও ভূমিসংস্কার বিভাগ থেকে অধিগ্রহণ করা হয়েছে।

বিশ্বব্যাঙ্ক সাহায্যপ্রাপ্ত প্রকল্প ব্যতিরেকে ১৯৯৯-২০০০ সালের রাজ্য পরিকল্পনায়

পলিটেকনিক ও জুনিয়র টেকনিক্যাল স্কুলগুলির উন্নতি বিধানে চার কোটি নিরানব্বই লক্ষ চুয়ান্ন হাজার টাকার আর্থিক সংস্থানের প্রস্তাব রাখা হয়েছে।

### রাজ্য কারিগরি শিক্ষা সংসদ

পশ্চিমবঙ্গ কারিগরি শিক্ষা সংসদ একটি স্বয়ংশাসিত সংস্থা হিসাবে পরিচালিত হচ্ছে। উক্ত সংস্থা ডিপ্লোমা স্তরের পরীক্ষাসমূহ পরিচালনা করছে এবং উক্ত পরীক্ষাসমূহের ফলাফল সংসদ সময়মতো প্রকাশিত করছে। রাজ্যে বিভিন্ন বেসরকারি সংস্থাসমূহের দ্বারা পরিচালিত পাঠক্রম—যথা কম্পিউটার, ম্যানেজমেন্ট, সেফটি ও হোটেল ম্যানেজমেন্ট-এর পাঠ্যসূচী ও ফি সম্পর্কিত বিষয়ে সংসদ নিয়মাবলী প্রণয়ন করেছে। ইতিমধ্যে সংসদ এরূপ কিছু প্রতিষ্ঠান পরিচালিত পাঠক্রমসমূহের স্বীকৃতি প্রদান করেছে।

### শিল্প প্রশিক্ষণ শিক্ষালয়

কারুশিল্প প্রশিক্ষণ পর্যায়ে সংগঠিত ও অসংগঠিত উভয় শিল্পক্ষেত্রের কর্মশালায় দক্ষ কর্মী ও যন্ত্রবিদের প্রয়োজন মেটানোর উদ্দেশ্যে রাজ্যে ৪টি মহিলা শিল্প প্রশিক্ষণ শিক্ষালয়সহ ২৫টি শিল্প প্রশিক্ষণ শিক্ষালয়ে রাষ্ট্রীয় বৃত্তি শিক্ষণ পরিষদ অনুমোদিত ট্রেড পাঠক্রম অনুসারে প্রশিক্ষণ দান করা হচ্ছে।

এ ছাড়া, বৃত্তিমুক শিক্ষণ প্রকল্পাধীনে হুগলি জেলায় অবস্থিত বুনিয়াদি শিক্ষণ কেন্দ্রটি রাসায়নিক পদার্থ সম্পর্কিত তিনটি ট্রেড পাঠক্রমের পূর্বাঞ্চলীয় শিক্ষানবিশিদের প্রশিক্ষণ দান করছে।

### ১৯৯৮-৯৯ আর্থিক বছরের সাফল্যসমূহ ও আগামী কর্মসূচি

হলদিয়া, সিউড়ি, টালিগঞ্জ, দুর্গাপুর, শিলিগুড়ি ও হুগলি জেলায় অবস্থিত শিল্প প্রশিক্ষণ শিক্ষালয়সমূহে প্লাস্টিক প্রসেসিং অপারেটর—এই নূতন পাঠক্রমের পঠন-পাঠন শুরু হয়েছে। বর্তমান শিক্ষাবর্ষে কলকাতায় অবস্থিত মহিলা শিল্প প্রশিক্ষণ শিক্ষালয়ে হেয়ার অ্যান্ড স্কিন এক বছরের ট্রেড পাঠক্রমটি শুরু হয়েছে এবং উক্ত পাঠক্রমটি আগামী শিক্ষাবর্ষ থেকে শিলিগুড়ির মহিলা প্রশিক্ষণ শিক্ষালয়ে প্রবর্তন করা হবে। ১৯৯৮-৯৯ আর্থিক বছরে নভেম্বর পর্যন্ত ১৯৬১-এর শিক্ষানবিশী আইন অনুসারে রাজ্যের বিভিন্ন শিল্প সংস্থায় ৪,৬৬৪ জন শিক্ষার্থীর নিযুক্তিকরণ ঘটেছে।

দক্ষিণ ২৪-পরগনার আমতলায় প্রস্তাবিত নতুন শিল্প প্রশিক্ষণ শিক্ষালয়ের নির্মাণকাজ প্রায় সমাপ্তির পথে। আশা করা যাচ্ছে আগামী শিক্ষাবর্ষে উক্ত নূতন শিক্ষালয়ে পঠন-পাঠন শুরু করা সম্ভব হবে। দক্ষিণ দিনাজপুর জেলার বালুরঘাটে এবং জলপাইগুড়ি

জেলার আলিপুরদুয়ারে স্থাপিত দুটি শিল্প প্রশিক্ষণ শিক্ষালয়ে ইতিমধ্যে পঠন-পাটন শুরু হয়েছে। উক্ত প্রতিষ্ঠান-দুটিতে রেডিও, টিভি সার্ভিসিং এবং ইলেক্ট্রনিক পাওয়ার অ্যাপ্লায়েন্সেস পড়ানো হচ্ছে।

বর্তমান চাহিদার সঙ্গে সঙ্গতি রেখে বিদ্যমান শিল্প প্রশিক্ষণ শিক্ষালয়সমূহে শ্রেণীকক্ষসহ নূতন ভবন নির্মাণ করা হয়েছে। এই উদ্দেশ্যে আগামী আর্থিক বছরে পরিকল্পনা খাতে প্রয়োজনীয় অর্থের সংস্থান রাখা হয়েছে।

বিভিন্ন শিল্প প্রশিক্ষণ শিক্ষালয়ে স্বল্পকালীন বৃত্তিমূলক ট্রেড পাঠক্রমগুলি প্রবর্তনের জন্য কার্যকর পদক্ষেপ গ্রহণ করা হচ্ছে।

১৯৯৯-২০০০ আর্থিক বছরে রাজ্য পরিকল্পনায় শিল্প প্রশিক্ষণ শিক্ষালয়গুলির উন্নতি বিধানে তিন কোটি দশ লক্ষ টাকার সংস্থানের প্রস্তাব রাখা হয়েছে।

## জনশিক্ষা প্রসার দপ্তর

**সাক্ষরতা প্রসার ঃ** পশ্চিমবঙ্গে জনশিক্ষা প্রসারের যে অভিযান ১৯৯০ সালের সেপ্টেম্বর মাসে শুরু হয়েছিল, আজ তা রাজ্যের ১৮টি জেলাতেই ছড়িয়ে পড়েছে এবং রয়েছে অগ্রগতির বিভিন্ন পর্যায়ে। সার্বিক সাক্ষরতা অভিযান বা বুনিয়াদি সাক্ষরতা প্রসারের অভিযান চলছে পাঁচটি জেলায়—দক্ষিণ দিনাজপুর, উত্তর দিনাজপুর, মালদা, দার্জিলিং এবং কলকাতায়। হাওড়া, মুর্শিদাবাদ, নদীয়া, পুরুলিয়া, কুচবিহার, জলপাইগুড়ি এবং হুগলি জেলা বর্তমানে রয়েছে সাক্ষরতা-উত্তর অভিযানের বিভিন্ন স্তরে। বাকি ৬টি জেলা অর্থাৎ বর্ধমান, বীরভূম উত্তর ২৪-পরগনা, দক্ষিণ ২৪-পরগনা, মেদিনীপুর ও বাঁকুড়ায় চলছে প্রবহমান শিক্ষার কর্মসূচি। রাজ্যে এই অভিযানের ফলে এখনও পর্যন্ত ধার্য লক্ষ্যমাত্রা ১৪১.০৫ লক্ষ নিরক্ষরের মধ্যে ৭৯.২৮ লক্ষ মানুষ জাতীয় সাক্ষরতা মিশনের নির্ধারিত মান অনুযায়ী সাক্ষরতা অর্জন করেছেন।

চলতি আর্থিক বছরে মেদিনীপুর, দক্ষিণ ২৪-পরগনা ও বাঁকুড়া এই তিনটি জেলার প্রবহমান শিক্ষা প্রকল্পজাতীয় সাক্ষরতা মিশন কর্তৃক অনুমোদিত হয়েছে। হুগলি জেলার প্রকল্পটি এখন রয়েছে অনুমোদনের অপেক্ষায়। আগামী আর্থিক বর্ষে আরও কয়েকটি জেলাকে প্রবহমান শিক্ষা কর্মসূচির আওতায় আনার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

প্রবহমান শিক্ষা কর্মসূচির মূল উদ্দেশ্য হল প্রত্যেকটি ব্যক্তির ক্ষেত্রে জীবনব্যাপী শিক্ষার সুযোগ সৃষ্টি করা। এ ছাড়া নবসাক্ষর পড়ুয়াদের সামাজিক ও আর্থিক মানোন্নয়নের লক্ষ্যে তাদের আয় বৃদ্ধির জন্য বৃত্তিমূলক শিক্ষার ব্যবস্থাও এই কর্মসূচিতে রাখা হয়েছে।

নবসাক্ষরদের মধ্যে পাঠাভ্যাস গড়ে তোলা এবং অর্জিত শিক্ষাকে আরও এগিয়ে নিয়ে যাওয়ার ক্ষেত্রে গ্রন্থাগারের বিশেষ ভূমিকা আছে। এই কারণে বর্তমান আর্থিক বর্ষে ৩৪১টি গ্রামীণ গ্রন্থাগারে নবসাক্ষর পড়ুয়াদের জন্য বিশেষ বিভাগ খোলার ব্যবস্থা করা হয়েছে। প্রয়োজনীয় আসবাবপত্র এবং নবসাক্ষরদের উপযোগী বই কেনার জন্য এই ধরনের প্রতিটি গ্রন্থাগারের জন্য ২৫ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে।

সাক্ষরতা অভিযানের ফলে রাজ্যের লক্ষ লক্ষ নরনারী নবসাক্ষর রূপে পরিচিতি পেয়েছেন। এই নবসাক্ষরদের শিক্ষার ভিত্তি সুদৃঢ় করে তাদের অর্জিত শিক্ষাকে নির্দিষ্ট লক্ষ্যে এগিয়ে নিয়ে যেতে হলে সাক্ষরতা-উত্তর শিক্ষা কর্মসূচিকে প্রাতিষ্ঠানিক রূপ দেওয়া প্রয়োজন। এই প্রয়োজনের দিকে নজর রেখে বর্তমান আর্থিক বর্ষে পরীক্ষামূলকভাবে রাজ্যের বিভিন্ন জেলায় ১৮টি জনশিক্ষা প্রসার ভবন স্থাপনের জন্য ৭১.৫২ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। এই ভবনগুলিকে কেন্দ্র করে গড়ে উঠবে শিক্ষার এক পরিমন্ডল। এই কেন্দ্রগুলি গ্রামোন্নয়নের বিভিন্ন কর্মসূচিতে সাধারণ মানুষের অংশগ্রহণের সুযোগও সৃষ্টি করবে।

রাজ্যে সাক্ষরতা অভিযানের একটি বিশেষ তাৎপর্যপূর্ণ ঘটনা হল পশ্চিমবঙ্গ রাজ্য সাক্ষরতা মিশনের গঠন ও তার নিবন্ধিকরণ। এই মিশনের কার্যাবলীর মধ্যে আছে রাজ্যের প্রতিটি সাক্ষরতা প্রকল্পের কাজের নীতি নির্ধারণ করা। বিভিন্ন প্রকল্পের অনুমোদন ও সঠিক রূপায়ণের জন্য নজরদারি, তদারকি ও মূল্যায়নের ব্যবস্থা করা। পশ্চিমবঙ্গ রাজ্য সাক্ষরতা মিশন ডিসেম্বর ১৯৯৮ থেকে মার্চ ১৯৯৯ সময় সীমার জন্য লক্ষ্যমাত্রা নির্ধারণ করে একটি কর্ম পরিকল্পনাও রচনা করেছে।

সাক্ষরতা আন্দোলনে রাজ্যের বিভিন্ন উন্নয়নমূলক দপ্তর ও স্বেচ্ছাসেবী সংস্থাগুলিকে যুক্ত করার প্রয়াসে জনশিক্ষা প্রসার বিভাগ রাজ্য উপকরণ কেন্দ্র ও বঙ্গীয় সাক্ষরতা প্রসার সমিতির সহায়তায় একটি কর্মশালা তথা প্রশিক্ষণ শিবিরের আয়োজন করেন। এটি অনুষ্ঠিত হয় কলকাতার বিদ্যাসাগর মেলায় ৮ই ডিসেম্বর ১৯৯৮ থেকে ১৯শে ডিসেম্বর ১৯৯৮ পর্যন্ত। পঞ্চায়েত, শিক্ষক, ছাত্র, যুব, মহিলা, কৃষক, ট্রেড ইউনিয়ন ইত্যাদি বিভিন্ন সংগঠন থেকে প্রতিনিধিরা এই প্রশিক্ষণ শিবিরে অংশগ্রহণ করেন।

রাজ্য সরকার নতুন বয়স্ক উচ্চ বিদ্যালয় গড়ে তোলার ওপরও যথেষ্ট গুরুত্ব আরোপ করেছেন। এই বিদ্যালয়গুলির মাধ্যমে বয়স্ক পড়ুয়ারা তাদের শিক্ষাগত যোগ্যতাকে মাধ্যমিক স্তর পর্যন্ত উন্নীত করার সুযোগ পাবেন। বর্তমানে চালু বিদ্যালয়গুলিকে আরও সক্রিয় করে তোলা এবং নতুন বয়স্ক উচ্চ বিদ্যালয় স্থাপন করার জন্য (বিশেষ করে যে সব জেলায় ধারাবাহিক শিক্ষা কর্মসূচি গ্রহণ করা হয়েছে সেই জেলাগুলিতে) এ

বিষয়ে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এই প্রকল্পের আওতায় বর্তমানে ৩৩টি বয়স্ক উচ্চ বিদ্যালয় চলছে।

রাজ্য সরকার ৯ থেকে ১৪ বছরের বালক-বালিকা যারা কখনও বিদ্যালয়ে যায়নি অথবা বিদ্যালয়-ছুট তাদের জন্য প্রথাবহির্ভূত শিক্ষা কার্যক্রমও গ্রহণ করেছেন। এগুলি রূপায়িত হচ্ছে বিভিন্ন স্বেচ্ছাসেবী বেসরকারি প্রতিষ্ঠানের মাধ্যমে। বর্তমানে ১০টি বেসরকারি স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান রাজ্যের বিভিন্ন জেলায় এই কার্যক্রম চালাচ্ছেন। চলতি আর্থিক বছরে আরও ৪৩টি নতুন প্রকল্প ভারত সরকারের অনুমোদনের জন্য পাঠানো হয়েছে।

**শ্রাব্য-দৃশ্য শিক্ষা ঃ** কলকাতায় জনশিক্ষা প্রসার বিভাগের শ্রাব্য-দৃশ্য শিক্ষার একটি শাখা রয়েছে। এই শাখার একটি নিজস্ব ফিল্ম ও ভিডিও ক্যাসেট লাইব্রেরি রয়েছে এবং দীর্ঘদিন ধরেই এই শাখাটি শিক্ষা সংক্রান্ত ভিডিও ক্যাসেট, পোস্টার ইত্যাদি তৈরি ও বন্টনের দায়িত্বে রয়েছে। ফিল্ম, ভিডিও প্রদর্শন করা ছাড়াও কলকাতা এবং কলকাতার কাছাকাছি কিছু সাক্ষরতা বিষয়ক প্রদর্শনীর আয়োজনও এই শাখা করে আসছে। আন্তর্জাতিক সাক্ষরতা দিবস উপলক্ষে শাখাটি কলকাতা তথ্যকেন্দ্র "বঙ্গদেশে নারীশিক্ষা ১৯৯৮ সালে" শীর্ষক একটি প্রদর্শনীর আয়োজন করেছে।

এই আর্থিক বছরেই কলকাতার ভবানীভবনে শ্রাব্য-দৃশ্যর জন্য একটি প্রেক্ষাগৃহও গড়ে তোলা হয়েছে। যেখানে চলচ্চিত্র প্রদর্শনের ব্যবস্থাও রয়েছে। রাজ্যজুড়ে সাক্ষরতা-স্বপক্ষে প্রচার অভিযান চালাতে জনশিক্ষা প্রসার বিভাগের অর্থ সাহায্যে বিভিন্ন স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান আরও এগারোটি শ্রাব্য-দৃশ্য ইউনিট রাজ্য জুড়ে কাজ করে চলছে। বর্তমান আর্থিক বছরে রাজ্য সরকার শ্রাব্য-দৃশ্য শিক্ষার আধুনিকীকরণের.জন্য ২০ লক্ষ টাকা বরাদ্দ করেছেন।

**শ্রমিক বিদ্যাপীঠ ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের অধীন কলকাতা শ্রমিক বিদ্যাপীঠ শ্রমজীবী পরিবারের সন্তান-সন্ততিদের এবং আর্থিক দিক থেকে পিছিয়ে থাকা অথচ স্বনিযুক্তি প্রকল্প গ্রহণে ইচ্ছুক মানুষদের স্বল্পমেয়াদি বৃত্তিমূলক প্রশিক্ষণ প্রদান করে আসছে। বর্তমান আর্থিক বছরে সব মিলিয়ে ৩৭টি শিক্ষাক্রমে মোট ১,৩৮৩ জন শিক্ষার্থীকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে, যার মধ্যে ১,২২৭ জন মহিলা ১৫৬ জন পুরুষ।

**সমাজ কল্যাণ শাখা ঃ** অর্থনৈতিক দিক থেকে পিছিয়ে থাকা পরিবারের শিশুদের বিদ্যালয়ে শিক্ষা ও ভরণপোষণের জন্য জনশিক্ষা প্রসার বিভাগের কর্তৃত্বাধীনে ১০টি রাষ্ট্রীয় কল্যাণ আবাস আছে। এ ছাড়া ৮টি মহিলা দুঃস্থাবাসও এই দপ্তরের অর্থ সাহায্য পেয়ে আসছে। বর্তমানে প্রায় ৩,৮০০ জন আবাসিক এই কল্যাণ আবাসগুলিতে থেকে

শিক্ষা গ্রহণ করে।

ফেব্রুয়ারি ১৯৯৮-এর তৃতীয় সপ্তাহ পর্যন্ত কল্যাণ আবাসগুলিতে ভর্তির জন্য মোট ১,৩৩৬টি আবেদনপত্র মঞ্জুর করা হয়েছে। ১৯৯৮-৯৯ অর্থ বর্ষে বাজেটের প্ল্যান হেডে আবসিকদের ভরণপোষণ এবং কল্যাণ আবাসগুলির উন্নতির খাতে মোট ২০০ লক্ষ টাকা বরাদ্দ ছিল।

কল্যাণ আবাসগুলিতে পরিচালনাগত মানোন্নয়নের স্বার্থে কল্যাণ আবাসগুলির সুপারিন-টেন্ডেন্টদের চারদিন ব্যাপী একটি প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে।

এই আর্থিক বছরে, সরকারি ও সাহায্যপ্রাপ্ত আবাসগুলির উন্নয়নের জন্য ২৬,১৫,৯৯২ টাকা বরাদ্দ করা হয়েছিল। এই বছরেই সরকার কল্যাণ আবাসগুলির ক্ষেত্রে ৩৫০ টাকা থেকে ৫০০ টাকা এবং সাহায্যপ্রাপ্ত আবাসগুলির ক্ষেত্রে ৪০০ টাকা থেকে ৫৭০ টাকা বৃদ্ধি করা হয়েছে। মাথাপিছু বার্ষিক অনুদানও বার্ষিক ৫০০ টাকা থেকে বাড়িয়ে ১,০০০ টাকা করা হয়েছে।

সাহায্যপ্রাপ্ত কল্যাণ আবাসগুলিতে ক্ষমতার পূর্ণ ব্যবহার করার উদ্দেশ্যে পরিচালন কমিটিকে পূর্ণ আসনসংখ্যার ২০ শতাংশের স্থানীয়ভাবে ভর্তি করার ক্ষমতা প্রদান করা হয়েছে। কল্যাণ আবাসগুলিকে ভর্তির ক্ষেত্রে পারিবারিক আয়ের উর্ধ্বসীমা বাৎসরিক ৭,২০০ টাকা থেকে বাড়িয়ে ১১,০০০ টাকা করা হয়েছে।

**প্রতিবন্ধী শিক্ষা ঃ** এ রাজ্যে জনশিক্ষা প্রসার বিভাগের সঙ্গে সম্পর্কযুক্ত শারীরিক এবং মানসিক প্রতিবন্ধিদের জন্য শিক্ষা প্রতিষ্ঠানের সংখ্যা ৫২টি। এর মধ্যে ২৪টি সরকার-পোষিত, ১৪টি সরকারি সাহায্যপ্রাপ্ত এবং ১৪টি অনুমোদিত। ১৯৯৮-৯৯ সালে সরকার মোট পাঁচটি প্রতিষ্ঠানে, পরিপোষণের ভার গ্রহণ করেছেন। এর মধ্যে দুইটি মেদিনীপুর জেলার শ্রবণ প্রতিবন্ধিদের জন্য, একটি বর্ধমান জেলায় দুর্গাপুর শহরে শ্রবণ প্রতিবন্ধী শিশুদের জন্য, একটি বাঁকুড়া জেলার বিষ্ণুপুর শহরে জড়বুদ্ধি শিশু ও শ্রবণ প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের জন্য এবং অন্যটি হাওড়া জেলার উলুবেড়িয়া অঞ্চলে দৃষ্টিহীন শ্রবণ প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের জন্য।

জনশিক্ষা প্রসার দপ্তর ইতিমধ্যে আরও তিনটি শিক্ষা প্রতিষ্ঠানকে অনুমোদন করেছে। এই তিনটি হল—হাওড়া জেলার "ভাষাবিকাশ কেন্দ্র", "আনন্দ ভবন" এবং অন্যটি মেদিনীপুর জেলার "নিম্বার্ক পাঠ সমিতি"। এই সংস্থাগুলি দৈহিক এবং মানসিক প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের শিক্ষা প্রতিষ্ঠান পরিচালনা করছেন।

বিগত আর্থিক বছরে (১৯৯৭-৯৮) প্রতিবন্ধী শিক্ষা খাতে ১১০ লক্ষ টাকা বরাদ্দ

ছিল। এর মধ্যে ১০৮ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে। ১৯৯৮-৯৯ সালে প্রতিবন্ধী শিক্ষার জন্য ২০০ লক্ষ টাকা অনুমোদন করা হয়েছিল। এর ফলে পাঁচটি শিক্ষা প্রতিষ্ঠানের পরিপোষণের ভার গ্রহণ করা ছাড়াও নিম্নলিখিত প্রস্তাবিত কর্মসূচিও গ্রহণ করা হয়েছে।

(ক) নিম্নলিখিত ৬টি শিক্ষা প্রতিষ্ঠানের বিদ্যালয় গৃহ ও ছাত্রাবাস নির্মাণের অথবা সংস্কারের জন্য প্রয়োজনীয় অনুদান ঃ

(১) পুরুলিয়া জেলার মানভূম মূক-বধির বিদ্যাপীঠ।

(২) বীরভূম জেলার অরবিন্দ দৃষ্টিহীন শিক্ষানিকেতন।

(৩) দক্ষিণ ২৪-পরগনার নরেন্দ্রপুরের ব্লাইন্ড বয়েজ একাডেমি।

(৪) কলকাতার আদর্শ বধির বিদ্যালয়।

(৫) মুর্শিদাবাজ জেলার মহারাণী নিলীমাপ্রভা মূক-বধির বিদ্যালয়।

(৬) দক্ষিণ ২৪-পরগনা গড়ফায়, কলকাতা মূক-বধির বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের জন্য কারিগরি প্রশিক্ষণের শিক্ষাকেন্দ্র নির্মাণ।

(খ) ৫টি প্রতিষ্ঠানকে প্রতিবন্ধী শিক্ষার জন্য প্রয়োজনীয় বিশেষ উপকরণ ও আসবাবের জন্য নিম্নলিখিত অনুদান ঃ

(১) বীরভূম জেলার অরবিন্দ দৃষ্টিহীন শিক্ষানিকেতনের ছাত্র-ছাত্রীদের ব্রেইল পুস্তক প্রদান।

(২) হুগলি জেলার লুই ব্রেইল মেমোরিয়াল স্কুলে এবং

(৩) কলকাতা অন্ধ বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের জন্য ব্রেইল কমপিউটার।

(৪) লাইট হাউস ফর দি ব্লাইন্ড প্রতিষ্ঠানের ছাত্র-ছাত্রীদের জন্য বিশেষ শিক্ষা সহায়ক উপকরণ এবং প্রয়োজনীয় আসবাবপত্র।

(৫) বর্ধমান জেলার বৈদ্যপুরে বিকাশ ভারতী প্রতিবন্ধী কল্যাণ কেন্দ্রের ছাত্র-ছাত্রীদের আসবাবপত্র এবং বিশেষ শিক্ষা-উপকরণ।

(গ) প্রতিষ্ঠান পরিচালনার জন্য বিশেষ অনুদান ঃ

স্বেচ্ছাসেবী সংস্থা পরিচালিত কয়েকটি শিক্ষা প্রতিষ্ঠানকে বিশেষ অনুদান দেওয়া হয়েছে। এর মধ্যে হুগলি জেলার ভদ্রেশ্বরে অবস্থিত শেলটার, পুরুলিয়ার মানভূম দৃষ্টি

প্রতিবন্ধী সংস্থা এবং বীরভূম জেলার শ্রীঅরবিন্দ ইনস্টিটিউট ফর দ্য সাইটলেস-এর নাম উল্লেখ করা যেতে পারে। ১৯৯৮ সালের জুন মাসে প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের জন্য কর্মনির্ভর প্রশিক্ষণ শীর্ষক কর্মশালার আয়োজন করা হয়েছে।

এ ছাড়া বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠান থেকে মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক পরীক্ষায় ২৪ জন কৃতি প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের এক বিশেষ অনুষ্ঠানে পুরস্কৃত করা হয়েছে। নবম শ্রেণী এবং ততোধিক শ্রেণীতে প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের জন্য জেলা সমাজ শিক্ষা আধিকারিকদের দপ্তর মারফৎ ছাত্রবৃত্তির ব্যবস্থা করা হয়েছে।

**পশ্চিমবঙ্গের গ্রন্থাগার পরিষেবা অধিকার ঃ** পশ্চিমবঙ্গ জনশিক্ষা প্রসার অধিকারের অধীনে কর্মরত এবং ১৯৭৯ সালে প্রণীত পশ্চিমবঙ্গ জনগ্রন্থাগার আইন, যা সময়ে সময়ে সংশোধিত হয়েছে, তাকে প্রশাসিত করে চলেছে। মোট ১১টি সরকারি গ্রন্থাগার এই অধিকারের পরিচালনায় কার্যকর যার অন্তর্গত রাজ্য-কেন্দ্রীয় গ্রন্থাগার সমগ্র গ্রন্থাগার পরিষেবার পরিকাঠামোর শীর্ষে অবস্থিত এবং সর্বমোট ২,৪৫৪টি গ্রন্থাগারের মধ্যে ১৯টি গ্রন্থাগার, ২২৭টি শহর গ্রন্থাগার এবং ২,১৯৭টি গ্রামীণ তথা প্রাইমারি ইউনিট গ্রন্থাগার এই বৃহৎ কর্মকান্ডের সঙ্গে সংযুক্ত হয়ে সারা রাজ্যে প্রসারিত রয়েছে।

আলোচ্য বছরে রাজ্য-কেন্দ্রীয় গ্রন্থাগারকে শীর্ষে রেখে জনগ্রন্থাগার ব্যবস্থাকে আরও সংঘবদ্ধ ও শক্তিশালী করার জন্য রাজ্য সরকার কর্মসূচি গ্রহণ করেছেন।

১৯৯৮-৯৯ সালের গৃহীত কর্মসূচি ও অর্জিত সাফল্যসমূহ নিম্নে বিধৃত হল।

জনগ্রন্থাগার ব্যবস্থাকে আরও সংঘবদ্ধ ও শক্তিশালী করার বর্তমান কর্মসূচির মধ্যে অন্যতম হল গ্রন্থাগার অধিকার ও রাজ্য-কেন্দ্রীয় গ্রন্থাগারে অতিরিক্ত পদ সৃষ্টি করা।

শূণ্যপদ পূরণের দ্বিতীয় পর্যায় হিসাবে বাকি ৭৪টি উন্নীত শহর গ্রন্থাগারগুলিতে দুটি করে অতিরিক্ত পদ সৃষ্টির সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে।

এ ছাড়া সরকারি গ্রন্থাগারসমূহ ও জেলা গ্রন্থাগার আধিকারিকের দপ্তরগুলিতে প্রায় ৪৫০টি শূণ্যপদ পূরণের কাজ চলছে।

রাজ্য কেন্দ্রীয় গ্রন্থাগার ও গ্রন্থাগার পরিষেবা অধিকারে কমপিউটার স্থাপন, অগ্নিনির্বাপক ব্যবস্থা ও বইপত্রের কীটনাশক ও সংরক্ষণমূলক ব্যবস্থার জন্য প্রকল্প কার্যকর করা হচ্ছে।

উত্তরপাড়া জয়কৃষ্ণ গ্রন্থাগারের উন্নতমানের ও প্রস রিত পরিষেবার স্বার্থে একটি সুপরিসর দোতলা-সংলগ্ন ভবন অধিকৃত হয়েছে। এ ছাড় পুরাতন ভবনটির ভিত্তিতলস্থ

অংশ ও ছাদের পুঙ্খানুপুঙ্খ মেরামতির জন্য পর্যাপ্ত অর্থ বরাদ্দ করা হয়েছে। তা ছাড়া গৃহটির নবীকরণ ও সুসজ্জিত করার ব্যাপারেও অর্থ বরাদ্দ হয়েছে।

দার্জিলিঙের পার্বত্য পরিষদ এলাকায় একটি পৃথক স্থানীয় গ্রন্থাগার কৃত্যক গঠন করার উদ্দেশ্যে ১৯৭৯ সালের পশ্চিমবঙ্গ জনগ্রন্থাগার (সংশোধনী) আইন, ১৯৯৮ জারির মাধ্যমে ১৯৭৯ সালের পশ্চিমবঙ্গ জনগ্রন্থাগার আইনকে সংসোধিত করা হয়েছে। এই সঙ্গে সংশ্লিষ্ট অপরাপর আইনসমূহও সংশোধন করা হচ্ছে। নবগঠিত স্থানীয় গ্রন্থাগার কৃত্যকগুলি দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ এলাকা ও মহকুমা এলাকায় শীঘ্রই কার্যকর হতে চলেছে। রাজ্য-কেন্দ্রীয় গ্রন্থাগার ও অন্যান্য জেলা গ্রন্থাগারে বৃত্তিসহায়ক কেন্দ্রসমূহ ("কেরিয়ার গাইডেন্স সেন্টার, বুক সাপোর্ট") চালু করা হয়েছে যার ফলে পঠনেচ্ছু ব্যক্তি ও ছাত্র-ছাত্রীরা প্রতিযোগিতামূলক পরীক্ষাসমূহে অবতীর্ণ হওয়ার ক্ষেত্রে বিশেষ উপকৃত হবেন।

এ ছাড়া কমিউনিটি লাইব্রেরি ইনফরমেশন সার্ভিস (ব্লক) নামক একটি প্রকল্প চালু হতে চলেছে যার ফলে যে সমস্ত পঞ্চায়েত এলাকায় কোনও জনগ্রন্থাগার নেই সেখানে গ্রাম পঞ্চায়েতেরই উদ্যোগে স্থানীয় কমিটি পরিচালিত গ্রন্থাগার তথা তথ্য উপকেন্দ্রসমূহ গড়ে তোলা হবে যেখানে আংশিক সময়ের জন্য একজন কর্মচারী নিযুক্ত হবেন। রাজ্যের প্রত্যেক পঞ্চায়েত সমিতিতে এরকম একেকটি কেন্দ্র. 'পাইলট' প্রকল্পের অন্তর্গত হয়ে আগামী বছর কার্যকর হবে।

কলকাতা নগর গ্রন্থাগারের জন্য দক্ষিণ কলকাতা এলাকার একটি সুবিধাজনক স্থানে উন্নতায়নের প্রসারিত পরিষেবা দানের সুযোগ-সুবিধার জন্য একটি জমি সন্ধানের কাজ এগিয়ে চলেছে।

কর্ণজোড়াতে উত্তর দিনাজপুর জেলার সরকারি জেলা গ্রন্থাগারের ভবন নির্মাণের প্রাথমিক কাজ শীঘ্রই শুরু করা হবে।

বারাসাতে উত্তর ২৪-পরগনা সরকারি জেলা গ্রন্থাগার, পুরুলিয়ার সিধু-কানহু-বিরসা সরকারি গ্রন্থাগার ও সৈদাবাদে অবস্থিত শহর গ্রন্থাগারের পরিষেবা চালু করা হয়েছে।

প্রতি বছর লবণহ্রদের প্রশাসনিক প্রশিক্ষণ প্রতিষ্ঠানের মাধ্যমে সমস্ত জেলা গ্রন্থাগার আধিকারিকদের প্রশিক্ষণ প্রদান করার ব্যবস্থা হয়েছে।

১৯৯৯-২০০০ আর্থিক বর্ষের কর্মসূচির রূপায়ণের জন্য গ্রন্থাগার অধিকার থেকে নিম্নলিখিত প্রকল্পগুলি গৃহীত হয়েছে ঃ

(১) উন্নতমানের পরিষেবা দানের জন্য কর্মী সংখ্যা বৃদ্ধির মাধ্যমে গ্রন্থাগার পরিষেবা অধিকার, রাজ্য কেন্দ্রীয় গ্রন্থাগার ও অন্যান্য সরকারি গ্রন্থাগারগুলিকে আরও শক্তিশালী করে তোলা।

(২) সমবায়ভুক্ত গ্রন্থাগার তথ্যকেন্দ্রের ও সংযুক্ত জনগ্রন্থাগারসমূহের মাধ্যমে জনগণ, বিশেষত গ্রামীণ এলাকার মানুষদের সহায়তার জন্য সমবায়ভুক্ত তথ্য পরিষেবা শক্তিশালী করা।

(৩) গ্রন্থ মাধ্যমে বৃত্তিসহায়ক কেন্দ্রগুলিকে শহর/মহকুমা গ্রন্থাগার পর্যন্ত সম্প্রসারিত করা।

(৪) রাজ্যে কর্মরত অপোষিত/বেসরকারি গ্রন্থাগারগুলির সহায়তার জন্য তাদের পুস্তক পত্র-পত্রিকা ক্রয়ের জন্য অনুদানের আকারে আর্থিক সাহায্য দান করা।

বিগত আর্থিক বছরে (১৯৯৭-৯৮) পরিকল্পনা ও তদ্বহির্ভূত খাতে মোট বাজেট বরাদ্দ ছিল প্রায় ৩০ কোটি টাকা, এর মধ্যে ১৯.৫০ কোটি টাকা সরকারি ও পোষিত গ্রন্থাগারের অন্যান্য কর্মীদের বেতন খাতে ব্যয়িত হয়েছে। ৫.৭৫ কোটি টাকা, সরকারি ও পোষিত গ্রন্থাগারের রক্ষণাবেক্ষণ ও উন্নয়ন খাতে ১৬.৯৭ লক্ষ সাতটি সরকারি সাহায্যপ্রাপ্ত গ্রন্থাগারের জন্য ৯৩.৯৫ লক্ষ টাকা সরকারি গ্রন্থাগার ও প্রতিষ্ঠানের মূল কাজকর্মের জন্য ব্যয় হয়েছে।

বর্তমান আর্থিক বছরে (১৯৯৮-৯৯) বাজেট বরাদ্দকৃত মোট টাকা বৃদ্ধি করা হয়েছে ৩৪ কোটিতে—এটিও পরিকল্পনা ও তদ্বহির্ভূত খাতে। গ্রন্থাগার পরিষেবার উন্নয়ন, রক্ষণাবেক্ষণ ও উন্নতকরণ খাতেও বাজেট বরাদ্দ বৃদ্ধি করা হয়েছে এবং তা পুরোপুরি সদ্ব্যবহার করাও হয়েছে। পরিকল্পনা খাতে বরাদ্দ আছে ৫১৬.০০ লক্ষ টাকা এবং এখনও পর্যন্ত (ফেব্রুয়ারি '৯৯) ব্যয় হয়েছে ৩৭২.০০ লক্ষ টাকা।

**উপসংহার ঃ** বহু ঘটনার নীরব সাক্ষী আমাদের এই বিধানসভা। বহু গৌরবদীপ্ত ঐতিহ্যের আমরা উত্তরাধিকারী। বিগত এক বৎসরে আমাদের কাজের মূল্যায়ন—এবং তার দোষত্রুটির নিরপেক্ষ নিরূপণ মাননীয় সদস্যদের আলোচনায় প্রতিফলিত হবে—এ বিশ্বাস আমাদের আছে। আপনাদের মূল্যবান পরামর্শ ও গঠনমূলক সমালোচনা আমাদের দায়িত্ব পালনে যথেষ্ট পরিমাণে সাহায্য করবে—এই আশা করে এবং আপনাদের আলোচনা এবং আমাদের বাজেট বরাদ্দের প্রস্তাবের অনুমোদন কামনা করে আমাদের বক্তব্য আমরা শেষ করছি।

## DEMAND No. 31

### Major Head : 2204—Sports and Youth Services

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 46,34,82,000 be granted for expenditure under Demand No. 31, Major Head : "2204—Sports and Youth Services" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 15,29,49,000 already voted on account)

(The printed Budget Speech of Shri Manabendra Mukhopadhyay on Demand No. 31. was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি এই প্রস্তাব রাখতে চাই যে, দাবি নং ৩১ মুখ্যখাত "২২০৪—ক্রীড়া ও যুবকল্যাণ" বাবদ ৪৬,৩৪,৮২,০০০ টাকা (ছেচল্লিশ কোটি চৌত্রিশ লক্ষ বিরাশি হাজার টাকা) মাত্র ব্যয় বরাদ্দ অনুমোদন করা হোক। ভোন-অন-অ্যাকাউন্টে অনুমোদিত ১৫,২৯,৪৯,০০০ টাকা (পনেরো কোটি উনত্রিশ লক্ষ উনপঞ্চাশ হাজার টাকা) এর মধ্যে অন্তর্ভুক্ত।

যে সকল খাতের জন্য এই ব্যয়-বরাদ্দের প্রস্তাব, সেগুলি হল ঃ

| | | |
|---|---|---|
| (১) | যুবকল্যাণ শাখা | ১৮,৮৯,৮৫,০০০ টাকা |
| (২) | ক্রীড়া শাখা | ৭,২৫,৫৭,০০০ টাকা |
| (৩) | জাতীয় সমর শিক্ষার্থী বাহিনী | ১২,২২,৫০,০০০ টাকা |
| (৪) | শারীর শিক্ষা | ৩,৩৮,৫৫,০০০ টাকা |
| (৫) | জাতীয় শৃঙ্খলা প্রকল্প ও অন্যান্য ব্যয় সমূহ | ৪,৫৮,৩৫,০০০ টাকা |
| | মোট | ৪৬,৩৪,৮২,০০০ টাকা |

মাননীয় সদস্যারা জানেন যে, ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের কর্মকাণ্ড সমাজের সবচেয়ে প্রাণোচ্ছল ও সংবেদনশীল অংশের মধ্যে প্রসারিত এবং সমাজের এই কর্মকাণ্ডের আঙিনায় যে কর্মসূচি ও প্রকল্প রূপায়ণ করা হয়, যুবসমাজের মধ্যে তার প্রতিক্রিয়া

ব্যাপক এবং সুদূরপ্রসারী। এই প্রেক্ষাপম মনে রেখে, ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের যুবকল্যাণ শাখা নিরন্তর প্রয়াসে ছাত্র-যুবদের অধিকতম সুযোগ-সুবিধা সৃষ্টির জন্য বিভিন্ন প্রকল্প কার্যকরীভাবে রূপায়ণ করার চেষ্টা করছে। এই শাখার কর্মকাণ্ডের এখন মূল অভিঘাত হল প্রশিক্ষণ কর্মসূচি এবং কর্ম-নির্ভর বৃত্তিমূলক প্রশিক্ষণ যার লক্ষ্য হল যুবসমাজের সৃজনশীল উদ্দীপনাকে যথাযথভাবে প্রবাহিত করা এবং তাদেরকে অর্থবহ স্বনিযুক্তি প্রকল্পে আত্মনিয়োগ করতে সক্ষম করে তোলা। এই বছরের শেষে আমরা অত্যন্ত আনন্দের সঙ্গে উল্লেখ করছি যে, এ-রকম কার্যকর এবং সৃজনশীল কর্মসূচি যুবক-যুবতীদের জন্য যথার্থ সুযোগ এনে দিয়েছে এবং আমাদের সাফল্যে উৎসাহিত হয়ে আমরা এ-রকম কর্মসংস্থান নির্ভর পাঠক্রম চালু করার কাজ অব্যাহত রাখার প্রস্তাব করছি। এই কাজ আমরা আরও নতুন নতুন ক্ষেত্রে এবং আরও বেশি পেশাদারি বিষয় ও বৃত্তিতে প্রসারিত করতে আগ্রহী। এ-সব ছাড়াও বিভিন্ন প্রকল্প এবং কর্মসূচির মাধ্যমে যুবসমাজের মধ্যে বিজ্ঞানমনস্কতা বিকশিত করা এবং সৃজনশীল শিল্প, সংস্কৃতি, সাহিত্য এবং অ্যাডভেঞ্চার ক্রীড়াসহ সমস্ত খেলাধূলার আঙিনায় সম্ভাবনাময় যুব প্রতিভাকে সুযোগ দেওয়ার প্রকল্প রূপায়ণ করা হচ্ছে। এটা লক্ষ করা জরুরি যে, বিভিন্ন সমস্যা, সীমাবদ্ধতা এবং সর্বোপরি বর্তমান আয়-ব্যয়ের বাস্তবতার প্রেক্ষিতে, আমরা যে বিরাট সাফল্য অর্জন করতে সক্ষম হয়েছি তার মূলে রয়েছে আমাদের সাধারণ মানুষকে গণতান্ত্রিক পদ্ধতিতে সরকারি কর্মকাণ্ডে বিজড়িত করার বিনম্র তৎপরতা। যুবকল্যাণের সমস্ত কর্মসূচিতে বিশিষ্ট ব্যক্তিবর্গের, গণসংগঠনের, ক্লাব, প্রতিষ্ঠান এবং অগণিত উৎসাহি ছাত্র-যুবর সক্রিয় অংশগ্রহণ সম্পূর্ণভাবে সুনিশ্চিত করা হয়েছে। সর্বোপরি, আমি খুব জোর দিয়ে বলতে চাই যে, সরকারি এবং বেসরকারি সংগঠনসমূহকে কার্যকরভাবে সমবেত করে সমস্তরকম প্রতিবন্ধকতা অতিক্রম করে আমরা উল্লেখযোগ্য সাফল্য অর্জন করতে সক্ষম হয়েছি। এই বিভাগের যুব কল্যাণ শাখা ১৯৯৮-৯৯ আর্থিক বছরে যে কর্মসূচি রূপায়ণ করেছে তার একটি সংক্ষিপ রূপরেখা আপনাদের অবগতির জন্য নীচে পেশ করা হল ঃ

**ছাত্র-যুব উৎসব**

সমাজে স্বাস্থ্যকর পরিবেশ সৃষ্টি করার লক্ষ্য নিয়ে সাংস্কৃতিক এবং খেলাধূলার নানারকম কর্মকাণ্ডে যুবসমাজের সক্রিয় অংশগ্রহণ সুনিশ্চিত করতে এই বিভাগ প্রতি বছর ব্লক/পৌরসভা, জেলা এবং রাজ্যস্তর ছাত্র-যুব উৎসব সংগঠিত করে। ত্রিস্তরীয় ছাত্র-যুব উৎসব—ক্রীড়া এবং সাংস্কৃতিক কর্মকাণ্ডের জন্য আলাদা আলাদা উৎসব—একটি অভিনব বার্ষিক কর্মকাণ্ড, যেখানে রাজ্যের সমস্ত এলাকার লক্ষ লক্ষ যুবক-যুবতী, ছাত্র-ছাত্রী অংশগ্রহণ করেন এবং অগণিত মানুষ দর্শক শ্রোতারূপে উপস্থিত থাকেন। এ

বছরের যুব উৎসব বাঁকুড়ায় ছাত্র-যুব উৎসব (সাংস্কৃতিক) এবং বহরমপুরে ছাত্র-যুব উৎসব (ক্রীড়া) সাফল্যের সঙ্গে সংগঠিত করা হয়েছে। এ বছর তিনস্তরের ছাত্র-যুব উৎসবই সাফল্য অর্জন করেছে। জাতীয় যুব উৎসব এ বছর জানুয়ারি মাসে লক্ষ্ণৌতে অনুষ্ঠিত হয়েছে। আমাদের রাজ্যের প্রতিযোগিরা বিভিন্ন সাংস্কৃতিক প্রতিযোগিতায় অংশগ্রহণ করে ৬টি পুরস্কার অর্জন করেছে।

**যুব আবাস**

এই আর্থিক বছরে আমাদের যুব আবাসগুলির সংস্কার ও মেরামতির কাজ যথেষ্ট গুরুত্ব দিয়ে করা হয়েছে। পাঁচটি যুব আবাস সম্পূর্ণ সংস্কার ও মেরামত করার জন্য আমরা অর্থ বরাদ্দ করেছি। এই পাঁচটির মধ্যে লালবাগ এবং গঙ্গাসাগর যুব আবাস সংস্কার ও মেরামতের কাজ ইতিমধ্যেই শেষ হয়েছে। বোলপুর, দীঘা এবং মুকুটমণিপুরে সংস্কারের কাজ চলছে এবং মার্চ মাসের মধ্যেই তা শেষ হবে বলে আশা করা যাচ্ছে। রাজ্যের ভেতরে এবং বাইরে সব মিলিয়ে বর্তমানে ২১টি যুব আবাস রয়েছে। সম্প্রতি চুরুলিয়ার কাজী নজরুল ইসলামের স্মৃতিতে একটি এবং হাওড়ায় আর একটি নতুন যুব আবাস চালু হয়েছে। যুবকল্যাণ শাখা সিকিম ও দিল্লি সহ অন্য রাজ্যে এবং পশ্চিমবঙ্গের অভ্যন্তরে আরও যুব আবাস স্থাপন করতে চায়। জলপাইগুড়ি জেলার মাদারিহাটে একটি যুব আবাস স্থাপন করার প্রক্রিয়া চূড়ান্ত হয়ে এসেছে। বর্ধমান যুব আবাস উদ্বোধনের অপেক্ষায় রয়েছে। আমরা দিল্লিতেও একটি যুব আবাস এবং যুব কেন্দ্র চালু করতে আগ্রহী। দিল্লি উন্নয়ন কর্তৃপক্ষ (ডি ডি এ)-কে জমি দেওয়ার জন্য অনুরোধ জানানো হয়েছে।

**খেলার মাঠ**

এই বিভাগ গ্রামীণ এলাকায় বিশেষভাবে খেলার মাঠ উন্নয়নের ওপর গুরুত্ব আরোপ করতে চায়। এই প্রকল্পে খেলার মাঠ উন্নয়নের জন্য মাঠ প্রতি সর্বোচ্চ ৫০,০০০ টাকা ধরা হয়েছে। এই পরিমাণ অর্থের মধ্যে ৩৭,৫০০ টাকা এই বিভাগ বহন করে এবং অবশিষ্ট অর্থ স্থানীয় দাতাদের কাছ থেকে সংগ্রহ করা হয়। এ বছর ৪৪টি প্রকল্প অনুমোদন করা হয়েছে এবং ৮.৮৪ লক্ষ টাকা খেলার মাঠ উন্নয়নের জন্য অনুমোদন করা হয়েছে।

**বৃত্তিমূলক প্রশিক্ষণ এবং কমপিউটর প্রশিক্ষণ**

আমি আগেই উল্লেখ করেছি যে, যুবক-যুবতীদের কর্ম সংস্থানের সুযোগ করে দেওয়ার ক্ষেত্রে কার্যকর ভূমিকা পালন করে বলে কর্মসংস্থান নির্ভর কর্মসূচির ওপর সর্বাধিক গুরুত্ব আরোপ করা হয়েছে। আমাদের অত্যন্ত সন্তোষের ব্যাপার যে, এই

ক্ষেত্রে আমাদের সংহত তৎপরতা খুবই উল্লেখযোগ্য সাফল্য অর্জন করেছে যা আমাদের তৎপরতা অব্যাহত রাখতে অনুপ্রাণিত করেছে এবং আরও প্রসারিত উদ্দীপনার সঙ্গে তা করতে উৎসাহিত করে তুলেছে। এই বিভাগের পক্ষ থেকে বিভিন্ন জেলায় বৃত্তিমূলক প্রশিক্ষণ কেন্দ্র সংগঠিত করা হয়। আমরা ১৯৯৬ সালে মৌলালিতে রাজ্য যুব কেন্দ্রে কম্পিউটর প্রশিক্ষণ কেন্দ্র চালু করেছি। এ বছর আরও তিনটি কমপিউটর প্রশিক্ষণ কেন্দ্র বর্ধমান, জলপাইগুড়ি এবং দুর্গাপুরে চালু করা হয়েছে। এই চারটি প্রশিক্ষণ কেন্দ্রই বেশ ভালোভাবে সাফল্যের সঙ্গে চলছে।

রাজ্য যুব কেন্দ্র (মৌলালি) এবং বারুইপুরের দুটি কেন্দ্রে ইন্টিরিয়ার ডেকোরেশন, ফটোগ্রাফী, টেলিভিশন মেরামতি, সিল্ক স্ক্রিন মুদ্রণ প্রভৃতি বিষয়ে বৃত্তিমূলক প্রশিক্ষণ চলছে। রাজ্য যুব কেন্দ্রে বৃত্তিমূলক প্রশিক্ষণ কেন্দ্রটি বেসরকারি সংস্থা আকাদেমি সুবারবিয়ার সঙ্গে যৌথ উদ্যোগে এবং বারুইপুরের প্রশিক্ষণ কেন্দ্রটি রাজ্য সরকারের অধিগৃহীত সংস্থা মঞ্জুষার সঙ্গে যৌথভাবে পরিচালিত হচ্ছে। সম্প্রতি পশ্চিমবঙ্গের মাননীয় রাজ্যপাল রাজ্য যুব কেন্দ্রের বৃত্তিমূলক প্রশিক্ষণ কেন্দ্রের সফল প্রশিক্ষাণার্থীদের সমাবর্তন অনুষ্ঠানে ভাষণ দিয়েছেন যা আমাদের সকলের উৎসাহের কেন্দ্রবিন্দু হয়ে উঠেছে।

ফুটওয়ার ট্রেনিং সেন্টার, বজবজ-এর সঙ্গে আর একটি প্রশিক্ষণ কেন্দ্র চালু হতে চলেছে। মূলত গ্রামীণ এলাকা থেকে আসা যুবকরা এই প্রতিষ্ঠান থেকে মূলত প্রশিক্ষণ গ্রহণ করবেন। এই প্রকল্পের শর্ত অনুযায়ী, এই বিভাগের পক্ষ থেকে কেবলমাত্র কাঁচামালের দাম এবং কোর্স ফিস-এর ব্যয়ভার বহন করা হবে।

**বাংলা সংগীত মেলা**

বাংলা সংগীত মেলা ইতিমধ্যেই এই রাজ্যের একটি প্রধান সাংস্কৃতিক কর্মকাণ্ডরূপে চিহ্নিত হয়েছে। বাংলা সংগীত মেলা প্রতিষ্ঠিত শিল্পী ও যন্ত্রবিদদের পাশাপাশি নতুন তরুণ প্রতিভাবানদেরও সফলভাবে উপস্থাপিত করতে সক্ষম হয়েছে। দর্শক-শ্রোতার প্রতিক্রিয়ার প্রেক্ষিতে এবং যে বৈচিত্র্যময় ও উন্নতমানের অনুষ্ঠান উপস্থাপন করা হয়, তাতে বাংলা সংগীত মেলা উচ্চ প্রশংসিত হয়েছে এবং সংগীত প্রিয় মানুষ প্রতি বছর এই অনুষ্ঠানের দিকে তাকিয়ে থাকেন। বর্তমান আর্থিক বছরে সংগীত মেলা দ্বিতীয় বর্ষে পদার্পণ করেছে। মেলা তথ্য ও সংস্কৃতি বিভাগের সঙ্গে যৌথভাবে সংগঠিত করা হচ্ছে এবং এই মেলা একই সঙ্গে রবীন্দ্রসদন, শিশির মঞ্চ, বাংলা আকাদেমি, নন্দন এবং নন্দন-রবীন্দ্রসদন চত্বরে মুক্ত মঞ্চে অনুষ্ঠিত হচ্ছে। বাইরে ৭টি এবং ভেতরে ১৬টি অধিবেশন হয়েছে। পশ্চিমবঙ্গ এবং বাংলাদেশের ৩০০ শিল্পী এবং যন্ত্রবিদ আটদিনব্যাপি মেলায় অংশগ্রহণ করেছেন। অংশগ্রহণকারিদের বেশিরভাগই সংগীত ও যন্ত্রানুষঙ্গে নিবেদিত

তরুণ-তরুণী।

**বাংলা কবিতা উৎসব**

আরও একটি গুরুত্বপূর্ণ সাংস্কৃতিক কর্মকাণ্ড বাংলা কবিতা উৎসব ডিসেম্বর ১৯৯৮-এর প্রথম সপ্তাহে একই সাংস্কৃতিক কেন্দ্রে যৌথভাবে তথ্য ও সংস্কৃতি বিভাগের সঙ্গে এবং পূর্বাঞ্চল সংস্কৃতি কেন্দ্রের আর্থিক সহায়তায় সংগঠিত করা হয়েছে। বাংলা সংগীত মেলার ঢঙেই বাংলা কবিতা উৎসব সংগঠিত করা হয়, কেবলমাত্র সংগীত শিল্পী ও যন্ত্রবিদদের জায়গা দখল করেন কবিরা। এই উৎসবও দারুণ সাফল্য অর্জন করেছে—পশ্চিমবঙ্গ এবং বাংলাদেশের সব প্রধান কবিই এই কবিতা উৎসবে অংশগ্রহণ করেছেন। অনুষ্ঠানে সাধারণ মানুষের সাড়া ছিল খুবই লক্ষণীয়।

**ক্রীড়া সরঞ্জাম সরবরাহ**

(ক) সাধারণভাবে এটা অনুভূত হয় যে ক্রীড়া সরঞ্জামের অভাবই ক্রীড়া জগতে যুব সমাজের ব্যাপক অংশগ্রহণের অন্যতম প্রতিবন্ধক। এই পরিপ্রেক্ষিতে মনে রেখে এই বিভাগের পক্ষ থেকে ক্রীড়া সরঞ্জাম ক্রয় করে বিনামূল্যে মূলত গ্রামীণ ক্লাব ও শিক্ষা প্রতিষ্ঠানকে বন্টন করে দেওয়ার প্রকল্প রূপায়ণ অব্যাহত রাখা হয়েছে। ২০,০০০ ফুটবল, ১০,০০০ ভলিবল, ৫০০০ নেট, ১৫০০ ক্রিকেট সেট, ১৫০০ ক্যারাম বোর্ড, ১৫০০ টেবিল টেনিস বোর্ড, (টি টি এফ আই অনুমোদিত) এ বছর কলকাতাসহ ১৮টি জেলার বিভিন্ন সংগঠন/ক্লাব/স্কুল/কলেজকে দেওয়া হয়েছে।

(খ) ১৬ স্টেশন ক্ষমতাসম্পন্ন ৭টি মালটিজিম কলকাতা এবং রাজ্যের অন্য ৫টি জেলা স্থাপন করা হয়েছে। স্থানীয় চাহিদা ও প্রয়োজনের ভিত্তিতে ১৬ স্টেশন ক্ষমতাসম্পন্ন আরও ১৩টি মালটিজিম রাজ্যের অন্যান্য জেলায় স্থাপন করার তৎপরতা চলছে।

**ক্যারিয়ার ইনফরমেশন কাম গাইডেন্স সেন্টার**

(ক) বিভিন্ন প্রতিযোগিতামূলক পরীক্ষার মাধ্যমে কাজ খুঁজছেন এমন শিক্ষিত বেকার যুবক-যুবতীদের সুবিধার জন্য ৪৯৩টি ক্যারিয়ার ইনফরমেশন কাম গাইডেন্স সেন্টার ব্লক/পৌরসভা/নোটিফায়েড এরিয়া/কর্পোরেশন এলাকায় চালু করা হয়েছে। এ জন্য সংবাদপত্র, সাময়িকপত্র এবং জেনারেল নলেজ ব্রিফেসার, মনোরমা ইয়ার বুকের মতো সাধারণ জ্ঞানের বই ধারাবাহিকভাবে এবং সংহত পদ্ধতিতে পাঠানোর ব্যবস্থা করা হয়েছে।

(খ) ডব্লিউ বি সি এস (এক্সিকিউটিভ) সহ বিভিন্ন প্রতিযোগিতামূলক পরীক্ষার প্রস্তুতি গড়ে তুলছেন যে শিক্ষিত বেকার যুবক-যুবতীরা তাদের প্রশিক্ষণ ও পরিমার্জনের সুযোগ সৃষ্টির লক্ষ্য নিয়ে বাঁকুড়ায় খ্রিশ্চিয়ান কলেজে আরও একটি প্রশিক্ষণ কেন্দ্র চালু করা হয়েছে। সর্বোপরি ১৮টি জেলার কর্তৃপক্ষকেই অনুরোধ জানানো হয়েছে জায়গা এবং পরিকাঠামোগত সুযোগ দিয়ে সহায়তা করতে, যাতে এই বিভাগ প্রতিটি জেলাতেই অন্তত একটি করে ক্যারিয়ার ইনফরমেশন-কাম-গাইডেন্স সেন্টার চালু করতে সক্ষম হয়। একবার চালু হয়ে গেলে এই কেন্দ্র বেকার শিক্ষিত যুবক-যুবতীদের তথ্য সংক্রান্ত চাহিদা পুরণে সাহায্য করতে পারবে এবং বিভিন্ন বিষয় ও ম্যানেজমেন্টসহ বিভিন্ন পরীক্ষার জন্য প্রশ্ন-ব্যাঙ্ক রূপে কেন্দ্রগুলি প্রতিষ্ঠা অর্জন করবে।

(গ) জলপাইগুড়িতে জেলাস্তর ক্যারিয়ার ইনফরমেশন-কাম-গাইডেন্স সেন্টার চালু হয়েছে শিক্ষিত বেকার যুবক-যুবতীদের প্রশিক্ষণের সুযোগ সৃষ্টির লক্ষ্য নিয়ে যাতে তারা ডব্লিউ বি সি এস এবং অন্যান্য প্রতিযোগিতামূলক পরীক্ষায় বসতে পারেন।

**পর্বতারোহণ এবং অ্যাডভেঞ্চার ক্রীড়ার উন্নয়ন**

পর্বতারোহণ এবং অ্যাডভেঞ্চার ক্রীড়া হল আর একটি কর্মক্ষেত্র যা যুব সমাজের মধ্যে অসম্ভব জনপ্রিয় বলে প্রতিভাত হচ্ছে।

(ক) প্রাক অনুমোদন এবং আই এম এফ-এর ছাড়পত্র সহ যে ৩০টি পর্বতারোহী সংস্থা অভিযানে গিয়েছে, তাদের ম্যাচিং গ্রান্ট বাবদ আর্থিক সাহায্য দেওয়া হয়েছে।

(খ) ডব্লিউ বি এম এ এফ-এর তত্ত্বাবধান ও টেকনিক্যাল গাইডেন্স শুশুনিয়া এবং মাঠাবুরু পাহাড়ে ট্রেকিং ক্যাম্প সংগঠিত করা হয়েছে। তাছাড়াও ডব্লিউ বি এম এ এফ তৃতীয় পূর্বাঞ্চলীয় স্পোর্টস ক্লাইম্বিং কম্পিটিশন (১৯৯৮) যুব ভারতী ক্রীড়াঙ্গন প্রাঙ্গণে নবনির্মিত কৃত্রিম পাহাড়ে (১৭.৫ মিটার উঁচু) সংগঠিত করেছে। পূর্বাঞ্চলের ৬টি রাজ্যের প্রতিযোগীরা এই প্রতিযোগিতায় অংশগ্রহণ করেছেন। প্রতিযোগিতা ১৯৯৮-এর নভেম্বর মাসে অনুষ্ঠিত হয়েছে।

(গ) পর্বতারোহণের জন্য প্রয়োজনীয় সরঞ্জামের অভাব বেশি মাত্রায় অভিযান সংগঠিত করার পথে প্রধান অন্তরায়। এই প্রেক্ষাপট বিবেচনায় রেখে ডব্লিউ বি এম এ এফ প্রচুর পর্বতারোহণের সরঞ্জাম কিনেছে এবং কিনছে। এ-সব সরঞ্জাম পর্বতারোহী ক্লাবগুলিকে অভিযান সংগঠিত করার জন্য ভাড়ার বিনিময়ে দেওয়া হচ্ছে। সর্বোপরি

যুবভারতী ক্রীড়াঙ্গণে কৃত্রিম পাহাড় অনুশীলনের সুবিধার জন্য উন্মুক্ত রাখা হয়েছে। এটা উল্লেখ করা খুবই জরুরি যে, কৃত্রিম পর্বতরোহণ ওলিম্পিক ক্রীড়ার অন্তর্ভুক্ত হতে চলেছে।

(ঘ) অ্যাডভেঞ্চার ক্রীড়ার উন্নয়নের সুযোগ সৃষ্টির জন্য রাজ্য অ্যাডভেঞ্চার আকাদেমি গঠন করা হয়েছে রাজ্য মন্ত্রিসভার অনুমোদনক্রমে। এই আকাদেমি রাজ্য এবং কেন্দ্রীয় উভয় সরকারের আর্থিক সহায়তায় পরিচালিত হবে এবং ক্যানোয়িং, কায়াকিং, স্কুবা ডাইভিং, ওয়াটার স্পোর্টস, অ্যারো স্পোর্টস, স্কিয়িং, স্কেটিং উচ্চতার পর্বতারোহণের বিকাশ ঘটাতে এই সংস্থা সাহায্য করবে।

(ঙ) দার্জিলিঙে, ডব্লিউ বি এম এ এফ-এর অধীনে তেনজিং নোরগে যুব আবাস চালু করা হয়েছে।

**সুকান্ত স্মৃতি পুরস্কার**

কবি সুকান্ত ভট্টাচার্যর স্মৃতিরক্ষার্থে এবং তরুণ ও প্রতিভাবান লেখকদের উৎসাহিত করতে এবং স্বীকৃতি দিতে ১৯৯৭ সালে এই বিভাগের পক্ষ থেকে সৃজনশীল সাহিত্যের জন্য সুকান্ত স্মৃতি পুরস্কার চালু করা হয়েছে। পুরস্কার প্রাপক নির্বাচন করেন পুরস্কার প্রদান কমিটি। ২০ হাজার টাকা এবং একটি শংসাপত্র সম্বলিত সর্বশেষ পুরস্কার পেয়েছেন শ্রীজয়দেব বসু। ১৯৯৯ সালের জন্য এই পুরস্কার প্রদান প্রক্রিয়া চালু হয়েছে।

**বিবিধ**

(ক) ১৯৯৮-এর অক্টোবরে কেদার উপত্যকায় চারজন পর্বতারোহী বহুজাতীয়া পাশে অভিযানের সময় তাদের জীবন হারান। বেশ কয়েকদিন বরফ ঢাকা পাহাড়ে প্রয়াত পর্বতারোহীদের মৃতদেহ আবৃত হয়েছিল। এই দুর্ভাগ্যজনক ঘটনার সংবাদ পাওয়ার পর একটি উদ্ধারকারী দল এবং সাংসদ মহম্মদ সেলিমকে নিয়ে আমি ঘটনাস্থলে যাই। চারজন পর্বতারোহীর মৃতদেহই উদ্ধার করা হয় এবং একজন মহিলা সহ তিনজন ট্রেকারকে নিরাপদ জায়গায় উদ্ধার করে নিয়ে যাওয়া হয়। তাদের উদ্ধার করার যাবতীয় ব্যয়ভার পশ্চিমবঙ্গ সরকার বহন করেছে।

(খ) দুই দেশের মধ্যে সুসম্পর্ক গড়ে তোলার পথে বাধা সৃষ্টি করা এবং ভারত ও পাকিস্তানের ক্রিকেট সিরিজ নষ্ট করে দেওয়ার ঘৃণ্য মতলব নিয়ে মুষ্টিমেয় রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত ব্যক্তি নয়াদিল্লির ফিরোজ শাহ কোটলা ক্রিকেট ময়দানের পিচ খুঁড়ে নষ্ট করে দেওয়ার বিরুদ্ধে প্রতিবাদ জানাতে ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের উদ্যোগে ১৯৯৯ সালের ১৭ জানুয়ারি একটি গণসমাবেশ সংগঠিত করা হয়েছিল।

সমাজ জীবনের সমস্ত আঙিনার মানুষ বিশেষত, ক্রীড়া, শিক্ষা, সংস্কৃতি, শিল্প ও সংগীত জগতের সুপরিচিত বিশিষ্ট ও সম্মানীয় ব্যক্তিবর্গ এই গণসমাবেশে অংশগ্রহণ করে এই উদ্যোগকে স্মরণীয় করে রেখেছেন।

**ক্রীড়া শাখা**

ক্রীড়া বিভাগ রাজ্যের যুব সম্প্রদায়কে ক্রীড়ার বিভিন্ন বিভাগে যুক্ত করে খেলোয়াড়োচিত মানসিকতা গড়ে তোলার কাজে ব্রতী আছে। যুব সম্প্রদায়ের স্বাস্থ্য ও চরিত্র গঠনে ক্রীড়া বিভাগ ক্রীড়ার উন্নতিসাধক কার্যক্রম চালিয়ে যাচ্ছে।

উপরিউক্ত উদ্দেশ্যগুলিকে সার্থক করে তোলার জন্য এই বিভাগ এই গত বৎসর থেকে ক্রীড়া পরিমন্ডল, স্টেডিয়াম, জিমনাসিয়াম, সুইমিং পুল, খেলার মাঠ ইত্যাদির উন্নয়নের জন্য সর্বতোভাবে চেষ্টা চালিয়ে যাচ্ছে। এই বিভাগ পরিমন্ডলগত সুযোগ-সুবিধা তৈরির জন্য কোচবিহার, জলপাইগুড়ি, কালিম্পং, দক্ষিণ দিনাজপুর, হাওড়া জেলার উলুবেড়িয়া ইত্যাদি স্থানে অর্থ ব্যয় করেছে। বেলেঘোটা সুভাষ সরোবর সুইমিং পুল এবং নেতাজী ইন্ডোর স্টেডিয়াম নবীকরণার্থে অর্থ ব্যয় করা হয়েছে। যুবভারতী ক্রীড়াঙ্গন চত্বরে বহু প্রয়োজনীয় একটি মাল্টিজিম স্থাপিত হয়েছে। যুবভারতী ক্রীড়াঙ্গন চত্বরে বেঙ্গল টেনিস অ্যাশোসিয়েশনের আনুকূল্যে একটি টেনিস একাডেমি তৈরি হতে চলেছে। পাশাপাশি, উক্ত স্থানে নবীন প্রতিভাসম্পন্ন যুবা খেলোয়াড়দের কথা মাথায় রেখে কয়েকটি টেনিস কোর্ট তৈরি করার কাজ অতি দ্রুততার সঙ্গে এগিয়ে চলেছে। প্রাসঙ্গিকক্রমে বলা যায় যে আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন ইংলিশ চ্যানেল অতিক্রমকারী শ্রী মাসাদুর রহমান বৈদ্যর জন্য মোটরচালিত ত্রিচক্রযানের ব্যবস্থা করা হয়েছে। এইভাবে এই ক্রীড়া বিভাগ গত বৎসরের রাজ্য বাজেট-বরাদ্দের একটি বিরাট অংশ উপরিউক্ত ক্রীড়া বিষয়ক বিভিন্ন বিষয়ের উন্নয়নের জন্য ব্যয় করেছে।

একটি রেজিস্ট্রিকৃত সংস্থা বেঙ্গল ফুটবল একাডেমি রাজ্যের কিশোর বয়সী উঠতি ফুটবল প্রতিভাদের সুষ্ঠুভাবে প্রতিভা বিকাশের সুযোগ করে দেবার জন্য একটি বিজ্ঞানসম্মত ফুটবল একাডেমি গড়ে তোলার জন্য গভীর আগ্রহ প্রকাশ করেছে। রাজ্য সরকারও যথাযথ পরিমন্ডলগত সুযোগ-সুবিধা প্রদানের জন্য তথা উক্ত সংস্থাকে যুবভারতী ক্রীড়াঙ্গনে প্রয়োজনীয় স্থান সংকুলানের জন্য সম্মত হয়েছে।

এই বিভাগের অধীনে কয়েকটি গুরুত্বপূর্ণ ক্রীড়াক্ষেত্র রয়েছে। যথা—যুবভারতী ক্রীড়াঙ্গন, নেতাজী ইন্ডোর স্টেডিয়াম এবং সুভাষ সরোবর সুইমিং পুল ইত্যাদি।

গত বৎসর সুপার ডিভিশন ফুটবল লিগ, জাতীয় লিগের কিছু গুরুত্বপূর্ণ খেলা

ইন্ডিয়ান ফুটবল ফেডারেশন এবং সর্বভারতীয় ফুটবল ফেডারেশনের সক্রিয় সহযোগিতায় এই যুবভারতী ক্রীড়াঙ্গনেই অনুষ্ঠিত হয়। পাশাপাশি, এই বিস্তৃত স্টেডিয়ামেই বেশ কিছু রাজ্যস্তরের এবং জাতীয় স্তরের বিভিন্ন ক্রীড়ানুষ্ঠান বিশেষত মল্লক্রীড়া ইত্যাদি অনুষ্ঠিত হয়েছে। সম্প্রতি এই যুবভারতীয় ক্রীড়ানুষ্ঠানেই সেনাবাহিনীর পরিচালনায় ভারত, বাংলাদেশ, ভুটান ও শ্রীলঙ্কাকে নিয়ে একটি তাৎপর্যপূর্ণ এবং আন্তর্জাতিকমানের ফুটবল প্রতিযোগিতা অনুষ্ঠিত হয়। এই কার্যক্রম প্রকৃতপক্ষেই প্রতিবেশী দেশগুলির মধ্যে একটি পারস্পরিক সহমর্মিতা এবং মৈত্রীবন্ধনের সেতু হিসাবে পরিগণিত হবে।

গত বৎসর, নভেম্বর মাসে এশিয়ান জুনিয়র বাস্কেটবল প্রতিযোগিতা, যে প্রতিযোগিতায় চিন, কুয়েত, পাকিস্তান, ইরান, মালয়েশিয়া , জাপান, কাজাকিস্তান, ভারত প্রভৃতি দেশের অংশগ্রহণে মহা ধূমধামে এবং সাফল্যের সঙ্গে অনুষ্ঠিত হয়।

১৯৭২ সালে নেতাজী ইন্ডোর স্টেডিয়াম তৈরি হয়। এটি একটি গুরুত্বপূর্ণ আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন, ক্রীড়া সভাগৃহ এবং উন্নত আসনবিশিষ্ট একটি ক্রীড়াঙ্গন যার পুঙ্খানুপুঙ্খ নবীকরণ বিশেষভাবে একটা মোটা রকমের অর্থ বরাদ্দ করেছে।

রবীন্দ্র সরোবর স্টেডিয়ামে জাতীয় ফুটবল ও সুপার ডিভিশন ফুটবল লিগের অনেক গুরুত্বপূর্ণ খেলা সার্থকভাবে অনুষ্ঠিত হয়েছে।

সুভাষ সরোবর সুইমিং পুলকেও রাজ্য স্তরের এবং জাতীয়স্তরের জলক্রীড়া সুষ্ঠুভাবে উদ্যযাপনের উদ্দেশ্যে এবং উঠে আসা সাঁতারুদের পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্যদের অধীন প্রশিক্ষণ শিবিরগুলিকে সংরক্ষণ ও নবীকরণের জন্য একটা মোটা অঙ্কের অর্থ ব্যয়িত হয়েছে এবং এই সংক্রান্ত কাজ এখনও চালু আছে। গত বৎসর নিখিল ভারত পুলিশ সাঁতার প্রতিযোগিতাও এই ক্রীড়াঙ্গনেই অনুষ্ঠিত হয়।

ক্রীড়ার ক্ষেত্রে বিগত বৎসরটি রাজ্যের পক্ষে একটি গৌরবোজ্জ্বল বৎসর। ওই বৎসরেই তিনজন বিশিষ্ট ক্রীড়াবিদ যথাক্রমে শ্রীমতী জ্যোতির্ময়ী সিকদার অ্যাথলেটিক্স-এ ২টি স্বর্ণপদক, শ্রীবলজিৎ সিং সাইনি হকিতে একটি স্বর্ণপদক ও শ্রীবিশ্বজিৎ পালিত কাবাডিতে একটি স্বর্ণপদক জিতে আন্তর্জাতিক ক্রীড়াঙ্গণে আমাদের রাজ্যের নাম উজ্জ্বল করেছেন। উক্ত তিন ব্যক্তিত্বকে মাননীয় মুখ্যমন্ত্রীর সভাপতিত্বে নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে আনন্দ-উদ্দীপনার মধ্যে সংবর্ধনা জ্ঞাপন করা হয়। তাদের তিনজনকে নগদ অর্থ, ফলক ইত্যাদি প্রদান করা হয়।

গত বৎসর মনিপুরের ইম্ফলে জাতীয় ক্রীড়া অনুষ্ঠিত হয়। বেঙ্গল অলিম্পিক অ্যাশোসিয়েশনের রক্ষণাবেক্ষণের এই রাজ্য থেকে বেশ কিছু প্রতিযোগী উক্ত প্রতিযোগিতায়

অংশগ্রহণ করেন। উক্ত প্রতিযোগিদের আর্থিক সহায়তার জন্য বেঙ্গল অলিম্পিক অ্যাশোসিয়েশন রাজ্য সরকারের নিকট প্রস্তাব রাখেন এবং রাজ্য সরকারও এই বিষয়ে যথাসাধ্য সাহায্য প্রদান করে।

বিগত দিনের বহু প্রথিতযশা ক্রীড়া ব্যক্তিত্বের আর্থিক অসচ্ছলতা সম্পর্কে রাজ্য সরকার অবহিত আছে এবং এই বাবদে তাদের মাসিক ৬০০্ টাকা অনুদান দিয়ে যাচ্ছে। এইরূপ কোনও ক্রীড়া ব্যক্তিত্বের বিয়োগ পরবর্তীকালে তাদের পরিবার/আত্মীয়জনের কাউকে উক্ত অনুদান প্রদান করা হচ্ছে। এদের বর্তমান সংখ্যা ১২।

ক্রীড়া বিভাগের পৃষ্ঠপোষকতায় এবং আর্থিক সহায়তায় কিছু কিছু প্রধান এবং গুরুত্বপূর্ণ ক্রীড়া প্রতিযোগিতার আয়োজন করা হয়েছে। তার মধ্যে কয়েকটির উল্লেখ করা যায় ঃ

১। বারাসাতে জাতীয় মহিলা ফুটবল।

২। রাজ্য ক্রীড়ানুষ্ঠান।

৩। জাতীয় ক্রীড়ানুষ্ঠান।

৪। অপেশাদারি অ্যাথলেটিক্স-এর জাতীয় অনুষ্ঠান।

৫। রেলের জাতীয় অ্যাথলেটিক্স অনুষ্ঠান।

৬। সারা ভারত অসামরিক প্রতিরক্ষা ক্রীড়া অনুষ্ঠান।

৭। সারা ভারত আরক্ষা অ্যাথলেটিক্স অনুষ্ঠান।

৮। জাতীয় শারীরচর্চা।

জাতীয় মহিলা ফুটবল প্রতিযোগিতা, অপেশাদারি জাতীয় মল্লক্রীড়া প্রতিযোগিতা, রেলের জাতীয় অ্যাথলেটিক্স প্রতিযোগিতা, সারা ভারত অসামরিক ক্রীড়া এবং সারা ভারত আরক্ষা অ্যাথলেটিক্স প্রতিযোগিতা যুবভারতী ক্রীড়াঙ্গনেই অনুষ্ঠিত হয়।

উক্ত প্রতিযোগিতার সংগঠনগুলি ক্রীড়া বিভাগের আর্থিক সহায়তা লাভ করেছে। বেঙ্গল অলিম্পিক অ্যাশোসিয়েশনের তত্ত্বাবধানে পূর্বাঞ্চলের সাই কেন্দ্রে, ক্ষুদিরাম অনুশীলন কেন্দ্রে এবং নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে রাজ্য ক্রীড়া প্রতিযোগিতা অনুষ্ঠিত হয়। জাতীয় শারীরচর্চা অনুষ্ঠিত হয় পূর্বাঞ্চলে সাই কেন্দ্রে।

একটি হৃদয়রঞ্জক উন্নয়নের কথা যেটা আমি উল্লেখ করতে চাই সেটা হল প্রাক্তন

খ্যাতনামা রঞ্জি ক্রিকেট খেলোয়াড়দের অধীনে যাদবপুরের কিশোর ভারতী স্টেডিয়ামে নবীন ক্রিকেট খেলোয়াড়দের প্রশিক্ষণ দেবার জন্য একটি প্রশিক্ষণ শিবির চালু করা হয়েছে। শ্রী সুনীল গাভাসকার, একজন আন্তর্জাতিক ক্রিকেট-ব্যক্তিত্ব এই প্রশিক্ষণ শিবিরের সঙ্গে যুক্ত আছেন এবং তিনি তিনবার এসে ক্রিকেট শিক্ষার্থীদের বিভিন্ন প্রকারের উপদেশ প্রদান করেন। এই বিষয়ে আমাদের রাজ্য গর্ব অনুভব করে।

**পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ**

পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ ক্রীড়া বিভাগের সম্প্রসারক এবং পরামর্শদাতা হিসাবে কাজ করে। উক্ত ক্রীড়া পর্ষদের স্ট্যান্ডিং কমিটি ক্রীড়া বিষয়ক বিভিন্ন শাখার পরিকল্পনা রচনা করে এবং সেগুলিকে কার্যকরি করার জন্য পরামর্শ দান করে। এই ক্রীড়া পর্ষদ কলকাতায় এবং বিভিন্ন জেলায় প্রশিক্ষণ শিবিরগুলিকে ব্যবস্থাপনা এবং পরিচালনা করে। ওই শাখাগুলির মধ্যে আছে—ফুটবল, ভলিবল, খো-খো, কবাডি, বাস্কেটবল প্রভৃতি। ক্রীড়া পর্ষদের প্রশিক্ষকেরা উক্ত বিষয়গুলিতে প্রশিক্ষণ দান করেন এবং বিভিন্ন শাখার ক্রীড়া সরঞ্জাম সরবরাহ করে সুষ্ঠু প্রশিক্ষণে রত আছেন।

ক্ষুদিরাম অনুশীলন কেন্দ্র একটি বাতানুকূল নিয়মিত ক্রীড়া ক্ষেত্র এবং সেখানে অভিজ্ঞ প্রশিক্ষকেরা টেবল টেনিস, ব্যাডমিন্টন, শারীরচর্চা, বাস্কেটবল ইত্যাদি বিষয়ে প্রশিক্ষণ দিয়ে থাকেন।

যখনই ক্রীড়া পর্ষদ কোনও জেলা ক্রীড়া সংস্থা, জেলা ক্রীড়া পর্ষদ অথবা কোনও সরকারি ও বেসরকারি সংস্থা থেকে বিভিন্ন বিষয়ের প্রশিক্ষণ পরিষেবার জন্য অনুরোধ/আবেদন পান, তখনই তাদের প্রতি দায়িত্ব পালনে সক্রিয় ভূমিকা পালন করেন।

**জাতীয় মহিলা ক্রীড়া উৎসব**

১৯৯৮-৯৯ বর্ষে সাই-এর পরিচালনায় ভারতের তিনটি রাজ্যে তিনটি দলে জাতীয় মহিলা ক্রীড়া উৎসব উদযাপিত হয়। ওই রাজ্যগুলির মধ্যে আছে ওড়িশা, হরিয়ানা এবং অন্ধ্রপ্রদেশ। রাজ্য ক্রীড়া পর্ষদের মহিলা দল উক্ত তিনটি দলেই অংশগ্রহণ করেন এবং সন্তোষজনক ফল করেন।

**ক্রীড়া বৃত্তি**

নবীন ক্রীড়া প্রতিভাকে বিভিন্ন ক্রীড়া শাখায় উৎসাহ দানের জন্য ১৯৮৪ সালে পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ একটি পরিকল্পনা গ্রহণ করে এবং সেইমতো প্রত্যেক প্রতিশ্রুতিবান বালক ও বালিকাকে মাথাপিছু ৭৫্ টাকা বৃত্তি প্রদান করা হয় যাতে ওই

সমস্ত প্রতিশ্রুতিবান শিক্ষার্থীরা ভবিষ্যতে নিজেদের বিকশিত করে তুলতে পারে।

**দীর্ঘকালীন অনাবাসিক প্রশিক্ষণ প্রকল্প**

১০ থেকে ১৪ বৎসর বয়সের বিদ্যালয় শিক্ষার্থীদের মধ্যে থেকে ক্রীড়া প্রতিভা খুঁজে বার করার জন্য ক্রীড়া বিভাগ 'দীর্ঘকালীন অনাবাসিক প্রশিক্ষণ প্রকল্প" নামে একটি পরিকল্পনা গ্রহণ করেছে এবং উক্ত প্রকল্পকে কৃতকার্য করে তোলার জন্য গত ১৯৮৯ সালে ক্রীড়া পর্যদের হাতে দায়িত্বভার অর্পণ করে। এই প্রকল্পে সারা রাজ্যের ৩৩টি বিদ্যালয়কে বেছে নেওয়া হয়েছে। তার মধ্যে ২৪টি বিদ্যালয়ে ফুটবল, ৫টি বিদ্যালয়ে ভলিবল এবং ৪টি বিদ্যালয়ে সাঁতার প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে। এই প্রকল্পে অকৃত্রিম কর্মোদ্যোগ ফুটবল, ভলিবল, সাঁতার, বাস্কেটবল, হকি, খো-খো, শারীরচর্চা ইত্যাদি বিষয়ে একটি নিবিড় আবাসিক প্রশিক্ষণ শিবির যুবভারতী ক্রীড়াঙ্গণে অনুষ্ঠিত হয়। প্রার্থীদের বিশেষভাবে আমাদের নিজস্ব প্রশিক্ষণ শিবির থেকে বাছাই করা হয় এবং তাদের এক সপ্তাহব্যাপী তাত্ত্বিক এবং ব্যবহারিক উভয়ভাবেই পূর্ণাঙ্গ প্রশিক্ষণ প্রদান করা হয়। যেহেতু শিক্ষার্থীরা একই ছাদের নিচে অবস্থান করছিল সেইহেতু বিভিন্ন বিষয়ের উৎকৃষ্ট বিষয়গুলি তারা শিখছে এবং তাদের পরস্পরের মধ্যে সহযোদ্ধার মানসিকতাও গড়ে উঠছে। আশা করা যাচ্ছে যে সমস্ত বিষয়ে এই আবাসিক শিবিরে প্রশিক্ষণ দেওয়া হচ্ছে তাতে তাদের ভবিষ্যৎ জীবনে তা পুরোপুরি ব্যবহার করতে পারবে।

জাতীয় ক্রীড়া সংস্থাগুলির অন্তর্ভুক্ত ২৫টি রাজ্যস্তরের ক্রীড়া সংস্থাগুলির সঙ্গে রাজ্য ক্রীড়া পর্যদের নিবিড় যোগসূত্র রয়েছে। উক্ত রাজ্য সংস্থাগুলিকে জাতীয় এবং রাজ্যস্তরের বিভিন্ন ক্রীড়া প্রতিযোগিতায় অংশগ্রহণের জন্য আর্থিক সহযোগিতা প্রদান করা হয়।

রাজ্য ক্রীড়া পর্যদ বিভিন্ন ক্লাব, ক্রীড়া সংস্থা, শারীরিক প্রতিবন্ধী ক্রীড়াবিদ্‌দের বিভিন্ন ক্রীড়া প্রতিযোগিতা অনুষ্ঠানের জন্যও অর্থ সাহায্য দিয়ে থাকে। আগামী আর্থিক বৎসরে ক্রীড়া বিভাগ উক্ত ক্রীড়া উন্নয়নমূলক কর্মকান্ড নবোদ্যমে চালিয়ে যেতে বদ্ধপরিকর।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কটি কথা বলে আমি আমার দাবিটি সভার অনুমোদনের জন্য পেশ করছি।

## DEMAND No. 32

**Major Heads : "2210—Medical and Public Health (Excluding Public Health) and 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 928,95,71,000 be granted for expenditure under Demand No. 32, Major Heads : "2210—Medical and Public Health (Excluding Public Health) and 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 306,55,58,000 already voted on account)

**DEMAND No. 33**

**Major Head : "2210—Medical and Public Health (Public Health)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 144,84,50,000 be granted for expenditure under Demand No. 33, Major Head : "2210—Medical and Public Health (Public Health)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 47,79,89,000 already voted on account)

**DEMAND No. 34**

**Major Head : "2211—Family Welfare**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 125,01,18,000 be granted for expenditure under Demand No. 34, Major Head : "2211—Family Welfare" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 41,25,39,000 already voted on account)

(The Printed Budget Speech on Demand Nos. 32, 33, & 34 of Shri Partha De & Smt. Minati Ghose was taken as read.)

**Mr. Speaker Sir,**

On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 928,95,71,000 (Rupees nine hundred twenty eight crores ninety five lakhs and seventy one thousand) only be granted for expenditure under Demand No. 32, Major Heads : "2210—Medical and Public Health (excluding Public Health)" and "4210—Capital Outlay on Medical and Public Health (excluding Public Health)". This is inclusive of a total sum of Rs. 306,55,58,000 (Rupees three hundred six crores fifty five lakhs and fifty eight thousand) only already Voted-on-Account.

On the recommendation of the Governor, I beg also to move that a sum of Rs. 144,84,50,000 (Rupees one hundred forty four crores eighty four lakhs and fifty thousand), only be granted for expenditure under Demand No. 33, Major Head "2210—Medical and Public Health (Public Health)". This is inclusive of a sum of Rs. 47,79,89,000 (Rupees forty seven crores seventy nine lakhs and eighty nine thousand) only already Voted-on-Account.

On the recommendation of the Governor, I beg further to move that a sum of Rs. 125,01,18,000 (Rupees one hundred twenty five crores one lakh and eighteen thousand) only be granted for expenditure under Demand No. 34, Major Head : "2211—Family Welfare". This is inclusive of a sum of Rs. 41,25,39,000 (Rupees forty one crores twenty five lakhs and thirty nine thousand) only already Voted-on-Account.

Sir, it is my privilege to place before the House the performance and future plans of the Health and Family Welfare Department on the promotion of Health consciousness, ensuring better health for all specially the poor and under-privilege class of the society and a stable rational growth of population.

Concepts and processes in the field of Health and cure is undergoing tremendous changes in the macro-level. While there are stronger players affecting the interest of the under-privileged throughout the globe,

not to speak of our country, newer possibilities of a concerted, self-reliant, dignified Health campaigns are also opening up. Against such back-drop, the State Health Department has been endeavouring to pursue a positive Health Development Plan.

Health promotion through participation of the Community, Decentralisation of Health Administration, Awareness building on Public Health and Family Welfare, application of relevant technology, rational utilisation of Health Man Power and infrastructure are the objectives with which the Department of Health and Family Welfare carries out its activities.

Considering the massive infrastructure so far built up by the State Government for Primary, Secondary and Tertiary Health Care, the main thrust is now of make proper utilisation of the existing infrastructure rather than addition of more new units. Addition of new units will be considered only when these are absolutely necessary. Special emphasis is given to cover both the rural and urban population particularly in economically backward classes with curative measures through institutional Health Services and expansion of preventive measures. Considering necessity for involvement of the community and intersectoral coordination, decentralisation concept has been adopted by establishing District Health Committees for implementation of programme taken up by State Health System Development Project-II, implementation of the Basic Minimum Service Programme through District Planning Committees and implementation of proposal for handing over selective units to the Local Bodies in consultation with District Health Committees. Recently, an important change in the registration of Births and Deaths activities in the rural areas has been made. The Prodhans of all Gram Panchayats in the State have been appointed by local registrars as the Sub-Registrars.

The staffing pattern of primary level Health institutions needs to be reviewed and such units should be strengthened in order to cater the needs of the local people. For strengthening of man-power and services

of those institutions at the ground level, funds available under Basic Minimum Service Programme for Health Sector can be utilised. Very recently a decision has been taken by the State Government for implementation of Schemes under Minimum Needs Programme with the funds available under the B.M.S. will lead to a wider coverage of activities by the District Planning Committees within their jurisdiction.

With a view to reduce overcrowding in the hospitals at the Tertiary level, a comprehensive programme has been taken up for upgrading of District, Sub-Divisional, State General and Rural Hospitals and also few Primary Health Centres in the Sundarbans under the World Bank assisted Project State Health System Development Project-II. The thrust area of this project is Secondary Level Health Care which can set up quick essential linkage with the Tertiary level and provide the effective and curative support to the entire primary health care network. Initial delay in implementation of the project has been overcome and its progress has been accelerated.

In order to meet the short-fall of Medical Officers in the hospitals particularly in rural areas, steps have been taken for appointment of Medical Officers through Public Service Commission. In addition, appointment of Medical Officers and other para medical personnel on contract basis is being done as a stop-gap measure.

As in the past the Department has been paying adequate attention to the Under Graduate Medical Education with Dental Medical Education and Post-Graduate and Medical Research. Steps have been taken to fill up vacant posts in teaching institutions and also to develop library and research facilities. Hospitals attached to teaching institutions are being equipped with necessary infrastructure for providing better teaching facilities. In order to develop and upgrade the skills and aptitude of Doctors, Nurses and para-medical staff of various categories, special emphasis has been given for their training.

In order to bring about improvement in the teaching as well as in treatment under Homeopathy and Ayurvedic Systems of Medicine, discussions with the eminent personalities in the respective fields were held and suitable measures are being taken on the outcome of the said discussions. Steps have been taken to fill up the vacancies in the State Government institutions of Homoeopathy and Auurveda. Steps have also been taken to increase number of dispensaries under Unani System of Medicine.

For improvement of Health Care System of mental patients in addition to 6 institutions exclusively for mental patients in the State, indoor beds for mental patients are being provided in all district hospitals and Medical College and Hospitals. There is contemplation for setting up a new Mental Hospital in Cooch Behar District. A proposal for opening three Drug de-addiction Centres with the help of UNDCP at Medical College and Hospitals at Bankura, Siliguri and Bardhaman is under process.

Non-Government and private initiatives may find their place experimentally in the Health Care and Medical Education of the State, but in strict conformity with all the norms and procedures that this State has nurtured, since long.

I will now seek to draw the attention of my colleagues ad honourable members in the House to the out-lines of plans and programmes of my Department in the coming year as also a humble account on the performance of my Department in the proceeding year.

**Primary Health Care :**

Considering the massive infrastructure built up in the State so far consisting of Sub-Centres, Primary Health Centres, Rural Hospitals and other Hospitals mainly to meet the requirement of rural population, it is the intention of the Government to improve the standard of existing infrastructure by upgradation/strengthening of existing units. Steps have

been taken for upgradation of 15-beded PHC at Kotsila, Purulia into a 30-beded Rural Hospital, Gangarampur Rural Hospital in South Dinajpur District and Khatra BPHC, Bankura to the status of Sub-Divisional Hospital with extra facilities. Four other cases for upgradation to SDH are under process. OPD has been sanctioned to 100-beded District Type Rural Hospital at Bamchandaipur in the District of Burdwan. Sanction has been accorded for creation of additional posts to run 20 additional beds in South Howrah State General Hospital over the existing 10 beds. Portion of Salt lake State General Hospital has been offered to Home (Police) Department for establishment of a Police base hospital as solicited by them. Proposals from a few Panchayat Bodies and the Haldia Development Authority have been received for handing over some health institutions to them. The proposals for handing over of Jiaganj Christian Hospital to Murshidabad Zilla Parishad, Khejuria PHC to Ranibandh Panchayat Samity, Bankura District are under process. With a view to bring improvement of services in the hospital down to the level of State General Hospital, Standing Committees for the District, Sub-Divisional, State General and Special Hospitals have been reorganised with greater non-official representation and specific terms of reference. In view of the escalation of prices of dietary articles, diet rates have been revised. Hospital charges have been rationalised/effective in the teaching hospitals of Calcutta and the P.G. Poly Clinic for the present.

To remove the irregularities and to ensure better services of the Clinical Establishment, a Bill e.g. West Bengal Clinical Establishment (Amendment) Bill, 1998 has been passed in the West Bengal Legislative Assembly and is awaiting President's assent.

A number of Acupuncture Clinics have been opened at the district level of Bankura. Nadia and Hooghly and training of Medical Officers in this stream has been arranged to expand these facilities further.

With a view to provide financial assistance to such patients with

a monthly income upto Rs. 1500/- in regard to specialised medical treatment from certain specified illness, West Bengal State Illness Assistance Fund has been established as a registered Society under this Department. Government of West Bengal has provided a fund of Rs. 1 crore and Government of India has sanctioned a matching grant of Rs. 50 lakhs for the purpose. So far Rs. 5,64,000/- have been sanctioned by WBSIAF for treatment in 40 deserving cases.

Primary Health Services which is one of 7 Basic Minimum Services has been declared as areas should be given highest priority. In the year 1998-99 an amount of Rs. 1,500 lakhs has been sanctioned and allotted to the District Planning Committees for providing Basic Minimum Services in Health and Family Welfare Sector.

In order to fill up the vacant posts of Medical Officers in different healh institutions of the State, out of the list of 560 candidates selected by the Public Services Commission, appointment orders for all Medical Officers as per list have been issued. As some Medical Officers selected by the Public Service Commission are reluctant to join their posts, steps have been taken to fill up the vacant posts of Medical Officers on contract basis and till date 428 Medical Officers have been appointed on contract basis as a stop-gap measure. Steps have also been taken to fill up the vacancies of Pharmacists, Laboratory Assistants, X-Ray Technicians, Ward Master etc.

**State Health System Development Project II**

The State Health System Development Project II with the assistance of World Bank was formally launched in 1996 with an aim to upgrade Seconday Level Health Care covering 170 Nos. of District, Sub-divisional, State General, Rural Hospitals and 36 PHCs in Sundarban areas. In order to accelerate the progress of Project Work, steps have been taken for augmentation of manpower, both technical and non-technical. Civil Works in eight project hospitals have been completed

and grounding of civil works of another 82 project hospitals has started in this year. In 1999-2000, civil works in 68 project hospitals are expected to be completed and grounding of civil works in respect of another 110 project hospitals are expected to be started. Supply and installation of office equipment in the project hospitals involving Rs. 1.11 crore have been completed. Supply and installation of mobile X-Ray Machine, Refrigerators, Rubberised coir matresses and Rubberised foam pillows in the project hospitals is in progress. Action has been taken to procure and supply hospital furniture, operating microscopes, ultra sound machines etc. for project hospitals. Necessary fund has been allotted to eight districts for purchase of Medicine, Laboratory supplies and items of other supplies. Further fund has been allotted to all the districts for procurement of equipments through national shopping. Necessary fund for hiring of ambulances and generators has been placed at the disposal of the District Magistrates who are the Chief Project Manaers. Survey and repairs of existing equipments have already been completed in 141 project hospitals.

Short term action plan and medium term action plan regarding Health Care Waste Mangement ae in process of implementation in some hospitals. Human Resource Development is an integral part of the project and therefore adequate emphasis have been laid on developing clinical training modules. In order to develop a good surveillance system in the State, District Units have been set up in each district, and necessary training programmes on surveillance have been organised. 1,200 posts of different categories of staff including doctors and nurses have been created and are being filled up on contract basis.

**Public Health Programme**

Regarding preventive and promotional aspect of health care system, a number of Public Health Programmes are being implemented by the State Government in collaboration with Government of India to prevent and control of diseases like, malaria, Kalazar, japanese Encephalities,

Tuberculosis, Filaria, Leprosy, Blindness, Iodine Deficiency Disorder and Arsenic related problems. Excepting Leprosy, Blindness and Iodine Deficiency Disorder Control Programme which are fully financed by the Government of India, cost of other programmes is shared between the State Government and Government of India on 50:50 basis. Besides, there are other programmes like control of Diarrhoeal disease, Hepatitis etc. which are funded by the State Government.

Though an increased trend of Malarial Incidence has been observed in the State, the Government is quite aware of the situation and steps have been taken to tackle the problem effectively by carrying out mass campaign through popular media to create awareness of the people ands trengthening of anti-malarial spraying operation in the endemic areas. Such work is going in Calcutta in collaboration with Calcutta Municipal Corporation of prevention and control of the disease.

Kalazar control programme is carried out by—

(i) Control of parasite through case finding, diagnosis and complete treatment of patients.

(ii) Vector contrl through insectisidal spray operation in the affected areas.

(iii) Health Education.

Present situation is under control.

In the field of Leprosy elemination programme, the State Government is heading towards reaching the goal through Multi-Drug Therapy Scheme which is being implemented through the District Leprosy Societies. Against target of 40,000 during the year 1998-99, 43121 was detected upto September, 1998. Special Regular M.D.T. Programme which is World Bank assisted is under implementation in all the districts of the State. A week long modified Leprosy climination campaign to bring out the hidden cases was carried out which received an overwhelming

response.

National Blindness Control Programme is being implemented through Blindness Control Societies. At the tertiary level, besides the Regional Institute of Opthalmology with 250 beds, additional faculty has been sanctioned in other 6 Medical Colleges and high tech opthalmic equipments have been provided. At the secondary level, all the district hospitals have been upgraded and district mobile units have been developed to provide screening surgical services in the rural areas through camp approach. At the primary level, basic eye care services are provided by opthalmic assistance at Block Level PHCs. In the year 1997-98 target for cataract operation was 1.68 lakhs and number of operations performed was 1,33,113.

In the field of National Tuberculosis Control Programme, importance is being mainly attached to sputum examination for detecting positive T.B. patients so that intensive treatment to cure the patients can be undertaken. In this year, seven more districts namely Bankura, Burdwan, Birbhum, Jalpaiguri, Midnapore, North 24-Parganas and South 24-Parganas will be brought under Revised Strategy to control tuberculosis with World Bank assisted R.N.T.C.P., besides other five districts already covered in the previous year. In the coming year, the remaining districts are expected to be covered.

National Filaria Control Programme is being implemented through 10 control units, 3 Filaria clinics and 4 Survey units. Conducting night surveys, clinical detection and treatment of partients are done through Filaria clinics and 4 Survey units. Conducting night surveys, clinical detcetion and treatment of patients are done through Filaria Clinics. The survey units ae engaged in conducting surveys and detection and treatment of Filaria patients in urban areas and 5 K.M. beyond.

In order to prevent Goitre, sale of non-iodised salt for human consumption has been banned. A mass awarness compaign has been

taken up to popularise consumption of iodised salt among the people, particularly in rural areas. A Goitre Cell has been functioning in the State to monitor and supervise programme under the National Iodine Deficiency Disorder Programme.

In order to control another fatal disease, Hepatitis 'B' besides providing diagnostic facilities in the Sadar Hospital at Barasat, Midnapur, Krishnagar, steps have taken to augment the facilities in other district hospitals. A Scheme has been taken Nurses for teaching hospitals in Calcutta and outside.

Arisenic contamination of drinking water sources in 61 Blocks of 8 districts of the State is posing a great health hazard. An Arsenic Clinic at S.S.K.M. Hospital with indoor and outdoor facilities in addition to the existing centre at School of Tropical Medicine is functioning. Steps have been taken to impart training of the medical and para-medical staff of the affected districts. The Department is also keeping close watch upon Fluoride contramination and related health hazards.

**FAMILY WELFARE : Mother and Child Health Care.**

The Family Welfae and M.C.H. programme is now implemented in the State as a part of oerall Reproductive and Child Health Programme. The basic approach is to initiate a target free approach incorporated in the annual action plans prepared at the grass root level in collaboration with community leaders, elected repesentatives and voluntary agencies. The plan at the Sub-centre level is to be prepared with the direct involvement of local bodies with greater focus on quality. Our work suffered this year for very late receipt of resources from the Centre on this programme.

Besides covering all aspects of Family Planning, Universal Immunisation Programme, New Born Care etc. which were already existing in Family Welfare and Child Survival and Safe Motherhood programme, the Reporductive and Child Health Programme includes two additional

১৯৯৯-২০০০ সালে মোট ২,০২৬.৭৮ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব রাখা হয়েছে। এর মধ্যে বিধাননগরের প্রকল্প সমূহের জন্য পরিকল্পনাখাতে ২৯৮.০০ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব রয়েছে।

মহাশয়, আমি উপস্থাপিত দাবি মঞ্জুরের জন্য সভাকে অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

## DEMAND No. 37

**Major Heads : 2217—Urban Development, 4217—Capital Outlay on Urban Development and 6217—Loans for Urban Development**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 819,75,00,000 be granted for expenditure under Demand No. 37, Major Head : "2217—Urban Development, 4217—Capital Outlay on Urban Development and 6217—Loans for Urban Development" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 270,51,75,000 already voted on account)

(The Printed Budget Speech on Demand No. 37 of Shri Ashoke Bhattacharya was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশ অনুসারে আমি ১৯৯৯-২০০০ আর্থিক বছরের জন্য ৩৭নং দাবির অন্তর্ভুক্ত "২২১৭—নগর উন্নয়ন", "৪২১৭—নগর উন্নয়ন সংক্রান্ত মূলধনী ব্যয়" ও "৬২১৭—নগর উন্নয়ন বাবদ ঋণ" খাতে সমূহে ৮১৯,৭৫,০০,০০০ (আট শত উনিশ কোটি পঁচাত্তর লক্ষ) টাকা মঞ্জুরি চাইছি। ১৯৯৯-২০০০ আর্থিক বছরের প্রথম চার মাসের ব্যয়-বরাদ্দের জন্য উপস্থাপিত ২৭০,৫১,৭৫,০০০ (দুই শত সত্তর কোটি একান্ন লক্ষ পঁচাত্তর হাজার) টাকা এর মধ্যে অন্তর্ভুক্ত আছে।

২। একটি বর্ধিষ্ণু অর্থনীতিতে নগরায়ন অবশ্যম্ভাবী। সকল উন্নয়নশীল দেশের মতোই পশ্চিমবঙ্গ তথা কলকাতা মহানগরী অঞ্চল দ্রুত নগরায়িত হচ্ছে। পশ্চিমবঙ্গে কলকাতাকেন্দ্রিক বৃদ্ধি ঘটছিল ফলে নাগরিক পরিকাঠামো ও পরিষেবায় ঘাটতি ঘটছিল।

এই সমস্যাগুলির সমাধান প্রচেষ্টায় রাজ্য সরকার গ্রাম ও শহর উভয় অঞ্চলেই বিকেন্দ্রীকৃত পরিকল্পনা ও উন্নয়নের পথ গ্রহণ করে। কৃষিক্ষেত্রে রাজ্য সরকারের গৃহীত বিভিন্ন পদক্ষেপের ফলশ্রুতিতে গ্রামীণ বিকশের ফলে গ্রাম থেকে শহরে জনসংখ্যা কমে যাওয়ার পাশাপাশি ছোট ও মাঝারি শহরগুলির উপর গুরুত্ব দিয়ে শহরাঞ্চলের বিকেন্দ্রীকৃত উন্নয়নের তত্ত্বের প্রয়োগের ফলে এই রাজ্যে এই কলকাতাকেন্দ্রিক নগরায়নের প্রবণতা রোখা গেছে। বিগত দুই দশকে এই রাজ্যে মোট নাগরিক জনসংখ্যার মধ্যে কলকাতা মহানগরীর জনসংখ্যার অংশ কমে যাওয়া থেকেই এটা বোঝা যায়। এই অংশ আগামী বছরগুলিতে আরও কমবে। উন্নয়নে পৌরসভাগুলির প্রত্যক্ষ অংশ গ্রহণের ফলে নাগরিক পরিকাঠামো ও পরিষেবাগুলির সৃষ্টি ও ব্যবস্থাপনায় প্রভূত উন্নতি ঘটেছে। আঞ্চলিক প্রয়োজন ও অগ্রাধিকারের ভিত্তিতে পৌরসভাগুলি যাতে পরিকল্পনা গ্রহণ থেকে রূপায়ণ—সমস্ত কাজটাই নিজেরা করতে পারে, সেই উদ্দেশ্যে তাদের অর্থবরাদ্দ করা হচ্ছে। আরও কার্যকরভাবে বিকেন্দ্রীকৃত পরিকল্পনা ও উন্নয়নের জন্য পৌরসভাগুলির আর্থিক ও প্রাযুক্তিক সক্ষমতা বৃদ্ধির জন্য একাধিক পদক্ষেপ সরকার ইতিমধ্যেই গ্রহণ করেছে। পৌরসভাগুলি বর্তমানে উন্নয়ন প্রক্রিয়ায় স্থানীয় বাসিন্দাদের অংশগ্রহ সুনিশ্চিত করার ফলে নাগরিক পরিকাঠামো ও পরিষেবাগুলির আরও বেশি সদ্ব্যবহার হচ্ছে।

৩। দ্রুত নগরায়ন ও নাগরিক সুবিধাদির ঘাটতির ফলে শহরগুলির পরিবেশের অবনমন লক্ষ্য করা যাচ্ছে। রাজ্য সরকার মনে করে যে, নাগরিক পরিকাঠামো ও পরিষেবার ব্যবস্থা করার সঙ্গে সঙ্গে পরিবেশ সংরক্ষণেরও প্রয়োজনীয়তাও আছে। এই প্রসঙ্গটি নগর উন্নয়ন প্রক্রিয়ার একটি গুরুত্বপূর্ণ উপাদান। পরিবেশের উন্নতির জন্য জমির ব্যবহার ও উন্নয়ন নিয়ন্ত্রণ প্রয়োজন উপলব্ধি করা যায়। ফলত রাজ্য সরকার পশ্চিমবঙ্গ শহর ও গ্রাম (পরিকল্পনা ও উন্নয়ন) আইন, ১৯৭৯ প্রয়োগের উপর যথেষ্ট গুরুত্ব দিচ্ছে, বিশেষ করে কলকাতা মহানগরী অঞ্চলে যেখানে পরিবেশ সংক্রান্ত সমস্যাবলী প্রকট। এই পরিবেশ সংক্রান্ত সমস্যাবলী সমাধানের উদ্দেশ্যে বিভিন্ন পৌর অঞ্চলের জন্য সামগ্রিক পরিকল্পনা ও তৎসহ 'মাস্টার প্ল্যান' প্রস্তুতির কাজ চলছে, যাতে অঞ্চলগুলির সামগ্রিক উন্নয়নের সাথে পরিবেশ সংক্রান্ত বিষয়গুলির সমন্বয়সাধন করা যায়। যেহেতু পরিবেশ উন্নয়নের উপর পরিকাঠামোর ও পরিষেবার গুণমানের প্রভূত প্রভাব আছে, সেহেতু গুণমানের উপরও যথেষ্ট গরুত্ব দেওয়া হচ্ছে। শহর অঞ্চলে বসবাসকারিদের একটা বড় অংশই আর্থিকভাবে দুর্বল শ্রেণীভুক্ত, তাদের প্রয়োজনীয় সুবিধাদিও নগর উন্নয়নের কর্মসূচির একটা অন্যতম উপাদান। উন্নয়নের পরিকল্পনা গ্রহণের সময় এই শ্রেণীর প্রয়োজনগুলিকে অগ্রাধিকার দিয়েই বিবেচনা করা হয়।

৪। বাসিন্দাদের জীবনযাত্রার মান নির্ণয় করার জন্য এবং বভিন্ন কাজের মধ্যে

অগ্রাধিকার নিরূপণ করার জন্য সি. এম. ডি. এ. কলকাতা মহানগরী অঞ্চলে একটি আর্থ-সামাজিক সমীক্ষা চালিয়েছে। আয় বন্টন, জীবিকাবৃত্তান্ত, জনসংখ্যা বিষয়ক বৈশিষ্ট্যসমূহ, শিক্ষাস্তর, পরিকাঠামোগত সুবিধাদি, আবাসন পরিস্থিতি, গার্হস্থ্য সম্পদ, স্বাস্থ্যসূচক, ভোগমাত্রা ও দারিদ্র্যমাত্রা ইত্যাদি সম্পর্কে উক্ত সমীক্ষা থেকে প্রচুর তথ্য পাওয়া যাবে। এই তথ্যাদি বিভিন্ন ক্ষেত্রে ঘাটতিগুলি নির্ণয়ে এবং পৌর অঞ্চলগুলি তথা সমগ্র কলকাতা মহানগরী অঞ্চলের সামগ্রিক পরিকল্পনা রচনায় ব্যবহৃত হবে। ভবিষ্যতে এই মহানগরীর জন্য পরিকল্পনা আরও যুক্তিসঙ্গত-ভাবে রচনা করা যাবে। সি. এম. ডি. এ. কলকাতা মহানগরী অঞ্চলের ২০২১ সালের জন্য একটি 'পার্স্পেক্টিভ প্ল্যান' প্রস্তুত করছে। এই রাজ্যের অন্যান্য শহরাঞ্চলের জন্যও এরূপ ২০২১ সালের জন্য 'পার্স্পেকটিভ প্ল্যান' তৈরির কাজ হাতে নেওয়া হবে।

৫। নগর উন্নয়ন বিভাগ, কলকাতা মহানগরী উন্নয়ন কর্তৃপক্ষের (সি. এম. ডি. এ.) মাধ্যমে যান ও পরিবহন, জল সরবরাহ, জলনিকাশি ও পয়ঃপ্রণালী, বস্তি উন্নয়ন, আবাসন ও অঞ্চল উন্নয়ন ইত্যাদি ক্ষেত্রে বহু উন্নয়নমূলক কাজকর্মে নিযুক্ত আছে। এগুলি কলকাতা মেগাসিটি কর্মসূচি, গঙ্গা অ্যাকশন প্ল্যান, ডি. এফ. আই. ডি. (ব্রিটিশ সরকার)-এর সাহায্যপ্রাপ্ত বস্তি উন্নয়ন প্রকল্প, ভারতীয় জনসংখ্যা প্রকল্প (I.P.P. VIII), দশম অর্থ কমিশনের বরাদ্দপ্রাপ্ত বস্তি উন্নয়ন প্রকল্প ইত্যাদি কর্মসূচির অন্তর্গত। এ ছাড়াও, পশ্চিমবঙ্গ শহর ও গ্রাম (পরিকল্পনা ও উন্নয়ন) আইন, ১৯৭৯, অনুসারে বহু বিধিবদ্ধ কাজও করা হচ্ছে। মহাশয়, আমি এবারে প্রতিটি ক্ষেত্রে কাজগুলি বিস্তারিতভাবে বর্ণনা করব।

৬। (ক) **যান ও পরিবহন**

সি. এম. ডি. এ. সাঁতরাগাছিতে একটি রেলওয়ে ওভারব্রিজসহ কোনা এক্সপ্রেসওয়ে নির্মাণ সম্পূর্ণ করেছে এবং যান-চলাচল সেপ্টেম্বর '৯৮-তে চালু করেছে। এই অঞ্চলের একটি দীর্ঘদিনের প্রয়োজন মেটানো হয়েছে। উল্টোডাঙা ও কোন্নগরে দুটি রেলওয়ে আন্ডারপাস নির্মাণের কাজ সম্পূর্ণ হয়েছে এবং উল্টোডাঙার আন্ডারপাসটি খুলে দেওয়া হয়েছে। নজরুল ইসলাম সরণী থেকে ইস্টার্ন মেট্রোপলিটন বাইপাস পর্যন্ত একটি স্লিপ রোড নির্মাণ করে যান-চলাচলের জন্য খুলে দেওয়া হয়েছে। একটি রেলওয়ে ওভারব্রিজসহ প্রিন্স আনোয়ার শাহ রোড কানেক্টরের একাংশ কাজ সম্পূর্ণ হয়েছে। উল্টোডাঙা থেকে রাসবিহারী কানেক্টর পর্যন্ত ইস্টার্ন মেট্রোপলিটান বাইপাসের বিভিন্ন অংশের প্রশস্তিকরণ, শহরের বিভিন্ন রাস্তা আলোকিতকরণ (দ্বিতীয় পর্যায়)-এর কাজও শেষ হয়েছে। অন্যান্য সম্পূর্ণ প্রকল্পগুলির মধ্যে উল্লেযোগ্য ঃ বাগপোতা রোড (প্রথম পর্যায়), গড়িয়া ব্রিজ, রাসবিহারী কানেক্টরের প্রশস্তিকরণ এবং বিধাননগরে বিভিন্ন রাস্তার প্রশস্তিকরণ। শিয়ালদহ

স্টেশন অঞ্চলের যান-চলাচল উন্নতির প্রকল্পও সম্পূর্ণ হওয়ার পথে।

গুরুত্বপূর্ণ যে-সমস্ত প্রকল্পগুলিতে কাজ চলছে সেগুলি হল—লেক গার্ডেন্স ও বন্ডেল গেটে রেলওয়ে ওভারব্রিজ, নীলগঞ্জ রোড, সালকিয়া, ফ্লাইওভার, ব্যারাকপুর-দমদম এক্সপ্রেসওয়ে ইত্যাদি। উল্লেখযোগ্য নতুন প্রকল্পগুলি হল—হাওড়া ট্রাক টার্মিনাল, কোনা এক্সপ্রেসওয়ের প্রশস্তিকরণ, রাসবিহারী কানেক্টর থেকে কামালগাজি পর্যন্ত ই. এম. বাইপাসের প্রশস্তিকরণ এবং বাঘাযতীন স্টেশরে কাছে রেলওয়ে ওভারব্রিজ নির্মাণ ইত্যাদি।

৬। (খ) জল সরবরাহ

মহম্মদ আলী পার্ক ও বেহালা চৌরাস্তায় ভূগর্ভস্থ জলাধার নির্মাণ এবং বালি, সারেঙ্গা ও নবপল্লীতে প্রান্তিক অঞ্চল জল সরবরাহ প্রকল্পের কাজ সম্পূর্ণ হয়েছে। গার্ডেনরিচ ওয়াটার ওয়ার্কসের ক্ষমতাবৃদ্ধিকরণ, শ্রীরামপুর জল শুদ্ধিকরণ প্রকল্পের (দ্বিতীয় পর্যায়) সংযুক্তিকরণ, হাওড়া ওয়াটার ওয়ার্কসের স্থিতিকরণ, দমদম ও দক্ষিণ দমদম পুরসভা অঞ্চলে জলসরবরাহ যথাসম্ভব বৃদ্ধিকরণ, মধ্যমগ্রাম (দ্বিতীয় পর্যায়), বারুইপুর, মহেশতলা, রাজপুর-সোনারপুর, জোকা ইত্যাদি অঞ্চলে নলবাহিত জলসরবরাহ প্রভৃতি কাজগুলিতেও যথেষ্ট অগ্রগতি ঘটেছে। নতুন কাজের মধ্যে হাওড়া ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্ট (পদ্মপুকুর)-এর ক্ষমতাবৃদ্ধি, চন্দননগর ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্ট ইত্যাদি উল্লেখযোগ্য।

৬। (গ) জলনিকাশি ও পয়ঃপ্রণালী

হাওড়া ময়দান এলাকা, বেলিলিয়াস রোড ও বেহালা ইন্ডাস্ট্রিয়াল এস্টেটের নিকাশি ব্যবস্থা, নিম্নবাগজোলা (নজরুল ইসলাম সরণী থেকে কুলটি গাঙ পর্যন্ত) খালের আংশিক পুনর্খনন, খড়দহ খাল এবং কলকাতা পৌর নিগমের কঠিন বর্জ্য ব্যবস্থাপনা প্রকল্পের কাজ সম্পূর্ণ হয়েছে। ভাঙরকাটা খালের কাজ শেষের মুখে। হাওড়া পৌর নিগমের ৩, ৮ এবং ৫০ ওয়ার্ড ও নন্দননগরের নিকাশি প্রকল্পের ৯০% কাজ সম্পূর্ণ হয়েছে। হাওড়া পৌর নিগমের ১ থেকে ১৬ নং ওয়ার্ড, কলকাতা পৌর নিগমের ১১১ ও ১১২ নং ওয়ার্ড, হাওড়া পৌর নিগমের কঠিন বর্জ্য ব্যবস্থাপনা ইত্যাদি কাজের সন্তোষজনক অগ্রগতি ঘটেছে। ভাটপাড়া-নৈহাটি নিকাশির কাজও চলছে।

৬। (ঘ) আবাসন, অঞ্চল উন্নয়ন ও বাণিজ্যিক কেন্দ্র

গল্ফ গ্রীন, বৈষ্ণবঘাটা-পাটুলি এবং ব্যারাকপুরের আবাসন প্রকল্পগুলির প্রথম পর্যায়ের কাজ শেষ হয়েছে এবং আবাসিকদের কাছে হস্তান্তরও শুরু হয়েছে। বাঘাযতীনে ৪৫২টি ফ্ল্যাট এবং গল্ফ গ্রীন ও ব্যারাকপুরের দ্বিতীয় পর্যায়ের কাজ শুরু হয়েছে। কল্যাণী এবং বিধাননগরে দুটি আবাসন প্রকল্পের কাজ শীঘ্রই শুরু হবে। কসবার

হাতিরশুঁড় অঞ্চল উন্নয়ন প্রকল্পের কাজেও যথেষ্ট অগ্রগতি ঘটেছে।

সি. এম. ডি. এ. একাধিক বাণিজ্যিক প্রকল্পও হাতে নিয়েছে। বিধাননগরে একটি বাণিজ্যিক তথা সাংস্কৃতিক কেন্দ্র স্থাপনের জন্য একটি যৌথ উদ্যোগ প্রকল্প চূড়ান্ত হয়েছে এবং এ-সংক্রান্ত সমঝোতাপত্র সাক্ষরিত হয়েছে। বাঘাযতীনে একটি আবাসন তথা বাণিজ্যিক প্রকল্পের জন্য আর একটি যৌথ উদ্যোগের প্রস্তাব চূড়ান্ত করা হচ্ছে। বিধাননগরের ডি-জে. ব্লকে একটি এবং পূর্ব কলকাতা উপনগরীতে আরেকটি বাণিজ্যিক প্রকল্প শীঘ্রই শুরু করা হবে।

৬। (ঙ) **বস্তি উন্নয়ন**

কলকাতা পৌর নিগমের ১৫টি ওয়ার্ডের বস্তি অঞ্চলে ও. ডি. এ. সাহায্যপ্রাপ্ত কলকাতা বস্তি উন্নয়ন প্রকল্পের ১ক এবং ১খ পর্যায়ের কাজ শেষ হয়েছে। জলসরবরাহ, নিকাশি, রাস্তা, রাস্তার আলো ইত্যাদি পরিকাঠামোগত উন্নয়ন এবং স্বাস্থ্য পরিষেবা ও সমষ্টি উন্নয়ন প্রভৃতি এই প্রকল্পের অন্তর্গত ছিল। টিটাগড় ও ব্যারাকপুরের ৩৫,০০০ বাসিন্দার জন্য এই প্রকল্পের ১গ পর্যায়ের কাজ শুরু হয়েছে। এই পর্যায়ের মোট ব্যয়-বরাদ্দ ১২.১০ কোটি টাকা। সংশ্লিষ্ট পুরসভা প্রকল্পের মূল কাজ করলেও স্ত্রী-পুরুষের সমপ্রতিনিধিত্বের ভিত্তিতে গঠিত বস্তি কমিটিব মাধ্যমে বস্তিবাসীদের অংশগ্রহণ সুনিশ্চিত করা হবে।

অন্যান্য বস্তিবাসীদের জন্য ব্রিটিশ সরকারের ডি. এফ. আই. ডি. ২.৫০ কোটি পাউন্ড মূল্যের আরেকটি প্রকল্প, "দরিদ্র্যদের জন্য ন্যূনতম নাগরিক পরিষেবা" বিবেচনা করার ইচ্ছা প্রকাশ করেছে। কলকাতা বস্তি উন্নয়ন প্রকল্প ছাড়াও মেগাসিটি কর্মসূচি এবং ন্যূনতম প্রয়োজন কর্মসূচির (এম. এন. পি.) অধীনে কলকাতার সাতটি ওয়ার্ডে কাজ শেষের মুখে। দশম অর্থ কমিশনের বরাদ্দ অনুসারে কলকাতা মহানগরী অঞ্চলের সমস্ত স্থানীয় সংস্থায় কাজ চলছে।

৬। (চ) **ভারতীয় জনসংখ্যা প্রকল্প-VIII (শহরের বস্তিতে পরিবার কল্যাণ প্রকল্প)**

এই প্রকল্পের লক্ষ্যমাত্রা—১০৯টি স্বাস্থ্য প্রশাসনিক একক (এইচ. এ. ইউ.) এবং ৩৮ লক্ষ আওতাধীন বাসিন্দার জন্য ১০৬টি এইচ. এ. ইউ. প্রতিষ্ঠা করে ৩৪ লক্ষ বাসিন্দাকে আওতাধীনে আনা গেছে। ২৫টি ই. এস. ও. পি. ডি., ২৩টি মাতৃসদন ও ১১৪টি উপ-কেন্দ্র নির্মাণ এই প্রকল্পের অন্তর্ভুক্ত। কয়েকটি বিদ্যালয় (বালিকা) ও উপ-কেন্দ্রর মেরামত ও পুনরুন্নয়নের কাজ চলছে।

৬। (ছ) **গঙ্গা অ্যাকশন প্ল্যান**

এই কর্মসূচির প্রথম পর্যায়ের ১১০টি প্রকল্পের মধ্যে ১০৮টি প্রকল্প সম্পূর্ণ হয়েছে। জমি অধিগ্রহণ এবং মামলা সংক্রান্ত সমস্যায় বিলম্বিত বাকি দুটি প্রকল্পও শীঘ্রই হবে। ভারত সরকার এই কর্মসূচির দ্বিতীয় পর্যায়ের (জমির মূল্য ব্যতীত) ১০০% ব্যয় বহন করবে। নৈহাটি, গারুলিয়া, টালির নালা এবং সার্কুলার ক্যানেলের 'ইন্টারসেপ্সন ও ডাইভারশন' (আই. অ্যান্ড ডি.) প্রকল্পের প্রশাসনিক ও আর্থিক অনুমোদন পাওয়া গেছে। টালির নালার উপরোক্ত প্রকল্পের জন্য ২৭৬৩.২৫ লাখ টাকার প্রশাসনিক অনুমোদন ও ১৭৮৮.৪৯ লাখ টাকার ব্যয় মঞ্জুরি পাওয়া গেছে। ভারত সরকরের পরিবেশ ও বনমন্ত্রক এই প্রকল্পের জন্য ৪.০০ কোটি টাকা দিয়েছেন। রাজ্য সরকার ইতিমধ্যেই টালির নালার পলি খননের জন্য টাকা মঞ্জুরি দিয়েছেন।

৬। (জ) **নদীতীর উন্নয়ন**

কলকাতা বন্দরকর্তৃপক্ষের সম্মতি নিয়ে সি. এম. ডি. এ. তিনটি ভাগে কলকাতার নদীতীর সৌন্দর্যায়নের একটি প্রকল্প গ্রহণ করেছে। কলকাতা বন্দর কর্তৃপক্ষের দ্বারা দখল হস্তান্তরের জন্য সমঝোতাপত্র চূড়ান্ত হয়েছে। এই প্রকল্পের দ্বিতীয় ও তৃতীয় ভাগের কাজ সি. এম. ডি. এ. এবং কলকাতা পৌরনিগম যৌথভাবে করবে।

৬। (ঝ) **পরিবেশ সমীক্ষা**

কলকাতা মহানগরী অঞ্চলে ভূগর্ভে জলের গুণগত মান ও পরিমাণের উপর একটি সমীক্ষা সম্পূর্ণ হয়েছে। উপগ্রহের মাধ্যমে ভূতাত্ত্বিক প্রতিচ্ছবি (জি. আই. এস.) প্রযুক্তি ব্যবহার করে মহানগরী অঞ্চলে শিল্পগুলি নির্দিষ্টকরণ ও নকশা প্রস্তুতির জন্য একটি পাইলট প্রকল্প সম্পূর্ণ হয়েছে। সাঁকরাইল আবাদা ব্লকের উপর একটি বিস্তৃত 'মডেল রিপোর্ট' প্রস্তুত করা হয়েছে। কয়েকটি পৌরসভায় কঠিন পৌর বর্জ্যের পুনর্ব্যবহারের উপর একটি সম্ভাব্যতা সমীক্ষা করা হয়েছে। সি. এম. ডি. এ. বাতাসের গুণগত মান নিয়ন্ত্রণের উপায়ের উপর একটি প্রস্তাব পরিবেশ বিভাগে জমা দিয়েছে।

৬। (ঞ) **পরিকল্পনা সংক্রান্ত অন্যান্য কর্মসূচি**

এ ছাড়াও, সি. এম. ডি. এ. বালি, হাওড়া, উলুবেড়িয়া পরিকল্পনা অঞ্চল (BHUPA)-এর 'মাস্টার প্ল্যান', বড় বড় প্রকল্পগুলির যেমন—আবাসন প্রকল্প, বিধাননগরের প্রশাসনিক ও বাণিজ্যিক প্রকল্প, পূর্ব কলকাতায় বাণিজ্যিক তথা পুনর্বাসন প্রকল্প, হাওড়া ও শিয়ালদহ স্টেশনের নির্গমন পরিকল্পনা, একাধিক ট্রাক টার্মিনাল, ময়দান অঞ্চলের সবুজায়ন প্রস্তাবনা ইত্যাদির পরিকল্পনা ও নকশা প্রস্তুতির কাজে নিযুক্ত আছে। সি. এম. ডি. এ.-র মূল পরিবহন পরিকল্পনার সঙ্গে সংশ্লিষ্ট পুঙ্খানুপুঙ্খ পরিবহন পরিকল্পনা

এবং পরিবহন সংক্রান্ত সমীক্ষাও চলছে।

৭। (ক) মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা উন্নয়ন সংস্থা (সি. আই. টি.) তার নিজস্ব একগুচ্ছ প্রকল্পের সাথে সাথে অন্যান্য সংস্থা ও আধাসরকারি সংস্থার কাজও 'নিযুক্তি প্রকল্প' হিসাবে রূপায়ন করছে। সি. আই. টি.-র যেসব নির্মাণকাজে যথেষ্ট অগ্রগতি হয়েছে সেগুলি হল গল্ফ ক্লাব অঞ্চলের ৬০ ফুট বেং ৪০ ফুট রাস্তা নির্মাণ করা, যাদবপুর সেন্ট্রাল রোডের প্রশস্তিকরণ, ঢাকুরিয়া স্টেশন রোড-সংলগ্ন পুনর্বাসন ভবন ও মানিকতলা 'সিভিক সেন্টারের' ডি. এস. ব্লকের তৃতীয় তলের নির্মাণ ইত্যাদি। সি. আই. টি. কসবায় একটি বাণিজ্যিক প্রকল্প ও একটি আবাসন প্রকল্প, প্রিন্স আনোয়ার শাহ রোডে অবস্থিত বাণিজ্যিক প্রকল্পের পরিবর্তন ও পরিবর্ধন এবং বালিগঞ্জ পার্ক রোডে 'পর্যটন ভবন' ইত্যাদির মতো কিছু লাভজনক প্রকল্পও সম্প্রতি হাতে নিয়েছে।

৭। (খ) গত বছরে শুরু হওয়া তিনটি বহুমুখী প্রকল্প—গড়িয়াহাট, উল্টোডাঙা ও মানিকতলার হকার পুনর্বাসন তথা বাণিজ্যিক প্রকল্পের নির্মাণকাজে যথেষ্ট অগ্রগতি ঘটেছে। গড়িয়াহাট ও মানিকতলা প্রকল্পের প্রথম তলে যথাক্রমে ১২৫টি ও ৯৫টি দোকান বন্টনের জন্য সি. আই. টি. কলকাতা পৌর নিগমের কাছে কলকাতার বিভিন্ন রাস্তা থেকে উচ্ছেদ করা হকারদের তালিকা চেয়েছে। বাণিজ্যিক অংশের নির্মাণ কাজ, ইচ্ছুক ক্রেতাদের কাছ থেকে প্রাপ্য অর্থে শুরু করা হবে যার জন্য সি. আই. টি. শীঘ্রই যথাযথ বিজ্ঞাপন প্রকাশ করবে। সি. আই. টি. ইতিমধ্যে স্টেট ব্যাঙ্ক অফ ইন্ডিয়াকে ৮০টি ফ্ল্যাটের দখলদারি দিয়েছে। বাকি ৪৮টি শীঘ্রই হস্তান্তর করা হবে। আনুমানিক ৭.৮০ কোটি টাকা ব্যয়ে ভারত পেট্রোলিয়মের জন্য কার্যালয় ভবনের নির্মাণকার্য খুব শীঘ্রই শুরু করা হবে। এটি ভারত পেট্রোলিয়মের প্রয়োজনমতো প্রায় এক লক্ষ বর্গফুট কার্যালয় পরিসরের ব্যবস্থা করতে পারবে।

৭। (গ) সি. আই. টি. বেশ কিছুদিন আগে ভারত সরকারের কাছে জাতীয় হ্রদ সংরক্ষণ পরিবল্পনার অধীনে রবীন্দ্রসরোবর উন্নয়নের জন্য একটি প্রাক-সম্পাদনযোগ্যতা রিপোর্ট জমা 'দিয়েছে। ভারত সরকারের কাছ থেকে অর্থপ্রাপ্তি সাপেক্ষে সি. আই. টি., সি. এম. ডি. এ.-র সঙ্গে পরামর্শ করে রবীন্দ্র সরোবরে উন্নয়ন ও রক্ষণাবেক্ষণের একটি পরিকল্পনা প্রস্তুত করেছে। পরিকল্পনাটির আনুমানিক খরচ ধরা হয়েছে ৬০ লক্ষ টাকা যা নিম্নলিখিত উপাদানগুলির সমাহারে রচিত হয়েছে,

১। জমি ও জল উভয় এলাকারই সাধারণ রক্ষণাবেক্ষণের বন্দোবস্ত।

২। সমস্ত এলাকার সৌন্দর্য বৃদ্ধির জন্য নতুন উন্নয়নমূলক পরিকল্পনা।

৩। রবীন্দ্রসরোবর এলাকার নিরাপত্তা সুনিশ্চিত করা।

উপরিউক্ত পরিকল্পনা অনুসারে রবীন্দ্রসরোবরের দক্ষিণপ্রান্তের জলনিকাশি ও রাস্তার নির্মাণকার্য শীঘ্রই শুরু হবে।

৭। (ঘ) বর্তমানে বে-আইনিভাবে দখল হয়ে থাকা নিজস্ব জমতে সি. আই. টি. যৌথ উদ্যোগে পুনর্বাসন তথা বাণিজ্যিক প্রকল্পগুচ্ছ সম্পাদনের মাধ্যমে কিছু নগর পুননবীকরণ প্রকল্প হাতে নিয়েছে। সেই উদ্দেশ্যে তিনটি স্থান নির্দিষ্ট করা হয়েছে যার মধ্যে একটি দক্ষিণ কলকাতায় ও দুটি পূর্ব কলকাতায়। সংবাদপত্রের বিজ্ঞাপনের মাধ্যমে ব্যক্তিমালিকানা ক্ষেত্রের সম্ভাব্য অংশীদারদের কাছ থেকে এই প্রসঙ্গে যে প্রস্তাবগুলি পাওয়া গেছে সেগুলি বর্তমানে বিবেচনা করা হচ্ছে।

৮। হাওড়া উন্নয়ন সংস্থা (এইচ. আই. টি.) রাজ্য পরিকল্পনার অন্তর্গত অনেকগুলি প্রকল্প রূপায়িত করছে। এগুলির মধ্যে উল্লেখযোগ্য হল—হাওড়া পৌরনিগম এলাকায় পার্কগুলির নির্মাণ/নবরূপায়ণ, পশ্চিম বালির জলনিকাশি ব্যবস্থার উন্নতিসাধন, উলুবেড়িয়া যোগাযোগ ব্যবস্থার এবং নিকাশি ব্যবস্থার উন্নতিসাধন, হাওড়া পৌর এলাকার রাস্তার উন্নতি ও প্রশস্তিকরণ, বাস স্ট্যান্ড ও বাস টার্মিনাস নির্মাণ, কদমতলা, ডুমরাজোলা, সল্টগোলা এবং সেন্ট্রাল পার্কের দক্ষিণ দিকের এলাকার রাস্তা এবং নর্দমার উন্নতিসাধন ও ডুমরাজোলা এলাকার আবাসন প্রকল্পের নির্মাণ ইত্যাদি। হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্ট আনুমানিক ১৫ লক্ষ টাকা ব্যয়ে একটি বাণিজ্যিক প্রকল্প তৈরি করছে যাতে—অফিসের জন্য কিছু জায়গা থাকবে।

রাজ্য পরিকল্পনার কাজ ছাড়াও এইচ. আই. টি. কোনা এক্সপ্রেসওয়ের সংশ্লিষ্ট কাজ, ইস্ট-ওয়েস্ট রোড ও সালকিয়া ফ্লাইওভার নির্মাণ, কঠিন বর্জ্য ব্যবস্থাপনা এবং বালি সমবায় ব্যাঙ্ক ভবনের পরিবর্ধন প্রভৃতি কাজের সঙ্গে যুক্ত রয়েছে।

৯। বহুদিন আগে কল্যাণী উপনগরীর পরিকল্পনা করা হয়েছিল। প্রায় সমস্ত প্লট বন্টন করা হয়েছে এবং তা আবাসিকদের হাতে তুলে দেওয়া হয়েছে। সম্প্রতি জনসাধারণের মধ্যে এখনও অবন্টিত কিছু প্লট বিলির জন্য একটি লটারি অনুষ্ঠিত হয়েছে। ১৯৯৮-৯৯ সালে কল্যাণী পুরসভার চেয়ারম্যানের নেতৃত্বে গঠিত উন্নয়ন পরিষদের পরামর্শক্রমে রাস্তা ও বৈদ্যুতিকরণ ক্ষেত্রে নতুন কাজ হাতে নেওয়া হয়েছে।

১০। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারত সরকার ১১. ১. ৯৯ তারিখের একটি প্রজ্ঞাপনের মাধ্যমে শহরে জমি (উর্ধ্বসীমা ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৭৬, বাতিল করে একটি অদ্যাদেশ জারি করেছেন। এই অদ্যাদেশ রাজ্যের উপর কোনও প্রভাব ফেলবে

না। যেহেতু, রাজ্য বিধানসভাতে এই আইন বাতিল করে কোনও প্রস্তাব এখনও পর্যন্ত গৃহীত হয়নি। যাহা হউক, রাজ্য সরকার জমির ঊর্ধ্বসীমা ও নিয়ন্ত্রণকারী একটি রাজ্য আইন প্রণয়ন করার কথা গভীরভাবে চিন্তা করছে। ১৯৯৮-৯৯ সালে শহরে জমি (ঊর্ধ্বসীমা ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৭৬, এর প্রদত্ত ক্ষমতানুসারে নগর উন্নয়ন বিভাগের শহরে জমির ঊর্ধ্বসীমা শাখা ৭,৩৭৬.৯৮ বর্গমিটার জমিকে খাসজমি ঘোষণা করতে পেরেছে এবং ১,১৯,৪৮১.৭২ বর্গমিটার জমির দখল এ বছরে নেওয়া গেছে।

এই শাখা এই বছরে ১২,৩৪২.৯৮ বর্গমিটার জমি ভারত সরকারের বিদেশ নীতি সংক্রান্ত মন্ত্রক, রাজ্য সরকারের আবাসন বিভাগ, স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগ, অনগ্রসর শ্রেণী কল্যাণ বিভাগ, কলকাতা উন্নয়ন সংস্থা এবং অন্যান্য সংস্থার মধ্যে বিভিন্ন প্রকল্পের জন্য বন্টন করেছে।

বিভিন্ন শিল্পসংস্থাকে শিল্প বিষয়ক কাজে ব্যবহারের জন্য এই আইনে প্রদত্ত ক্ষমতা অনুসারে রাজ্য সরকার এ পর্যন্ত ১,১৪১৯,৭৩২.৩৪৯ বর্গমিটার উদ্বৃত্ত জমি ছাড় দিয়েছে। এরূপ ছাড়-পাওয়া জমিগুলির সদ্ব্যবহার নিয়মিত মূল্যায়ন করা হয়।

১১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, নগরোন্নয়ন দপ্তরের শহর ও গ্রাম পরিকল্পনা শাখা ৬টি উন্নয়ন কর্তৃপক্ষের মাধ্যমে পশ্চিমবঙ্গে সি. এম. ডি. এ.-বহির্ভূত বিভিন্ন অঞ্চলের পরিকাঠামোগত উন্নয়নে নিযুক্ত আছে।

১২। শিলিগুড়ি-জলপাইগুড়ি উন্নয়ন কর্তৃপক্ষ ১৯৯৭-৯৮ বার্ষিক পরিকল্পনাকালে পরিবহন নগর ও তৎসংলগ্ন অফিসভবন, 'ইস্টার্ন বাইপাস'-এর কিছুটা অংশ এবং জলপাইগুড়ির নেতাজীপাড়ার বাস টার্মিনাস প্রভৃতি কাজ সম্পন্ন করেছে। ১৪০ লক্ষ টাকার প্রকল্প-বরাদ্দে নির্মিত করলা নদীর সেতু নির্মাণের কাজ সম্পন্ন হয়েছে এবং জনসাধারণের ব্যবহারের জন্য উন্মুক্ত করে দেওয়া হয়েছে। বিভিন্ন চালু প্রকল্পের মধ্যে ফুলবাড়ি ঘোষপুকুর 'বাইপাসে'র দ্বিতীয় পর্যায়ের কাজ এগিয়ে চলেছে এবং তৃতীয় পর্যায়ের প্রারম্ভিক কাজও ইতিমধ্যে হাতে নেওয়া হয়েছে। মাটি গাড়ার আবাসন প্রকল্পের কাজও ইতিমধ্যে শুরু হয়েছে। ফুলবাড়ি বাইপাসের 'ট্রাক টার্মিনাল' তৈরির কাজও এগিয়ে চলেছে এবং টারম্যাক অংশের কাজ সমাপ্তির পথে। শিলিগুড়ির সেবকরোডে বহুতল বাজার ও তৎসংলগ্ন বাণিজ্যিক কেন্দ্রের কাজও প্রত্যাশিতভাবে এগিয়ে চলেছে। ৮টি ব্লকে বিভক্ত ৯৬টি ফ্ল্যাট তৈরির যে আবাসন প্রকল্প হাতে নেওয়া হয়েছে তার পরিকল্পনা ও নকশার কাজ ভালভাবেই এগিয়ে চলেছে। নকশালবাড়িতে বাজার 'কমপ্লেক্স' তৈরি হচ্ছে। মাল্লাগুড়ির কাছে হিলকাট রোডে প্রস্তাবিত বাজার ও বাণিজ্য কেন্দ্রের স্থাপত্য ও কাঠামোগত নকশা অনুমোদিত হয়েছে এবং কাজও শুরু হয়েছে। জলপাইগুড়িতে

'অডিটোরিয়াম-কাম-আর্ট গ্যালারি' ও কম্পোজিট কমপ্লেক্সের কাজ সমাপ্তির পথে। শিলিগুড়ির তৃতীয় মহানন্দা সেতুর কাজ ইতিমধ্যে শুরু হয়েছে। শিলিগুড়ি শহরের জলনিকাশি-ব্যবস্থা এবং বিবেকানন্দ সড়কের পরিবর্ধনের কাজে আশানুরূপ অগ্রগতি হয়েছে। 'ইন্ডিয়ান অয়েল টার্মিনালের'র কাছে জোড়াপানির উপরে প্রস্তাবিত আর. সি. সি. সেতুর নকশা ভূমি-গঠনের উপযোগী করে নতুনভাবে করা হচ্ছে, নিউজলপাইগুড়ি 'কানেক্টর'-এর কাছে দক্ষিণ শান্তিনগরে আবাসন প্রকল্প, জলপাইগুড়ির কদমতলায় বাসস্ট্যান্ড এবং তৎসংলগ্ন 'শপিং কমপ্লেক্স' এবং জলপাইগুড়ি জেলা হাসপাতালের বিপরীতদিকে 'ডরমিটরি' এবং তৎসংলগ্ন 'শপিং কমপ্লেক্স' ইত্যাদি নতুন কিছু প্রকল্প হাতে নেওয়া হয়েছে! এই সকল ছাড়া এলাকার উন্নয়ন ত্বরান্বিত করার লক্ষ্যে এবং একই সঙ্গে নিজস্ব সম্পদ বৃদ্ধির জন্য এই উন্নয়ন সংস্থা কিছু 'এজেন্সি' কাজও হাতে নিয়েছে।

১৩। আসানসোল-দুর্গাপুর উন্নয়ন সংস্থা আসানসোল ও দুর্গাপুর এলাকায় ইতিমধ্যে পানীয় জল সরবরাহ, নিকাশিব্যবস্থা, পরিবহন ও যোগাযোগ এবং সমষ্টি উন্নয়নের কয়েকটি গুরুত্বপূর্ণ প্রকল্পের কাজ সম্পন্ন করেছে। আসানসোলে মঙ্গলপুর টাউনশিপ, বাণিজ্যিক এলাকার সম্প্রসারণ এবং কল্যাণপুর টাউনশিপের উন্নয়ন অগ্রগতির পথে। এলাকা উন্নয়নের লক্ষ্যে কয়েকটি আবাসন প্রকল্প হাতে নেওয়া হয়েছে।

বিধাননগর ২(এ) সেক্টরের ৪০০ আবাসিক প্লট এবং দুর্গাপুরের সিটি সেন্টারে ১৩৭টি বাসযোগ্য ও বাণিজ্যিক প্লটের উন্নয়নের কাজ অগ্রগতির পথে। এ ছাড়া, সিটি সেন্টারে ৮.৩৩ একর জমিতে বাসস্থান যুক্ত বাণিজ্যিক 'কমপ্লেক্সে'র উন্নয়নের কাজ সম্পন্ন হয়েছে। কমলপুর এবং রাতুরিয়া অঙ্গদপুরে শিল্প স্থাপনের জন্য জমির উন্নয়ন করা হয়েছে। আসানসোল কর্পোরেশন এলাকাভুক্ত জি. টি. রোডের উন্নয়ন এবং প্রশস্তিকরণের কথা চিন্তা করা হচ্ছে।

দুর্গাপুরে 'এক্সপোর্ট প্রোমোশন ইন্ডাস্ট্রিয়াল পার্ক' প্রকল্প দ্রুত গড়ে উঠছে। আগ্রহী শিল্পপতিদের সেখানে সিঘ্র জমি বন্টনের ব্যবস্থা করা হচ্ছে। বাণিজ্যিক ও আবাসিক প্রয়োজনে ব্যবহারের জন্য নূতন এলাকা উন্নয়নের কাজ হাতে নেওয়া হয়েছে। দুর্গাপুরে ১ কোটি ৪০ লক্ষ গ্যালন ক্ষমতাসম্পন্ন একটি জল সরবরাহ প্রকল্পের রূপায়ণে আসানসোল-দুর্গাপুর উন্নয়ন কর্তৃপক্ষ স্থানীয় মিউনিসিপ্যাল কর্পোরেশনকে আর্থিক ও অন্যান্য সহযোগিতা দান করেছে। প্রকল্পটির কাজ সম্পন্নও হয়েছে এবং প্রকল্পটি চালু করা হয়েছে।

১৪। হলদিয়ার রাস্তা ও যানবাহন চলাচলের উন্নয়ন, জলসরবরাহ এবং বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থার সম্প্রসারণ, ভূমি অধিগ্রহণজনিত উদ্বাস্তুদের পুনর্বাসন, শিল্পশ্রমিকদের

আবাসন ইত্যাদি ক্ষেত্রে বিশেষভাবে গুরুত্ব দেওয়া হয়েছে। হাতিয়াবেড়িয়াতে একটি নতুন 'হাউসিং কমপ্লেক্স' সম্পূর্ণ হয়েছে এবং প্রাপকদের মধ্যে ফ্ল্যাটগুলি বন্টন করা হয়েছে। বাসুদেবপুরের একটি আবাসন প্রকল্প প্রায় শেষের পথে। আজাদহিন্দ নগরের উন্নয়নের কাজ এবং ক্ষুদিরাম নগরের 'সাবস্টেশন' তৈরির কাজের অগ্রগতির সন্তোষজনক। একটি নতুন আবাসন প্রকল্প স্থাপনের জন্য প্রাথমিক কাজকর্ম শুরু করা হয়েছে। জমির উত্তরোত্তর চাহিদা বৃদ্ধির দিকে নজর রেখে হলদিয়া এলাকায় জমি অধিগ্রহণের দিকে বিশেষভাবে নজর দেওয়া হয়েছে। গেঁওখালি জলসরবরাহ ব্যবস্থার পূর্ণ সদ্ব্যবহারের জন্য আনুষঙ্গিক কাজ হাতে নেওয়া হয়েছে। হলদিয়ার 'মনসাতলা খালে'র মাধ্যমে নিকাশি ব্যবস্থার কাজটি খুব শীঘ্রই শুরু হবে। হলদিয়া উন্নয়ন কর্তৃপক্ষ হলদিয়াতে একটি কেন্দ্রীয় বাস টারমিনাস তৈরির কাজ এবং কুকরাহাটিতে পরিবহন দপ্তরের সহায়তায় একটি 'পনটুন' জেটি তৈরির কাজ হাতে নিয়েছে। হলদিয়া উন্নয়ন কর্তৃপক্ষকে ঐ সকল কাজের জন্য বিশেষ অর্থ বরাদ্দ করা হয়েছে এবং আরও অর্থ বরাদ্দর প্রস্তাব বিবেচনাধীন।

১৫। শ্রীনিকেতন ও শান্তিনিকেতন উন্নয়ন কর্তৃপক্ষ গ্রামীণ যোগাযোগ, সড়ক নির্মাণ, নিকাশিব্যবস্থা ও সমষ্টি উন্নয়নের মতো কাজ সম্পন্ন করেছে। বোলপুরের একটি রবীন্দ্রভবন ও প্রান্তিক স্টেশনের কাছে লাহাবাঁধ-এ পর্যটন পার্কের পরিকল্পনার কাজের সন্তোযজনক অগ্রগতি হচ্ছে। প্রান্তিক-এ নূতন টাউনশিপের সম্প্রসারণের কথা ভাবা হচ্ছে। বোলপুর ইলমবাজার রোড ও বোলপুর শ্রীনিকেতন রোডের সংযোগকারী একটি 'বাইপাস' তৈরির পরিকল্পনা রূপায়ণের কথাও বিবেচনাধীন।

১৬। দীঘা উন্নয়ন কর্তৃপক্ষের অধীনে নিউ দীঘাতে স্থায়ী বনভোজন এলাকা উন্নয়ন, ভূতল জলনিকাশি ব্যবস্থা, পরিকল্পনাধীন অঞ্চলের সামগ্রিক উন্নয়ন, ট্যাক্সি স্ট্যান্ড, পথি পার্শ্বস্থ বাগান প্রভৃতি কাজকর্ম হাতে নেওয়া হয়েছে। পর্যটন ব্যবস্থার উন্নয়নের উদ্দেশ্যে দিঘা উন্নয়ন কর্তৃপক্ষ ১৭ একর এলাকা জুড়ে একটি 'হোটেল সেক্টর' গড়ে তোলার পরিকল্পনা করেছে।

১৭। মহাশয়, ভুটানের প্রবেশদ্বারে ক্রমবিকাশমান জয়গাঁও এলাকার সামগ্রিক উন্নয়নের লক্ষ্যে তথাকার পরিকল্পনা এলাকার সম্প্রসারণ করে সংলগ্ন তিনটি মৌজা, যথা—দলসিংপাড়া চা-বাগন, গোপীমোহন চা-বাগান ও তোর্সা চা-বাগান পরিকল্পনা এলাকাভুক্ত করা হয়েছে। জনপ্রতিনিধি, সংশ্লিষ্ট আধিকারিক এবং সংশ্লিষ্ট ক্ষেত্রে পারদর্শী ব্যক্তিদের নিয়ে জয়গাঁও উন্নয়ন কর্তৃপক্ষ পুনর্গঠিত করা হয়েছে। একটি বাস স্ট্যান্ড তৈরি হয়েছে এবং তা' জনসাধারণের জন্য উন্মুক্ত করা হয়েছে। পানীয় জল সরবরাহ, রাস্তায় আলোর ব্যবস্থা, নতুন পাম্পিং স্টেশন স্থাপন ও পাইপলাইন বসানো এবং হাসিমারা থেকে জয়গাঁও যাবার রাস্তাটি তৈরির দিকে বিশেষ নজর দেওয়া হচ্ছে।

১৮। শ্রীনিকেতন-শান্তিনিকেতন ও দীঘা উন্নয়ন কর্তৃপক্ষ এল. ইউ. ডি. সি. পি. তৈরি করেছে এবং সরকারি অনুমোদন লাভ করেছে। জয়গাঁও উন্নয়ন কর্তৃপক্ষ এই কাজ হাতে নিয়েছে এবং যথেষ্ট অগ্রগতি করেছে। মেদিনীপুর-খড়গপুর পরিকল্পনা কর্তৃপক্ষ জমি ব্যবহার পরিকল্পনা তৈরি করেছে এবং তা' যথাযথভাবে বিজ্ঞাপিত হয়েছে। দক্ষিণ ২৪-পরগনা পরিকল্পনা সংস্থা ১০২টি মৌজার ভূমি ব্যবহার পরিকল্পনা তৈরি করেছে এবং যথাযোগ্যভাবে বিজ্ঞাপিত করার ব্যবস্থা গ্রহণ করেছে।

১৯। ১৯৯৮-৯৯ আর্থিক বছরেই প্রথমবার 'ন্যূনতম প্রাথমিক সেবা' (বি. এম. এস.) প্রকল্পটি ছয়টি উন্নয়ন কর্তৃপক্ষের ক্ষেত্রে সম্প্রসারিত করা হয়েছে। পরিকল্পনাভুক্ত এলাকার গ্রামাঞ্চল ও শহরের বহিরাঞ্চল, বিশেষ করে নূতনভাবে সংযোজিত এলাকার উন্নয়নে এই প্রকল্পটি যথেষ্ট সহায়ক হবে। বিশেষত, পানীয় জলে সরবরাহ এবং শহর ও গ্রাম সংযোগের ক্ষেত্রে ঘাটতিপূরণে এই প্রকল্প বেশ কার্যকরভাবে সাহায্য করবে। উন্নয়ন কর্তৃপক্ষদের সকলকে অনুরোধ করা হয়েছে, প্রকল্প নির্বাচনের ক্ষেত্রে তারা যেন স্থানীয় পঞ্চায়েত সমিতির সঙ্গে যোগাযোগ রক্ষা ও পরামর্শ করে চলেন।

২০। মহাশয়, আমাদের গণতান্ত্রিক ঐতিহ্য অনুযায়ী যথেষ্ট পরিমাণ স্থানীয় সহযোগিতা লাভের জন্য উন্নয়ন সংস্থাগুলিকে অনুরোধ করা হয়েছে যে তারা যেন তাদের বিভিন্ন প্রকল্পের প্রস্তাবগুলো নিজ নিজ এলাকার জেলা পরিকল্পনা কমিটির কাছে জমা দিয়ে সেগুলো যাতে সার্বিক জেলা পরিকল্পনার অন্তর্ভুক্ত হয়, তার ব্যবস্থা গ্রহণ করেন।

২১। উপরি-উক্ত কার্যক্রমগুলোকে সম্পন্ন করার জন্য ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ৪০ কোটি টাকা ধরা হয়েছে, যার মধ্যে বি. এম. এস. ৩.৫০ কোটি টাকা এবং ডব্লু. বি. আই. ডি. এফ. সি.-র ঋণ ২,৯৫০ কোটি টাকা।

২২। এই ডিমান্ডের অন্তর্ভুক্ত কয়েকটি প্রকল্প পৌর বিষয়ক দপ্তর কর্তৃক রূপায়িত হচ্ছে যেগুলো আমার বাজেট বক্তৃতায় ৯০ নম্বর ডিমান্ডের অন্তর্ভুক্ত করা হয়েছে।

২৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আমি সকলের সহযোগিতা কামনা করছি এবং সভার নিকট আমার দাবির অন্তর্ভুক্ত ব্যয়বরাদ্দ অনুমোদনের জন্য পেশ করছি।

## DEMAND No. 38

**Major Heads : 2220—Information and Publicity, 4220—Capital Outlay on Information and Publicity and 6220—Loans for Information and Publicity**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 35,95,88,000 be granted for expenditure under Demand No. 38, Major Head : "2220—Information and Publicity, 4220—Capital Outlay on Information and Publicity and 6220—Loans for Information and Publicity"during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 11,86,64,000 already voted on account)

(The Printed Budget Speech on Demand No. 38 of Shri Buddhadeb Bhattacharjee was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে প্রস্তাব করছি যে ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ৩৮ নং দাবির অধীন "২২২০—তথ্য ও প্রচার", "৪২২০—তথ্য ও প্রচারের মূলধনী বিনিয়োগ" এবং "৬২২০—তথ্য ও প্রচারের জন্য ঋণ" মুখ্যখাতে সর্বমোট ৩৫,৯৫,৮৮,০০০ (পঁয়ত্রিশ কোটি পঁচানব্বই লক্ষ অষ্টআশি হাজার) টাকা মঞ্জুর করা হোক।

ইতিপূর্বে ভোট অন অ্যাকাউন্ট-এ প্রস্তাবিত ১১,৮৬,৬৪,০০০ (এগার কোটি ছিয়াশি লক্ষ চৌষট্টি হাজার) টাকা এর মধ্যে ধরা আছে।

নানা ঘাত-প্রতিঘাত, উত্থান-পতন এবং বহুমুখী বৈচিত্র্যে বর্ণময় বিংশ শতাব্দীর শেষ প্রান্তে আমরা এসে পৌঁছেছি। মানুষের ইতিহাসের সবচেয়ে ঘটনাবহুল এই শতাব্দী প্রত্যক্ষ করেছে দু-দুটি মহাযুদ্ধ, পারমাণবিক বোমার উদ্ধত আস্ফালন এবং সাম্রাজ্যবাদী হুংকারের পাশাপাশি দেশে দেশে মুক্তিসংগ্রাম, বিশ্বশান্তির আন্দোলন এবং বিজ্ঞান ও প্রযুক্তির অভাবনীয় অগ্রগতি। নতুন শতাব্দীকে বরণ করতে গিয়ে আমরা লক্ষ্য করছি যে বিজ্ঞানের এই অভূতপূর্ব অগ্রগতিকে মানবকল্যাণের কাজে সামগ্রিকভাবে ব্যবহার না করে তাকে জাতিগত অহমিকাবৃদ্ধি এবং অর্থনৈতিক দাসত্ব প্রসারের কাজে ব্যবহার করার চেষ্টা চলছে। এক বিশ্ব, বিশ্বায়ন, ভোগবাদ, অখন্ড বাজার, বেসরকারিকরণ, অবাধ বাণিজ্য, ঢালাও উন্নত প্রযুক্তির রঙিন ঝকঝকে চকচকে শব্দাবলী মানুষের চেতনাকে আচ্ছন্ন করতে উদ্যত। বিংশ শতাব্দীর এই শেষ দশকে উন্নত এবং উন্নয়নশীল দেশগুলির মধ্যে ফারাক আরও বিস্তৃত হয়েছে। তৃতীয় দুনিয়ার দেশগুলি শুধু যে পশ্চিমি দুনিয়ার অর্থনৈতিক শোষণের শিকার হচ্ছে তা নয়, এই শোষণকে চিরস্থায়ী করার লক্ষ্যে এইসব আধিপত্যকামিরা সাংস্কৃতিক আগ্রাসনের নানা ফন্দি-ফিকির খুঁজছে। উন্নত প্রযুক্তি বিদ্যায়

মহাশক্তিশালী বৈদ্যুতিক প্রচারমাধ্যম, তথ্য সাম্রাজ্যবাদ এবং শিকড়হীন সংস্কৃতি মানুষের চিরকালীন মূল্যবোধকে পালটে দিচ্ছে। মানুষ কি ভাববেন, কি ভাবা উচিত, কি গ্রহণ করবেন অথবা বর্জন, সে-সবই নির্ধারণ করে দেবার স্পর্ধা দেখাচ্ছে বিশ্ব জুড়ে শোষণভিত্তিক সমাজব্যবস্থা কায়েম রাখার কর্ণধারেরা।

এই প্রেক্ষাপটেই আবার আমাদের দেশে দেখা দিয়েছে বিচ্ছিন্নতাবাদ, মৌলবাদ, ধর্মমোহ, ধর্মান্ধতার এক ভয়ংকর বিপদ। এক অসভ্য, বর্বর মানসিকতা শাসকশ্রেণীর সমর্থনপুষ্ট হয়ে আমাদের শুভবুদ্ধি, মূল্যবোধ, যা কিছু কল্যাণকর এবং মানুষের অগ্রগতির সহায়ক তাকেই গ্রাস করতে চাইছে, চাইছে তাকে পিছনপানে টানতে। কিন্তু আমরা বিশ্বাস করি যে বর্বরতার এই উল্লাস ক্ষণস্থায়ী হতে বাধ্য। আমরা জানি যে ইতিহাসের সন্ধিক্ষণে দাঁড়িয়ে সভ্যতা অনেকবার নিস্পন্দ কালহরণ করেছে, কিন্তু শেষ পর্যন্ত তার অগ্রগতির রথের চাকা থেমে থাকেনি। এই বিশ্বাস নিয়েই আমরা একবিংশ শতাব্দীর দিকে দৃঢ়পদে এগিয়ে যাব।

তথ্য ও সংস্কৃতি বিভাগ বিগত বাইশ বছর ধরে যে দৃষ্টিভঙ্গি নিয়ে চলেছে তার মূল কথা হল, একদিকে তথ্য সংগ্রহ ও বন্টনের ক্ষেত্রে আধুনিক প্রযুক্তিকে কাজে লাগিয়ে বিভিন্ন উন্নয়নমুখী পরিকল্পনা রূপায়ণে সরকারি প্রয়াসের সাফল্য ও সীমাবদ্ধতা সম্পর্কে জনগণকে অবহিত রাখা এবং অন্যদিকে সাম্প্রদায়িকতা, বিচ্ছিন্নতা ও ভোগসর্বস্ব পণ্য সংস্কৃতি তথা অপসংস্কৃতির বিরুদ্ধে সুস্থ সংস্কৃতির প্রচার এবং শিল্পস্রষ্টা ও সংস্কৃতিকর্মীদের সুস্থ, জীবনধর্মী, সংস্কারমুক্ত, মানবিকমূল্যবোধযুক্ত সৃজনশীলতার পরিপোষকতা করা।

আজ সারাদেশ জুড়ে যখন জাতি-ধর্ম-বর্ণ নিয়ে বিরোধ মাথা তুলছে, সংবিধানের ধর্মনিরপেক্ষ চরিত্র এবং সংখ্যালঘুদের অধিকার আক্রান্ত হচ্ছে, বিচ্ছিন্নতার বিষবাষ্প আমাদের সংহতির আকাশকে কালিমাচ্ছন্ন করছে, ভাষাগত ও অন্যান্য ক্ষেত্রে সংকীর্ণতার স্লোগান তুলে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা চলছে তখন আমরা আমাদের দায়িত্ব পালনে সর্বদাই সচেষ্ট আছি। ভরসা রাখি সর্বস্তরের মানুষের সহযোগিতায় এক্ষেত্রে আমরা পশ্চিমবঙ্গকে সারা ভারতের আদর্শস্থল হিসেবে গড়ে তুলতে পারব।

**তথ্য শাখা**

তথ্য প্রযুক্তি ও তার বিস্ময়কর ক্ষমতা সম্পর্কে আমরা অবহিত আছি। কিন্তু, দুঃখের বিষয় হলেও এ-কথা স্বীকার করতেই হবে যে বিজ্ঞানের এই অভূতপূর্ব অগ্রগতিকে মুষ্টিমেয় লোভী, স্বার্থপর এবং বহুজাতিক সংস্থা এবং তাদের তাঁবেদারেরা নিজেদের স্বার্থে ব্যবহার করছে, বিষিয়ে দিচ্ছে মানুষের মন ও চিন্তার জগতকে। শিশু-ছাত্র-যুব-বৃদ্ধসহ

সর্বস্তরের মানুষের মনোজগতকে দখল করার জন্য পশ্চিমি শক্তিগুলি এখন উন্নত প্রযুক্তি আর বৈদ্যুতিন গণমাধ্যমের লাগামছাড়া ব্যবহার চালিয়ে যাচ্ছে। চ্যানেলের পর চ্যানেল চালু করা হচ্ছে এবং লক্ষ লক্ষ অ্যান্টেনার অন্ধকারে ঢেকে যাচ্ছে সারা আকাশ। বিজ্ঞানের বিস্ময়কর ক্ষমতাকে কব্জা করার জন্য নেমে পড়েছে অন্ধকারের কারবারিরা। সংবাদ, সংস্কৃতি, মনোরঞ্জনের নামে চলছে বেপরোয়া যৌনবাণিজ্য। প্রযুক্তির দাক্ষিণ্যে নিমেষে ঘরের ঘেরাটোপে চলে আসছে অশ্লীল বই, পত্র-পত্রিকা। অথচ, উন্নত প্রযুক্তি বিজ্ঞানকে যদি সত্যিই সভ্যতার বিকাশের কজে লাগানো যেত, তবে অন্তহীন সম্ভাবনা ছিল তার। আমরা প্রযুক্তি বিজ্ঞানের বিকাশের বিরোধী নই—কোনও দায়িত্বজ্ঞানসম্পন্ন মানুষ তা করতেও পারেন না। কিন্তু মূল প্রশ্ন হল, এই উন্নত প্রযুক্তি কার কাজে লাগছে। এই প্রযুক্তি কি কোটি কোটি মানুষের ক্ষুধা, দারিদ্র্য, বেকারি, নিরক্ষরতা, কুসংস্কার দূর করার কাজে ব্যবহৃত হবে না তা মানুষের ভিতরের পশুসত্তাকে উসকে দিয়ে তাকে ভোগসর্বস্ব, স্বার্থপর লোভী এবং জীবনবিমুখ করে তুলবে। রাজ্য সরকারের উদ্বেগ এখানেই।

বৈদ্যুতিন গণমাধ্যমে রাজ্য সরকারের এক্তিয়ারভুক্ত নয়। কিন্তু এদের কাজকর্মের ফল সকলকেই ভোগ করতে হয়। আমরা চাই না বৈদ্যুতিন গণমাধ্যমগুলি সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণে থাকুক। আমরা এটাও চাই না যে বিদেশি বহুজাতিক সংস্থাগুলি বা ভারতের বেসরকারি মালিকরা এগুলি পরিচালনার নিরঙ্কুশ অধিকার পেয়ে যাক। এদেশের মাটিকে ব্যবহার করে বিদেশি উপগ্রহবাহিত টি. ভি. চ্যানেলগুলিকে নির্বিচারে প্রবেশ করতে দেওয়ারও আমরা ঘোরতর বিরোধী। কেন্দ্রীয় সরকারকে এ বিষয়ে সুনির্দিষ্টভাবে আইন প্রণয়ন করতে হবে। বায়ুতরঙ্গ নিয়ন্ত্রণের ক্ষেত্রে প্রসারভারতীর আওতার বাইরে একটি স্বতন্ত্র সর্বোচ্চ সংস্থা গঠনের প্রস্তাব আমরা কেন্দ্রীয় সরকারকে দিয়েছি। বহুপ্রচারিত প্রসারভারতী সম্পর্কেও কেন্দ্রীয় সকারের সিদ্ধান্ত অসম্পূর্ণ ও দ্বিধাগ্রস্ত। দেশের স্বার্থে একে পূর্ণাঙ্গ রূপ দিতে হবে।

মুদ্রণ মাধ্যমের ক্ষেত্রেও আমরা কোনওরকম বিদেশি অনুপ্রবেশের তীব্র বিরোধী। এদের জন্য দেশের দরজা একবার খুলে দিলে তা আমাদের সর্বনাশসাধন করবে। বৈদ্যুতিন মাধ্যমের মতো মুদ্রণ মাধ্যম সম্পর্কেও আমাদের দৃষ্টিভঙ্গি খুবই স্বচ্ছ। এ কথা সবাই স্বীকার করবেন যে এ দেশের স্বাধীনতা সংগ্রামের উত্তাল দিনগুলিতে স্থানীয় সংবাদপত্রগুলি গুরুত্বপূর্ণ ইতিবাচক ভূমিকা পালন করেছিল। স্বাধীনতা-পরবর্তীকালেও বেশ কিছুদিন এরা মোটামুটিভাবে বস্তুনিষ্ঠ ও তথ্যভিত্তিক সংবাদ পরিবেশন করেছে। কিন্তু দুঃখের বিষয় হল যে, পরবর্তীকালে এক শ্রেণীর সংবাদপত্র তার পূর্ব ঐতিহ্য বিসর্জন দিয়ে সম্পূর্ণ অসত্যের সঙ্গে কিছু অর্ধসত্যকে মিলিয়ে এমনভাবে সংবাদ পরিবেশনে রপ্ত হয়ে উঠেছে যাতে মনে হতে পারে যে জনগণের দ্বারা নির্বাচিত সরকারকে হেয় প্রতিপন্ন

করাই তাদের একমাত্র কাজ। বস্তুনিষ্ঠ সমালোচনাকে আমরা সর্বদাই স্বাগত জানাই। কিন্তু সমস্ত জনকল্যাণকর কার্যক্রমকে চাপা দিয়ে একশ্রেণীর সংবাদপত্র সরকারের বিরুদ্ধে যেভাবে এবং যে ভাষায় লাগামছাড়া আক্রমণ চালিয়ে আসছে তা শুধু দুঃখজনকই নয়, এ দেশে গণতান্ত্রিক ব্যবস্থা প্রসারের পক্ষে বিপজ্জনকও বটে। তবু এই সরকার সংবাদপত্রের সুমহান ঐতিহ্যের প্রতি সম্পূর্ণ শ্রদ্ধাসীল এবং তাদের স্বাধীনতা রক্ষায় প্রতিশ্রুতিবদ্ধ। তবে সরকার এই আশাও পোষণ করে যে, সংবাদপত্র একদেশদর্শী অসত্য প্রচার বন্ধ রেখে দেশ ও জাতির বৃহত্তর কল্যাণের স্বার্থে ইতিবাচক ভূমিকা পালন করবে।

বিকেন্দ্রীয়করণ প্রক্রিয়ায় গ্রামবাংলার মানুষের কাছে সরকারের নীতি ও কর্মসূচির বার্তা পৌঁছে দেবার কাজে 'গ্রামীণ তথ্য শাখাই' এই বিভাগের মূল ভিত্তি। বর্তমানে এক সংকটজনক পরিস্থিতির মধ্য দিয়ে আমরা চলেছি। ধর্মীয় মৌলবাদ, নানাবিধ সংকীর্ণতা, জাতের নামে বজ্জাতি, ভাষাগত হানাহানি, অন্ধ কুসংস্কার দেশ ও জাতির জীবনকে কলুষিত করে তুলছে। এই প্রেক্ষাপটে দাঁড়িয়ে ধারাবাহিকভাবে সংহতি ও সম্প্রীতির আদর্শ মানুষের মধ্যে প্রচার করাটাকেই আমরা প্রধান কর্মসূচি হিসেবে গ্রহণ করেছি। আমরা বিশ্বাস করি, সংহতি ও সম্প্রীতির আদর্শই আমাদের অগ্রগতির চাবিকাঠি। সমগ্র বাংলা জুড়ে গ্রামীণ তথ্য শাখার আধিকারিক ও কর্মীরা এই ব্যাপারে নিরবচ্ছিন্ন প্রচারের কাজ চালিয়ে যাচ্ছেন।

স্বাধীনতার সুবর্ণজয়ন্তী সমাপ্তি বছরে ঐক্য, সংহতি ও সম্প্রীতির উপরে গ্রামবাংলার সর্বত্র বিশেষ জনসংযোগ অভিযান ও প্রদর্শনীর আয়োজন করা হয়েছে। সংহতি ও সম্প্রীতির প্রচারকে জোরদার করে তোলার লক্ষ্যে বিগত বছরে দুবার সর্বত্র আলোচনাসভা, প্রদর্শনী ইত্যাদি কর্মসূচির জন্য অর্থ বরাদ্দ করা হয়েছে এবং কাজও চলছে। আগামী বছরেও সরকারের অন্যান্য বিষয়ে প্রচারের পাশাপাশি উপরোক্ত প্রচারের কাজও ধারাবাহিকভাবে চলবে। বিগত বছরে শিলিগুড়িতে উত্তরবঙ্গের ভাষা, সাহিত্য, সংস্কৃতি এবং উন্নয়ন নিয়ে দুদিন ধরে এক মনোজ্ঞ আলোচনাসভা ও সাংস্কৃতিক অনুষ্ঠানের আয়োজন করা হয়েছিল। পারস্পরিক মান-অভিমান ভুলে বিভিন্ন ভাষা ও সংস্কৃতির নানা মতাবলম্বী অসংখ্য মানুষ এই সভায় খোলা মনে আলোচনায় অংশগ্রহণ করেছেন। সব অংশের মানুষ মুক্তকণ্ঠে স্বীকার করেন যে বিগত পঞ্চাশ বছরে এমন আলোচনার সুযোগ আর হয়নি। সব ভেদাভেদ ও সংকীর্ণতা ভুলে সাংস্কৃতিক মেলবন্ধনের লক্ষ্যে গত ফেব্রুয়ারি মাসের ১ থেকে ৫ তারিখ পর্যন্ত উত্তরবঙ্গের ৬টি জেলার ২৪টি প্রত্যন্ত অঞ্চলে ৫৫টি অনুষ্ঠানের মধ্য দিয়ে আয়োজিত হয়েছিল 'তিস্তা-গঙ্গা উৎসব'। রাজ্য সরকারের উদ্যোগে উত্তরবঙ্গের মাটিতে এতবড় অনুষ্ঠান এই প্রথম। গঙ্গাপারের শিল্পীদের

সঙ্গে তিস্তা-তোর্সা-মহানন্দা পারের শিল্পীদের পারস্পরিক ভাববিনিময়ে এই উৎসব প্রকৃত অর্থেই এক অভিনব মহামিলনোৎসব পরিণত হয়েছিল। হাজার হাজার মানুষ রাত জেগে এই উৎসবে শামিল হয়েছিলেন এবং একতার চিরন্তন বন্ধনকে উর্ধ্বে তুলে ধরেছিলেন। এক সহস্রাধিক শিল্পী এই মহামিলন মেলায় অংশগ্রহণ করে পরস্পরের সঙ্গে ভাববিনিময় করেন। নিছক আনন্দানুষ্ঠানের গন্ডি পার হয়ে এই তিস্তা-গঙ্গা উৎসব সুদূরপ্রসারী প্রভাব ফেলতে সক্ষম হয়েছে। এখন থেকে প্রতি বছরেই যাতে এমন উৎসবের আয়োজন করা যায় তার জন্য প্রচেষ্টা চলছে।

এ ছাড়া, সাধারণ মানুষের কাছে সরকারের বক্তব্য পৌছে দেবার জন্য প্রদর্শনী, হোর্ডিং, বিজ্ঞাপন, ভি. সি. পি. ইত্যাদির সাহায্য নেওয়া হচ্ছে। পঞ্চায়েত ও পৌরসভার সঙ্গে সম্মিলিতভাবে হোর্ডিং স্থাপনের কাজ আশাব্যঞ্জক। এই উদ্যোগ আরও বাড়ানোর দিকে নজর দেওয়া হবে। গ্রামাঞ্চলে সরকারিভাবে তথ্যচিত্র প্রদর্শন ব্যবস্থাতেও পর্যায়ক্রমে আধুনিকীকরণ চলছে। এ কাজ আগেই শুরু হয়েছে। এই উদ্দেশ্যে বর্তমান বছরে আরও ১৯টি মহকুমায় রঙিন টি. ভি. ও ভি. সি. পি. দেওয়া হয়েছে। এ ছাড়া, 'ফিল্ডওয়ার্কার' পদ আছে এমন ৬২টি ব্লকে ভি. সি. পি. দেওয়া হচ্ছে। পর্যায়ক্রমে, অন্যান্য ব্লকেও ভি. সি. পি. দেওয়া হবে। বিগত আর্থিক বছরে ১৪টি মহকুমায় 'শিশু চলচ্চিত্র উৎসব' অনুষ্ঠিত হয়েছে। অত্যন্ত কম মূল্যে প্রায় ১ লক্ষ ছাত্র-ছাত্রী উৎসবে জনপ্রিয় চলচ্চিত্র দেখার সুযোগ পেয়েছেন। আনুমানিক তিন লক্ষ পুস্তিকা, ছাব্বিশ হাজার পোস্টার, 'গ্রামীণ তথ্য শাখার' মাধ্যমে বিভিন্ন 'ইনফরমেশন পকেটে' পৌছে দেওয়া হয়েছে।

স্বাধীনতার ৫০ বছরের সমাপ্তি অনুষ্ঠানের কর্মসূচি হিসেবে রাজ্যের সর্বত্র সেমিনার, আলোচনাসভা ও প্রদর্শনীর আয়োজন করা হয়েছিল। 'নেতাজী সুভাষচন্দ্র বসু' শীর্ষক বিশেষ পোস্টার সেট সকলের প্রশংসা লাভে সমর্থ হয়েছে। এ ছাড়া, জেলা/মহকুমায় নাট্যোৎসব, সংগীতের কর্মশালা ও প্রতিযোগিতা, লোকসংস্কৃতির কর্মসূচিও গ্রামীণ তথ্য শাখার মাধ্যমে সফলভাবে রূপায়িত হয়েছে।

**বার্তাশাখা**

এপ্রিল ১৯৯৮ থেকে ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত বার্তাশাখা ইংরেজি ও বাংলা মিলে প্রায় ৩৪০টি প্রেসনোট ও প্রেস রিলিজ প্রকাশ করেছে। প্রায় ২০৫টি প্রেস কভারেজের আয়োজন করা হয়। একই সময়ে প্রায় ২০০টি সাংবাদিক বৈঠকের ব্যবস্থা করা হয়েছে। ৫টি ক্ষেত্রে সাংবাদিকদের পরিচিতিপত্র প্রদানের জন্য গঠিত কমিটির সুপারিশক্রমে কর্মরত সাংবাদিকদের পরিচয়পত্র প্রদান করে থাকে। বিকাশভবনে অবস্থিত বার্তাশাখা ইউনিটের মাধ্যমে 'শিক্ষা দর্পণ' নামে একটি ত্রৈমাসিক পত্রিকার চারটি সংখ্যা প্রকাশিত হয়েছে।

লোকসভা, পঞ্চায়েত, কতকগুলি পুরসভার নির্বাচন এবং বিভিন্ন উপ-নির্বাচনের ভোট গণনার সময় গণমাধ্যমগুলিকে চব্বিশ ঘন্টা সংবাদ সরবরাহ করার জন্য রোটান্ডায় নির্বাচনী সংবাদকক্ষ খোলা হয়েছিল। ভারতের রাষ্ট্রপতি, প্রধানমন্ত্রী-সহ বিশেষ গুরুত্বপূর্ণ ব্যক্তি ও অন্যান্য বিদেশি সম্মানীয় অতিথিদের সফরের সময় সাংবাদিকদের সহায়তা করার ব্যাপারে বার্তাশাখা দক্ষতার পরিচয় রাখে। বিশেষ করে নোবেলবিজয়ী ডঃ অমর্ত্য সেনের গণসংবর্ধনার বিষয়টি এখানে উল্লেখ করা যেতে পারে। গত নভেম্বর মাসে নন্দনে ও অন্যান্য স্থানে অনুষ্ঠিত চতুর্থ কলকাতা চলচ্চিত্র উৎসবের সময় বার্তাশাখার পক্ষ থেকে মিডিয়া রেজিস্ট্রেশন কাউন্টার ও নন্দনে মিডিয়া সেন্টার খোলা হয়।

### বিজ্ঞাপন

রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরের বিজ্ঞাপন তথ্য ও সংস্কৃতি বিভাগ মারফত সংবাদপত্রে প্রকাশের ব্যবস্থা করা হয়ে থাকে। কলকাতা থেকে প্রকাশিত ৩১টি বিভিন্ন ভাষার দৈনিক এবং বিভিন্ন রাজ্য থেকে নানা ভাষায় প্রকাশিত ৫৮টি দৈনিক সংবাদপত্রে পশ্চিমবঙ্গ সরকার বিজ্ঞাপন দিয়ে থাকে। এ ছাড়া কলকাতা থেকে প্রকাশিত ১৩১টি ক্ষুদ্র সাময়িক পত্র-পত্রিকাকেও এই দপ্তর মারফত বিজ্ঞাপন দেওয়া হয়ে থাকে। পশ্চিমবঙ্গের ১৭টি জেলা থেকে প্রকাশিত ৫২৫টি পত্র-পত্রিকায় বিজ্ঞাপন দেবার ব্যবস্থা রয়েছে। এ ছাড়া অন্য রাজ্য থেকে প্রকাশিত গুরুত্বপূর্ণ ২০টি সাময়িক পত্র-পত্রিকাতেও বিজ্ঞাপন প্রকাশের ব্যবস্থা করা হয়। রাজ্য লটারি এবং স্বল্পসঞ্চয়-সহ সব মিলিয়ে বিজ্ঞাপন বাবদ রাজ্য সরকারের ব্যয়ের পরিমাণ প্রায় আট কোটি টাকা।

### গণমাধ্যম কেন্দ্র

বিগত আর্থিক বছরে গণমাধ্যম কেন্দ্রের উদ্যোগে মোট ১৪টি সেমিনার, ২টি কর্মশালা, ১টি প্রশিক্ষণ শিবির অনুষ্ঠিত হয়েছে। এর মধ্যে উল্লেখযোগ্য হল 'লোকসভার নির্বাচন— গণমাধ্যমের প্রতিক্রিয়া' শীর্ষক দু-দফায় মোট ৮টি আলোচনাসভা। কলকাতার ৮টি সাংবাদিকতা শিক্ষণ প্রতিষ্ঠানের ছাত্রছাত্রীদের জন্য গণমাধ্যম কেন্দ্রের গ্রন্থাগারটি পুনর্গঠিত হয়ে সাংবাদিক ও ছাত্রছাত্রীদের কাজে আরও সহায়ক হয়েছে। এটির আধুনিকীকরণের চেষ্টাও চলছে। এবারও হরিশ মুখার্জি স্মারক বক্তৃতার আয়োজন যথাসময়ে করা হয়। আগামী আর্থিক বছরে ('৯৯-২০০০) জেলাওয়ারি গ্রামীণ সাংবাদিক প্রশিক্ষণের প্রথম পর্যায়ে ২৪-পরগনা (উত্তর-দক্ষিণ), নদীয়া, হাওড়া ও হুগলি জেলাকে নির্বাচিত করা হয়েছে। আগামী মে মাস থেকে প্রশিক্ষণ কার্যক্রম শুরু হবে। সাংবাদিকতা, জনসংযোগ, বিজ্ঞাপন এবং গণজ্ঞাপন বিষয়ে প্রতি মাসে নিয়মিত কর্মশালার আয়োজন করার প্রস্তাব রয়েছে। এ ছাড়া নিয়মিত আলোচনাসভা এবং বিভিন্ন সমধর্মী সংগঠনের সঙ্গে যৌথভাবে অনুষ্ঠান করার উদ্যোগ গ্রহণ করা হয়েছে।

**কলকাতা তথ্যকেন্দ্র**

এই আর্থিক বছরে কলকাতা তথ্যকেন্দ্রকে ইন্টারনেট কর্মসূচির মধ্যে আনা হয়েছে। কম্পিউটারের মাধ্যমে বিভিন্ন তথ্য সংগ্রহ করে রাখা হচ্ছে এবং অতি শীঘ্র কম্পিউটার পরিষেবা সাধারণের জন্য চালু করা হবে। এ ছাড়াও তথ্যকেন্দ্রে ভিয়েতনাম ও কোরিয়ার হস্তশিল্প ও চারুকলার প্রদর্শনীর আয়োজন করা হয়। কাজি নজরুল ইসলামের জন্মশতবর্ষ উপলক্ষে একটি প্রদর্শনীর আয়োজন করা হয়। যথাযোগ্য মর্যাদায় পালন করা হয়েছে বাইশে শ্রাবণ এবং এই অনুষ্ঠানে বিদগ্ধ ব্যক্তিবর্গ বৃক্ষরোপণে অংশ নেন। তথ্যকেন্দ্রের সেমিনার কক্ষটিকে আধুনিকীকরণের ব্যবস্থা করা হচ্ছে। এই আর্থিক বছরে কলকাতা শহরে বহুমুখী প্রচার কর্মসূচির মাধ্যমে বিভিন্ন স্থানে ট্যাবলো, প্রচার পুস্তিকা বিতরণ ও চলচ্চিত্র প্রদর্শনীর আয়োজন করা হয়।

**রাষ্ট্রীয় অনুষ্ঠান ও আতিথেয়তা**

বিগত আর্থিক বছরে যথাযোগ্য মর্যাদায় ভারতের স্বাধীনতা দিবস, সাধারণতন্ত্র দিবস, মহাত্মা গান্ধীর জন্ম ও মৃত্যুদিবস, সুভাষচন্দ্র বসুর জন্মদিবস ও অন্যান্য মনীষী ও স্বাধীনতা সংগ্রামিদের জন্ম ও মৃত্যুদিবস উদ্‌যাপন করা হয়েছে। স্বাধীনতার পঞ্চাশ বছর উপলক্ষে কলকাতা, জেলা ও মহকুমা স্তরে বিভিন্ন অনুষ্ঠানের আয়োজন করা হয়। এর মধ্যে সর্বাধিক উল্লেখযোগ্য ছাত্রছাত্রীদের মধ্যে প্রবন্ধ প্রতিযোগিতার আয়োজন। বিদ্যালয় ও মহাবিদ্যালয় স্তরে এই প্রতিযোগিতায় প্রভূত সাড়া পাওয়া গেছে। ভারতরত্ন ও নোবেল পুরস্কার জয়ী অধ্যাপক অমর্ত্য সেন এই বছরে পশ্চিমবঙ্গে এলে তাকে সাড়ম্বরে সংবর্ধনা জ্ঞাপন করা হয়। সমাজের বিভিন্ন স্তরের বিশিষ্ট ব্যক্তিবর্গ ও সাধারণ মানুষ এই সভায় উপস্থিত ছিলেন। প্রতিবেশী রাষ্ট্র বাংলাদেশের প্রধানমন্ত্রী শেখ হাসিনা ভারতবর্ষ তথা পশ্চিমবঙ্গ সফরে এলে তাকে অভিনন্দন জানানো হয়। মুখ্যমন্ত্রী জ্যোতি বসু তার হাতে উপহার সামগ্রী তুলে দেন এবং বিশেষ নৈশভোজে আপ্যায়িত করেন। এ ছাড়াও লুকসেমবার্গের প্রধানমন্ত্রী, থাইল্যান্ডের উপ-প্রধানমন্ত্রী, চিন, কোরিয়া, ভিয়েতনাম, জাপান-সহ বিভিন্ন রাষ্ট্রের প্রতিনিধিবর্গ পশ্চিমবঙ্গ সফরে আসেন।

**প্রদর্শনী**

রাজ্য সরকারের নীতি, দৃষ্টিভঙ্গি ও কর্মসূচির যথাযথ প্রচারের ক্ষেত্রে পরদর্শনী শাখা তথ্য ও সংস্কৃতি বিভাগের একটি জনপ্রিয় ও কার্যকরি শাখা হিসেবে কাজ করে চলেছ। প্রদর্শনী শাখায় সমকালীন বা ঐতিহাসিক ঘটনা ও মনীষীদের জীবনীর-ভিত্তিতে প্রদর্শনী সেট তৈরি করা হয়ে থাকে। বর্তমান বছরে তেভাগা আন্দোলনের পঞ্চাশ বছর পূর্তি উপলক্ষে বাংলা ও ইংরেজি ভাষায় একটি প্রদর্শনী সেট তৈরি করা হয়। রবীন্দ্রনাথ

ও কাজি নজরুল ইসলামের ওপর দুটি প্রদর্শনী সেট তৈরি করা হয় এবং রাজ্যব্যাপী তার প্রদর্শনীর ব্যবস্থা করা হয়। এতকাল ধরে প্রচারিত শান্তি ও মৈত্রীর নীতি এবং পরমাণু বোমাবিরোধী অবস্থানকে জলাঞ্জলি দিয়ে উগ্র স্বাদেশিকতার অহমিকায় কেন্দ্রীয় সরকার এ বছর পোখরানে পরপর পাঁচটি পরমাণু বোমা ফাটিয়ে সমগ্র এশিয়া ভূখন্ডে যে অহেতুক উত্তেজনার সৃষ্টি করেছে তার প্রতিবাদে রাজ্য সরকার দিল্লি এবং কলকাতায় প্রজাতন্ত্র দিবসের প্যারেডে শান্তির সপক্ষে ট্যাবলো প্রদর্শনের ব্যবস্থা করে। আলোচ্য বছরে কলকাতা-সহ সারা রাজ্যে প্রায় ৪৫টি বড় প্রদর্শনীর ব্যবস্থা করা হয়েছে এবং বিভিন্ন জেলা ও মহকুমার প্রায় ১০০টি ছোট প্রদর্শনীতেও অংশগ্রহণ করা হয়। প্রদর্শনী শাখা থেকে নেতাজী সুভাষচন্দ্র বসুর ওপর ২০ পাতার একটি পোস্টার সেট প্রকাশ করা হয়েছে। রাজ্যের বাইরে দিল্লি, চেন্নাই এবং কালিকটে ৩টি প্রদর্শনীর আয়োজন করা হয়েছে।

এছাড়া প্রতি বছর দিল্লিতে অনুষ্ঠিত ভারতের আন্তর্জাতিক বাণিজ্যমেলায় পশ্চিমবঙ্গের শিল্প সম্ভাবনা ও শিল্পোন্নয়ন সম্পর্কিত বিষয়ের প্রতি ব্যাপক মানুষের দৃষ্টি আকর্ষণের জন্য প্রদর্শনী শাখার উদ্যোগে দিল্লিতে 'পশ্চিমবঙ্গ' মন্ডপের প্রদর্শনীর আয়োজন করা হয়। কলকাতা বইমেলায় 'পশ্চিমবঙ্গ' মন্ডপের আয়োজনও প্রদর্শনী শাখা থেকে করা হয়ে থাকে। আগামী বছরও প্রদর্শনী শাখা তার কর্মসূচির ব্যাপক বিস্তৃতির লক্ষ্যে কাজ করে যাবে। প্রদশনী ভাড়ার এবং স্টুডিয়োর আধুনিকীকরণের কাজেও ইতিমধ্যে হাত দেওয়া হয়েছে।

**প্রকাশন**

বিগত বছরটিতে প্রকাশনার ক্ষেত্রে রাজ্য সরকারের কাজকর্ম বিশেষ উল্লেখের দাবি রাখে। বাংলা, ইংরেজি, হিন্দি, উর্দু, সাঁওতালি এবং নেপালি এই ছয়টি ভাষায় রাজ্য সরকারের মুখপত্র নিয়মিতভাবে প্রকাশিত হয়। গুণগত উৎকর্ষের পাশাপাশি জনপ্রিয়তা নিরিখেও এই পত্রিকাগুলি সর্বস্তরের সুধীজনের প্রশংসা অর্জন করেছে। রবীন্দ্রনাথ, স্বাধীনতার ৫০ বছর, কলকাতা চলচ্চিত্র উৎসব, নোবেলজয়ী অমর্ত্য সেন ইত্যাদি বিশেষ সংখ্যাগুলি সমাদৃত হয়েছে। পত্রিকাগুলির সাধারণ সংখ্যাসমূহের মান উন্নয়নের জন্য প্রচেষ্টা চালানো হচ্ছে। বিগত এক বছরে জনজীবনের সঙ্গে সংপর্কিত নানা বিষয়ে অনেকগুলি গুরুত্বপূর্ণ পুস্তিকা প্রকাশ করা হয়েছে। নেতাজী সুভাষচন্দ্র সম্পর্কিত একটি পোস্টার সেট চলতি বছরে প্রকাশিত হয়। এটি বিশেষ জনপ্রিয় হয়েছে। চলতি বছরে বেশ কয়েকটি গুরুত্বপূর্ণ বই প্রকাশের পরিকল্পনা রয়েছে। এর মধ্যে উল্লেখযোগ্য বিংশ শতাব্দীর ১০০টি গরুত্বপূর্ণ ঘটনা, অন্যধারার বিপ্লবী, স্বাধীনতার পঞ্চাশ বছর—প্রত্যাশা ও প্রাপ্তি প্রভৃতি। শিলিগুড়ি থেকে দৈনিক বসুমতী এবং নেপালি সাপ্তাহিক

'সগরমাথা' নিয়মিত প্রকাশিত হচ্ছে এবং তাদের আর্থিক উন্নতির জন্য জোরদার চেষ্টা চলছে।

**সংস্কৃতি শাখা**

সংস্কৃতি হচ্ছে সেই সেতু যা মানুষ ও মনুষ্যত্বের মধ্যে মেলবন্ধন ঘটাতে সহায়ক। নিছক নৃত্যগীত-নাটকেই এটি সীমাবদ্ধ নয়, এর প্রকৃত পরিস্ফুটন ঘটে মানুষের আচার-ব্যবহার, সামাজিক রীতিনীতি তথা সুষ্ঠু জীবনবোধ প্রসারের মধ্য দিয়ে। অস্বীকার করার উপায় নেই, বহির্জগত থেকে আমদানিকৃত স্যাটেলাইটবাহী বাণিজ্যিক সংস্কৃতির চাপে দেশজ বিশেষত আঞ্চলিক সংস্কৃতিব বৈশিষ্ট্যগুলি বিনষ্টপ্রায়, ক্ষয়িষ্ণু হচ্ছে আমাদের ইতিবাচক মূল্যবোধগুলি।

আধুনিক প্রযুক্তি নির্ভরতাকে এড়ানো যায় না, কিন্তু সুস্থ জীবনবোধনির্ভর সংস্কৃতির প্রসার ও বিকাশ সাধনে তাকে সহাযক শক্তি করে তুলতে পারার মধ্যেই কাঙ্ক্ষিত ফল আশা করা যাবে। দেশজ সংস্কৃতির যে গরিমাময় রূপ আজও বর্তমান, তীব্র সংকটের মুখোমুখি হয়েও, তাকে যে কোনও মূল্যে বাঁচানোর তাগিদেই সংস্কৃতির চারটি শাখা মুখ্য নীতি হিসেবে গ্রহণ করেছে : (এক) নাটক, নৃত্যগীত, সাহিত্য, চারুকলা ও লোকসংস্কৃতির জন্য সুচারু পরিকাঠামো গড়ে তুলে সংশ্লিষ্ট জ্ঞানীগুণী মানুষের পরামর্শ নিয়ে কাজে এগিয়ে যাওয়া, (দুই) তরুণ ও নবীন প্রতিভার যথার্থ বিকাশদানে সহায়ক হওয়া, (তিন) শিল্পের ক্ষেত্রে অবদান রেখে যাওয়া দুঃস্থ মানুষদের সাহায্য করা, (চার) রাজ্যস্তরে সাংস্কৃতিক অনুষ্ঠান আয়োজন করা তো বটেই, বহিঃরাজ্যে বা বিদেশেও বঙ্গ সংস্কৃতির যথার্থ প্রতিফলনে অভিনিবেশ দেওয়া।

রাজ্যস্তরে অনুষ্ঠান শাখা এ বছর অন্তত পনেরোটি বড় মাপের সফল অনুষ্ঠান করেছে। আলাউদ্দিন স্মরণ, বিশ্ব সংগীত দিবস উদ্‌যাপন, স্বাধীনতার গৌরবময় পঞ্চাশ বছর পূর্তির বহু অনুষ্ঠান, দিল্লি, মুম্বাই, চেন্নাইয়ে বঙ্গ সংস্কৃতি উৎসব আয়োজন, কারাবন্দিদের জন্য অনুষ্ঠান, আন্তঃরাজ্য সংস্কৃতি বিনিময় কর্মসূচিতে গোয়ায় সাতটি অনুষ্ঠানের আয়োজন এবং গোয়া রাজ্যদলের পশ্চিমবঙ্গে ৬টি অনুষ্ঠানের আয়োজন—অনুষ্ঠানের অঙ্ক এভাবে একশো' অতিক্রম করে যাবে।

রাজ্যস্তরে পুরস্কার প্রদান এবারেও করা হচ্ছে। অবনীন্দ্র-আলাউদ্দিন-উদয়শঙ্কর-লালন-দীনবন্ধু-চারুকলা-সংগীত-নৃত্য-লোকসংগীত-নাটকের জন্য রাজ্য স্তরের এসব পুরস্কার পাচ্ছেন যথাক্রমে মানিকলাল বন্দ্যোপাধ্যায়, ভি. জি. যোগ, ওড়িশি ডান্স ভিশন অ্যান্ড রিসার্চ সেন্টার, সনাতন দাস বাউল ও সজল রায়চৌধুরি।

সায়েন্স সিটিতে পাকিস্তানের বিশিষ্ট শিল্পী গোলাম আলির অনুষ্ঠানের আয়োজনের মধ্য দিয়ে আমরা প্রমাণ করতে চেয়েছি যে হিন্দু মৌলবাদের চিৎকার আমরা অস্বীকার করি। এই অনুষ্ঠানের শিরোনাম ছিল "সম্প্রীতির জন্য সংগীত"।

কলকাতায় সংস্কৃতি শাখার নিয়ন্ত্রণে ৬টি প্রেক্ষাগৃহ রয়েছে। সারা রাজ্যে রয়েছে ৩৩টি রবীন্দ্রভবন। এ সত্ত্বেও প্রেক্ষাগৃহের অপ্রতুলতার প্রশ্নটি যথোচিত গুরুত্ব দিয়ে ভাবা হচ্ছে। রডন স্কোয়ারে আন্তর্জাতিক মানের একটি সুরম্য প্রেক্ষাগৃহের কাজ এখনও যথাযথভাবে শুরু করা যায়নি যথেষ্ট পরিমাণ অর্থের অভাবে। যাত্রার মতো ঐতিহ্যবাহী লোকশিল্পের জন্য বাগবাজারে ফণিভূষণ বিদ্যাবিনোদ যাত্রামঞ্চের কাজ দ্রুত এগোচ্ছে।

**বাংলা একাডেমি**

পশ্চিমবঙ্গ বাংলা একাডেমি ১৯৮৬ সালে গঠিত হলেও রাজ্য সরকারের তথ্য ও সংস্কৃতি বিভাগের অধীনে একটি স্বশাসিত সংস্থা হিসেবে ৪ বছর কাজ করছে। এই স্বল্প সময়ের মধ্যে বাংলা একাডেমি একটি বিদ্বৎ প্রতিষ্ঠান হিসেবে যথেষ্ট জনপ্রিয়তা লাভ করেছে। লিপি, ভাষা, সাহিত্য, সংস্কৃতি বিষয়ে গবেষণা-সহ বিভিন্ন ধরনের কর্মসূচির পরিমাণ ক্রমশই বৃদ্ধি পাচ্ছে। বাংলা লিপির বিবর্তন বিষয়ে গবেষণার কাজ সমাপ্ত হয়েছে। এখন বই লেখার কাজ চলছে। গ্রন্থপঞ্জি রচনা প্রকল্পের কাজও অব্যাহত রয়েছে। ইতিমধ্যে বাংলায় ইতিহাস গ্রন্থপঞ্জিটি প্রকাশিত হয়েছে। অর্থনীতি বিষয়েও গ্রন্থপঞ্জিটি শীঘ্রই প্রকাশিত হবে।

বাংলা একাডেমি স্বাভাবিকভাবেই অভিধান ও কোষগ্রন্থ রচনা ও প্রকাশের বিষয়ে গুরুত্ব দিয়েছে। বাংলা একাডেমি প্রবর্তিত বানান বিধি অনুসারে রচিত একাডেমি বানান অভিধানের দুটি সংস্করণ মিলিয়ে ৫৫ হাজার কপি প্রকাশিত হয়েছে। বিদ্যালয় থেকে বিশ্ববিদ্যালয় স্তর পর্যন্ত পাঠ্যপুস্তক-সহ সমস্ত প্রকাশনায় যাতে একাডেমি বানান বিধি অনুসরণ করা হয় তার উদ্যোগও নেওয়া হয়েছে। প্রায় পঁচিশ হাজার শব্দবিশিষ্ট 'সচিত্র বিদ্যার্থী অভিধানটি' আগামী ২৫শে বৈশাখ প্রকাশিত হবে। ডঃ ক্ষুদিরাম দাশ রচিত 'সাঁওতালি-বাংলা সমশব্দ অভিধান'টি প্রকাশিত হয়েছে। ডঃ সুরভি বন্দ্যোপাধ্যায় রচিত 'সাহিত্যের শব্দার্থকোষ' নামে সাহিত্য ও সংস্কৃতি ক্ষেত্রে ব্যবহৃত তাৎপর্যপূর্ণ বিভিন্ন শব্দের বিবৃতিমূলক অর্থ সংবলিত একটি গ্রন্থ প্রকাশিত হয়েছে। এক খন্ডে বাংলা ভাষায় একটি বিশ্বকোষ রচনার কাজ চলেছে। ডঃ সুকুমার সেন রচিত 'বাংলা শব্দের ব্যুৎপত্তি অভিধান' নামে বিপুল আকার গ্রন্থটি ছাপার কাজ এখনও চলছে। বাংলার প্রয়াত ও জীবিত লেখকদের জীবন-চরিতাভিধান দুটি খন্ডে রচনার কাজ চলেছে। এছাড়া বাংলা থেকে ইংরেজি এবং ইংরেজি থেকে বাংলার অভিধান, বাংলা-ইংরেজি-হিন্দি ত্রিভাষা

কমপিউটার অভিধান ইত্যাদি রচনার পরিকল্পনা করা হয়েছে। কমপিউটার অভিধানের প্রকল্পটি ভারতবর্ষে এই প্রথম। সুনীতিকুমার চট্টোপাধ্যায় রচিত 'ও. ডি. বি. এল.' গ্রন্থের অনুবাদ শীঘ্রই প্রকাশ করা হবে।

বাংলা একাডেমি গ্রন্থাগারটি ইতিমধ্যেই বেশ সমৃদ্ধ হয়ে উঠেছে। নতুন বই সংগ্রহ ছাড়াও বেশ কয়েকজন পন্ডিতজনের ব্যক্তিগত সংগ্রহের বই ও পুরনো পত্র-পত্রিকা দান হিসেবে পাওয়ায় গ্রন্থাগারটির মূল্য আরও বৃদ্ধি পেয়েছে। একাডেমির মহাফেজখানার সংগ্রহও বাড়ানো গেছে। এবছর বুদ্ধদেব বসু ও জীবনানন্দ দাশের কাব্যের দুটি পান্ডুলিপি লেখক পরিবার থেকে দানরূপে পাওয়া গেছে। প্রবীণ লেখকদের সাক্ষাৎকার, আলাপচারিতা ও স্বকণ্ঠে পাঠ অডিও ও ভিডিও ক্যাসেটে ধরে রাখা হচ্ছে।

বাংলা একাডেমির প্রকাশনার সংখ্যাও. উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছ। বিভিন্ন গ্রন্থমালায় ইতিমধ্যে শতাধিক গ্রন্থ প্রকাশিত হয়েছে। স্বাধীনতার পঞ্চাশ বছর পূর্তি উপলক্ষে রাষ্ট্রগুরু সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়ের বিখ্যাত গ্রন্থ 'এ নেশন ইন মেকিং' গ্রন্থটি প্রকাশ করা হয়েছে। এই উপলক্ষে 'আকাশ প্রদীপ' নামে বাংলার বিজ্ঞান রচনার একটি সংকলন প্রকাশিত হয়েছে। জীবনানন্দ দাস ও কাজি নজরুল ইসলামের জন্মশতবর্ষ উদ্‌যাপন উপলক্ষে বাংলা একাডেমি বেশ কয়েকটি কর্মসূচি গ্রহণ করেছে। ইতিমধ্যে জীবনানন্দ দাশের একটি তথ্যবহুল পূর্ণাঙ্গ জীবনী কবির জন্মদিনে আনুষ্ঠানিকভাবে প্রকাশিত হয়েছে। নজরুলের জীবনীও শীঘ্রই প্রকাশিত হবে। এছাড়া উভয় লেখকেরই রচনা সংকলন, সম্ভব হলে রচনা সমগ্র প্রকাশের চেষ্টা করা হচ্ছে। তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়ের জীবনীগ্রন্থ প্রকাশিত হয়েছে। দশ খন্ডে পরিকল্পিত মানিক বন্দ্যোপাধ্যায় রচনা সমগ্রের চারটি খন্ড এক বছরের মধ্যেই প্রকাশ করা সম্ভব হয়েছে। এই রচনাসমগ্র এতটাই জনপ্রিয় হয়েছে যে, প্রথম খন্ডের পরিমার্জিত দ্বিতীয় সংস্করণ ছাপতে হয়েছে। দ্বিতীয় খন্ডটিরও পুনর্মূদ্রণ যন্ত্রস্থ রয়েছে। বনফুলের জন্মশতবর্ষ উদ্‌যাপনেও বাংলা একাডেমি জীবনীগ্রন্থ প্রকাশ-সহ যথাযোগ্য ভূমিকা নেবে। 'ভারত ছাড়ো' আন্দোলনের ৫০ বৎসর পূর্তি উপলক্ষে গবেষণামূলক কয়েকটি গ্রন্থ প্রকাশের আয়োজন প্রায় সম্পূর্ণ। সাময়িক পত্রে প্রকাশিত বাংলার সমাজচিত্র নিয়ে ছয় খন্ডে পরিকল্পিত গ্রন্থমালার ১ম খন্ডটি যন্ত্রস্থ। একাডেমি পত্রিকা ইতিমধ্যে বিদ্বজ্জন মহলে বিশেষভাবে আদৃত হয়েছে। আগামী সংখ্যাটি বিংশ শতাব্দীর বাংলা সমাজ, ভাষা, সাহিত্য ও সংস্কৃতির পর্যালোচনা ও মূল্যায়ন সংবলিত প্রবন্ধ সংগ্রহ হিসেবে প্রকাশিত হবে। একাডেমি থেকে এই বছরের জানুয়ারি মাস থেকে 'বাংলা বই' নামে একটি আলোচনাপত্র প্রতি মাসে প্রকাশিত হচ্ছে। প্রশাসনের ব্যবহারোপযোগী বাংলা পরিভাষার পরিমার্জিত সংকলন প্রকাশিত হচ্ছে।

একাডেমি এই বছর একটি লিটল ম্যাগাজিন মেলা সংগঠিত করেছে। রবীন্দ্রসদন

চত্বরে পশ্চিমবঙ্গ ও বহির্বঙ্গ থেকে প্রায় ৩০০টি সাহিত্য ও সংস্কৃতি বিষয়ক পত্রিকা এই মেলায় অংশগ্রহণ করেছিল। এইসব পত্রপত্রিকায় সঙ্গে জড়িত লেখকরাও এই মেলায় যোগ দেন সাহিত্য ও সংস্কৃতি বিষয়ে যাবতীয় লিটল ম্যাগাজিনের একটি তথ্যপঞ্জি প্রকাশিত হয়েছে, যা ভারতীয় যে কোনও ভাষায় সর্বপ্রথম। প্রতি বছর শ্রেষ্ঠ সাহিত্য বিষয়ক লিটল ম্যাগাজিনকে পুরস্কার দেওয়া হচ্ছে। লিটল ম্যাগাজিনের প্রবীণ সম্পাদকদের সংবর্ধনা দানের মধ্য দিয়ে সম্মান জানানো হয়ে থাকে।

বাংলা একাডেমির বিভিন্ন শাখা ও প্রকল্প ইন্টারনেট সংযোগ-সহ কমপিউটার ব্যবস্থার আওতায় আনা হয়েছে।

বিভিন্ন সহৃদয় ব্যক্তি ও প্রতিষ্ঠানের কাছ থেকে দান হিসেবে প্রাপ্ত অর্থ থেকে ৩টি সাহিত্য পুরস্কার প্রবর্তিত হয়েছে। এছাড়া প্রতিষ্ঠা দিবসের ভাষণ, বিদ্যাসাগর, সুনীতিকুমার, শমিতা দাশ, নমিতা ঘোষ, কল্যাণকুমার দাশগুপ্ত প্রমুখের স্মৃতিবিজড়িত স্মারক বক্তৃতা নিয়মিত আয়োজিত হচ্ছে।

বাংলা একাডেমির সভাঘরটি বর্তমানে সাহিত্য ও সংস্কৃতি চর্চার একটি প্রাণকেন্দ্র হয়ে উঠেছে। একাডেমি ভবন সংলগ্ন জমিতে একটি সভাকক্ষ ও পাঠগৃহ নির্মিত হচ্ছে।

### রাজ্য সংগীত একাডেমি

বিগত ১৭ বছর ধরে বহুমুখী কাজের মধ্য দিয়ে রাজ্যে সংগীত ও নৃত্যের উন্নয়ন ও প্রসারের পথকে প্রশস্ত করার ক্ষেত্রে সংগীত একাডেমি একটি গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠানের স্বীকৃতি লাভ করেছে। বিশিষ্ট সংগীত ও নৃত্যশিল্পী এবং বিশেষজ্ঞদের পরিচালনায় বিভিন্ন ধারার সংগীত সংগ্রহ ও সংরক্ষণ, গবেষণা, প্রকাশনা, প্রশিক্ষণ ও বিভিন্ন আকারের অনুষ্ঠানের কর্মসূচির রূপায়নের মধ্যে দিয়ে একাডেমি সংগীত ও নৃত্যের বিস্তীর্ণ অঙ্গনে সাধ্য অনুযায়ী ভূমিকা পালন করে চলেছে। উচ্চাঙ্গ সংগীত-সহ বাংলা গানের বিবর্তনের ধারাটিকে স্থায়ীভাবে সংরক্ষিত করে রাখার লক্ষ্যে একাডেমির উদ্যোগ অব্যাহত আছে। পুরনো দিনের গানের রেকর্ডে, টেপ, ক্যাসেট ইত্যাদি সংগ্রহের পাশাপাশি বিশিষ্ট সংগীতজ্ঞ, নৃত্যশিল্পী ও শিক্ষকদের সাক্ষাৎকার ভিডিও ক্যাসেটে ধরে রাখার প্রয়াস অব্যাহত রয়েছে। এই সাক্ষাৎকারগুলিকে দীর্ঘস্থায়ী করে রাখা এবং এ বিষয়ে একটি বিস্তৃত তথ্য তালিকা আগ্রহী ব্যক্তিদের কাছে সহজলভ্য করে তোলার উদ্দেশ্যে সংগ্রহশালাটিকে কমপিউটার ব্যবস্থার মধ্যে আনা হয়েছে। একাডেমির গ্রন্থাগারটি আগ্রহী পাঠকদের চাহিদা মেটাবার ক্ষেত্রে যথাযথ ভূমিকা পালন করছে। জেলায় সংগীতের বিভিন্ন ধারার কর্মশালা আয়োজনের কর্মসূচি অব্যাহত রয়েছে। স্বল্পকালীন স্থায়ী এই প্রশিক্ষণ শিবিরগুলির জেলার প্রতিভাসম্পন্ন শিল্পীদের মান উন্নয়নের ক্ষেত্রে কার্যকর ভূমিকা পালন করে চলেছে। একাডেমি পরিচালিত

'সংগীত মূল্যায়ন শিক্ষাক্রম' একটি গুরুত্বপূর্ণ কর্মসূচি হিসাবে সংগীত প্রেমীদের কাছে প্রতিষ্ঠিত হয়েছে। কর্মসূচিটির প্রসারের জন্য সংগীতপ্রেমীদের দীর্ঘদিনের দাবিকে মর্যাদা দিয়ে 'সংগীত মূল্যায়ন শিক্ষাক্রম' চালু করা হয়েছে। অনুরূপভাবে নৃত্যপ্রেমীদের দাবি মেনে 'নৃত্যামূল্যায়ন শিক্ষাক্রম' চালু করা হয়েছে। কেন্দ্রীয় স্তরে নৃত্য ও শাস্ত্রীয় যন্ত্রসংগীত বিষয়ে দুটি করে কর্মশালা এবং তবলা বিষয়ে একটি কর্মশালা অনুষ্ঠিত হয়েছে। উদয়শঙ্করের প্রাক জন্মশতবর্ষে 'সৃজনশীল নৃত্য উদয়শঙ্কর নৃত্যশৈলী' বিষয়ক কর্মশালার আয়োজন করা হয়েছে। পরিচালনার দায়িত্বে ছিলেন অমলাশঙ্কর, অনাদিপ্রসাদ এবং নরেন্দ্র শর্মা। 'শাস্ত্রীয় নৃত্যে অভিনয়' বিষয়ক কর্মশালা কলানিধি নারায়ণের পরিচালনায় অনুষ্ঠিত হয়েছে। শাস্ত্রীয় যন্ত্রসংগীতের প্রথম কর্মশালাটি বুদ্ধদেব দাশগুপ্ত ও সন্তোষ বন্দ্যোপাধ্যায়ের পরিচালনায় অনুষ্ঠিত হয়েছে। একই বিষয়ে দ্বিতীয় কর্মশালাটি আলি আকবর খাঁ সাহেবের পরিচালনায় অনুষ্ঠিত হয়েছে। শঙ্কর ঘোষের পরিচালনায় তবলার কর্মশালা অংশগ্রহণকারি শিক্ষার্থীদের সমৃদ্ধ করেছে। 'স্বদেশ আমার স্বদেশ' শীর্ষক তৃতীয় গানের ক্যাসেটটি জনপ্রিয়তা লাভ করেছে। তরুণ প্রতিভাসম্পন্ন শিল্পীদের বিকাশের ক্ষেত্রকে প্রসারিত করার লক্ষ্যে সহযোগিতার অঙ্গ হিসেবে আয়োজিত অনুষ্ঠানের ধারাবাহিকতা বজায় রাখা হয়েছে। বিভিন্ন ধারার গান ও নৃত্যের পরিবেশণার ক্ষেত্রকে প্রসারিত করার লক্ষ্যে একাডেমি ভবনে সাপ্তাহিক ঘরোয়া অধিবেশনের আয়োজন করা হচ্ছে। উদয়শঙ্কর নৃত্যোৎসবের পাশাপাশি নৃত্যনাট্যোৎসবের আয়োজন করা হয়েছে। কেন্দ্রীয় স্তরে শাস্ত্রীয় সংগীত সম্মেলনের ধারাবাহিকতা বজায় রাখার পাশাপাশি জলপাইগুড়ি এবং শিলিগুড়িতে শাস্ত্রীয় সংগীত সম্মেলনের আয়োজন করা হয়েছে।

সংস্কৃতির বিভিন্ন অঙ্গনের দুঃস্থ শিল্পী এবং বিভিন্ন ধারার সংস্কৃতির চর্চায় নিযুক্ত সংগঠনকে আর্থিক সাহায্য দানের কর্মসূচি অনুযায়ী চলতি বছরে ১২ লক্ষেরও অধিক টাকা ব্যয় করা হয়েছে।

জেলায় জেলায় বিভিন্ন উৎসব ও অনুষ্ঠান উপলক্ষে এবং রাজ্যের বাইরে লোকরঞ্জন শাখা নিয়মিতভাবে অনুষ্ঠান করে চলেছে।

**লোকসংস্কৃতি ও আদিবাসী সংস্কৃতি কেন্দ্র**

লোকসংস্কৃতি ও আদিবাসী সংস্কৃতি কেন্দ্রের চলতি বছরের উল্লেখযোগ্য কর্মসূচির মধ্যে অন্যতম লোকশিল্পীদের অনুষ্ঠান প্রসার প্রকল্প। এই কর্মসূচির মূল উদ্দেশ্যে পশ্চিমবাংলার প্রত্যন্ত অঞ্চল থেকে শুরু করে বাংলার বাইরেও লোকশিল্পীদের অনুষ্ঠান পরিবেশন করা। চলতি বছরে এই প্রকল্পে মোট অনুষ্ঠান হয়েছে ৫১৪টি। মোট শিল্পী অংশগ্রহণ করেছেন ৪ হাজার ৪০৯ জন। এই খাতে ব্যয় হয়েছে ১৭ লক্ষ ৩২ হাজার

১৮৪ টাকা।

লোকশিল্পীদের জীবন ও জীবিকা-বিষয়ক সমীক্ষা প্রকল্পের কাজ এই আর্থিক বছরে শুরু হয়েছে। এই বছরে মেদিনীপুর ও হাওড়া জেলার বিষদ সমীক্ষা হয়েছে। দুঃস্থ লোকশিল্পীদের বাদ্যযন্ত্র কিনতে চলতি বছরে ১৭ হাজার টাকার আর্থিক সাহায্য দেওয়া হয়েছে। অনেক শিশু লোকশিল্পীর অর্থাভাবে পড়াশোনা হয় না। কেন্দ্র এই বছর থেকে এইরকম এগারো জন শিশু লোকশিল্পীকে মাসে দুশো টাকা করে অনুদান দিচ্ছে আগামী দু-বছরের জন্য। এই বছরে অসুস্থ লোকশিল্পীদের চিকিৎসার জন্য ২১ হাজার টাকা অনুদান দেওয়া হয়েছে।

কেন্দ্র চলতি আর্থিক বছরে মোট ১০টি গবেষণামূলক পুস্তক প্রকাশ করেছে। কেন্দ্রের মুখপত্র 'লোকশ্রুতির'-র ১৩ এবং ১৪ নম্বর সংখ্যা এই বছরে প্রকাশিত হয়েছে। এই বছরে 'ঝুমুর' গানের একটি ক্যাসেট কেন্দ্র প্রকাশ করেছে। এতে গান করেছেন সলাবৎ মাহাতো, ধীরেন সর্দারের মতো বিশিষ্ট লোকশিল্পীগম। লোকনাট্যের এক নাট্যোৎসব এই বছরে কেন্দ্রের ব্যবস্থাপনায় অনুষ্ঠিত হয়েছে।

কেন্দ্র থেকে লালন ফকিরের মৃত্যুদিনে গত দু-বছর থেকে সুরু করা হয়েছে 'লালন উৎসব'। চলতি বছরে দ্বিতীয় লালন উৎসবে গ্রামবাংলার প্রত্যন্ত অঞ্চল থেকে শিল্পীরা অংশ নিয়েছেন। মধুসূদনমঞ্চ প্রাঙ্গণে দুদিনের এই উৎসবে লালনের গান পরিবেশন ছাড়াও 'লালনের মানুযতত্ত্ব' শীর্ষক বক্তৃতা দেন ড: শক্তিনাথ ঝা।

কেন্দ্র থেকে প্রতি বছরের ন্যায় এই বছরেও বিভিন্ন আঙ্গিকের প্রশিক্ষণ ও কর্মশালার ব্যবস্থা করা হয়েছিল। ১০টি আঙ্গিকের কর্মশালায় মোট শিল্পী অংশ নেন ২২১ জন।

ঝাড়গ্রামে অবস্থিত আদিবাসী সংস্কৃতিচর্চা কেন্দ্রের উদ্যোগে চলতি বছরে আদিবাসী সংস্কৃতি উৎসবসহ দুটি আদিবাসী লোকনৃত্য ও গানের অনুষ্ঠান হয়েছে। 'অরুণকুমার রায় স্মারক বক্তৃতা' এ বছরে ঝাড়গ্রামেই অনুষ্ঠিত হয়। শ্রী ধীরেন্দ্রনাথ বাস্কে 'লোকসংস্কৃতি ও আদিবাসী সংস্কৃতি' শীর্ষক বক্তৃতা দেন।

**রাজ্য চারুকলা পর্যদ**

চিত্র ও ভাস্কর্যচর্চা, দর্শক ও গুণগ্রাহী শিল্পমনস্ক মানুষের চেতনার বিকাশ ঘটানো, শিল্পবস্তু সংগ্রহ ও বিজ্ঞানসম্মতভাবে সংরক্ষণ, রাজ্যের সর্বত্র ছড়িয়ে থাকা প্রতিভাবান শিল্পীদের বিকাশে সহায়তাদান, চর্চা ও অনুশীলনের ক্ষেত্রের বিকেন্দ্রীকরণ করে বিভিন্ন জেলায় প্রবীণ শিল্পশিক্ষকদের দিয়ে কর্মশালার সংগঠন, নবীন-প্রবীণ শিল্পীদের নিয়মিত প্রদর্শনী ইত্যাদি নানা কর্মসূচি কার্যকর করার দায়িত্ব ন্যস্ত রয়েছে রাজ্য চারুকলা পর্যদের

উপর। এতদিন তথ্যকেন্দ্র সংলগ্ন স্থায়ী গ্যালারি, গগনেন্দ্র প্রদর্শশালাকে কেন্দ্র করে পর্ষদের কাজকর্ম চলছিল। সম্প্রতি পাশেই চারুকলা ভবন নামে পর্ষদের নিজস্ব ভবনের উদ্বোধন হয়েছে। এই ভবন পর্ষদের দৈনন্দিন কাজের অগ্রগতিতে সহায়ক হবে। এই ভবনে পর্ষদের সংগ্রহে রক্ষিত প্রায় পাঁচশত চিত্র ও ভাস্কর্যের বিজ্ঞানসম্মত ও প্রদর্শন, শিল্পীদের মেলামেশা ইত্যাদির সুযোগ পাওয়া যাবে।

তিনটি তলে বিন্যস্ত গগনেন্দ্র প্রদর্শসালার নিচের তলটি শিল্পকলার প্রদর্শনীর জন্য নামমাত্র মূল্যে শিল্পীদের প্রদর্শনীর জন্য ভাড়া দেওয়া হয়। উপরের দুটি তলে রয়েছে পর্ষদের স্থায়ী প্রদর্শশালা। যেখানে আগ্রহী দর্শক অতীত ও বর্তমানের বিশিষ্ট শিল্পীদের সৃষ্টিকর্ম দেখার দুর্লভ সুযোগ পাচ্ছেন। অমূল্য বেশ কিছু সৃষ্টিসম্ভার রয়েছে রবীন্দ্রভারতী সোসাইটির ভান্ডারে। ইতিমধ্যে সোসাইটির সঙ্গে যৌথভাবে পর্ষদ কয়েকবার এইসব চিত্র দেখার সুযোগ করে দিয়েছে রাজ্যবাসীকে। এ বছর দুই কৃতি বাঙালি শিল্পী অতুল বসু ও মণীন্দ্রভূষণ গুপ্তের জন্মশতবর্ষ উদ্‌যাপিত হয়েছে চিত্র প্রদর্শনী এবং সৃষ্টিকর্মের আলোচনার মাধ্যমে। চলতি বছরে পর্ষদের অন্যতম কৃতিত্ব দশদিনব্যাপী চারুকলা উৎসব। গগনেন্দ্র প্রদর্শশালার তিনটি কক্ষ ছাপিয়ে রবীন্দ্রসদন-বাংলা একাডেমি চত্বর জুড়ে—৩৫০ জন শিল্পীর অংশগ্রহণে এই চারুকলা মেলা রাজ্যের সাংস্কৃতিক মানচিত্রে এক উল্লেখযোগ্য সংযোজন। উন্মুক্ত প্রাঙ্গণে নানা শৈলির নানা মাপের শত শত ছবি দেখার এমন দুর্লভ অভিজ্ঞতা রাজ্যবাসীর প্রথম। প্রদর্শনীর পাশে বাংলা একাডেমি সভাঘরে চলেছিল প্রতিদিন চিত্র ও ভাস্কর্য নিয়ে আলোচনাসভা এবং রবীন্দ্রসদন চত্বরে গানের আসর। 'শিল্পকলা পরিচয় বক্তৃতামালা' এ বছরও অনুষ্ঠিত হয়েছে দুমাস ধরে। এই প্রশিক্ষণের মধ্য দিয়ে প্রতি বছর বেশ কিছু যুবক-যুবতী চিত্রশিল্প সম্পর্কে তাত্ত্বিক ও প্রায়োগিক জ্ঞান অর্জনের সুযোগ পাচ্ছেন। মেদিনীপুর, বর্ধমান জেলায় অনুষ্ঠিত চিত্র কর্মশালা সাফল্যের সঙ্গে অনুষ্ঠিত হয়েছে। নবীন শিল্পীদের উৎসাহ দানের জন্য প্রতিবছর নানা শৈলির ৭ জন শিল্পীকে প্রশংসাপত্রসহ মোট ২৮,০০০/- টাকা পুরস্কার দেওয়া হয়। সারা জীবনের গৌরবময় শিল্পসৃজনের জন্য দেওয়া হয়ে থাকে ২৫ হাজার টাকা অর্থমূল্যের অবনীন্দ্র পুরস্কার। এ বছর অবনীন্দ্র পুরস্কার পাচ্ছেন প্রখ্যাত শিল্পী মানিকলাল বন্দ্যোপাধ্যায়।

পর্ষদ প্রকাশিত 'চারুকলা পত্রিকা' ইতিমধ্যে শিল্পরসিক মহলে সাড়া জাগিয়েছে। সুনীল পাল রচিত 'কিছু স্মৃতিকথা কিছু শিল্পভাবনা' গ্রন্থটি পর্ষদের ধারাবাহিক প্রকাশনার অন্যতম। যামিনী রায়, গোপাল ঘোষ প্রমুখ শিল্পীর চিত্রালেখ্য, অন্যান্য গ্রন্থ খুবই জনপ্রিয়। আরও কিছু অ্যালবাম, কার্ড ও চারুকলা সম্পর্কিত গ্রন্থ মুদ্রণের পরিকল্পনা রয়েছে।

এ সব সত্ত্বেও জাতীয় স্তরের একটি সর্বাধুনিক আর্ট গ্যালারির অভাববোধ রয়েছে শিল্পী ও শিল্পরসিক মহলে। হো চি মিন সরণিতে এ জন্য বহুমূল্যবান জমি দেওয়া

হয়েছিল কেন্দ্রীয় সরকারকে। কথাছিল রাজ্য সরকারের জমি এবং কেন্দ্রীয় সরকারের অর্থ—এই দুই মিলে গড়ে উঠবে আর্ট গ্যালারি। কিন্তু পরিতাপের বিষয় বারবার অনুরোধ সত্ত্বেও কেন্দ্রীয় সরকারের এ বিষয়ে তৎপরতা এখনও লক্ষ্য করা যাচ্ছে না।

দুঃস্থ অথচ কৃতি শিল্পী-সাহিত্যিকদের জন্য একটি পেনশন প্রকল্প এ রাজ্যে অনেকদিন ধরে চালু আছে। এই প্রকল্পের কাজ পূর্বে শিক্ষা দপ্তরের অধীনে করা হত। এখন তথ্য ও সংস্কৃতি দপ্তর থেকেই করা হয়। এই প্রকল্পে পেনশন প্রাপকের সংখ্যা ২২৫ জন। এ বাবদ সরকারের ব্যয় হয় ১২ লক্ষ টাকা।

**নাট্য একাডেমি**

পশ্চিমবঙ্গ সরকার নাট্য একাডেমির মাধ্যমে নাট্য আন্দোলনকে রাজ্যে সর্বত্র ছড়িয়ে দিতে সমর্থ হয়েছে। ১৯৯৮-৯৯ সালে অন্যান্য বারের মতোই নাট্য একাডেমির বহুমুখী কার্যসূচির মধ্যে ছিল নাট্য প্রশিক্ষণ-শিবির, নাট্য উৎসব, নাট্য-বিষয়ক আলোচনা সভা, বার্ষিক পুরস্কার বিতরণী অনুষ্ঠান, নাটক ও যাত্রাশিল্পীদের এবং নাট্যদলগুলিকে অনুদান প্রদান প্রভৃতি।

এই বৎসর দুটি বিভাগীয় নাট্যোৎসব অনুষ্ঠিত হয়েছে। ২৭ মার্চ-২ এপ্রিল '৯৮ প্রেসিডেন্সি বিভাগের নাট্যোৎসব অনুষ্ঠিত হয় কল্যাণী ঋত্বিক সদনে। মোট ২১টি নাট্যদল এই উৎসবে অংশগ্রহণ করে এবং ৩টি পূর্ণাঙ্গ নাটক অভিনীত হয়। ২৩ ফেব্রুয়ারি থেকে ১ মার্চ '৯৯ মেদিনীপুরের শহিদ প্রদ্যোৎ স্মৃতি ভবনে বর্ধমান বিভাগের নাট্যোৎসব অনুষ্ঠিত হয়। মোট ২১টি নাট্যদল এই উৎসবে অংশগ্রহণ করে।

চলতি বছরে বহির্বঙ্গ নাট্যোৎসব অনুষ্ঠিত হয় লক্ষ্ণৌয়ের বেঙ্গলী ক্লাব হল এবং রবীন্দ্রালয়ে উৎসব চলে ৩-৮ নভেম্বর '৯৮। মোট ছয়টি বিশিষ্ট নাট্যদল উৎসবে অংশগ্রহণ করে।

ব্রেখট জন্মশতবর্ষকে কেন্দ্র করে ১-১০ ফেব্রুয়ারি '৯৯ রবীন্দ্রসদনে অনুষ্ঠিত হয় 'কলকাতা নাট্যোৎসবও। এই উৎসবে অংশগ্রহণকারী নাট্যদলগুলি ব্রেখটের নাটক অভিনয় করে। রবীন্দ্রসদন-নন্দন প্রাঙ্গণে পূর্বাঞ্চল সংস্কৃতি কেন্দ্রের সহযোগিতায় ১৯ মার্চ-২৪ মার্চ '৯৯ অনুষ্ঠিত হতে চলেছে মুক্তমঞ্চ নাট্যোৎসব। ১৮টি নাট্যদল এই উৎসবে অংশগ্রহণ করবে।

১৪-২০ মে '৯৮ কোচবিহার রবীন্দ্রভবনে অনুষ্ঠিত হয় অভিনয়-বিষয়ক বিশেষ প্রশিক্ষণ শিবির।

১৯৯৮-৯৯ সালেই প্রথম অনুষ্ঠিত হয় উৎপল দত্ত ও শম্ভু মিত্র স্মারক বক্তৃতা। ২৯ মার্চ '৯৮ উৎপল দত্ত স্মারক বক্তৃতায় বক্তা ছিলেন শমীক বন্দ্যোপাধ্যায় এবং ২২ আগস্ট '৯৮ শম্ভু মিত্র স্মারক বক্তৃতায় বক্তা ছিলেন কুমার রায়। স্মারক বক্তৃতা দুটিতে পৌরোহিত্য করেন যথাক্রমে শোভা সেন এবং পবিত্র সরকার। ২২-২৪ জুন '৯৮ মণি চৌধুরি নাট্যচর্চা কেন্দ্রের সহযোগিতায় বর্ধমান রবীন্দ্রভবনে অভিনয় প্রদর্শনসহ আলোচনাসভা অনুষ্ঠিত হয়।

১৯৯৭-৯৮ সালের অনুদান প্রদান প্রকল্পে ৪৪টি নাট্যদল এবং ১৪২ জন প্রবীণ নাটক ও যাত্রশিল্পীকে অনুদান প্রদান করা হয় ১৯৯৮-৯৯ আর্থিক বছরে। এ ছাড়াও নাট্য প্রযোজনার জন্য প্রবীণ নাট্য পরিচালকদের অনুদান প্রদান করা হয়েছে।

পশ্চিমবঙ্গ নাট্য একাডেমি এই বছর প্রকাশ করেছে সফদর হাশমি নাট্য সংগ্রহের একটি শোভন সংস্করণ এবং সত্য বন্দ্যোপাধ্যায় বিরচিত ব্রের্টোল্ট ব্রেখট ও আধুনিক থিয়েটার। নাট্যাভিনয় ও নাট্যব্যক্তিত্ব নিয়ে ২২-৩০ আগস্ট '৯৮ বিশিষ্ট আলোকচিত্রশিল্পী নিমাই ঘোষের আলোকচিত্রের প্রদর্শনীর আয়োজন করা হয় নন্দন ৪ নং কক্ষে।

কয়েকজন বিশিষ্ট নাট্যব্যক্তিত্বের প্রয়াণে স্মরণসভার আয়োজন করে নাট্য একাডেমি। ৩ সেপ্টেম্বর '৯৮ মধুসূদনমঞ্চে আয়োজিত হয় জোছন দস্তিদার শ্রদ্ধায় ও স্মরণে। ২২ সেপ্টেম্বর '৯৮ নন্দন ১ প্রেক্ষাগৃহে অনুপকুমার দাশ-এর স্মরণসভা অনুষ্ঠিত হয়। ২৩ সেপ্টেম্বর '৯৮ চিত্তরঞ্জন দাশ ও শ্রীপতি দাসের স্মরণসভা অনুষ্ঠিত হয় শিশিরমঞ্চে· নাট্য একাডেমির পক্ষ থেকে স্মরণসভাগুলির ভিডিও রেকর্ডিং করে রাখা হয়েছে।

**চলচ্চিত্র শাখা**

জেলা ও মহকুমা স্তরে অডিও-ভিস্যুয়াল ইউনিটের মাধ্যমে সাধারণ মানুষের মধ্যে চেতনার প্রসার ঘটাতে সিনেমা ও ভিডিও-র আকারে সামাজিক, অর্থনৈতিক, ভৌগোলিক দৃষ্টিভঙ্গির উপর নির্মিত তথ্যচিত্র দেখানো হয়ে থাকে। এ বছর চলচ্চিত্র উপদেষ্টা পর্ষদের সুপারিশক্রমে গ্রামের সাধারণ মানুষের চাহিদা মেটাতে এই বিভাগ ৭টি ছবি ও ১৫টি ভিডিও-র স্বত্ব ক্রয় করে। জাতীয় চলচ্চিত্র নিগমের সঙ্গে যৌথ প্রযোজনায় 'স্বপ্নের সন্ধানে' নামক একটি কাহিনীচিত্র নির্মাণের জন্য চুক্তি সম্পাদনের বিষয়টি চূড়ান্ত হয়েছে। গত বছর ভারত-বাংলাদেশ যৌথ প্রযোজনায় ছবি তৈরির ক্ষেত্রে চলচ্চিত্র কলাকুশলি এবং শিল্পীদের মধ্যে বিবাদের দরুণ চলচ্চিত্র শিল্প কিছু সময়ের জন্য মার খেয়েছে। রাজ্য সরকার কলাকুশলি, শিল্পী এবং প্রযোজকদের সঙ্গে আলোচনাক্রমে এই বিষয়ে একটি নির্দেশিকা প্রণয়ন করার চেষ্টা চালাচ্ছে। শহর কলকাতায় স্বাস্থ্যকর চলচ্চিত্র পরিমন্ডল গড়ে তোলার জন্য পশ্চিমবঙ্গ চলচ্চিত্র নিগম সরকার প্রযোজিত কাহিনীচিত্রের পরিবেশনা

ছাড়াও চ্যাপলিন প্রেক্ষাগৃহ ও অহীন্দ্রমঞ্চে নিয়মিত চলচ্চিত্র প্রদর্শন করছে। উচ্চমানের চলচ্চিত্রের উন্নয়নের জন্য প্রতিমাসে সাত থেকে দশদিন জেলাগুলির রবীন্দ্র ভবনে, বর্ধমানের সংস্কৃতি মঞ্চে এবং শিলিগুড়ির দীনবন্ধু মঞ্চে চলচ্চিত্র প্রদর্শন করা হচ্ছে। এ বছর কালিম্পং টাউন হলকেও এই পরিকল্পের অধীনে আনা হয়েছে।

এ বছর পশ্চিমবঙ্গ চলচ্চিত্র কেন্দ্র 'নন্দন' চলচ্চিত্রমোদিদের জন্য বিভিন্ন ধরনের গুরুত্বপূর্ণ অনুষ্ঠানের আয়োজন করেছে। এই অনুষ্ঠানসূচির মধ্যে আছে ভারত ও বিদেশের প্রখ্যাত চলচ্চিত্র-নির্মাতাদের উচ্চমানের চলচ্চিত্র প্রদর্শন। নন্দন তার গ্রন্থাগার ও সংগ্রহশালাগুলির মাধ্যমে চলচ্চিত্র গবেষকদের বিভিন্ন সুযোগ-সুবিধা দিয়ে থাকে। বিগত বছরে নন্দনের তিনটি প্রেক্ষাগৃহে প্রায় ৭৮৩টি বাণিজ্যিক প্রদর্শনী, ২৩০টি অ-বাণিজ্যিক প্রদর্শনী এবং হল ভাড়াসূত্রে আয় হয় ৩২,৯৯,৬০৫ টাকা। নভেম্বর, ১৯৯৮-এ ৪র্থ কলকাতা আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসব অনুষ্ঠিত হয়ে গেল। এই উৎসব গত বছরে আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসব সংগঠনের অনুমোদন লাভ করে। এখন থেকে প্রত্যেক বছরই ১০ থেকে ১৭ নভেম্বর এই উৎসব অনুষ্ঠিত হবে। ৪র্থ চলচ্চিত্র উৎসবের সময়ে কলকাতার ১২টি প্রেক্ষাগৃহে ছবিগুলি প্রদর্শিত হয়। ৩৮ জন বিদেশি অতিথি এই উৎসবে উপস্থিত ছিলেন। ফিল্ম সোসাইটির সভ্যদের জন্য দুটি প্রেক্ষাগৃহে ছবি দেখানো হয়েছে। প্রকৃতপক্ষে পরিকাঠামোগত সুযোগ-সুবিধাদিসহ চলচ্চিত্র উৎসবের মোট ব্যয়ের ৭০ শতাংশ বহন করে রাজ্য সরকার। ৪র্থ কলকাতা আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসবে মোট ২৩টি দেশের ১৪৫টি ছবি প্রদর্শিত হয়।

পেশাগতভাবে শুধুমাত্র শিক্ষামূলক অডিও-ভিস্যুয়াল নির্মাণের পরিকাঠামোগত ব্যবস্থা পশ্চিমবঙ্গ তথা সমগ্র পূর্ব ও উত্তর-পূর্ব ভারতের মতো বিরাট ভূখণ্ডে নেই। এই অসুবিধা দূর করতে ইতালি সরকারের সঙ্গে যৌথভাবে একটি প্রশিক্ষণ তথা প্রযোজনা কেন্দ্র গড়ে তোলা হচ্ছে। বিধাননগরে এই প্রশিক্ষণ তথা প্রযোজনা কেন্দ্র 'রূপকলা' গড়ে তোলার জন্য পশ্চিমবঙ্গ সরকার ৫ একর জমি বরাদ্দ করেছে। এই প্রকল্প রূপায়ণের ব্যাপারে পশ্চিমবঙ্গ চলচ্চিত্র উন্নয়ন নিগমকে কেন্দ্রীয় সংস্থা বলে ঘোষণা করা হয়েছে। এর ৭০ শতাংশ ব্যয় হাডকো বহন করছে। ১৯৯৮ সালের ডিসেম্বর মাসে এই কেন্দ্রের প্রশিক্ষণাধীন শিক্ষকদের ভারতে প্রাক্-প্রশিক্ষণ শিক্ষাক্রম শুরু হয়েছিল। উক্ত শিক্ষাক্রম শেষে ৪ মাসের প্রশিক্ষণের জন্য ১৮ই মার্চ, '৯৯ তাদের ইতালিতে পাঠানো হয়েছে।

১৯৮৩ সালে রাজ্য সরকারের পক্ষ থেকে টেকনিসিয়ানস স্টুডিওর পরিচালনভার অধিগ্রহণ করার পর থেকেই এর সামগ্রিক কাজকর্মের উল্লেখযোগ্য উন্নতি ঘটেছে। সারা বছর ধরেই স্টুডিওর সমস্ত ফ্লোরই কর্মব্যস্ত থাকছে। এই বর্ধিত চাহিদার সঙ্গে তাল

*মেলাতে এক নম্বর টেকনিসিয়ান্স স্টুডিওতে একটি নতুন ফ্লোর নির্মাণ করা হচ্ছে।* পুরনো যন্ত্রপাতির বদলে আধুনিক সরঞ্জাম এনে এবং ব্যবহারযোগ্যগুলিকে মেরামত করার জন্য বিশেষ পদক্ষেপও গ্রহণ করা হচ্ছে। আশা করা যায় যে, আর কয়েক বছরের মধ্যেই এই স্টুডিও স্বনির্ভর হয়ে উঠবে।

পশ্চিমবঙ্গ চলচ্চিত্র উন্নয়ন নিগমের অধীনে 'রূপায়ণ' ফিল্ম ল্যাবরেটরী (চলচ্চিত্র স্ফুটনাগার) ছবি তৈরির পরিকাঠামোকে প্রসারিত করে পূর্ব ও উত্তর-পূর্ব ভারতের চিত্র-নির্মাতাদের জন্য চলচ্চিত্র প্রক্রিয়ণের প্রয়োজন মিটিয়ে চলেছে। ১৯৯৮ সালে রূপায়ণ ৫২টি চলচ্চিত্র প্রক্রিয়ায়িত (PROCESSED) করেছিল। গত বছর ৩৯টি মুক্তিপ্রাপ্ত বাংলা কাহিনীচিত্রের মধ্যে ৩২টির প্রক্রিয়ণ করা হয়েছিল রূপায়ণে। কোম্পানির ব্যবসার পরিমাণ দাঁড়িয়েছিল এক কোটি কুড়ি লক্ষ টাকারও বেশি।

দুঃস্থ চলচ্চিত্র কলাকুশলী এবং চলচ্চিত্র কর্মিদের আর্থিক সহায়তা দানের জন্য সরকার একটি তহবিল গঠন করেছেন যেখানে রাজ্য সরকার প্রতি বছর এক লক্ষ টাকা অনুদান মঞ্জুর করে থাকেন। চতুর্থ কলকাতা চলচ্চিত্র উৎসবের ২৫ শতাংশ বিক্রয়লব্ধ অর্থ এই তহবিলে জমা পড়বে। গত বছরে ১২৫ জন দুঃস্থ চলচ্চিত্র কলাকুশলী এক লক্ষ সাতাশি হাজার টাকার অনুদান পেয়েছেন। টালিগঞ্জ এলাকায় চলচ্চিত্রকর্মিদের জন্য একটি দাতব্য চিকিৎসালয় গড়ে তোলার জন্য ভারত সরকারকে অনুরোধ করা হয়েছে।

**ভাষা শাখা**

দার্জিলিং জেলার দার্জিলিং, কার্সিয়াং ও কালিম্পং মহকুমার ক্ষেত্রে নেপালি আর রাজ্যের বাদবাকি অংশের ক্ষেত্রে বাংলা প্রশাসনিক কাজকর্ম সম্পর্কিত সংযোগকারী সরকারি ভাষা হিসাবে গৃহীত হয়েছে। আমাদের প্রয়াস রাজ্যের জনসাধারণের সঙ্গে যেন সমস্ত সরকারি যোগাযোগ ক্ষেত্রেবিশেষ বাংলায় বা নেপালিতে করতে পারি। প্রসঙ্গত উল্লেখ্য যে আসানসোল, কলকাতা ও ইসলামপুর মহকুমার উর্দু ভাষাভাষী জনগণ উর্দুতে সরকারি দপ্তরে চিঠিপত্র দিলে তার উত্তর উর্দুতে দেওয়া হয়ে থাকে। এই প্রয়াসে আমাদের সাফল্য সন্তোষজনক। সম্প্রতি পশ্চিমবঙ্গ বাংলা একাডেমির সহায়তায় আমরা প্রশাসন সংক্রান্ত বাংলা পরিভাষা প্রকাশের ব্যবস্থা করেছি। সাধারণ মানুষের সঙ্গে যোগাযোগের ক্ষেত্রে বাংলা ও নেপালি ভাষার ব্যবহার আরও ব্যাপক করতে বিভাগীয় অনুবাদকদের কাজে লাগানোর বাংলা ও নেপালি ভাষায় মুদ্রলিখন ব্যবস্থা পর্যাপ্ত করার এবং যথোপযুক্ত প্রচারের উদ্যোগ নেওয়া হচ্ছে। প্রশাসনে বাংলার ব্যবহারের ক্ষেত্রে মানসিকতার পরিবর্তনও দরকার। পুলিশ, স্বাস্থ্য, পঞ্চায়েতের মতো জনসাধারণের সঙ্গে সরাসরি সম্পর্কযুক্ত দপ্তরগুলিতে সমস্ত রকমের ফর্ম ও সার্কুলার যথাসম্ভব বাংলায় মুদ্রণের জন্য রাজ্য সরকার পদক্ষেপ গ্রহণ করছে।

**প্রত্নতত্ত্ব ও সংগ্রহশালা শাখা**

প্রত্নতত্ত্ব ও সংগ্রহশালা অধিকার মূলত যেসব কাজকর্ম করে থাকে সেগুলি হল : (ক) প্রত্নস্থলগুলির অনুসন্ধান ও উৎখনন, (খ) প্রত্নস্থল ও স্মৃতিস্তম্ভগুলির সংরক্ষণ ও রক্ষণাবেক্ষণ এবং (গ) রাজ্য প্রত্নতত্ত্ব সংগ্রহালয় ও জেলা এবং স্থানীয় সংগ্রহালয়গুলি পরিচালনা করা।

বিগত পাঁচ বছর ধরে এই অধিকার মালদহের জগজীবনপুরে বিখ্যাত পালযুগের এক বৌদ্ধ মহাবিহারের উৎখননকর্ম চালিয়ে যাচ্ছে। এই উৎখনন থেকে অতিরিক্ত কয়েকটি পরিকাঠামো, অঙ্গন, সম্পূর্ণ টেরাকোটা নির্মিত ফলক ও ব্রোঞ্জ মূর্তি প্রভৃতি পাওয়া গেছে। ওই মহাবিহার চত্বরের গঠনতত্ত্ব সম্বন্ধেও একটি সুস্পষ্ট ধারণা এখন পাওয়া যাচ্ছে।

কলকাতার বেথুন কলেজ চত্বরে এই অধিকার তার উৎখননকার্য সম্পন্ন করেছে। এই উৎখননের ফলে অষ্টাদশ শতাব্দীর কাছাকাছি সময়ের ইটের অঙ্গন ও টেরাকোটার নিদর্শন, মধ্যযুগের কাঁচ ও পর্সিলিনের ভগ্নাংশ প্রভৃতি পাওয়া যায়। এটি নগর প্রত্নতত্ত্বচর্চার ক্ষেত্রে একটি গুরুত্বপূর্ণ প্রয়াস। চলতি আর্থিক বছরে এই অধিকার রূপনারায়ণ নদীর তীরে নাটশালে সীমিত অঞ্চলে এক উৎখননকার্য হাতে নেওয়ার প্রস্তাব করছে। নাট্যশালা প্রাচীন

তাম্রলিপ্তের একটি অংশ এবং এই উৎখননকার্য প্রাগ-ঐতিহাসিক যুগ থেকে আদি-ঐতিহাসিক যুগের মধ্যবর্তী সময়কালের রূপান্তরকে চিহ্নিত করার উদ্দেশ্যে হাতে নেওয়া হয়েছে। এই অধিকার ভূ-প্রাকৃতিক সমীক্ষা পদ্ধতির মাধ্যমে নবদ্বীপ অঞ্চলে অনুসন্ধানকার্য চালাবার বিষয় বিবেচনা করছে। বিগত দু-বছরে এই অধিকার পশ্চিমবঙ্গের প্রাচীন স্মৃতিফলকগুলির লেখ্যবিবরণী প্রস্তুত করার একটি প্রকল্পের কাজ হাতে নিয়েছে। প্রথম পর্যায়ের কাজ শেষ হয়ে গেছে এবং এই কাজের উপর একটি প্রাথমিক রিপোর্ট সম্প্রতি বাংলাদেশে অনুষ্ঠিত বাংলার চিত্রকলা-বিষয়ক এক আন্তর্জাতিক সম্মেলনে পেশ করা হয়। আমাদের স্বাধীনতা সংগ্রামের বিভিন্ন পর্যায়ের সঙ্গে যুক্ত নানা স্থানে শহিদস্তম্ভ স্থাপনের জন্য একটি বিশেষ প্রকল্প হাতে নেওয়ার পরিকল্পনাও এই অধিকার হাতে নিয়েছে। চুয়াড় বিদ্রোহ এবং রানি শিরোমণির সঙ্গে যুক্ত মেদিনীপুর জেলার কর্ণগড়ে শহিদ স্তম্ভ স্থাপন করা হবে। জেলা কর্তৃপক্ষের সহায়তায় এই জায়গাটির উন্নতিসাধনও করা হবে।

স্মৃতিস্তম্ভের সংরক্ষণ যদিও একটি অত্যন্ত গুরত্বপূর্ণ কাজ—প্রশিক্ষিত শ্রমশক্তির অভাবে সঠিকভাবে তা করা যাচ্ছে না। পুরুলিয়া জেলার বোড়ামে সুপ্রাচীন তিনটি ইটের মন্দির সংরক্ষণের জন্য ভারতের প্রত্নতাত্ত্বিক সর্বক্ষণের কাছে মোট কুড়ি লক্ষ একান্ন হাজার একশ চব্বিশ টাকা জমা রাখা হয়েছে। এর কাজও শুরু করে দেওয়া হয়েছে এই

বছরে কোচবিহার জেলায় অবস্থিত রাজ্য সরকারের রক্ষণাবেক্ষণে থাকা মন্দিরগুলি সংরক্ষণের ব্যাপারেও উদ্যোগ নেওয়া হচ্ছে। মেদিনীপুর জেলার পাথরা অঞ্চলেও বেশ কিছু মন্দির ভারতের প্রত্নতাত্ত্বিক সর্বক্ষণের তত্ত্বাবধানে সংরক্ষিত হয়েছে। উত্তর ২৪-পরগনার খড়দহে গঙ্গাতীরে, কয়েকটি ইটের মন্দির সংরক্ষণেরও উদ্যোগ নেওয়া হচ্ছে। বেহালায় অবস্থিত রাজ্য প্রত্নতাত্ত্বিক সংগ্রহশালাটি এই বিভাগের অন্যতম গর্বের সম্পদ। প্রাচীন নিদর্শনের ক্রমবর্ধমান সংগ্রহে এটি রাজ্যের দ্বিতীয় বৃহত্তম সংগ্রহশালা। একটি উপযুক্ত সমৃদ্ধ সংগ্রহশালা ভবন আমাদের অত্যন্ত জরুরি প্রয়োজন এবং সেই অনুযায়ী ১৯৯৭ সালে নির্মাণকাজও শুরু হয়ে গিয়েছে। বর্তমান সংগ্রহশালা ভবনের চালু প্রদর্শশালাগুলিকে নতুন রূপ দেওয়া হচ্ছে এবং একটি সুসজ্জিত আলোচনা কক্ষ নির্মাণের চিন্তা-ভাবনা চলছে। বিগত কয়েক বছর ধরেই প্রত্নতত্ত্ব অধিকার জেলাভিত্তিক ও স্থানীয় সংগ্রহশালাগুলিকে আর্থিক সহায়তা দিয়ে আসছে। মালদহ সংগ্রহশালা চালু রাখার ক্ষেত্রেও অধিকার সমস্ত খরচ বহন করে চলেছে।

বিভাগীয় মুখপত্র 'প্রত্নসমীক্ষা' ৪ ও ৫ প্রকাশিত হয়েছে। বাংলার বিভিন্ন প্রত্নতাত্ত্বিক বিষয়ের উপর লিখিত নবীন ও প্রবীণ বিদগ্ধ ব্যক্তিদের বেশ কয়েকটি গুরুত্বপূর্ণ রচনায় পত্রিকাটি সমৃদ্ধ। আমাদের প্রত্নতাত্ত্বিক সমীক্ষার ক্ষেত্রে পত্রিকাটি একটি মূল্যবান উৎসগ্রন্থ হিসেবে বিবেচিত হচ্ছে। এই অধিকারের বাংলা মুখপত্র 'পুরাবৃত্ত' ছাপানো হচ্ছে। পত্রিকাটি প্রত্নতত্ত্বের সর্বাধুনিক খবরাখবর সম্বন্ধে সাধারণ মানুষকে অবহিত করবে এবং ঐতিহ্য ও পরম্পরার সঙ্গে মানুষকে পরিচিত করাবে।

আরও বেশি সংখ্যক মানুষের কাছে পৌঁছবার জন্য এই অধিকার পশ্চিমবঙ্গ ইতিহাস সংসদ-এর সঙ্গে একযোগে 'ইতিহাস ও প্রত্নতত্ত্বচর্চা সংস্থার' ৩য় বার্ষিক সম্মেলনের আয়োজন করে। ফেব্রুয়ারি ২৬ থেকে ২৮, ১৯৯৯-এ সম্মেলনটি অনুষ্ঠিত হয়। সারা দেশ থেকে ১০০ জনের বেশি বিদ্বান ব্যক্তি সম্মেলনে যোগদান করে তাদের সাম্প্রতিক গবেষণাপত্র পাঠ করেন। 'অতীত ও সংস্কার' (Past and Prejudice) বিষয়ে একটি বিশেষ আলোচনাচক্রে অধ্যাপক তপন রায়চৌধুরি, অধ্যাপক রামশরণ শর্মা ও অধ্যাপক ইরফান হাবিবের মতো প্রথিতযশা ঐতিহাসিকবৃন্দ তাঁদের বক্তব্য পেশ করেন।

বিগত তিন বছর ধরে সেন্টার ফর আর্কিওলজিক্যাল স্টাডিজ অ্যান্ড ট্রেনিং, ইস্টার্ন ইন্ডিয়া, পূর্ব ভারতের প্রত্নতত্ত্ব বিষয়ে কমপিউটার-চালিত তথ্যভান্ডার গড়ে তুলছে। উৎখনন ও অনুসন্ধানের পর যথাক্রমে প্রাগ্-ঐতিহাসিক, আদি-ঐতিহাসিক ও তৎপরবর্তী ঐতিহাসিক স্থানসমূহ, বিভিন্ন টেরাকোটা নিদর্শন ও মধ্যযুগীয় মুদ্রা-বিষয়ে তথ্যভান্ডার সংগৃহীত হয়েছে। এ বিষয়ে একটি বিশদ গ্রন্থপঞ্জিও আছে। গবেষকদের প্রয়োজনের ভিত্তিতে এক বা একাধিক তথ্যভান্ডার থেকে বিবিধ তথ্য পাওয়া যেতে পারে। আগামী বছর অন্যান্য

ধরনের প্রত্নবস্তু-সম্পর্কিত বিষয়ের অন্তর্ভুক্তির জন্য তথ্যভান্ডারটিকে বড় করে তোলা হবে। তথ্যের ক্রমবর্ধমান ভার সামলানোর জন্য একটি অতিরিক্ত কমপিউটার বসানো হচ্ছে। চেষ্টা করা হচ্ছে ইন্টারনেট ব্যবস্থার মাধ্যমে সারা বিশ্বের গবেষণা প্রতিষ্ঠানগুলির সঙ্গে এই কেন্দ্রের সম্পর্ক স্থাপন করার। সেন্টারের গবেষকরা বর্তমানে চারটি গুরুত্বপূর্ণ বিষয়ে কাজ করছেন। সেগুলি হল, (১) পশ্চিমের উচ্চভূমির প্রাক্-ইতিহাস, (২) বাংলার আদি-ঐতিহাসিক টেরাকোটা নিদর্শন, (৩) উত্তরবঙ্গের আদি-মধ্যযুগে এবং (৪) মধ্যযুগে বাংলার মুদ্রা। গবেষণাপত্রগুলি বিশিষ্ট পন্ডিতবর্গের দ্বারা পরীক্ষিত হয়।

অনেকগুলি খন্ডে পশ্চিমবঙ্গের প্রত্নতাত্ত্বিক মানচিত্র তৈরির কাজ চলছে। জওহরলাল নেহরু বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক ব্রজদুলাল চট্টোপাধ্যায় নির্দেশিত প্রথম খন্ডের প্রস্তুতি প্রায় সম্পূর্ণ। মানচিত্রের দ্বিতীয় খন্ড তৈরির কাজ হাতে নেওয়া হয়েছে। প্রত্নতাত্ত্বিক বিজ্ঞানকে উন্নত করার লক্ষ্যে সেন্টারের প্রয়াসকে অব্যাহত রাখতে আমরা ইন্দিরা গান্ধী পরমাণু গবেষণা কেন্দ্র, কলপক্কম এবং ভারতীয় ভূতাত্ত্বিক সর্বেক্ষণের মতো গুরুত্বপূর্ণ জাতীয় প্রতিষ্ঠানগুলির সঙ্গে যোগযোগ রক্ষা করে চলেছি। এ ছাড়া বিজ্ঞানভিত্তিক প্রত্নতাত্ত্বিক গবেষণা কর্মসূচির পৃষ্ঠপোষকতার জন্য ভারত সরকারের বিজ্ঞান ও প্রযুক্তি দপ্তর এবং দিল্লিস্থিত ইন্ডিয়ান ন্যাশনাল সায়েন্স একাডেমির সঙ্গে সেন্টারের কথাবার্তা হয়েছে। গত বছরের মতো এবারেও এই সেন্টার কয়েকজন গবেষককে আর্থিক সহায়তা দান করেছে। সেন্টার (ক) বহিরঙ্গন প্রত্নতাত্ত্বিক প্রশিক্ষণ এবং (খ) পূর্বভারতীয় লিপি উৎবিবরণ-বিদ্যা ও লিপিবিদ্যা-বিষয়ক দুটি পেশাদারি পাঠক্রম পরিচালনা করছে। দুটি পাঠক্রমই তরুণতর গবেষকদের মধ্যে উৎসাহের সঞ্চার করেছে। আমরা যাদবপুর বিশ্ববিদ্যালয়ের সঙ্গে একযোগে প্রত্নতাত্ত্বিক বিজ্ঞান বিষয়ে একটি স্বল্পমেয়াদি পাঠক্রম চালু করারও চেষ্টা চালাচ্ছি। গত বছরে বেশ কয়েকজন খ্যাতনামা গবেষক সেন্টারে বক্তৃতা দিয়েছেন। তাদের মধ্যে আছেন ডঃ প্রতাপাদিত্য পাল, পল গেটি, সদস্য এবং পূর্বতন অধিকর্তা, ক্লিভল্যান্ড মিউজিয়াম, যুক্তরাষ্ট্র ডঃ গৌরীশ্বর ভট্টাচার্য, ফ্রি ইউনিভার্সিটি, বার্লিন, অধ্যাপক ডি. সি. ভট্টাচার্য, পাঞ্জাব বিশ্ববিদ্যালয়, চন্ডীগড় প্রমুখ। ভিজিটিং ফেলোশিপ কর্মসূচিতে আমন্ত্রিত অধ্যাপক অবন্তীকুমার সান্যাল এবং ডঃ অশোককুমার দাস সেন্টারে থাকাকালীন যে সমস্ত বক্তৃতা দেন তা ছাপা হয়েছে। এ বছর অধ্যাপক এম. এস. রাজগুরু, ডেকান কলেজ, পুনা এবং ডঃ গৌরীশ্বর ভট্টাচার্য, ফ্রি ইউনিভার্সিটি, বার্লিন ভিজিটিং ফেলো হিসাবে আসছেন। সেন্টার 'ভারতীয় শিল্পকলার ইতিহাসের বিভিন্ন বিষয়' শীর্ষক একটি আলোচনাচক্রেরও আয়োজন করে। এই আলোচনাচক্রে ভারতীয় শিল্পকলা বিষয়ে অভিজ্ঞ বিভিন্ন বিশ্ববিদ্যালয় ও প্রতিষ্ঠানের বহু ঐতিহাসিক বক্তৃতা দেন। সেন্টার এ বছর পূর্বভারতীয় প্রত্নতত্ত্বের বহিরঙ্গন তথ্য ও পদ্ধতিগত বিষয় সম্পর্কে একটি কর্মশালার আয়োজন করার পরিকল্পনা করছে। প্রত্নতাত্ত্বিক তথ্যের উৎসগত সমস্যা নিয়ে

আর একটি কর্মশালা হবে।

সীমিত সম্পদ এবং লোকবল সত্ত্বেও এই কেন্দ্র বেশ কয়েকজন বিদ্বজ্জনকে প্রত্নতত্ত্বের বহুমুখী সমীক্ষাকার্যে শামিল করে এক কার্যকর প্রতিষ্ঠানের ভূমিকা নিয়েছে। এই কেন্দ্রের সম্ভাবনার দিকটি মাথায় রেখে পশ্চিমবঙ্গ সরকার ভারতীয় ইতিহাস গবেষণা পরিষদের প্রাক্তন চেয়ারম্যান অধ্যাপক আর. এস. শর্মা, আলিগড় বিশ্ববিদ্যালয়ের প্রাক্তন অধ্যাপক ইরফান হাবিব, রাজ্য যোজনা পর্ষদের সদস্য অধ্যাপক পি. এন. রায়, অসম বিশ্ববিদ্যালয়ের উপাচার্য অধ্যাপক জে. ডি. ভট্টাচার্য ও ভারতের প্রত্নতাত্ত্বিক সর্বেক্ষণের প্রাক্তন মহাধ্যক্ষা ডঃ দেবলা মিত্রকে সদস্য করে একটি সমীক্ষা কমিটি গঠন করেছে। স্বশাসিত প্রতিষ্ঠান হিসেবে এই কেন্দ্রটির ভবিষ্যৎ অগ্রগতি এবং তার শিক্ষাগত ও পরিকাঠামোগত প্রয়োজনসমূহের বিষয়ে এই কমিটি সরকারকে পরামর্শ দেবে। আমরা আশা করি এই রিপোর্ট এই কেন্দ্রটির সম্পর্কে স্বল্পমেয়াদি ও দীর্ঘমেয়াদি নীতি প্রণয়নে সহায়তা করবে।

## DEMAND No. 39

### Major Head : 2230—Labour and Employment

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 75,82,20,000 be granted for expenditure under Demand No. 39, Major Head : "2230—Labour and Employment".

(This is inclusive of a total sum of Rs. 25,02,13,000 already voted on account)

(The Printed Budget Speech on Demand No. 39 of Shri Shanti Ghatak, Md. Amin & Shri Bansogopal Chowdhury was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৩৯ নং দাবির অধীনে মুখ্যখাত "২২৩০—শ্রম এবং কর্মনিয়োগ"-এর ব্যয় নির্বাহের জন্য ৭৫,৮২,২০,০০০ টাকা (পঁচাত্তর কোটি বিরাশি লক্ষ কুড়ি হাজার) মঞ্জুর করা হোক।

[ইতিপূর্বে 'ভোট অন অ্যাকাউন্ট'-এ মঞ্জুর করা ২৫,০২,১৩,০০০ টাকা (পঁচিশ কোটি দুই লক্ষ তের হাজার) উক্ত পরিমাণ টাকার মধ্যে ধরা হয়েছে।]

২। মহাশয়, কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগ ট্রেনিং ইনস্টিটিউটগুলি প্রশাসনিক কাজের দায়িত্বপ্রাপ্ত। যেহেতু কারিগরি প্রশিক্ষণ আধিকারের জন্য উক্ত বিভাগে কোনও পৃথক বাজেট খাত নেই সেজন্য ১৯৯৯-২০০০ সালের বাজেট বরাদ্দ বিগত বৎসরের মতো বর্তমান মুখ্যখাত "২২৩০—শ্রম এবং কর্মনিয়োগ"-এর অন্তর্ভুক্ত করা হয়েছে।

৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রায় আট বছর পূর্বে জাতীয় স্তরে তথাকথিত উদারনীতি, বেসরকারিকরণ নীতি এবং খোলা বাজার অর্থনীতি গ্রহণ করা হয় এবং পরবর্তীকালে যথেষ্ট ঘটা করে তা অনুসৃত হয়। সম্ভবত এই আর্থিক নীতি আন্তর্জাতিক অর্থভাণ্ডার ও বিশ্বব্যাঙ্কের প্ররোচনায় গ্রহণ করা হয়েছিল। কিন্তু দেশের সাধারণ মানুষ এই বিপথগামী আর্থিক নীতি থেকে মুদ্রাস্ফীতি, কর্মহীনতা ও আয় হ্রাস ছাড়া আর কিছুই পায়নি। শিল্প সংস্থায় লক-আউট ও বন্ধ হওয়ার ঘটনা ঘটছে এবং অনেক শিল্পসংস্থা কেন্দ্রীয় সরকারের সাহায্য ও সময়োচিত হস্তক্ষেপের অভাবে রুগ্ন হয়ে গেছে। এমনকি কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলির কর্মীরা সময়মতো বেতনও পাচ্ছেন না। কেন্দ্রীয় সরকার উদার আমদানি নীতির মাধ্যমে 'সার্ক' অন্তর্ভুক্ত দেশগুলিকে যে সুবিধা দিচ্ছেন তা দেশীয় শিল্প সংস্থা তথা শ্রমিকগণের দুঃখদুর্দশা আরও বাড়িয়ে তুলেছে।

৪। ১৯৯৬ সালে কেন্দ্রে যে যুক্তফ্রন্ট সরকার আসীন হয়েছিল তারা ২০০৫ সালের মধ্যে 'দারিদ্র দূরীকরণ', রাজ্যকে অধিকতর ক্ষমতা হস্তান্তর, সস্তা দামে খাদ্যসামগ্রী বন্টন-সহ এক অভিন্ন কর্মসূচি গ্রহণ করেছিলেন। দুর্ভাগ্যবশত যুক্তফ্রন্ট সরকার স্বল্পস্থায়ী হল এবং এর ফলে উক্ত কর্মসূচি রূপায়ণের জন্য বিশেষ কিছু করা সম্ভব হল না। তা সত্ত্বেও সাধারণ মানুষ কিছুটা উপকৃত হয়েছিলেন। কিন্তু বর্তমান কেন্দ্রীয় সরকার ঐ সময় সমাজের দরিদ্রতম মানুষেরা যেটুকু সুযোগ-সুবিধা পেয়েছিলেন তা বাতিল করতে শুরু করেছেন। রেশনে বন্টনযোগ্য জিনিসপত্রের দাম বাড়ানো হয়েছে, দ্রব্য ও যাত্রী পরিবহন আরও ব্যয়সাপেক্ষ করা হয়েছে এবং কৃষি ও শিল্পে ব্যবহৃত উপকরণের মূল্য বৃদ্ধি করা হয়েছে। এর ফলে কৃষি ও শিল্পে উৎপাদনের হারের ক্রমাবনতি লক্ষ্য করা যাচ্ছে।

৫। মাননীয় মহাশয়, আমরা দৈনিক সংবাদপত্রের মারফৎ জানতে পারছি যে উন্নত শিল্প সম্পর্ক ও অধিকতর উৎপাদন ও উৎপাদনশীলতার নামে কেন্দ্রীয় সরকার বিভিন্ন শ্রম-আইনের ধারাগুলি মালিকপক্ষের অনুকূলে পরিবর্তন করার কথা ভাবছেন। শ্রমিকদের কষ্টার্জিত অধিকার যে কোনও মূল্যে রক্ষা করতেই হবে। শ্রমিকশ্রেণী বিশেষত শ্রমিকসংগঠনগুলি এ ব্যাপারে সদাসচেতন ও সতর্ক থাকবেন এবং এ ধরনের কৌশল অবলম্বন করলে কঠোরতম ভাষায় তার প্রতি ধিক্কার জানাবেন। আমরা আশা করি, কেন্দ্রীয় সরকার শ্রম বিষয়ে ঐক্যমতের ভিত্তিতে কাজ করবেন এবং এ ব্যাপারে রাজ্য সরকারগুলির সাথে পরামর্শ করবেন।

৬। মাননীয় মহাশয়, দুর্ভাগ্যবশত সাম্প্রতিককালে বিচ্ছিন্নতাবাদী ও সাম্প্রদায়িক শক্তিগুলি ভীষণভাবে সক্রিয় হয়ে উঠেছে। এই শক্তিগুলি ধর্ম, জাতি ইত্যাদির ভিত্তিতে জনগণকে বিভক্ত করতে বদ্ধপরিকর। এরা ইদানিং কালে অধিকতর শক্তি সঞ্চয় করেছে। দেশের সার্বভৌমত্ব ও সংহতি বজায় রাখার জন্য আমাদের ঐক্যবদ্ধভাবে এই শক্তিগুলির বিরুদ্ধে সংগ্রাম চালাতে হবে।

৭। মাননীয় মহাশয়, এখন আমরা এই দপ্তরের কাজকর্ম ও আগামী কর্মসূচি সম্পর্কে কয়েকটি কথা বলব।

**শিল্প সম্পর্ক**

৮। শিল্প ও শ্রমিক সংক্রান্ত বিষয়ে কেন্দ্রীয় সরকার অনুসৃত উদারনীতি, বেসরকারিকরণ এবং খোলাবাজার অর্থনীতির প্রতিকূল প্রভাব সত্ত্বেও রাজ্যের শিল্প সম্পর্ক শান্তিপূর্ণ, সহৃদয় ও সহজ ছিল। আলোচ্য বর্ষে ২০৭টি লক-আউটের ঘটনা ঘটেছে যার সাথে ১.০৪ লক্ষ শ্রমিক যুক্ত আছেন এবং যার ফলে ১১২.৫০ লক্ষ শ্রমদিবস নষ্ট হয়েছে। পক্ষান্তরে, ১৯৯৭ ১৬১টি লক-আউটের ঘটনা ঘটেছিল যার ফলে ৮৯.২০ হাজার শ্রমিক ক্ষতিগ্রস্ত হয়েছিলেন এবং ৭৬.৪০ লক্ষ শ্রমদিবস নষ্ট হয়েছিল। আলোচ্য বর্ষে ২৫টি ধর্মঘটের ঘটনা ঘটেছে যার সাথে ২.৭৩ হাজার শ্রমিক যুক্ত আছেন এবং যার ফলে ২.৩৩ লক্ষ শ্রমদিবস নষ্ট হয়েছে। ১৯৯৭ সালে ধর্মঘটের ঘটনার সংখ্যা ছিল ২৯টি যার সাথে ৮.৩৭ হাজার শ্রমিক যুক্ত ছিলেন এবং যার ফলে ৬.২ লক্ষ শ্রমদিবস নষ্ট হয়েছিল। উল্লিখিত লক-আউট ও ধর্মঘটের সংখ্যা পূর্ববর্তী বৎসরের জের-সহ বলা হয়েছে। বেশ কিছু সূতাকল ও ইঞ্জিনিয়ারিং কারখানায় লক-আউট শ্রমদিবস নষ্টের সংখ্যা বৃদ্ধির প্রধান কারণ। এ ছাড়া কিছু কিছু শিল্পে দীর্ঘদিন ধরে লক-আউট, এবং সাসপেনশন অফ ওয়ার্ক চলছে এবং এদের মধ্যে অনেকগুলি বি. আই. এফ. আর.-এর বিবেচনাধীন আছে অথবা সুপ্রিম কোর্ট বা হাইকোর্ট-এ মামলা চলছে। শ্রমিকদের উপর আস্থা রেখে কারখানাগুলি পুনরায় চালু করা, কারখানাগুলি পুনরুজ্জীবিত করা এবং সেগুলি ঠিকমতো চালানোর স্বার্থে শ্রমিকদের বক্তব্য ও মতামত বিবেচনা করার জন্য মালিকপক্ষকে বারংবার পরামর্শ দিয়েছি। এটা করতে পারলে শ্রমিক ও মালিকপক্ষের মধ্যে একটা সহযোগিতার ও সুস্থ শিল্প সম্পর্কের পরিবেশ সৃষ্টি হবে। এই সুযোগে আজও আমি এই বিষয়টির পুনরুক্তি করছি।

৯। এই পরিপ্রেক্ষিতে আমি জানাতে চাই যে, হিন্দুস্থান মোটরস লিমিটেডের কর্তৃপক্ষ আলোচ্য বর্ষে তাদের হিন্দ মোটর কারখানার ৭,৮৬১ জন শ্রমিক ও ২,০৯৩ জন স্টাফ-সদস্যদের সপ্তাহে তিনদিন লে-অফ করার জন্য আমাদের কাছে অনুমতি চান। আমরা

অবশ্য সেই অনুমতি দিতে অস্বীকার করি। মালিকপক্ষ আমাদের আদেশের বিরুদ্ধে মহামান্য কলকাতা হাইকোর্টে আপিল করেছেন এবং বিষয়টি এখন বিচারাধীন।

১০। ১৯৯৮ সালে ৫,০৪৬টি শিল্প বিরোধের মধ্যে ২,০৭৭টি বিরোধ সালিসি ব্যবস্থার মাধ্যমে মীমাংসা করা হয়েছে। আলোচ্য বর্ষে শিল্পন্যায়পীঠ এবং শ্রম-আদালতগুলি এই রাজ্যে ৩৮৪টি বিরোধের মীমাংসা করেছেন। ৩১-১২-৯৮ তারিখে শিল্পন্যায়পীঠ এবং শ্রম আদালতে বিচারাধীন বিরোধগুলির সংখ্যা ছিল ২,১৭০টি। অবশ্য এটা সত্য যে বেশ কিছু বিরোধ দীর্ঘদিন ধরে শিল্পন্যায়পীঠগুলিতে বিচারাধীন আছে, প্রধানত মামলায় সংশ্লিষ্ট পক্ষ পরপর সময় নেওয়ার জন্যই বিচার বিলম্বিত হচ্ছে।

১১। আলোচ্য বর্ষে যে সমস্ত শিল্পে ধর্মঘট ও লক্‌-আউট চলছিল তাদের মধ্যে অনেকগুলি শিল্পসংস্থা পুনরায় খোলা সম্ভব হয়েছে। ৫৩টি লক্‌-আউটের অধীন সংস্থা এবং ধর্মঘটের অধীন ১৩টি সংস্থা পুনরায় খোলা হয়েছে। এর ফলে যথাক্রমে ৫৩,৫২২ জন শ্রমিক এবং ১৯৯২ জন শ্রমিক উপকৃত হয়েছেন।

১২। আলোচ্য বর্ষে যে সমস্ত কারখানা খুলেছে তাদের মধ্যে গুরুত্বপূর্ণ কয়েকটির নাম মাননীয় সদস্যদের অবগতির জন্য এখানে উল্লেখ করছি ঃ

হাজা টেক্সটাইল ইন্ডাস্ট্রিজ লিমিটেড (লক-আউট—১,২০০ শ্রমিক)

চিভিয়ট কোম্পানি লিমিটেড (লক-আউট— ৪,২০০ শ্রমিক)

টেক্সম্যাকো লিমিটেড (লক-আউট— ১,২০০ শ্রমিক)

অকল্যান্ড জুট মিল (লক-আউট—৩,৮০০ শ্রমিক)

রিল্যায়েন্স জুট মিল (লক-আউট—৬,৫০০ শ্রমিক)

এম্পায়ার জুট মিল (লক-আউট—২,০০০ শ্রমিক)

লাডলো জুট মিল (লক-আউট—৪,৫০০ শ্রমিক)

হেস্টিংস জুট মিল (লক-আউট—৫,০০০ শ্রমিক)

ইউনিয়ন জেনারেল কোম্পানি—ইউনিট এমকো (লক-আউট—১,৭০০ শ্রমিক)

শাইন-আপ ফাইবার লিমিটেড (লক-আউট— ১,০২০ শ্রমিক)

ইউনিভার্সাল পেপার লিমিটেড (লক-আউট— ৭০০ শ্রমিক)

সামসিং টি এস্টেট (লক-আউট—২,৪০০ শ্রমিক)

১৩। চা শিল্পে নিযুক্ত এক শ্রেণী মাসমাহিনা কর্মচারিদের বেতন স্কেল পুনর্বিন্যাসের ব্যাপারে ৮-১-৯৮ তারিখে একটি শিল্পভিত্তিক চুক্তি স্বাক্ষরিত হয়েছে। উক্ত চুক্তি অনুযায়ী উক্ত কর্মচারিদের মূল বেতন ১-৪-৯৭ থেকে ন্যূনপক্ষে ১৮৫ টাকা বৃদ্ধি পেয়েছে।

**শ্রম আইন বলবৎকরণ**

১৪। ১৯৯৮ সালে বিভিন্ন শ্রম আইন বলবৎকরণের একটি চিত্র নিম্নে বর্ণিত করা হল।

ন্যূনতম মজুরি আইনের অধীনে কৃষিক্ষেত্রে ছাড়া অন্যান্য নিয়োগের ক্ষেত্রে ১৪,৩০৬টি পরিদর্শন করা হয়। এর মধ্যে ৩১৭টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয় এবং ৯৬,২৩০ টাকা জরিমানা আদায় করা হয়। উক্ত আইনে কৃষিক্ষেত্রে ১১,৭৩৫টি পরিদর্শন করা হয়েছে। এর মধ্যে ৪৩টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয়েছে এবং ১৫,৪৩৫ টাকা জরিমানা আদায় করা হয়েছে। মজুরি প্রদান আইন অনুযায়ী ২,৮৫০টি পরিদর্শন করা হয়েছে যার মধ্যে ৯৫টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয়েছে এবং ৬১,৩২৫ টাকা জরিমানা আদায় করা হয়েছে। মোটর পরিবহন শ্রমিক আইন অনুযায়ী ৩,৩২৬টি পরিদর্শন করা হয়েছে যার মধ্যে ৬৩টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয়েছে এবং ৪০,৭৩৮ টাকা জরিমানা আদায় করা হয়েছে। এই আইন অনুযায়ী ২১৯টি মোটর পরিবহন সংস্থা রেজিস্ট্রিভুক্ত করা হয়েছে এবং ৮৪৪টি মোটর পরিবহন সংস্থার রেজিস্ট্রেশন পুনর্নবীকরণ করা হয়েছে। বাগিচা শ্রমিক আইন অনুযায়ী ১৫১টি পরিদর্শন করা হয়েছে, ৩৩টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয়েছে এবং ৪১,৯০০ টাকা জরিমানা আদায় করা গেছে। বিড়ি এবং সিগারেট শ্রমিক (নিয়োগের শর্তাবলী) আইন অনুযায়ী ২,৮৯১টি পরিদর্শন করা হয়েছে, ৩১টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয়েছে এবং ৩,৩০০ টাকা জরিমানা আদায় করা হয়েছে। এই আইন অনুয়ায়ী ৯০টি লাইসেন্স প্রদান করা হয়েছে এবং ৩৫২টি লাইসেন্স পুনর্নবীকরণ করা হয়েছে। কন্ট্রাক্ট লেবার (রেগুলেশন অ্যান্ড অ্যাবোলিশন) আইনের অধীনে ১,২৯২টি পরিদর্শন করা হয়েছে এবং ১০৬টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয়েছে এবং ২৬,৭৫০ টাকা জরিমানা আদায় করা গেছে। এই আইনের অধীনে ১৭৭টি সংস্থা রেজিস্ট্রিভুক্ত করা হয়েছে এবং ৯৮২টি লাইসেন্স প্রদান করা হয়েছে। আন্তঃরাজ্য প্রব্রজনকারী শ্রমিক আইনের অধীনে ৫৫০টি পরিদর্শন করা হয়েছে, একটি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয়েছে, এই আইন অনুযায়ী ৩১টি ক্ষেত্রে রেজিস্ট্রেশন এবং ৫টি ক্ষেত্রে লাইসেন্স প্রদান করা হয়েছে। চাইল্ড লেবার (প্রহিবিশন অ্যান্ড রেগুলেশন) আইনের অধীনে ৭,১৩১টি পরিদর্শন করা হয়েছে এবং ৬টি ক্ষেত্রে

অভিযোগ দায়ের করা হয়েছে। ইকুয়াল রেমুনারেশন আইনের অধীনে ২,৭৭৫টি পরিদর্শন করা হয়েছে, ৩টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয়েছে এবং ১,২৫০ টাকা জরিমানা আদায় করা হয়েছে। ওয়ার্কমেন হাউস-রেন্ট অ্যালাউন্স আইনের অধীনে ৮৩৪টি পরিদর্শন করা হয়েছে এবং একটি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয়েছে। পশ্চিমবঙ্গ দোকান ও সংস্থা আইনের অধীনে ১,৩১,৫৭৬টি পরিদর্শন করা হয়েছে, ৭,৮১২টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয়েছে এবং ৬,৮০,৬১২ টাকা জরিমানা আদায় করা হয়েছে। ১৯৯৮ সালে ট্রেড ইউনিয়ন আইনের অধীনে ২৬৫টি ইউনিয়ন নথিভুক্ত করা হয়েছে এবং ১,০৫৯টি ইউনিয়নের নথিভুক্তকরণ বাতিল করা হয়েছে। ১৯৯৮ সালে গ্র্যাচুইটি প্রদান আইন অনুযায়ী ৩০৩টি আবেদনপত্রের মীমাংসা করা গেছে এবং ৬৫টি ক্ষেত্রে ৩৯,৫৮,০৭২.৬৮ টাকা গ্র্যাচুইটি প্রদান করার জন্য নির্দেশ দেওয়া হয়েছে।

১৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যে কতকগুলি বৃহৎ শিল্পে বিশেষ বিশেষ দিকগুলির সম্পর্কে কিছু বলতে চাই।

**পাট**

১৬। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, দেশে বিশেষ করে পূর্বাঞ্চলে পাট শিল্প একটি কৃষিভিত্তিক কর্মসংস্থানকারী এবং অর্থনৈতিক উন্নয়নে সাহায্যকারী শিল্প। এই পাট শিল্প থেকে দুই লক্ষাধিক শ্রমিক এবং লক্ষ লক্ষ পাটচাষী তাদের জীবিকা নির্বাহ করেন। কতকগুলি অসুবিধা থাকা সত্ত্বেও আলোচ্য বর্ষে এই শিল্পে শিল্প সম্পর্ক মোটামুটি সন্তোষজনক ছিল। রাজ্যে ৫৯টি পাটকলের মধ্যে কেবলমাত্র ৪টি পাটকল এই বছরের শেষে লক-আউটের আওতায় ছিল।

১৭। পাটকলগুলি এবং তাতে কর্মরত শ্রমিকদের কতকগুলি সমস্যা ও অসুবিধা আছে। সরকার আলোচনার মাধ্যমে এই সমস্যাগুলি সমাধান করার চেষ্টা করছে। পাট শিল্পের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের ভূমিকা মোটেই উৎসাহব্যঞ্জক নয়। ১৯৯৮ সালের নভেম্বর মাসে কেন্দ্রীয় বস্ত্রমন্ত্রী বিটুইল ব্যাগ উৎপাদন যাতে ব্যাহত না হয় তার জন্য রাজ্য সরকারকে অনুরোধ করেছিলেন। কারণ তার মতে যদি নতুন করে মজুরি চুক্তি আপোষ মীমাংসার মাধ্যমে সমাধান না হয়, তাহলে এই বিটুইল ব্যাগ উৎপাদন ব্যাহত হলে তা আবশ্যকীয় জুট প্যাকেজিং আদেশের গুরুত্ব হ্রাস করে ১৫-১২-৯৮ তারিখে একটি সংশোধিত আদেশনামা বের করেন, যদিও এই রাজ্যে পাট শিল্পে উৎপাদনের কাজ কোনওভাবেই ব্যাহত হয়নি। আবশ্যকীয় জুট প্যাকেজিং আদেশের গুরুত্ব হ্রাস না করার জন্য কেন্দ্রীয় সরকারকে বারবার অনুরোধ করা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার ১৫-১২-৯৮ তারিখে এই সংশোধিত আদেশ বের করেন। এই সংশোধিত আদেশে শতকরা ১০০

ভাগ খাদ্যশস্য এবং একটি শর্তসাপেক্ষে শতকরা ১০০ ভাগ চিনি শিল্পে এবং সারের ক্ষেত্রে আগের শতকরা ৫০ ভাগ হারের পরিবর্তে শতকরা ২০ ভাগ হারে পাটজাত প্যাকেজিং বস্তু ব্যবহার করার কথা বলা হয়েছে। যদি জুট ব্যাগ সাময়িকভাবে কম পড়ে তাহলে শতকরা ২০ ভাগ পর্যন্ত পাট নয় এমন প্যাকেজিং বস্তু ব্যবহারের জন্য কেন্দ্রীয় সরকার চিনি শিল্পকে বলতে পারেন। পাটের ব্যাগে যে সমস্ত পণ্যদ্রব্য প্যাক করার কথা বলা হয়েছে সেই সমস্ত পণ্যদ্রব্যের তালিকা থেকে সিমেন্টকে বাদ রাখা হয়েছে। আবশ্যকীয় জুট প্যাকেজিং আদেশের এইরূপ গুরুত্ব হ্রাসের ফলে পাট শিল্প ক্ষতিগ্রস্ত হবে। অধিকন্তু সিন্থেটিক ব্যাগ অধিক ক্ষেত্রে ব্যবহারের কারণে স্বাস্থ্য বিপন্ন হওয়ার সম্ভাবনা দেখা দিতে পারে।

১৮। সম্প্রতি সার্ক অন্তর্ভুক্ত দেশগুলিতে আমদানিশুল্কের হার কম হওয়ার সুবাদে স্থানীয় ব্যবসায়ীরা বর্তমান বাজারদরের থেকে কম দামে যথেষ্ট পরিমাণ বিটুইল্ জুট ব্যাগ আমদানি করার ব্যবস্থা করছে। এতে আমাদের রাজ্যে পাটকলগুলি ক্ষতিগ্রস্ত হতে পারে।

১৯। ইতিমধ্যে শিল্পওয়ারি ত্রিপাক্ষিক চুক্তির ভিত্তিতে ১৯৯৯ সালের ফেব্রুয়ারি মাস থেকে প্রাপ্য ক্রেতা মূল্যসূচক অনুযায়ী বর্দ্ধিত মহার্ঘ ভাতা না দেওয়ার জন্য ইন্ডিয়ান জুট মিলস অ্যাশোসিয়েশন যে একতরফা সিদ্ধান্ত নিয়েছেন তার ফলে সাম্প্রতিককালে পাট শিল্পে অবস্থার কিছু পরিবর্তন ঘটেছে। আমাদের সরকার ঐ ত্রিপাক্ষিক চুক্তি লঙ্ঘন করে মহার্ঘ ভাতা না দেওয়ার ব্যাপারে ইন্ডিয়ান জুট মিল অ্যাশোসিয়েশনের সিদ্ধান্ত মেনে নেয়নি। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী ও আমি এই ব্যাপারটিতে হস্তক্ষেপ করেছিলাম এবং জুট মিল-কর্তৃপক্ষকে ঐ চুক্তির ভিত্তিতে বর্দ্ধিত মহার্ঘ ভাতা দেওয়ার জন্য পরামর্শ দিয়েছিলাম। আমাদের কাছে খবর আছে যে বেশ কিছু পাটকল ইতিমধ্যে বর্দ্ধিত হারে মহার্ঘ ভাতা দিয়েছে। আশাকরি অন্যান্য পাটকলগুলিও শীঘ্রই বর্দ্ধিত হারে মহার্ঘ ভাতা দিয়ে দেবে। এই মহার্ঘ ভাতা দেওয়া নিয়ে কিছু কিছু পাটকলে ধর্মঘট হয়েছে। আমরা সেই সমস্ত পাটকলগুলির প্রতি নজর রাখছি।

২০। জানা গেছে যে কিছু কিছু পাটকল-কর্তৃপক্ষ ই. এস. আই. পি. এফ. ইত্যাদির মতো অন্যান্য বিধিবদ্ধ প্রাপ্য টাকা এবং মজুরি থেকে শ্রমিকদের বঞ্চিত করে এখনও কম মজুরিতে ভাউচার পেমেন্টের মাধ্যমে "শূণ্য সংখ্যা শ্রমিক" নামে পরিচিত ক্যাজুয়াল শ্রমিকদের নিয়োগ করার মতো অনৈতিক পদক্ষেপ গ্রহণ করে চলেছে। এই রকম বেশ কিছু সংখ্যক পাটকল-কর্তৃপক্ষ তাদের অবসরপ্রাপ্ত শ্রমিকদের প্রাপ্য গ্র্যাচুইটি দেয়নি। ঐ সমস্ত অধিকাংশ পাটকল-কর্তৃপক্ষ পি. এফ. এবং ই. এস. আই. খাতে তাদের দেয় চাঁদাও দেয়নি। বি. আই. এফ. আর.-এ মামলাগুলি ঝুলে থাকায় ঐ সমস্ত চাঁদা আদায় ব্যহত

হচ্ছে।

২১। এটা দুর্ভাগ্যজনক যে বিভিন্ন অসুবিধার কারণে পাটকলগুলিতে (১) ম্যানিং প্যাটার্ন, (২) উৎপাদন এবং উৎপাদনশীলতা এবং (৩) বকেয়া পি. এফ. ই. এস. আই. এবং গ্র্যাচুইটি খাতে প্রাপ্য টাকা এবং অন্যান্য বিষয়গুলি পরীক্ষা করার জন্য যে কমিটিগুলি গঠন করা হয়েছিল সেই কমিটিগুলির কাজের সন্তোষজনক অগ্রগতি হয়নি। আশা করা যাচ্ছে যে মালিকপক্ষ এই কমিটিগুলির সাথে সর্বান্তকরণে সহযোগিতা করবেন।

২২। কেন্দ্রীয় সরকার কর্তৃক প্ল্যানবহির্ভূত খাতে যথেষ্ট অর্থ মঞ্জুর না করায় এবং ক্রমাগত আর্থিক কারণে ন্যাশনাল জুট ম্যানুফ্যাকচারিং কর্পোরেশনের অধীন পাটকলগুলি এই রাজ্যে অত্যধিক আর্থিক সঙ্কটে ভুগছে। তার ফলে কাঁচামাল, স্পেয়ার পার্টস এবং মজুত ভান্ডার সরবরাহ সাংঘাতিকভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। যা পরবর্তী পর্যায়ে উৎপাদন এবং উৎপাদনশীলতাকে ক্ষতিগ্রস্ত করছে। কয়েক বছর ধরে এন. জে. এম. সি.-র অধীন পাটকলগুলির একটি পুনরুজ্জীবন প্রকল্প বি. আই. এফ. আর.-এর বিবেচনাধীন আছে। কিন্তু দেখা যাচ্ছে যে ঐ প্রকল্পটি কার্যকর করার ব্যাপারে কোনও নির্দিষ্ট সিদ্ধান্ত নেওয়া হয়নি।

২৩। গত শিল্পওয়ারি চুক্তির শেষে কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নগুলি যে সমস্ত দাবি সনদ নতুন করে পেশ করেছিল সে ব্যাপারে আমি বলতে পারি যে আমরা ব্যাপারটি পরীক্ষা করে দেখছি এবং দাবি সনদ নিয়ে আলাপ আলোচনা শীঘ্রই শুরু করব।

**বস্ত্র শিল্প**

২৪। এই রাজ্যের বস্ত্রবয়ন শিল্পগুলিতে শিল্প সম্পর্কের চিত্রটি মোটেই সন্তোষজনক নয় বলা যেতে পারে। দেশের পূর্বাঞ্চলে অবস্থিত ৬৫টি বস্ত্রকলের মধ্যে পশ্চিমবঙ্গে অবস্থিত ৩৭টি বস্ত্রকলের ১৯টি বেসরকারি পরিচালনাধীন এবং ১৮টি বস্ত্রকল সরকারি পরিচালনাধীন। বর্তমানে ১৯টি বেসরকারি পরিচালনাধীন বস্ত্রকলের মধ্যে কেবলমাত্র ৪টি বস্ত্রকল চালু অবস্থায় আছে।

২৫। সরকারি উদ্যোগে পরিচালিত ১৮টি বস্ত্রকলের মধ্যে ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনের অধীন ১২টি বস্ত্রকল আছে। এন. টি. সি. পরিচালিত বস্ত্রকলগুলির অবস্থা খুবই উদ্বেগজনক। গত বছর কেন্দ্রীয় সরকার প্রস্তাব দিয়েছিলেন যে যদি রাজ্য সরকার ঐ বস্ত্রকলগুলির দায়িত্ব গ্রহণ করেন এবং শ্রমিকস্বার্থ রক্ষা করতে ইচ্ছুক থাকেন তাহলে নামমাত্র মূল্যে অথবা বিনামূল্যে রাজ্য সরকার ঐ মিলগুলি অধিগ্রহণ করতে পারেন এবং সেক্ষেত্রে কেন্দ্রীয় সরকার ঋণ মকুব করতে এবং শ্রমিকদের বিধিবদ্ধ প্রাপ্য টাকার দায়িত্ব গ্রহণ করতে ইচ্ছুক ছিলেন। কেন্দ্রীয় সরকারের এই প্রস্তাবটি রাজ্য সরকার

বিবেচনা করে দেখেছেন। এই মিলগুলির আধুনিকীকরণের জন্য আর্থিক বরাদ্দ এবং মিলগুলিকে চালানোর জন্য প্রয়োজনীয় মূলধনের উপায় নির্ধারণ করতে রাজ্য সরকারকে অনুরোধ করেছিলেন। কিন্তু কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আদৌ উৎসাহব্যঞ্জক সাড়া পাওয়া যায়নি। অধিকাংশ বস্ত্রকল প্রয়োজনীয় মূলধনের অভাবে ভুগছে এবং সেই হেতু তাদের কার্যক্ষমতাকে যথাযথভাবে কাজে লাগানো যেতে পারেনি। আমরা মনে করি এই সমস্ত মিলগুলি চালানোর জন্য যদি প্রয়োজনীয় অর্থ সুনিশ্চিত করা যায় তাহলে বর্তমান পরিচালন-কর্তৃপক্ষের পক্ষে মিলগুলি দক্ষতার সঙ্গে চালানো এখনও সম্ভব। রাজ্য সরকার মনে করেন যে কেন্দ্রীয় সরকারের তার বৃহৎ সম্পদের সহায়তায় দায়িত্ব এড়িয়ে না গিয়ে এই মিলগুলিকে দক্ষতার সঙ্গে চালানো সুনিশ্চিত করা উচিত।

২৬। ১৯৯৮ সালের নভেম্বর মাস থেকে বস্ত্রবয়ন মিলগুলি এই রাজ্যে শিল্পওয়ারি ত্রিপাক্ষিক চুক্তির ভিত্তিতে শ্রমিকদের বর্ধিত হারে প্রাপ্য মহার্ঘ ভাতা দেওয়া বন্ধ করে দিয়েছে। বিষয়টি নিয়ে ইতিমধ্যে মিল-কর্তৃপক্ষের সাথে আলাপ-আলোচনা চলছে। শিল্পওয়ারি ত্রিপাক্ষিক চুক্তির ভিত্তিতে বর্ধিত মহার্ঘ ভাতা প্রদান এবং উৎপাদন-উৎপাদনশীলতার কথা ভেবে যে সমস্ত মিলগুলিতে লক-আউট ঘোষণা করা হয়েছে সেই সমস্ত মিলগুলি খোলার জন্য শ্রমিক এবং মিল-কর্তৃপক্ষ উভয়ের সাথে আলাপ আলোচনা চলছে।

২৭। গত শিল্পওয়ারি চুক্তির মেয়াদ অন্তে কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নগুলি এবং ফেডারেশন অফ টেক্সটাইল ওয়ার্কার্স নতুন করে দাবি সনদ পেশ করেছে।

সদস্য মিলগুলির পক্ষে মালিকদের অ্যাশোসিয়েশন—ইস্ট ইন্ডিয়া টেক্সটাইল মিলস অ্যাশোসিয়েশন শ্রমিকদের চাকুরির শর্তগুলি কিছু কিছু ক্ষেত্রে পরিবর্তন করার জন্যে নোটিশও জারি করেছেন। বিষয়টি অবশ্য আমাদের বিবেচনাধীন।

**ইঞ্জিনিয়ারিং শিল্প**

২৮। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে এই রাজ্যে বৃহৎ ঐতিহ্যবাহী শিল্পগুলির মধ্যে ইঞ্জিনিয়ারিং শিল্প একটি যেখানে বৃহৎ সংখ্যক শ্রমিক নিযুক্ত আছেন। বেশ কিছু ছোট এবং মাঝারি ইঞ্জিনিয়ারিং সংস্থা বৃহৎ ইঞ্জিনিয়ারিং সংস্থাগুলির উপর নির্ভরশীল। এই রাজ্যে বৃহৎ ইঞ্জিনিয়ারিং সংস্থাগুলির প্রধান কাজকর্ম বলতে ওয়াগন তৈরিকে বোঝায়। অধিকাংশ আনুষঙ্গিক ক্ষুদ্র ইঞ্জিনিয়ারিং শিল্পসহ বৃহৎ ইঞ্জিনিয়ারিং শিল্পগুলির গুরুত্ব ওয়াগন তৈরির উপর নির্ভর করছে। গত কয়েক বছরে এই রাজ্যে রেলওয়ে বোর্ড ওয়াগন তৈরির বরাত অত্যধিকভাবে হ্রাস করে দিয়েছে। যেখানে ১৯৯৬-৯৭ বর্ষে ৮,৮৫৪টি ওয়াগন এবং ১৯৯৭-৯৮ বর্ষে ২,৯৫২টি ওয়াগন তৈরির বরাত পাওয়া গিয়েছিল সেখানে ১৯৯৮-৯৯ বর্ষে ২,৬৯৮টি ওয়াগন তৈরির বরাত পাওয়া গিয়েছে। এমন কি ১৯৯৮-৯৯

বর্ষে ২,৬৯৮টি ওয়াগন তৈরির বরাদ্দের মধ্যে ৮৫৮টি ওয়াগন তৈরির বরাদ এ পর্যন্ত বাতিল করে দেওয়া হয়েছে। আমাদের মুখ্যমন্ত্রী ইতিমধ্যে বিষয়টি কেন্দ্রে রেল মন্ত্রণালয়ের গোচরে এনেছেন এবং কেন্দ্রীয় সরকার যে প্রায় শতকরা ৩০ ভাগ ওয়াগন তৈরির বরাদ কমিয়ে দিয়েছিল তা যাতে পুনরায় পাওয়া যায় তার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছেন। বাস্তবিকপক্ষে কেন্দ্রীয় সরকারের অনুসৃত উদারনীতি এবং খোলাবাজার অর্থনীতি এবং অর্থবিনিয়োগের অত্যধিক অনিশ্চয়তা থাকার জন্য ইঞ্জিনিয়ারিং শিল্পে মন্দা দেখা দিয়েছে।

২৯। এই রাজ্যে অবস্থিত কিছু কিছু কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত সংস্থায় কেন্দ্রীয় সরকার স্বেচ্ছায় অবসর প্রকল্প চালু করেছেন। এই সমস্ত কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলির মধ্যে কতকগুলি সংস্থাকে কেন্দ্রীয় সরকার গুটিয়ে নেওয়ার কথা ভাবছেন। কেন্দ্রীয় সরকারের এই সংস্থাগুলি গুটিয়ে নেওয়ার ব্যবস্থার বিরুদ্ধে শিল্পশ্রমিকরা ১১-১২-৯৮ তারিখে ধর্মঘট পালন করেছিলেন। উল্লেখ্য যে কেন্দ্রীয় সরকার তাদের এই সংস্থাগুলির জন্য প্রয়োজনীয় অর্থ মূলধন হিসাবে বরাদ্দ করছেন না। এই সমস্ত সংস্থাগুলির শ্রমিকরা অত্যধিক আর্থিক কষ্টে দিন কাটাচ্ছেন। তাদের মজুরিও নিয়মিতভাবে দেওয়া হচ্ছে না। আমাদের মুখ্যমন্ত্রী বিষয়টি ইতিমধ্যে প্রধানমন্ত্রীর দৃষ্টিগোচর করেছেন এবং সংস্থাগুলি গুটিয়ে নেওয়ার পরিবর্তে অভ্যন্তরীণ সম্পদ সৃষ্টি, ন্যূনতম অর্থ বিনিয়োগ এবং প্রয়োজনীয় ক্ষেত্রে বর্ধিত উৎপাদনশীলতার উপর ভিত্তি করে গ্রহণযোগ্য উপযুক্ত প্রকল্প তৈরি করার জন্য নতুন করে চিন্তাভাবনা করতে সংশ্লিষ্ট মন্ত্রণালয়ের সাথে আলাপ-আলোচনা করার জন্য অনুরোধ করেছেন। এ ব্যাপারে অবশ্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও স্পষ্ট ইঙ্গিত পাওয়া যায়নি।

৩০। শিল্প সম্পর্কের পরিস্থিতি সম্পর্কে বলতে গেলে বলতে হয় যে আলোচ্য বর্ষে এই রাজ্যে এই শিল্পে সম্পর্ক শান্তিপূর্ণ ছিল।

## চা

৩১। পশ্চিমবঙ্গে ২৭৬টি নথিভুক্ত চা-বাগান আছে। চা-শিল্পে শিল্প সম্পর্ক খুবই সৌহার্দ্যপূর্ণ এবং সমস্ত বৈষম্য এবং বিরোধ আলাপ-আলোচনার মাধ্যমে মিটিয়ে নেওয়া হয়। ৮-১-৯৮ তারিখে শিল্পওয়ারি চুক্তির মাধ্যমে ১-৪-৯৭ থেকে কিছু কিছু মাসহারা শ্রমিকদের বেতন গ্রেড এবং বেতন স্কেল সংশোধিত করা হয়েছে এবং এতে করে উক্ত শ্রমিকদের মূল বেতন মাসে কমপক্ষে ১৮৫ টাকা বৃদ্ধি পেয়েছে।

৩২। চা-বাগানের শ্রমিকদের আবাসনের ভিতর এবং বাইরে বৈদ্যুতিকরণের জন্য জোর চেষ্টা চলছে। এই বৈদ্যুতিকরণের কাজের সমন্বয়সাধন এবং অগ্রগতির পর্যালোচনা

করার জন্য আরবান ডেভেলপমেন্ট ও মিউনিসিপ্যাল অ্যাফেয়ার্স ডিপার্টমেন্টের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে চেয়ারম্যান করে এবং নিয়োগ কর্তাদের, কর্মচারিদের, পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ ও লেবার ডাইরেক্টরেটের প্রতিনিধিদের নিয়ে একটি মনিটরিং কমিটি গঠিত হয়েছে। ১৯৯৮ সালে এই কমিটি দুটি মিটিং করেছেন।

৩৩। যদিও পশ্চিমবঙ্গে চা-শিল্পে মোটামুটি পরিস্থিতি খুবই ভাল এবং উৎসাহব্যঞ্জক ছিল, কিন্তু ১৯৯৮-এর ডিসেম্বরে ভারত এবং শ্রীলঙ্কার মধ্যে মুক্ত বাণিজ্য চুক্তি স্বাক্ষরিত হওয়ায় এই শিল্পের মালিকেরা শিল্পে দুরবস্থার আশঙ্কা করছেন। যদি সার্ক অন্তর্ভুক্ত দেশগুলি থেকে মুক্ত আমদানি ব্যবস্থা চালু করা হয় তাহলে পশ্চিমবঙ্গে চা-শিল্পে সঙ্কট নেমে আসবে বলে মালিকেরা ভাবছেন। এই চা-শিল্পের স্বার্থে আমরা কেন্দ্রীয় সরকারকে উক্ত আমদানি ব্যবস্থা পর্যালোচনা করার জন্য ইতিমধ্যে আর্জি জানিয়েছি।

৩৪। শ্রমিক সংক্রান্ত প্রধান প্রধান বিষয়গুলির বিবেচনা করা এবং প্রধান প্রধান বিষয়ে শ্রমনীতি গ্রহণের ব্যাপারে সুপারিশ করার জন্য যে ত্রিপাক্ষিক শীর্ষ পর্ষদ আছে সেই রাজ্য শ্রমিক পরামর্শদাতা পর্ষদের গত ২৪-৮-৯৮ তারিখে শ্রমিকদের বোনাস প্রদান, বৃহৎ শিল্প প্রতিষ্ঠানের শিল্প সম্পর্ক অবস্থা ইত্যাদি ব্যাপারে একটি সভা অনুষ্ঠিত হয়। উক্ত সভায় আলোচনা অনুসারে ১৯৯৮ সালে শ্রমিকদের বোনাস প্রদানের নির্দেশাবলী চূড়ান্ত করা হয়। উক্ত সভায় এরূপ বোঝাপড়া সৃষ্টি হওয়ার ফলে গত বছর বোনাস নিয়ে কোনও বড় সমস্যা দেখা দেয়নি।

৩৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বহু শিল্প প্রতিষ্ঠান শ্রমিকদের বেতন থেকে কাটা তাদের প্রভিডেন্ট ফান্ড ও ই. এস. আই.-এর টাকা সমেত প্রভিডেন্ট ফান্ড ও ই. এস. আই.-এর টাকা জমা দেননি। এ বিষয়ে আমরা উদ্বিগ্ন। ৩১-১২-৯৮ তারিখে অনাদায়ি প্রভিডেন্ট ফান্ডের পরিমাণ ছিল প্রায় ২৬৩.৪৬ কোটি টাকা। এর মধ্যে কেবলমাত্র পাট শিল্পের বকেয়া হল ১৪১.২৪ কোটি টাকা। ৩০-৯-৯৮ তারিখে ই. এস. আই.-তে চাঁদা বাবদ বকেয়া ছিল ১০৪.৩৩ কোটি টাকা যার মধ্যে পাটকলগুলি থেকে অনাদায়ি ছিল ৭০.৭৫ কোটি টাকা। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে এই টাকা আদায়ের পুরো দায়িত্বই কেন্দ্রীয় সরকারের অধীনস্থ অফিসগুলির উপর ন্যস্ত। প্রয়োজনে আমরা ঐ অফিসগুলিকে পুলিশসহ সব রকম সাহায্য দিয়ে থাকি। বর্তমান প্রভিডেন্ট ফান্ড ও ই. এস. আই. আইনে অনেক ফাঁক আছে যেগুলির সুযোগ নিয়ে মালিকপক্ষ তাদের দায়িত্ব এড়াতে পারছেন। সুতরাং আমরা মনে করি চলতি এবং বকেয়া টাকা যাতে মালিকপক্ষ ঠিকমতো জমা দেন তা সুনিশ্চিত করার জন্য কেন্দ্রীয় সরকারের প্রভিডেন্ট ফান্ড ও ই. এস. আই. আইনের প্রয়োজনীয় সংশোধন করা উচিত।

৩৬। রাজ্য বিধানসভা "দি পেমেন্ট অফ গ্রাচুইটি (পশ্চিমবঙ্গ সংশোধনী) বিল, ১৯৯৩" অনুমোদন করেছিলেন। এই বিলটি ভারতের রাষ্ট্রপতির অনুমোদনের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো য়েছিল, রাষ্ট্রপতির অনুমোদন পাওয়ার জন্য আমরা ভারত সরকারের সঙ্গে পত্রালাপ চালাচ্ছি। ১৯৮৩ সালের দি ট্রেড ইউনিয়ন (পশ্চিমবঙ্গ সংশোধনী) আইন অনুযায়ী কোনও একটি শিল্প প্রতিষ্ঠানে বা কোনও একটি শ্রেণীভুক্ত শিল্পে ট্রেড ইউনিয়নকে দরকষাকষির প্রতিনিধি (বারগেনিং এজেন্ট) হিসাবে স্বীকৃতিদানের জন্য রাজ্য সরকার গত ৪-৮-৯৮ তারিখে ওয়েস্ট বেঙ্গল ট্রেড ইউনিয়নস রুলস গঠন ও প্রকাশ করেন। উক্ত রুলস গত ১৬-১২-৯৮ তারিখে রাজ্য বিধানসভায় পেশ করা হয়েছিল।

৩৭। এয়ার ইন্ডিয়া স্ট্যাটুটরি কর্পোরেশন এবং অন্যান্যদের সাথে ইউনাইটেড লেবার ইউনিয়ন এবং অন্যান্যদের একটি মামলায় মহামান্য সুপ্রিম কোর্টের রায়ের পরিপ্রেক্ষিতে কেন্দ্রীয় সরকার আমাদের জানিয়েছিলেন যে, কনট্রাক্ট লেবার (রেগুলেশন অ্যান্ড অ্যাবলিশন) অ্যাক্ট, ১৯৭০ এবং শিল্প-বিরোধী আইনসহ অন্যান্য কয়েকটি শ্রম-আইনের আওয়াত কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত সংস্থার ক্ষেত্রে রাজ্য সরকার আর "অ্যাপ্রোপিয়েট গভর্নমেন্ট" হিসেবে গণ্য হবে না। আমরা কেন্দ্রীয় সরকারের সাথে একমত হতে পারিনি। সে অনুযায়ী আমরা ব্যাপারটি কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা চালাই, পরে অবশ্য কেন্দ্রীয় সরকার ১৯৯৮ সালে জুলাই মাসে শিল্প বিরোধ আইনের ৩৯ ধারা অনুযায়ী রাজ্যে অবস্থিত কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত সংস্থার ক্ষেত্রে "অ্যাপ্রোপ্রিয়েট গভর্নমেন্ট"-এর ক্ষমতা রাজ্য সরকারকে অর্পণ করেন। রাজ্যে অবস্থিত রাষ্ট্রায়ত্ত শিল্প সংস্থার ক্ষেত্রে রাজ্য সরকার বর্তমানে "অ্যাপ্রোপ্রিয়েট গভর্নমেন্ট" হিসাবে কাজ করতে পারেন। শিল্প বিরোধ আইন অনুসারে উপরোক্ত ক্ষমতা অর্পণ কনট্রাক্ট লেবার (রেগুলেশন অ্যান্ড অ্যাবলিশন) অ্যাক্ট, ইন্টার-স্টেট মাইগ্র্যান্ট ওয়ার্কম্যান অ্যাক্ট ইত্যাদি সহ কয়েকটি শ্রম আইন বলবৎকরণের ক্ষেত্রে অসুবিধা সম্পূর্ণ নিরশন করতে পারেনি। এই সমস্ত শ্রমআইনে যথোপযুক্ত সংশোধন করার জন্য আমরা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানিয়েছি যাতে করে রাজ্য সরকারকে পরিষ্কার এবং দ্ব্যর্থহীন ভাষায় "অ্যাপ্রোপ্রিয়েট গভর্নমেন্ট" হিসাবে ব্যাখ্যা করা যায়।

৩৮। রাজ্যে দীর্ঘদিন ধরে শিল্প সংস্থাগুলিতে লক-আউট, সাসপেনশন অফ ওয়ার্ক, ক্লোজারের ফলে যে সমস্ত শ্রমিক কর্মচ্যুত হয়েছেন তাদেরকে মাসিক ৫০০ টাকা হারে আর্থিক সাহায্য দেওয়ার জন্য ১৯৯৮ সালে রাজ্য সরকার লক-আউট আওতাভুক্ত শিল্প সংস্থাগুলির শ্রমিকদের জন্য আর্থিক সাহায্যের (এফ. এ. ডবলিউ. এল. ও. আই.) একটি প্রকল্প চালু করেন। এখনও পর্যন্ত ১৮৯টি শিল্প প্রতিষ্ঠানকে উক্ত প্রকল্পের আওতাভুক্ত

করা হয়েছে। ৩১শে জানুয়ারি ১৯৯৯ তারিখ পর্যন্ত ১১.৩৫ কোটি টাকা আর্থিক সাহায্য দেওয়া হয়েছে, যার ফলে ২০,৫০০ জন শ্রমিক উপকৃত হয়েছেন।

৩৯। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে অসংগঠিত ক্ষেত্রে কর্মরত শ্রমিকদের জন্য সামাজিক সুরক্ষা প্রকল্প ও উন্নততর চাকুরির শর্তের দাবিতে ১৯৯৯ সালের ২রা জানুয়ারি কয়েকটি শ্রমিকসংগঠন একদিনের হরতাল পালন করেন। মাননীয় সদস্যগণ আরও অবগত আছেন যে বর্তমান অর্থনৈতিক কাঠামোতে বেশ কিছু আর্থিক কার্যকলাপ সংগঠিত ক্ষেত্র থেকে অসংগঠিত ক্ষেত্রে চলে যাচ্ছে। উৎপাদন ব্যয়ের ক্ষেত্রে প্রতিযোগিতা এর কারণ বলে বলা হচ্ছে। সামাজিক সুরক্ষা এবং ন্যূনতম মজুরির ব্যাপারে আশানুরূপ কাজকর্ম রাজ্য সরকারের পক্ষে সম্ভব হয়নি। এর প্রধান কারণগুলি হল, অসংগঠিত ক্ষেত্রে কাজকর্মের প্রকৃতিগত বৈশিষ্ট্য, চাহিদার তুলনায় অতিরিক্ত শ্রমিক, দরকষাকষি করার ক্ষমতার অভাব, কোনও কোনও পেশায় একই শ্রমিকের জন্য একাধিক মালিকের উপস্থিতি, জটিল প্রশাসনিক ব্যবস্থা, অপ্রতুল বাজেট বরাদ্দ ইত্যাদি। অসংগঠিত ক্ষেত্রে শ্রমিকদের জন্য সুরক্ষা ও কল্যাণমূলক কাজকর্ম নিশ্চিত করতে হলে একটি সুসংবদ্ধ পরিকল্পনা প্রয়োজন। এই পরিকল্পনা বহুকর্ম সম্বলিত হলে চলবে না, নির্দিষ্ট ক্ষেত্র ও কের্মর জন্য বিভিন্ন পরিকল্পনা দরকার। আমি মাননীয় সদস্যদের কাছ থেকে এ বিষয়ে পরামর্শ চাইছি।

৪০। স্বল্প মজুরিসহ বিভিন্ন প্রকার শোষণের হাত থেকে শ্রমিকদের রক্ষা করার জন্য আমরা ন্যূনতম মজুরি আইন, শপ্‌স ও স্টোবলিশমেন্ট আইন, ইকুয়াল রেমুনারেশন আইন, মেটারনিটি বেনিফিট আইন-এর মতো বিভিন্ন শ্রম-আইন বলবৎ করছি।

৪১। ৫৭টি কাজকে এ পর্যন্ত ন্যূনতম মজুরি আইনের তালিকাভুক্ত করা হয়েছে। এর মধ্যে ৪৪টি ক্ষেত্রে ন্যূনতম মজুরি নির্ধারিত হয়েছে। অধিকাংশ ক্ষেত্রে প্রতি পয়েন্টে ১ টাকা হারে মূল্যবৃদ্ধি প্রশমনের ব্যবস্থা করে সাধারণত ষান্মাসিক ভিত্তিতে ন্যূনতম মজুরি নির্ধারিত করা হয়েছে। ১৯৯৮ সালে আমরা ট্যানারি এবং লেদার শিল্পে, ডাল ও তেলকলে, হোসিয়ারি শিল্পে ও লাক্ষা উৎপাদন শিল্পে ন্যূনতম মজুরি নির্ধারণ বা পুনঃনির্ধারণ করেছি। ঐ সময়ে ময়দাকলে, আয়রন ফাউন্ড্রি শিল্পে এবং সিকিউরিটির কাজে নিযুক্ত শ্রমিকদের জন্য প্রস্তাবাকারে ন্যূনতম মজুরি বিজ্ঞাপিত করা হয়েছে। ১৯৯৮ সালে ৩১শে ডিসেম্বর তারিখে এই রাজ্যের একজন প্রাপ্তবয়স্ক কৃষিকর্মীর ন্যূনতম দৈনিক মজুরি ছিল ৫১.৩৪ টাকা (খাওয়া ছাড়া)।

৪২। বেশ কয়েকটি ক্ষেত্রে ন্যূনতম মজুরি নির্ধারণ বা পুনঃনির্ধারণ করে যে বিজ্ঞপ্তি জারি করা হয়েছিল তার প্রয়োগ মাননীয় আদালতের আদেশে স্থগিত আছে।

আমরা এই মামলাগুলির বিরোধিতা করছি। আমরা বারবার ভারত সরকারকে অনুরোধ করেছি যাতে ন্যূনতম মজুরি আইনকে ভারতীয় সংবিধানের নবম তফসিলভুক্ত করা হয়। এর ফলে এই বিষয়গুলি আদালতের এক্তিয়ারভুক্ত থাকবে না। দুর্ভাগ্যের ব্যাপার, এ বিষয়ে এখনও কছু করা হয়নি।

৪৩। বিজ্ঞাপিত ন্যূনতম মজুরির চেয়ে কম হারে মজুরি নির্ধারণ করে ইউনিয়ন ও মালিক-পক্ষের মধ্যে কয়েকটি ক্ষেত্রে চুক্তি সম্পাদিত হয়েছে। এই বিষয়টি আমাদের নজরে আছে। বিড়ি শিল্প এর একটি উল্লেখযোগ্য দৃষ্টান্ত। যদিও এই চুক্তিগুলি ন্যূনতম মজুরি ধারণার বিরোধী তবুও যাতে শ্রমিকেরা কর্মহীন হয়ে না পড়েন সেজনা এই দ্বিপাক্ষিক চুক্তিগুলি বিঘ্নিত করা হয়নি।

৪৪। ন্যূনতম মজুরির হার বলবৎ করার জন্য ব্লক স্তরে ন্যূনতম মজুরি পরিদর্শক নিয়োগ করা হয়েছে। ১৯৯৮ সালে এই পরিদর্শকগণ ২৬০৪১টি পরিদর্শন করেছিলেন এবং ৩৬০টি ক্ষেত্রে মামলা দায়ের করেছিলেন। আদালতের আদেশে ১,১,০০০ টাকা জরিমানা আদায় করা হয়েছিল।

৪৫। মাননীয় মহাশয়, বর্তমানে বিড়ি শ্রমিকদের ও সিনেমা কর্মিদের জন্য সামাজিক সুরক্ষা প্রকল্প চালু আছে। কেন্দ্রীয় সরকারের অধীনস্থ শ্রমিক কল্যাণ সংস্থা এই রাজ্যে বৃত্তি প্রদান, চিকিৎসার সুযোগ-সুবিধা, বিমা প্রকল্প চালু করেছেন। পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটি, জেলা পরিষদ, ট্রেড ইউনিয়ন প্রভৃতির সহযোগিতায় ১৯৯৮ সালের ডিসেম্বর পর্যন্ত ৪,৭২,৬২৩ জন বিড়ি শ্রমিককে পরিচয়পত্র দেওয়া হয়েছে। ১৯৯৮ সালে বিড়ি শ্রমিকদের ১৬,৯৩২ জন সন্তান-সন্ততির শিক্ষাদানের জন্য ৬৪.৫১ লক্ষ টাকা বৃত্তি হিসাবে দেওয়া হয়েছে। উৎসাহ ভাতা এবং অন্যান্য আর্থিক সাহায্য হিসাবে বিড়ি শ্রমিকদের সন্তান-সন্ততির শিক্ষার জন্য ২১.২৩ লক্ষ টাকা খরচ করা হয়েছে। কেন্দ্রীয় শ্রমিক কল্যাণ সংস্থা মাতৃত্বকালীন সুবিধা হিসাবে ১,৩০৭ জন নারী বিড়ি শ্রমিকদের ৩.২৬ লক্ষ টাকা দিয়েছেন। এ সংস্থা প্রিমিয়াম হিসাবে ৩৩.৭৫ লক্ষ টাকা জীবন বিমা নিগমের কাছে জমা দিয়েছেন। এই সময়ে ৪৩০ জন বিড়ি শ্রমিকদের উত্তরাধিকারিরা ১৫.১০ লক্ষ টাকা ক্ষতিপূরণ পেয়েছেন। এই সংস্থা এই বৎসরে 'নিজের বাড়ি নিজে বানাও' প্রকল্পে ১৬.৫০ লক্ষ টাকা গৃহ নির্মাণের জন্য মঞ্জুর করেছেন।

৪৬। ১৯৯৮ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ২.০২ লক্ষ বিড়ি শ্রমিক ১৫টি স্থায়ী এবং ভ্রাম্যমাণ চিকিৎসালয়ের মাধ্যমে নিখরচায় চিকিৎসার সুযোগ পেয়েছেন। হুগলি জেলার রবীন্দ্রনগর এবং উত্তর চব্বিশ পরগনা জেলার হিঙ্গলগঞ্জে আরও দুটি চিকিৎসালয় স্থাপনের জন্য কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাওয়া যাবে বলে আমরা আশা করছি।

ধুলিয়ানে ৫০ শয্যাবিশিষ্ঠ হাসপাতালের নির্মাণকার্য সম্পূর্ণ হতে দেরি হওয়ার কারণ, ভারত সরকার কর্তৃক প্রয়োজনীয় অর্থ দিতে বিলম্ব। যাই হোক, আমরা আশা করি, প্রয়োজনীয় কর্মী নিয়োগ ও চিকিৎসা সংক্রান্ত সাজ-সরঞ্জাম ইত্যাদি সংগ্রহের পর হাসপাতালটি এই আর্থিক বছরের কোনও এক সময়ে চালু হবে।

৪৭। মাননীয় মহাশয়, ভারত সরকারের অধীনস্থ শ্রমিক কল্যাণ সংস্থা এই রাজ্যের সিনেমা শিল্পে নিযুক্ত কর্মিদের জন্য অনুরূপ কল্যাণমূলক প্রকল্প চালিয়ে যাচ্ছে। এ পর্যন্ত ৯০০ জন সিনেমা কর্মীকে এই কল্যাণমূলক প্রকল্পের আওতায় আনা হয়েছে। ১৯৯৮ সালে ৫৮৫ জন সিনেমা কর্মী ভ্রাম্যমাণ চিকিৎসালয়ের মাধ্যমে চিকিৎসা পেয়েছেন। ঐ বৎসরে সিনেমা কর্মীর সন্তান-সন্ততিদের জন্য ২৫ হাজার টাকা বৃত্তি দেওয়া হয়েছে। চিহ্নিত সিনেমা কর্মীদের চিকিৎসার জন্য কলকাতায় একটি স্থায়ী চিকিৎসালয় স্থাপনের প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে।

৪৮। মাননীয় মহাশয়, বিপজ্জনক কজে শিশু শ্রমিক নিয়োগ প্রথা অবলুপ্তির উদ্দেশ্যে আমরা ১৯৮৬ সালের চাইল্ড লেবার (প্রহিবিশন অ্যান্ড রেগুলেশন) অ্যাক্ট বিভিন্ন ধারা ও সংশ্লিষ্ট বিধিগুলি প্রয়োগ করছি। সম্প্রতি কেন্দ্রীয় সরকার বিপজ্জনক কাজের তফসিলে কতকগুলি নূতন কাজ সংযোজন করেছেন। তফসিলে সংযোজিত কাজগুলির কয়েকটি হল ঃ গাড়ি মেরামতের কারখানা ও গ্যারেজ, হস্তচালিত এবং শক্তিচালিত তাঁতশিল্প, আগরবাতি নির্মাণ শিল্প, ইটভাঁটা ও টালি ভাঁটা, তালা তৈরি শিল্প, জ্বালানিগুল তৈরি, পাথর ভাঙা শিল্প, জরি তৈরি শিল্প ইত্যাদি। এই সব বিপজ্জনক কাজে শিশু নিয়োগ যাতে বন্ধ করা যায় সেজন্য আমরা এই সংযোজন সমর্থন করছি। ১৯৮৬ সালের চাইল্ড লেবার (প্রহিবিশন অ্যান্ড রেগুলেশন) অ্যাক্ট এর অধীনে নিযুক্ত পরিদর্শকগণ গত বৎসরে বিভিন্ন শিল্প সংস্থা ৭,১৩১ বার পরিদর্শন করেন এবং ছয়টি ক্ষেত্রে মামলা দায়ের করেন। ঐ সময়ে কারখানা পরিদর্শকগণও ১৪৪টি ক্ষেত্রে পরিদর্শন করেছিলেন।

৪৯। এই রাজ্যের ছয়টি জেলায়, যথা—বর্ধমান, মেদিনীপর, দক্ষিণ ২৪-পরগনা, উত্তর ২৪-পরগনা, দক্ষিণ দিনাজপুর এবং উত্তর দিনাজপুরে কেন্দ্রীয় সহায়তায় জাতীয় শিশু শ্রমিক প্রকল্পের অধীনে বিশেষ বিদ্যালয় চালু রয়েছে। এই বিশেষ বিদ্যালয়ে পাঠরত কয়েকজন শিশুকে প্রথাগত বিদ্যালয়ে ভর্তি করানো সম্ভব হয়েছে। কিন্তু কেন্দ্রীয় সরকার অনিয়মিতভাবে অর্থ বরাদ্দ করায় বিশেষ বিদ্যালয়গুলির ভবিষ্যৎ পরিচালনার ব্যাপারে আমরা উৎকণ্ঠিত। জাতীয় শিশু শ্রমিক প্রকল্পের অধীনে এই রাজ্যের অবশিষ্ট জেলাগুলিকে অন্তর্ভুক্ত করার জন্য আমরা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছি। কিন্তু এখনও পর্যন্ত এ ব্যাপারে ইতিবাচক সাড়া পাওয়া যায়নি।

৫০। শিশু শ্রমিক নিয়োগের কুফল সম্পর্কে সচেতনতা বৃদ্ধির জন্য জেলা এবং ব্লক স্তরে আলোচনা সভা, পুস্তিকা বিতরণ, পোস্টার প্রদর্শন ইত্যাদির মাধ্যমে আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি। চাইল্ড লেবার (প্রহিবিশন অ্যান্ড রেগুলেশন) অ্যাক্ট-এর আওতায় নিযুক্ত পরিদর্শকগণের শিশু শ্রমিক বিষয়ে স্পর্শকাতরতা বৃদ্ধির জন্য আমরা প্রশিক্ষণের ব্যবস্থা করেছি।

৫১। আমাদের সমাজ থেকে শিশু শ্রমিক প্রথা বিলোপ আমাদের চরম লক্ষ্য। কিন্তু আর্থ-সামাজিক কারণে এই কাজ খুবই দুরূহ। এই সমস্যা সমাধানের জন্য মাননীয় অধ্যক্ষের কাছ থেকে আমি প্রস্তাব আহ্বান করছি।

৫২। যে সব কাজ সারা বৎসর ধরে চলে সেই সমস্ত কাজও ঠিকা শ্রমিকদের দ্বারা করানোর ঝোঁক বহু শিল্প সংস্থায় বেড়ে চলেছে। এসব ক্ষেত্রে মালিকেরা স্বল্প মজুরি দেন এবং কোনও কোনও ক্ষেত্রে আইনসঙ্গত প্রাপ্য থেকে শ্রমিকদের বঞ্চিত করেন। ১৯৭০ সালের কন্ট্রাক্ট লেবার (রেগুলেশন অ্যান্ড অ্যাবোলিশন) অ্যাক্ট অনুযায়ী প্রয়োজনীয় তদন্ত করে এবং রাজ্য পরামর্শদাতা ঠিকা শ্রমিক পর্ষদের সুপারিশ অনুযায়ী ১২টি সংস্থায় বিভিন্ন কাজের ক্ষেত্রে ঠিকা শ্রমিক নিয়োগ নিষিদ্ধ করা হয়েছে। আরও কতকগুলি সংস্থায় ঠিকা শ্রমিক নিয়োগের ব্যাপারটি তদন্ত করে দেখা হচ্ছে এবং প্রয়োজন হলে, ঐ সব সংস্থায় ঠিকা শ্রমিক নিয়োগ নিষিদ্ধ করা হবে।

৫৩। **শ্রমিক কল্যাণ পর্ষদ**

পশ্চিমবঙ্গ শ্রমিক কল্যাণ পর্ষদ শ্রমিকদের জন্য যে সমস্ত কল্যাণমূলক কর্মসূচি নিয়ে থাকে তার মধ্যে আছে বিনোদনমূলক কাজকর্ম, বৃত্তিমূলক শিক্ষা, স্বাস্থ্যরক্ষা, সাংস্কৃতিক কর্মসূচি, পাঠাগারের সুবিধা ইত্যাদি। শিল্পাঞ্চলে অবস্থিত ৫৩টি শ্রমিক কল্যাণ কেন্দ্র এবং দার্জিলিং, দীঘা, বকখালি ও হলদিয়ায় অবস্থিত চারটি হলিডে হোমের মাধ্যমে এইসব কল্যাণমূলক কাজ করা হয়ে থাকে। ১৯৯৮ সালে শ্রমিকদের সন্তান-সন্ততিকে প্রায় ১ লক্ষ টাকা বৃত্তি হিসাবে দেওয়া হয়েছে। যাতে বৃত্তির সুযোগ-সুবিধা আরও বেশি শ্রমিক পেতে পারেন সে উদ্দেশ্যে বৃত্তির জন্য আবেদনকারীর অভিভাবকের মাসিক আয় বর্তমানের উর্ধ্বসীমা ২,৫০০ টাকা (স্কলারশিপের ক্ষেত্রে) এবং ১,৬০০ টাকা (স্টাইপেন্ডের ক্ষেত্রে) বাড়িয়ে যথাক্রমে ৫,০০০ টাকা ও ৩,৫০০ টাকা করা হয়েছে। আলোচ্য বছরে পর্ষদ পশ্চিমবঙ্গ সরকারের স্বাস্থ্য দপ্তরের সহযোগিতায় পালস পোলিও, রক্তদান শিবির, এইডস সম্পর্কিত আলোচনাসভা, চিকিৎসা শিবির ইত্যাদির ব্যবস্থা করেছে।

৫৪। রাজ্য সরকারের পরিকল্পনা খাতে বরাদ্দ থেকে পর্ষদ কয়েকটি শ্রমিক কল্যাণ কেন্দ্র ও হলিডে হোমের পুনর্গঠন ও মেরামতের কাজ করছে।

৫৫। মাননীয় সদস্যগণ একমত হবেন যে; পর্ষদ খুবই আর্থিক প্রতিবন্ধকতায় ভুগছে। গত বৎসর ১৯৭৪ সালের ওয়েস্ট বেঙ্গল লেবার ওয়েলফেয়ার ফান্ড অ্যাক্টের সংশোধন করে ষান্মাসিক চাঁদার হার বাড়িয়ে কর্মচারিদের দেয় এক টাকা এবং নিয়োগকারিদের দেয় কর্মচারী পিছু দু টাকা করা হয়েছে। যদিও এর ফলে আয় কিছুটা বেড়েছে তবুও সদস্য শ্রমিকদের আশা আকাঙ্খা পূরণের জন্য যথেষ্ট কল্যাণমূলক কাজ করার পক্ষে এই অর্থ যথেষ্ট নয়।

**কারখানা পরিদর্শন অধিকার**

৫৬। কারখানায় নিযুক্ত শ্রমিকদের স্বাস্থ্য, নিরাপত্তা ও কল্যাণমূলক কাজের উন্নতি সাধনের জন্য কারখানা পরিদর্শন অধিকার ফ্যাক্টরি অ্যাক্ট ও সংশ্লিষ্ট আইনের ধারাগুলি বলবৎ করে। ১৯৯৮ সালে ২২৭টি নতুন কারখানা নিবন্ধভুক্ত হয়। এর ফলে ১৯৯৮ সালের ডিসেম্বর মাস পর্যন্ত কারখানার সংখ্যা দাঁড়াল ১১,৪৪১টি। এই অধিকারের অধীনস্থ পরিদর্শকগণ বিভিন্ন আইনের ধারা যথাযথ পালিত হচ্ছে কিনা দেখার জন্য ৪,৩৯২টি কারখানায় ৪,৪২৭ বার পরিদর্শন করেন। এ সময়ে ১৫১টি মামলা দায়ের করা হয় এবং ৩,৫১,৯৫০ টাকা জরিমানা হিসাবে আদায় হয়।

৫৭। এই অধিকারের অন্তর্ভুক্ত রাসায়নিক সেলের পরিদর্শকগণ বৃহৎ দুর্ঘটনাপ্রবণ কারখানাসহ রাসায়নিক কারখানাগুলি পরিদর্শন করেন এবং সম্ভাব্য দুর্ঘটনা এড়ানোর ব্যাপারে মালিকগণকে প্রয়োজনীয় পরামর্শ দেন। সীসা সিলিকা, অ্যাসবেস্টাস, অভ্র ইত্যাদি মজুত ও ব্যবহারজনিত পেশাগত রোগ নিরূপণের জন্য চিকিৎসা সংক্রান্ত সেলের পরিদর্শকগণ ১,৮৫৯টি ক্ষেত্রে পরীক্ষা চালান। এই অধিকারের অন্তর্গত শিল্প-স্বাস্থ্য সেলের পরিদর্শকগণ কারখানার কাজের পরিবেশ থেকে উদ্ভূত অস্বাচ্ছন্দ্য ও পরিবেশগত বিভিন্ন বিষয় নিয়ন্ত্রণের উদ্দেশ্যে ৭০টি গবেষণামূলক পরীক্ষা চালান। এই পরীক্ষার আওতায় ৬,১৬০ জন শ্রমিককে আনা হয়। কারখানা সংক্রান্ত বিভিন্ন তথ্য ও একত্রিভুত বিবরণী রাখার পদ্ধতি উন্নত করার উদ্দেশ্যে গবেষণা ও পরিসংখ্যান সেলে কম্পিউটার বসানোর একটি পরিকল্পনা নেওয়া হয়েছে। ১৯৯৮ সালে কারখানার শ্রমিক, শ্রমিক সংগঠনের নেতৃত্ব ও প্রচালন কর্তৃপক্ষকে নিয়ে ১৮টি নিরাপত্তা সংক্রান্ত কর্মশালা ও ৫টি আলোচনা সভার ব্যবস্থা করা হয়।

**বয়লার পরিদর্শন অধিকার**

৫৮। এই অধিকারের প্রধান কাজ হচ্ছে ১,৯২৩ সালের ইন্ডিয়ান বয়লার্স অ্যাক্ট ও তৎসংশ্লিষ্ট বিধিসমূহ প্রয়োগ করা। ১৯৯৮ সালে নির্মীয়মাণ ৫০টি বয়লার পরিদর্শন করা হয়। এর মধ্যে নির্মাণ শেষ হওয়ার পর ৪২টি বয়লারের ক্ষেত্রে প্রমাণপত্র দেওয়া

হয়েছে। পরিদর্শকগণ ২,১৪৮টি চালু বয়লার এবং ১৪২টি ইকোনোমাইজরের কর্মক্ষমতা মূল্যায়ন করেন। ১,৫৫৯টি বয়লার এবং ১৪২টি ইকোনোমাইজার মূল্যায়নের পরে প্রমাণপত্র পায়।

৫৯। এই অধিকারের আওতায় যে গবেষণাগার আছে সেখানে বয়লার নির্মাণ ও মেরামতের জন্য যে সমস্ত ধাতু ব্যবহৃত হয় তার মেকানিক্যাল, কেমিক্যাল এবং মেটালর্জি বিষয়ে পরীক্ষা করা হয়। ১৯৯৮ সালে এই গবেষণাগারে ৩৫০টি ক্ষেত্রে ওয়েল্ডারের পরীক্ষা নেওয়া হয় এবং ৩২৫টি ক্ষেত্রে প্রমাণপত্র দেওয়া হয়।

৬০। এই অধিকারের আওতাভুক্ত ওয়েল্ডার ট্রেনিং এর ক্ষেত্রে ৪৮ জন শিক্ষার্থীকে আধুনিক উচ্চচাপ বিশিষ্ট ওয়েল্ডিং পদ্ধতি সম্পর্কে প্রশিক্ষণ দেওয়া হয়। আলোচ্য বৎসরে ১১৪ জন্য শিক্ষার্থী বয়লার অ্যাটেন্ডান্ট পরীক্ষা এবং ৩২ জন শিক্ষার্থী বয়লার অপারেশন ইঞ্জিনিয়ার্স পরীক্ষায় উত্তীর্ণ হন।

৬১। এই অধিকারের পরিদর্শকগণ বিভিন্ন প্রকল্পে যে সব বয়লার স্থাপিত হবে সেগুলির তত্ত্বাবধানে নিযুক্ত আছেন। এরকম কয়েকটি প্রকল্প হল সি. ই. এস. সি.-র অধীনস্থ বজবজ থার্মাল পাওয়ার স্টেশন, বক্রেশ্বর থার্মাল পাওয়ার স্টেশন, ডি. ভি. সি.-র অধীনস্থ মেজিয়া থার্মাল পাওয়ার স্টেশন, হলদিয়া পেট্রো কেমিক্যালস ইত্যাদি।

৬২। এই অধিকারে চালু বয়লার সংক্রান্ত তথ্যাদি যাতে সঠিকভাবে রাখা হয় সেই উদ্দেশ্যে অধিকারের অফিসে কম্পিউটার বসানোর কাজ পর্যায়ক্রমে নেওয়া হচ্ছে।

**কর্মবিনিয়োগ**

৬৩। মাননীয় মহাশয়, স্বাধীনোত্তর কালে কেন্দ্রীয় এবং রাজ্যস্তরে উপর্যুপরি পরিকল্পনা রূপায়ণ সত্ত্বেও বেকার সমস্যার ভয়াবহতা গভীর উদ্বেগের বিষয়। ভারত সরকারের নূতন অর্থনীতি এবং শিল্পনীতিও কর্মসৃজনের ক্ষেত্রে উল্লেখযোগ্য প্রভাব ফেলতে ব্যর্থ। যথারীতি, পশ্চিমবঙ্গও এই ভয়াবহ অবস্থা থেকে মুক্ত নয়।

৬৪। ১৯৯৮ সালে ১,৩৬,১৫৬ জন মহিলাসমেত ৪,৫২,৯৭৪ জন নূতন কর্মপ্রার্থী রাজ্যের কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে তাদের নাম নথিভুক্ত করেছেন। ১৯৯৭ সালে সংখ্যাটি ছিল ৪,৮২,২০১ জন। আলোচ্য বৎসরে তফসিলি জাতি এবং তফসিলি উপজাতি সম্প্রদায়ভুক্ত নিবন্ধীকৃত কর্মপ্রার্থীর সংখ্যা ছিল যথাক্রমে ২,৮১,১৭২ এবং ৫,৩৮৬ জন। সারা ১৯৯৭-এর হিসেব মতো কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে নথিভুক্ত তালিকায় ৫৭,৫৭,০২৬ জনের নাম থাকলেও '৯৮ সালের সংখ্যাটি কমে দাঁড়ায় ৫৬,৪৮,৭৮০ জনে। '৯৮ সালে নিয়োগও বেশ কমে যায়। '৯৭ সালে নিয়োগকর্তারা ২৯,৯১৪ পদের জন্য বিজ্ঞপ্তি

দিলেও '৯৮ সালে তা ৯,৩৪৪-এ নেমে আসে। আলোচ্য বৎসরে নিযুক্ত কর্মীর সংখ্যা ৮,২৫১ জন যদিও পূর্ববর্তী বৎসরে তা ছিল ১০,৯৭১ জন। আলোচ্য বৎসরে তফসিলি জাতি এবং তফসিলি উপজাতি সম্প্রদায়ভুক্ত থেকে নিযুক্ত প্রার্থীর সংখ্যা হওয়ার কথা যথাক্রমে ১,৬৬২ এবং ৪৪১ জন। পূর্ববর্তী বৎসরে যা ছিল যথাক্রমে ১,৫৫৩ এবং ৩৭৬ জন। আলোচ্য বৎসরে ৪২ জন প্রতিবন্ধী এবং ২৯৪ জন অন্যান্য অনুন্নত শ্রেণীভুক্ত কর্মপ্রার্থীর চাকুরির ব্যবস্থা করা গেছে। পরিষেবা আয়োগ, নিযুক্তি সংস্থা গঠিত হওয়ার জন্য কর্মবিনিয়োগ কেন্দ্রগুলি থেকে চাকুরির সম্ভাবনা কমেছে। সর্বশেষ সংযোজন হিসেবে স্কুল সার্ভিস কমিশনের নাম উল্লেখ করা যায়।

৬৫। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ (কম্পালসারি নোটিফিকেশন অব ভ্যাকেনসিজ) অ্যাক্ট, ১৯৫৯ অনুযায়ী নিয়োগকর্তাদের কাছ থেকে পাওয়া তথ্য থেকেই সংগঠিত ক্ষেত্রে কর্মসংস্থান পরিস্থিতির অবস্থান জানা যায়। ৩১-৩-৯৮-এর হিসেব মাফিক সংগঠিত ক্ষেত্রে নিযুক্ত কর্মীর সংখ্যা ছিল ২২.৯১ লক্ষ যার মধ্যে ১৪.৯৩ লক্ষ জন সরকারি এবং ৭.৯৮ লক্ষ জন বেসরকারি ক্ষেত্রে নিযুক্ত।

৬৬। রাজ্য সরকার কর্মহীনদের সহায়তা প্রকল্প চালু রেখেছেন। '৯৬-'৯৭ এবং '৯৭-'৯৮ আর্থিক বৎসরে এই প্রকল্পে সাহায্যপ্রাপ্তের সংখ্যা ছিল যথাক্রমে ২৩,৭৪২ এবং ১৭,৬৮১ জন। উক্ত প্রকল্পের জন্য রাজ্য সরকার ১২৪.২৪ কোটি টাকা ব্যয় করেছেন। এ পর্যন্ত এই প্রকল্পে মোট ৮,৮১,৩১৯ জন উপকৃত হয়েছেন।

মাননীয় মহাশয়, আগামী আর্থিক বৎসরে রাজ্য সরকার উক্ত প্রকল্পটিকে পরিশীলিত করার সিদ্ধান্ত নিয়েছেন। যোগ্য নথিভুক্তকারিদের দুই বৎসর ধরে প্রতিমাসে ৫০ টাকা দেওয়ার পরিবর্তে ১৯৯৯-২০০০ আর্থিক বৎসর থেকে এককালীন ২,৫০০ টাকা সহায়তা করা হবে।

৬৭। নথিভুক্ত কর্মহীন ব্যক্তিদের জন্য স্বনিযুক্তি প্রকল্পে (সেসরু) রাজ্য সরকার এখনও পর্যন্ত ১,১১,৭২৯ জন নথিভুক্ত কর্মহীন ব্যক্তিকে তাদের স্ব-স্ব প্রকল্প রূপায়ণের জন্য সহায়তা করেছেন। প্রকল্পটির জন্য ১৯৯.৯৫ কোটি টাকা অগ্রিম হিসেবে বরাদ্দ হয়েছে, যার ৭৫ শতাংশ ব্যাঙ্ক-ঋণ এবং বাকি ২৫ শতাংশ রাজ্য সরকারের ভরতুকি।

৬৮। মাননীয় মহাশয়, কর্মবিনিয়োগ কেন্দ্রগুলি নামের তালিকা প্রেরণ করা ছাড়াও বৃত্তিমূলক সহায়তা প্রকল্প গ্রহণ করেছে। এই প্রকল্পের মাধ্যমে, কর্মবিনিয়োগ কেন্দ্রগুলি থেকে যৌথ সহায়তা এবং বৃত্তিমূলক সংবাদ দেওয়া হচ্ছে। এ ছাড়াও শিক্ষা প্রতিষ্ঠানে জীবিকাসংক্রান্ত তথ্য প্রদানের কথাবার্তা চলছে। '৯৮ সালেই বিভিন্ন জেলার ৯টি শিক্ষা প্রতিষ্ঠানে এ ধরনের প্রকল্প চালু করা হয়েছে। ইতিমধ্যে কর্মপ্রার্থিদের সহায়তার জন্য

নানান কাজের সুযোগ-সুবিধা এবং ট্রেনিং সংক্রান্ত তথ্যাদি পরিবেশন করে তা পুস্তিকাকারে প্রকাশ করার প্রচেষ্টা চলছে।

৬৯। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, ঋণ আদায়ের ক্ষেত্রে মহামান্য হাইকোর্টের এক আদেশের ফলে ব্যাঙ্কগুলি লোন দেওয়ার ব্যাপারে দ্বিধাগ্রস্ত ছিল। রাজ্য সরকার এবং ব্যাঙ্ক কর্তৃপক্ষের যৌথ প্রচেষ্টায় উক্ত অসুবিধা দূরীভূত হয়েছে। আশা করা যায় এর ফলে পরবর্তীকালে ব্যাঙ্কের দৃষ্টিভঙ্গি পাল্টাবে এবং অবস্থার উন্নতি ঘটবে।

৭০। আধুনিকীকরণের অঙ্গ হিসেবে, রাজ্য সরকার সমস্ত কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিকে কম্পিউটার নেট ওয়ার্ক-এর আওতায় আনার সিদ্ধান্ত নিয়েছেন। প্রকল্পটি ধাপে ধাপে সুসম্পন্ন হবে। '৯২ সালে দুর্গাপুর কর্মবিনিয়োগ কেন্দ্র এবং '৯৩ সালে কলকাতা আঞ্চলিক কর্মবিনিয়োগ কেন্দ্রের পরিষেবা সম্পূর্ণরূপে কম্পিউটার ব্যবস্থাপনের মধ্যে আনা হয়েছে। নূতন যন্ত্রপাতির দ্বারা প্রকল্পটির উন্নতিসাধনও ঘটানো হয়েছে। '৯৫-'৯৬-এ হাওড়া ও কৃষ্ণনগর কর্মবিনিয়োগ কেন্দ্রে কম্পিউটার স্থাপন সম্পূর্ণ হয়েছে। '৯৭-'৯৮ আর্থিক বৎসরে আরও ৯টি কেন্দ্রে কম্পিউটার স্থাপন হয়েছে। এগুলি হল ঃ (১) দমদম, (২) খিদিরপুর, (৩) বর্ধমান, (৪) হলদিয়া, (৫) বহরমপুর, (৬) বজবজ, (৭) শিলিগুড়ি, (৮) দার্জিলিং, (৯) ডিরেক্টরেট হেডকোয়ার্টার্স। '৯৮-'৯৯ আর্থিক বৎসরে আরও এগারোটি কেন্দ্রে কম্পিউটার স্থাপন হওয়ার পথে। এ ব্যাপারে প্রয়োজনীয় টাকাও অনুমোদিত হয়েছে। ৪-৫ মাসের মধ্যেই উক্ত কেন্দ্রগুলিতে কম্পিউটার ব্যবস্থা চালু হওয়ার সম্ভাবনা। আসন্ন আর্থিক বৎসরে প্রাথমিকভাবে, ২৭টি কেন্দ্রের জন্য কম্পিউটার স্থাপন স্থিরীকৃত হয়েছে এবং এজন্য বাজেট খাতে ৪ কোটি টাকার প্রস্তাব রাখা হয়েছে।

**কর্মচারী রাজ্যবিমা (চিকিৎসা সংক্রান্ত সুবিধা) প্রকল্প**

৭১। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, ১৯৯৭ সালের ১লা জানুয়ারি থেকে কর্মচারী রাজ্যবিমা প্রকল্পে অন্তর্ভুক্তির জন্য সংগঠিত কর্মচারিদের মাসিক বেতনসীমা ৩,০০০ (তিন হাজার) টাকা থেকে বাড়িয়ে ৬,৫০০ (ছয় হাজার পাঁচশো) টাকা করা হয়েছে। বর্তমানে রাজ্যবিমা প্রকল্প পরিষেবা দিচ্ছে ১০,৮৭,২৫৩ (দশ লক্ষ সাতাশি হাজার দুই শত তিপ্পান্ন) বিমাকারী কর্মচারী এবং তাদের পরিবারবর্গকে (৩০শে সেপ্টেম্বর অবধি)। এর ফলে, এই প্রকল্পে উপকৃত ব্যক্তির সংখ্যা দাঁড়িয়েছে ৩৯ লক্ষেরও বেশি।

৭২। রাজ্যবিমা কর্পোরেশন ১লা এপ্রিল, ১৯৯৯ হতে প্রতি বিমাকারীর জন্য বাৎসরিক চিকিৎসা খাতে খরচ ৫০০ টাকা থেকে বাড়িয়ে ৬০০ টাকা করার সিদ্ধান্ত নিয়েছে। বাৎসরিক চিকিৎসা খরচের হার নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| (১) প্রতি বিমাকারীর পরিবার পিছু ওষুধ ও ক্ষতাদি বাঁধিবার পট্টি বা মলম সংক্রান্ত বাৎসরিক খরচ | .. | ১৭০ টাকা |
| (২) প্রতি বিমাকারীর পরিবার পিছু চিকিৎসা সংক্রান্ত সরঞ্জামের রক্ষণা-বেক্ষণ ও মেরামতের জন্য বাৎসরিক খরচ | .. | ২০ টাকা |
| (৩) প্রতি বিমাকারীর পরিবার পিছু বিশেষ ও সাধারণ চিকিৎসার জন্য প্রত্যর্পিত বাৎসরিক খরচ | .. | ৫০ টাকা |
| (৪) প্রতি বিমাকারীর পরিবার পিছু বাৎসরিক গড়পড়তা খরচ | .. | ৩৬০ টাকা |

৭৩। বর্তমানে এই প্রকল্পের আওতায় চিকিৎসার সুযোগ-সুবিধা পাচ্ছেন—(১) কলকাতা, (২) হাওড়া, (৩) হুগলি, (৪) উত্তর চব্বিশ-পরগনা, (৫) দক্ষিণ চব্বিশ-পরগনা, (৬) নদীয়া জেলার কল্যাণী, হরিনঘাটা, ফুলি, সাগুরা, চাকদহ ও রানাঘাট, (৭) মেদিনীপুর জেলার হলদিয়া এবং (৮) বর্ধমান জেলার আসানসোল, রানীগঞ্জ ও দুর্গাপুর অঞ্চলের বিমাকারী কর্মচারিবৃন্দ ও তাদের পরিবারবর্গ।

৭৪। ৩,৬৫৫টি শয্যাবিশিষ্ট ১২টি কর্মচারী রাজ্যবিমা প্রকল্প হাসপাতালের পরিকাঠামোর মাধ্যমে বিমাকারী এবং তাদের পরিবারের সদস্যগণ অন্তর্বিভাগীয় চিকিৎসার সুযোগ পাচ্ছেন। এ ছাড়া রাজ্যের বিভিন্ন হাসপাতালে মোট ৪৪০টি শয্যা সংরক্ষিত আছে ঃ

| | | |
|---|---|---|
| (১) সাধারণ শয্যা | .. | ৩৬টি |
| (২) যক্ষ্মারোগীদের জন্য শয্যা | .. | ৪০০টি |
| (৩) মানসিক রোগীদের জন্য শয্যা | .. | ২টি |
| (৪) ক্যান্সার রোগীদের জন্য শয্যা | .. | ২টি |

৫০০ শয্যাবিশিষ্ট মানিকতলা হাসপাতাল তার ৬ শয্যার আই. সি. সি. ইউনিট নিয়ে 'রেফারাল হাসপাতাল' হিসাবে কাজ করছে এবং হৃদরোগ, হৃদরোগের শল্যচিকিৎসার মতো জটিল বিষয়ের চিকিৎসার সুযোগ বিমাকারিদের কাছে পৌঁছে দিচ্ছে।

৭৫। ১৯৯৭ সালের এপ্রিল মাসে শিয়ালদহে কর্মচারী রাজ্যবিমা হাসপাতালে আধুনিক চিকিৎসার সমস্ত বিষয়গুলি নিয়ে একটি সর্বাধুনিক নতুন বহির্বিভাগ চালু করা হয়েছে। শিয়ালদহ, ব্যান্ডেল, বালটিকুরি এবং কামারহাটি কর্মচারী রাজ্যবিমা হাসপাতালগুলিতে মৃতদেহ সংরক্ষণের জন্য সর্বাধুনিক হিমঘর নির্মাণ করা হয়েছে। ১৯৯৭ সালের জুলাই মাসে ব্যান্ডেল হাসপাতালে ২৫টি অতিরিক্ত শয্যা চালু করা হয়েছে এবং স্থানীয় সাংসদের ফান্ডের সাহায্য নিয়ে ঐ হাসপাতালে একটি অ্যাম্বুলেন্স চালু করা হয়েছে। শিয়ালদহে এবং মানিকতলা হাসপাতালে একটি করে সেমি-অটো অ্যানালইসার বসানোর উদ্যোগ নেওয়া হয়েছে বিমাকারি ও তাদের পরিবারবর্গকে বিশেষজ্ঞ চিকিৎসার সুযোগ স্থানীয়ভাবে দেওয়ার জন্য সমস্ত হাসপাতালগুলিতে আধুনিক এবং উন্নততর যন্ত্রপাতি বসিয়ে তাদের পরিকাঠামো যতটা সম্ভব উন্নত করার প্রচেষ্টা চালানো হচ্ছে।

৭৬। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে গত তিন বছর হল কর্মচারী রাজ্যবিমা প্রকল্প কর্পোরেশন দ্বারা সরাসরি পরিচালিত ঠাকুরপুকুর কর্মচারী রাজ্যবিমা হাসপাতাল পেশাগত রোগের প্রধান চিকিৎসাকেন্দ্র হিসাবে কাজ করছে। মানিকতলা হাসপাতালে পেশাগত রোগে আক্রান্তদের চিকিৎসার জন্য একটি মেডিক্যাল বোর্ড গঠন করা হয়েছে। ঐ বোর্ড রোগীদের সম্বন্ধে ঠাকুরপুকুর হাসপাতাল বা অন্য কোনও ভাল হাসপাতালে পাঠানোর বিষয়ে মতামত দিতে পারেন। বেলুড় হাসপাতালে টি. বি. এবং ফুসফুসের রোগীদের জন্য অনুরূপ একটি মেডিক্যাল বোর্ড গঠন করা হয়েছে এবং তারাই এই ধরনের রোগীদের সম্পর্কে দায়িত্ব পালন করেন।

৭৭। বিমাকারী এবং তাদের পরিবারের সদস্যদের বহির্বিভাগীয় চিকিৎসার সুবিধা পৌঁছে দেওয়ার জন্য এই প্রকল্পে ৩৫টি সার্ভিস ডিসপেন্সারি স্থাপন করা হয়েছে। এ ছাড়া সারা রাজ্যে বিমাকারী চিকিৎসকদের ১,১৮২টি ক্লিনিকের মাধ্যমেও বহির্বিভাগীয় চিকিৎসার ব্যবস্থা রয়েছে। গৌরহাটি এবং শ্রীরামপুর ই. এস. আই. হাসপাতালের দুইটি রোগনির্ণয় কেন্দ্রের মাধ্যমে বহির্বিভাগীয় বিশেষজ্ঞ চিকিৎসা ব্যবস্থা আছে। ই. এস. আই. হাসপাতালে সুযোগ নেই এমন কোনও বিশেষ ধরনের চিকিৎসার প্রয়োজন হলে বিমাকারিদের চিকিৎসার জন্য পাঠানো হয় ঐ ধরনের বিশেষ চিকিৎসার সুযোগ রয়েছে আমাদের রাজ্যের এমন সরকারি হাসপাতালে অথবা রাজ্যের বাইরে ক্রিশ্চিয়ান মেডিক্যাল কলেজ—ভেলোর, শঙ্কর নেত্রালয়—মাদ্রাজ, টাটা মেমোরিয়াল হাসপাতাল—মুম্বাই এবং এ. আই. এম. এস.—দিল্লি-র ন্যায় হাসপাতালে।

৭৮। ১৯৯৮ সালে ১৮টি হার্ট ভাল্ব (মোট মূল্য আট লক্ষ সত্তর হাজার চারশত টাকা) এবং ৭১টি পেসমেকার (মোট ছেচল্লিশ লক্ষ তিয়াত্তর হাজার দুইশত টাকা) বিমাকারিদের দেওয়া হয়েছে। এই প্রকল্পে ৮৬০টি চশমা এবং ২১২টি কৃত্রিম অঙ্গপ্রত্যঙ্গ

এবং তৎসংশ্লিষ্ট সহায়তা বিমাকারী এবং তার পরিবারের সদস্যদের দেওয়া হয়েছে।

২৬,৪০০ টাকা মূল্যের ৮টি করোনারি অ্যানজিওগ্রাফি, ৪,৮৬,৪৩২ টাকা মূল্যের ৬টি করোনারি বেলুন অ্যানজিওপ্লাস্টি ও ২৫,০০০ টাকা মূল্যের ৩টি লিড বিমাকারী ও তাদের পরিবারবর্গকে দেওয়া হয়েছে। দশটি ক্ষেত্রে ১৩,৩৮,৯০০ টাকার আর্থিক সাহায্যও দেওয়া হয়েছে। ৫৩টি ক্ষেত্রে চিকিৎসার জন্য বিমাকারী অথবা তাদের পরিবারবর্গকে এ. আই. এম. এস.—নিউ দিল্লি, সি. এম. সি.—ভেলোর, শঙ্কর নেত্রালয়—চেন্নাই-এ পাঠানো হয়েছে। এপ্রিল, ১৯৯৮ থেকে ডিসেম্বর, ১৯৯৮ পর্যন্ত ৪,৩২৫টি ক্ষেত্রে চিকিৎসার খরচ বাবদ ১,০৯,১৬,০৪৪ টাকা বিমাকারিদের দেওয়া হয়েছে।

৭৯। ১০০ শয্যাবিশিষ্ট দুর্গাপুর ই. এস. আই. হাসপাতালের ভবন নির্মাণের কাজ সম্পূর্ণ হয়েছে। কর্মিদের বাসস্থান এবং পয়ঃপ্রণালীর নির্মাণকাজও প্রায় শেষ হওয়ার মুখে। হাসপাতালটি খুব শীঘ্রই চালু হবে বলে মনে করা হচ্ছে। হাসপাতালটির নির্মাণকাজে বিলম্ব হওয়ার ফলে ঐ এলাকার বিমাকারিদের যে অসুবিধা ভোগ করতে হচ্ছে তার জন্য আমি আন্তরিকভাবে দুঃখ প্রকাশ করছি। গড়-শ্যামনগরে ১০০ শয্যাবিশিষ্ট একটি হাসপাতাল স্থাপনের পরিবর্তিত নক্সা ই. এস. আই. কর্পোরেশন অনুমোদন করেছেন। হলদিয়াতে একটি ই. এস. আই. হাসপাতাল নির্মাণ এবং ক্রমান্বয়ে শিলিগুড়ি, বার্নপুর, কুলটি এবং খড়গপুরে ই. এস. আই. স্কীম চালু করার প্রস্তাব রাজ্য সরকার এবং ই. এস. আই. কর্পোরেশনের বিবেচনাধীন আছে।

৮০। মানিকতলা ই. এস. আই. হাসপাতালে কর্মচারী রাজ্যবিমা চিকিৎসা সংক্রান্ত সুবিধা প্রকল্পের নিজস্ব একটি ব্লাড ব্যাঙ্ক আছে। একটি অ্যাম্বুলেন্সের সুবিধাসম্বলিত এই ব্লাড ব্যাঙ্কটি রক্তদান শিবিরের মাধ্যমে সারা বৎসর ধরে নিরাপদ রক্ত সংগ্রহের কাজ করে আসছে; ব্লাড ব্যাঙ্কটি দিবারাত্র খোলা রেখে ই. এস. আই. হাসপাতালগুলিতে রক্ত সরবরাহ হয়। এলিজা টেস্টের মাধ্যমে এইড্‌স রোগের এইচ. আই. ভি. ভাইরাস রক্তে আছে কি না তা দেখবার প্রয়োজনীয় ব্যবস্থা এই ব্লাড ব্যাঙ্কে রয়েছে।

৮১। মানিকতলা ই. এস. আই. হাসপাতালের পিছনে একটি নতুন ব্লকে নার্স প্রশিক্ষণ কেন্দ্র চালু রয়েছে। প্রতি বৎসরে ৩০ জন প্রার্থীকে প্রশিক্ষণ দেওয়া হয়। আরও বেশি সংখ্যক নার্সকে প্রশিক্ষণের আওতায় আনার জন্য পরিকাঠামো বাড়ানোর পরিকল্পনা নেওয়া হয়েছে। অন্যান্য হাসপাতালগুলিতে বহির্বিভাগের প্রশিক্ষণ নেওয়ার সুবিধার্থে ট্রেনি নার্সদের ব্যবহারের জন্য একটি নতুন বাস ঐ ট্রেনিং সেন্টারে দেওয়া হয়েছে।

৮২। ই. এস. আই. ডাইরেক্টরেটের এবং সেন্ট্রাল মেডিক্যাল স্টোরস-এর প্রশাসনিক ভবন সম্পূর্ণ হতে চলেছে। নতুন ভবনে স্থানান্তরের পর ডাইরেক্টরের সমস্ত কাজ

কমপিউটার ব্যবস্থার মাধ্যমে করার পরিকল্পনা নেওয়া হয়েছে।

৮৩। হুগলি জেলার কুন্তীঘাটে একটি সার্ভিস ডিসপেনসারি খোলার জন্য যথাযথ ব্যবস্থা নেওয়া হয়েছে। শিয়ালদহ হাসপাতালের সংস্কার এবং ও. পি. ডি. কমপ্লেক্স-এর জন্য বহির্বিভাগ ভবন নির্মাণের জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। তদুপরি, কর্মচারী রাজ্যবিমা কর্পোরেশনের 'অ্যাকশন' প্ল্যান অনুসারে ই. এস. আই. স্কীমের উৎকর্ষসাধন এবং ই. এস. আই. হাসপাতালগুলির আধুনিকীকরণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

৮৪। টেন্ডার নির্বাচন কমিটি দ্বারা নির্ধারিত ৫০৯ রকম ওষুধের মধ্যে যতরকমের ওষুধ প্রয়োজন, কেন্দ্রীয় মেডিক্যাল স্টোর্স তা কেনেন। উপরোক্ত ওষুধগুলি ৫২টি রাজ্যবিমা ঔষধালয়, ৩৫টি সার্ভিস ডিসপেনসারি এবং ১১৯ জন আই. এম. ও.-এর মাধ্যমে বিমাকারিদের দেওয়া হয়।

৮৫। এই রাজ্যে কর্মচারী রাজ্যবিমার স্থায়ী সমিতির চেয়ারম্যান শ্রী রবীন মুখার্জি মহাশয় এবং অন্যান্য সদস্যদের এই কর্মচারী রাজ্যবিমা প্রকল্প কর্মসূচি রূপায়ণের প্রয়োজনীয় পরামর্শ ও সাহায্য দেওয়ার জন্য আমার আন্তরিক ধন্যবাদ জানাই।

৮৬। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, পাটশিল্প এবং অন্যান্য শিল্পের বহু কর্মচারী বন্ধুগণ তাদের বেতন থেকে বিমার চাঁদা কেটে নেওয়া সত্ত্বেও এই প্রকল্পের সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত হচ্ছেন। কারণ, ঐ চাঁদা মালিকদের দেয় অংশসহ কর্মচারী রাজ্যবিমা কর্পোরেশনের কাছে জমা পড়ছে না। সাধারণ রাজস্ব আদায়ের জন্য প্রয়োজনীয় ব্যবস্থাসহ ইন্ডিয়ান পেনাল কোড এবং ই. এস. আই. অ্যাক্টের বিভিন্ন ধারার মাধ্যমে খেলাপি মালিকদের কাছ থেকে বকেয়া আদায়ের জন্য কর্মচারী রাজ্যবিমা কর্পোরেশন প্রয়োজনীয় ব্যবস্থা নিচ্ছেন।

**প্রশিক্ষণ**

৮৭। এই রাজ্যে কারিগরি প্রশিক্ষণ স্তরে এন. সি. ভি. টি. (ন্যাশনাল কাউন্সিল অব ভোকেশনাল ট্রেনিং) অনুমোদিত শিক্ষাসূচি অনুযায়ী ৪টি মহিলা প্রশিক্ষণ কেন্দ্রসহ ২৫টি প্রশিক্ষণ কেন্দ্রের মাধ্যমে সংগঠিত এবং অসংগঠিত শিল্প সংস্থার ক্ষেত্রে দক্ষ কারিগর এবং তত্ত্বাবধায়কের চাহিদা মেটাবার জন্য প্রশিক্ষণ দেওয়া হয়।

৮৯। সিউড়ি, টালিগঞ্জ, শিলিগুড়ি, দুর্গাপুর, হুগলি এবং হলদিয়া আই. টি. আই.-তে প্লাসটিক প্রসেসিং অপারেটরের নতুন প্রশিক্ষণ সূচি চালু করা হয়েছে। কলকাতায় মহিলাদের জন্য আই. টি. আই.-তে এক বছরের কেশ এবং ত্বকের যত্ন সংক্রান্ত প্রশিক্ষণ সূচি বর্তমান শিক্ষাবর্ষ থেকে শুরু করা হয়েছে এবং পরবর্তী শিক্ষাবর্ষ থেকে শিলিগুড়িতে

মহিলাদের আই. টি. আই.-তে এই প্রশিক্ষণ চালু করা হবে। ১৯৯৮-৯৯ বর্ষে নভেম্বর '৯৮ পর্যন্ত, অ্যাপ্রেন্টিস অ্যাক্ট, ১৯৬১ অনুযায়ী বিভিন্ন সংস্থায় মোট ৪,৬৬৪ জন শিক্ষানবীশ নিযুক্ত করা হয়েছে।

৯০। দক্ষিণ ২৪-পরগনার আমতলায় প্রস্তাবিত আই. টি. আই.-এর নির্মাণ্‌কাজ সমাপ্তির পথে। আশা করা যাচ্ছে, পরবর্তী শিক্ষাবর্ষ থেকে উক্ত নতুন আই. টি. আই.-এ প্রশিক্ষণ কর্মসূচি শুরু করা যাবে। দক্ষিণ দিনাজপুরের বালুরঘাটে এবং জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ারের আই. টি. আই.-তে (১) রেডিও-টি.ভি. সার্ভিসিং এবং (২) ইলেক্ট্রিক পাওয়ার অ্যাপ্লায়েন্সের মেরামত ও রক্ষণাবেক্ষণ সংক্রান্ত প্রশিক্ষণ শুরু হয়েছে।

৯১। বর্তমান চাহিদা মেটাবার জন্য আই. টি. আই.-গুলিতে আরও নতুন গৃহ এবং শ্রেণীকক্ষ নির্মাণ করা হয়েছে। এই উদ্দেশ্যে আরও শ্রেণীকক্ষ, ওয়ার্কশপ শেড এবং প্রশাসনিক গৃহ নির্মাণ করার জন্য পরবর্তী বাজেট-বর্ষে অর্থবরাদ্দ করার ব্যবস্থা রাখা হয়েছে।

৯২। বিভিন্ন আই. টি. আই.-গুলিতে স্বল্পসময়ের প্রশিক্ষণ সূচি (৬ মাস-কাল) চালু করার জন্য কার্যকর পদক্ষেপ নেওয়া হচ্ছে। আই. টি. আই.-গুলির উন্নয়নের জন্য ১৯৯৯-২০০০ সালের রাজ্য পরিকল্পনা খাতে ৩ কোটি ১০ লক্ষ টাকা বরাদ্দ করার প্রস্তাব রাখা হয়েছে।

৯৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যে দ্রুত শিল্পায়নের জন্য কঠোর প্রচেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে। শিল্পোদ্যোগিদের জন্য কতকগুলি সুযোগ-সুবিধা ঘোষণা করা হয়েছে এবং রাজ্যের পরিকাঠামোর উনয়নকে অগ্রাধিকার দেওয়া হয়েছে। এই নীতির সুফল পাওয়া যাচ্ছে এবং নূতন শিল্প প্রতিষ্ঠান গড়ে উঠছে। কিন্তু পাট শিল্প, বস্ত্র শিল্প, ইঞ্জিনিয়ারিং শিল্প এবং চা-শিল্পের মতো ঐতিহ্যসম্পন্ন শিল্পগুলির প্রতি যথাযথ নজর দিতে হবে এবং প্রয়োজনমতো এই শিল্পগুলিকে পুনরুজ্জীবিত ও পুনর্বাসিত করতে হবে। এজন্য আর্থিক প্রতিষ্ঠান ও ব্যাঙ্ক এবং শ্রমিকশ্রেণী তথা জনসাধারণের সহযোগিতা প্রয়োজন। এই শিল্পগুলিকে সাহায্য করার জন্য ভারত সরকারকে তাদের নীতির উপযুক্ত সমন্বয় ও অর্থবরাদ্দের ব্যবস্থা করতে হবে।

৯৪। আমরা আশা করি শ্রমিকশ্রেণী ও শ্রমিকসংগঠনগুলি দেশের স্বার্থকে অধিক গুরুত্ব দেবেন এবং নিজেদের অধিকার ও সুযোগ-সুবিধা ক্ষুন্ন না করে উৎপাদন ও উৎপাদনশীলতা বৃদ্ধির জন্য কাজ করবেন। এই রাজ্যের শিল্পে শান্তি ও ঐক্য বজায় রাখার দীর্ঘ ঐতিহ্য আছে। এখানে বিরোধ ও মত পার্থক্যসমূহ আলাপ-আলোচনার মাধ্যমে মিটিয়ে নেওয়া হয়। আমরা আগামী দিনগুলিতেও আশা করি মালিক ও শ্রমিকের

মধ্যে সহৃদয় সম্পর্ক বজায় থাকবে। এ ব্যাপারে মালিকপক্ষের এক বিশেষ দায়িত্ব আছে। তারা আইনগত বাধ্যবাধকতা পালন করুন এবং শ্রমিকদের ন্যায্য স্বার্থের দিকে নজর রাখুন। তারা শ্রমিকদের সঙ্গে তাদের সমস্যাগুলি নিয়ে আলোচনা করুন ও তাদের পরামর্শ ও প্রস্তাব আহ্বান করুন। আমরা আশা করি এ রকম ঘটলে শ্রমিকেরা উপযুক্ত সাড়া দেবেন এবং শিল্পের অনুকূল পরিবেশ এর ফলে গড়ে উঠবে।

৯৫। আমরা এমন এক অবস্থায় পৌছেছি যেখানে বহুজাতিক সংস্থার সঙ্গে তীব্র প্রতিদ্বন্দ্বিতা শুরু হয়েছে। ভারত সরকারের শ্রমিক বিরোধী নীতিসমূহের জন্য আগামী দিনগুলিতেও শ্রমিক শ্রেণী তথা শিল্পগুলি আরও কঠিন পরিস্থিতির মধ্যে পড়বে। মালিকপক্ষের অনেকই ভারত সরকার কর্তৃক অনুসৃত উদারনীতি, শিল্পের আন্তর্জাতিককরণ এবং খোলা বাজার অর্থনীতিকে স্বাগত জানিয়েছিলেন। এখন তাদের অনেকেরই মোহভঙ্গ হয়েছে। ভারত সরকারের বিপথগামী ও জাতীয়তাবিরোধী নীতিসমূহের বিরুদ্ধে লড়াই করার জন্য শ্রমিক সংগঠনগুলির সঙ্গে হাত মেলাতে আমরা তাদের অনুরোধ করছি। আমরা আসা করি, জাতি-ধর্ম-ভাষানির্বিশেষে শ্রমিক শ্রেণী তাদের স্বার্থের সঙ্গে দেশের সাধারণ লোকের স্বার্থরক্ষা করার জন্য ঐক্যবদ্ধভাবে কাজ করবেন। আমরা আরও আশা করি, যে সব মৌলবাদী শক্তি দেশের সাধারণ লোককে জাতি, ধর্ম ইত্যাদির নামে বিভক্ত করতে চাইছে তাদের এই কুপ্রচেষ্টা শ্রমিকশ্রেণী ব্যর্থ করে দেবেন। আমরা শ্রমিকশ্রেণীকে জানাতে চাই যে, বামফ্রন্ট সরকার ন্যায়সঙ্গত সংগ্রামে সর্বদাই তাদের পাশে থাকবেন।

৯৬। মাননীয় মহাশয়, এই বক্তব্য রেখে আমি এই সভায় আমার প্রস্তাব গ্রহণ করার জন্য পেশ করছি।

## DEMAND No. 40

### Major Heads : 2235—Social Security and Welfare (Rehabilitation) and 6235—Loans for Social Security and Welfare (Rehabilitation)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 37,00,76,000 be granted for expenditure under Demand No. 40, Major Heads : "2235—Social Security and Welfare (Rehabilitation) and 6235—Loans for Social Security and Welfare (Rehabilitation)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 12,21,25,000 already voted

on account)

(The printed Budget Speech of Shri Kanti Biswas on Demand No. 40 was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে ১৯৯৯-২০০০ সালের আর্থিক বছরের নিমিত্তে ৪০ নং দাবির অন্তর্ভুক্ত মোট ৩৭,০০,৭৬,০০০ (সাঁইত্রিশ কোটি ছিয়াত্তর হাজার) টাকার ব্যয়-বরাদ্দের দাবি আমি মঞ্জুরির জন্য উপস্থিত করছি। এই দাবির মুখ্য খাতগুলি হল ঃ "২২৩৫— সামাজিক নিরাপত্তা ও কল্যাণ (পুনর্বাসন)" এবং "৬২৩৫—সামাজিক নিরাপত্তা ও কল্যাণের জন্য ঋণ (পুনর্বাসন) "ভোট অন অ্যাকাউন্ট"-এ অনুমোদিত মোট ১২,২১,২৫,০০০ (বারো কোটি একুশ লক্ষ পঁচিশ হাজার) টাকাও এই দাবির মধ্যে ধরা হয়েছে।

২। মাননীয় অধ্যক্ষ মহোদয়, উপরোক্ত ব্যয়-বরাদ্দের দাবি মঞ্জুরির উদ্দেশ্যে এই সভার অনুমোদন প্রার্থনা করতে গিয়ে, আমি এই রাজ্যে শরণার্থীদের পুনর্বাসন সমস্যা এবং এই জাতীয় ও মানবিক সমস্যার সমাধানকল্পে বামফ্রন্ট সরকার যে ধারাবাহিক প্রচেষ্টা করে চলেছেন, তার একটা বিবরণ রাখতে চাইছি।

৩। আমরা জানি এই রাজ্যে শরণার্থী পুনর্বাসন সমস্যা হল ধর্মের ভিত্তিতে দেশভাগের প্রত্যক্ষ ফল। তৎকালীন বিবাদমান প্রধান রাজনৈতিক দলগুলি নিজেদের মধ্যে ক্ষমতা ভাগ করে নেওয়ার জন্য ইংরেজদের সঙ্গে রফা করে এই দেশবিভাগকে স্বীকার করে নেয়। অবশ্য এই প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল যে, দেশভাগের ফলে যাঁরা ক্ষতিগ্রস্ত হবেন এবং ভারতবর্ষে আসতে বাধ্য হবেন, তাঁরা এই দেশে স্বাগত এবং তাঁদের জন্য আশ্রয়, বাসস্থান ও জীবিকার ব্যবস্থা করা হবে। কিন্তু প্রত্যাশার সম্পূর্ণ বিপরীত ঘটনা ঘটল এবং এই সমস্ত আশ্বাস, বিশেষভাবে পূর্বাঞ্চলের ক্ষেত্রে, ভুলে যাওয়া হল।

৪। পশ্চিমবঙ্গের কথা ধরলে, এই রাজ্যে তৎকালীন পূর্ব পাকিস্তান থেকে শরণার্থীদের আগমন শুরু হয়েছিল সেই ১৯৪৬ সাল থেকেই অর্থাৎ দেশভাগের আগে থেকেই। তখন নোয়াখালির হাঙ্গামায় ৫৮,০০০ ক্ষতিগ্রস্ত মানুষ সীমান্ত অতিক্রম করে এই বাংলায় চলে আসেন। এই জনস্রোতের ধারা ক্রমশ গতি পেতে থাকে এবং দেশবিভাগের পরে তা প্লাবনে পরিণত হয়। ১৯৫০ সালের মধ্যেই এই শরণার্থীদের সংখ্যা দাঁড়ায় কম্‌বেশি ২৫.৫০ লক্ষে। তখনও পর্যন্ত এই সব আর্ত আশ্রয়হীন মানুষের পুনর্বাসনের কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। এই মানবিক সমস্যার মোকাবিলায় যখন এক ইতিবাচক

**পদক্ষেপ** গ্রহণ করাই ছিল সেই সময়কার জরুরি কাজ, ভারত সরকার তখন 'নেহরু-লিকায়ত চুক্তি' উপহার দিলেন। বস্তুতপক্ষে এই চুক্তির মাধ্যমে শরণার্থীদের ফেরত পাঠানোর পরিকল্পনাটি ঠিক করা হয়েছিল। কিন্তু কোন শরণার্থী ফিরে যাননি এবং 'নেহরু-লিকায়ত চুক্তি' অচিরেই মূল্যহীন কাগজের টুকরোয় পরিণত হয়। শরণার্থীদের আগমন যথারীতি চলতে থাকে, তবে এর মাত্রা তৎকালীন পূর্ববঙ্গের সামাজিক ও রাজনৈকি পরিস্থিতির উপর নির্ভরশীল ছিল। ভারত সরকারের হিসাব অনুযায়ী ১৯৭৩ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গে শরণার্থীদের সংখ্যা ছিল ৫২,৮৩,৩২৪। ১৯৭৩ সালের তদানীন্তন রাজ্য সরকারের হিসাবে এই সংখ্যা দেখানো হয়েছিল ৫৮ লক্ষ, যার মধ্যে ৭.৫০ লক্ষ ছিলেন 'নিউ মাইগ্রান্ট'। বামফ্রন্ট সরকার দ্বারা গঠিত আর. আর. কমিটি ১৯৮১ সালে পেশ করা প্রতিবেদনে এই সংখ্যা ৮০ লক্ষ বলে উল্লেখ করেছিলেন। গত ১৮ বছরের জনসংখ্যা বৃদ্ধির সঙ্গে সঙ্গে এই সংখ্যা আরও বেড়ে গেছে।

৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমাঞ্চল ও পূর্বাঞ্চলের শরণার্থীদের পুনর্বাসনের ব্যাপারে ভারত সরকার যে বৈষম্যমূলক নীতি গ্রহণ করেছিলেন, তা তুলে ধরার অনুমতি চাইছি। দেশভাগের ১২ বছরের মধ্যে পশ্চিম পাকিস্তান থেকে আগত ৪৭.৪০ লক্ষ শরণার্থীর পুনর্বাসনের কাজ প্রায় শেষ হয়ে গিয়েছিল। পক্ষান্তরে পূর্বাঞ্চলে কেন্দ্রীয় সরকারের টাকা খরচ করা হয়েছিল স্থায়ী পুনর্বাসনের জন্য নয়, বরং রাজ্যে যে সব ক্যাম্প ও হোম স্থাপিত হয়েছিল, সেখানে বসবাসকারি শরণার্থীদের ত্রাণ দেওয়ার জন্য। এই প্রসঙ্গে পার্লামেন্টের এস্টিমেট কমিটির (১৯৫৯-১৯৬০) নিম্নলিখিত স্বীকারোক্তি বিশেষ তাৎপর্যপূর্ণ। 'কেবলমাত্র ১৯৫৫ সাল ও তার পরেই ভারত সরকার পূর্ব পাকিস্তানের বাস্তুচ্যুত ব্যক্তিদের সমস্যা যুক্তিপূর্ণ উপায়ে সমাধান করার চেষ্টা করেন।'

৬। নীচের তথ্যগুলি থেকেই প্রতীয়মান হবে, মূলত এই বৈষম্যমূলক আচরণের জন্যই স্বাধীনতালাভের ৫১ বছর পরেও এ রাজ্যে উদ্বাস্তু পুনর্বাসনের সমস্যা এখনও অমীমাংসিত থেকে গেছে।

(ক) পশ্চিম পাকিস্তান থেকে আগত শরণার্থীরা তাঁদের ফেলে আসা স্থাবর সম্পত্তির জন্য ৩১.৩.৭১. তারিখ পর্যন্ত ১৯১.১৬ কোটি টাকা ক্ষতিপূরণ পেয়েছিলেন, কিন্তু এরকম কোনও ক্ষতিপূরণ পূর্ব পাকিস্তান থেকে আগত শরণার্থীদের দেওয়া হল না। পরিবর্তে তাদেরকে এই মূল্যহীন চুক্তি অর্থাৎ 'নেহরু-লিকায়ত চুক্তি' উপহার দেওয়া হল।

(খ) স্থাবর সম্পত্তির ক্ষতিপূরণ ছাড়াও পশ্চিম পাকিস্তান থেকে আগত শরণার্থীরা ঠিকাদারের বিল, আর্নেস্ট মানি, জামানত, আমানত, ভবিষ্যনিধি, বেতন,

স্থানান্তরিত ব্যাঙ্ক আমানত, শেয়ার, লভ্যাংশ, পেনসন, ডাক বিমা ইত্যাদি বিভিন্ন অস্থাবর সম্পত্তির দরুন ক্ষতিপূরণ পেয়েছিলেন। ১৯৫৫ সালের মে মাসে ভারত সরকার এই সব দাবি মেটাবার উদ্দেশ্যে 'কেন্দ্রীয় দাবি-পূরণ সংস্থা' (সি. সি. ও.) নামে একটি পৃথক সরকারি কার্যালয় স্থাপন করেছিলেন। কিন্তু বিস্ময়করভাবে পূর্ব পাকিস্তান থেকে আগত শরণার্থীদের এই সংস্থার আওতা থেকে বাদ রাখা হল এবং তাঁদের অনুরূপ দাবিসমূহ আদৌ বিবেচিত হল না।

(গ) এ দেশে ফেলে যাওয়া ৬.৫০ লাখ গ্রামের বাড়ি এবং ৬০ লক্ষ একর কৃষি জমির মোট মূল্য ধার্য হয়েছিল ১৫০ কোটি টাকা। এই জমি ও বাড়ি পশ্চিম পাকিস্তান থেকে আগত শরণার্থীদের মধ্যে বণ্টিত হয়েছিল। কিন্তু পশ্চিমবঙ্গে এ ধরনের কোনও পরিস্থিতি তৈরি হয়নি।

(ঘ) পশ্চিম পাকিস্তান থেকে আগত শরণার্থীদের জন্য ভারত সরকার ১.৬৬ লাখ বসতবাড়ি তৈরি করে দেন, অথচ পূর্ব পাকিস্তানের শরণার্থীদের জন্য খুবই সীমিত সংখ্যক এ ধরনের বসতবাড়ি নির্মাণ করা হয়েছিল।

(ঙ) ভারত সরকার পশ্চিম পাকিস্তান থেকে আগত ২.৮৪ লক্ষ শরণার্থীকে চাকরি দিয়েছেন, আর পূর্ব পাকিস্তান থেকে আগত শরণার্থীদের ক্ষেত্রে এ সংখ্যা শুধুই ১ লক্ষ ১০ হাজার।

(চ) পশ্চিম পাকিস্তান থেকে আগত শরণার্থীদের পুনর্বাসনের জন্য ১৯টি স্বয়ংসম্পূর্ণ উপনগরী স্থাপন করা হয়েছিল। এ ছাড়া ৩৬টি আধুনিক নাগরিক সুবিধা-সংবলিত কলোনি তৈরি করা হয়েছিল বর্তমান নগর ও শহরের উপকণ্ঠ হিসাবে।

(ছ) এই বৈষম্যের পুঞ্জীভূত ফল হল এই যে, ১৯৭৩ সালের জুলাই পর্যন্ত পশ্চিম পাকিস্তান থেকে আগত ৪৭.৪০ লক্ষ শরণার্থীর জন্য ব্যয় করা হয়েছিল ৪৫৬ কোটি টাকা, আর সেখানে উক্ত সময় পর্যন্ত পূর্ব পাকিস্তান থেকে আগত ৫৮ লক্ষ উদ্বাস্তুর জন্য খরচ হয়েছিল ৮৫ কোটি টাকা।

উপরের দেওয়া সমস্ত তথ্য ও পরিসংখ্যান সকলেরই জানা এবং পূর্বেও এ সভার সামনে পেশ করা হয়েছিল। সমস্যার সঠিক মূল্যায়নের জন্য এর পুনরাবৃত্তি করা হল।

৭। আমরা যখন সরকারের বাইরে ছিলাম বা যখন সরকারে এসেছি, উভয় অবস্থাতেই এই ধারণা পোষণ করে এসেছি যে, দেশের স্বাধীনতার জন্য যাঁরা মূল্য

দিয়েছিলন, সেই সমস্ত উদ্বাস্তুর পুনর্বাসনের ব্যবস্থা করা একটা অবশ্যকর্তব্য এবং এর জন্য সমগ্র জাতি দায়বদ্ধ। উদ্বাস্তুরা যখন জবরদখল কলোনি প্রতিষ্ঠার আন্দোলন শুরু করেন, আমরা তাঁদের সঙ্গে ছিলাম, পরবর্তীকালে তাঁরা যখন ওই সমস্ত কলোনির নিয়মিতকরণের দাবি জানান, আমরা তাঁদেরকে জমির নিঃশর্ত মালিকানা দেবার ব্যাপারে সচেষ্ট ছিলাম। যদিও কেন্দ্রীয় সরকার শুরুতে এই দাবি মেনে নিতে অনিচ্ছুক ছিলেন, বামফ্রন্ট সরকার শেষ পর্যন্ত সরকারি জমির উপর বসবাসকারি উদ্বাস্তু পরিবারদের জমির নিঃশর্ত মালিকানা দেবার সিদ্ধান্ত নেন। ফলে, এটা মেনে নেওয়া ছাড়া কেন্দ্রীয় সরকারের কাছে শেষ পর্যন্ত কোনও গত্যন্তর রইল না।

৮। যদিও পুনর্বাসনের সমস্যা একটা জাতীয় সমস্যা, কেন্দ্রীয় সরকার পর্যায়ক্রমে হয় অস্বীকার করেছন নতুবা সহায়তা দানে বিলম্ব করেছেন। বছরের পর বছর নিস্পৃহ কেন্দ্রীয় সরকার অর্থ বরাদ্দ কমান এবং দাবি করতে থাকেন যে উদ্বাস্তু সমস্যা বহুলাংশে মিটে গেছে এবং শুধুমাত্র 'অবশিষ্ট সমস্যা' রয়ে গেছে।

পশ্চিমবঙ্গের শরণার্থীদের পুনর্বাসনের কাজ মোটামুটি শেষ এবং কেবলমাত্র 'অবশিষ্ট কাজ' বাকি আছে যার জন্য মাত্র ২১.৮৮ কোটি টাকা দরকার—১৯৬০ সালে ভারত সরকারের এই ঘোষণা এবং পুনর্বাসন কাজ শেষ করার জন্য ১৯৭৩ সালের রাজ্য সরকারের মোট ১৫০ কোটি টাকার মাস্টার প্ল্যান বিবেচনা করতে অস্বীকার করা, এই দুই ঘটনার মধ্য দিয়ে ভারত সরকার তাঁদের নেতিবাচক মনোভাব এবং স্বদিচ্ছার অভাব প্রমাণ করেছেন।

৯। পশ্চিমবঙ্গে উদ্বাস্তু পুনর্বাসনে অবশিষ্ট সমস্যাবলী মূল্যায়ন করে তার সমাধানকল্পে প্রয়োজনীয় সুপারিশ করার জন্য ভারত সরকার ১৯৭৬ সালের মার্চ মাসে 'ওয়ার্কিং গ্রুপ' গঠন করেন। উক্ত 'ওয়ার্কিং গ্রুপ' শহর ও গ্রামীণ এলাকার সমস্ত স্বীকৃত কলোনিতে পরিকাঠামোগত উন্নয়নের জন্য অর্থ বরাদ্দের সুপারিশ করেন। অর্থনৈতিক পুনর্বাসনের জন্যেও অর্থ মঞ্জুরির সুপারিশ করা হয়েছিল। কেন্দ্রীয় মন্ত্রিসভা সমস্ত সুপারিশই মেনে নেন। এর পরেই ভারত সরকার উক্ত সুপারিশ অনুযায়ী অর্থ বরাদ্দের নির্দিষ্ট প্রতিশ্রুতি দেন। তবুও আজ পর্যন্ত কেবলমাত্র শহর এলাকার কিছু কলোনির জন্য অর্থ বরাদ্দ করা হয়েছে, কিন্তু ৬০৭-গুচ্ছের শহর এলাকার কলোনির জন্য বা গ্রামীণ এলাকার কলোনির জন্য কোনও অর্থও মঞ্জুর করা হয়নি। এমনকি ওয়ার্কিং গ্রুপের সুপারিশমত শরণার্থী পরিবারদের অর্থনৈতিক পুনর্বাসন সংক্রান্ত প্রতিশ্রুতি ভারত সরকার পালন করেননি। ১৯৭৮ সালে বামফ্রন্ট সরকার এই রাজ্যে পুনর্বাসন সমস্যার সঠিক মূল্যায়নের জন্য তদানীন্তন লোকসভার সদস্য শ্রীসমর মুখার্জির সভাপতিত্বে আর. আর. কমিটি গঠন করেন। উক্ত কমিটি উদ্বাস্তু পুনর্বাসনের জন্য মোট ৭৫০ কোটি টাকা ব্যয়ের

একটি প্রস্তাব সুপারিশ করে। কিন্তু কমিটির জবরদখল কলোনির নিয়মিতকরণ সংক্রান্ত সুপারিশ ছাড়া ভারত সরকার আর কোনও সুপারিশ গ্রহণ করেননি।

১০। এই রাজ্যে শরণার্থী পুনর্বাসন সমস্যার সমাধানকল্পে টাকা বরাদ্দের এককালীন একটা বন্দোবসস্তের কথা ভেবে, ১৯৯২ সালের জুন মাসে রাজ্য সরকার কেন্দ্রের নিকট 'প্যাকেজ প্রস্তাব' পাঠান ও মোট ১৭২৬.৫০ কোটি টাকা দাবি করেন। যে সব প্রধান খাতে অর্থ সাহায্য চাওয়া হয়েছিল, তা হল এইরূপ ঃ

(ক) কলোনিগুলোর নিয়মিতকরণ
(ব্যাক্তিমালিক ও কেন্দ্রীয় সরকারের বিভাগগুলোকে দেয়)২৩.২২ কোটি টাকা

(খ) কলোনিগুলোর নিয়মিতকরণ
(স্থানীয় সংস্থা ও অন্যান্য সংস্থাকে দেয়) ১৫ কোটি টাকা

(গ) কলোনিগুলোর নিয়মিতকরণ
(রাজ্য সরকারের জমির দেয়) ১৩৭ কোটি টাকা

(ঘ) কলোনি উন্নয়ন ৪০০ কোটি টাকা

(ঙ) অর্থনৈতিক পুনর্বাসন ১১৫০ কোটি টাকা

১১। যদিও ব্যক্তিগত মালিকানাধীন জমির জন্য এবং কেন্দ্রীয় সরকারের জমির জন্য টাকা বরাদ্দ করা হয়, কিন্তু রাজ্য সরকারের বিভিন্ন বিভাগের যে জমির উপর স্বীকৃত উদ্বাস্তু কলোনিগুলির নিয়মিতকরণ করা হয়েছে, তার ক্ষতিপূরণের ন্যায়সম্মত দাবি ভারত সরকার প্রত্যাখ্যান করেছেন। অর্থনৈতিক পুনর্বাসনের জন্য 'ওয়ার্কিং গ্রুপের' সুপারিশগুলি মেনে নেওয়া সত্ত্বেও প্যাকেজ প্রস্তাবের অন্তর্ভুক্ত রাজ্য সরকারের অর্থনৈতিক পুনর্বাসনের প্রস্তাবগুলি ভারত সরকার খারিজ করে দিয়েছেন। যুক্তি দেওয়া হয়েছে যে, কালের প্রবাহে উদ্বাস্তুরা সাধারণ জনগোষ্ঠীর সঙ্গে মিশে গেছেন। ১৯৯৪ সালের জুলাই মাসে এক সর্বদলীয় প্রতিনিধিদল তৎকালীন প্রধানমন্ত্রী, অর্থমন্ত্রী ও যোজনা কমিশনের ডেপুটি চেয়ারম্যানের সঙ্গে দেখা করে, তাদের প্রত্যেককে এক স্মারকলিপি পেশ করেছিলেন। কিন্তু প্রত্যাশিত ফল এখনও পাওয়া যায়নি।

১২। ইতিমধ্যে ১৯৯৬ সালে কেন্দ্রে যুক্তফ্রন্ট সরকার গঠিত হয়েছে। ১৯৯৮ সালে এসেছেন নতুন সরকার। ৬০৭-গুচ্ছের কলোনি ও গ্রামীণ কলোনিগুলির পরিকাঠামো উন্নয়নের জন্য আমরা আবার কেন্দ্রীয় সরকারের কাছে অর্থ বরাদ্দের দাবি পেশ করলাম। সেই দাবিতে সম্মত হলে, কেন্দ্রীয় সরকারের পূর্ব প্রতিশ্রুতির সঙ্গে তা সঙ্গতিপূর্ণ হত।

এ ছাড়াও রাজ্য সরকার এ যাবৎ অনুল্লেখিত ৯৯৮-গুচ্ছের কলোনিগুলির স্বীকৃতি দানের সুপারিশ করেন। কিন্তু কেন্দ্রীয় সরকার সেই অনুরোধও প্রত্যাখ্যান করেন।

১৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের তত্ত্বাবধানে যে সমস্ত প্রকল্প বর্তমানে রূপায়িত হচ্ছে, আমি এখন সংক্ষেপে তার উল্লেখ করব।

(ক) কেন্দ্রীয় সরকার প্লট পিছু ১৭,৭৭৭ টাকা হারে শহরের কলোনির ৪৪,০২৫-টি প্লটের পরিকাঠামো উন্নয়নের লক্ষ্যে মোট ৭৮.২৭ কোটি টাকা অনুমোদন করেছেন। ১৯৯২ সালে সর্বদলীয় প্রতিনিধি দলের দাবি সনদে উল্লেখিত ২,৫০,০০০ প্লটের তুলনায় উক্ত ৪৪,০২৫ সংখ্যাটি কোনও অর্থেই যুক্তিসঙ্গত বলে মনে হয় না। অনুমোদিত গ্রামীণ কলোনি এবং ১৯৫০-উত্তর ৬০৭-গুচ্ছভুক্ত জবরদখল কলোনিগুলি এর ফলে কেন্দ্রীয় অর্থানুকূল্যলাভে বঞ্চিত হয়ে রইল। রাজ্য সরকারের অনুকূলে এ পর্যন্ত ৪ বছরে একাধিক কিস্তিতে মোট ৫৭.৪৪ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। ওই অর্থে ২৫৭টি কলোনির পরিকাঠামো উন্নয়নের কাজ হাতে নেওয়া সম্ভব হয়েছে—এর মধ্যে ৬১টির কাজ সম্পূর্ণ হয়েছে, বাকিগুলিতে কাজ চলছে।

(খ) ১৯৯৮-১৯৯৯ আর্থিক বছরে এই রাজ্য সরকার পশ্চাৎপদ গ্রামীণ কলোনির পরিকাঠামো উন্নয়নের লক্ষ্যে নজিরবিহীন ১০ কোটি টাকা বরাদ্দ করেন। ১০,৭৮,২৩,৫৪৯ টাকা ব্যয়ের লক্ষ্যমাত্রা ধার্য করে রাজ্যের বিভিন্ন জেলায় মোট ১৫৬টি কলোনি-উন্নয়নের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। আশা করা যায়, অনতিবিলম্বে প্রায় সব কটি প্রকল্পই রূপায়ণ করা সম্ভব হবে।

(গ) স্বীকৃত কলোনিগুলি নিয়মিতকরণের কাজ অব্যাহত আছে। লক্ষ্যমাত্রা যেখানে ২,৪৪,২৫২ সেখানে ইতিমধ্যে ২,০২,০৫৩টি প্লটের দলিল নিবন্ধভুক্ত ও বন্টন করা হয়েছে।

(ঘ) একই সঙ্গে রাজ্য সরকার-স্বীকৃত ৯৯৮-গুচ্ছের কলোনিগুলিকে দলিল বন্টনের মাধ্যমে নিয়মিতকরণের কাজও হাতে নেওয়া হয়েছে। সম্পূর্ণরূপে রাজ্য সরকারের মালিকানাধীন জমিতে এই গুচ্ছভুক্ত যে সমস্ত কলোনি গড়ে উঠেছে, সিদ্ধান্ত নেওয়া হয়েছে, দলিল বন্টনের কাজ সেইখানে প্রথম শুরু করা হবে। এই লক্ষ্যে ৬৫৭টি কলোনিতে প্রাথমিক জরিপের কাজ ইতিমধ্যে শেষ করা হয়েছে। জরিপ প্রতিবেদন

অনুসারে, ২১৭টি কলোনি রাজ্য সরকারের জমির উপর তৈরি হয়েছে। সংশ্লিষ্ট বিভাগ উপযুক্ত ক্ষেত্রে যাতে উদ্বাস্তু পুনর্বাসন বিভাগের অনুকূলে তাদের জমি হস্তান্তর করেন, সে বিষয়ে অবিলম্বে উদ্যোগ গ্রহণ করা হবে।

(ঙ) উত্তরপাড়া, হাবড়া এবং টিটাগড়ে এই বিভাগের অধীনস্থ উৎপাদন কেন্দ্র-গুলিতে নিযুক্ত কর্মিদের বহুকালের দাবিতে সাড়া দিয়ে, রাজ্য সরকার ৬০ বৎসরোর্ধ্ব ৭১ জন কর্মীকে মাথাপিছু ৪০,০০০ টাকা এককালীন অবসর অনুদান মঞ্জুর করেছেন। একই সঙ্গে দিনমজুরিতে নিযুক্ত আরও ২২৭ জন কর্মীকে সমসংখ্যক পদ সৃষ্টির মাধ্যমে ২৩. ৭. ৯৮ তারিখ থেকে নিয়মিত রাজ্য সরকারি কর্মী হিসাবে নিয়োগপত্র প্রদান করেছেন।

(চ) গাঙ্গুলি বাগান টেনামেন্ট স্কীমের আবাসিক উদ্বাস্তু পরিবারসমূহের পুনর্বাসনের উদ্দেশ্যে, সি. এম. ডি. এ. বৈষ্ণবঘাটা-পাটুলি এলাকায় ১৬৭টি উন্নতমানের বাস্তুজমি হস্তান্তর করবেন। গাঙ্গুলিবাগানের জরাজীর্ণ বিপন্ন বাসভবন ভেঙে যে জমি পাওয়া যাবে, অবশিষ্ট নথিভুক্ত পরিবারগুলিকে সেখানেই পুনর্বাসন দেওয়া হবে।

(ছ) টিটাগড় মহিলা আবাসের জীর্ণ বাড়িগুলি ভেঙে ফেলে, সেখানে আবাসিক পরিবারগুলিকে আর্থিক অনুদানসহ জমি বিলি মারফত স্থায়ী পুনর্বাসন দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। হাবড়া সংযুক্ত মহিলা আবাসের ক্ষেত্রেও অনুরূপ ব্যবস্থা গ্রহণ করা হবে।

(জ) সংশ্লিষ্ট বিভিন্ন বহুমুখী সরকারি নির্দেশাবলী যাতে সহজলভ্য হয়, সেই উদ্দেশ্যে দু'টি খন্ডে একটি সারগ্রন্থ প্রকাশ করা হয়েছে। উপর্যুপরি দ্বিতীয় বৎসরে প্রকাশিত হতে চলেছে বাৎসরিক প্রশাসনিক প্রতিবেদন।

১৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রাজ্যে শরণার্থীদের পুনর্বাসনের বিবিধ সমস্যা সম্পর্কে আমি এই সভাকে অবহিত করার চেষ্টা করেছি। পশ্চিম পাকিস্তান থেকে আগত শরণার্থীদের সঙ্গে তুলনা করলেই বোঝা যাবে, পূর্ব পাকিস্তানের ছিন্নমূল উদ্বাস্তু পরিবারগুলির প্রতি কেন্দ্রীয় সরকারের বৈষম্যমূলক দৃষ্টিভঙ্গিই এই সমস্যার উৎস। ওয়ার্কিং গ্রুপের সুপারিশের সঙ্গে সঙ্গতিহীন কেন্দ্রীয় সরকারের কর্মকান্ড এবং আর্থিক পুনর্বাসনসহ গ্রামীণ কলোনিগুলির পরিকাঠামো উন্নয়নে ওই সরকারের অনীহা সামগ্রিক অবস্থাকে আরও দুর্বিষহ করে তুলেছে। কেন্দ্রীয় সরকার যদি যুক্তিসঙ্গতভাবে সহানুভূতির সঙ্গে গুচ্ছ

প্রস্তাবাবলী রূপায়ণে উদ্যোগী হন, তবেই এই গভীর সমস্যা থেকে অনেকাংশে উদ্ধার পাওয়া যাবে।

উদ্বাস্তু পরিবারগুলির জীবনসংগ্রামে আমরা সর্বদাই সহযোদ্ধার ভূমিকা পালন করে এসেছি। সমস্যা যদিও জটিল এবং গভীর, আমি আশা করি সংশ্লিষ্ট সকলের সহৃদয় সক্রিয় সহানুভূতির সাহায্যে আমরা তা কাটিয়ে উঠতে পারব।

এই সঙ্গে আমি ১৯৯৯-২০০০ আর্থিক বৎসরের বাজেট বরাদ্দের দাবি যথার্থ বিবেচনা করে তা মঞ্জুর করার জন্য সভার কাজে সুপারিশ করছি।

## DEMAND No. 41

**Major Heads :** 2202—General Education (Tribal Areas Sub-Plan), 2204—Sports and Youth Services (Tribal Areas Sub-Pan), 2210— Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Public Health) (Tribal Areas Sub-Plan), 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) (Tribal Areas Sub-Plan), 2225—Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 2230—Labour and Employment ((Tribal Areas Sub-Plan), 2235—Social Security and Welfare (Social Welfare) (Tribal Areas Sub-Plan), 2236—Nutrition (Tribal Areas Sub-Plan), 2250—Other Social Service (Tribal Areas Sub-Plan), 2401— Crop Husbandry (Excluding Horticulture and Vegetable Crops) (Tribal Areas Sub-Plan), 2402—Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 2403—Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 2404 —Dairy Development (Tribal Areas Sub-Plan), 2405—Fisheries (Tribal Areas Sub-Plan), 2406—Forestry and Wild Life (Tribal Areas Sub-Plan), 2408—Food, Storage and Warehousing (Tribal Areas Sub-Plan), 2425—Co-operation (Tribal Areas Sub-Plan), 2435 —Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 2501— Rural Development (Tribal Areas Sub-Plan), 2575—Other Special Areas Programmes (Tribal Areas Sub-Plan), 2702—Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 2851—Village and Small Industries (excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 2852— Industries (Food and Beverages) (Tribal Areas Sub-Plan),

4225— Capital Outlay on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 4250—Capital Account of Other Social Services (Tribal Areas Sub-Plan), 4425—Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 4435—Capital Outlay on Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 4702— Outlay on Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 4705—Capital Outlay on Command Area Development (Tribal Areas Sub-Plan), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 5054—Capital Outlay on roads and Bridges (Tribal Areas Sub-Plan), 6225—Loans for Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 6250—Loans for Other Social Services (Tribal Areas Sub-Plan), 6425—Loans for Co-operation (Tribal Areas Sub-Plan), and 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 241,21,88,000 be granted for expenditure under Demand No. 41, Major Heads : "2202—General Education (Tribal Areas Sub-Plan), 2204—Sports and Youth Services (Tribal Areas Sub-Plan), 2210—Medical and public Health (Excluding Public Health), (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Public Health) (Tribal Areas Sub-Plan), 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) (Tribal Areas Sub-Plan), 2225— Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 2230—Labour and Employment (Tribal Areas Sub-Plan), 2235—Social Security and Welfare (Social Welfare) (Tribal Areas Sub-Plan), 2236—Nutrition (Tribal Areas Sub-Plan), 2250— Other Social Services (Tribal Areas Sub-Plan), 2401—Crop Husbandry (Excluding Horticulture and Vegetable Crops) (Tribal Areas Sub-Plan), 2401—Crop Husbandy (Excluding Horticulture and Vegetable Crops) (Tribal Areas Sub-Plan), 2401—Crop Husbandry (Horticulture and Vegetable Crops) (Tribal Areas Sub-Plan), 2402—Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 2403—Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 2404—Dairy

Development (Tribal Areas Sub-Plan), 2405—Fisheries (Tribal Areas Sub-Plan), 2406—Forestry and Wild Life (Tribal Areas Sub-Plan), 2408—Food, Storage and Warehousing (Tribal Areas Sub-Plan), 2425—Co-operation (Tribal Areas Sub-Plan), 2435— Other Agricultural Programme (Tribal Areas Sub-Plan), 2501—Rural Development (Tribal Areas Sub-Plan), 2575—Other Special Areas Programmes (Tribal Areas Sub-Plan), 2702—Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 2851—Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4225—Capital Outlay on Welfare of Scheduled Castes, Scheduled Trib
Other Backward Classes, 4250—Capital Account of Other Social Services (Tribal Areas Sub-Plan), 4425—Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 4335—Capital Outlay on Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 4702— Capital Outlay on Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 4705— Capital Outlay on Command Aread Development (Tribal Areas Sub-Plan), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 5054—Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 6225—Loans for Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 6250—Loans for Other Social Services (Tribal Areas Sub-Plan), 6425—Loans for Co operation (Tribal Areas Sub-Plan) and 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan)'' during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 79,60,25,00,000 already voted on account)

(The Printed Budget Speech on Demand No. 41 of Shri Dinesh Chandra Dakua was taken as read.)

**माननीय অধ্যক্ষ মহাশয়,**

*রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯৯-২০০০ সালের ব্যয় নির্বাহের জন্য ৪১নং দাবির অধীনে মুখ্য খাত :*

২২০২—সাধারণ শিক্ষা (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২২০৪—ক্রীড়া ও যুবকল্যাণ (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২২১০—চিকিৎসা ও জনস্বাস্থ্য (জনস্বাস্থ্য বাদে ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২২১০—চিকিৎসা ও জনস্বাস্থ্য (জনস্বাস্থ্য) (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২২১৫—জল সরবরাহ ও স্যানিটেশন (বায়ু ও জলদূষণ প্রতিরোধ বাদে) (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২২২৫—তফসিলি জাতি, তফসিলি উপজাতি ও অন্যান্য অনগ্রসর শ্রেণীর কল্যাণ খাতে ব্যয়।

২২৩০—শ্রম এবং কর্মসংস্থান (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২২৩৫—সামাজিক নিরাপত্তা ও কল্যাণ (সামাজিক কল্যাণ) (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২২৩৬—পুষ্টি (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২২৫০—অন্যান্য সামাজিক কল্যাণ (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২৪০১—শস্যপালন (বাগিচা এবং সব্‌জি ফসল ব্যতিত) (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২৪০১—শস্যপালন (বাগিচা এবং সব্‌জি ফসল) (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২৪০২—মৃত্তিকা ও জল সংরক্ষণ (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২৪০৩—পশুপালন (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২৪০৪—দুগ্ধ প্রকল্প উন্নয়ন (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২৪০৫—মৎস্য চাষ (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২৪০৬—বন ও বন্যপ্রাণী (চিড়িয়াখানা ও দার্জিলিং-এর লয়েড বোটানিক গার্ডেন বাদে) (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২৪০৮—খাদ্য সংরক্ষণ, গুদামজাতকরণ (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২৪২৫—সমবায় (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২৪৩৫—অন্যান্য কৃষি কর্মসূচি সমূহ (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২৫০১—গ্রামীণ উন্নয়ন সম্পর্কিত বিশেষ কর্মসূচি (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২৫১৫—অন্যান্য গ্রামীণ উন্নয়ন (সমষ্টি উন্নয়ন প্রকল্প (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২৫৭৫—অন্যান্য বিশেষ অঞ্চল কর্মসূচি (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২৭০২—ক্ষুদ্রসেচ (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২৮৫১—গ্রামীণ ও ক্ষুদ্রশিল্প (রাষ্ট্রায়ত্ত সংস্থা বাদে) (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

২৮৫২—শিল্প (খাদ্য ও পানীয়) (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

৪২১০—চিকিৎসা ও জনস্বাস্থ্য খাতে মূলধনী ব্যয় (জনস্বাস্থ্য ব্যতীত) (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

৪২২৫—তফসিলি জাতি ও অন্যান্য অনগ্রসর শ্রেণীর কল্যাণ খাতে মূলধনী ব্যয়।

৪২৫০—সামাজিক কল্যাণ খাতে মূলধনীয় ব্যয় (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

৪৪০১—শস্যপালন খাতে মূলধনী ব্যয় (রাষ্ট্রায়ত্ত সংস্থা পুষ্প ও সব্জি শস্য বাদে) (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

৪৪০১—শস্যপালন খাতে মূলধনী ব্যয় (পুষ্প এবং সব্জি শস্য) (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

৪৪০৩—পশুপালন খাতে মূলধনী ব্যয় (রাষ্ট্রায়ত্ত সংস্থা বাদে) (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

৪৪২৫—সমবায় খাতে মূলধনী ব্যয় (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

৪৪৩৫—অন্যান্য কৃষি কর্মসূচি খাতে মূলধনী ব্যয় (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

৪৭০২—ক্ষুদ্র সেচ খাতে মূলধনী ব্যয় (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

৪৭০৫—নিয়ন্ত্রিত এলাকা উন্নয়ন খাতে মূলধনী ব্যয় (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

৪৮৫১—গ্রামীণ ও ক্ষুদ্রশিল্প খাতে মূলধনী ব্যয় (রাষ্ট্রায়ত্ত সংস্থা বাদে) (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

৫০৫৪—রাস্তা ও সেতু খাতে মূলধনী ব্যয় (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

৬২২৫—তফসিলি জাতি, উপজাতি ও অন্যান্য অনগ্রসর শ্রেণীসমূহের কল্যাণ খাতে ঋণ।

৬২৫০—অন্যান্য সামাজিক কল্যাণ খাতে ঋণ (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

৬৪২৫—সমবায় খাতে ঋণ (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

৬৫৭৫—অন্যান্য বিশেষ অঞ্চল প্রকল্প খাতে ঋণ (রাষ্ট্রায়ত্ত সংস্থা বাদে) (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান)।

৬৮৫১—গ্রামীন ও ক্ষুদ্র শিল্পখাতে ঋণ (রাষ্ট্রায়ত্ত সংস্থা বাদে) (ট্রাইবাল এরিয়াস সাব-প্লান) খাত সমূহের জন্য মোট ২৪১,২১,৮৮,০০০ (দুইশত একচল্লিশ কোটি একুশ লক্ষ অষ্টআশি হাজার) টাকা মঞ্জুরির প্রস্তাব উত্থাপন করছি। এর মধ্যে ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্ট মঞ্জুরিকৃত ৭৯,৬০,২৫,০০০ (উনআশি কোটি ষাট লক্ষ পঁচিশ হাজার) টাকা ধরা আছে।

২। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, এই বিভাগ মূলত তফসিলি জাতি, তফসিলি উপজাতি ও অন্যান্য অনগ্রসর সম্প্রদায়ভুক্ত মানুষের অর্থনৈতিক ও শিক্ষাগত উন্নতির জন্য বিভিন্ন কর্মসূচি রূপায়ণ করছে। অন্যান্য প্রশাসনিক বিভাগ তাদের নিজস্ব সাধারণ কার্যাবলীর সহিত এই বিভাগের কার্যাবলীর সঙ্গে যুক্ত।

৩। এই বৎসর রাজ্য সরকার কমিশনের সুপারিশক্রমে আরও ৭টি শ্রেণীকে অনগ্রসর শ্রেণীভুক্ত করেছে। ফলে মোট অন্যান্য অনগ্রসর শ্রেণীর সংখ্যা দাঁড়িয়েছে ৬০টি।

৪। তফসিলি জাতি ও তফসিলি উপজাতি সম্প্রদায়ের উন্নতির ব্যাপারে এই বিভাগের শিক্ষা-বিষয়ক কর্মসূচির দ্বারা বিপুল সংখ্যক তফসিলি জাতি ও তফসিলি উপজাতি ছাত্র-ছাত্রীদের উৎসাহ ও সাহায্য প্রদান করা হয়।

৫। তফসিলি জাতি ও তফসিলি উপজাতি ছাত্র-ছাত্রীদের পুস্তক ক্রয় ও পরীক্ষার

ফি বাবদ অনুদান প্রদান করা হয়। আশা করা যায় যে, এই বৎসরে ১৩ লক্ষের বেশি তফসিলি জাতির ছাত্র-ছাত্রী এবং অনধিক দু'লক্ষ তফসিলি উপজাতি ছাত্র-ছাত্রীরা এই কর্মসূচির মাধ্যমে উপকৃত হবেন।

৬। তাছাড়াও দরিদ্র তফসিলি জাতি ও তফসিলি উপজাতি ছাত্র-ছাত্রীদের পোষণ ভাতা প্রদান করা হয়। আশা করা যায় যে, এই কর্মসূচির দ্বারা ১ লক্ষের বেশি তফসিলি জাতির এবং ৮০ হাজারের বেশি তফসিলি উপজাতি ছাত্র-ছাত্রী এই কর্মসূচির অন্তর্ভুক্ত হবেন। বিদ্যালয় আরোপিত অন্যান্য বাধ্যতামূলক প্রদেয় খরচ মেটানোর জন্য তফসিলি উপজাতি ছাত্র-ছাত্রীর জন্য অতিরিক্ত বরাদ্দের ব্যবস্থা আছে। এক লক্ষেরও বেশি তফসিলি আদিবাসী ছাত্র-ছাত্রী এই কর্মসূচির অন্তর্ভূক্ত।

৭। রাজ্য সরকার অন্যান্য প্রাক মাধ্যমিক মেধাবৃত্তি কর্মসূচির অন্তর্গত পঞ্চম থেকে দশম শ্রেণী পর্যন্ত পাঠরতা ছাত্রীদের জন্য একটি বিশেষ মেধা-বৃত্তি প্রদান কর্মসূচি প্রণয়ন করেছেন। এই কর্মসূচির আওতায় অষ্টম শ্রেণী পর্যন্ত পাঠরতা ছাত্রীদের ১০০ টাকা হারে এবং নবম ও দশম শ্রেণীতে পাঠরতা ছাত্রীদের ২৫০ টাকা হারে মোট ২,৪০০ জন ছাত্রীকে এই বৃত্তি প্রদান করা হয়।

৮। নবম থেকে দ্বাদশ শ্রেণী পর্যন্ত পাঠরত মেধাবি তফসিলি জাতি ও তফসিলি আদিবাসী ছাত্র-ছাত্রীদের জন্য বিশেষ মেধা-বৃত্তি প্রকল্প চালু করা হয়েছে। মেধার ভিত্তিতে নির্ধারিত ১,২০০ ছাত্র-ছাত্রীকে মাসিক ৪০০ টাকা হরে এই বৃত্তি প্রদান করা হয়।

৯। সফল মাধ্যমিক উত্তীর্ণ ছাত্র-ছাত্রী মাধ্যমিকোত্তর-বৃত্তি প্রকল্পের অন্তর্ভুক্ত। পাঠ্যসূচী অনুযায়ী যে সকল বৃত্তিধারী হোস্টেলে বসবাস করেন না তারা ৯০ টাকা থেকে ১৯০ টাকা পর্যন্ত বৃত্তি পেয়ে থাকেন এবং হোস্টেলে বসবাসকারী ছাত্র-ছাত্রীগণও তাদের পঠন-সূচী অনুযায়ী ৩০০ টাকা থেকে ৪২৫ টাকা পর্যন্ত এই বৃত্তি পেয়ে থাকেন। আশা করা যায়, এই বৎসরে ১.২ লক্ষের বেশি তফসিলি ছাত্র-ছাত্রী এবং অনধিক ১১ হাজার তফসিলি আদিবাসী ছাত্র-ছাত্রী এই কর্মসূচির অন্তর্ভুক্ত হবেন।

১০। সকল জেলায় এবং গুরুত্বপূর্ণ শিক্ষা কেন্দ্রে রাজ্য সরকার প্রতিষ্ঠিত কেন্দ্রীয় ছাত্রাবাসগুলিতে মাধ্যমিক উত্তীর্ণ ছাত্র-ছাত্রীগণ বসবাসের সুযোগ পান। এই বৎসরে চালু হওয়া ৬টি নুতন ছাত্রাবাসসহ বর্তমানে কেন্দ্রীয় ছাত্রাবাসের সংখ্যা দাঁড়িয়েছে মোট ৩২টি। আগামী বৎসরে আরও ১৯টি নতুন কেন্দ্রীয় ছাত্রাবাস চালু করার প্রস্তাব করা হয়েছে।

১১। রাজ্য সরকার বহু সংখ্যক আশ্রম ছাত্রাবাস স্থাপন করেছে যার অধিকাংশই তফসিলি আদিবাসী ছাত্র-ছাত্রীদের কল্যাণের জন্য। এই আশ্রম ছাত্রাবাসগুলি প্রাথমিক

বিদ্যালয়ের সঙ্গে যুক্ত কিন্তু এই বিদ্যালয়গুলি নিম্ন উচ্চ বিদ্যালয় ও উচ্চ বিদ্যালয়ে উন্নীত হওয়ার সঙ্গে সঙ্গে আশ্রম ছাত্রাবাসগুলির ধারণ ক্ষমতা সংশোধিত হচ্ছে। বর্তমানে রাজ্যে ২২৫টি আশ্রম ছাত্রাবাস আছে। আগামী বৎসরে আরও ৩৬টি আশ্রম ছাত্রাবাস শুরু করার প্রস্তাব আছে। এই ছাত্রাবাসগুলি প্রধানত তফসিলি আদিবাসী অধ্যুষিত এলাকায় স্থাপিত হবে।

১২। বর্তমান পঞ্চবার্ষিকী পরিকল্পনা সময়কালের মধ্যে বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর, জলপাইগুড় ও মালদার তফসিলি আদিবাসী অধ্যুষিত ব্লকগুলিতে তফসিলি আদিবাসী ছেলে-মেয়েদের উৎকৃষ্ট মানের শিক্ষা প্রদানের জন্য ৫টি আবাসিক বিদ্যালয় স্থাপনের প্রস্তাব করা হয়েছে।

১৩। আগামী বৎসরে মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় লোধা বসতিপূর্ণ গ্রামে কিছু সংখ্যক নির্বাচিত ব্যক্তির উন্নতিকল্পে আমাদের একটি নিবিড় কর্মসূচি রূপায়ণের পরিকল্পনা আছে।

১৪। একক পরিবারের অর্থনৈতিক উন্নয়নের জন্য পশ্চিমবঙ্গ তফসিলি জাতি ও তফসিলি আদিবাসী উন্নয়ন ও বিত্তনিগম পরিবারভিত্তিক উন্নয়ন প্রকল্পের মাধ্যমে ভরতুকি প্রদান করে। এই প্রকল্পগুলি বিভিন্ন ক্ষেত্রে বিস্তৃত যেমন—কৃষি, ক্ষুদ্র সেচ, পশুপালন, মৎস্যচাষ, ক্ষুদ্র ও কুটির শিল্প, পরিবহন ইত্যাদি। বর্তমান বৎসরের জানুয়ারির শেষ পর্যন্ত ৪৪,২১৪ জন তফসিলি জাতি ও ১২,১০৮ জন তফসিলি আদিবাসী উপকারভোগীকে ঋণ প্রদান করা হয়েছে। এই সকল পরিকল্পনাগুলির মোট আর্থিক মূল্য ২৬.৫১ কোটি টাকা। এই পরিকল্পনাগুলি দারিদ্রসীমার নিচে বসবাসকারী জনগণের জন্য প্রযোজ্য।

এই নিগম দারিদ্র সীমার উপরে এবং দারিদ্রসীমার দ্বিগুণ পর্যন্ত আয়বিশিষ্ট পরিবারবর্গের অন্তর্গত ব্যক্তিদের ঋণ মঞ্জুর করে। এই বৎসর এ পর্যন্ত ১০৭টি পরিবার এই প্রকল্পের দ্বারা উপকৃত হয়েছেন।

১৫। এই বিভাগ তফসিলি জাতি ও তফসিলি আদিবাসী অধ্যুষিত অঞ্চলে রাস্তা, সেতু, কালভার্ট তৈরি, জল সরবরাহ প্রকল্পের মাধ্যমকে পরিকাঠামো উন্নয়নের ব্যবস্থা করে। এইগুলি সেই সকল প্রকল্প যা সাধারণত জেলা উন্নয়ন সমিতি সুপারিশ করে এবং স্থানীয় জনগণের প্রয়োজনের প্রতিফলন করে।

১৬। পশ্চিমবঙ্গ আদিবাসী উন্নয়ন সমবায় নিগম লিমিটেড কেন্দ্রীয় সমবায় প্রতিষ্ঠানের পরিচালনায় প্রায় ১২০টি আদিবাসী বৃহদাকার বহুমুখী সমবায় সমিতি, যা ল্যাম্পস নামে সুপরিচিত, এ রাজ্যে কাজ করছে। বর্তমান বৎসরে সুবিধাজনক স্থানে

অবস্থিত কিছু ল্যাম্পস ক্ষুদ্র বনজ সম্পদ সংগ্রহের কাজে ব্যাপৃত থেকে ১৫৯ মেট্রিক টন কেন্দুপাতা সংগ্রহের মাধ্যমে এতদঞ্চলের আদিবাসী জনগণের ১৮,৯৮০ শ্রম দিবস সৃষ্টি করেছে। শুধু মাত্র কর্মে নিযুক্তির ব্যবস্থা করা ছাড়া এই প্রকল্পের প্রাথমিক উদ্দেশ্য হল আদিবাসী জনগণের এই সংগ্রহের ন্যায্য মূল্য সুনিশ্চিত করা।

১৭। তাদের কার্যাবলী বিভিন্ন দিকে প্রসারের জন্য ল্যাম্পস্গুলি অন্যান্য ক্ষেত্রেও বহুমুখী কর্মসূচি গ্রহণ করেছে। ল্যাম্পস্গুলি ৬৩ হেক্টর বন বিভাগীয় জমির গাছ কাটার কাজ গ্রহম করেছে। আগামী বৎসরে এই ল্যাম্পস্গুলির মাধ্যমে আমরা সাবাই ঘাস সংগ্রহ, দড়ি প্রস্তুত, সুপারি সংগ্রহ ও কিছু পশুপালন প্রকল্পসহ আরও কিছু প্রকল্প চালু করতে আগ্রহী।

১৮। আদিবাসী সংস্কৃতির উন্নয়নকল্পে এই বিভাগ অনেকগুলি কর্মসূচি গ্রহণ করেছে। একাঙ্ক নাটক প্রতিযোগিতা আদিবাসী নাটককে এক বিশেষ মাত্রা দিয়েছে এবং বহু নতুন নাট্যসংস্থা গঠিত হয়েছে। সাহিত্যে. সর্বাঙ্গীন উন্নয়নকল্পে আমরা সাঁওতাল সাহিত্য গবেষণার জন্য সাহিত্য বৃত্তি অনুদান দেওয়ার একটি প্রকল্প চালু করেছি। উত্তরবঙ্গের অধিবাসীদের বিশেষ করে রাজবংশী সম্প্রদায়ের ঐতিহ্যবাহী গান হল ভাওয়াইয়া সংগীত। বিভিন্ন জেলায় অনুষ্ঠিত ভাওয়াইয়া প্রতিযোগিতা গানের এই প্রথার সার্বিক উন্নয়নে সাহায্য করেছে এবং উত্তরবঙ্গের অধিবাসীদের মধ্যে সামাজিক ঐক্য প্রতিষ্ঠিত করেছে।

১৯। যদিও এটি অনস্বীকার্য যে, এই বিভাগ কর্তৃক রূপায়িত অর্থনৈতিক ও শিক্ষা-বিষয়ক প্রকল্পগুলি এদের কিছু উন্নতি করেছে তবুও আমাদের এই অপেক্ষাকৃত পিছিয়ে পড়া ভাই-বোনেদের সার্বিক অর্থনৈতিক ও শিক্ষাগত উন্নয়নের জন্য আরও অনেক কিছু করার আছে এবং তারজন্য আমাদের সকল বিভাগের ও প্রত্যেকের ঐক্যবদ্ধ প্রচেষ্টা প্রয়োজন।

এই কথা বলে মাননীয় অধ্যক্ষ মহোদয় আপনার মারফত মাননীয় সদস্য ও সদস্যাদের কাছে আবেদন করছি যে, তারা যেন এই ব্যয়-বরাদ্দের প্রস্তাব মঞ্জুর করেন।

[6-20 — 6-30 p.m.]

## DEMAND No. 42

**Major Heads : 2235—Social Security and Welfare (Social Welfare) and 4235—Capital Outlay on Social Security and Welfare (Social Welfare)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the

Governor, I beg to move that a sum of Rs. 249,47,95,000 be granted for expenditure under Demand No. 42, Major Heads : "2235—Social Security and Welfare (Social Welfare) and 4235—Capital Outlay on Social Security and Welfare (Social Welfare)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 82,32,80,000 already voted on account)

The Printed Budget Speech of Shri Biswanath Choudhury on Demand Nos. 42, & 43 was taken as read.

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৪২ নং অভিযাচনের অন্তর্গত "২২৩৫—সোশ্যাল সিকিউরিটি অ্যান্ড ওয়েলফেয়ার (সোশ্যাল ওয়েলফেয়ার" খাতে মোট ২৪৯,৪৭,৯৫,০০০ (দুইশত উনপঞ্চাশ কোটি সাতচল্লিশ লক্ষ পঁচানব্বুই হাজার) টাকা এবং ৪৩ নং অভিযাচনের অন্তর্গত '২২৩৬—নিউট্রিশন' খাতে মোট ৩৫,৫৩,২৯,০০০ (পঁয়ত্রিশ কোটি তিপ্পান্ন লক্ষ উনত্রিশ হাজার) টাকা ব্যয় বাবদ অনুমোদরে জন্য উপস্থাপিত করছি। এর মধ্যে ভোট-অন অ্যাকাউন্ট খাতে মঞ্জুরিকৃত যথাক্রমে মোট ৮২,৩২,৮০,০০০ (বিরাশি কোটি বত্রিশ লক্ষ আশি হাজার) টাকা ও মোট ১১,৭২,৫৯,০০০ (এগার কোটি বাহাত্তর লক্ষ উনষাট হাজার) টাকা অন্তর্গত। এই সম্পর্কে বিস্তারিত বিবরণ ১৯৯৯-২০০০ আর্থিক বছরের ১৯ নং বাজেট সংক্রান্ত প্রকাশনে দেওয়া আছে।

সমাজ কল্যাণ বিভাগের কর্মধারা মূলত সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষের সেবাকেন্দ্রিক— ফল শিশু, নারী, প্রতিবন্ধী, বৃদ্ধ-বৃদ্ধা, অক্ষম এবং দুঃস্থ, প্রাক্তন সেনা, মাদকাসক্ত, পথশিশু এবং নিষিদ্ধপল্লীর শিশুর ন্যায় বিশেষ প্রতিকূল পরিস্থিতির সম্মুখীন শিশুদের কল্যাণে বিভিন্ন প্রকল্প রূপায়ণে দায়বদ্ধ। সীমিত আর্থিক বরাদ্দ সত্ত্বেও এই বিভাগ বিভিন্ন কল্যাণ প্রকল্প সার্থকভাবে রূপায়ণ করে চলেছে। স্বাভাবিকভাবেই স্বল্পসংখ্যক নূতন প্রকল্প প্রস্তাব করা সম্ভভ হয়েছে। বর্তমান অভিযাচনের বেশিরভাগ চালু প্রকল্প স্থান পেয়েছে।

এই বিভাগের কর্মধারায় অন্তর্ভুক্ত বিভিন্ন চালু প্রকল্প রূপায়ণের এবং সাফল্যের সংক্ষিপ্ত বিবরণ মাননীয় সদস্যবৃন্দের অবগতির জন্য পেশ করছি।

## (ক) নারী কল্যাণ

নারী জনসংখ্যার প্রায় বেশ কিছু অংশ এখনও আর্থ-সামাজিক শোষণ, লিঙ্গবৈষম্য এবং অন্যান্য সামাজিক অবিচার ও অভিশাপের শিকার। আর্থিক সীমাবদ্ধতা সত্ত্বেও এই বিভাগ বিশেষত সমাজের দুর্বলতর শ্রেণী নারীর আর্থ-সামাজিক উন্নতি এবং শক্তি অর্জনে নিম্নলিখিত বিভিন্ন কল্যাণ প্রকল্প গ্রহণ করেছে ঃ

### ১। পণপ্রথা নিবারণ

সুপ্রাচীন সামাজিক পাপ পণপ্রথা নিবারণকল্পে এই রাজ্যে ১৯৬১ সালে যৌতুক প্রতিরোধ আইন চালু হয়েছে। এই আইন প্রয়োগে দায়িত্ববদ্ধ সমাজ কল্যাণ বিভাগ সার্থক প্রয়োগে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেছে। নারীর অধিকার প্রতিষ্ঠার ক্ষেত্রে যাতে তার বিরুদ্ধে কোনও অপরাধ সংঘটিত না হয় তার জন্য রাজ্য সরকার জেলাস্তরে একটি কমিটি গঠন করেছেন। সচেতনতা সৃষ্টির লক্ষ্যে সারা রাজ্যে বিভিন্ন স্থানীয় সংস্থা ও স্বেচ্ছাসেবী সংগঠনের সাহায্যে প্রচার ও সচেতনতা সৃষ্টির কর্মসূচি নেওয়া হয়েছে।

### ২। কর্মরতা মহিলা আবাস

স্বল্প-আয়ের কর্মরতা মহিলাদের বাসস্থানের সমস্যা সমাধানের লক্ষ্যে কর্মরতা মহিলা আবাস নির্মাণ প্রকল্প—পুরসভা, পঞ্চায়েত এবং স্বেচ্ছাসেবী সংগঠনের মাধ্যমে রূপায়িত হচ্ছে। বর্তমানে সারা রাজ্যে চালু আবাসের সংখ্যা ১৯ এবং নির্মীয়মাণ আবাসের সংখ্যা ১৭।

### ৩। স্বল্পকালীন আবাস

স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের মাধ্যমে নৈতিক বিপদগ্রস্ত এবং পারিবারিক সমস্যার সম্মুখীন বালিকা ও মহিলাদের কল্যাণে পরিচালিত এইসব আবাসে আশ্রয়, শিক্ষা, বৃত্তিমূলক প্রশিক্ষণ ও পরামর্শদানের ব্যবস্থা আছে। বর্তমানে চালু ৩০টি আবাসের মাধ্যমে প্রায় ৯০০ জন বালিকা ও মহিলা উপকৃত হচ্ছেন।

### ৪। কল্যাণ আবাস

দুঃস্থ মহিলা ও বালিকাদের সুরক্ষা ও নিরাপত্তার জন্য কল্যাণ আবাস পরিচালিত। এই আবাসে খাদ্য, বাসস্থান, শিক্ষা, বৃত্তিমূলক শিক্ষা ও বিনোদনের বন্দোবস্ত আছে। এদের পুনর্বাসনের জন্য বিভিন্ন পদেও প্রশিক্ষণের আসনসংরক্ষণ করা হয়েছে। উন্নতমানের সাহায্য সরবরাহার্থে আবাসিকদের ব্যয়ভার ৫০০ টাকা হিসাবে ১-১-৯৯ থেকে বর্ধিত করা হয়েছে।

অন্যান্য বছরের মতো এ বছরেও যোগ্য আবাসিকরা সুসংহত শিশু বিকাশ সেবা প্রকল্পে অঙ্গওয়াড়িকর্মী ও সহায়িকা পদে নিযুক্ত হয়েছেন এবং সংরক্ষিত আসনে নার্সিং প্রশিক্ষণে নির্বাচিত হয়েছেন। এ ছাড়া সমাজ কল্যাণ অধিকারের অধীনে চতুর্থ শ্রেণীর কর্মচারী হিসাবে এদের নিযুক্তি এক নিয়মিত প্রথা। এ পর্যন্ত ১,২০৩ জন আবাসিক এভাবে উপকৃত হয়েছেন, ১৯০ জন নার্সিং প্রশিক্ষণ নিচ্ছেন এবং ১১০ জনের বিবাহের বন্দোবস্ত করা হয়েছে। ১৩৫ জন বালিকা আবাসিককে বিভিন্ন নিয়মিত গ্রুপ-ডি পদে নিয়োগ করা হয়েছে এবং ১৬ জন আবাসিককে বিভিন্ন স্বনিযুক্তি প্রকল্পে নিয়োগ করা হয়েছে।

৫। নোরাড

দুঃস্থ মহিলাদের বৃত্তিমূলক প্রশিক্ষণের মাধ্যমে উপার্জনক্ষম করে তোলার জন্য নোরাড প্রকল্প চালু আছে। এ পর্যন্ত স্বেচ্ছাসেবী সংস্থার মাধ্যমে রূপায়িত ৬৫টি প্রকল্পে প্রায় ৩,৫০০ জন দুঃস্থ মহিলা উপকৃত হয়েছেন।

৬। স্টেপ

বৃত্তিমূলক প্রশিক্ষণ এবং স্বনিযুক্তির সহায়তার লক্ষ্যে এই প্রকল্প রূপায়িত হচ্ছে। দুইটি স্বেচ্ছাসেবী সংগঠনের মাধ্যমে রূপায়িত রেশমসুতা তৈরি এবং গো-পালন ও দোহ প্রকল্পে প্রায় ৩,০০০ মহিলা উপকৃত হচ্ছেন।

৭। পশ্চিমবঙ্গ মহিলা আয়োগ

১৯৯২ সালের নভেম্বর মাস থেকে পশ্চিমবঙ্গ মহিলা আয়োগ এ রাজ্যে চালু আছে। সংশ্লিষ্ট আইন অনুসারে মহিলা আয়োগের কার্যাবলী সংক্রান্ত যান্মাসিক প্রতিবেদন এই বিভাগে জমা দেওয়া হলে মাননীয় সদস্যদের অবগতির জন্য তা পেশ করা হয়।

৮। মহিলা বিকাশ নিগম

দুঃস্থ মহিলাদের স্বাবলম্বী করার লক্ষ্যে গঠিত পশ্চিমবঙ্গ মহিলা বিকাশ নিগম বর্তমানে মহিলা সমৃদ্ধি যোজনা ও ইন্দিরা মহিলা যোজনা কর্মসূচি রূপায়ণে রাজ্য ও জেলাস্তরে কর্মশালার মাধ্যমে সচেতনতা সৃষ্টির কার্যে নিয়োজিত।

৯। বিধবা ভাতা

১-৪-৯৭ থেকে মাসিক পেনশনের হার ১০০ টাকা থেকে ৩০০ টাকা বৃদ্ধি করা হয়েছে এবং ১০,৯২১ জন দুঃস্থ বিধবাকে বর্তমানে বিধবা ভাতা দেওয়া হচ্ছে। বরাদ্দের

সীমাবদ্ধতা সত্ত্বেও এই দপ্তর প্রাপকের সংখ্যা বৃদ্ধি করতে সক্ষম হয়েছে এবং ঐমতো এ বছরেও প্রাপকের সংখ্যা বৃদ্ধির চিন্তা-ভাবনা আছে।

**১০। উন্নত চুলা প্রকল্প**

গ্রামাঞ্চলে যেখানে জ্বালানি হিসাবে প্রধানত কাঠ ব্যবহৃত হয় সেখানে গ্রামীণ মহিলাদের স্বাস্থ্য ও পরিবেশ সুরক্ষার প্রয়োজনে এই প্রকল্প রূপায়িত হয়। এই পর্যন্ত ১০ লক্ষাধিক উন্নতমানের চুলা নির্মিত হয়েছে। প্রকল্পের সার্থক রূপায়ণের জন্য এই বিভাগ কেন্দ্রীয় সরকারের দ্বিতীয় পুরস্কার পেয়েছে।

**১১। মহিলা সমৃদ্ধি যোজনা**

গ্রাম্যঞ্চলে মহিলাদের সঞ্চয়ের অভ্যাস ও সুযোগ বৃদ্ধির উদ্দেশ্যে ডাকঘরে হিসাব-বই খোলার মাধ্যমে এই প্রকল্প রূপায়িত হয়। ৫ লক্ষাধিক হিসাব-বই ১৯৯৬-৯৭ সাল পর্যন্ত খোলা হয়েছে। ১-৪-৯৭ থেকে কেন্দ্রীয় সরকার প্রকল্পটি স্থগিত করে দিয়েছেন।

**১২। তথ্য, শিক্ষা ও সংযোগ**

বিভাগীয় বিভিন্ন কল্যাণ প্রকল্প সম্পর্কে সচেতনতা সৃষ্টির প্রয়োজন। তাই গণচেতনা সৃষ্টির লক্ষ্যে নারী, শিশু ও প্রতিবন্ধী সম্পর্কিত তথ্যাদি প্রচার করার উদ্যোগ নেওয়া হয়েছে। বিভাগীয় বিভিন্ন প্রচার-প্রয়াস ছাড়াও, এই বিভাগ কর্তৃক নির্মিত সুসংহত শিশু বিকাশ সেবা প্রকল্প এবং প্রতিবন্ধী সম্পর্কিত দুটি স্বল্প-দৈর্ঘ্যের (নয় মিনিটে) চলচ্চিত্র নিয়মিত সময়ের ব্যবধানে দুরদর্শনে সম্প্রচারিত হচ্ছে।

নারী সংক্রান্ত বিভিন্ন আইন সম্বলিত "আমাদের আইন" নামক সহজবোধ্য বাংলায় অনুদিত পুস্তিকাগুলি আইনি সচেতনতা সৃষ্টির উদ্দেশ্যে ব্যাপকহারে বিলির বন্দোবস্ত করা হয়েছে।

(খ) শিশু কল্যাণ

জাতির শ্রেষ্ঠ সম্পদ শিশু। তাই সমাজের এই দুর্বল অংশের কল্যাণে সমাজ কল্যাণ বিভাগ এদের জন্য বিভিন্ন আবাসিক ও অনাবাসিক প্রকল্প রূপায়ণ করেন। মাননীয় সদস্যবৃন্দের অবগতির জন্য কয়েকটি প্রকল্পের উল্লেখ করা হল ঃ

**১। সুসংহত শিশু বিকাশ সেবা প্রকল্প**

আ. সি. ডি. এস. নামে সম্যক পরিচিত সুসংহত শিশু বিকাশ সেবা প্রকল্প ১৯৭৫-৭৬ সাল থেকে এ রাজ্যে চালু আছে। জনপ্রিয়তা ও উপযোগিতার নিরিখে এই প্রকল্পটি

শিশু কল্যাণের ক্ষেত্রে সর্ববৃহৎ প্রকল্প হিসাবে নিয়মিত প্রসারমান।

৩৫৮টি মঞ্জুরিকৃত প্রকল্পের মধ্যে ২৯৪টি চালু প্রকল্পে বর্তমানে ৪,০০০ জন নিয়মিত কর্মচারী এবং ৮০,০০০ জন স্বেচ্ছাসেবী মহিলাকর্মী নিযুক্ত আছেন। বর্তমানে ২৭ লক্ষাধিক মা ও শিশু বিশেষত গর্ভবতী মহিলা, প্রসূতি ও ৬ বছর বয়স পর্যন্ত শিশুরা প্রকল্পের পরিষেবাসূচির মাধ্যমে উপকৃত হচ্ছেন। বাকি ৬৪টি প্রকল্প চালু হলে আরও ৬ লক্ষাধিক মা ও শিশু উপকৃত হবেন।

গ্রামীণ উন্নয়ন, স্বাস্থ্য ও পরিবার কল্যাণ, জনশিক্ষা প্রসার, বিদ্যালয়-শিক্ষা ও জনস্বাস্থ্য কারিগরি বিভাগের কর্মধারার সাথে সুসংহত শিশু বিকাশ সেবাপ্রকল্পের কর্মধারার কার্যকর সমন্বয় সাধনের পূর্ববর্তী প্রয়াস এ বছরেও চালু আছে।

গ্রাম পঞ্চায়েতগুলি অঙ্গনওয়াড়ি কেন্দ্র নির্মাণে সক্রিয় উদ্যোগ নিচ্ছেন। মা ও শিশু সংক্রান্ত প্রকল্পগুলি সমন্বিত রূপায়ণে এই কেন্দ্রগুলি কাজ করছে। গ্রামের মহিলাদের নিয়ে গঠিত "ডোকরা গোষ্ঠী" দক্ষিণ ২৪-পরগনার বিষ্ণুপুর, হুগলির ধনেখালি এবং জাঙ্গীপাড়া এই তিনটি প্রকল্পের অঙ্গনওয়াড়ি কেন্দ্রে খাদ্যসামগ্রী সরবরাহ করছেন।

সমাজ কল্যাণ বিভাগের তত্ত্বাবধানে কলকাতার নিষিদ্ধপল্লী এলাকায় চারটি স্বেচ্ছাসেবী সংগঠনের মাধ্যমে একটি সুসংহত শিশু বিকাশ প্রকল্প হাতে নেওয়া হয়েছে। একটি ক্রেশও ঐ প্রকল্পের সাথে চালু আছে।

মাননীয় সদস্যদের আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, এই প্রকল্পের উল্লিখিত প্রসারের ফলে এই রাজ্যের ৩৪১টি ব্লকের সব কটি আই. সি. ডি. এস. প্রকল্পের আওতায় আসবে এবং এর মাধ্যমে সকল ৬ বছরের কম বয়সী শিশু, গর্ভবতী মহিলা ও প্রসূতি মা উপকৃত হবেন। মাননীয় সদস্যদের আরও আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, অতিরিক্ত মাসিক ২০০ টাকা হিসাবে সকল অঙ্গনওয়াড়িকর্মী ও সহায়িকাদের ১-১-৯৯ থেকে মঞ্জুর করা হয়েছে এবং প্রয়োজনীয় অর্থও দেওয়া হয়েছে।

*ইন্দিরা মহিলা যোজনা*

মহিলাদের সামাজিক ও অর্থনৈতিকভাবে ক্ষমতা শালী করার উদ্দেশ্যে ১৪টি ব্লকে (বাঁকুড়া জেলায় ৭টি ও পুরুলিয়া জেলায় ৭টি) ইন্দিরা মহিলা যোজনা রূপায়িত হচ্ছে।

*বয়ঃপ্রাপ্ত বালিকা প্রকল্প*

জলপাইগুড়ি, মালদহ, মুর্শিদাবাদ, পুরুলিয়া—এই চারটি জেলায় এই প্রকল্প চালু হয়েছে। ১১-১৫ বছরের বালিকাদের অঙ্গনওয়াড়ি কেন্দ্রে পরিপূরক পুষ্টি, ব্যক্তিগত

স্বাস্থ্যবিধি ও পরিবেশসংরক্ষণ বিষয়ে প্রশিক্ষণ দেওয়া হয়। ১৫-১৮ বছরের বালিকারাও বৃত্তিমূলক প্রশিক্ষণ ও পরিপূরক পুষ্টি পেয়ে থাকেন।

২। কিশোর বিচার আইনের অধীন কল্যাণ আবাস

পশ্চিমবঙ্গে ১৯৮৭ সালের ২রা অক্টোবর থেকে কিশোর বিচার আইন, ১৯৮৬ বলবৎ হয়েছে। অপরাধী ও অবহেলিত নিরপরাধ শিশুরা এই আইনের আওতাভুক্ত। এই বিভাগ ১৬টি সরকারি কল্যাণ আবাসের ও ১৭টি বেসরকারি প্রতিষ্ঠান পরিচালিত আবাসের মাধ্যমে প্রায় ৩,২০০ জন নিরপরাধ অবহেলিত শিশুর ভরণপোষণ, প্রাথমিক শিক্ষা, প্রশিক্ষণ ও বিনোদন ইত্যাদির বন্দোবস্ত করেছে। এদের পুনর্বাসনের লক্ষ্যে উৎপাদনমুখী শিক্ষাদানের জন্য এইসব আবাসে বন্দোবস্ত আছে। প্রতিবন্ধী আবাসিকদের বিশেষ দৃষ্টি প্রদানের জন্য ১০টি স্বেচ্ছাসেবী সংস্থাচালিত আবাস ও ২টি সরকারি আবাস চালু আছে।

পুনর্বাসন ও সহায়ক পরিষেবার জন্য বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

বিভিন্ন কল্যাণ আবাসে স্থানাভাবজনিত সমস্যা সৃষ্টি হওয়ায় আবাসগুলির উন্নতিসাধন এবং নূতন গৃহ নির্মাণে পদক্ষেপ গ্রহণ করা হয়েছে।

এইসব কল্যাণ আবাসের আবাসিকদের জন্য ক্রীড়া, বিনোদন, বৃত্তি-শিক্ষা ও চিকিৎসার সুযোগ বৃদ্ধির উদ্দেশ্যে কিশোর কল্যাণ তহবিল গঠিত হয়েছে।

আবাসিকদের পুনর্বাসনের জন্য সংরক্ষণের বন্দোবস্ত আছে। মাননীয় সদস্যবৃন্দকে আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, এইভাবে ১,২৫০ জন আবাসিক বালক-বালিকাকে পুনর্বাসনের সুযোগ দেওয়া হয়েছে।

৩। কিশোর কল্যাণ পর্যদ

কিশোর বিচার আইন মোতাবেক পাঁচকে কিশোর কল্যাণ পর্যদ বর্তমানে সন্তোষজনকরূপে কাজ করছে। এই পর্যদগুলির মাধ্যমে প্রায় ৭,৭৩৩ সংখ্যক মামলার নিষ্পত্তি হয়েছে এবং প্রায় ৪,৪০৭ জন অবহেলিত নিরপরাধ বালক-বলিকাদের অভিভাবকের কাছে ফেরত পাঠানো হয়েছে। বাকিদের ভরণপোষণ, শিক্ষা ও প্রশিক্ষণ ইত্যাদির জন্য কল্যাণ আবাসে রাখা হয়েছে।

আমি এখানে উল্লেখ করতে চাই যে, আর্থিক সীমাবদ্ধতা সত্ত্বেও অন্য রাজ্য থেকে বিভিন্ন সময়ে প্রেরিত এইডস রোগাক্রান্ত কিশোর-কিশোরিদের জন্য এই বিভাগকে বাসস্থান, ভরণপোষণ, চিকিৎসা ও অন্যান্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করতে হয়েছে।

**৪। দুঃস্থ শিশুদের যত্ন ও সুরক্ষা প্রকল্পের অন্তর্ভুক্ত কল্যাণ আবাস**

এই প্রকল্পটি কটেজ স্কীম নামে পরিচিত। কেন্দ্রীয় সরকারের এই প্রকল্পটি ১৯৯২-৯৩ সাল থেকে রাজ্য সরকারে হস্তান্তরিত হয়েছে। তারপর থেকে আর্থিক সীমাবদ্ধতা সত্ত্বেও স্বেচ্ছাসেবী সংগঠনের সক্রিয় সহযোগিতার মাধ্যমে এই সমস্ত আবাসে প্রায় ৬,১০০ জন দুঃস্থ শিশু প্রতিপালিত হচ্ছে। আবাসিকদের ভরণপোষণের মাসিক ব্যয় ১-১-৯৯ থেকে মাথাপিছু ৫০০ টাকা করা হয়েছে।

**৫। বিশেষ প্রতিকূল পরিস্থিতির সম্মুখীন শিশু**

(১) *পথশিশু ঃ* শিশু কল্যাণ এই বিভাগের কর্মধারার অন্তর্ভুক্ত বলেই কলকাতার পথশিশু এই বিভাগের কর্মধারার অন্তর্ভুক্ত হয়েছে।

সমাজের মূলস্রোতে অন্তর্ভুক্তির লক্ষ্যে এই শিশুদের জন্য কেন্দ্রীয় সরকারের আর্থিক সহযোগিতায় একটি কল্যাণ প্রকল্প চালু হয়েছে। ২৪টি স্বেচ্ছাসেবী সংস্থা দ্বারা পরিচালিত এই প্রকল্পের মাধ্যমে অন্যান্য বছরের মতো এ বছরেও প্রায় ৭,০০০ জন পথশিশু উপকৃত হচ্ছে। এদের পরিপূরক পুষ্টি, প্রাথমিক স্বাস্থ্য পরিষেবা, শিক্ষা ও বৃত্তিমূলক প্রশিক্ষণ দেওয়া হয়। পরিবারের সঙ্গে যোগসূত্র স্থাপন ও পেশাগত পরামর্শদানের বিশেষ ব্যবস্থা নেওয়া হয়।

গত ৬ বছর যাবৎ ক্রীড়া বিভাগের সহযোগিতা এদের মধ্যে বিপুল উৎসাহ ও উদ্দীপনার সৃষ্টি করেছে। যোগদানকারী শিশুদের পোশাক ও টিফিন দেওয়া হয়। এ বছর ঐ বার্ষিক ক্রীড়া ৯-১-৯৯ তারিখে অনুষ্ঠিত হয়েছে।

(২) *যৌনকর্মিদের সন্তান-সন্ততি ঃ* এই শ্রেণীর শিশুদের বিশেষ যত্ন ও সুরক্ষার প্রয়োজন। এজন্য স্বল্পসংখ্যক হলেও এদের জন্য কয়েকটি শিশু রক্ষণাগার চালু আছে। এই এলাকার শিশুকন্যারা অত্যন্ত বিপন্ন পরিস্থিতির সম্মুখীন। তাই দুটি স্বেচ্ছাসেবী সংগঠনের মাধ্যমে ৫০ আসনবিশিষ্ট দুইটি আবাস এদের প্রতিপালন ও শিক্ষার জন্য চালু আছে, যাতে তারা বিনাবাধায় সমাজের মূলস্রোতে ফিরে আসতে পারে।

**(গ) প্রতিবন্ধী কল্যাণ**

প্রতিবন্ধীদের সমান সুযোগ ও অধিকার রক্ষার যে অ্যাক্ট ১৯৯৫ সালে চালু হইয়াছে, তাহাতে তাহাদের পরিষেবা যথেষ্ট গুরুত্ব পেয়েছে। এই ব্যাপারে এই দপ্তর কমিশনার, প্রতিবন্ধী নিয়োগ করেছেন। রাজ্য কো-অর্ডিনেশন কমিটি গঠিত হয়েছে। প্রতিবন্ধীদের জন্য আলাদা অফিসবাড়ি শীঘ্রই ব্যবস্থা করার চেষ্টা হচ্ছে।

**১। প্রতিবন্ধীদের সহায়ক যন্ত্র ও কৃত্রিম অঙ্গপ্রত্যঙ্গাদি বিতরণ**

পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় এ পর্যন্ত অনুষ্ঠিত শিবিরের মাধ্যমে ৩৪,১৬২ জন প্রতিবন্ধীকে বিনামূল্যে এ জাতীয় সুবিধা দেওয়া হয়েছে এবং যাহাতে তাহারা নিকটবর্তী অঞ্চল হইতে সংগ্রহ করতে পারে সে চেষ্টা করা হয়েছে।

**২। আর্থিক পুনর্বাসন প্রকল্প**

এই প্রকল্পে সাধারণত প্রাপ্তবয়স্ক প্রতিবন্ধীকে ১,০০০ টাকার এককালীন অনুদান দেওয়া হয়, যাতে সে প্রয়োজনে ছোট ব্যবসার উপযোগী সরঞ্জাম কিনতে পারে। এ পর্যন্ত ১৪,৮৯৩ জন প্রতিবন্ধী এই প্রকল্পের মাধ্যমে উপকৃত হয়েছেন।

**৩। জেলা পুনর্বাসন কেন্দ্র**

এই কেন্দ্রের মাধ্যমে প্রতিবন্ধীদের পুনর্বাসন ও চিকিৎসার লক্ষ্যে মেদিনীপুর জেলার আটটি ব্লকে কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় কর্মসূচি চালু আছে। ভারত সরকার হইতে সময়মতো অনুদান পাওয়া যায় না। এই দপ্তর স্বাভাবিক অবস্থা রক্ষার্থে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করিতেছে।

**৪। সফল প্রতিবন্ধী কর্মী ও তাদের নিয়োগকর্তাদের জন্য রাজ্য পুরস্কার**

প্রতিবন্ধকতা সত্ত্বেও নিজ পেশায় সফল ২৫ জন প্রতিবন্ধীকে বিশ্ব-প্রতিবন্ধী দিবসে পুরস্কৃত করা হয়।

**৫। প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের বৃত্তি প্রকল্প**

অষ্টম শ্রেণী পর্যন্ত পাঠরত প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের মাসিক ৬০ টাকা ও ২০ টাকা হারে পরিবহন ভাতা বৃত্তি দেওয়া হয়। এই পর্যন্ত ৩৮,১৭৩ জন ছাত্র-ছাত্রী এই প্রকল্পের মাধ্যমে উপকৃত হয়েছেন।

**৬। অক্ষম ভাতা**

১-৪-৯৭ হইতে এই ভাতার হার মাসিক ১০০ টাকা থেকে ৩০০ টাকা করা হয়েছে। বর্তমানে ৬,৭০৮ জন দুঃস্থ প্রতিবন্ধী এই ভাতা পাচ্ছেন।

**৭। অন্যান্য**

প্রতিবন্ধীদের সেবায় পেশাগত দক্ষতা নিয়োজনের উদ্দেশ্যে সার্ক স্বেচ্ছাসেবী সংস্থায় সাহায্য নেওয়া হয়েছে। এরা রায়গঞ্জের মূক ও বধির বিদ্যালয়ের শিশুদের শিক্ষাদানে

সহায়তা করছেন। বিশেষত গ্রামীণ এলাকায় সমাজভিত্তিক পুনর্বাসন ও সমর্পিত শিক্ষা প্রকল্পের রূপায়ণে এই দপ্তর থেকে অনুদান মঞ্জুরির মাধ্যমে বিশিষ্ট স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানসমূহকে উৎসাহিত করা হয়েছে।

**৮। প্রতিবন্ধীদের পরিচিতিপত্র মুদ্রণ**

গত কয়েক বৎসর যাবৎ প্রতিবন্ধীদের পরিচিতিপত্র প্রদান ব্যবস্থা চালু রয়েছে। এ পর্যন্ত যোগ্য প্রতিবন্ধীদের ৫.৫ লক্ষেরও বেশি পরিচিতিপত্র প্রদান করা হয়েছে। রাজ্যের সকল প্রতিবন্ধীকে অনতিবিলম্বে পরিচিতিপত্র প্রদানে সর্বাত্মক উদ্যোগ গ্রহণের প্রয়োজন অনুভূত হওয়ায় যথেষ্ট সংখ্যক পরিচিতিপত্র মুদ্রণের জন্য বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

**৯। বিকলাঙ্গ আইন ১৯৯৫-এর প্রয়োগ**

দপ্তর ইতিমধ্যে আইনের নির্দেশানুসারে প্রয়োজনীয় পরিকাঠামো সৃষ্টির উদ্যোগ নিয়েছে। এই আইনের নিয়মাবলী তৈরি করা হচ্ছে।

**(ঘ) বৃদ্ধ ও অশক্ত কল্যাণ**

এই বিভাগ বৃদ্ধ ও অশক্তদের কল্যাণে দায়বদ্ধ। তাই এদের জন্য কিছু কিছু কল্যাণ প্রকল্প চালু করা হয়েছে। যেমন—

**১। বার্ধক্য ভাতা**

আর্থিক সীমাবদ্ধতা সত্ত্বেও দপ্তর ১-৪-৯৭ থেকে মাসিক পেনশন ১০০ টাকা থেকে ৩০০ টাকা বৃদ্ধি করেছে। বর্তমানে ৩৩,৮১৮ জন বৃদ্ধ ও বৃদ্ধা এই ভাতা পাচ্ছেন।

**২। বৃদ্ধাবাস**

এই বিভাগের পরিচালনায় তিনটি বৃদ্ধাবাস আছে। বৃদ্ধ স্বাধীনতা সংগ্রামীদের জন্য ৬০ আসন বিশিষ্ট ও অসহায় বৃদ্ধ ও বৃদ্ধাদের যথাক্রমে ৩০ ও ২৫ আসনবিশিষ্ট আবাসগুলি দক্ষিণ গড়িয়ায় অবস্থিত।

এ ছাড়া সরকারের আর্থিক সহযোগিতায় মঞ্জুরিকৃত ও ৭২৫টি আসনসহ বৃদ্ধাবাসগুলি স্বেচ্ছাসেবী সংগঠন দ্বারা পরিচালিত হয়।

**৩। অন্যান্য**

সরকারের আর্থিক সহায়তায় স্বেচ্ছাসেবী সংগঠন পরিচালিত ডে কেয়ার সেন্টার ও ভ্রাম্যমাণ চিকিৎসাকেন্দ্রও চালু আছে।

### (ঙ) চক্রচর কল্যাণ

**১। চক্রচর আবাস**

ভিক্ষাবৃত্তি ও ভবঘুরেমি নিবারণকল্পে ১৯৪৩ সালের বঙ্গীয় চক্রচর আইন অনুযায়ী চক্রচর আবাস পরিচালিত হয়। এ ধরনের ১০টি আবাসে প্রায় ২,২৩৫ জন ভবঘুরে প্রতিপালিত হচ্ছে। এদের প্রতিপালন, চিকিৎসা এবং পুনর্বাসনের উদ্দেশ্যে মুদ্রণ, পাপোশ তৈরি ও তাঁত ইত্যাদি বিভিন্ন বৃত্তিমূলক প্রশিক্ষণবাবদ বার্ষিক ব্যয়ের পরিমাণ প্রায় ২৫০ লক্ষ টাকা। ভিক্ষুক ও ভবঘুরেদের সমাজের মূলস্রোতে ফিরিয়ে আনতে প্রশিক্ষণ তথা পুনর্বাসন কেন্দ্র চালু আছে। আবাসিকদের ব্যয়ভার ১-১-৯৯ থেকে ৫০০ টাকা করা হয়েছে।

**২। শিশুদের ভিক্ষাবৃত্তি ও ভবঘুরেমি উচ্ছেদ প্রকল্প**

শিশুদের ভিক্ষাবৃত্তি ও ভবঘুরেমি উচ্ছেদকল্পে ৬টি কেন্দ্রে প্রায় ৩০০ জন শিশুকে আসবাবপত্র নির্মাণ, বই বাঁধাই, পুতুল এবং পোশাক তৈরির ও চর্মকেন্দ্রের প্রশিক্ষণ ইত্যাদি দেওয়া হয়। এ ছাড়া দৈনিক একবেলার আহার ও বৃত্তি ইত্যাদি এবং প্রথাবহির্ভূত প্রাথমিক শিক্ষার বন্দোবস্ত আছে।

**৩। ভিক্ষাবৃত্তি নিবারণ প্রকল্প**

এই প্রকল্পে পাঁচটি প্রশিক্ষণ তথা উৎপাদন কেন্দ্র নিম্নোক্ত বিষয়ে মঞ্জুর হয়েছে ঃ (১) ছাপাখানা, (২) চর্মজাত দ্রব্য উৎপাদন, (৩) চিনামাটির দ্রব্য প্রস্তুত, (৪) কাঠের আসবাব তৈরি ও (৫) সূচীশিল্প।

### (চ) মাদকাসক্তি নিবারণ

যুবক-যুবতিদের মধ্যে মাদকাশক্তি উদ্বেগের বিষয় হয়ে দাঁড়িয়েছে। তাই ভারত সরকারের কল্যাণ মন্ত্রকের সহযোগিতায় এই বিভাগ মাদকাসক্তি নিবারণে যে প্রকল্পগুলি গ্রহণ করেছে তা হল—(১) আসক্তি বিমোচন কেন্দ্র, (২) পরামর্শদান কেন্দ্র, (৩) সচেতনতা সৃষ্টির উদ্দেশ্যে প্রচার।

এই ক্ষেত্রে বিভিন্ন স্বেচ্ছাসেবী সংগঠন কাজ করে চলেছেন এবং বর্তমানে এ রাজ্যে স্বেচ্ছাসেবী সংগঠন দ্বারা পরিচালিত ১৬টি আসক্তি বিমোচন কেন্দ্র, ১৭টি পরামর্শদান কেন্দ্র চালু আছে। বিভিন্ন স্বেচ্ছাসেবী সংগঠন সরকারের সহায়তায় সচেতনতা সৃষ্টির প্রচার চালাচ্ছেন। এ পর্যন্ত ৬,০০০ জনের বেশি মাদকাসক্ত উপকৃত হয়েছেন। বর্তমান প্রস্তাবে গণচেতনা সৃষ্টি ও মাদকাসক্তদের কল্যাণে আর্থিক বরাদ্দ রাখার প্রস্তাব রাখা

হয়েছে।

### (ছ) কল্যাণ কুটির

দীঘার সমুদ্রতটে সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষের জন্য এই বিভাগ ৬টি কুটির পরিচালনা করেন। এই কুটিরগুলি স্বল্পআয়ী মানুষের কাছে আকর্ষণীয় হয়ে উঠেছে। পরিষেবার সুযোগ বৃদ্ধির জন্য প্রয়াস নেওয়া হচ্ছে।

### (জ) পশ্চিমবঙ্গ সমাজ কল্যাণ উপদেষ্টা পর্ষদ

১৯৫৪ সালে প্রতিষ্ঠিত পশ্চিমবঙ্গ সমাজ কল্যাণ উপদেষ্টা পর্ষদ এ রাজ্যে দুঃস্থ শিশু ও নারীদের কল্যাণে বিভিন্ন প্রকল্প পরিচালনা করেছেন। ৪৬টি প্রকল্পের ১,২৪১টি ইউনিটের মাধ্যমে প্রায় ৫০,০০০ মহিলা ও শিশু উপকৃত হচ্ছেন। পর্ষদের অধীনে ৩৪টি পরিবার ও শিশু কল্যাণ প্রকল্প এবং ১২টি সীমান্ত এলাকা প্রকল্প রয়েছে। এ ছাড়াও, কৃষ্ণনগরে ১০০ আসনবিশিষ্ট একটি মহিলা দুঃস্থাবাস পরিচালনা করেন।

### (ঝ) প্রাক্তন সৈনিক কল্যাণ

প্রাক্তন সৈনিক কল্যাণও এই বিভাগের কর্মধারার অন্তর্ভুক্ত। রাজ্যস্তরে রাজ্য সৈনিক বোর্ড ও ৯টি জেলা সৈনিক বোর্ডের মাধ্যমে প্রাক্তন সৈনিকদের কল্যাণে বিভিন্ন প্রকল্প রূপায়িত হচ্ছে। উত্তর ২৪-পরগনায় বারাসতে একটি নূতন জেলা সৈনিক বোর্ড স্থাপনের উদ্যোগ নেওয়া হয়েছে।

মাননীয় সদস্যবৃন্দ জেনে আনন্দিত হবেন যে, বিপুল সংখ্যক স্বেচ্ছাসেবী সংগঠন সমাজে দুঃস্থ ও অবহেলিত মানুষের কল্যাণে এই বিভাগের সাহায্য করতে এগিয়ে এসেছেন এবং এই বিভাগ ও এদের কল্যাণব্রতে উৎসাহ দেওয়ার জন্য আর্থিক অনুদান মঞ্জুর করছেন।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, পরিশেষে বিধানসভায় মাননীয় সদস্য, স্থানীয় সংস্থানসমূহের সদস্যবৃন্দ, স্বেচ্ছাসেবী সংগঠন, পঞ্চায়েত, পৌরসভা ও অন্যান্যদের আপনার মাধ্যমে আমার আন্তরিক ধন্যবাদ ও কৃতজ্ঞতা জানাচ্ছি। এরা সরকারের বিভিন্ন কর্মসূচি সফল করে তুলতে এবং সমাজে অসহায় ও দুবর্লতর শ্রেণীর মানুষের উন্নতির লক্ষ্যে সহযোগিতার হাত বাড়িয়ে দিয়েছেন। এ বিষয়ে আমার কোনও সন্দেহ নাই, সকলের সক্রিয় সহযোগিতায় আমাদের আরও অগ্রগতি হবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি এবং ১৯৯৯-২০০০ সালের জন্য ৪২ এবং ৪৩ নং অভিযাচনের অন্তর্ভুক্ত সম্পূর্ণ ব্যয়-বরাদ্দ অনুমোদনের জন্য মাননীয় সদস্যদের কাছে অনুরোধ রাখছি।

## DEMAND No. 43

### Major Head : 2236—Nutrition

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 35,53,29,000 be granted for expenditure under Demand No. 43, Major Head : "2236—Nutrition" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 11,72,59,000 already voted on account)

(The Budget Speech of Shri Biswanath Chowdhury on Demand No. 43, printed along with the Budget Speech on Demand No. 42.)

## DEMAND No. 44

### Major Head : 2245—Relief on account of Natural Calamities

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 120,28,00,000 be granted for expenditure under Demand No. 44, Major Head : "2245—Relief on account of Natural Calamities" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 60,14,00,000 already voted on account)

(The Printed Budget Speech on Demand No. 44 of Shri Satya Ranjan Mahato was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশ অনুযায়ী আমি ১৯৯৮-৯৯ আর্থিক বৎসরে ৪৪ নং অনুদানের অন্তর্গত "২২৪৫ নং প্রাকৃতিক বিপর্যয় জনিত ত্রান" খাতে মোট ১২০, ২৮,০০,০০০ (একশত কুড়ি কোটি আঠাশ লক্ষ) টাকার ব্যয় মঞ্জুরির দাবি পেশ করছি। এর মধ্যে ভোট-অন-অ্যাকাউন্ট-এ গৃহীত ৬০,১৪,০০,০০০ (ষাট কোটি চৌদ্দ লক্ষ) টাকাও ধরা হয়েছে।

২। এই প্রসঙ্গে সভার অবগতির জন্য জানাই যে, প্রস্তাবিত ব্যয় মঞ্জুরির মধ্যে, ত্রাণ দপ্তর ছাড়াও ত্রাণ কার্যের সঙ্গে সংশ্লিষ্ট অন্যান্য দপ্তরের অংশও রয়েছে। এ সম্পর্কে বিস্তারিত বিবরণ ১৯৯৯-২০০০ আর্থিক বৎসরের ১৯ সংখ্যক বাজেট সংক্রান্ত প্রকাশনের যে বাজেট বই সভার পেশ করা হয়েছে, তাতে লিপিবদ্ধ আছে।

৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

প্রারম্ভেই আমি ত্রাণ কার্যের প্রয়োজনীয়তার ব্যাপারে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। কারণ পশ্চিমবঙ্গের বৈচিত্র্যপূর্ণ আবহাওয়া ও ভূপ্রকৃতিগত তারতম্যের জন্য প্রতি বছরই বন্যা ও অন্যান্য বিপর্যয়গুলি দেখা দেয়। এমনকি বর্তমান বিজ্ঞান ও প্রযুক্তির যুগেও মানুষ এখনও খেয়ালি প্রকৃতির হাতের ক্রীড়নক মাত্র। তাই বন্যা, ভূমি ধ্বস, খরা, ঘূর্ণিঝড়, নদী ভাঙন প্রভৃতি ভয়ঙ্কর প্রাকৃতিক দুর্যোগের কবলে পড়ে প্রতিবছরই রাজ্যকে প্রভূত ক্ষয়ক্ষতির সম্মুখীন হতে হয়। অন্যান্য বছরের মতো এ বছরও এ রাজ্যের একটি বড় অংশে বিধ্বংসী বন্যা, ভূমিধ্বস, নদী ভাঙন প্রভৃতি সংঘটিত হয়েছে। অন্য অংশটিতে আবার অনাবৃষ্টির কারণে দেখা গেছে নিদারুণ দুর্ভোগ। ফলে কয়েকশ গ্রামের হাজার হাজার লোককে প্রকৃতির রুদ্র রোষের কবলে পড়তে হয়েছে। তাই এই রাজ্যে ত্রাণ, উদ্ধার ও পুনর্গঠন কার্যের অপরিহার্যতা অনস্বীকার্য।

৪। প্রাকৃতিক ধ্বংসীলাল ছাড়াও আছে মানুষের নিজের সৃষ্টি করা কিছু ধ্বংসাত্মক কাজ—যেগুলি মাঝে মাঝেই রাজ্যে বিপর্যয় ডেকে আনে। তখন ক্ষতিগ্রস্ত মানুষের দুর্ভোগ নিবারণের জন্য সরকারকে নানাবিধ ত্রাণ কর্মসূচি গ্রহণ করতে হয়।

৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

বাজেট চাহিদা পেশ করার পূর্বে আমি মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করে জানাই যে ১৯৯৮ সালের ৫ই জুলাই থেকে ৮ই জুলাই পর্যন্ত অবিরাম বৃষ্টিপাতের ফলে দার্জিলিং জেলায় ভয়াবহ ভূমি ধ্বংস নামে। সর্বাপেক্ষা ক্ষতিগ্রস্ত হয় কার্শিয়াং মহকুমা। ১৯৯৮ সালের ৭ই ও ৮ই জুলাই দার্জিলিং-শিলিগুড়ি, দার্জিলিং-কার্শিয়াং এবং দার্জিলিং-কালিম্পং-এর মধ্যে সংযোগ রক্ষাকারী রাস্তাগুলি সম্পূর্ণ বন্ধ থাকে। ৫৫নং জাতীয় সড়ক-হিলকার্ট রোড-এর কিছু অংশ ক্ষতিগ্রস্ত হয়। ৪৩টি গ্রাম, তিনটি পৌর এলাকা এবং একটি প্রজ্ঞাপিত অঞ্চলের (মিরিক) ৪০ হাজার মানুষ এই ভূমিধ্বসের কবলে পড়ে এবং ২১ জনের প্রাণহানি ঘটে। ১,২০৫টি বাড়ি সম্পূর্ণ এবং ২,২৯৩টি বাড়ির আংশিক ক্ষতি হয়। ২,১৯৭ জন মানুষকে উদ্ধার করে ৪০টি ত্রাণ শিবিরে আশ্রয় দেওয়া হয়।

৬। ১৯৯৮ সালের ৪ঠা জুলাই থেকে অবিশ্রান্ত বৃষ্টিপাতের ফলে এবং জেলার

নদীগুলি, যেমন গঙ্গা, ফুলহার, মাথাভাঙা প্রভৃতি নদীতে জলস্ফীতি ঘটায় মালদহ জেলা এক অভূতপূর্ব বন্যার কবলে পড়ে। এই বন্যায় প্রভূত সম্পত্তির ক্ষয়ক্ষতি হয়। ধ্বংসের ব্যাপকতা ও গভীরতায় যা—জাতীয় বিপর্যয়রূপে গণ্য হতে পারে। জেলার মোট ২,৮৭৩টি গ্রাম, ১৫টি ব্লক ও ২টি পৌর এলাকায় বসবাসকারী ২৬,৩৭,০৩৭ জনের মধ্যে ২২.২৬ লক্ষ মানুষ বন্যা কবলিত হয়। পুরনো সব নজরি এবং পূর্বাভাষকে ছাপিয়ে জেলার বিভিন্ন জায়গায় ৪ ফুট থেকে ১০ ফুট পর্যন্ত গভীরতায় বন্যার জল প্রবাহিত হয়। এই ভয়াবহ বন্যায় ৭১ জন মানুষের প্রাণহানি ঘটে। ২,০৮,৩৪০ বাড়ি সম্পূর্ণ এবং ১,৬৪,৯৫২টি বাড়ি আংশিকভাবে ক্ষতিগ্রস্ত হয়। যুদ্ধকালীন তৎপরতায় ত্রাণ ও উদ্ধারকার্য চালানো হয়। উদ্ধারকার্যে সেনাবাহিনীর সাহায্য নিতে হয়। ৪৬৬টি নৌকা এই বানভাসী মানুষদের উদ্ধারের কাজে ব্যবহৃত হয়। নিরাশ্রয় মানুষকে ত্রাণ শিবিরে আশ্রয় দেওয়া হয় এবং তাদের খাদ্য পরিবেশনের জন্য লঙ্গরখানা খোলা হয়।

৭। প্রবল বৃষ্টিপাত ও ভাগিরথী নদীর জলধারণ ক্ষমতা কমে যাওয়ার ফলে ভাগিরথী নদীতে জলের উচ্চতা বিপদসীমা অতিক্রম করে যায় এবং এই কারণে মুর্শিদাবাদ ও নদীয়া জেলার বিস্তীর্ণ অঞ্চল প্লাবিত হয়। মুর্শিদাবাদ জেলার ২৬টি ব্লকের মধ্যে ২৪টি ব্লক, ৩টি পৌর এলাকা এবং ১৮৭টি গ্রাম পঞ্চায়েত বন্যা কবলিত হয় ২০. ৮. ৯৮ থেকে। এই বন্যায় ১০৭ জন মানুষের মৃত্যু ঘটে এবং ১৭,৪০,৬৭৭ জন মানুষ ক্ষতিগ্রস্ত হয় এই ভয়াবহ বন্যার ফলে ১,০৯,৭২০টি বাড়ি সম্পূর্ণ এবং ৮১,৫০০টি বাড়ি আংশিকভাবে ক্ষতিগ্রস্ত হয়।

৮। প্রবল বৃষ্টিপাত ও উত্তর বঙ্গের নদীগুলিতে জলস্ফীতির ফলে জলপাইগুড়ি জেলাতেও প্লাবন দেখা দেয়। এই বন্যায় ১৩টি ব্লক ও ৩টি পৌর এলাকার প্রভূত ক্ষতি হয়। ৪,৫৭,৪৮৫ জন মানুষ বন্যা কবলিত হন। ২১,৭০০ জনকে উদ্ধার করা হয় এবং তার মধ্যে ১,১৪,০০০ জনকে ১০৭টি ত্রাণ শিবিরে রাখা হয়। সেই সব বন্যাপীড়িত মানুষদের আহারের জন্য লঙ্গরখানা খোলা হয়।

৯। অল্প সময়ের মধ্যে প্রবল বৃষ্টিপাতের ফলে কুচবিহার জেলাও বন্যার কবলে পড়ে। ১৪৭টি গ্রাম ও ৩টি পৌর এলাকার ১,৪৩,২০২ জন মানুষ ক্ষতিগ্রস্ত হন। ১ জনের প্রাণহানি ঘটে এবং ৫,১৮৯টি বাড়ি সম্পূর্ণ ও ১২,৪৮৫টি বাড়ির আংশিক ক্ষতি হয়।

১০। ১৯৯৮ সালের ২৬শে ও ২৭শে আগস্ট উত্তর দিনাজপুর জেলার বিস্তীর্ণ অঞ্চল প্লাবিত হয়। ৯টি ব্লকের অন্তর্গত ১,৫৮৩টি গ্রাম এবং ৩টি পৌর এলাকা এই বন্যার কবলে পড়ে। ১০,৩৪,৩৭০ জন মানুষ ক্ষতিগ্রস্ত হন। ৫,০৪০টি পরিবারকে

উদ্ধার করা হয়। বন্যায় ক্ষতিগ্রস্তদের আশ্রয়দানের উদ্দেশ্যে ১৭৭টি ত্রাণ শিবির খোলা হয়। উত্তর দিনাজপুরের ৪৫ জন মানুষের প্রাণহানি ঘটে।

১১। ১৮. ৭. ৯৮ তারিখে দক্ষিণ দিনাজপুরে ৭,১১,৮৪৯ জন মানুষ কবলিত হন। ৮টি ব্লক, ৬২টি গ্রাম পঞ্চায়েত ও ২টি পৌর এলাকার ৩৬টি ওয়ার্ডে ক্ষতিগ্রস্ত হয়। ২১ জনের প্রাণহানি ঘটে এবং ৩৮০টি পরিবারকে উদ্ধার করে ৪টি ত্রাণ শিবিরে আশ্রয় দেওয়া হয়।

১২। ২৬. ৮. ৯৮ তারিখে নদীয়া জেলাতেও বন্যা হয়। ৬,৫১,৮২৯ জন মানুষ ক্ষতিগ্রস্ত হন। ১২ জনের প্রাণহানি ঘটে। ১৪,৫৮৩টি বাড়ি সম্পূর্ণ ও ২২,৬৬৭টি বাড়ির আংশিক ক্ষতি হয়।

১৩। রাজ্যের বন্যাপীড়িত জেলাগুলিকের স্থানীয় জেলা পরিষদ, পঞ্চায়েত ও গ্রাম পঞ্চায়েতের নির্বাচিত প্রতিনিধিবৃন্দ এবং জেলার প্রশাসকগণ সম্মিলিতভাবে উদ্ধার ও ত্রাণকার্য পরিচালনা করেন। ত্রাণ দপ্তর বন্যাপীড়িত জেলাগুলিতে ১৯৯৮-৯৯ আর্থিক বৎসরের ৩/৩/৯৯ পর্যন্ত মোট ৪,৯৩০ মেট্রিক টন গম, ১৪,০২৭ মেঃ টঃ চাল, ২,৯৯,৯৪০টি ত্রিপল, ১,১২,৫০০টি শাড়ি, ৯৫,৯০০টি ধুতি, ১,১৩,১০০টি শিশুদের পোষাক এবং উদ্ধারকার্যের পরিপ্রেক্ষিতে আনুষঙ্গিক ব্যয় হিসেবে ৩৯৮.৬০ লক্ষ টাকা আবন্টন করেছে। অসহায় ও আর্ত মানুষদের মধ্যেই পোষাক পরিচ্ছদ, ত্রিপল ও অন্যান্য ত্রাণ সামগ্রী অবন্টন করা হয়েছে। রামকৃষ্ণমিশন, ভারত সেবাশ্রম সংঘ, কাশী বিশ্বনাথ সেবা সমিতি, সি. এ. আর. ই. প্রভৃতি স্বেচ্ছাসেবী সংস্থাগুলিও ত্রাণকার্যে সক্রিয় অংশগ্রহণ করেন।

রাজ্যের একাংশে যখন ভয়াবহ বন্যা, তখন অপর অংশ পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম এবং মেদিনীপুর (পশ্চিম) ছিল অনাবৃষ্টি। তার ফলে এই জেলাগুলির অধিকাংশ জায়গায় দেখা যায় খরার মতো পরিস্থিতি। পুরুলিয়া জেলার প্রায় সমগ্র অংশেই ছিল এই অবস্থা। ১৭৯৮টি গ্রামের ১৩.৩০ লক্ষ অধিবাসী খরায় ক্ষতিগ্রস্ত হন। তছাড়াও ৩,০২,০৯৯ হেক্টর কৃষি জমিরও ক্ষতি হয়। বাঁকুড়া জেলার মোট ৩,৮৬০টি গ্রামের মধ্যে ১,৬৩২টি গ্রামই খরার কবলে পড়ে। কৃষিজমির মোট ৩,৪২,০০০ হেক্টরের মধ্যে ১,৯২,৪১০ হেক্টরই ক্ষতিগ্রস্ত হয়। সাধারণভাবে খরাপ্রবণ এলাকা বলে চিহ্নিত মেদিনীপুর জেলার পশ্চিমাংশেও এই বিপর্যয় দেখা যায়। জেলার এই অংশে ১,৩৫,০০০ হেক্টর কৃষিজমিও ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়। উল্লিখিত জেলাগুলিতে খরাপরিস্থিতি মোকাবিলার জন্য ত্রাণ বিভাগ থেকে যে সকল ত্রাণ সামগ্রী আবন্টন করা হয়েছে তার তালিকা নিম্নে প্রদত্ত হল ঃ

ত্রাণ খাতে

| জেলা | গম (মেঃ টঃ) | নগদ খয়রাতি সাহায্য (টাকা) | উপনিমিত্ত ব্যয় (টাকা) | ধুতি (সংখ্যা) | শাড়ি (সংখ্যা) | লুঙ্গি (সংখ্যা) | শিশুদের পোষাক (সংখ্যা) |
|---|---|---|---|---|---|---|---|
| পুরুলিয়া | ২৫০ | ৩০,০০০ | ১৭,১১,৫০০ | ২০০০ | ২০০০ | ৫০০ | ২০০০ |
| বাঁকুড়া | ২০ | | ৭৭,০০০ | | | | |

কৃষি উৎপাদনে ক্ষতিপূরণের জন্য মোট নিম্নে প্রদত্ত ২,৮২,৬৩,৫৪১.৩৭ টাঃ (দুই কোটি বিরাশি লক্ষ তেষট্টি হাজার পাঁচশত একচল্লিশ দশমিক তিন সাত) মূল্যের ৩,০১,৯৬৫টি মিনিকিট ঐসব জেলার ক্ষতিগ্রস্ত চাষীদের মধ্যে বিতরণ করা হয়। ১৯৯৮-৯৯ আর্থিক বৎসরের 'বিপর্যয় জনিত ত্রাণ তহবিল' থেকে এই মূল্য মেটানো হয়।

মিনিকিট বিতরণের কর্মসূচির জেলাওয়ারি হিসাব নিচে দেওয়া হল ঃ

| জেলা | বিভিন্ন প্রকার বীজ মিনিকিটের সংখ্যা | অর্থমূল্য |
|---|---|---|
| বাঁকুড়া | ৯৯,১৩১ | ৯২,০৭,৪৪০.১৩ |
| পুরুলিয়া | ৭৯,৬৮৯ | ৫৯,৬৮,৬৬১.৯৯ |
| মেদিনীপুর | ১,২৩,১৪৫ | ১,৩০,৮৭,৪৩৯.২৫ |
| | মোট ৩,০১,৯৬৫ | ২,৮২,৬৩,৫৪১.৩৭ |

১৪। 'এ মেমোরান্ডাম অন ন্যাচারাল ক্যালামিটিস ইন ওয়েস্ট বেঙ্গল ১৯৯৮ নামে একটি স্মারকলিপি কেন্দ্রীয় সরকারের নিকট ১৯৯৮ সালের সেপ্টেম্বর মাসে পেশ করা হয়। এক উচ্চ পর্যায়ের কেন্দ্রীয় পর্যবেক্ষক দল সর্বাধিক ক্ষতিগ্রস্ত অঞ্চলগুলি পরিদর্শন করেন। বন্যা, ভূমিধ্বস এবং খরা প্রভৃতি প্রাকৃতিক দুর্যোগে প্রায় ২,০৩৭.৫৫ কোটি টাকার ক্ষয়ক্ষতি হয়েছিল এবং ৭৬৩.২৯ কোটি টাকা অতিরিক্ত স্যাহয্যের কথাও স্মারকলিপিতে উল্লিখিত ছিল। ১৯৯৮-৯৯ আর্থিক বৎসরে 'বিপর্যয়জনিত ত্রাণ তহবিলের' অর্থের পরিমাণ ছিল ৫৬.৯২ কোটি টাকা। জাতীয় দুর্যোগজনিত ত্রাণ তহবিল থেকে যাতে ৭০৬.৩৭ কোটি টাকা পাওয়া যায় তা ঐ মেমোর্যান্ডামে উল্লিখিত ছিল। কিন্তু জাতীয় দুর্যোগজনিত ত্রাণ-তহবিল (এন. এফ. সি. আর.) থেকে এখনও পর্যন্ত কোনও টাকা বরাদ্দ করা হয়নি।

১৫। প্রাকৃতিক দুর্যোগের ঘটনা যদিও কোনও বিশেষ স্থান বা সমাজের বিশেষ

শ্রেণীর মধ্যে সীমাবদ্ধ থাকে না। তবু এটা ঠিক যে সাধারণভাবে গ্রামের দরিদ্র্য সম্প্রদায়ই বেশি ক্ষতিগ্রস্ত হন। তাই আমাদের সমাজের দুঃস্থ মানুষদের বিশেষ প্রয়োজনীয়তার দিকে নজর দেওয়া একান্ত দরকার, বিশেষভাবে এই ধরনের বিপর্যয়ে যাদের বাড়িঘর বিনষ্ট হয়, তাদের বাড়িঘরের প্রয়োজন মেটানো একান্ত জরুরি। এই প্রয়োজনের কথা মনে রেখে সমাজে অর্থনৈতিক দিক থেকে দুর্বলতর মানুষদের গৃহনির্মাণ ও মেরামতের কাজে আর্থিক সাহায্য দানের জন্য রাজ্য সরকার ত্রাণ দপ্তরের মাধ্যমে শতকরা ১০ টাকা সুদে হাডকো (HUDCO) থেকে ১০০.০০ কোটি টাকা ঋণ নেবার বন্দোবস্ত করেছে।

ঋণে প্রথম কিস্তিতর ৭৪.৭৫ কোটি টাকা রাজ্য সরকার হাডকো-র কাছ থেকে পেয়েছে। তার মধ্যে ৫০ কোটি টাকা ক্ষতিগ্রস্ত জেলাগুলিকে গৃহনির্মাণ খাতে আবন্টন করা হয়েছে।

১৬। দশম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী এ রাজ্যে গঠিত 'বিপর্যয় জনিত ত্রাণ-তহবিলের' (সি. আর. এফ.) ১৯৯৮-৯৯ সালে অর্থের পরিমাণ ছিল ৫৬.৯২ কোটি টাকা। তন্মধ্যে ৩. ৩. ৯৯ পর্যন্ত মোট ৭১.০২৫২ কোটি টাকা ত্রাণ দপ্তর ও সংশ্লিষ্ট অন্যান্য দপ্তরগুলির মধ্যে আবন্টন করা হয়েছে। যে দপ্তরগুলিকে ত্রাণ ও পুনর্গঠন কার্যের নিমিত্ত টাকা দেওয়া হয়েছে তাদের নাম ও টাকার পরিমাণ নিচে দেওয়া হল ঃ

| দপ্তরের নাম | প্রদত্ত অর্থ (লক্ষ টাকায়) |
|---|---|
| কৃষি (ইনপুট) | ১২৪৬.৫২ |
| প্রাণী সম্পদ বিকাশ | ৭৯.৯০ |
| মৎস্য | ১০৬.৯৮ |
| আরক্ষা | ৪০.০০ |
| স্বাস্থ্য ও পরিবার কল্যাণ | ২৫.০০ |
| সেচ ও জলপথ | ২৮০.০০ |
| পৌর | ১১১.০০ |
| জনস্বাস্থ্য ও কারিগরি | ২৮১.৪০ |
| পূর্ত ও পূর্ত (সড়ক) | ১৭৭.৩২ |
| জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন | ৩০.০০ |

| | |
|---|---|
| ত্রাণ | ৪৫২২.৯০ |
| অন্যান্য বিভাগ | ২০১.৫০ |
| মোট | ৭১০২.৫২ |

এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে ১৯৯৮-৯৯ আর্থিক বৎসরের শুরুতে বিপর্যয় জনিত ত্রাণ তহবিলে ৭.২০ কোটি টাকা ঘাটতি ছিল। তাই বর্তমান আর্থিক বৎসরে বিপর্যয় জনিত ত্রাণ তহবিলে প্রকৃত পক্ষে ৪৯.৭২ কোটি টাকা পাওয়া গেছে (টাঃ ৫৬.৯২ কোটি—৭.২০ কোটি)।

১৭। প্রাকৃতিক দুর্যোগ ছাড়াও, অন্যান্য ক্ষেত্রেও রাজ্য সরকার দুঃস্থ মানুষদের সাহায্য করে। গ্রামে ও শহরে অন্ধ খঞ্জ, অনাথ ও উপার্জনে অক্ষম মানুষদের জন্য সাধারণ খয়রাতি সাহায্য দেওয়া হয়। ১৯৯৮-৯৯ সালে ২২. ২. ৯৮ পর্যন্ত এ বাবদ ১১.১০ কোটি টাকা আবন্টন করা হয়েছে। অক্ষম ও দুঃস্থ কুষ্ঠরোগগ্রস্ত ব্যক্তিদের জন্যও সাহায্যের ব্যবস্থা করা হয়। এ বাবদ আলোচ্য বছরে ৫৯,৯৬,৩৭৫ টাকা আবন্টিত হয়েছে।

১৮। পশ্চিমবঙ্গের সমস্ত জেলার গ্রামে ও শহরে বসবাসকারী দরিদ্র্য ও দুঃস্থ মানুষদের জন্য মাননীয় বিধায়কদের মারফৎ ঈদ ও দুর্গা পূজার প্রাক্কালে জামাকাপড়, সূতি কম্বল ও শিশুবস্ত্র বন্টনের ব্যবস্থা করা হয়। ১৯৯৮-৯৯ আর্থিক বছরে এ বাবদ মোট ১,৭৯,৯৯,৯৮৯ টাকা আবন্টন করা হয়েছে।

১৯। আর্থিক দিক থেকে দুর্বলতর শ্রেণীভুক্ত মানুষদের পুনর্বাসনের জন্য ত্রাণ বিভাগ থেকে অনুদান দেওয়া হয়। ১৯৯৮-৯৯ আর্থিক বৎসরে ৮. ৩. ৯৯ তাং পর্যন্ত এই বাবদ পরিকল্পনাখাতে ৪০.০০ লক্ষ টাকা এবং পরিকল্পনা বহির্ভূত খাতে ১৫.৭৭ লক্ষ টাকা আবন্টন করা হয়েছে।

২০। এই বিভাগ থেকে যক্ষ্মা রোগমুক্ত দুর্বলতর শ্রেণীর মানুষদের আর্থ-সামাজিক পুনর্বাসনের জন্য অনুদান দেওয়া হয়। ১৯৯৮-৯৯ আর্থিক বছরে ৮. ৩. ৯৯ তাং পর্যন্ত ৫.০০ লক্ষ টাকা আবন্টন করা হয়েছে।

২১। ত্রাণ বিভাগ বেহালায় রেপসিড তেল জনিত অসুস্থ্যতার আক্রান্তদের মধ্যে খয়রাতি সাহায্য ও আর্থিক অনুদান দিয়ে যাচ্ছে। ১৯৯৮-৯৯ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত এ বাবদ মোট ৭,৩২,৬০০ টাকা আবন্টন করা হয়েছে।

২২। ১৯৮৮ সালের ১লা মে থেকে কেন্দ্রীয় সরকারের আনুকুল্যে ও পশ্চিমবঙ্গ

সরকারের ত্রাণ বিভাগের তত্ত্বাবধানে রূপায়িত কুটির বিমা প্রকল্পের মাধ্যমে গ্রামে দুর্ঘটনাজনিত অগ্নিকান্ডে ক্ষতিগ্রস্তদের ঘরবাড়ি নির্মাণের উদ্দেশ্যে অর্থ সাহায্য করা হয়। এ পর্যন্ত এই প্রকল্পে ৫০,০৩০টি পরিবারকে আর্থিক সাহায্য মঞ্জুর করা হয়েছে।

২৩। পৌর এলাকায় দুর্ঘটনাজনিত অগ্নিকান্ডে ক্ষতিগ্রস্ত পরিবারকে ত্রাণ বিভাগ কুটির নির্মাণ প্রকল্পে অনুদান দিয়ে থাকে। ১৯৯৮-৯৯ আর্থিক বছরে ৩. ৩. ৯৯ পর্যন্ত এই উদ্দেশ্যে মোট ৩৪,০০০ টাকা মঞ্জুর করা হয়েছে।

২৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

ত্রাণ দপ্তরের বাজেট বরাদ্দ মূলত পরিকল্পনা বহির্ভূত খাতে ধরা হয়। তবে বিগত কয়েক বৎসর ধরে পরিকল্পনা খাতে নিচের ৫টি প্রকল্প চালু আছে—

ক) কলকাতায় ত্রাণভবন নির্মাণ

খ) বন্যাশ্রয় নির্মাণ

গ) ত্রাণ সামগ্রী রাখার জন্য গুদাম নির্মাণ

ঘ) আর্থ সামাজিক কারণে বিপর্যস্ত ও দুঃস্থ পরিবারের পুনর্বাসনের জন্য এককালীন অনুদান।

ঙ) প্রাকৃতিক দুর্যোগ সতর্কীকরণ ব্যবস্থা।

১৯৯৮-৯৯ আর্থিক বৎসরে ৮. ৩. ৯৯ তাং পর্যন্ত ১৬৫ লক্ষ টাকা আর্থিক বরাদ্দের মধ্যে ১১০.৮৭ লক্ষ টাকা ঐ প্রকল্পে আবন্টন করা হয়েছে।

উক্ত প্রকল্পগুলির মধ্যে ত্রাণ ভবন নির্মাণের কাজ সম্পন্ন হয়েছে। উপরিউক্ত অন্যান্য প্রকল্পগুলির কাজ ১৯৯৯-২০০০ আর্থিক বছরেও চলবে। যদিও ত্রাণ ভবন নির্মাণের কাজ শেষ হয়েছে তথাপি নির্মাণ কার্যের জন্য বকেয়া পাওনা মেটাতে ১৫ লক্ষ টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে ১৯৯৯-২০০০ আর্থিক বৎসরে বাজেটে। অন্যান্য প্রকল্পগুলিরও যথাযথ রূপায়ণের জন্য উপযুক্ত ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

২৫। বিভিন্ন ত্রাণ প্রকল্প যথাযথ রূপায়ণের জন্য যে ব্যয় মঞ্জুরীর প্রস্তাব মাননীয় সদস্যগণের কাছে রাখা হচ্ছে, তা ১৯৯৯-২০০০ সালে বিভিন্ন ত্রাণ কার্যের জন্য ব্যয়িত হবে।

২৬। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

বিগত আর্থিক বছরে এ রাজ্যে ত্রাণের কাজে সভার মাননীয় সদস্যগণ যে অকুণ্ঠ সমর্থন ও সহযোগিতার হাত বাড়িয়েছেন, সেই একই সমর্থন পাওয়ার আশা রেখে ১৯৯৯-২০০০ সালে ৪৪ নং অনুদানের অন্তর্গত '২২৪৫ নং প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ' খাতে ব্যয় বরাদ্দের প্রস্তাব গ্রহণের জন্য আমি সবিশেষ অনুরোধ করছি।

## DEMAND No. 45

### Major Head : 2251—Secretariat—Social Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 23,02,00,000 be granted for expenditure under Demand No. 45, Major Head : "2251—Secretariat—Social Services" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 7,59,66,000 already voted on account)

(The Printed Budget Speech of Shri Satyasadhan Chakraborty, Shri Kanti Biswas, Shri Bansagopal Chowdhury, Smt. Anju Kar & Shri Nemai Mal on Demand No. 45 was taken as read along with Budget Speech on Demand No. 30.)

## DEMAND No. 46

### Major Heads : 2250—Other Social Services, 4250—Capital Outlay on Other Social Services and 6250—Loans for Other Social Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 37,02,03,,000 be granted for expenditure under Demand No. 46, Major Heads : "2250—Other Social Services, 4250—Capital Outlay on Other Social Services and 6250—Loans for Other Social Services" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 12,21,67,000 already voted on account)

## DEMAND No. 47

### Major Heads : 2401—Crop Husbandry (Excluding Horticulture and Vegetable Crops) and 4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings and Horticulture and Vegetable Crops)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 167,58,20,000 be granted for expenditure under Demand No. 47, Major Heads : "2401—Crop Husbandry (Excluding Horticulture and Vegetable Crops) and 4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings and Horticulture and Vegetable Crops)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 55,30,21,000 already voted on account)

(The Printed Budget Speech on Demand Nos. 47, 48 & 55 of Shri Narendra Nath Dey was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৪৭ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২৪০১—শস্য উৎপাদন, (বাগিচা ফসল ও সবজি চাষ বাদে)" এবং "৪৪০১—শস্য উৎপাদনের জন্য মূলধনগত ব্যয় (সরকার পরিচালিত সংস্থাসমূহ এবং বাগিচা ফসল ও সবজি চাষ বাদে)" বাবদ ১৬৭,৫৮,২০,০০০ (একশত সাতষট্টি কোটি আটান্ন লক্ষ কুড়ি হাজার) টাকা মঞ্জুব করা হোক।

ইতিমধ্যে অন্তর্বর্তীকালীন ব্যয়বরাদ্দ বাবদ প্রস্তাবিত ৫৫,৩০,২১,০০০ (পঞ্চান্ন কোটি তিরিশ লক্ষ একুশ হাজার) টাকা উক্ত দাবির মধ্যে ধরা আছে।

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৪৮ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২৪০২—ভূমি ও জল সংরক্ষণ" এবং "৪৪০২—ভূমি ও জলসংরক্ষণের জন্য মূলধনগত ব্যয়" বাবদ ২৯,৩০,৭৫,০০০ (উনত্রিশ কোটি, তিরিশ লক্ষ, পঁচাত্তর হাজার) টাকা মঞ্জুর করা হোক।

**ইতিমধ্যে অন্তর্বর্তীকালীন ব্যয়বরাদ্দ বাবদ প্রস্তাবিত ৯,৬৭,১৫,০০০ (নয় কোটি সাতষট্টি লক্ষ পনেরো হাজার) টাকা উক্ত দাবির মধ্যে ধরা আছে।**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৫৫ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২৪১৫—কৃষি গবেষণা ও শিক্ষা" এবং "৪৪১৫—কৃষি গবেষণা ও শিক্ষার জন্য মূলধনগত ব্যয় (সরকার সংস্থাসমূহ বাদে)" বাবদ ৫৩,৫০,০০,০০০ (তিপ্পান্ন কোটি পঞ্চাশ লক্ষ) টাকা মঞ্জুর করা হোক।

ইতিমধ্যে অন্তর্বর্তীকালীন ব্যয়বরাদ্দ বাবদ প্রস্তাবিত ১৭,৬৫,৫০,০০০ (সতেরো কোটি, পঁয়ষট্টি লক্ষ, পঞ্চাশ হাজার) টাকা উক্ত দাবির মধ্যে ধরা আছে।

**২। কৃষি উৎপাদন ও ১৯৯৮-৯৯ সালের আবহাওয়ার পর্যালোচনা ঃ**

১৯৯৭-৯৮ সালে এ রাজ্যে রেকর্ড পরিমাণ খাদশস্য উৎপাদন হয়। ১৩৬.৩৭ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন লক্ষ্যমাত্রার প্রেক্ষাপটে ১৪৩.৫৪ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন করে এ রাজ্য এক নজির সৃষ্টি করে। অবশ্য এই উৎপাদনের সিংহভাগ—প্রায় ৯২ শতাংশই আসে চাল উৎপাদন থেকে। শুধুমাত্র চালই উৎপাদন হয় ১৩২.৩৬ লক্ষ টন। এটিও একটি রেকর্ড। আর এটি সম্ভভ হয় একক প্রতি এলাকার চাল উৎপাদন বৃদ্ধির মাধ্যমে। ১৯৯৬-৯৭ সালে শীতকালীন ধান (আমন) চাষের ৬৮ শতাংশে অধিক ফলনশীল ধানের চাষ হতে দেখা যায়। আর তা বৃদ্ধি পেয়ে ১৯৯৭-৯৮ সালে পৌছায় ৭৫ শতাংশে।

এ রাজ্যে ১৯৯৮ সালের খরিফখন্দে ফসল চাষের প্রতিকূল অবস্থার সৃষ্টি হয়। কারণ ঐ সময় রাজ্যের পশ্চিমাংশের বাঁকুড়া, পুরুলিয়া ও পশ্চিম মেদিনীপুর তিনটি জেলায় খরা দেখা দেয় ; মালদা, মুর্শিদাবাদ, উত্তর দিনাজপুর, দক্ষিণ দিনাজপুর, জলপাইগুড়ি, কোচবিহার, নদীয়া, পশ্চিম মেদিনীপুর, উত্তর ২৪-পরগনা, হুগলি এবং বর্ধমান-সহ ১১টি জেলায় দেখা দেয় বিধ্বংসী বন্যা। এছাড়াও খরিফখন্দের শেষদিকে প্রচন্ড ঘূর্ণিঝড়ের তান্ডবে দক্ষিণ ২৪-পরগনা, হুগলি, পূর্ব মেদিনীপুর, হাওড়া, উত্তর ২৪-পরগনা, নদীয়া ও বর্ধমান-সহ রাজ্যের সাতটি জেলায় খরিফ ফসল ক্ষতিগ্রস্ত হয়।

খরিফ উৎপাদনের এই ক্ষতি পূরণের নিমিত্ত রাজ্য সরকার এক বৃহদায়তন পুনরুদ্ধার কার্যক্রম গ্রহণ করেন। উল্লিখিত দুর্বিপাকের পরে পরেই রবি উৎপাদন কার্যক্রম জোরদার করার উদ্দেশ্যে রাজ্যস্তরে পরিকল্পনা ও দুর্দৈব ত্রাণ খাত থেকে ১৫.১৯ কোটি টাকা মূল্যের ৬৯৮২.০৭ মেট্রিক টন উন্নতমানের বীজ ১২,৫৪,৭৪৩টি বীজ মিনিকিটের মাধ্যমে বিতরণ করা হয়। গম, তৈলবীজ, হাইব্রিড সবজি, ডালশস্য, আলু, বোরোধান প্রভৃতি

বীজের মিনিকিট ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের দেওয়া হয়।

আশা করা যায়, পূর্ববর্ণিত দুর্বিপাকজনিত ক্ষয়ক্ষতির অধিকাংশই রাজ্য সরকার কর্তৃক গৃহীত ব্যাপক রবি উৎপাদন কর্মসূচির মাধ্যমে পূরণ করা সম্ভব হবে।

৩। **খাদ্যশস্য উৎপাদন পরিস্থিতি ঃ**

৬০-এর দশকের মাঝামাঝি থেকে অধিক ফলনশীল ধান এবং গম চাষের সূচনা হওয়ায় এবং সেচব্যবস্থার উন্নতি ঘটায় কৃষি উৎপাদন যথেষ্ট বৃদ্ধি পেয়েছে। কৃষকদের আর্থ-সামাজিক অবস্থার উন্নতিকল্পে গৃহীত বিভিন্ন কার্যক্রমও উৎপাদন বৃদ্ধির সহায়ক হয়েছে।

রাজ্যের শীতকালীন ধান (আমন) চাষের ক্ষেত্রে ১৯৯৬-৯৭ সালের ৬৮% অধিক ফলনশীল ধান চাষের এলাকা অতিক্রম করে ১৯৯৭-৯৮ সালে ৭৫ শতাংশে অধিক ফলনশীল ধানের চাষ হয়।

নবম পরিকল্পনার প্রথম বছর (১৯৯৭-৯৮)-এ পশ্চিমবঙ্গে রেকর্ড পরিমাণ ১৪৩.৫৪ লক্ষ টন খাদ্যসশ্য উৎপাদন হয়। খরা ও বন্যাজনিত ক্ষয়ক্ষতি হওয়া সত্ত্বেও অনুমান করা হচ্ছে ১৯৯৮-৯৯ সালের জন্য ধার্য খাদ্যসশ্য উৎপাদন লক্ষ্যমাত্রা পূরণ করা সম্ভব হবে।

খাদ্যশস্য উৎপাদনের এই লক্ষ্যমাত্রা পূরণে রাজ্য সরকার কর্তৃক গৃহীত বিভিন্ন উন্নয়নমূলক কার্যক্রমের প্রগতিমূলক ও পদ্ধতিগত পরিকল্পনা রূপায়ণের মাধ্যমে বিভিন্ন ফসলের বর্তমান উৎপাদনশীলতার মাত্রা বৃদ্ধি করার উপর বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে।

৪। **কৃষি উন্নয়নের ব্যবস্থাসমূহ ঃ**

ভারত সরকারের পরিকল্পনা আয়োগ প্রয়োজনভিত্তিক কৃষি পরিকল্পনা নির্ধারণ এবং আঞ্চলিক সম্পদের বিজ্ঞানসম্মত ব্যবহারের জন্য সমগ্র দেশকে ১৫টি কৃষি-আবহ অঞ্চলে বিভক্ত করেছেন। এরূপ তিনটি অঞ্চলের মধ্যে পশ্চিমবঙ্গকে অন্তর্ভুক্ত করা হয়েছে। সেগুলি হল ঃ (ক) পূর্ব হিমালয় অঞ্চল, (খ) নিম্ন গাঙ্গেয় সমভূমি আঞ্চল এবং (গ) পূর্বাঞ্চলীয় মালভূমি ও পার্বত্য অঞ্চল। জেলাকে ক্ষুদ্রতম একক ধরে এবং মৃত্তিকা, ভূমি-প্রকৃতি, জলবায়ু এবং শস্যরীতির উপর ভিত্তি করে এই অঞ্চলগুলিকে ৭টি (সাত) উপ-অঞ্চলে বিভক্ত করা হয়েছে। কৃষি উন্নয়নের মূল লক্ষ্যগুলি হল ঃ

(ক) সুনির্দিষ্ট বাস্তুতন্ত্র উপযোগী এবং খরচ অনুপাতে ফলোৎপাদক

প্রযুক্তিবিদ্যার ব্যাপক প্রসারের মাধ্যমে কৃষি উৎপাদন ও উৎপাদনশীলতা বৃদ্ধি করা।

(খ) অধিক ফলনশীল, হাইব্রিড এবং উন্নত জাতগুরি অধিক এলাকায় প্রসারের জন্য—

(অ) অধিক পরিমাণে শংসিত গুণমানের বীজ সরবরাহ করা।

(আ) বীজ সংস্কারণ ও বীজ পরীক্ষা কৃত্যকারী সংস্থাগুলিকে জোরদার করা।

(ই) শংসিত বীজ দ্বারা কৃষকের রাখা পুরাতন বীজের পরিবর্তন করা।

(গ) রাসায়নিক সারের অধিক ব্যবহার, সুষম হারে সার ব্যবহার, অনুখাদ্য ঘাটতি এলাকায় অনুখাদ্যের ব্যবহার এবং রাসায়নিক সার প্রয়োগের কার্যকারিতা বৃদ্ধিকল্পে জৈবসারের ব্যবহার ইত্যাদির উপর অধিক গুরুত্ব আরোপ করা।

(ঘ) শস্য পর্যায়ের নিবিড়তা বৃদ্ধি করা।

(ঙ) মাটির অবিশষ্ট রসকে যথাযথ কাজে লাগানোর মাধ্যমে অপ্রচলিত এলাকায় ডালশস্য ও তৈলবীজ উৎপাদন বৃদ্ধির উপর গুরুত্ব দেওয়া।

(চ) অধিক উৎপাদনের ধারা অব্যাহত রাখতে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের উৎসাহিত করা। কৃষক প্রশিক্ষণ জোরদার করা এবং সর্বাধুনিক প্রযুক্তিবিদ্যার উপর ভিত্তি করে কৃষকের ক্ষেতে প্রদর্শনী কেন্দ্র স্থাপন করা।

(ছ) উন্নত কৃষি যন্ত্রপাতি ব্যবহারে কৃষকদের উৎসাহিত করা।

(জ) জীবাণু সার ও সবুজ সারের ব্যবহার, মাটির ভৌতগঠন সঠিক অবস্থায় বজায় রাখার জন্য সুষম খাদ্য উপাদান ও সেচের জলের পরিমিত ব্যবহার, এবং প্রয়োজনভিত্তিক শস্য-রক্ষার-ঔষধ ব্যবহারের উপর অধিক গুরুত্ব দেওয়া।

(ঝ) কৃষক ও তৃমমূলস্তরের কর্মিদের সর্বাধুনিক প্রযুক্তিবিদ্যায় প্রশিক্ষণের নিবিড়তা বৃদ্ধি-সহ জোরদার প্রশিক্ষণ ও পরিদর্শন কর্মসূচির মাধ্যমে কৃষি সম্প্রসারণ কার্যসূচির সক্রিয় করা।

(ঞ) কৃষকের ক্ষেতে প্রদর্শনী ক্ষেত্র স্থাপন করা।

(ট) কার্যে নিযুক্তির সুযোগ সৃষ্টির মাধ্যমে কৃষকের আর্থ-সামাজিক অবস্থার উন্নতি করা।

(ঠ) কৃষিঋণ সহজলভ্য করার ব্যবস্থা গ্রহণ।

(ড) প্রাকৃতিক দুর্বিপাকজনিত সংকটকালে সঠিকভাবে মোকাবিলা করার ব্যবস্থা গ্রহণ।

**৫। কয়েকটি প্রধান ফসলের উৎপাদন বৃদ্ধির কর্মসূচি ঃ**

(ক) **ধান ঃ**

ধান উৎপাদনের ক্ষেত্রে এই রাজ্য দেশের মধ্যে প্রথম স্থান অধিকার করে এক অনন্য কৃতিত্বের অধিকারি হিসাবে চিহ্নিত হয়েছে। তিনটি ঋতুতে পশ্চিমবঙ্গে ধান চাষ হয়। যার মধ্যে খরিফখন্দে শীতকালীন ধান (আমন) চাষের এলাকা হল সর্বাধিক। কৃষকের ক্ষেতে উন্নত প্রযুক্তি প্রয়োগের মাধ্যমে গড় উৎপাদন বৃদ্ধি করে ধান উৎপাদনের ক্ষেত্রে উল্লেখযোগ্য সাফল্য এসেছে।

'নিবিড় খাদ্যশস্য উৎপাদন প্রকল্প' নামে একটি কেন্দ্রীয় সাহায্যপুষ্ট প্রকল্প রাজ্যের ধান্যপ্রধান বাস্তুতন্ত্রের ১৭টি জেলার ১২৫টি নির্ধারিত ব্লকে চালু আছে। উন্নতমানের বীজ সরবরাহ, ক্ষেত্র প্রদর্শনী স্থাপন, কৃষক প্রশিক্ষণ পরিচালন, কৃষিযন্ত্রপাতি সরবরাহ, ভরতুকিতে পাওয়ার টিলার সরবরাহ ইত্যাদি হল এই প্রকল্পের প্রধান অঙ্গ।

রাজ্যের সর্বমোট ফসলচাষ এলাকার মধ্যে ৬৪% এবং সর্বমোট খাদ্যশস্য এলাকার মধ্যে ৯০% হল ধান চাষের এলাকা। বস্তুত ধান চাষ এলাকা আর প্রসারের সম্ভাবনা নেই বললেই চলে। ১৯৯৯-২০০০ সালের জন্য ৫৯.২৫ লক্ষ হেক্টরে ১৪০.৮১ লক্ষ টন চাল উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে। এই লক্ষ্যমাত্রা পূরণের জন্য প্রধানত অধিক ফলনশীল ও হাইব্রিড জাতের প্রসার এবং কৃষকের ক্ষেত্রে আধুনিক প্রযুক্তির অধিক প্রয়োগের মাধ্যমে হেক্টর প্রতি গড় উৎপাদন বৃদ্ধির উপর গুরুত্ব আরোপ করা হয়েছে।

(খ) **গম ঃ**

অপ্রচলিত অঞ্চলে গম চাষের এলাকা বৃদ্ধি ও গমের উৎপাদনশীলতা বৃদ্ধির উপর গুরুত্ব আরোপ করা হয়েছে। ১৯৯৯-২০০০ সালের জন্য ৩.৭০ লক্ষ হেক্টরে, হেক্টর

প্রতি ২,৪০০ কেজি গড় উৎপাদনের মাধ্যমে ৮.৮৮ লক্ষ টন গম উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে।

১৯৯৭-৯৮ সালে ৩.৬৭ লক্ষ হেক্টরে, হেক্টর প্রতি ২,২০৬ কেজি গড় উৎপাদনের মাধ্যমে ৮.১০ লক্ষ টন গম উৎপাদন হয়।

(গ) ডালশস্য :

নবম পরিকল্পনায় ডালশস্য চাষের এলাকা বৃদ্ধি এবং উৎপাদনশীলতা বৃদ্ধির মাধ্যমে ডালশস্য উৎপাদনের এক উচ্চ লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে।

১৯৯৮-৯৯ সালে ডালশস্য উৎপাদন বৃদ্ধিকল্পে জাতীয় ডালশস্য উন্নয়ন পরিকল্পনা এবং ডালশস্য উন্নয়ন প্রকল্প (রাজ্য পরিকল্পনা) ভুক্ত যথাক্রমে ৩৩.০০ লক্ষ টাকা এবং ৬০.০০ লক্ষ টাকা আর্থিক সহায়তায় উৎপাদন কার্যক্রম চালু রাখা হয়।

প্রদর্শনীক্ষেত্র স্থাপনের মাধ্যমে প্রযুক্তির সম্প্রসারণ এবং ক্ষুদ্র প্রান্তিক কৃষকদের বীজ মিনিকিট বিতরণের উপর গুরুত্ব আরোপ করা হয়েছে। এছাড়া, রাজ্যে উন্নতমানের ডালশস্য বীজ উৎপাদন বৃদ্ধি এবং ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের জীবাণুসার বিতরণের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

১৯৯৯-২০০০ সালে ডালশস্য চাষের এলাকা এবং উৎপাদনশীলতা বৃদ্ধির মাধ্যমে ডালশস্য উন্নয়ন কার্যক্রম চালু রাখা হবে। উক্ত বছরের জন্য ৩.৩০ লক্ষ হেক্টর এলাকায় ২.৬৪ লক্ষ টন ডালশস্য উৎপাদরে লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে। এ রাজ্যে খেসারি ডালশস্যের একটি নতুন জাত—'নির্মল' উদ্ভাবিত হয়েছে। যেহেতু এই জাতটিতে ক্ষতিকর মাত্রার নিচে 'নিউরোটকসিন' থাকে তাই এই জাতটি মানুষের খাওয়ার পক্ষে নিরাপদ। এই জাতটির যাতে রাজ্যে প্রচলন হয় তার জন্য ইতোমধ্যে সম্প্রসারণ কার্যসূচি চালু করা হয়েছে।

(ঘ) তৈলবীজ :

রাজ্যের সর্বমোট ফসল চাষ এলাকার মাত্র ৫.৬ শতাংশে বিভিন্ন তৈলবীজের চাষ হয়। তৈলবীজ ফসলগুলির মধ্যে প্রধান হল—রাই-সরিষা। আর মোট তৈলবীজের মধ্যে এই ফসলের এলাকা হল ৬২% এবং মোট তৈলবীজ উৎপাদনের ৬৬.৫% পাওয়া যায় এই ফসল থেকেই। যেহেতু তৈলবীজ চাষের এলাকা আরও বৃদ্ধির সম্ভাবনা সীমিত সেজন্য তৈলবীজের উৎপাদনশীলতা বৃদ্ধিকল্পে রাজ্য সরকার বিভিন্ন উন্নয়ন প্রকল্প গ্রহণ করেছেন। তৈলবীজের মধ্যে দ্বিতীয় প্রধান ফসল হল—তিল। মোট তৈলবীজ এলাকার

মধ্যে ২৮ শতাংশে হল তিলের এলাকা এবং মোট উৎপাদনের ২৩ শতাংশ পাওয়া এই ফসল থেকে। ১৯৯৮-৯৯ সালে তৈলবীজ উন্নয়ন প্রকল্প যেমন, (অ) কেন্দ্রীয় সাহায্যপুষ্ট তৈলবীজ উন্নয়ন কার্যক্রম এবং (আ) রাজ্যস্তরের সূর্যমুখী-সহ অন্যান্য তৈলবীজ উন্নয়ন প্রকল্প রাজ্যে চালু রাখা হয়। এর উদ্দেশ্য হল কৃষকদের আধুনিক প্রযুক্তিগত খুঁটিনাটি পৌঁছে দেওয়ার মাধ্যমে রাজ্যে অধিক তৈলবীজ উৎপাদন করা।

রাজ্যে উন্নত গুণমানের তৈলবীজ উৎপাদনকল্পে গ্রামীণ বীজ উৎপাদন কার্যক্রমের উপর গুরুত্ব আরোপ করা হয়েছে। অধিক তৈলবীজ উৎপাদনের জন্য সুসংহত শস্যরক্ষা ও তৎসংক্রান্ত কৃষক প্রশিক্ষণও চালু রাখ হয়।

১৯৯৯-২০০০ সালে রাজ্যে হেক্টর প্রতি ৯৪০ কেজি উৎপাদনশীলতার মাধ্যমে ৬.২০ লক্ষ হেক্টর ৫.৮২ লক্ষ টন মোট তৈলবীজ উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে।

(ঙ) পাট ঃ

রাজ্যের বাণিজ্যিক ফসলগুলির মধ্যে প্রধান ফসল হল পাট। দেশের ৬৯% পাট উৎপাদন হয় এ রাজ্যে। সমগ্র দেশে যে পরিমাণ এলাকায় পাট চাষ হয় তার ৫৮% পাট চাষ এলাকা রয়েছে এ রাজ্যে। আবার দেশের মধ্যে হেক্টর প্রতি পাটের সর্বাধিক গড় উৎপাদনও হয় এই রাজ্যে। পাট উৎপাদনের বহুবিধ সমস্যা আছে যেমন, অপ্রতুল ও অসংহত বিপণন পরিকাঠামো, বাজার দরের অস্থিরতা এবং কৃত্রিমতন্তুর ব্যবহারজনিত ভীতি।

'বিশেষ পাট উন্নয়ন কর্মসূচি' নামে কেন্দ্রীয় সরকারের ১০০% অনুদানপুষ্ট একটি প্রকল্প এই রাজ্যের ১০টি জেলার ৯০টি ব্লকে ২ লক্ষ হেক্টরে চালু আছে। এই প্রকল্পের অধীনে আছে—

(অ) সহায়ক মূল্যে পাটের শংসিত বীজ সরবরাহ ;

(আ) সহায়ক মূল্যে চাষের কৃষি যন্ত্রপাতি সরবরাহ ;

(ই) বিনামূল্যে অত্যাবশ্যক উদ্ভিদ খাদ্যের মিনিকিট ও ছত্রাক কালচার বিতরণ ;

(ঈ) প্রযুক্তি-সংক্রান্ত প্রদর্শনীর ক্ষেত্র স্থাপন ;

(উ) পাতায় স্প্রে করার জন্য ইউরিয়া সারে ভরতুকি প্রদান ;

(ঊ) পাট ছাল পৃথকীকরণ ও পচন প্রক্রিয়ার প্রযুক্তি প্রদর্শন করা ;

(ঋ) পাট পচানোর জন্য কাঁচা ও পাকা পুকুর খননের উদ্দেশ্যে আর্থিক সহায়তা প্রদান করা ;

(৯) পাট উৎপাদক কৃষক এবং সংশ্লিষ্ট কর্মিদের প্রশিক্ষণ দেওয়া।

১৯৯৯-২০০০ সালের জন্য ৫.৩৫ লক্ষ হেক্টরে ৬৬.০০ লক্ষ বেল পাট উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য করার প্রস্তাব করা হচ্ছে।

৬। **কৃষি উপকরণ সরবরাহ ঃ**

নিয়মিত এবং সময়োচিত কৃষি-উপকরণ সরবরাহকে কৃষি-উৎপাদন বৃদ্ধির অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি অঙ্গ হিসাবে গণ্য করা হয়। এই লক্ষ্যটি সামনে রেখে রাজ্য সরকার কৃষকদের মধ্যে কৃষি-উপকরণ সহজলভ্য করার জন্য বিভিন্ন ব্যবস্থা গ্রহণ করেছেন।

(ক) **বীজ ঃ**

গত কয়েক বছরের মতো উন্নত গুণমানসম্পন্ন বীজ উৎপাদন ও সরবরাহের ক্ষেত্রে 'পশ্চিমবঙ্গ রাজ্য বীজ নিগম' এক বিশেষ ভূমিকা গ্রহণ করবে। কৃষকদের মধ্যে বিতরণের জন্য বীজ নিগম সরকারি খামার এবং কৃষকের জমিতে বীজ বর্ধন কর্মসূচির মাধ্যমে উন্নতগুণমানের বীজ উৎপাদন করে চলেছে। এ ছাড়া কয়েকটি ব্যক্তিমালিকানাধীন সংস্থাও অধিক ফলনশীল এবং উন্নতজাতের বীজ উৎপাদন ও বিতরণ কর্মসূচির সঙ্গে যুক্ত।

কৃষকের বীজের চাহিদা পূরণে রাজ্যের সরকারি ও বেসরকারি প্রতিষ্ঠান সমূহ সংকর জাতের ধান ও প্রকৃত আলুবীজ উৎপাদন করে থাকে।

ফসলের উৎপাদন বৃদ্ধি এবং উৎপাদনশীলতা স্থিতিশীল রাখার জন্য যেহেতু অধিক ফলনশীল প্রজাতির বীজগুলির নির্দিষ্ট পর্যায়ভিত্তিক পরিবর্তন প্রয়োজন, সেই কারণে রাজ্যে বিভিন্ন কেন্দ্রীয় ও রাজ্য সরকারি ছত্রছায়ায় বিশেষত ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের মধ্যে বিভিন্ন অধিকফলনশীল প্রজাতির বীজ সরবরাহের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

'নিবিড় তন্ডুল উন্নয়ন কার্যক্রম—ধান' এবং রাজ্য সরকার পরিকল্পনাধীন গুণমানসম্পন্ন বীজ ভরতুকি মূল্যে বিক্রয় কর্মসূচির অধীনে কৃষকের মধ্যে বিভিন্ন ফসলের বীজ, প্রধানত ধান ও গমের বীজ বিতরণ করা হয়েছে।

পুরাতন বীজ পরিবর্তনের জন্য গুণমান সম্পন্ন উন্নত/অধিক ফলনশীল/অধুনা ঘোষিত জাতগুলির বীজ মিনিকিটের মাধ্যমে বিতরণ করা হয়ে থাকে। এই পরিপ্রেক্ষিতে ১৯৯৮-৯৯ সালের বীজ বিতরণের চিত্রটি নিচে দেওয়া হল ঃ

| ফসল | মিনিকিটের সংখ্যা |
|---|---|
| তণ্ডুল | ৬,৫৩,৭৯১ |
| ডালশস্য | ১,৩৯,৯০০ |
| তৈলবীজ | ২,৩৬,৯০০ |

এ রাজ্যের কৃষকদের শংসিত ও গুণমানসম্পন্ন বীজ সরবরাহ করার উদ্দেশ্যে বীজ আইন, ১৯৬৬ এবং বীজধারা—১৯৬৮-এর অধীনে 'বীজ শংসায়ন সংস্থা' এ রাজ্যে স্থাপন করা হয়েছে। এই সংস্থার অধীনে টালিগঞ্জ, বাঁকুড়া, বর্ধমান ও মালদহে বীজ শংসায়নের জন্য চারটি আঞ্চলিক কার্যালয় আছে। এই রাজ্যে বীজ (নিয়ন্ত্রণ) আদেশ, ১৯৮৩ বলবৎ আছে।

যেহেতু বীজ হল বিভিন্ন ফসলের উৎপাদন ক্রমোন্নতির সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ কৃষি উপকরণ, সেহেতু শংসিত ও গুণমানসম্পন্ন বীজের উন্নয়নে রাজ্য ও কেন্দ্রীয় বিভিন্ন সরকারি প্রকল্প এ রাজ্যে রূপায়িত হচ্ছে। খাদ্যশস্য, তৈলবীজ, ডালশস্য প্রভৃতির উৎপাদন বৃদ্ধিকল্পে সরকারি বীজখামারগুলি উন্নত ও সংকরজাতের বীজ-সহ অধিক ফলনশীল জাতের বীজ উৎপাদন করে এবং কৃষকদের মধ্যে তা বিতরণে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে চলেছে।

(খ) রাসায়নিক সার ঃ

এ রাজ্যে গত দশকে অধিক পরিমাণে রাসায়নিক সার ব্যবহারের প্রবণতা পরিলক্ষিত হয়েছে। ১৯৯৬-৯৭ সালে হেক্টর প্রতি ১০৩ কেজি সার ব্যবহার হয়। এবং তা বৃদ্ধি পেয়ে ১৯৯৭-৯৮ সালে ১০৭ কেজিতে দাঁড়ায়। আর এটি সম্ভব হয় জোরদার সম্প্রসারণ কর্মসূচি এবং উন্নত সার সরবরাহ ব্যবস্থার মাধ্যমে।

পশ্চিমবঙ্গের মাটিতে অনুখাদ্যের ঘাটতি পরিলক্ষিত হওয়ায় বহুসংখ্যক মাটির নমুনা পরীক্ষা করা হয় এবং বিভিন্ন কৃষি জলবায়ু এলকার উপযোগী বিভিন্ন অনুখাদ্য মিশ্রণের শ্রেণী নির্দিষ্ট করা হয়। অপক্ষোকৃত ভাল ফল লাভের জন্য উৎপাদনকারী সংস্থাগুলির কেবলমাত্র সরকার অনুমোদিত শ্রেণীর অনুখাদ্য মিশ্রণ তৈরি ও বিক্রয় করতে থাকে। এ

রাজ্যে অনুখাদ্য নির্ণয় করার জন্য রাজ্যে তিনটি রাসনায়নাগার আছে।

(গ) জৈব সার ঃ

গোবর ও খামারের আবর্জনা থেকে উন্নতমানের জৈব সার প্রস্তুত করে তা নিজ ক্ষেতে প্রয়োগের জন্য কৃষকদের উৎসাহিত করা হয়। মাটিতে ব্যবহৃত রাসায়নিক সারের কার্যকারিতা বৃদ্ধি, মাটিতে উপস্থিত উপকারী জীবাণুসমূহের সংখ্যা বৃদ্ধি এবং মাটির উর্বরাশক্তি ও অন্যান্য ভৌত রাসায়নিক গুণাবলী বৃদ্ধিতে জৈব সার, আবর্জনা পচা সার ও সবুজ সার প্রয়োগের ভূমিকা হল অসাধারণ। সারকুড় তৈরি করার জন্য ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের সহায়তা দানে এই প্রকল্প চালু রাখা হবে। ধানের জলা জমিতে নাইট্রোজেন-ঘটিত সারের স্বাভাবিক উৎস হিসাবে বাস্তুসহায়ক, স্বতঃস্ফূর্ত ও নামমাত্র ব্যয়সাপেক্ষ নীল-সবুজ শৈবালের মতো জীবাণুসার তৈরি করার জন্যও কৃষকদের উৎসাহিত করা হবে। শৈবাল, একটি জীবনচক্রে হেক্টর প্রতি ২০-৩০ কেজি নাইট্রোজেন জোগায় এবং এর ফলে নাইট্রোজেনঘটিত সারের ৩০% সাশ্রয় হয়। এছাড়া, বিভিন্ন বি. জি. এ উপকেন্দ্রে নীল-সবুজ শৈবালের পরিবর্ধন ও 'মাদার কালচার'-এর উৎপাদন করা হয়। জীবাণুসারের ব্যবহার জনপ্রিয় করার জন্যও পদক্ষেপ নেওয়া হয়ে থাকে।

(ঘ) কৃষি যন্ত্রপাতি ও সরঞ্জাম ঃ

উৎপাদন ও উৎপাদনশীলতা বৃদ্ধির জন্য কৃষি-যন্ত্রপাতি ও সরঞ্জামের ভূমিকা সুবিদিত। ফসল উৎপাদনের ব্যয় হ্রাস, রোগ-পোকা নিয়ন্ত্রণ-সহ নিড়ানের কাজ সময়ে নিষ্পন্ন করা এবং নিবিড় ফসলচক্র উপযোগী মাটি তৈরি করা থেকে শুরু করে ফসল কাটার পরবর্তী পদক্ষেপ সমূহে কৃষি যন্ত্রপাতি ও সরঞ্জামের ব্যবহার যে অপরিহার্য তা রাজ্যের কৃষক বুঝতে পেরেছেন।

বিভিন্ন ধরনের কৃষি যন্ত্রপাতি ও সরঞ্জাম যেমন সিড-ড্রিল, হুইল হো, উইডার, থ্রেশার, স্প্রেয়ার, ডাস্টার, স্প্রিঙ্কলার সেট, পাওয়ার টিলার কৃষকদের বিশেষ করে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের ভরতুকিতে সরবরাহ করা হয়েছে। ১৯৯৮-৯৯ সালে ৮.০ লক্ষ টাকা ব্যয় অনুমোদনে এই প্রকল্পের কাজ চালু রাখা হয়।

১৯৯৯-২০০০ সালেও এই প্রকল্প চালু রাখা হবে।

(ঙ) শস্যরক্ষা ও কীটঘ্ন ঔষধ ঃ

কীটশত্রু দমনে রাসায়নিক পদার্থের উপর অধিক নির্ভরতার ফলস্বরূপ বাস্তুতন্ত্রে বিরূপ প্রতিক্রিয়া পরিলক্ষিত হয়েছে। এই সত্যটি সামনে রেখে সুসংহত কীটশত্রু নিয়ন্ত্র।

পদ্ধতি (আই. পি. এম.)-এর উপর ভিত্তি করে বর্তমান শস্যরক্ষা কার্যক্রম চালু করা হয়েছে।

১৯৯৮-৯৯ সালে বিভিন্ন ফসল (ধান, তৈলবীজ ইত্যাদি)-এর উপর সুসংহত কীটশত্রু দমন পদ্ধতির এক ব্যাপক কার্যসূচি রূপায়িত হয়েছে এবং আশাতীত সুফল পাওয়া গেছে। কীটশত্রুনাশক জৈব পদার্থের ব্যবহার জনপ্রিয় করে তোলার জন্য ঐসব পদার্থ ভরতুকিতে সরবরাহ করার ব্যবস্থা গ্রহণ করা হয়। এই কার্যক্রমের প্রধান অঙ্গ হল 'নিরীক্ষণ ও তত্ত্বাবধান' এবং কৃষক থেকে শুরু করে সম্প্রসারণ কর্মীদের প্রশিক্ষণ দেওয়া।

যে কোনও ফসলে কীটশত্রু ও রোগ নিয়ন্ত্রণে শেষ অবলম্বন হল রাসায়নিক পদার্থের ব্যবহার। 'কীটঘ্ন ঔষধ আইন ১৯৬৮' এবং সেই সংক্রান্ত গঠিত ধারা অনুসারে বেসরকারি ব্যবসায়ীদের মাধ্যমে রাজ্যের সর্বত্র সঠিক মানের কীটঘ্ন ঔষধ সরবরাহ করা হয়ে থাকে। কীটশত্রু দমনে আপৎকালীন জরুরী অবস্থা মোকাবিলা করার জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ হয়। ১৯৯৮-৯৯ সালে কীটশত্রু রোগ আগাছা ইত্যাদি আক্রমণের পর্যালোচনার জন্য বিভিন্ন জেলায় 'সমীক্ষকদল' নিযুক্ত করা হয়। বিজ্ঞানসম্মত কীটঘ্ন ঔষধ হিসাবে ১৯৯৮-৯৯ সালে প্রায় ৩,৬৮০ মেট্রিক টন ঔষধের ব্যবহার হয়।

১৯৯৮-৯৯ সালের কার্যক্রম সমূহ ১৯৯৯-২০০০ সালেও চালু রাখা হবে।

(চ) **কৃষিঋণ ঃ**

রাজ্যের কৃষি বিভাগ কৃষি ঋণ পেতে ইচ্ছুক কৃষকদের সমবায় ব্যাঙ্ক ও অন্যান্য বাণিজ্যিক ও রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক থেকে ঋণ পেতে সাহায্য করেন। তৃণমূলস্তরের বিভাগীয় সম্প্রসারণ কর্মীরা ঋণের দরখাস্ত প্রস্তুত করে দিয়ে থাকেন। রাজ্যস্তরের ব্যাঙ্কারস কমিটি ও কৃষি বিভাগ যুগ্মভাবে এই বিষয়ে নির্দেশিকা তৈরি করে দেয়।

৭। **কৃষি গবেষণা, শিক্ষা, প্রশিক্ষণ এবং সম্প্রসারণ ঃ**

(ক) **কৃষি গবেষণা ও শিক্ষা ঃ**

রাজ্যের ছয়টি কৃষি জলবায়ুভিত্তিক অঞ্চলে অবস্থিত গবেষণা কেন্দ্রগুলির সামগ্রিক কার্যপদ্ধতির মাধ্যমে রাজ্যের গবেষণা শাখার কাজ সম্পন্ন করা হয়ে থাকে। এর মূল উদ্দেশ্যগুলি হল কৃষিক্ষেত্রে ও গবেষণা কেন্দ্রসমূহে গবেষণার মাধ্যমে বিভিন্ন বাস্তুতন্ত্রের উপযোগ ফসলের জাত ও প্রযুক্তি উদ্ভাবন করা। প্রধান প্রধান ফসল-ভিত্তিক গবেষণা কেন্দ্রগুলি হল—(অ) ধান্য গবেষণা কেন্দ্র, চুঁচুড়া এবং সেই কেন্দ্রের অধীনস্থ বাঁকুড়া,

পুরুলিয়া, মালদহ ও গোসাবা উপকেন্দ্র ; (আ) ডালশস্য ও তৈলবীজ গবেষণা কেন্দ্র, বহরমপুর এবং এর অধীনস্থ বেলডাঙা উপকেন্দ্র ; (ই) আখ গবেষণা কেন্দ্র, বেথুয়াডহরি ; (ঈ) মাঠ-ফসল গবেষণা কেন্দ্র, বর্ধমান ; (উ) বাগিচা ফসল গবেষণা কেন্দ্র, কৃষ্ণনগর এবং এর অন্তর্গত উত্তরবঙ্গ ও পশ্চিমাঞ্চলে উপকেন্দ্র ; (ঊ) জল-ব্যবস্থাপন গবেষণা কেন্দ্র, রাণাঘাট ; (ঋ) আলু গবেষণা কেন্দ্র, মেদিনীপুর—এইগুলি রাজ্যের কৃষি সংক্রান্ত গবেষণার প্রয়োজনীয়তা মেটাতে কাজ করে চলেছে। ফসলভিত্তিক গবেষণা কেন্দ্রগুলিতে যে-সব জাত ও প্রযুক্তি উদ্ভাবিত হয় তা পরীক্ষা করার জন্য রাজ্যের ছয়টি কৃষি জলবায়ুভিত্তিক অঞ্চলে "আঞ্চলিক গ্রহণোপযোগী গবেষণাকন্দ্রে" স্থাপন করা হয়েছে। যা হোক, জাতীয় কৃষি গবেষণার অঙ্গ হিসাবে এই রাজ্যের কালিম্পং, মাঝিয়ান এবং কাকদ্বীপ—এই তিনিটি "আঞ্চলিক গ্রহণোপযোগী গবেষণা কেন্দ্র" বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়কে হস্তান্তর করা হয়েছে।

গবেষণা কেন্দ্রে গবেষণার কাজ এবং প্রযুক্তিগত সুপারিশগুলির মধ্যে সমন্বয় স্থাপনের উদ্দেশ্যে "সাবডিভিশনাল অ্যাডাপটিভ রিসার্চ ফার্ম" স্থাপিত হয়েছে—যেখানে "মাল্টি-লোকেশনাল অ্যাডাপটিভ ট্রায়াল্‌সের" কাজ চালানো হয়।

খরাপ্রবণ এলাকাগুলিতে "শুখাজমিতে চাষের" বিষয়ে গবেষণা করার জন্য "শুখাজমির ফসল" সংক্রান্ত একটি গবেষণা প্রকল্প বাঁকুড়ায় চালু রয়েছে। জাতীয় এবং আন্তর্জাতিক স্তরে সহযোগিতার মাধ্যমে রাজ্যে গবেষণা কর্মসূচি আরও শক্তিশালী করা হচ্ছে। উপকরণ ব্যবস্থাপন এবং কৃষকদের সহায়তাদানের বিষয়ে কৃষি-রসায়ন, ছত্রাক ও কীট-সংক্রান্ত গবেষণাকেন্দ্রগুলি কাজ করে চলেছে।

হাইব্রিড ধানের জাত উদ্ভাবনের দিকেও গবেষণার গুরুত্ব দেওয়া হয়েছে। কারণ হাইব্রিড ধান থেকে প্রচলিত অধিক ফলনশীল জাতগুলি অপেক্ষা ১৫-১৮% বেশি উৎপাদন পাওয়ার সুযোগ থাকে। এতদভিন্ন, পশ্চিমবঙ্গের মাঝারি-গভীর অবস্থানে চাযোপযোগী ধানের তিনটি জাত চাষের জন্য ছাড়পত্রের অপেক্ষায় আছে। গোটা/কাটা আলু বীজের পরিবর্তে প্রকৃত আলু বীজ ব্যবহারের উপর পরীক্ষা-নিরীক্ষা চালানো হচ্ছে।

পশ্চিমবঙ্গের বিভিন্ন বাস্তুতন্ত্রের জন্য উদ্ভাবিত উন্নত প্রযুক্তিসহ এলাকা নির্দিষ্ট জাতগুলি যাতে কৃষকের কাছে ব্যাপক জনপ্রিয় হয়ে উঠতে পারে তার জন্য ধান, গম, ডালশস্য, তৈলবীজ এবং আলুর অধুনা ছাড়পত্র পাওয়া বা ছাড়পত্র পাওয়ার সম্ভাবনা রয়েছে এমন জাতগুলির প্রসারের কাজে কৃষকের অংশগ্রহণ কার্যক্রম চালু করা হয়েছে।

সুষম সারের কার্যকর ব্যবহার সম্বন্ধে নিশ্চিত হওয়ার জন্য একাধিক পরীক্ষাগারে অনুখাদ্য বিশ্লেষণ করার ব্যবস্থা গড়ে তোলা হয়েছে।

এছাড়া, বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় (রাজ্যের একমাত্র কৃষি বিশ্ববিদ্যালয়) এবং বিশ্বভারতী বিশ্ববিদ্যালয় (একটি কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয়) কৃষি-বিষয়ক শিক্ষা প্রদানের সঙ্গে সঙ্গে কৃষি, পশুপালন, বাগিচা ফসল ও সংশ্লিষ্ট বিজ্ঞানের গবেষণায় উন্নতি সাধন করেছে।

**(খ) কৃষি সম্প্রসারণ ও প্রশিক্ষণ :**

"প্রশিক্ষণ ও পরিদর্শন" নামে এক সুবিন্যস্ত সম্প্রসারণ কর্মসূচির মাধ্যমে কৃষি গবেষণালব্ধ তথ্যাবলী সম্প্রসারণ করা হয়। রাজ্যের কৃষকদের সঙ্গে ঘনিষ্ঠ যোগাযোগ বজায় রাখতে গ্রামস্তরের কৃষি কর্মী "কৃষি প্রযুক্তি সহায়ক" গণ (কে. পি. এস.) প্রধান ভূমিকা পালন করে থাকেন। ক্ষেতের সমস্যা সংক্রান্ত বিষয়গুলি সমাধানের জন্য কৃষি গবেষণা ও সম্প্রসারণ কর্মীরা মাসিক আলাপ-আলোচনার মাধ্যমে প্রযুক্তিগত পরামর্শ নির্ণয় করে থাকেন। পাক্ষিক প্রশিক্ষণের মাধ্যমে "কে. পি. এস."-দের ওইসব প্রযুক্তিগত পরামর্শে সমৃদ্ধ করে তোলা হয়। সর্বাধুনিক কৃষি তথ্যের ব্যাপক প্রসার ও ক্ষেতে প্রয়োগ সংক্রান্ত বিষয়ে কৃষি সম্প্রসারণ ও গবেষণা সারকার কর্মীদের মধ্যে তথ্য আদান-প্রদানের এই উভয়মুখী পদ্ধতি বেশ জনপ্রিয় হয়ে উঠেছে।

১৯৯৮-৯৯ সালে নতুন ৩২ জন কৃষি উন্নয়ন আধিকারিককে সল্টলেকের অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রেনিং ইনস্টিটিউটে বিশেষ প্রশিক্ষণ দেওয়া হয় ; ৮৪ জন আধিকারিককে প্রশিক্ষনের জন্য ন্যাশনাল ইনস্টিটিউটের প্রেণ করা হয় ; এবং পেশাদারি যোগ্যতা বৃদ্ধির জন্য ১০০ জন আধিকারিককে রাজ্য মধ্যে প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়। এছাড়া কৃষি প্রযুক্তি সহায়কদের প্রাক্-চাকুরি ও চাকুরিরত অবস্থায় প্রশিক্ষণ দেওয়া এবং কৃষকদের নিয়মিত প্রশিক্ষনের ব্যবস্থা করা হয়ে থাকে।

১৯৯৯-২০০০ সালেও এই কার্যক্রম চালু রাখা হবে।

**(গ) কৃষি তথ্য ও জনসংযোগ :**

কৃষি তথ্য জনসংযোগ সংস্থা কৃষি সম্প্রসারণ শাখার অবিচ্ছেদ্য অঙ্গ হিসাবে গবেষণা কেন্দ্রসমূহের উদ্ভাবিত কৃষি প্রযুক্তি তথ্য কৃষকের ক্ষেতে দ্রুত পৌছাতে নিয়মিত সাহায্য করে চলেছে। সামগ্রিক কৃষি উৎপাদন বৃদ্ধিকল্পে নিয়মিত কৃষি তথ্য সংগ্রহ এবং টার্গেট গ্রুপের কাছে ওইসব তথ্য সদর্থকভাবে পৌছে দেওয়ার উদ্দেশ্যে এই সংস্থা সর্বাধুনিক কৃষি প্রযুক্তির প্রসারে সর্বতোভাবে অবিরত প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে।

উন্নত চাষ পদ্ধতি, শস্যরক্ষা ইত্যাদি সংক্রান্ত পুস্তিকা প্রকাশ করা ছাড়াও কৃষি প্রযুক্তিগত তথ্য, সরকারি নীতি/কার্যক্রম ইত্যাদি প্রদর্শনী, আলোচনাচক্র, প্রশিক্ষণ শিবির, কৃষক সন্তান (ফারমার্স সন্স) প্রশিক্ষণ শিবিরসহ গণমাধ্যম যেমন—আকাশবাণী, দূরদর্শন

ইত্যাদির মাধ্যমে কৃষকদের কাছে পৌঁছে দেয়।

**৮। মৃত্তিকা ও জল সংরক্ষণ ঃ**

পশ্চিমবঙ্গে চাষযোগ্য জমির প্রায় ৭% ভূমিক্ষয় ও ভূমিমান অবনমনের সমস্যায় কবলিত। বিভিন্ন প্রকার মাটি ও জল সংরক্ষণ পদ্ধতি মাধ্যমে এই জমিসমূহের গুণগতমান পুনরুদ্ধার করা এবং যথাযথ ব্যবহারের উপযোগী করে তোলা হয়ে থাকে। ১৯৯৯-২০০০ সালে বিভিন্ন মাটি ও জলসংরক্ষণ পদ্ধতি ১০,৫০০ হেক্টরে প্রয়োগ করার কার্যক্রম আছে। এই কার্যক্রমগুলির অধিকাংশই নিয়মিতভাবে উপার্জনের জন্য কাজ ও বহুল পরিমাণে শ্রমদিবস সৃষ্টি করে থাকে।

ভূমি ও জল ইত্যাদি প্রাকৃতিক সম্পদ বৈজ্ঞানিক পদ্ধতি ব্যবহারের উদ্দেশ্যে একটি কেন্দ্রীয় সাহায্যপুষ্ট "জাতীয় জল বিভাজিকা প্রকল্প" (এন.-ডব্লু-ডি-পি-আর-এ) এ রাজ্যের বৃষ্টি নির্ভর চাষের এলাকায় চালু আছে। এর উদ্দেশ্য হল যেসব উন্নয়ন ব্লকে হল—যোগ্য জমির ৩০ শতাংশের কম এলাকা নিশ্চিত সেচের সুযোগ পেয়ে থাকে, সেখানে জলবিভাজিকা পরিচালন নীতির উপর ভিত্তি করে সুসংত চাষ ব্যবস্থা গড়ে তোলার মাধ্যমে, বৈজ্ঞানিক পদ্ধতিতে ভূমির ব্যবহার শেখানো হয়।

**৯। খরাপ্রবণ এলাকার কার্যক্রম (ডি-পি-এ-পি) ঃ**

ডি. পি. এ. পি.-র অন্তর্ভুক্ত "জলবিভাজিকা উন্নয়ন কর্মসূচি" একটি কেন্দ্রীয় সাহায্যপুষ্ট প্রকল্প এবং ভারত সরকার ও রাজ্য সরকার কর্তৃক ৫০ঃ৫০ ভিত্তিতে এই প্রকল্পের জন্য আর্থিক অনুদান দেওয়া হয়।

খরাপ্রবন এলাকাগুলিতে খরার প্রকোপ নিরশনের উদ্দেশ্যে, পরিবেশগত সামঞ্জস্য বজায় রাখা এবং ভূমি, জল, পশু ও মানবসম্পদের সর্বাধিক ব্যবহারের লক্ষ্যে ৩৬টি ব্লকে (পুরুলিয়ার ২০টি, বাঁকুড়ার ৭টি, মেদিনীপুরের ৭টি এবং বর্ধমানের ২টি) এই প্রকল্পটি রূপায়িত হচ্ছে।

**১০। বিশেষ সমস্যাসংকুল এলাকার কৃষি উন্নয়ন ঃ**

অনুন্নত আদিবাসী এলাকা যেমন—বর্ধমান জেলার কাঁকসা, বুদ্‌বুদ, আউসগ্রাম ; মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর, নয়াগ্রাম ; পুরুলিয়া জেলার ঝালদা, আর্সা, অযোধ্যা পাহাড় ইত্যাদি ৭টি ব্লককে এই প্রকল্পের অন্তর্ভুক্ত করা হয়েছে। এই এলাকাগুলি হল নিজস্ব বিশেষ সমস্যাযুক্ত এবং কৃষির দিক থেকে অনুন্নত। ভূমি উন্নয়ন, ক্ষুদ্র সেচ ব্যবস্থার উন্নতি সাধন, অগভীর নলকূপ স্থাপন, বহুবিধা ফসলের প্রদর্শনী স্থাপন, বাঁধ

নির্মাণ ইত্যাদি কাজের জন্য এই প্রকল্পের মাধ্যমে আর্থিক সহায়তা করা হয়। ১৯৯৭-৯৮ সালে আরও ৭টি ব্লকে, যেমন— বাঁকুড়া জেলার রায়পুর-১, রায়পুর-২, রানীবাঁধ এবং সালতোড়া ; এবং মেদিনীপুরের সাঁকরাইল, জামবনী ও বিনপুর-২ এই প্রকল্পের কাজ চালু করা হয়।

১৯৯৮-৯৯ সালে ২৩.০০ লক্ষ টাকা ব্যয়ে ১,৩০০ একর বহু ফসলি প্রদর্শনী ক্ষেত্র স্থাপন করা হয়। ১৯৯৯-২০০০ সালেও এই কার্যক্রম চালু রাখা হবে।

**১১। শুখা এলাকায় চাষের প্রকল্প ঃ**

রাজ্যের পশ্চিমাংশে অবস্থিত বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর (পশ্চিম), বীরভূম এবং বর্ধমান জেলার কিয়দংশের ৫৯টি ব্লকে এই প্রকল্পের কাজ চালু আছে। স্বল্প ও অনিয়মিত বৃষ্টিপাত এবং অল্প উদ্ভিদ খাদ্যযুক্ত অম্ল মাটির জন্য ওইসব এলাকা এক ফসলি। এইসব জায়গায় প্রচলিত পদ্ধতি পরিবর্তনের জন্য আধুনিক বিজ্ঞানসম্মত ফসল চাষের প্রদর্শনী ক্ষেত্র স্থাপন করা হয়।

১৯৯৮-৯৯ সালে ৩৮.০০ লক্ষ ব্যয়-বরাদ্দে এই প্রকল্পের কাজ চালু রাখা হয়। ১৯৯৯-২০০০ সালেও এই প্রকল্পের কাজ চালু রাখা হবে।

**১২। আখ ঃ**

পশ্চিমবঙ্গের বাণিজ্যিক ফসলগুলির মধ্যে অন্যতম ফসল হল আখ। ৮ম পরিকল্পনাকালে এই ফসলের এলাকা, উৎপাদন ও উৎপাদনশীলতা বৃদ্ধির ঝোঁক স্পষ্টরূপে পরিলক্ষিত হয়। ১৯৯৮-৯৯ সালে রাজ্য সরকারের ৪৫.০০ লক্ষ টাকা ও ভারত সরকারের (কেন্দ্রীয় সাহায্যপুষ্ট প্রকল্প) ৪৬.০৪৪ লক্ষ টাকা আর্থিক সহায়তায় এই ফসলে চাষের এলাকা বৃদ্ধির জন্য বিশেষ করে আখ প্রধান ফসল চাষের উন্নতি সাধণে এই কার্যক্রম, চালু রাখা হয়। ১৯৯৭-৯৮ সালের জন্য এই ফসলের ২৫,৭৯৭ হেক্টরে চাষের, ১৮,২৫,৭০০ মেট্রিক টন উৎপাদনের এবং ৭০,৭৭২ কেজি উৎপাদনশীলতার লক্ষ্যমাত্রা ধার্য ছিল। ১৯৯৮-৯৯ এবং ১৯৯৯-২০০০ সালের জন্য হেক্টর প্রতি গড় উৎপাদনের লক্ষ্যমাত্রা হল যথাক্রমে ৭৩.০০ মেট্রিক টন এবং ৭৪.০০ মেট্রিক টন।

**১৩। তুলো ঃ**

তুলো হল অংশুজাতীয় গুরুত্বপূর্ণ ফসল। দক্ষিণ ২৪-পরগনার লবণাক্ত একফসলি এলাকায় দ্বিতীয় ফসল হিসাবে তুলো চাষের পুনঃপ্রবর্তন করা হয়েছে এর চাষ জনপ্রিয় করে তুলতে রাজ্য সরকার তুলো ও অন্যান্য অংশুজাতীয় ফসল উন্নয়ন প্রকল্প মাধ্যমে

চাষের উপকরণ সরবরাহ করেন। ১৯৯৯-২০০০ সালেও এই কার্যক্রম চালু রাখার প্রস্তাব করা হচ্ছে।

**১৪। উত্তরবঙ্গ তরাই উন্নয়ন প্রকল্প (ইন্দো-ওলন্দাজ প্রকল্প)**

নেদারল্যান্ড সরকারের সহাযোগিতায় কোচবিহার, জলপাইগুড়ি জেলা এবং দার্জিলিং জেলার শিলিগুড়ি মহকুমা এই প্রকল্পের ছত্রছায়াভুক্ত করা হয়েছে। এ প্রকল্পের কেন্দ্রীভূত লক্ষ্য হল ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক জীবীকার মানোন্নয়ন এবং এই উদ্দেশ্যে (অ) কৃষি উৎপাদন বৃদ্ধি, (আ) ভূমি ও জলের কার্যকর ও যথাযত ব্যবহার, (ই) গ্রামে মহিলাদের সামাজিক অবস্থানে উন্নতি এবং (ঈ) অংশীদার কৃষকদের মধ্যে সেচের সুযোগের সাফল্যমন্ডিত হস্তান্তরসহ উৎসগুলি যথাযথ ব্যবহারের, রক্ষণাবেক্ষণের এবং খরচ আদায়ে তাদের অংশগ্রহণের মাধ্যমে অধিকতর রোজগার উৎস সৃষ্টি করা।

১৯৯৫ সালের জানুয়ারী মাস থেকে ১৯৯৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত পাঁচ বছরের জন্য এই উন্নয়ন প্রকল্পের মাধ্যমে ৩৩.০০ কোটি টাকা ব্যয়ে উক্ত কার্যক্রম চালু আছে।

**১৫। কৃষকের বার্ধক্যভাতা ঃ**

৬ বছর বা তার থেকে অধিক বয়সের কৃষি শ্রমিক ও কৃষক, যাদের তিন বিঘা পর্যন্ত জমি আছে এমন তাদের সকলকে মাসিক ৩০০ টাকা হারে বার্ধক্যভাতা এই প্রকল্পে দেওয়া হয়। রোগ বা দুর্ঘটনাজনিত কারণে শারীরিক প্রতিবন্ধী কৃষক, বর্গাদার ও কৃষি শ্রমিক ৫৫ বছর বয়স হলে এই প্রকল্পের সহায়তা গ্রহণ করতে পারেন। এই প্রকল্পে মোট ২৭,৭৭৫ জনকে বার্ধক্যভাতা প্রদান কর্মসূচির অন্তর্ভুক্ত করা হয়েছে। যাদের মধ্যে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের ১,১১৪ জন রয়েছেন।

এই প্রকল্পটি ১৯৯৯-২০০০ সালেও চালু রাখার প্রস্তাব করা হচ্ছে।

**১৬। শস্য বিমা ঃ**

প্রাকৃতিক দুর্বিপাকে শস্যহানিজনিত ক্ষতিগ্রস্ত কৃষককে আর্থিক সহায়তা দানের উদ্দেশ্যে, এই রাজ্যে ১৯৮৫-৮৬ সালে পশ্চিমবঙ্গ ব্যাপক শস্যবিমা প্রকল্প প্রবর্তন করা হয়। প্রকল্পটি প্রবর্তন করার সময় পশ্চিমবঙ্গ রাজ্য শস্যবিমা তহবিল নামে এক করপাস ফান্ড সৃষ্টি করা হয়। এই প্রকল্পের আওতায় ধান, গম, মিলেট, তৈলবীজ ও ডালশস্য ফসল অন্তর্ভুক্ত করা হয়েছে। শস্যবিমা প্রকল্পটি এলাকা ভিত্তিক। ঠিক কোনও কোনও এলাকায় নির্দিষ্ট ফসলগুলি বিমার আওতায় আসতে পারে তা পশ্চিমবঙ্গ সরকার নির্ধারিত

করে দেয়। নির্ধারিত এলাকার ব্লককে এই কার্যক্রমে একক হিসাবে ধরা হয়। বর্তমানে রাজ্যের ৩৩৮ ব্লকে বিমা প্রকল্প চালু আছে সমবায় ঋণদান প্রতিষ্ঠান, বাণিজ্যিক ব্যাঙ্ক ও আঞ্চলিক ব্যাঙ্ক থেকে উপরোক্ত ফসল উৎপাদনের জন্য যেসব কৃষক শস্য ঋণ নেবেন তাদের সকলের ক্ষেত্রেই এই বিমা প্রযোজ্য হবে। যেসব এলাকায় এই বিমা প্রকল্প চালু আছে, সেখানে ফসল উৎপাদনের জন্য ঋণ গ্রহণকার প্রতিটি কৃষকের গৃহীত শস্য ঋণের (সর্বোচ্চ ১০,০০০/- পর্যন্ত) অংশস্বরপ আর্থিক সুরক্ষার ব্যবস্থা করা হয়। বিমাকৃত ফসলহানি সংক্রান্ত ক্ষতিপূরণ, জেনারেল ইনসিওরেন্স কোম্পানি অফ ইন্ডিয়া এবং পশ্চিমবঙ্গ সরকার ২ঃ১ অনুপাতে বহন করে। বিমাকৃত ফসলের প্রিমিয়াম থেকে আয়, জি. আই. সি. আই. ও রাজ্য সরকারের মধ্যে ২ঃ১ অনুপাতে ভাগ হয় ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের ক্ষেত্রে দেয় প্রিমিয়ামের ২৫% রাজ্য সরকার অনুদান হিসাবে দেয়।

রাজ্যস্তরের পরিকল্পনা থেকে এই কার্যক্রমের ব্যয়ভার বহন করা হয়। ১৯৯৮-৯৯ সালে ৬০.০০ লক্ষ টাকা বরাদ্দের এই প্রকল্প চালু রাখা হয়। ১৯৯৯-২০০০ সালেও এই প্রকল্পের কাজ চালু রাখার প্রস্তাব করা হচ্ছে।

**১৭। কৃষি পরিসংখ্যান ও মূল্যায়ন ঃ**

রাজ্যের কৃষি অধিকারের সমাজ, অর্থনীতি ও মূল্যায়ন শাখা আগের মতোই ব্যুরো অফ অ্যাপ্লায়েড ইকনমিকস ও স্টাটিসটিকস ডাইরেক্টরেট অফ ল্যান্ড রেকর্ডস অ্যান্ড সার্ভেকে রাজ্যের কৃষি উৎপাদন, ভূমি ব্যবহার সংক্রান্ত নানাবিধ পরিসংখ্যান সংগ্রহ, সংকলন এবং বিশ্লেষণ করার কাজে সাহায করে চলেছে। এই শাখা আবার একক দায়িত্বে ১৭টি জেলার ৪৮০টি বিজ্ঞানভিত্তিক মনোনীত কৃষক পরিবারের খামার পরিচালনা সংক্রান্ত তথ্যাদি যেমন প্রধান ও অপ্রধান ফসলের চাষ সংক্রান্ত ব্যয়, কৃষি পণ্যের মূল্য, কৃষি-মজুরি, আয়-ব্যয়ের প্রকৃতি ইত্যাদি সংগ্রহ করার দায়িত্ব পালন করছে। এছাড়া প্রধান চারটি ঋতুতে, নমুনা হিসাবে চিহ্নিত মৌজার ক্ষেত্রে এক দাগ থেকে অন্য দাগে ঘুরে ২০টি প্রধান ফসলের এলাকা, ফলনহার ও মোট ফলন সংক্রান্ত গণনার কাজ করে এবং পরিসংখ্যান দিয়ে সম্প্রসারণ শাখাকে পরামর্শগত সহযোগিতা নিয়মিতভাবে করে থাকে। ১৯৯৯-২০০০ সালেও এই কার্যক্রম চালু রাখার প্রস্তাব করা হচ্ছে।

**১৮। কৃষি আবহবিদ্যা ঃ**

কৃষি আবহবিদ্যা শাখার মানমন্দিরভিত্তিক কার্যক্রমে পরিকল্পনাবিদ, গবেষক, গবেষণা ও সম্প্রসারণ কর্মী, শস্যরক্ষা বিশেষজ্ঞ, এমনকি প্রত্যন্ত গ্রামের কৃষককে গণমাধ্যম যেমন আকাশবাণী, দূরদর্শন ইত্যাদির সহযোগিতায় প্রয়োজনীয় তথ্য সরবরাহ করা হয়ে থাকে। জনসাধারণের হিতার্থে নিয়োজিত রাজ্যের গবেষক কর্মিদেরও তথ্যাদি সরববরাহ করা

হয়। এর ফলে, একদিকে যেমন প্রতিকূল আবহাওয়া পরিস্থিতিজনিত ফসল ক্ষতির পরিমাণ কমিয়ে আনা সম্ভব হয়েছে, তেমনই আবার অপরদিকে অনুকূল আবহাওয়ার সদ্ব্যবহার করার বিষয়ে কৃষকেরা আরও সচেতন হয়ে উঠেছেন। আবহাওয়া সংক্রান্ত তথ্যের উপর ভিত্তি করে রোগ ও পোকার আক্রমণজনিত সম্ভাবনা-সম্পর্কীয় আলোকপাত করা সম্ভব হয়েছে। ১৯৯৯-২০০০ সালেও এই কার্যক্রম চালু রাখা হবে।

**১৯৯৭-৯৮ সালে কৃষি-উপাদনে সাফল্য চিত্র**

| ফসল | উৎপাদন ('০০০ টনে) |
|---|---|
| ১। মোট চাল | ১,৩২,৩৬.৫৯০ |
| ২। গম | ৮,১০,৪৮০ |
| ৩। মোট দানাশস্য | ১,৫৪.৫২২ |
| ৪। মোট খাদ্যশস্য | ১,৪২,০১.৫৯২ |
| ৫। ডালশস্য | ১,৫২,৬৭৩ |
| ৬। মোট খাদ্যশস্য | ১,৪৩,৫৪.২৬৫ |
| ৭। মোট তৈলবীজ | ৩,৮৬.৫৭৩ |
| ৮। আখ | ১,৮,২৫.৭০০ |
| ৯। আলু | ৫৯,৪৯.৩৬৫ |
| ১০। মেস্তাসহ পাট | ১৩,৭৪.৯৬৬ |
| ১১। অন্যান্য | ১,০৮,৮০.২৩০ |
| মোট কৃষি-উৎপাদন ঃ | ৩,৪৭,৭১.০৯৯ |

**১৯৯৯-২০০০ সালের কৃষি-উৎপাদন লক্ষ্যমাত্রা**

১৯৯৯-২০০০ সালের জন্য পশ্চিমবঙ্গের প্রধান ফসলগুলির চূড়ান্ত উৎপাদন লক্ষ্যমাত্রা নিচে দেওয়া হল ঃ

| ফসল | লক্ষ্যমাত্রা ('০০০ টনে) |
|---|---|
| ১। মোট চাল | ১,৪০,৮১.২৫০ |
| ২। গম | ৮,৮৮.০০০ |
| ৩। অন্যান্য দানাশস্য | ১,৯১.৫০০ |
| ৪। মোট দানাশস্য | ১,৫১,৬০.৭৫০ |
| ৫। ডালশস্য | ২,৪৪.২০০ |
| ৬। মোট খাদ্যশস্য | ১,৫৪,০৪.৯৫০ |
| ৭। মোট তৈলবীজ | ৫,৮২.৮০০০ |
| ৮। আখ | ১৭,৭৬.০০০ |
| ৯। আলু | ৬৩,১১.০০০ |
| ১০। পাট ও মেস্তা | ১২,০০.০০০ |
| ১১। অন্যান্য | ১,৩৫,১৭.০০০ |
| মোট কৃষি-উৎপাদন ঃ | ৩,৮৭,৯১.৭৫০ |

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

কৃষি-পরিস্থিতি, কৃষি-পরিকল্পনা, কৃষি-উৎপাদন লক্ষ্যমাত্রা এবং কৃষি-উন্নয়নের বিভিন্ন প্রকল্প/কর্মসূচি যেগুলি কার্যে রূপায়ণ করার জন্য মনস্থ করা হয়েছে এবং যেগুলির জন্য ১৯৯৯-২০০০ বর্ষে বাজেট-বরাদ্দের প্রয়োজন রয়েছে সেগুলি সম্বন্ধে আমি সংক্ষেপে বক্তব্য রেখেছি।

এই সঙ্গে আমি ব্যয়-বরাদ্দের দাবি পেশ করছি এবং সভার অনুমোদন প্রার্থনা করছি।

## DEMAND No. 48

### Major Heads : 2402—Soil and Water Conservation and 4402—Capital Outlay on Soil and Water Conservation

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 29,30,75,000 be granted for

expenditure under Demand No. 48, Major Heads : "2402—Soil and Water Conservation and 4402—Capital Outlay on Soil and Water Conservation" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 9,67,15,000 already voted on account)

(The Printed Budget Speech of Shri Narendranath Dey on Demand No. 48 was taken as read along with the Budget Speech on Demand Nos. 47 & 55.)

## DEMAND No. 49

**Major Heads : 2403—Animal Husbandry and 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 140,15,05,000 be granted for expenditure under Demand No. 49, Major Heads : "2403—Animal Husbandry and 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 46,24,97,000 already voted on account)

(The Printed Budget Speech of Shri Anisur Rahaman on Demand Nos. 49 & 50 was taken as read.)

## ৪৯ নং দাবি

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৪৯ নং দাবির অন্তর্ভুক্ত "২৪০৩ অ্যানিমাল হাসব্যান্ড্রি" এবং "৪৪০৩ ক্যাপিটাল আউটলে অন অ্যানিমাল হাসব্যান্ড্রি (এক্সক্লুডিং পাবলিক আন্ডার-টেকিংস)" খাতে ১৯৯৯-২০০০ সালের জন্য ১৪০,১৫,০৫,০০০ টাকা (একশতচল্লিশ কোটি পনের লক্ষ পাঁচ হাজার) মাত্র ব্যয় বরাদ্দের দাবি পেশ করছি। এ বছরের ভোট-অন-অ্যাকাউন্টে পেশ করা ৪৬,২৪,৯৭,০০০ টাকা (ছেচল্লিশ কোটি চব্বিশ

লক্ষ সাতানব্বই হাজার) মাত্র উল্লিখিত ব্যয়বরাদ্দ দাবির অন্তর্ভূক্ত।

**৫০ নং দাবি**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৫০ নং দাবির অন্তর্ভূক্ত "২৪০৪ ডেয়রি ডেভেলেপমন্ট' এবং "৪৪০৪ ক্যাপিটাল আউটলে অন ডেয়রি ডেভেলপমেন্ট (এক্সক্লুডিং পাবলিক আন্ডার-টেকিংস)" খাতে ১৯৯৯-২০০০ সালের জন্য ১৪৫,৯৮,০০০ টাকা (একশত পঁয়তাল্লিশ কোটি আটানব্বই লক্ষ) মাত্র ব্যয় বরাদ্দের দাবি পেশ করছি। এ বছর ভোট-অন-অ্যাকাউন্টে পেশ করা ৪৮,১৭,৩৪,০০০ টাকা (আটচল্লিশ কোটি সতের লক্ষ চৌত্রিশ হাজার) মাত্র উল্লিখিত দাবির অন্তর্ভূক্ত।

এই ব্যয়-বরাদ্দের দাবি অনুমোদনের জন্য পেশ করার সাথে, আমি বিধান সভায় আমার বিভাগের বিভিন্ন কর্মসূচি ও যেসব ক্ষেত্রে এই আর্থিক বছরে বিভাগীয় কর্মসূচি রূপায়ণে সবচেয়ে বেশি গুরুত্ব দেওয়া হবে, তার মূল বিষয়গুলি সম্বন্ধে উল্লেখ করছি।

২) এতদিন এ রাজ্যে প্রাণী পালন গ্রামীণ কৃষক পরিবারের কাছে সহায়ক বা বিকল্প আয়ের প্রধান উৎসের মধ্যে অন্যতম বলে বিবেচিত হয়ে আসছিল। কিন্তু বর্তমানে প্রজাতি উন্নয়ন, আধুনিক বিজ্ঞান সম্মত প্রাণী পালন পদ্ধতি অবলম্বন এবং সর্বাধুনিক প্রাণী স্বাস্থ্য সুরক্ষা ব্যবস্থার কারণে, প্রাণীপালন এ রাজ্যের বহু গ্রামীণ মানুষের কাছে আয়ের প্রধান উৎস হিসাবে চিহ্নিত হয়ে গ্রামীণ অর্থনীতিতে এক উল্লেখযোগ্য পরিবর্তন এনেছে। অল্প পুঁজির বিনিয়োগে অধিকতর কর্মসংস্থানের সুযোগ থাকায় ও স্বল্প সময়ে ফলপ্রসূ হওয়ায়, এই ক্ষেত্রটি গ্রামীণ কৃষিবীজী পরিবার ও বেকার যুব সম্প্রদায়ের কাছে ক্রমশ আকর্ষণীয় হয়ে উঠেছে।

৩) ১৯৯৯-২০০০ সালের বার্ষিক পরিকল্পনা প্রণয়নের সময় আমার বিভাগ নিম্নলিখিত বিষয়গুলি বিবেচনা করেছে ঃ—

ক) কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি

খ) প্রচলিত বা চিরাচরিত প্রাণী পালনের ধারায় আধুনিক প্রযুক্তির প্রচলন।

গ) প্রোটিন সমৃদ্ধ খাদ্যের উৎপাদন বৃদ্ধি এবং নির্বাচিত কিছু প্রাণীজাত পণ্যের প্রক্রিয়াকরণ ও বিপণন।

ঘ) প্রাণী পালন ও প্রাণী স্বাস্থ্য সুরক্ষা সংক্রান্ত শিক্ষা ও গবেষণার উন্নয়ন।

ঙ) সার্বিক গ্রামোন্নয়নের লক্ষ্যে প্রাণীপালন ও দোহ বিকাশের বিভিন্ন কর্মসূচি ও প্রকল্পের সুষ্ঠু রূপায়ণের উদ্দেশ্যে পঞ্চায়েত এবং অন্যান্য সংশ্লিষ্ট বিভাগের সাথে যথাযথ সমন্বয়সাধন।

৪। প্রাণী সম্পদ বিকাশ এবং প্রাণী স্বাস্থ্য অধিকার—এই দুটি অধিকারের একত্রীকরণ বা সংযুক্তির পর, এই সংযুক্ত অধিকার একযোগে প্রাণী সম্পদ বিকাশ ও প্রাণী স্বাস্থ্য সুরক্ষার ক্ষেত্রে সামগ্রিক কাজকর্মের তদারকি করে থাকে।

একটিও নতুন পদ সৃষ্টি না করে, আমার দপ্তর শুধুমাত্র পদগুলির সুষ্ঠু বিন্যাসের মাধ্যমে ব্লক এবং অতিরিক্ত ব্লক প্রামী স্বাস্থ্য কেন্দ্রে দায়িত্বপ্রাপ্ত প্রাণী চিকিৎসক ছাড়া একজন অতিরিক্ত আধিকারিককে ব্লক/পঞ্চায়েত সমিতিস্তরে প্রাণী সম্পদ বিকাশের ক্ষেত্রে নিয়োজিত করেছে। অনুরূপভাবে বর্তমান পদগুলির পুনর্বিন্যাসের মাধ্যমে, প্রায় প্রতিটি গ্রাম পঞ্চায়েতস্তরে প্রাণী সম্পদ বিকাশের কাজ ত্বরান্বিত করার একজন করে প্রাণী বিকাশ সহায়ক নিয়োগ করা হয়েছে। বাকি গ্রাম পঞ্চায়েতগুলিতেও অতি শীঘ্র এই জাতীয় সহায়ক বহাল করা হবে। ইতিমধ্যেই যে সব গ্রাম পঞ্চায়েতে এখনও সহায়ক নিয়োগ সম্ভব হয়নি, সেখানে কৃত্রিম প্রজননের কাজের তদারকিতে থাকবেন প্রশিক্ষিত যুবকেরা অথবা সমবায় সমিতির প্রশিক্ষণ প্রাপ্ত কর্মীরা। জেলা, পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েত স্তরে আমার দপ্তরের কাজকর্ম যাতে ত্রিস্তর পঞ্চায়েত পরিকাঠামোর সাথে কার্যকর সমন্বয় সাধন করে সম্পন্ন হয়, তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

৫) গো-খাদ্য উৎপাদনসহ দোহ উন্নয়নের যাবতীয় কাজকর্ম পরিচালিত হয় মূলত দোহ বিকাশ অধিকার, ওয়েস্টবেঙ্গল কো-অপারেটিভ মিল্ক প্রডিউসারস ফেডরেশন লিমিটেড ও তার সহযোগী মিল্ক ইউনিয়ন, দুগ্ধ সমবায় সমিতি এবং ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যান্ড পোলট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড ইত্যাদি সংস্থার মাধ্যমে।

৬) গবাদি-প্রাণীর কৃত্রিম প্রজনন, উন্নতমানের হাঁস-মুরগি, ছাগল-ভেড়া, সূকর শাবক, বাচ্চা ফোটানোর ডিম ইত্যাদি সরবরাহ এবং প্রজননের কাজে উন্নত জাতের প্রাণী ও পাখির ব্যবহার প্রভৃতি কর্মসূচির কার্যকর বাস্তবায়নের মাধ্যমে, প্রাণী প্রজাতির মানোন্নয়নের কাজ এগিয়ে নিয়ে যাওয়ার জন্য সর্বতোভাবে উদ্যোগ গ্রহণ করা হয়েছে। গ্রামীণ যুব সম্প্রদায়কে প্রাণী পালন যথা গোপালন, হাঁস-মুরগি পালন ইত্যাদির ক্ষেত্রে বিজ্ঞানসম্মত ভাবে হাতে-কলমে প্রশিক্ষণ, তাদের খামারগুলি থেকে উন্নত প্রাণী সরবরাহ করার জন্য প্রতি জেলায় অন্তত একটি প্রাণী খামারকে 'কম্পোজিট লাইভস্টক ফার্মে' রূপান্তরিত করার প্রয়োজন। আমার দপ্তর জেলায় প্রাণী খামারগুলিকে ক্রমশ বিভিন্ন প্রকার প্রাণীপালনের উদ্দেশ্যে কম্পোজিট ফার্মে রূপান্তরিত করার প্রয়াসেব্রতী আছে।

অবশ্য স্বাভাবিক কারণেই এজন্য কিছু সময়ের প্রয়োজন হবে। ডিসেম্বর '৯৮ পর্যন্ত ১১টি গবাদি-প্রাণী খামার, ৮টি ছাগল-ভেড়া খামার, ৭টি শূকর খামার, ১১টি হাঁস খামার, ২১টি মুরগি খামার এবং ৯টি খরগোস খামার থেকে ২৪৯টি উন্নত প্রজাতির গরু, ১,০৩৮টি শূকর, ৮১০টি খরগোস, ২.৪৩ লক্ষ বাচ্চা ফোটানোর ডিম, ৫.৬৮ লক্ষ একদিনের হাঁস-মুরগি বাচ্চা, ৯.১৬ লক্ষ হাঁসা/মোরগ সরবরাহ করা হয়েছে। এছাড়াও ওই সময়ের মধ্যেই ৮.৩৭ লক্ষ কাবার ডিম এবং ১৯.৭২ লক্ষ মাংসের জন্য মুরগি সরবরাহ করা হয়েছে। প্রসঙ্গক্রমে উল্লেখ করা যেতে পারে য, আমার বিভাগ যাতে বাচ্চা ফোটানোর বা খাবার ডিমের সরবরাহের বদলে, আরও বেশি সংখ্যক একদিনের হাঁস/মুরগির বাচ্চার সরবরাহ সুনিশ্চিত করা যায়, তার জন্য সংশ্লিষ্ট খামারগুলিতে ডিম ফোটানোর সুযোগ সুবিধা আরও বাড়ানোর জন্য প্রয়োজনীয় পরিকাঠামো গঠনের ওপর জোর দিচ্ছে। এর ফলে, একদিকে যেমন এই ক্ষেত্রে নির্মিত সাধারণ পরিকাঠামো বাণিজ্যিক ভিত্তিতে প্রাণী পালনের কাজে উৎসাহিত করবে, অন্যদিকে আবৃতাঙ্গন (ব্যাকইয়ার্ড) পদ্ধতিতে প্রাণী পালনে দরিদ্র্য খামারিদের উৎসাহিত করতে, সরকারি তরফে তাদের সহায়তা দান বিশেষ জোরের সাথে করা সম্ভব হচ্ছে। ১৯৯৭-৯৮ সালে ১৫,৪১৫টি পরিবারকে ছোট আকারে প্রাণী পালন ইউনিট স্থাপনে সহায়তা করা হয়েছে। উন্নত প্রজননের কাজে ১৯৯৭-৯৮ সালে মোট ১৩.৩৪ লক্ষ মোরগ/হাঁসা, ২,৪৫৬টি শূকর/শূকরি এবং ৩১৬টি খরগোস সরবরাহ করা হয়েছে। এই জাতীয় প্রকল্পের কাজ ধারাবিকভাবে চালু রাখা হয়েছে।

৭) এই বিভাগের সবচেয়ে গুরুত্বপূর্ণ কাজ হচ্ছে কৃত্রিম প্রজনন দ্বারা গবাদি প্রজাতিগত মানোন্নয়ন। বেশ কয়েকটি তরল গো-বীজ কেন্দ্র সহ মোট প্রায় ২,৮৭৮টি কৃত্রিম গো-প্রজনন কেন্দ্রের মাধ্যমে বছরে ৭ লক্ষ কৃত্রিম প্রজনন হয়ে থাকে। বর্তমানে বিভাগীয় প্রচেষ্টা চালানো হচ্ছে যাতে সবকটি তরল গো-বীজ কেন্দ্রকে হিমায়িত গো-বীজকেন্দ্রে রূপান্তরিত করা যায় এবং আগামী ২০০০ সালের শেষে প্রতিটি গ্রাম পঞ্চায়েত এলাকায় একটি করে বিভাগীয় কৃত্রিম প্রজনন কেন্দ্র চালু করা সম্ভব হবে বলে এই বিভাগ আশা প্রকাশ করছে। এই বিভাগ আশা প্রকাশ করছে। এই বিভাগ আরও আসা প্রকাশ করছে যে ১৯৯৮-৯৯ সালের শেষে প্রতিটি গ্রাম পঞ্চায়েত এলাকায় বিভাগীয় উদ্যোগে বা সমবায় সমিতির পরিচালনায় অথবা প্রশিক্ষিত স্বনিযুক্ত কৃত্রিম প্রজনন কর্মী/স্বেচ্ছাসেবি দ্বারা অন্তত একটি কৃত্রিম কেন্দ্র চালু করা যাবে। হিমায়িত গো-বীজ দ্বারা কৃত্রিম প্রজননের জন্য প্রয়োজন বিস্তৃত পরিকাঠামো যেমন—তরল নাইট্রোজেন ও হিমায়িত গো-বীজ নল (F. S. Straw) ইত্যাদি উৎপাদন, সংরক্ষণ ও সরবরাহ অক্ষুন্ন রাখা- -এ বিষয়েও প্রয়োজনীয় উদ্যোগ নেওয়া হচ্ছে। এছাড়াও 'কোল্ড চেন' ঠিক রাখার জন্য হিমায়িত গো-বীজ এবং তরল নাইট্রোজেন ব্যাঙ্ক প্রতিটি জেলা সদরে স্থাপন করা

হয়েছে। মহকুমাস্তরেও ওই জাতীয় সামগ্রীর সংরক্ষণ কেন্দ্র স্থাপিত হয়েছে।

রাজ্যে সরকারি এবং সমবায় উদ্যোগে স্থাপিত ১২টি তরল নাইট্রোজেন প্ল্যান্ট থেকে সরবরাহকৃত এবং অন্যান্য স্থান থেকে প্রাপ্ত তরল নাইট্রোজেন সরবরাহ ব্যবস্থা চালু রাখার জন্য, প্রয়োজনীয় পরিবহন কাঠামোর বিন্যাস করা হয়েছে।

হিমায়িত গো-বীজ নল উৎপাদনের জন্য হরিণঘাটা ও মাটিগাড়াতে যে দু'টি গো-বীজ উৎপাদন কেন্দ্র আছে, সে দু'টির উৎপাদন ক্ষমতা বৃদ্ধি করা হয়েছে।

মেদিনীপুরের শালবনিতে আরও একটি হিমায়িত গো-বীজ কেন্দ্রের নির্মাণ কাজ চলছে। এই জাতীয় কেন্দ্র আরও একটি স্থাপনের কথা চিন্তাভাবনা করা হচ্ছে। যখন এই সব হিমায়িত গো-বীজ কেন্দ্রগুলি পূর্ণ মাত্রায় উৎপাদন শুরু করবে, আশা করা যায় তখন বছরে ১২ লক্ষ ডোজ হিমায়িত গো-বীজ নল (F. S. Straw) উৎপাদন করা অবশ্যই সম্ভভ হবে। ১৯৯৭-৯৮ সালে ৬.২৬ লক্ষ গাভীকে কৃত্রিম প্রজনন করানো হয়েছে এবং এর ফলে, মোট যে ১.৮৭ লক্ষ সংকর বাছুর জন্মেছে—তার মধ্যে ১.০২ লক্ষ হল বকনা বাছুর।

৮) ক্রমশ সংকর গরুর সংখ্যা বৃদ্ধি এবং প্রশিক্ষণ, প্রদর্শন ইত্যাদির মাধ্যমে উন্নত প্রথায় প্রাণী পালনের ক্ষেত্রে সচেতনতা বাড়ায় সবুজ ঘাস ও সুষম গো-খাদ্যের প্রয়োজনীয়তা বিশেষভাবে অনুভূত হচ্ছে। ১৭টি সবুজ গো-খাদ্য খামারের মধ্যে ৫টি অত্যাধুনিক খামার থেকে বীজ, কাটিং ইত্যাদি নিয়মিত সরবরাহ করা হচ্ছে। এখান থেকে ১০৪ মেট্রিক টন সবুজ ঘাসের বীজ কাটিং ইত্যাদি বিতরণ এবং ১৯,০০০ ফডার মিনিকিট বিলি করা হয়েছে। এছাড়া ১৯৯৮-৯৯ সালে ১,২৯৯টি প্রদর্শন ক্ষেত্র আয়োজিত হয়েছে, সবুজ ঘাসের চাষে খামারিদের উৎসাহিত করার জন্য কিষাণ বন, গ্রাম বন ইত্যাদি তৈরি করা হয়েছে। বিবিধ জলবায়ুর উপযোগী সবুজ ঘাস চিহ্নিত করা, সবজ ঘাস চাষের সম্প্রসারণ এবং চাষীর জমিতে সবুজ ঘাসের বীজ উৎপাদন ইত্যাদি কাজের জন্য খামারিদের প্রশিক্ষিত করার জন্য মেদিনীপুরের শালবনিতে এবং জলপাইগুড়ির জটিয়াখালিতে দু'টি সবুজ ঘাসের গবেষণা ও প্রশিক্ষণ কেন্দ্র খোলা হয়েছে। এর ফলে, প্রায় ১.৩০ লক্ষ হেক্টর জমি সবুজ ঘাস চাষের আওতায় আনা সম্ভভ হয়েছে। বিভাগীয় নিগমের অধীন 'ডেয়ারপোল' এবং মিল্ক ইউনিয়ন পরিচালিত সংস্থায় মোট ৮টি প্রাণী খাদ্য কারখানায় এবং ৬টি খাদ্য প্রস্তুত ইউনিটের মাধ্যমে দৈনিক ৩০০ মেট্রিক টনের বেশি প্রাণী খাদ্য উৎপাদন ক্ষমতা আছে। ১৯৯৭-৯৮ সালে 'ডেয়ারপোল' ২০,৫৩৩ মেট্রিক টন প্রাণী খাদ্য বিপণন করে এবং দুটি মিল্ক ইউনিয়ন গত বছর প্রাণী খাদ্য বিক্রি করে ১৯,৫৬১ মেট্রিক টন। এই বিভাগ প্রাণী খাদ্যের গুণগতমান উন্নত করার

লক্ষ্যে বিভিন্ন প্রাণী খাদ্য কারখানাগুলিতে অ্যানালিটিক্যাল ল্যাবরেটরি স্থাপন এবং এগুলি আধুনিকীকরণের চেষ্টা করছে।

৯) নভেম্বর ১৯৯৮-তে 'প্রাণী সম্পদ বিকাশ সপ্তাহ' পালন করা হয় এবং গ্রামাঞ্চলে এর বিশাল প্রভাব দেখা যায়। ঐ সপ্তাহে কৃষকদের কাছে ন্যায্যমূল্যে প্রাণী প্রজননের সরঞ্জাম ও উন্নতমানের হাঁস মুরগির বাচ্চা সরবরাহ করা হয়। প্রাণী পালনকে জনপ্রিয় করে তোলার জন্য এই প্রচেষ্টা চালিয়ে যাওয়া হবে। প্রাণী-সম্পদ বিকাশের ক্ষেত্রে বিভিন্ন তথ্য ও উৎপাদিত সামগ্রীর বিপণন ব্যবস্থা, বিভিন্ন সরঞ্জাম কোথায় পাওয়া যাবে, চিকিৎসা ও রোগ প্রতিষেধক সম্পর্কে বিভিন্ন পরামর্শ ইত্যাদি বাংলা ভাষায় একটি মাসিক সমাচারপত্রে নিয়মিত প্রকাশিত হচ্ছে। গ্রাম পঞ্চায়েতস্তর পর্যন্ত বিভিন্ন কার্যালয়ে এই পত্রিকা টাঙানোরও ব্যবস্থা করা হয়েছে।

১০) রাজ্য সরকারের পক্ষ থেকে প্রাণী স্বাস্থ্য প্রযত্ন ব্যবস্থা গড়ে তোলা হয়েছে। এই কার্যক্রম অনুযায়ী ১১০টি রাজ্য প্রাণী চিকিৎসা হাসপাতাল, ৬১২টি ব্লক/অতিরিক্ত ব্লক প্রাণী স্বাস্থ্য কেন্দ্র, ৩,২৪৩টি প্রাথমিক প্রাণী চিকিৎসা কেন্দ্র, ৮২টি এম.-এ-এইচ-সি, ৩৪টি প্রাণী প্যাথোলজিকাল ল্যাবরেটারি, ১১টি সি. অ্যান্ড এল. ল্যাবরেটরি, ২১টি পি. সি. ইউনিট, ২টি ভ্রাম্যমান প্রাণী চিকিৎসা ডিসপেনসারি, ৫টি আঞ্চলিক ল্যাবরেটরির অধীনে ৩টি ভ্রাম্যমান প্রাণী সংক্রান্ত রোগনির্ণয়ক ল্যাবরেটরি ও প্রতিষেধক উৎপাদন কেন্দ্র সমেত একটি কেন্দ্রীয় ল্যাবরেটরি কাজ করে চলেঝে। ১৯৯৭-৯৮ সালে এই কেন্দ্রগুলিতে ৯১.০৩ লক্ষ প্রাণী ও পাখির চিকিৎসা করা হ্য়েছ এবং প্রত্যন্ত অঞ্চলে ১৩,১৪০টি স্বাস্থ্য শিবির অনুষ্ঠিত হয়েছে। ১৯৯৭-৯৮ ১২৪.৭৪ লক্ষ প্রাণী ও পাখিকে প্রতিষেধক দেওয়া হয়েছে। "দ্য ইনস্টিটিউট অফ অ্যানিমেল হেলথ অ্যান্ড বেটেরিনারি বায়োলজিক্যাল, ক্যালকাটা" ভাইরাসজনিত ও ব্যাক্টেরিয়াজনিত (১৪ প্রকার) ১২৭.৩৭ লক্ষ ডোজ, প্রতিষেধক উৎপাদন করেছে। ঐ প্রতিষেধকগুলি বিভিন্ন রাজ্যে, বিশেষত পূর্বাঞ্চলের রাজ্যগুলিতে সরবরাহ করা হচ্ছে। কয়েকটি প্রতিষেধক উৎপাদনের পদ্ধতি অত্যন্ত আধুনিক করা হয়েছে (সেল কালচার ভ্যাকসিন) এবং উৎপাদনের খরচও অনেক কমানো সম্ভবপর হয়েছে। ঐ ইনস্টিটিউট-এ ছাগলের বসন্তরোগ প্রতিষেধক টিস্যু কালচার এবং বি. পি. এল.—ইনএকটিভেটেড অ্যান্টি-র‍্যাবিক ভ্যাকসিন উৎপাদন করা শরু হয়েছে। এইসব প্রতিষেধক ব্যবস্থা ও স্বাস্থ্য সুরক্ষা ব্যবস্থার ফলে, কোনও মহামারির প্রাদুর্ভাব হয়নি এবং এই রাজ্যকে রিন্ডারপেস্ট রোগ থেকে মুক্ত বলে ঘোষণা করা হয়েছে। বিভিন্ন অঞ্চলে এফ. এম. ডি. জাতীয় অন্যান্য রোগ নির্মূল করার প্রকল্প গ্রহণ করা হয়েছে। ১৯৯৮ সালে বন্যার সময় এই বিভাগের পক্ষ থেকে বিপন্ন গবাদি প্রাণীর খাদ্য সরবরাহ ও প্রাণী চিকিৎসার ক্ষেত্রে দ্রুত ও যথাযথ পদক্ষেপ গ্রহণ করা হয়েছিল। এর ফলে, বন্যার পরে রোগ বা মহামারি ছড়িয়ে পড়তে পারেনি।

১১) কারিগরি দক্ষতার মান বৃদ্ধি করার ক্ষেত্রে এই রাজ্যে পরাণী চিকিৎসা সংক্রান্ত শিক্ষা ও দোহ প্রযুক্তি বিষয়ে একটি পূর্ণাঙ্গ 'প্রাণী ও মৎস্যবিজ্ঞান বিশ্ববিদ্যালয়' রয়েছে—যা এই দেশের মধ্যে দ্বিতীয়। রাজ্য সরকার প্রাণী চিকিৎসা ফার্মেসি বিষয়ে দু বছরের ডিপ্লোমা কোর্স এবং কর্মচারিদের চাকুরিরত অবস্থায় প্রশিক্ষণেরও ব্যবস্থা করেছেন। এইসব প্রতিষ্ঠানের থেকে প্রশিক্ষিত ব্যক্তিগণ তাদের পেশাগত ও গবেষণালব্ধ কাজকর্মের প্রাণী পালন সংক্রান্ত কাজে সহায়তা করছেন।

১২) নবনির্বাচিত পঞ্চায়েত কর্মকর্তাদের প্রাণী-সম্পদ উন্নয়নমূলক কর্মসূচির প্রতি উদ্বুদ্ধ করার জন্য ডিসেম্বর '৯৮-তে রাজ্যস্তরে একটি আলোচনাসভা অনুষ্ঠিত হয় এবং পরবর্তী সময়ে জেলা স্তরেও এই একই ধরনের আলোচনাসভা হচ্ছে। এর ফলে বিভিন্ন প্রকল্পগুলি যথার্থরূপে অনুধাবন করা এবং পঞ্চয়েতের বিভিন্ন স্তরে নিবিড় সমন্বয় গড়ে তুলে এই দপ্তর যা কাজ করতে চায়, তা বোঝানো সম্ভব হবে।

১৩) এই সকল প্রচেষ্টায় ফলে দুধ, মাংস, ডিম ও পশম উৎপাদনের পরিমাণ বৃদ্ধি পেয়েছে। নিচের তালিকা থেকে এই সম্পর্কে তথ্য পাওয়া যাবে।

| সামগ্রী | ইউনিট | ১৯৯৬-৯৭ | ১৯৯৭-৯৮ |
|---|---|---|---|
| দুধ | লক্ষ টন | ৩৩.৮৭ | ৩৪.১৫ |
| মাংস | .০০০ টন | ৪২১ | ৪২৭ |
| পশম | .০০০ কে. জি. | ৬২৬ | ৬২৯ |

১৪) দোহ বিকাশ কার্যধারা দুটি লক্ষ্য নিয়ে চলেছে—গ্রামাঞ্চল থেকে উদ্বৃত্ত দুশ সংগ্রহ করা এবং শহর ও তার আশপাশের অঞ্চলে সেই দুধ পাস্তুরাইজ করে সরবরাহ করা। গ্রামীণ দোহ খামারিদের দুগ্ধ উৎপাদক সমবায় সমিতির অধীনে সংগঠিত করার প্রয়াস চালানো হচ্ছে। এর ফলে, ১৯৯৭-৯৮ সাল পর্যন্ত ১,১২,৩২৩ জন খামারি সদস্য নিয়ে ১,৮২৮টি দুগ্ধ উৎপাদক সমবায় সমিতি গঠন করা হয়েছে—যার মধ্যে ২৯০টি সমিতি কেবলমাত্র মহিলাগণ দ্বারা পরিচালিত। এই মহিলা সমবায় সমিতিগুলির সদস্যা সংখ্যা ২১,৭২৯ জন। ১৯৯৭-৯৮ সালে এই সকল সমিতি দ্বারা প্রতিদিন গড়ে ১,৮৯,১৭০ কে. জি. দুধ সংগৃহীত হয়েছে। সমবায় সমিতিগুলির থেকে সংগৃহীত ৪.৫ শতাংশ ফ্যাট ও ৮.৫ শতাংশ এস. এন. এফ. সমৃদ্ধ দুধে রাজ্য সরকারের তরফ থেকে প্রতি কে. জি. ৯.৯৬ টাকা দেওয়া হত যা সারা দেশের মধ্যে সর্বোচ্চ সংগ্রহ মূল্য। প্রতি রাজ্য সরকারের পক্ষ থেকে সমবায় সমিতিগুলির ক্ষেত্রে দুধের সংগ্রহ মূল্য বৃদ্ধি করে প্রতি কে. জি. ১০.৭৫ টাকা করা হয়েছে, কিন্তু একই গুণগত মানসম্পন্ন দেয় দুধের জন্য ব্যক্তিগত

উৎপাদককে প্রতি কে. জি. ৯.১০ টাকা দেওয়া হচ্ছে। এইসকল দুগ্ধ উৎপাদক সমবায় সমিতিগুলির কাজকর্মের মধ্যে সমন্বয়সাধন করার উদ্দেশ্যে জেলাস্তরে ১৩টি মিল্ক ইউনিয়ন সংগঠিত হয়েছে—যারা রাজ্যস্তরে "ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ মিল্ক প্রোডিউসারস ফেডারেশন লিমিটেড"-এর সঙ্গে যুক্ত রয়েছে। দুগ্ধ উৎপাদক সমবায় সমিতি সংগঠিত করা এবং নিবন্ধিভুক্তকরণের কাজ অত্যন্ত সরল করার জন্য আরও অনেক সমিতি গঠিত হতে পারে। ডিসেম্বর '৯৮ পর্যন্ত ১,১৮,৮৪৪ জন সদস্য সংবলিত ১৯১৮টি দুগ্ধ উৎপাদক সমবায় সমিতি গঠিত হয়েছে। এই সমিতিগুলি বিভিন্ন প্রকল্প—যেমন, পার্বত্য ও অনগ্রসর অঞ্চলে নিবিড় দোহ উন্নয়ন প্রকল্প, মহিলা পরিচালিত দোহ সমবায় সমিতিগুলির জন্য প্রকল্প এবং সাধারণ প্রকল্পগুলির অধীনে সংগঠিত হয়েছে।

১৫) এতদিন গ্রামাঞ্চলে দুগ্ধ সংগ্রহ করার নির্ধারিত পথের উপরে ভিত্তি করেই শীতলীকরণ করার ক্ষমতা রয়েছে। ১৬,০০০ লিটার দুধ শীতলীকরণের ক্ষমতাসম্পন্ন আরও ৪টি শীতলীকরণ কেন্দ্র/কুলার, সমবায় উদ্যোগ প্রস্তুত হচ্ছে। চিরাচরিত শীতলীকরণ কেন্দ্রগুলি ব্যয়সাপেক্ষ এবং প্রত্যন্ত অঞ্চলে স্থাপন করা যায় না বলে, সেখানে সম্পূর্ণ ক্ষমতা কাজে লাগানোও সম্ভবপর হয় না। সুতরাং ২/৩টি সমিতির জন্য প্রতিদিন ১৩,০০০ লিটার দুধ শীতল করার ক্ষমতাসম্পন্ন ৪টি বড় কুলার প্রত্যন্ত অঞ্চলে বসানোর প্রচেষ্টা চালানো হবে। যদি এই প্রচেষ্টা সফল হয়, তবে মিল্ক ইউনিয়নগুলির দ্বারা পরিচালনার জন্য এই ধরনের আরও কিছু কুলার বসানো হবে।

১৬) এই রাজ্যে ১৫টি সংগঠিত দুগ্ধাগার রয়েছে (সমবায় মিল্ক ইউনিয়ন দ্বারা পরিচালতি ২টি, বিভাগীয় পরিচালনাধীন ৫টি, ডেয়ারপোল—রাজ্য সরকারের অধীনস্ত সংস্থা দ্বারা পরিচালিত ১টি, মিল্ক ফেডারেশন দ্বারা পরিচালিত—১টি, যৌথ সংস্থা—যেখানে মিল্ক ফেডারেশনের বেশিরভাগ শেয়ার রয়েছে তার দ্বারা ১টি এবং বাকি ৫টি বেসরকারি পরিচালনাধীন)। এই দুগ্ধাগারগুলিতে দৈনিক ১৭ লক্ষ লিটার দুগ্ধ প্রক্রিয়াকরণের ক্ষমতা রয়েছে। এর মধ্যে বেসরকারি পরিচালনাধীন দুগ্ধাগারগুলির বাদ দিয়েই এই দুগ্ধাগারগুলিতে দৈনিক প্রায় ১৬ লক্ষ লিটার দুধ প্রক্রিয়াকরণের ক্ষমতা রয়েছে।

১৭) বর্তমানে বেসরকারি পরিচালনধীন দুগ্ধাগারগুলি ব্যতীত অন্যান্য দুগ্ধাগারগুলি থেকে দৈনিক প্রায় ৭.৬৬ লক্ষ লিটার দুধ বিপণন করা হয়। কলকাতা ও আশপাশের দুগ্ধাগারগুলি জেলায় ও গ্রামাঞ্চলে তাদের সহযোগী দুগ্ধাগার ও শীতলীকরণকেন্দ্রগুলির সহায়তায় আরও বেশি পরিমাণে দুধ প্রক্রিয়াকরণের কাজ করতে সক্ষম। সুতরাং, গ্রামঞ্চল থেকে আরও বেশি পরিমাণে দুধ সংগ্রহ করে শহরাঞ্চলে সেই দুধ নিজস্ব বিক্রয়কেন্দ্র বা এজেন্টদের মারফৎ বিক্রয় করার উপর বিশেষ জোর দেওয়া হচ্ছে। জেলা শহরগুলিতে

পাস্তুরাইজড দুধের চাহিদা রয়েছে। কুচবিহারে দৈনিক ১০,০০০ লিটার ক্ষমতাসম্পন্ন একটি ছোট দুগ্ধাগারের নির্মাণকাজ চলছে। ধীরে ধীরে জেলাগুলিতে যেখানে বর্তমান দুগ্ধাগারগুলির পরিষেবা পৌঁছায় না, সেখানে ভবিষ্যতে এই ধরনের দুগ্ধাগার গড়ে তোলা যেতে পারে। এই বিষয়ে প্রাথমিক চিন্তাভাবনা শুরু হয়েছে। কিন্তু সাধারণভাবে, দুগ্ধাগারগুলির অতিরিক্ত দুগ্ধ প্রক্রিয়াকরণের ক্ষমতা রয়েছে, সুতরাং প্রত্যন্ত অঞ্চলগুলি থেকে দুধ সংগ্রহ, গুদামজাত করা, শীতলীকরণ ও সরবরাহ করার জন্য একটি উপযুক্ত পরিকাঠামো গড়ে তোলার বিষয়ে বিশেষ দৃষ্টি দেওয়া হচ্ছে। দ্বিতীয়ত, যে সব অঞ্চলে বর্তমানে বিক্রয় কেন্দ্র নেই সেখানে আরও দুধ বিক্রয়ের জন্য এজেন্ট নিয়োগ করা বা বর্তমান দুগ্ধ বিক্রয়কেন্দ্রগুলি ছাড়াও সুরভি নামক নিজস্ব বিক্রয়কেন্দ্র থেকে বিক্রয় বাড়ানোর বিষয়ে জোর দেওয়া হচ্ছে। কলকাতা অঞ্চলে ১৬০ জন এজেন্ট ইতিমধ্যেই নিয়োগ করা হয়েছে। ০.৫% ফ্যাট ও ৯.৫% এস. এন. এফ. সমৃদ্ধ প্রতি লিটার ৭.৫০ টাকা মূল্যের 'জনতা দুধ' ও বিদ্যালয়ের চাত্রছাত্রীদের জন্য প্রতি লিটার ৮ টাকা মূল্যের সুমিষ্ট, সুগন্ধা, ভিটামিনসমৃদ্ধ দুধ চালু করা হয়েছে। সম্প্রতি, ক্রেতাসাধারণের সন্তুষ্টি বিধাননে গরুর দুধ, টোন্ড দুধ ও ডবল টোন্ড দুধে ফ্যাট ও এস. এন. এফের মাত্রা সামান্য বৃদ্ধি করে গুণগত মানোন্নয়ন করা হয়েছে। বিভিন্ন দুগ্ধাগারগুলিতে আধুনিকীকরণের মাধ্যমে দুগ্ধাগারগুলির উৎপাদনক্ষমতা পূর্ণমাত্রায় সদ্ব্যবহারের উদ্দেশ্যে প্রয়োজনীয় যন্ত্রাংশের পুনর্বিন্যাস এবং গুণগতমান নিয়ন্ত্রক যন্ত্রাংশ সরবরাহের মাধ্যমে উৎপাদনশীলতা বজায় রাখার জন্য ব্যবস্থা নেওয়া প্রয়োজন। এই সংকল প্রচেষ্টার ফলে, আসা করা হচ্ছে যে দুধের বিক্রয়ের পরিমাণ বৃদ্ধি পাবে এবং গ্রামাঞ্চল থেকে সংগ্রহ করা দুধ বিপণনের সুযোগ সৃষ্টি হওয়ার ফলে গ্রামীণ কৃষকগণকে ন্যায্যমূল্য প্রদান করা সুনিশ্চিত হবে।

১৮) প্রাকৃতিক ভারসাম্য বজায় রাখা ও দূষণের মাত্রা কমানোর পদক্ষেপ হিসাবে ১৯৯৮ সালে হরিণঘাটা দুগ্ধাগারে দৈনিক ১৫,০০০ লিটার ক্ষমতাসম্পন্ন একটি সৌরশক্তিচালিত জল গরম করার যন্ত্র স্থাপন করা হয়েছে। অন্যান্য দুগ্ধাগারগুলিতে ঐ একই ধরনের যন্ত্র বসানোর কথা বিবেচনা করা হচ্ছে।

১৯) গত ৮ই ডিসেম্বর, ১৯৯৮, অত্যন্ত উৎসাহের সঙ্গে এই রাজ্যে প্রথমবার 'দুগ্ধ দিবস' পালন করা হয়েছে। দোহ বিকাশ অধিকার, 'মিল্ক ফেডারেশন', ইউনিয়ন ও 'মিল্ক কোঅপারেটিভ'-এর উদ্যোগে গ্রামাঞ্চলের প্রত্যন্ত এলাকায় উন্নত দোহপরিচালন ব্যবস্থা পৌঁছে দেওয়ার প্রয়াস গ্রহণ করা হয়েছে। দোহ খামারের বিভিন্ন দিকে যাতে স্বাস্থ্যকর প্রতিযোগিতার মনোভাব গড়ে ওঠে—সেই উদ্দেশ্যে যে সব ইউনিয়ন, দুগ্ধ সমবায় সমিতি সর্বোৎকৃষ্ট কাজ করেছে, তাদের পুরস্কৃত করাও হচ্ছে।

২০) আমি পুনরায় ঘোষণা করছি যে, বাণিজ্যিকভাবে প্রাণী পালনের বিষয়টিকে

উৎসাহিত করা ছাড়াও, বিভিন্ন পরিবারভিত্তিক প্রকল্পের অধীনে দরিদ্র্য পরিবার, মহিলা, তফসিলি জাতি ও তফসিলি উপজাতি পরিবার সমূহকে প্রাণী পালনের ক্ষেত্রে আরও সহায়তা প্রদানের দিকে বিশেষ জোর দেওয়া হবে।

২১) শেষ করার আগে, আমি বিধানসভার মাননীয় সকল সদস্যগণের কাছে সহযোগিতা, সমর্থন ও মূল্যবান মতামত কামনা করি—যাতে প্রাণী সম্পদ বিকাশ বিভাগের কর্মসূচি যথাযথভাবে সাফল্যের সাথে রূপায়িত হতে পারে।

## DEMAND No. 50

### Major Heads : 2404—Dairy Development and 4404—Capital Outaly on Dairy Development (Excluding Public Undertakings)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 145,98,00,000 be granted for expenditure under Demand No. 50, Major Heads : "2404—Dairy Development and 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings)" duting the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 48,17,34,000 already voted on account)

(The Printed Budget speech of Shri Anisur Rahaman on Demnd No. 50 was taken as read along with the Budget on Demand No. 49.)

## DEMAND No. 51

### Major Heads : 2405—Fisheries, 4405—Capital Outlay on Fisheries and 6405—Loans for Fisheries

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 83,92,99,000 be granted for expenditure under Demand No. 51, Major Heads : "2405—Fisheries, 4405—Capital Outlay on Fisheries and 6405—Loans for Fisheries" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 27,69,69,000 already voted

on account)

(The Printed Budget Speech of Shri Kironmoy Nanda on Demand No. 51 was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশ অনুযায়ী আমি ৫১ নং খাতের অধীন "২৪০৫—মৎস্য", ৪৪০৫—মৎস্যে মূলধন ব্যয়' এবং "৬৪০৫—মৎস্য ঋণ" খাতে ১৯৯৯-২০০০ সালের জন্য ৮৩,৯২,৯৯,০০০ (তিরাশি কোটি বিরানব্বই লক্ষ নিরানব্বই হাজার) টাকা ব্যয় বরাদ্দ মঞ্জুরির প্রস্তাব উত্থাপন করছি। এর মধ্যে। ২৭,৬৯,৬৯,০০০ (সাতাশ কোটি উনসত্তর লক্ষ উনসত্তর হাজার) টাকা ভোট অন এ্যাকাউন্টে মঞ্জুরিকৃত।

২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য এই সভার মাননীয় সদস্যগণের অবগতির জন্য জানাতে চাই যে, সীমিত আর্থিক ক্ষমতার মধ্যেও মৎস্য দপ্তর অন্তর্দেশিয় নোনাজল ও মিঠে জলে মৎস্যচাষ এবং সামুদ্রিক মৎস্য আহরণের উল্লেখযোগ্য সাফল্য অর্জন করতে সক্ষম হয়েছে। ফলে, চাহিদা আর উৎপাদনের মধ্যে যে ব্যবধান তা কমিয়ে আনা সম্ভব হয়েছে। আশা করা যায়, নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনা শেষে মৎস্য উৎপাদনের পরিমাণ রাজ্যের চাহিদা পূরণ করতে এক ধাপ এগিয়ে যাবে।

৩। কারিগরি উৎকর্ষ এবং তার হস্তান্তর অর্থাৎ সঠিক প্রয়োগ মৎস্যচাষের উদ্যমকে লাভজনক করতে সক্ষম হয়েছে। মৎস্যশিকার আর মৎস্যচাষ এই দ্বিবিধ ক্ষেত্রে উন্নত কারিগরি প্রযুক্তির ফলে মৎস্যচাষী তথা ব্যাপক অর্থে মৎস্যজীবী সম্প্রদায়ের দৃষ্টান্তমূলক আর্থ-সামাজিক উন্নয়ন সম্ভব হয়েছে। আমি এখন মৎস্য দপ্তরের সাফল্য ও ভবিষ্যৎ কর্মসূচির কিঞ্চিৎ বিবরণ মাননীয় সদস্যদের অবগতির জন্য উপস্থাপন করছি।

৪। প্রণোদিত প্রজননের ব্যাপক প্রয়োগে এই রাজ্য সারা দেশের মৎস্যবীজ চাহিদার সিংহভাগ ধারাবাহিকভাবে পূরণ করে চলেছে। শুধুমাত্র মৎস্যবীজ উৎপাদনের ক্ষেত্রে নয়, মৎস্য উৎপাদনের ক্ষেত্রেও এ রাজ্য ভারতবর্ষের যে কোনও রাজ্যের চেয়ে পুরোভাগে।

৫। সুযোগের মাত্রাতিরিক্ত ব্যবহারের ফলে নদী-নালার বৈচিত্র্যময় মৎস্যসম্ভার এবং প্রাকৃতিক মৎস্যবীজের পরিমাণ ব্যাপক হারে হ্রাস পেয়েছে। এই অভাব পূরণ করতে মৎস্য সঞ্চার প্রকল্প হাতে নেওয়া হয়েছে। আলোচ্য প্রকল্পে বিগত কয়েক বছর ধরে ভাগিরথী ও তার উপনদীগুলিতে মাছের চারা ছাড়া হচ্ছে প্রাকৃতিক মৎস্য-খামার সংরক্ষণের এই প্রকল্পনা ফলপ্রসূ হচ্ছে। বিভিন্ন মৎস্যপ্রজাতি ও তাদের প্রাকৃতিক বংশবিস্তার ক্ষেত্র পুনঃপ্রতিষ্ঠিত হয়েছে। উপার্জন বৃদ্ধিতে মৎস্যজীবীরা নদীতে মৎস্য সঞ্চার প্রকল্পের

উৎসাহের সঙ্গে সাড়া দিচ্ছেন।

সামাজিক মৎস্যচাষ প্রকল্প মাছের উৎপাদন বৃদ্ধি ও মৎস্যজীবীদের কর্মসংস্থানের দ্বিবিধ উদ্দেশ্য সাধন করেছে। এই প্রকল্পে সরকারি ও প্রতিষ্ঠান-অধীন জলাশয়ে মৎস্যচাষ করা হয়। ধীবর রমণীরাও এই প্রকল্পের মাধ্যমে তাদের আর্থ-সামাজিক অবস্থার পরিবর্তন করতে অগ্রণী হয়েছেন।

৬। মাননীয় অধ্যক্ষ মহাশয়, জেলার মৎস্যচাষী উন্নয়ন সংস্থাগুলি (এফ. এফ. ডি. এ.) অন্তর্দেশিয় জলসম্পদ তথা মাছচাষের পরিপূর্ণ সদ্ব্যবহার ও উন্নয়নের কাজে দীর্ঘকাল নিযুক্ত। এফ. এফ. ডি. এ.-র অনুদানযুক্ত ঋণের কার্যক্রমে স্থানীয় পঞ্চায়েতগুলি সক্রিয়ভাবে যুক্ত। প্রতিটি জেলায় জেলা পরিষদের সভাধিপতির নেতৃত্বাধীন ম্যানেজিং কমিটির তদারকিতে এই সংস্থা কাজ করে।

এফ. এফ. ডি. এ.-র উদ্যোগে গ্রামীণ এলাকায় ব্যাপক কর্মসংস্থান সৃষ্টি হয়েছে। ফলে, মৎসোপজীবী তথা মাছচাষীদের আর্থ-সামাজিক অগ্রগতি সম্ভব হয়েছে। ১৯৯৭-৯৮ সাল থেকে এখন পর্যন্ত ১,০৩,৮২৫ হেক্টর পরিমাণ জলাভূমি এফ. এফ. ডি. এ.-র পরিকল্পনার অন্তর্ভুক্ত হয়েছে।

উল্লেখ করা যায় যে, দার্জিলিং জেলার এফ. এফ. ডি. এ. পাহাড়ি ঝোরাগুলিতে মাছ চাষের কাজে নিযুক্ত রয়েছে এবং সাফল্যও পেয়েছে। এছাড়া, মৎস্য দপ্তর দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের মাধ্যমে পাহাড়ের মাছচাষীদের অনুদানযুক্ত ঋণ প্রদানের জন্য যথাযথ পদক্ষেপ নিয়েছে। ঝোরা ফিশারি থেকে পার্বত্য এলাকায় মাছের উৎপাদন বেড়েছে। এর ফলে সেখানকার দুর্বলতর শ্রেণীর মানুষ তাদের জীবনযাত্রার মান বাড়াতে পারছেন। ১৯৯৭-৯৮ সাল থেকে এ পর্যন্ত ২,৬৯১টি ঝোরা ফিশারি গড়ে উঠেছে।

৭। মৎস্য দপ্তরের সময়ানুগ, সঠিক পদক্ষেপে পরিবেশের ভারসাম্য রক্ষা করে রাজ্যের বিস্তৃত নোনাজলের সম্পদের সদ্ব্যবহার করা সম্ভব হয়েছে। এই উদ্দেশে উপকূলবর্তী মেদিনীপুর, উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা এই তিন জেলায় এফ. এফ. ডি. এ.-র ধাঁচে 'নোনাজলের মৎস্যচাষী উন্নয়ন সংস্থা' বা 'বি. এফ. ডি. এ.' স্থাপন করা হয়েছে। সংশ্লিষ্ট জেলার সবাধিপতির পরিচালনায় একটি ম্যানেজিং কমিটি বি. এফ. ডি. এ.-র কাজকর্ম দেখাশোনা করেন। এই সংস্থাগুলি ভারত সরকারের কৃষি মন্ত্রকের নির্দেশে প্রতিষ্ঠিত 'অ্যাকোয়াকালচার অথরিটি'র নির্দেশাবীল অনুসারে কর্মপন্থা ঠিক করে। নোনাজলে মাছচাষের পরিকল্পনা রূপায়ণে পরিবেশ স্বাভাবিক রাখার বিষয়ে যথেষ্ট সতর্কতা অবলম্বন করা হয়।

সমগ্র ভারতের চিংড়িচাষে পশ্চিমবাংলা অন্যতম প্রধান উৎপাদক রাজ্য চিংড়ি রপ্তানি থেকে ১৯৯৫-৯৬ সালে আয় হয়েছিল ৩৫৪ কোটি টাকা। ১৯৯৭-৯৮ সালে তা বেড়ে হয়েছে ৪১৬ কোটি টাকা। আজ অবধি প্রায় ২,৩৫৪ হেক্টর নোনাজলের এলাকা বি এফ ডি এ'র কর্মসূচির আওতায় আনা হয়েছে।

৮। মেদিনীপুরের হলদিয়ার কাছে নয়াচর বা মীনদ্বীপে চিংড়িচাষের উর্বর ক্ষেত্র রয়েছে। সমবায় সমিতির মাধ্যমে এখানে উন্নয়নের কাজ চলছে। আশা করা যায় এই কাজ ১৯৯৯-২০০০-এর মধ্যে সম্পন্ন হবে।

৯। বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় চিংড়ি চাষ প্রকল্পের জন্য ক্যানিং, দিঘিরপাড়, দীঘা ও দাদনপাত্রবাড়ে উপযুক্ত জলাশয় নির্মাণ করা হয়েছে। দারিদ্র্যসীমার নীচে বসবাসকারী ৬৫৪ জন মৎস্যচাষির আর্থ-সামাজিক উন্নয়নে এই প্রকল্পে ৬৫ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। সংশ্লিষ্ট পঞ্চায়েতগুলি এদের বাছাই করেছে। এ ছাড়াও এই প্রকল্পে উপকৃত হবেন ১২৩ জন উদ্যোগী। দীঘা এবং ক্যানিংয়ে চাষের কাজ চলছে। দিঘিরপাড় ও দাদনপাত্রবাড়ে কেবলমাত্র বিদ্যুতায়ন ছাড়া আর সব কাজই শেষ হয়েছে। ১৯৯৯-এর মার্চ-এপ্রিলের মধ্যে এই প্রকল্প দুটিতেও চাষ শুরু করার সম্বাবনা রয়েছে।

আলোচ্য প্রকল্পে প্রয়োজনভিত্তিক কয়েকটি চিংড়ির হ্যাচারি এবং আই কিউ এফ প্ল্যান্টও তৈরি হচ্ছে। বছরে ২০ মিলিয়ন ডিম ফোটানোর ক্ষমতাযুক্ত দুটি হ্যাচারির কাজ শুরু হয়েছে। অবশিষ্ট দুটি হ্যাচারিও শীঘ্র কাজ শুরু করবে। আই কিউ এফ প্ল্যান্টের উদ্যোক্তা এবং ক্ষেত্র নির্বাচন শেষ। প্রারম্ভিক কাজও শুরু হয়ে গেছে।

১০। পয়ঃপ্রণালীর ময়লা জলে মাছ চাষে কেবলমাত্র প্রাকৃতিক ভারসাম্যই রক্ষা হয় না উপরন্তু ময়লা জলের সদ্ব্যবহার করে মাছের উৎপাদন বাড়ানো সম্ভব। শহরের প্রান্তিক ভেড়িগুলিতে এই পদ্ধতিতে মাছ চাষ বহু বছর ধরে চলে আসছে। শ্রীরামপুর এবং নবদ্বীপ পৌর এলাকাতেও ময়লা জলে মাছ চাষের জন্য পরিকাঠামো তৈরি করা হয়েছে।

১৯৯৭-৯৮ সালে ময়লা জলে মাছের উৎপাদন হয়েছে ২০,২১০ মেট্রিক টন।

১১। জাতীয় সমবায় উন্নয়ন নিগমের আর্থিক সহযোগিতায় মৎস্যজীবি সমবায়সমূহের মাধ্যমে রাজ্যের ঝিল, বিল, বাওড় প্রভৃতি বিপুল জলসম্পদ পর্যায়ক্রমে অধিক মৎস্যচাষের উপযোগী করে তৈরি করা হচ্ছে। প্রথম পর্যায়ে উত্তর ২৪-পরগণা, নদীয়া, মুর্শিদাবাদ, হুগলী, উত্তর ও দক্ষিণ দিনাজপুর এই ছটি জেলার ৮৭টি বিলের ৫,৩৮৭ হেঃ পরিমাণ এলাকা নিয়ে এই কাজ শুরু করা হয়েছে। এই পরিকল্পনা থেকে মৎস্যজীবি প্রাথমিক

সমবায় সমিতিগুলির সদস্যদের কর্মসংস্থান হয়েছে এবং অল্প সময়ে তাদের জীবনযাত্রার মানও উন্নীত হয়েছে। জাতীয় সমবায় উন্নয়ন নিগমের আর্থিক সাহায্যে বাঁকুড়া, পুরুলিয়ার বাঁধ ও বড় জলাশয়গুলির উৎপাদিকা শক্তিকে কাজে লাগানো হচ্ছে। এর ফলে ওইসব এলাকার মৎস্যজীবিদের কর্মসংস্থান এবং আর্থ-সামাজিক অবস্থার উন্নতি হবে।

১২। মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে রাজ্যের সামুদ্রিক সম্পদের সদ্ব্যবহার-এর প্রতি বিশেষভাবে নজর দেওয়া হয়েছে। সামুদ্রিক মৎস্য শিকারিরা সাধারণত সাবেকি নৌকা ব্যবহার করে থাকেন যার ফলে মৎস্য সংগ্রহের পরিমাণও খুব কম হয়। এই পরিমাণ বৃদ্ধির জন্য সামুদ্রিক মৎস্যজীবিদের প্রাথমিক সমবায় সমিতিগুলির সঙ্গে যুক্ত মৎস্য-শিকারিদের যন্ত্রচালিত নৌকা দেওয়া হচ্ছে। ১৯৯৭-৯৮ সাল অবধি 'নাবার্ড' এবং জাতীয় সমবায় উন্নয়ন নিগমের সহায়তায় ৩,৪৯৩টি যন্ত্রচালিত নৌকা দেওয়া হয়েছে। এই প্রকল্প মৎস্য-শিকারিদের আর্থ-সামাজিক পরিবর্তন সম্ভব করেছে।

১৩। উৎপাদনে গতি সঞ্চার করার ক্ষেত্রে পরিকাঠামোগত সুযোগ-সুবিধার একটা বিশেষ ভূমিকা আছে, তাই—মৎস্য অবতরণ কেন্দ্র, মৎস্য বন্দর, মৎস্য-প্রকরণ কেন্দ্র, রাস্তাঘাট, বরফ কল, আদর্শ গ্রাম এইসব গড়ে তোলার ওপর বিশেষভাবে লক্ষ রাখা হয়েছে। তেরোটি আদর্শ মৎস্যজীবি গ্রাম তৈরি শেষ। ছটি জেলায় ছটি গ্রাম তৈরির কাজ চলছে। আরও ছটি গ্রাম কেন্দ্রীয় সরকারের অনুমোদনের অপেক্ষায় রয়েছে। এখানেই শেষ নয়, এই পরিকল্পনা ১৯৯৯-২০০০ সালে আরও সম্প্রসারিত হবে।

১৪। মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে, ভারত সরকারের খাদ্য প্রকরণ শিল্প দপ্তর এবং জাতীয় সমবায় উন্নয়ন নিগমের আর্থিক সাহায্যে বেনফিশের মাধ্যমে চকগাড়িয়াতে একটি আধুনিক সাধারণ সহায়ক মৎস্য-প্রকরণ কেন্দ্র গড়ে তোলা হবে। এই পরিকল্পনাখাতে ব্যয়-বরাদ্দ ধরা হয়েছে ১১ কোটি টাকা।

সামুদ্রিক বিভাগেও পরিকাঠামোগত সুযোগ-সুবিধার মান উন্নয়ন করা হচ্ছে। দীঘার শঙ্করপুরে অতিরিক্ত ২৫০টি যন্ত্রচালিত নৌকার নোঙর করার সুযোগ-সুবিধার জন্য দ্বিতীয় পর্যায়ের জেটি নির্মাণের কাজ শেষ হয়েছে। এর ফলে সামুদ্রিক মৎস্য সংগ্রহের পরিমাণ আরও বেশি হবে বলে আশা করা যায়। শঙ্করপুর মৎস্য-বন্দরে বিগত কয়েক বছরের জমে যাওয়া পলি তুলে ফেলার কাজ শীঘ্রই শুরু হবে। এর জন্য রাজ্য ত্রাণ-দপ্তর থেকে কিছু অর্থ সাহায্য পাওয়া গেছে। দক্ষিণ ২৪-পরগনার ডায়মন্ডহারবারে প্রস্তাবিত মৎস্য-বন্দরের জন্য পাঁচ কোটি টাকার ব্যয়বরাদ্দে কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাওয়া যাবে আশা করা যায়।

মৎস্যচাষে উপযুক্ত গবেষণার বিশেষ ভূমিকা রয়েছে। এই লক্ষ্যে কল্যাণীতে মিঠা

জলে মাছ চাষ গবেষণা কেন্দ্র দীর্ঘকাল কাজ করছে। কলকাতার পাশে ক্যাপটেন ভেড়িতে আরও একটি গবেষণা কেন্দ্র স্থাপন করা হয়েছে। এই গবেষণা কেন্দ্রটি মূলত মাছের রোগ নিরাময়ের উদ্দেশ্যে তৈরি হয়েছে। মৎস্যচাষিদের কাছে পরিষেবা বিস্তারের উদ্দেশ্যে গ্রামীণ এলাকায় মৎস্য-চাষ প্রদর্শন কেন্দ্র, জেলাস্তরে ক্ষুদ্রায়তন পরীক্ষাগার এবং ভ্রাম্যমাণ পরীক্ষাগার চালু করার কর্মসূচি হাতে নেওয়া হয়েছে।

১৫। পশ্চিমবাংলার প্রাথমিক স্তরের ১,০৬১টি এবং জেলাস্তরের যে কুড়িটি কেন্দ্রীয় মৎস্যজীবি সমবায় সমিতি কার্যরত, তার তদারকির দায়িত্বে রয়েছে 'বেনফিশ' অর্থাৎ রাজ্যস্তরে সর্বোচ্চ মৎস্যজীবি সমবায় সংস্থা। লাভজনক এই সংস্থা বর্তমানে পরিবেশানুগ পর্যটন এবং দুঃস্থ মৎস্যজীবিদের জীবিকা নির্বাহে বিভিন্ন কার্যক্রম গ্রহণ করেছে।

মৎস্যজীবি পরিবারের কোনও ছাত্র যদি মাধ্যমিক অথবা উচ্চ মাধ্যমিক পরীক্ষায় প্রথম বিভাগে উত্তীর্ণ হয় বেনফিশ তাকে পরবর্তী শিক্ষার বই কেনার ১,০০০ টাকা এবং অন্তত তিনজন ছাত্রকে এম বি বি এস পড়ার জন্য ১০,০০০ (দশ হাজার) টাকা বৃত্তি দেয়।

ক্যানসার রোগে আক্রান্ত মৎস্যজীবিদের চিকিৎসার জন্য বেনফিশ ঠাকুরপুকুর ক্যানসার হাসপাতালে একটি শয্যা সংরক্ষণ করেছে।

১৬। ১৯৯০-৯১ সাল থেকে রাজ্য সরকার জনপ্রতি মাসিক ১০০ টাকা হারে উপযুক্ত মৎস্যজীবিদের যে বার্ধক্যভাতা দিয়ে আসছিল তা ১৯৯৭-৯৮ সাল থেকে বাড়িয়ে মাথাপিছু মাসিক ৩০০ টাকা করা হয়েছে। এখন বার্ধক্যভাতা প্রাপকের সংখ্যা পনেরোশো। ১৯৮৪-৮৫ সাল থেকে মৎস্যজীবিদের জন্য যে বীমা চালু রয়েছে তার পরিমাণ হল—(ক) নিখোঁজ অথবা দুর্ঘটনাজনিত মৃত্যুতে ৩৫,০০০ টাকা এবং (খ) স্থায়ী শারীরিক প্রতিবন্ধকতায় ১৭,৫০০ টাকা। এর জন্য প্রদেয় বার্ষিক কিস্তি মাত্র ১২ টাকা। এ পর্যন্ত ১,৫২,৩৮০ জন মৎস্যজীবিকে এই বীমা পরিকল্পনার আওতায় আনা হয়েছে।

১৯৯১-৯২ সাল থেকে প্রচলিত কর্মসূচিতে আজ পর্যন্ত ১,৬০,০০০ মৎস্যজীবি ও মৎস্য শিকারিদের পরিচয়পত্র দেওয়া হয়েছে এবং এই কাজ চালু আছে।

কর্মবিরতি মরসুমে জীবনযাত্রা অব্যাহত রাখার প্রয়াসে আমাদের দপ্তর মৎস্যজীবি রমণী ও পুরুষদের জন্য 'ত্রাণ ও সঞ্চয়' শীর্ষক এক প্রকল্প প্রবর্তন করেছে।

১৭। তপশিলি জাতি ও উপজাতি গোষ্ঠীর মৎস্যচাষিদের জীবনযাত্রার মান উন্নয়নে রাজ্য সরকার যথাযথ ভূমিকা পালন করছে। এদের জন্য প্রয়োজনভিত্তিক কর্মসংস্থান চালু আছে। উপজাতি অধ্যুষিত এলাকায় নতুন জলাশয় সৃষ্টির পরিকল্পনা নেওয়া হয়েছে।

মাছের সঙ্গে মুরগি, হাঁস বা শূকর পালনের জন্য উপজাতি গোষ্ঠীভুক্ত মৎস্যজীবিদের উৎসাহিত করা হচ্ছে।

১৮। জলাভূমি ভরাট বন্ধ করার জন্য সরকার উপযুক্ত আইন প্রণয়ন করেছে এবং তা প্রয়োগ করা হচ্ছে। জলাভূমি সংরক্ষণের পরিপ্রেক্ষিতে জনচেতনা বাড়ানোর জন্যে নানারকম উদ্যোগও নেওয়া হচ্ছে। বলা বাহুল্য, এর জন্য সমাজের সর্বস্তরের মানুষের সর্বাত্মক সহায়তা প্রয়োজন।

১৯। যে কোনও উন্নয়নমূলক কাজের জন্য প্রযুক্তি হস্তান্তর একান্তর জরুরি। সেইদিকে লক্ষ্য রেখে মৎস্য দপ্তর প্রশিক্ষণ, সম্প্রসারণ এবং 'গবেষণাগার থেকে উৎপাদনক্ষেত্র' কর্মসূচিগুলি দায়িত্বের সঙ্গে পালন করে চলেছে।

২০। মাননীয় সদস্যমণ্ডলী, আমি এতক্ষণ আপনাদের সমক্ষে রাজ্য মৎস্য দপ্তরের কয়েকটি বিশেষ কর্মসূচি এবং পরিকল্পনা সংক্ষেপে উপস্থাপিত করার চেষ্টা করেছি। আশা করব, আপনাদের আন্তরিক এবং সক্রিয় সহযোগিতায় এই দপ্তরের প্রতিটি আরব্ধ কর্মোদ্যোগ সফল হবে। মৎস্যজীবিদের আর্থিক উন্নয়নে তথা মৎস্য উৎপাদনে এই রাজ্য স্বনির্ভর হয়ে উঠবে।

২১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্যদের সামনে মৎস্য দপ্তরের ১৯৯৯-২০০০ সালের ব্যয়-বরাদ্দের প্রস্তাব অনুমোদনের জন্য পেশ করছি।

## DEMAND No. 52

### Major Heads : 2406—Forestry and Wild Life and 4406—Capital Outlay on Forestry and Wild Life

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 159,55,49,000 be granted for expenditure under Demand No. 52, Major Heads : "2406—Forestry and Wild Life and 4406—Capital Outlay on forestry and Wild Life" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 52,65,31,000 already voted on account)

(The printed Budget Speech of Shri Jogesh Chandra Barman & Smt. Bilasibala Sahis on Demand No. 52 was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৫২ নং দাবির অধীনে মুখ্যখাত "২৪০৬—বন ও বণ্যপ্রাণী" এবং ৪৪০৬—বন ও বন্যপ্রাণী সংক্রান্ত মূলধনী ব্যয়" বাবদ ব্যয় নির্বাহের জন্য ১৫৯,৫৫,৪৯,০০০ (একশ উনষাট কোটি পঞ্চান্ন লক্ষ উনপঞ্চাশ হাজার) টাকার ব্যয় বরাদ্দ মঞ্জুর করা হোক। ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত ৫২,৬৫,৩১,০০০ (বাহান্ন কোটি পঁয়ষট্টি লক্ষ একত্রিশ হাজার) টাকা এই হিসাবের অন্তর্গত।

মহাশয়,

১৯৯২-৯৩ সালে শুরু হয়েছিল বিশ্ব ব্যাংক সহায়তাপ্রাপ্ত পশ্চিমবঙ্গ বনায়ন প্রকল্প। তার সময়সীমা সমাপ্ত হয়েছে গত ১৯৯৭ সালে ডিসেম্বর মাসে। এই সময়ে রূপায়িত কর্মসূচির পর্য্যালোচনাতে দেখা যায় যে অভীষ্ট লক্ষ্যে এই প্রকল্প অত্যন্ত সফল। যেমন বনভূমি অবক্ষয় রোধে স্থায়ী সংরক্ষণ ব্যবস্থা, জনগণের ব্যাপক অংশগ্রহণ ও উৎপাদনমুখী বন পরিচালন ব্যবস্থা প্রবর্তনের ফলে জৈব-বৈচিত্র্যের সংরক্ষণ ও বনজ সম্পদের উৎপাদন বৃদ্ধি ইত্যাদি।

মহাশয়,

অন্যান্য রাজ্য প্রকল্পগুলির মধ্যে পশ্চিমবঙ্গ বনায়ন প্রকল্পই প্রথমে রূপায়িত হয়েছে এবং লক্ষ্যমাত্রা অর্জনে সাফল্যের জন্য আমাদের যথেষ্ট সন্তুষ্টিরও কারণ আছে। কিন্তু সাফল্যগুলিকে স্থায়ী করার জন্য যথেষ্ট অর্থ বরাদ্দের প্রয়োজন। বিশেষতঃ অবক্ষয়িত বনভূমির পুনর্বনায়ন ও যৌথ বন পরিচালনার জন্য। কিন্তু প্রারম্ভিক পর্য্যায়ে প্রয়োজনীয় অর্থের সংস্থান না হওয়ায় যৌথ বনপরিচালন ও অবক্ষয়িত বনভূমির পুনর্বনায়নের কর্মসূচিতে ঘাটতি দেখা দেয়।

মহাশয়,

বর্তমান বৎসরে অধিক পরিমাণ অর্থ বরাদ্দ হওয়ায় কেবল স্থায়ী বনভূমিরই নয় প্রান্তিক বন-এলাকার অধিবাসীদের উন্নতি ও ভবিষ্যৎ বনায়নের জন্য প্রয়োজনীয় পরিকাঠামো গঠনে অবস্থার উন্নতি আশা করা যায়। কেবল বন এলাকার ভিতরেই নয় পতিত জমিতে ও জৈববৈচিত্র্য সংরক্ষণসহ বিভিন্ন ধরণের উন্নয়ন কর্মসূচি রূপায়ণের জন্য বিশ্বব্যাংক ও অন্যান্য আন্তর্জাতিক সংস্থার কাছ থেকে অর্থনৈতিক সহায়তার জন্য একটি প্রকল্প তৈরীর কাজ চলছে।

মহাশয়,

বন সন্নিহিত এলাকার অর্থনৈতিক অনগ্রসর শ্রেণী মানুষ প্রায় ৩,২৮৯টি বন সুরক্ষা সমিতি গড়ে প্রায় ৪,৫০,০০০ হেক্টর বনভূমি রক্ষণাবেক্ষণ করেছেন। এই বিসাল এলাকা দক্ষিণবঙ্গের সংরক্ষিত বনাঞ্চলের ৯০% উত্তরবঙ্গ ও সুন্দরবনের বাদা বনাঞ্চলের ৫০%। এরফলে, উপগ্রহ সমীক্ষায় দেখা গেছে যে বনভূমির আয়তন ১৩.৩৮% থেকে বৃদ্ধি পেয়ে হয়েছে ১৫.০৬%।

মহাশয়,

সারা দেশের মধ্যে এই রাজ্যেই কতকগুলি অতি উত্তমভাবে পরিচালিত সংরক্ষিত বনাঞ্চল আছে। এখানে বন্য প্রাণ পরিচালনাও সমস্ত রাজ্যগুলির মধ্যে উৎকৃষ্ট। বিগত কয়েক বছর বাঘ, হাতি ও এক শৃঙ্গ গন্ডারের সংখ্যাও বৃদ্ধি পেয়েছে। বন্যপ্রাণী হত্যার ঘটনাও উল্লেখযোগ্য হ্রাস পেয়েছে। বন্যপ্রাণী পরিচালনার বিশেষ ব্যবস্থা সার্থকভাবে রূপায়িত হয়েছে। যেমন, দক্ষিণবঙ্গের পুণর্জীবিত বনাঞ্চলে হরিণ ছাড়া, মানুষ ও বন্যপ্রাণীর সংঘাত কমাতে সঠিক হাতি পরিচালন ব্যবস্থা, জলদাপাড়াতে বাসিংহ প্রণী ছাড়া ইত্যাদি।

মহা[illegible]

জাতীয় উদ্যান ও অভয়ারণ্যগুলির জৈব-বৈচিত্র স[illegible]ণে বনের নিকটবর্তী এলাকার মানুষের অংশগ্রহণের গুরুত্ব অনুধাবন করে রাজ্য সরকার একটি আদেশনামা করেছেন এই আদেশনামায় পরিবেশ উন্নয়ন কমিটি গঠন করা হয়েছে। সারা দেশের মধ্যে এই উদ্যোগ প্রথম। উত্তরবঙ্গ ও সুন্দরবনে প্রায় ২০,০০০ পরিবার এইরকম ১০০টি পরিবেশ উন্নয়ন সমিতির আওতাভুক্ত।

মহাশয়,

বনস[illegible]াকার উন্নয়ন ও অধিবাসীদের অর্থনৈতিক পুনর্বাসনের মাধ্যমে সংরক্ষিত এল[illegible] অধিবাসীদের নির্ভরতা কমিয়ে আনার জন্য জলপাইগুড়ি জেলার বক্সা প্রকল্পে ইন্ডিয়া-ইকো-ডেভেলপমেন্ট প্রোজেক্ট রূপায়িত হচ্ছে। ভারত সরকার ও রাজ্য সরকারের অংশগ্রহণ এবং আন্তর্জাতিক উন্নয়ন সংস্থা ও গ্লোবাল এনভায়রনমেন্ট ফান্ডের আর্থিক সহায়তাপুষ্ট।

মহাশয়,

উন্নত মানের বীজ ও কপিসের মাধ্যমে উৎপাদন বৃদ্ধির উপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। জৈব-বৈচিত্র সংরক্ষণে বেশ কিছু গবেষণার কাজও শেষ হয়েছে। সংরক্ষিত

বনাঞ্চলের পরিচালন ব্যবস্থায় এই গবেষণালব্ধ ফল সার্থকভাবে প্রয়োগ করা হয়েছে।

মহাশয়,

জেলা পরিষদ ও পঞ্চায়েত পরিচালিত বিভিন্ন সমাজভিত্তিক বনসৃজন প্রকল্পে প্রযুক্তিগত ও অন্যান্য সাহায্য দেবার ব্যাপারে বিশেষ সাফল্য অর্জিত হয়েছে। যেমন, বন খামাড় ও পঞ্চায়েত বা সরকারি খাস জমিতে সারিবদ্ধ বনসৃষ্টি প্রভৃতি।

মহাশয়,

বর্তমানে আমি ১৯৯৮-৯৯ সালের কর্মবিবরণী এবং ১৯৯৯-২০০০ সালে প্রস্তাবিত কর্মসূচি সম্পর্কে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি।

১) বর্তমান বছরেও পতিতভূমি উন্নয়নের কর্মসূচি অব্যাহত আছে। বনসংরক্ষণে জনসাধারণের অংশগ্রহণমূলক পরিচালন পদ্ধতি উত্তরবঙ্গ, পাহাড়ি এলাকা এবং সুন্দরবন অঞ্চলে সম্প্রসারিত হয়েছে। উত্তরবঙ্গে বনসম্পদকে সুসংহত অপহরণের হাত থেকে রক্ষা করার স্বার্থে ওয়ারলেস সেটের মাধ্যমে যোগাযোগ ব্যবস্থা জোরদার করা হয়েছে। এখানে বনরক্ষার কাজে বনবিভাগকে সাহায্যের জন্য বনরক্ষীবাহিনীর চারটি দল কর্মরত আছে। ১৯৮৯-৯০ সালে সুন্দরবন জীব পরিমন্ডল স্থাপিত হয়েছে এবং এলাকার উন্নয়নে এই বিভাগ প্রশংসনীয় কাজ করেছে।

**২) এলাকাভিত্তিক জ্বালানি ও পশুখাদ্য কর্মসূচি :**

এই প্রকল্প শতকরা ৫০ ভাগ কেন্দ্রীয় সাহায্যপ্রাপ্ত। ইহা জাতীয় বনায়ন ও ভূ-পরিবেশ উন্নয়ন বোর্ডের মাধ্যমে কেন্দ্রীয় সহায়তায় গুরুত্বপূর্ণ বৃক্ষরোপণ প্রকল্প। ১৯৯৮-৯৯ সালে এই কর্মসূচিতে ৩,০০০ হেক্টর এলাকাতে বৃক্ষরোপণের কাজ চালু আছে। ১৯৯৯-২০০০ সালে ২,৫০০ হেক্টর জমিতে বৃক্ষরোপণের পরিকল্পনা আছে।

**৩) কাষ্ঠবিহীন বনজ সম্পদ উন্নয়ন :**

এই প্রকল্প সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সহায়তাপ্রাপ্ত। ১৯৯৮-৯৯ সালে ৫৫০ হেক্টর জমিতে বৃক্ষরোপণ করা হয়েছে। এই প্রকল্পে বাঁশ এবং গৌ সম্পদ ও ভেষজগুণসমৃদ্ধ বৃক্ষরোপণ করা হয়। ১৯৯৯-২০০০ সালে ৪৫০ হেক্টর জমিতে বৃক্ষরোপণের প্রস্তাব আছে।

**৪) বীজের মানোন্নয়ন প্রকল্প :**

কেন্দ্রীয় সহায়তাপ্রাপ্ত এই প্রকল্পে পরিমার্জিত নির্দেশাবলী এবং অর্থনৈতিক বন্টন

অনুযায়ী রূপায়িত হবে। ইহাতে নন্-রেকারিং খরচাপাতির জন্য সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সহায়তা পাওয়া যাবে কিন্তু রেকারিং খরচাপাতি সম্পূর্ণভাবে রাজ্য সরকারকে বহন করতে হবে। নবম পরিকল্পনার অবশিষ্ট সময়ে রূপায়ণের জন্য একটি প্রকল্প কেন্দ্রীয় সরকারের নিকট পাঠানো হয়েছে কিন্তু এখনও অনুমোদন পাওয়া যায়নি। বীজ পরীক্ষার জন্য ল্যাবরেটরি তৈরি, বীজ প্রক্রিয়াকরণ, বীজ মজুত করা, বীজ উৎপাদন ও সংগ্রহ ব্যবস্থার উন্নয়ন ইত্যাদি কর্মসূচি এই প্রকল্পে অন্তর্ভুক্তির প্রস্তাব আছে। পূর্ববর্তী বৎসরগুলোতে এই প্রকল্প সাফল্যের সঙ্গে রূপায়িত হয়েছে এবং আশা করা যায় নবম পরিকল্পনাকালে এই প্রকল্পের কাজ চালু থাকবে।

৫) সুসংত পতিত জমি উন্নয়ন প্রকল্প ঃ

কেন্দ্রীয় সাহায্য পুষ্ট এই প্রকল্পে রাজ্যের বিভিন্ন এলাকায় কাজের জন্য পরিমার্জিত নির্দেশাবলী অনুযায়ী প্রস্তাব কেন্দ্রীয় সরকারের নিকট পাঠানো হয়েছে। এই নির্দেশাবলী অনুসারে যৌথ বনপরিচালন পদ্ধতি সমস্ত কেন্দ্রীয় সহায়তাপ্রাপ্ত প্রকল্পের প্রধান ও অবিচ্ছেদ্য অঙ্গ রূপে পরিগণিত হবে। এই সমস্ত প্রকল্পের মূল্যায়ণের জন্য প্রয়োজনীয় অর্থ কেন্দ্রীয় সরকারের নিকট হইতে পাওয়া যাইবে। এখন পর্যন্ত দুটি প্রকল্প অনুমোদিত হয়েছে—একটি ২৪-পরগনা জেলার সুন্দরবন জীবপরিমন্ডলের জন্য এবং অন্যটি দার্জিলিং ও জলপাইগুড়ি জেলার জন্য। ১৯৯৮-৯৯ সালে ১,৪০০ হেক্টর অবক্ষয়িত বনভূমিতে বৃক্ষরোপণ করা হয়েছে। ১৯৯৯-২০০০ সালে আরও ১,৪০০ হেক্টর জমিতে বৃক্ষরোপণের পরিকল্পনা আছে। পরিমার্জিত নির্দেশাবলী অনুসারে যৌথ পরিচালন পদ্ধতি কেন্দ্রীয় সহায়তাপুষ্ট এই প্রকল্পের প্রধান ও অবিচ্ছেদ্য অঙ্গ। এই কর্মসূচি ক্ষুদ্র ক্ষুদ্র পর্যায়ে আলোচনা করে ঠিক করা হবে। NAEDB কর্তৃপক্ষ এই প্রকল্পগুলির রাজ্য পর্যায়ে নিয়ন্ত্রণ ও মূল্যায়ণের জন্য অর্থ বরাদ্দ করেছে। প্রয়োজনীয় কাজ ইতোমধ্যে শুরু করা হয়েছে।

৬) বন্যপ্রাণী সংরক্ষণ ঃ

রাজ্যের বনভূমির শতকরা ৩৪ ভাগ ১৬টি অভয়ারণ্য, ২টি ব্যাঘ্র প্রকল্প, ৪টি জাতীয় উদ্যান এবং ১টি জীবপরিমন্ডল অঞ্চলের অন্তর্গত। পরিচালন পদ্ধতি অনুসরণ করে এই এলাকাতে বিভিন্ন প্রকল্পের কাজ চলেছে। কেন্দ্রীয় সহায়তাপ্রাপ্ত 'হস্তি প্রকল্প'-এর কাজ অব্যাহত আছে। এই সমস্ত প্রকল্প রূপায়ণের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ১৯৯৮-৯৯ সালে ১০৫.৭৫ লাখ টাকার সংস্থান রাখা হয়েছে। কেন্দ্রীয় সহায়তাপ্রাপ্ত বক্সা ব্যাঘ্র প্রকল্প ও সুন্দরবন ব্যাঘ্রপ্রকল্পের জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে ৪০.৬৩ লাখ টাকার সংস্থান রাখা হয়েছে। এই সমস্ত প্রকল্পের কাজ ১৯৯৯-২০০০ সালেও

অব্যহত থাকবে। বিভিন্ন ব্যাঘ্রপ্রকল্প, অভয়ারণ্য ও বন্যপ্রাণী সংরক্ষিত এলাকার সন্নিহিত অঞ্চলে বিভিন্ন উন্নয়ন প্রকল্প রূপায়ণের উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকার ১৯৯৮-৯৯ সালে ৫৬.১০ লাখ টাকা মঞ্জুর করেছে। ১৯৯৯-২০০০ সালে এই প্রকল্পগুলি চালু রাখার জন্য প্রয়োজনীয় প্রস্তাব কেন্দ্রীয় সরকারের নিকট পাঠানো হয়েছে।

**৭) বিনোদন বনায়ন প্রকল্প ঃ**

১৯৯৮-৯৯ সালে পার্ক ও উদ্যান স্থাপন ও গ্রামীণ সবুজায়ন' প্রকল্পে কয়েকটি পার্ক রক্ষণাবেক্ষণ ও উন্নয়নের কাজ চলছে। মেদিনীপুরে স্বাধীনতা সংগ্রামি সুকুমার সেনগুপ্ত স্মৃতি উদ্যান স্থাপন করা হয়েছে। ইহা ছাড়াও নগর বনায়ন প্রকল্পের পথিপার্শ্বস্থ বনায়ন, ছোট ছোট উদ্যান কাজ চলছে। ১৯৯৯-২০০০ সালে এই প্রকল্প চালু থাকবে।

**৮) মৃত্তিকা সংরক্ষণ কর্মসূচি ঃ**

১৯৯৮-৯৯ সালে মৃত্তিকাক্ষয় প্রতিরোধে বৃক্ষরোপণ কর্মসূচিতে ৪৩৪ হেক্টর বিপজ্জনক বভূমিতে বৃক্ষরোপণ এবং পাহাড়ি এলাকায় ৩৭১ ঘন মিটার মৃত্তিকা সংরক্ষণের কাজ করা হয়েছে। ১৯৯৯-২০০০ সালে ও বৃক্ষরোপণ ও মৃত্তিকা সংরক্ষমেণর কাজ চালু থাকবে।

ইহা ছাড়া শতকরা ৫০ ভাগ কেন্দ্রীয় অনুদান ও ৫০ ভাগ কেন্দ্রীয় ঋণ প্রাপ্ত নদী উপত্যকা প্রকল্প ও গঙ্গা অববাহিকা প্রকল্প কংসাবতী, তিস্তা ও রূপনারায়ণ নদীগুলির অববাহিকায় চালু রাখার প্রস্তাব আছে। এই দুটি প্রকল্পে ১৯৯৮-১৯৯৯ সালে ২৫২ হেক্টর জমিতে কাজ করা হয়েছে। এই প্রকল্প ১৯৯৯-২০০০ সালে চালু থাকবে। নতুন প্রকল্প তৈরির কাজ চলছে।

৯) এই দপ্তরের অধীনে অন্যান্য সংস্থাগুলি হোল—আলিপুর চিড়িয়াখানা এবং দার্জিলিং-এ পদ্মজা নাইডু হিমালয়ান জুলজিক্যাল পার্ক ও লয়েড্স বোটানিক্যাল গার্ডেন। পর্যটকদের কাছে বিশেষ আকর্ষণীয় এবং শিক্ষা ও সাংস্কৃতিক দিক দিয়ে গুরুত্বপূর্ণ এইসব সংস্থাগুলির উন্নয়নে বিভিন্ন কর্মসূচি গ্রহণ করা হয়েছে। হাতিদের অবাধ বিচরণের জন্য পরিখা দ্বারা ঘেরা মুক্তাঙ্গন তৈরির কাজ শেষ হয়েছে এবং মাননীয় মুখ্যমন্ত্রী উহা উদ্বোধন করেছেন।

বনদপ্তরের অধীনস্থ বিভিন্ন নিগমের কার্যাবলীর বিবরণ নিম্নে প্রদত্ত হল ঃ

**পশ্চিমবঙ্গ পাল্পউড নিগম ঃ**

এই সংস্থা টিটাগড় পেপার মিল-এর সঙ্গে অংশীদারিতে যৌথভাবে গঠিত। এই

সংস্থা রাজ্যের কাগজগুলির কাঁচামালের প্রয়োজন মেটাতে NABARD-এর আর্থিক সহায়তায় বিভিন্ন ব্যাঙ্ক থেকে ঋণ গ্রহণ করে মন্ডকাঠ সৃজনের কাজে লিপ্ত। মেদিনীপুর, বীরভূম, বাঁকুড়া, বর্ধমান এবং জলপাইগুড়ি জেলায় প্রায় ৬,৫০০ হেক্টর সরকারি ও বেসরকারি জমিতে বৃক্ষরোপণ করেছে।

**পশ্চিমবঙ্গ বন উন্নয়ন নিগম ঃ**

দার্জিলিং জেলার কালিম্পং বনবিভাগের পরিচালনা ছাড়াও এই নিগমের উপর বনদপ্তরকে কাঠ ও অন্যান্য বনজ সম্পদ আহরণ ও বিপণনে সাহায্য করার দায়িত্ব অর্পণ করা হয়েছে। বনপরিচালন সমিতির সদস্যদের মধ্যে উপসত্ব বিতরণের বনদপ্তরের উদ্যোগকে সফল করার লক্ষ্যে এই নিগম দক্ষিণ পশ্চিমবঙ্গে কাঠ আহরণ ও বিপণনের দায়িত্ব পালন করেছে।

বিভিন্ন জায়গায় ডিপো ও বিক্রয়কেন্দ্র স্থাপনের মাধ্যমে এই নিগম কাঠ ও অন্যান্য বনজাত সামগ্রী উপযুক্ত মূল্যে জনসাধারণের মধ্যে বিক্রয়ের দায়িত্ব গ্রহণ করেছে।

প্রকৃতি সম্বন্ধে শিক্ষালাভ এবং প্রাকৃতিক সৌন্দর্য উপভোগ করার জন্য আকর্ষণীয় বনভূমি এবং বন্যপ্রাণী সংরক্ষিত অঞ্চলের নিকটবর্তী এলাকায় এই নিগম পর্যটনকেন্দ্র স্থাপন করেছে। এই নিগম পশ্চিমবঙ্গ পরিকাঠামো উন্নয়ন অর্থ নিগমের আর্থিক সহায়তায় যৌথ বনপরিচালন কর্মসূচির সুদৃঢ়করণ ও বনের উৎপাদনক্ষমতা বৃদ্ধির জন্য প্রকল্প রূপায়ণের কাজ হাতে নিয়েছে।

মহাশয়,

আমরা কি কি কর্মসূচি রূপায়ণ করতে সমর্থ হয়েছি এবং ভবিষ্যতে আমাদের কর্মসূচি কি তা সংক্ষিপ্ত বিবরণের মাধ্যমে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চেয়েছি।

আমি আশাকরি যে, সকলেই তাদের সহযোগিতার হাত বাড়িয়ে দিয়ে আমাদের মূল লক্ষ্যে পৌছাতে সাহায্য করবেন যাতে কেবল আমরাই নয় আমাদের ভবিষ্যৎ প্রজন্মও এর সুফল ভোগ করতে পারে।

মহাশয়,

পরিশেষে আমি এই মহতি সভার সদস্যদের অনুরোধ জানাচ্ছি যাতে ১৯৯৯-২০০০ সালের বাজেট সর্বসম্মতিক্রমে গৃহীত হয়।

পরিশেষে আপনাদের সবাইকে আন্তরিক ধন্যবাদ।

### DEMAND No. 53

### Major Heads : "4407—Capital Outlay on Plantations and 6407—Loans for Plantations", during the next financial year

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,55,00,000 be granted for expenditure under Demand No. 53, Major Heads : "4407—Capital Outlay on Plantations and 6407—Loans for Plantations" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 1,17,15,000 already voted on account)

(The Printed Budget Speech of Shri Bidyut Ganguly on Demand No. 53 was taken as read along with the Budget speech on Demand No. 24.)

### DEMAND No. 54

### Major Heads : 2408—Food, Storage and Warehousing and 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 109,18,65,000 be granted for expenditure under Demand No. 54, Major Heads : "2408—Food, Storage and Warehousing and 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 36,03,15,000 already voted on account)

(The Printed Budget Speech of Shri Kalimuddin Shams on Demand

No. 54 & 86 was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৫৪ সংখ্যক দাবির মুখ্যখাত "২৪০৮—খাদ্য, গুদামজাতকরণ ও পণ্য সঞ্চয়করণ" এবং "৪৪০৮—খাদ্য, গুদামজাতকরণ ও পণ্য সঞ্চয়করণ খাতে মূলধন বিনিয়োগ (রাষ্ট্রায়ত্ত সংস্থা ব্যতীত)"-এ ১৯৯৯-২০০০ আর্থিক বছরের ব্যয় নির্বাহের জন্য ১০৯,১৮,৬৫,০০০ (একশ নয় কোটি আঠার লক্ষ পঁয়ষট্টি হাজার) টাকা মঞ্জুর করা হোক। [ইতোমধ্যে ভোট-অন-অ্যাকাউন্ট-এর মাধ্যমে উত্থাপিত মোট ৩৬,০৩,১৫,০০০ (ছত্রিশ কোটি তিন লক্ষ পনের হাজার) টাকাও উপরি-উক্ত পরিমাণ অর্থের অন্তর্ভূক্ত।]

২। মহাশয়, মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ৮৬ সংখ্যক দাবির মুখ্যখাত "৩৪৫৬—অসামরিক সরবরাহ"-এ ১৯৯৯-২০০০ আর্থিক বছরের ব্যয় নির্বাহের জন্য ৭,১৭,৫৭,০০০ (সাত কোটি সতের লক্ষ সাতান্ন হাজার) টাকা মঞ্জুর করা হোক। [ইতোমধ্যে ভোট-অন-অ্যাকাউন্ট-এর মাধ্যমে উত্থাপিত ২,৩৬,৮০,০০০ (দুই কোটি ছত্রিশ লক্ষ আশি হাজার) টাকাও উপরি-উক্ত পরিমাণ অর্থের অন্তর্ভূক্ত।]

৩। মহাশয়, আমি আমার বাজেট বিবৃতির সঙ্গে খাদ্য ও সরবরাহ বিভাগের কাজকর্ম এবং আগের বছর ও এই বছরে এই বিভাগ কি কি সাফল্য অর্জন করেছে, কর্মসূচিই বা কি কি গ্রহণ করা হয়েছে আর এই বিভাগকে বিভিন্ন ধরনের যে-সব অসুবিধার সম্মুখীন হতে হয়েছে, সে-সব তথ্য সম্বলিত একটি প্রতিবেদন পৃথকভাবে মাননীয় সদস্যদের নিকট পেশ করছি। মাননীয় সদস্যদের নিকট আমার সনির্বন্ধ অনুরোধ, এই বিভাগের কাজের সামগ্রিক মূল্যায়ন করার সময় অনুগ্রহ করে এই প্রতিবেদনটিও বিবেচনার জন্য গ্রহণ করবেন।

৪। খাদ্য ও সরবরাহের ক্ষেত্রে যে-সব বিষয় গুরুত্ব অর্জন করেছে, আমার বিবৃতিতে সেই বিষয়গুলির প্রতি আমি মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই।

৫। মূল্য নিয়ন্ত্রণ, মূল্যের হ্রাস-বৃদ্ধি লাঘব ও অত্যাবশ্যকীয় পণ্যামগ্রীর ন্যায্য বন্টনের লক্ষ্যে উপনীত হওয়ার পদ্ধতির স্থায়ী বৈশিষ্ট্যরূপে গণবন্টন-ব্যবস্থা ভারত সরকার কর্তৃক স্বীকৃত। এই স্বীকৃতি থাকা সত্ত্বেও ভারত সরকার গণবন্টন-ব্যবস্থায় বন্টিতব্য নিত্যপ্রয়োজনীয় দ্রব্যাদির দাম অত্যন্ত ঘন ঘন বাড়াচ্ছেন, ফলে—এই ব্যবস্থার উদ্দেশ্যই ব্যাহত হয়ে পড়ছে এবং সাধারণ মানুষ প্রচন্ড অসুবিধার সম্মুখীন হচ্ছেন। রেশন দ্রব্যাদি, বিশেষত গম প্রাপ্তির সুযোগ অনিয়মিত হয়ে পড়ায় খোলা বাজারে সে-সব দ্রব্যাদির দাম

অত্যন্ত বেড়ে গেছে এবং বন্টন-ব্যবস্থাকে জনসাধারণের সমালোচনার সম্মুখীন করে তুলেছে। এই ব্যবস্থার স্বার্থে কেন্দ্রীয় ক্ষেত্র থেকে রেশন দ্রব্যাদির নিয়মিত ও অব্যাহত সরবরাহ একান্ত আবশ্যক। চাল, গম, চিনি ও রান্নার গ্যাসের সাম্প্রতিক মূল্যবৃদ্ধি সাধারণ মানুষের অত্যন্ত ক্ষতির কারণ হয়ে উঠেছে।

৬। চাল, গম, চিনি, তৈলবীজ, ভোজ্য তেল, লবণ, ডাল, পেট্রোলজাত দ্রব্যাদি প্রভৃতিই প্রায় সব রকম নিত্যপ্রয়োজনীয় দ্রব্যাদির ক্ষেত্রে পশ্চিমবঙ্গ একটি ঘাটতি রাজ্য। এই দ্রব্যগুলির সরবরাহ নির্ভর করে রাজ্যের বাইরে থেকে আমদানির ওপর। গত ১৯৯৭-৯৮-এর সংগ্রহ মরশুম থেকে আমরা রাজ্যে অভ্যন্তরীণ চাল সংগ্রহের দায়িত্ব গ্রহণ করেছি এবং ৩.৫ লক্ষ মেট্রিক টন লক্ষ্যমাত্রার স্থলে চালকল/হাস্কিং মিল ও চাল ব্যবসায়ীদের কাছ থেকে প্রাপ্ত লেভি হিসেবে ২.০৪ লক্ষ মেট্রিক টন সাধারণ চাল সংগৃহীত হয়েছে।

৭। রাজ্যে খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রে উল্লেখযোগ্য বৃদ্ধি ঘটায় ১৯৯৭-৯৮ সালে মোট উৎপাদিত খাদ্যশস্যের পরিমাণ দাঁড়ায় ১৪০.৪৬ লক্ষ মেট্রিক টন (চাল ১৩২.৩৬ লক্ষ মেট্রিক টন ও গম ৮.১০ লক্ষ মেট্রিক টন)। ঘাটতি তবুও রয়ে গেছে। ১৯৯১ সালের জনগণনা অনুযায়ী পশ্চিমবঙ্গের ৬৭৯.৮ লক্ষ জনসংখ্যার ভিত্তির ওপর ২.২ শতাংশ বার্ষিক হারের ভিত্তিতে ১-৩-৯৯ তারিখে পশ্চিমবঙ্গের মোট জনসংখ্যা ৮১০.৮৮ লক্ষ ধরা যেতে পারে। দৈনিক মাথাপিছু ৪৫৩.৬ গ্রাম খাদ্যশস্য খাওয়া বলতে বোঝায় দুগ্ধ, দুগ্ধজাত দ্রব্য, ডিম, মাছ, মাংস ও সব্জি খাওয়ার মধ্য দিয়ে প্রোটিন, কার্বোহাইড্রেট ও ভিটামিন গ্রহণ করা। কিন্তু গড়পড়তা মানুষের পক্ষে এগুলি সংগ্রহ করা দুঃসাধ্য। মাথাপিছু দৈনিক খাদ্যগ্রহণের পরিমাণ ৫০০ গ্রাম ধরা অধিকতর বাস্তবসম্মত হবে। ঐ হিসেবে খাদ্যশস্যের বার্ষিক মোট চাহিদার পরিমাণ দাঁড়ায় ১৪৭.৯৮ লক্ষ মেট্রিক টন। বীজ, পশুখাদ্য, অপচয় ইত্যাদি বাবদ ১০ শতাংশ এবং প্রতিবেশি রাজ্যগুলি ও বাংলাদেশে পাচার বাবদ আরও ১০ শতাংশ বাদ দিয়ে ১৪০.৪৬ লক্ষ মেট্রিক টন উৎপাদন বস্তুত গৃহস্থালির উদ্দেশ্যে ব্যবহারের ক্ষেত্রে কমে দাঁড়ায় ১১৩.৭৭ লক্ষ মেট্রিক টনে। এইভাবে রজ্যে ঘাটতির পরিমাণ দাঁড়ায় ৩৪.২১ লক্ষ মেট্রিক টন। ভূমি-সংস্কার কর্মসূচির সার্থক রূপায়ণ, জলসেচের সুযোগ বৃদ্ধি এবং উন্নত ধরনের বীজ ও সারের ব্যবহারের দ্বারা আশা করা যায় পশ্চিমবঙ্গ অদূর ভবিষ্যতে খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রে স্বয়ংসম্পূর্ণ হয়ে উঠবে।

৮। সমগ্র পশ্চিমবঙ্গ রাজ্য জুড়ে জনসাধারণের জন্য গণবন্টন ব্যবস্থার এক নিটোল কার্যক্রম প্রচলিত আছে। বৃহত্তর কলকাতা এবং হাওড়া, হুগলী, উত্তর ২৪-পরগণা, আসানসোল ও দুর্গাপুর শিল্পাঞ্চল নিয়ে যে বিধিবদ্ধ রেশন ব্যবস্থা আছে, তাতে ১.২০

কোটি মানুষ ২,৫৯৯টি ন্যায্যমূল্যের দোকানের মাধ্যমে তাদের রেশন দ্রব্য সংগ্রহ করেন। আর রাজ্যের বাকি এলাকায় যে সংশোধিত রেশন ব্যবস্থা আছে, সেখানে প্রায় ৬.৬২ কোটি মানুষ ১৭.৯৫৭টি ন্যায্যমূল্যের দোকানের মাধ্যমে তাঁদের রেশন দ্রব্য সংগ্রহ করেন।

দারিদ্র্যের সঙ্গে সংগ্রামের কৌশল হিসেবে গণবন্টন ব্যবস্থাকে শক্তিশালী করে তোলার উদ্দেশ্যে ১-৬-৯৭ তারিখ থেকে ভারত সরকারের রূপরেখা অনুযায়ী পশ্চিমবঙ্গে অভীষ্ট গণবন্টন ব্যবস্থার প্রচলন ঘটেছে। বার্ষিক ১৫,০০০ টাকা ও তার কম আয়সম্পন্ন পরিবারগুলিকে দারিদ্র্য-সীমারেখার নীচে অবস্থিত বলে চিহ্নিত করা হয়েছে। ৫ জন সদস্যবিশিষ্ট এরকম পরিবার মাসে ১০ কিলো নির্ধারিত হারে খাদ্যশস্য পাবার ক্ষেত্রে ৪ টাকা কিলো দরে চাল ও ৩ টাকা কিলো দরে গম পাবেন। কিন্তু দারিদ্র্যসীমারেখার নীচে অবস্থিত মানুষের জন্য ভারত সরকার কর্তৃক নির্ধারিত খাদ্যশস্য বন্টনের পরিমাণ দরিদ্র্যতর মানুষের ন্যূনতম চাহিদা মেটাতে ব্যর্থ হয়। রাজ্য সরকার সেজন্য দারিদ্র্যসীমারেখার নীচে বসবাসকারি চিহ্নিত ব্যক্তিবর্গকে ভরতুকিদত্ত দরে প্রতি মাসে আরও অতিরিক্ত ১০ কিলো খাদ্যশস্য সরবরাহের বিষয়টি বিবেচনা করছেন। সংশোধিত রেশন এলাকায় দারিদ্র্যসীমারেখার ওপরে অবস্থিত কার্ডধারী বয়স্ক ব্যক্তিদের জন্য ধার্য হার সপ্তাহে মাথাপিছু ৬০০ গ্রাম চাল ও ১ কিলো গম। বিধিবদ্ধ রেশন এলাকায় দারিদ্র্যসীমারেখার ওপরে অবস্থিত রেশন কার্ডধারী ব্যক্তিদের ক্ষেত্রে সরবরাহের পরিমাণ ভীষণভাবে কমে প্রতি মাসের হার ৩০০ গ্রাম চাল ও ২,৪০০ গ্রাম গম। কেন্দ্রীয় সরকার কর্তৃক খাদ্যশস্যের অপ্রতুল সরবরাহ, কেন্দ্রীয় সরকার কর্তৃক নির্ধারিত পরিমাণ অনুযায়ী সরবরাহ করার ক্ষেত্রে ভারতীয় খাদ্য নিগমের ব্যর্থতা, গণবন্টন ব্যবস্থায় খাদ্যশস্যের সাম্প্রতিক মূল্যবৃদ্ধি এবং শিথিলকৃত গুণসম্পন্ন চালের সরবরাহ গ্রহণের জন্য ভারত সরকার ও ভারতীয় খাদ্য নিগম কর্তৃক ব্যবসায়িদের ওপর চাপ রেশন ব্যবস্থার সমূহ ক্ষতিসাধন করছে। গণবন্টন ব্যবস্থার সার্থক রূপায়ণের স্বার্থে দারিদ্র্যসীমারেখার নীচে ও ওপরে অবস্থিত ব্যক্তিবর্গকে অভ্যন্তরীণ ক্ষেত্রে সংগৃহীত চাল সরবরাহসহ সর্বাত্মক প্রয়াস গ্রহণ করা হচ্ছে। কেন্দ্রীয় সরকার কিন্তু দারিদ্র্যসীমারেখার ওপর বসবাসকারি ব্যক্তিদের চাল অ গমের দাম বাড়িয়ে চালের দাম কিলোপ্রতি ১০.৪০ টাকা ও গম ৭.৬৮ টাকায় দাঁড় করিয়েছেন।

গণবন্টন ব্যবস্থার মাধ্যমে খাদ্যশস্য, লেভি চিনি ও কেরোসিন সরবরাহ করা ছাড়াও গণবন্টন বহির্ভূত কিছু সামগ্রী, যেমন—ভোজ্য তেল, বিস্কুট, গুঁড়ো মশলা, আয়োডিনযুক্ত লবণ, কাপড়কাচার গুঁড়ো সাবান, কাপড়কাচার গোটা সাবান, লন্ড্রীর সাবান, গায়ে মাখার সাবান, দেশলাই, খাতা প্রভৃতিও গণবন্টন ব্যবস্থার আওতাভুক্ত দোকানগুলি

থেকে খোলা বাজারে প্রচলিত মূল্য অপেক্ষা কম মূল্যে বিলি করা হচ্ছে।

৯। ১৯৯৭ সালের জুন মাস থেকে অভীষ্ট গণবন্টন ব্যবস্থা প্রচলিত হবার পর থেকে ভারত সরকার দারিদ্র্য সীমারেখার ওপরে ও নীচে অবস্থিত উভয় শ্রেণীর ব্যক্তিবর্গের ক্ষেত্রেই চাল ও গমের বরাদ্দ হ্রাস করেন। কেন্দ্রীয় বরাদ্দ অনুযায়ী ভারতীয় খাদ্য নিগমের গুদাম থেকে খাদ্যশস্য ও চিনি সরবরাহের ক্ষেত্রে ঐ সংস্থার ব্যর্থতা, নিম্নমানের খাদ্যশস্য গ্রহণের জন্য ভারত সরকার ও ভারতীয় খাদ্য নিগমের তরফে চাপ এবং চাল, গম ও চিনির সাম্প্রতিক মূল্যবৃদ্ধি গণবন্টন ব্যবস্থার মাধ্যমে বিলি-বন্টনের কাজকে আরও ব্যাহত করে। রাজ্য সরকারের পক্ষ থেকে সংশ্লিষ্ট কর্তৃপক্ষের সঙ্গে এ-বিষয়ে আলাপ-আলোচনায় প্রত্যাশিত ফল হয়নি। অধিক পরিবহণ ব্যয় ও অন্যান্য সংশ্লিষ্ট খরচের বিনিময়ে প্রত্যন্ত অঞ্চলগুলি থেকে প্রাপ্ত নিম্নমানের আতপ চাল গ্রহণে তাদের বাধ্য করার পরিবর্তে রাজ্যবাসীর রাজ্যে উৎপাদিত সিদ্ধ চালের চাহিদা পূরণ করার উদ্দেশ্যে রাজ্য সরকার ১৯৯৭-৯৮ সালের খরিফ মরশুম থেকে রাজ্যের মধ্যে অভ্যন্তরীণ চাল সংগ্রহের দায়িত্ব ভারতীয় খাদ্য নিগমের কাছ থেকে গ্রহণ করেন। ১৯৯৭-৯৮-এর খরিফ মরশুমে ৩.৫ লক্ষ মেট্রিক টন লক্ষ্যমাত্রার স্থলে ২.০৪ লক্ষ মেট্রিক টন চাল সংগৃহীত হয়।

জলপাইগুড়ি, উত্তর দিনাজপুর, দক্ষিণ দিনাজপুর, মালদহ, মুর্শিদাবাদ ও নদীয়ার কিয়দংশে বিধ্বংসী বন্যা এবং মেদিনীপুর, বাঁকুড়া ও পুরুলিয়ার ১৯৯৮-এর আগস্ট ও সেপ্টেম্বর মাসে খরার ফলে চালের উৎপাদন কমে যায়, এর জন্য বর্তমান খরফি মরশুমে আমাদের আশানুরূপ সমূহ ব্যবস্থা হচ্ছে। খোলা বাজারে ধানের মূল্য ভারত সরকার কর্তৃক নির্ধারিত ন্যূনতম সহায়ক মূল্যের অনেক বেশি হওয়ায় বর্তমান বছরের সংগ্রহ অভিযানের ক্ষেত্রে সমস্যা সৃষ্টি হচ্ছে। ভারত সরকার নির্ধারিত ধানের ন্যূনতম সহায়ক মূল্য যেখানে কুইন্টাল প্রতি ৪৪০ টাকা, সেখানে ধানের খোলাবাজারের দাম কুইন্টাল প্রতি ৫৫০ টাকা থেকে ৬০০ টাকা পর্যন্ত ওঠানামা করছে। যাই হোক, বর্তমান খরিফ মরশুমে সংগ্রহের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ৪.৬৬ লক্ষ মেট্রিক টন—সংগঠিত চালকল, হাস্কিং মিলগুলির ওপর লেভি আরোপ করে ও চাল ব্যবসায়ীদের কাছ থেকে আলোচনাভিত্তিক ক্রয়ের মাধ্যমে এই লক্ষ্যমাত্রা পূরণ করা হবে। লক্ষ্যমাত্রা পূরণের জন্য সর্বাত্মক প্রয়াস চালানো হচ্ছে। সংগ্রহ বৃদ্ধির উদ্দেশ্যে ভারত সরকার কর্তৃক নির্ধারিত ন্যূনতম সহায়ক মূল্যের ওপর রাজ্যস্তরে চাল উৎপাদনকারীদের অধিক মূল্য/উৎসাহব্যঞ্জক অর্থ প্রদানের চিন্তাও সরকারের রয়েছে। প্রত্যাশামত সংগ্রহ যদি সম্ভব হয়, রাজ্যে দারিদ্র্যসীমারেখার ওপরের ও নীচের উভয় শ্রেণীর জনসাধারণরে মধ্যেই স্থানীয় ক্ষেত্রে সংগৃহীত চাল গণবন্টন ব্যবস্থার মাধ্যমে বিলি করা হবে।

গণবন্টন ব্যবস্থার মাধ্যমে নিম্নমানের কোনওরকম খাদ্যশস্য যাতে বিলি করা না হয় তার জন্য সংগৃহীত চালসহ রেশনসামগ্রীর মান বিভিন্ন স্থানে পরীক্ষা করার ব্যবস্থা করা হয়েছে।

১০। উৎসবের মরশুমে কিছুটা অতিরিক্ত বরাদ্দসহ রাজ্যে মাসিক লেভি চিনির বরাদ্দ ২৮,৯৩৪ মেট্রিক টন। মাথাপিছু মাসিক ন্যুনতম বেতন ৬০০ গ্রাম করে সরবরাহ করার ক্ষেত্রে এই পরিমাণ বরাদ্দ অপ্রতুল। ভারতীয় খাদ্য নিগম কর্তৃক কেন্দ্রীয় ক্ষেতর থেকে চিনির অনিমিয়িত সরবরাহ রেশন কার্ডধারীদের মধ্যে সুষ্ঠু বন্টন-ব্যবস্থা বজায় রাখার ক্ষেত্রে সমস্যা সৃষ্টি করে। কেন্দ্রীয় সরকার সম্প্রতি লেভি চিনির মুল্য কিলোপ্রতি ১১.৪০ টাকা থেকে বাড়িয়ে ১২.০০ টাকা করেছেন, এইভাবে দরিদ্র্য মানুষের কাছে এই অত্যাবশ্যকীয় পণ্যটি আরও মহার্ঘ্য হয়ে উঠেছে। খোলাবাজারে চিনির দাম এমনই বেড়েছে যে, সমাজের দরিদ্র্যশ্রেণীর মানুষের নাগালের বাইরে চলে গেছে।

১১। রাজ্যে ভোজ্য তেলের চাহিদার মোট পরিমাণ হল বাৎসরিক হল ৪ লক্ষ মেট্রিক টন। এক্ষেত্রে পশ্চিমবঙ্গ একটি ঘাটতি রাজ্য এবং রাজ্যের বাইরের বিভিন্ন উৎস বিশেষতঃ উত্তরপ্রদেশ, রাজস্থান ও হরিয়ানা এবং কেন্দ্রীয় বরাদ্দমত ভোজ্য তেল আমদানির ওপর রাজ্যকে নির্ভর করতে হয়। বিভিন্ন সময়ে পরিবর্তনশীল কেন্দ্রীয় বরাদ্দের সঙ্গে সঙ্গতি রেখে আমদানিকৃত ভোজ্য তেল রেশন দোকানের মাধ্যমে বিলি করা হয়। রাজ্য সরকার পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমের বর্তমান বছরে ৬,০০০ মেট্রিক টন ভোজ্য তেল বিক্রি করার আসা রাখেন। পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমের বাজারে হস্তক্ষেপের ফলে ভোজ্য তেলের দর কিছুটা নিয়ন্ত্রণে রাখা সম্ভব হয়েছিল। গত বছর সরষের তেলের দর অস্বাভাবিক বেড়ে যায়। রাজ্য সরকার কিন্তু ভোজ্য তেল সরবরাহের সবরকম ব্যবস্থা গ্রহণ করেন। এই সামগ্রীটির দরের ওপর নিয়মিত নজরদারি করা হয়।

১২। অত্যাবশ্যকীয় সামগ্রীর অস্বাভাবিক মূল্য বৃদ্ধি—বিশেষতঃ ভোজ্য তেল, পেঁয়াজ, আলু প্রভৃতির মূল্যস্তরে স্ফীতি গত বছর জাতীয় সঙ্কটের আকার নেয় ও সব শ্রেণীর মানুষকেই সবিশেষ অসুবিধার সম্মুখিন হতে হয়েছিল। পশ্চিমবঙ্গে চাহিদা অনুযায়ি পেঁয়াজের সিংহভাগই আসে মহারাষ্ট্র ও কর্ণাটক থেকে। উৎপাদনের ক্ষেত্রে ঘাটতি ও ভারত সরকারের অনুমোদন মাফিক দেশের বাইরে পেঁয়াজের রপ্তানি বাজারের ওপর বিরূপ প্রভাব ফেলে এবং কিছু অসাধু ব্যবসায়ী পরিস্থিতির সুযোগ নিয়ে পরিস্থিতিকে আরও সঙ্কটজনক করে তোলে। ভবিষ্যতে এরূপ পরিস্থিতির পুনরাবৃত্তি যাতে না হয়, রাজ্য সরকার সে ব্যাপারে সতর্ক আছেন। ভোজ্য তেল ও পেঁয়াজসহ অত্যাবশকীয় সামগ্রীর দরের ওপর নিয়মিতভাবে নজর রাখা হয়। সারা বৎসর ধরে অত্যাবশ্যকীয় সামগ্রীর দরের প্রতি নজরদারি করার

জন্য খাদ্য দপ্তর সংক্রান্ত সাবজেক্ট কমিটির সুপারিশমত মূল্যস্তর-বিষয়ক একটি ক্যাবিনেট কমিটি গড়ে তোলার বিষয়টি বিবেচনাধীন রয়েছে।

১৩। গৃহস্থালীর প্রয়োজনে জ্বালানি কয়লা তথা অন্যান্য জ্বালানির ক্ষেত্রে এই রাজ্যের সমস্যা রয়েছে। অপর্যাপ্ত সরবরাহের ফলে বিশেষতঃ গ্রামীণ এলাকায় জনসাধারণকে জ্বালানি কাঠের ওপর নির্ভর করতে হয়, যার জন্য বনাঞ্চলে ক্ষতি সাধিত হয় ও প্রাকৃতিক ভারসাম্য হয় বিঘ্নিত।

গণবন্টন ব্যবস্থার মাধ্যমে কেরোসিন তেল সরবরাহের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে ৪৮৫ জন কার্যকরী এজেন্ট ও ২৯,৯৩০ জন বিক্রেতা রয়েছেন।

কেরোসিন তেলের কেন্দ্রীয় বরাদ্দের দিক থেকে রাজ্যের ঘাটতি রয়েছে। গৃহস্থালী ও অন্যান্য অনুমোদিত কারণে কেরোসিনের মাসিক চাহিদার পরিমাণ যেখানে ১,৬৩,৩৭৭ কিলোলিটার, সেখানে রাজ্য পায় প্রায় ৮৬,৫২৬ কিলোলিটার, অর্থাৎ চাহিদার প্রায় ৫৩ শতাংশ মাত্র। এরূপ অপর্যাপ্ত বরাদ্দের ফলে গৃহস্থালী প্রয়োজনে রাজ্যের সংশোধিত ও বিধিবদ্ধ এলাকায় একই পরিমাণ সরবরাহ বজায় রাখা সম্ভব হয়নি এবং শহরাঞ্চলে সাপ্তাহিক মাথাপিছু ১/২ লিটার ও গ্রামাঞ্চলে ১/৪ লিটার বিলির পরিমাণ নির্ধারণে সরকারকে বাধ্য হতে হয়। এই বৈষম্য দূর করার উদ্দেশ্যে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে বরাদ্দ বৃদ্ধির জন্য অনুরোধ জানান। কিন্তু আশাব্যঞ্জক কোনও ফল এখনও পাওয়া যায়নি। ক্ষুদ্র শিল্প তথা কৃষিক্ষেত্রে এই অপর্যাপ্ত বরাদ্দের ফলে ক্ষতিগ্রস্ত হচ্ছে। যাই হোক, নির্দিষ্ট হারে তাদের প্রতি সরবরাহ বজায় রাখা হয়েছে। সমাজের দরিদ্র্যতর শ্রেণীর মানুষের কষ্ট লাঘব করার উদ্দেশ্যে সরকার দারিদ্র্য সীমারেখার নিচের মানুষদের ভরতুকি-দত্ত দরে কেরোসিন সরবরাহ করার একটি পরিকল্পনা রূপায়ণে প্রয়াসী।

গণবন্টন ব্যবস্তার মাধ্যমে কেরোসিন বিলির ক্ষেত্রে প্রধান অন্তরায়গুলি হল চাহিদা অনুযায়ী কেরোসিনের সরবরাহ না পাওয়া এবং তেল কোম্পানিগুলির এজেন্ট কর্তৃক অনিয়মিত সরবরাহ। এদের ওপর রাজ্যের কোনও নিয়ন্ত্রণ নেই।

ভারত সরকার কর্তৃক স্বীকৃত সমান্তরাল ব্যবসায়ীরা অত্যন্ত উচ্চ হারে কেরোসিনের দাম নেবার ফলে এই দ্বিতীয় ধারার সরবরাহ সাধারণ ক্রেতাদের খুব একটা কাজে আসেনি।

তরলিকৃত পেট্রোলিয়াম গ্যাস হল বর্তমানে সর্বাপেক্ষা দূষণহীন ও সময় বাঁচানো জ্বালানির বিভিন্ন উপযোগিতার জন্য এই গ্যাস জনসাধারণের কাছে অত্যন্ত জনপ্রিয়। বর্তমানে রজ্যে এল. পি. জি. ব্যবহারকারীর সংখ্যা হল ২০,৫৬,৭৩৯ জন ও ডিলার

৩২১ জন। নতুন এল. পি. জি. সংযোগ-প্রত্যাশী অপেক্ষ-তালিকায় রয়েছেন ১০,৫১,২৪৩ জন। কেন্দ্রীয় সরকারের সাম্প্রতিক দরবৃদ্ধির ফলে গৃহস্থালী প্রয়োজনে সিলিন্ডারের দাম দাঁড়িয়েছে ১৬৯.৯৯ টাকা। তরলিকৃত পেট্রোলিয়ম গ্যাসের সরবরাহ ও বিলি-বন্টন নিয়ন্ত্রণ করার উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ রান্নার গ্যাস নিয়ন্ত্রণ আদেশ, ১৯৮৫ জারি করা হয়। কিন্তু ডিস্ট্রিবিউটার নিয়োগ ও ক্রেতাদের কোথাও সংযুক্তি তথা পুনঃ-সংযুক্তির ক্ষেত্রে তেল কোম্পানিগুলি এখনও কর্তৃত্ব বজায় রেখেছে। রাজ্য সরকারের সঙ্গে আলোচনা সাপেক্ষে সংশ্লিষ্ট এলাকায় যাতে চাহিদামতো ডিস্ট্রিবিউটার নিয়োগ করা যায়, তার জন্য রাজ্য সরকার তেল কোম্পানিগুলির সঙ্গে আলোচনা চালাচ্ছেন।

ভারত সরকার কর্তৃক ঘোষিত তরলিকৃত পেট্রোলিয়াম গ্যাস (নিয়ন্ত্রণ, সরবরাহ ও বন্টন) নিয়ন্ত্রণ আদেশ, ১৯৯৩ অনুসারে কতিপয় সমান্তরাল বিক্রেতা তাদের নিজস্ব ব্যবস্থামতো এল. পি. জি. বিক্রি করছেন। উল্লেখ্য যে, এই দ্বিতীয় পর্যায়ের বিলি-বন্টন ব্যবস্থায় ক্রেতাদের কাছ থেকে অনেক বেশি মূল্য গ্রহণ করা হয়। ইহার উপর রাজ্য সরকারের কোনও নিয়ন্ত্রণ নেই।

১৪। খাদ্য ও সরবরাহ দপ্তর কর্তৃক অভ্যন্তরীণ চাল সংগ্রহের নীতি গৃহীত হওয়ায় যথেষ্ট পরিমাণ গুদামজাতকরণের স্থান প্রয়োজন হয়ে পড়ে। পুরানো গুদামগুলিকে সারিয়ে বা নতুন করে গড়ে তুলে অতিরিক্ত গুদামের সুযোগ সৃষ্টির জন্য সরকার সর্বতোভাবে চেষ্টা চালাচ্ছেন। এই উদ্দেশ্যে প্রয়োজনীয় অর্থও বরাদ্দ করা হয়েছে।

১৫। বর্তমানে রাজ্যে সংগঠিত চালকলের সংখ্যা ৪৬০-এর কিছু বেশি, এর মধ্যে ৪১৭টি কাজ করে চলেছে। ধান থেকে আরও বেশি পরিমাণ চাল সংগ্রহের উদ্দেশ্যে আধুনিক প্রযুক্তির প্রচলন, অপচয়ের বিলুপ্তি-সাধন, চালের মান উন্নতিকরণ ও চালের তুঁষের মতো সহ উৎপাদিত সামগ্রী ও তুঁষ-সঞ্জাত তেলের ওপর গুরুত্ব আরোপ করা হয়েছে। শিল্পোন্নয়নের জন্য রাজ্যের উৎসাহদান প্রকল্পের উদারিকরণ, ক্ষমতা ও বিনিয়োগকৃত অর্থের পরিমাণ ব্যতিরেকেই চালকলগুলিকে ইতিবাচক তালিকার আঙ্গিকভূতকরণ ও প্রাতিষ্ঠানিক অর্থের জন্য সেগুলিকে উপযুক্তকরণ সম্পর্কে একটি প্রস্তাব রচিত হয়েছে। ৩৫ লক্ষ টাকা বা তদুর্ধ্বে বিনিয়োগকৃত চালকলগুলির ক্ষেত্রে বিক্রয়কর থেকে অব্যাহতি মকুব ও ছাড়ের প্রকল্পের সুযোগের প্রসার ঘটানো হয়েছে।

১৬। ক্রেতা সুরক্ষা আইন, ১৯৮৬-এর বিধানমতে খাদ্য ও সরবরাহ বিভাগ ক্রেতাদের অভিযোগ প্রতিবিধানের জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেছে। উক্ত আইন অনুযায়ী রাজ্য কমিশন ও জেলা ফেরামগুলি যথাক্রমে কলকাতা ও জেলাগুলিতে কাজ শুরু করেছে। তিনটি বাদে সব জেলা ফোরামগুলিকে পূর্ণ সময়ের ফোরামে পরিণত করা হয়েছে। বাকি

তিনটি জেলা ফোরামও খুব শীঘ্রই পূর্ণ সময়ের আদালতে পরিণত হবে। রাজ্য কমিশন ও বিভিন্ন জেলা ফোরামগুলিতে ক্রেতা-সংক্রান্ত বিষয়ে সুবিচারের জন্য জনসাধারণের মধ্যে ব্যাপক আগ্রহ দেখা যাচ্ছে। ক্রেতাদের রুজু করা অনেক মামলারই নিষ্পত্তি হয়েছে রাজ্য কমিশন ও জেলা ফোরামগুলিতে।

ভারত সরকারের খাদ্য ও ক্রেতা সংক্রান্ত বিষয়ক বিভাগের ধরন অনুযায়ী, খাদ্য ও সরবরাহ দপ্তর ক্রেতা সংক্রান্ত বিষয়গুলিও পরিচালনা করে এবং এর জন্য একটি পৃথক অধিকারও আছে। মহকুমা স্তরে ক্রেতা ফোরাম গড়ে তোলার প্রস্তাবও বিবেচনাধীন।

মহিলাদের মধ্যে চেতনা গড়ে তোলা প্রয়োজন এবং এজন্য মহিলাদের ক্রেতা সংক্রান্ত বিষয়ে জড়িত করার ব্যবস্থা নেওয়া হচ্ছে। সদর দপ্তরে তথ্যকেন্দ্র খোলা হতে পারে যাতে ক্রেতারা কোনও আইনি সাহায্য ছাড়াই প্রয়োজনীয় সাহায্য পেতে পারেন।

১৭। এই বিভাগের একটিমাত্র অধিগৃহীত সংস্থা পশ্চিমবঙ্গ অত্যাবশ্যাক পণ্য সরবরাহ নিগম ন্যায্যমূল্যে রাজ্যের মানুষকে নিত্যপ্রয়োজনীয় দ্রব্যাদি সরবরাহের উদ্দেশ্যে বাজারে প্রবেশ করার জন্য ১৯৭৪ সালে গড়ে উঠেছিল। কয়েকটি ব্যতিক্রমি বছর বাদে অন্যান্য সময় নিগমের লভ্যাংশ উল্লেখযোগ্য।'১৯৯৭-৯৮ সালে অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমের বার্ষিক বাণিজ্য ছিল ৮৫.৯২ কোটি টাকা। নিগম সিমেন্ট, ভোজ্য তেল, সরষে বীজ, সার, লবণ, গম প্রভৃতি নিয়ে ব্যবসা করে। এই দ্রব্যগুলি ছাড়াও নিগমকে রাজ্যের মধ্যে সংগৃহীত চালের পরিবহন ও পরিচালনের দায়িত্বও দেওয়া হয়েছে। বিগত বছরগুলির মতো বর্তমান বছরেও ভোজ্য তেলের অস্বাভাবিক দর বৃদ্ধি নিয়ন্ত্রণে রাখার উদ্দেশ্যে গণবন্টন ব্যবস্থায় বিলি করার জন্য আমদানিকৃত ভোজ্য তেল নিয়ে কারবার করে। ১৯৯৮-৯৯ সালে নিগম ৬,০০০ মেট্রিক টন ভোজ্য তেল নিয়ে কারবার করতে পারবে বলে আশা করা হচ্ছে। নিগম আরও বিভিন্ন ক্ষেত্রে তার বাণিজ্য বিস্তার করার কথা ভাবছে। ভোজ্য তেল পাউচ প্যাকে ভরতি করার জন্য প্রচলিত ব্যবস্থাকেও চাঙ্গা করে তোলা হয়েছে যাতে গণবন্টন ব্যবস্থায় পাউচ প্যাকের তেলের চাহিদা পূর্ণ করা যায়।

১৮। সাধারণ মানুষের অবস্থাকে সঙ্কটাপন্ন করে কিছু অত্যাবশ্যকীয় সামগ্রির দ্রুত দর বৃদ্ধির ফলে অত্যাবশ্যকীয় পণ্যের দর-তদারকির প্রচলিত ব্যবস্থাকে আরও শক্তিশালী করে তোলা হয়েছে। অত্যাবশ্যকীয় পণ্য (বিশেষ ব্যবস্থা) আইন ১৯৮১-র কার্যকারিতা শেষ হওয়া জনিত সমস্যা লাঘব করার উদ্দেশ্যে ১৯৮১ সালের আইনটির কঠোর ব্যবস্থাগুলি পুনঃপ্রবর্তনের জন্য ভারত সরকারকে অনুরোধ জানানো হয়েছে।

অত্যাবশ্যকীয় সামগ্রির বিবেকহীন ও অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেবার জন্য এই বিভাগ ক্রমাগত চেষ্টা চালিয়ে আসছে। ১৯৯৮ সালে ৮৪৬ জনকে

গ্রেপ্তার করা হয়েছে ও ৩২২ জনের বিরদ্ধে মামলা রুজু করা হয়েছে এবং অত্যাবশ্যক পণ্য আইন, ১৯৫৫-এর বিধান লঙ্ঘন করার দায়ে পুলিশ প্রায় ৮.৮০ কোটি টাকা মূল্যের সামগ্রী আটক করে। ভুয়ো রেশন কার্ড চিহ্নিত ও বাতিল করার জন্য সরকার সতর্ক তথা উদ্যোগী। বিধিবদ্ধ রেশন এলাকায় ১৯. ১২. ৯৯ থেকে ৩. ১. ৯৯ পর্যন্ত ৬,২৪,৮২৭টি রেশন কার্ড বাতিল করা হয়েছিল। এর মধ্যে ২,১৮,০৪৩টি কার্ড ছিল ভুয়ো এবং সংশোধিত রেশন এলাকায় ১৯৯৮-এর জানুয়ারি থেকে নভেম্বরে মধ্যে ১৭,০৬,৯৪৬টি কার্ড বাতিল হয়, যার মধ্যে ২,৮৮,৫০৯টি ছিল ভুয়ো।

১৯। রাজ্য সরকারের নির্বহন শাখা ও সীমান্তরক্ষীবাহিনী খাদ্যশস্য ও অন্যান্য অত্যাবশ্যকীয় পণ্যের চোরাচালন রোধে সতক রয়েছে। পুরো পরিস্থিতির পর্যালোচনা করার জন্য নির্বহন শাখা ও অন্যান্য সংশ্লিষ্ট কর্তৃপক্ষের আধিকারিকদের সঙ্গে পর্যায়ক্রমে আলোচনা করা হচ্ছে। সীমান্তবর্তী জেলাগুলিতে জেলাশাসকগণ এইসব সংগঠনের আধিকারিকদের সঙ্গে নিয়মিত বৈঠক করেন। শাস্তিমূলক ব্যবস্থা নিতে নির্দেশ দেওয়া হয়েছে।

২০। ভারত সরকারের নীতি অনুসারে বহুল সংখ্যক রপ্তানিকারী পশ্চিমবঙ্গ চাল ও ধান নিয়ন্ত্রণ আদেশ, ১৯৯৭ সাপেক্ষে খাদ্য ও সরবরাহ বিভাগ কর্তৃক প্রদত্ত পরিবহন অনুমতির বলে বাংলাদেশে চাল রপ্তানি করছেন। অভ্যন্তরীণ চাল সংগ্রহের স্বার্থে খাদ্য ও সরবরাহ বিভাগ সিদ্ধান্ত নিয়েছে যে, কোনও চালকল মালিক/ব্যবসায়ীকে রপ্তানিকারকদের কাছে রাজ্যে উৎপাদিত চাল বিক্রি করতে দেওয়া হবে না। রাজ্যের বাইরে থেকে আমদানিকৃত চালের জন্যই কেবলমাত্র রপ্তানিকারকদের পবিবহন অনুমতি দেওয়া হয়। ১৯৯৮ সালের অক্টোবর মাস থেকে ১৯৯৯-এর জানুয়ারি মাস পর্যন্ত মোট ১,৭৪,৭৩৪ মেট্রিক টন চালের জন্য পরিবহন অনুমতি দেওয়া হয়েছে।

২১। আমি এই সুযোগে মাননীয় সদস্যগণ ও তাদের মাধ্যমে রাজ্যের জনগণকে জনস্বার্থে খাদ্যশস্যসহ সমস্ত অত্যাবশ্যকীয় পণ্য সুষ্ঠু বন্টনের জন্য ও অসাধু ব্যবসার ওপর নজরদারি বজায় রাখার মাধ্যমে অত্যাবশ্যকীয় সামগ্রির মারাত্মক দরবৃদ্ধির বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্য রাজ্য সরকারকে সাহায্য করতে আবেদন জানাচ্ছি। কেন্দ্রীয় সরকার, কেন্দ্র ও রাজ্য সরকার কর্তৃক অধিগৃহীত বিভিন্ন সংস্থা, বিভিন্ন শ্রমিক সংগঠন, এবং খাদ্য প্রশাসনের সঙ্গে জড়িত অন্যান্য সংস্থার সহযোগিতা ও সমর্থনও আমরা কামনা করছি ও এই কথা বলেই এই বাজেট উপস্থাপনার পর্ব শেষ করছি।

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

**খাদ্য ও সরবরাহ বিভাগের কাজকর্ম সম্পর্কে একটি প্রতিবেদন (পশ্চিমবঙ্গ সরকারের খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী কলিমুদ্দিন শামস-এর বজেট ভাষণের অনুবন্ধ)**

খাদ্য ও সরবরাহ বিভাগ সারা রাজ্যব্যাপী রেশম দোকানগুলির মাধ্যমে চাল, গম, চিনি ও ভোজ্যতেল সরবরাহের কাজে নিযুক্ত রয়েছে। প্রায় সমস্ত রকম অত্যাবশ্যকীয় পণ্যের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ এখনও একটি ঘাটতি রাজ্য এবং সেজন্যই এই রাজ্যকে কেন্দ্রীয় সরকারের বরাদ্দ ও সরবরাহের ওপর নির্ভর করতে হয়। গণবন্টন ব্যবস্থার মাধ্যমে সরবরাহে বিঘ্ন ঘটার মূল কারণ হল কেন্দ্রীয় সরকার এবং/অথবা এর কার্যকরি সংস্থাসমূহ—যেমন ভারতীয় খাদ্য নিগম ও স্টেট ট্রেডিং কর্পোরেশন অব ইন্ডিয়া প্রভৃতির পর্যাপ্ত এবং সময়মতো দ্রব্যসামগ্রী সরবরাহে ব্যর্থতা। যাই হোক, এই বিভাগ প্রকৃতপক্ষে কেন্দ্রীয় সরকার কর্তৃক প্রেরিত খাদশস্য, লেভি-চিনি, ভোজ্যতেলের পরিমাণ ও মান অনুযায়ী গণবন্টন ব্যবস্থা অব্যাহত রাখার ক্ষেত্রে সর্বাত্মক প্রয়াসী। এই দ্রব্যগুলি ছাড়াও আরও কিছু অত্যাবশ্যকীয় পণ্য যেমন—আয়োডিনযুক্ত লবণ, গুঁড়ো মশলা, বিস্কুট, কাপড় কাচার সাবান, কাপড় কাচার গুঁড়ো সাবান, দেশলাই, খাতা ইত্যাদি রেশন দোকানগুলির মাধ্যমে বিলি করা হয়। অন্যান্য কতকগুলি নিত্যপ্রয়োজনীয় দ্রব্য যেমন—রান্নার গ্যাস, কেরোসিন ও লাইসেন্সপ্রাপ্ত খুচরা ব্যবসায়ী ও সমবায়ের মাধ্যমে বিক্রি করা হয়ে থাকে।

**চাল ও গম**

প্রায় ৭.৮২ কোটি রেশন কার্ড-ধারী জনমন্ডলীকে খাদ্য যোগাতে সারা রাজ্যে বিধিবদ্ধ রেশন এলাকায় ২,৫৯৯টি এবং সংশোধিত রেশন এলাকায় ১৭,৯৫৭টি রেশন দোকান কর্মরত। কেন্দ্রীয় সরকারের রূপরেখা অনুযায়ী ১লা জুন, ১৯৯৭ থেকে রাজ্যে অভিষ্ট গণবন্টন ব্যবস্থা কার্যকর হয়েছে। বার্ষিক ১৫,০০০ টাকা ও তার কম আয়-সম্পন্ন পরিবারগুলিকে দারিদ্র্য-সীমারেখার নিচে বসবাসকারী পরিবার বলে চিহ্নিত করা হয়েছে এবং ৫ সদস্যবিশিষ্ট এরকম পরিবারগুলি বিশেষ ভরতুকি দত্ত কিলো প্রতি ৪ টাকা দরে চাল ও ৩ টাকা দরে গমের হিসেবে মাসে ১০ কিলো পর্যন্ত খাদ্যশস্য পাওয়ার উপযুক্ত অভিষ্ট শ্রেণী বলে চিহ্নিত করা হয়েছে। কেন্দ্রীয় কর্তৃক সাম্প্রতিক মূল্য বৃদ্ধির ফলে দারিদ্র্য সীমারেখার ওপরে বসবাসকারী ব্যক্তিবর্গের ক্ষেত্রে চালের বন্টন মূল্য বেড়ে দাঁড়িয়েছে কিলো প্রতি ১০.৪০ টাকা ও গমের ৭.৬৮ টাকা।

**লেভি-চিনি**

লেভি-চিনির ক্ষেত্রে রাজ্যের চাহিদার তুলনায় মাসিক কেন্দ্রীয় বরাদ্দ অনেক কম।

বর্তমানে প্রায় ২৯ হাজার মেট্রিক টন পরিমাণ লেভি-চিনি বরাদ্দের পরিপ্রেক্ষিতে বিধিবদ্ধ রেশন এলাকায় মাথাপিছু মাসিক ৫০০ গ্রাম ও সংশোধিত রেশন এলাকায় ৪০০ গ্রাম বন্টনের পরিমাণ বজায় রাখা কঠিন হয়ে পড়েছে।

**চা-বাগান অঞ্চলে চাল, গম ও চিনির সরবরাহ**

বর্তমানে পশ্চিমবঙ্গের ২৭০টি চা-বাগানে ৬ লক্ষ চা-বাগান কর্মী কাজ করে চলেছেন। ভরতুকি দত্ত দরে তাদের চাল, গম ও চিনি সরবরাহ করা হয়।

**চালের অভ্যন্তরীণ সংগ্রহ**

সাধারণ ক্রেতা বিশেষত দারিদ্র্যসীমারেখার নিচে বসবাসকারী ব্যক্তিদের চাহিদা পূরণের উদ্দেশ্যে ১৯৯৭-৯৮ এর খরিফ মরশুম থেকে রাজ্য সরকার উচ্চ হারে পরিবহন ব্যয়ের মাধ্যমে বাইরের রাজ্যগুলি থেকে আতপ চাল আমদানির পরিবর্তে রাজ্যেই অভ্যন্তরীণ সিদ্ধ চাল সংগ্রহের দায়িত্ব ভারতীয় খাদ্য নিগমের হাত থেকে গ্রহণ করেন। সংশ্লিষ্ট সময়কালে ৩.৫ লক্ষ মেট্রিক টন লক্ষ্যমাত্রার স্থলে ২.০৪ লক্ষ মেট্রিক টন চাল সংগৃহীত হয়েছিল। বর্তমান খরিফ মরশুমে সংগঠিত চালকল, হাস্কিং মিলগুলির উপর লেভি ও চাল ব্যবসায়ীদের সঙ্গে আলোচনার ভিত্তিতে ক্রয়সহ চাল সংগ্রহের মোট লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে ৪.৬৬ লক্ষ মেট্রিক টন। উত্তরবঙ্গের জেলাগুলিতে বিধ্বংসী বন্যা ও দক্ষিণবঙ্গের কতিপয় জেলায় খরাব প্রকোপের ফলে চালের উৎপাদন কম হওয়া এবং ভারত সরকার কর্তৃক নির্ধারিত ন্যূনতম সহায়ক মূল্য অপেক্ষা খোলা বাজারে ধানের দর বেশি হওয়ায়—বর্তমান বছরের চাল সংগ্রহ অভিযানের ক্ষেত্রে সমস্যা সৃষ্টি করছে। এই বছর সংগ্রহের লক্ষ্যমাত্রা পূরণ করার অভিপ্রায় ও প্রয়াসে ভারত সরকার নির্ধারিত সংগ্রহ মূল্যের ওপর রাজ্যস্তরে চাল উৎপাদনকারীকে অধিক মূল্য/উৎসাহ মূল্য দেবার একটি প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন রয়েছে। লক্ষ্যমাত্রা পূরণ হলে দারিদ্র্যসীমার নিচে ও ওপরে বসবাসকারী রেশন কার্ডধারি ব্যক্তিবর্গকে স্থানীয় ক্ষেত্রে সংগৃহীত চাল সরবরাহ করা সম্ভব হবে।

**আয়োডিনযুক্ত লবণ**

আয়োডিনযুক্ত লবণ সরবরাহের জন্য আমাদের রাজ্যকে অন্যান্য রাজ্য যেমন—গুজরাট, তামিলনাড়ু ও রাজস্থানের ওপর নির্ভর করতে হয়। ভোজ্য আয়োডিনযুক্ত লবণ তালিকাভুক্ত আমদানিকারিদের রেক সরবরাহের ব্যবস্থা করেন রাজ্য সরকার। এই উদ্দেশ্যে কলকাতার মহামান্য উচ্চ ন্যায়ালয় একটি লবণ-বিষয়ক সমিতি গঠন করেছেন এবং ভারতের মহামান্য সর্বোচ্চ ন্যায়ালয়ের অনুমোদনও এই সমিতি লাভ করেছে। এই

লবণ-বিষয়ক সমিতিতে রয়েছেন পশ্চিমবঙ্গ সরকারের খাদ্য ও সরবরাহ দপ্তরের সচিব, ক্রেতা-সংক্রান্ত অধিকারের অধিকর্তা ও ভারত সরকারের কলকাতাস্থিত সহ-লবণ অধীক্ষক।

**কেরোসিন তেল**

রাজ্যে মাসিক চাহিদার পরিমাণ ১,৬৩,৩৭৭ কিলো লিটার। এই চাহিদার পরিপ্রেক্ষিতে ১৯৯৮-৯৯ সালে কেন্দ্র কর্তৃক সরবরাহকৃত মাসিক ৮৬,৫২৬ কিলো লিটার কেরোসিন তেলের পরিমাণ চাহিদার প্রায় ৫৩ শতাংশ। কেরোসিন তেলের অপর্যাপ্ত সরবরাহ ছাড়াও শিল্পসঙ্কট, যানবাহন সমস্যা ও আরও অন্যান্য কারণে কখনও কখনও সরবরাহ বিঘ্নিত হয়। বর্তমানে ৪৮৫ জন এজেন্ট ও ২৯,৯৩০ জন খুচরা বিক্রেতা গণবন্টন ব্যবস্থার মাধ্যমে কেরোসিন তেলের সরবরাহ কার্যে নিয়োজিত আছেন।

**তরলিকৃত পেট্রোলিয়াম গ্যাস**

সারা রাজ্যে মোট ২০,৫৬,৭৩৯ জন গ্রাহক ৩২১টি তরলিকৃত পেট্রোলিয়াম গ্যাস বন্টনকারীর মাধ্যমে সরবরাহ পান। ৩০-১১-৯৮ তারিখ পর্যন্ত অপেক্ষমান তালিকাভুক্ত গ্রাহকের সংখ্যা ১০,৫১,২৪৩ জন। গৃহস্থালির উদ্দেশ্যে বর্তমানে সিলিন্ডারের বিক্রয় মূল্য ১৬৯.৯৯ টাকা ও বাণিজ্যিক প্রয়োজনে সিলিন্ডারের দর ৩৪৫.৬৯ টাকা। গণবন্টন ব্যবস্থায় এল. পি. জি. সরবরাহের পাশাপাশি কিছু বিক্রেতা গণবন্টন ব্যবস্থায় সরবরাহকৃত এল. পি. জি. সিলিন্ডারের মূল্য অপেক্ষা অধিকতর বেশি দরে বন্টনের উদ্দেশ্যে এল. পি. জি. সিলিন্ডার আমদানি করছেন। সমান্তরাল বাণিজ্যিক ক্ষেত্রে বিক্রিত এল. পি. জি. রাজ্যের নিয়ন্ত্রণাদেশের দ্বারা প্রভাবিত নয়।

**ডাল**

প্রয়োজনের তুলনায় পশ্চিমবঙ্গে ডালের উৎপাদন অপর্যাপ্ত। ১৯৯৮-৯৯ সালে রাজ্যে ডাল উৎপাদনের লক্ষ্যমাত্রা হল ২.২৪ লক্ষ মেট্রিক টন। বাণিজ্যিকভাবে রাজ্যের বাইরে থেকে ডাল আমদানি করার মাধ্যমেই চাহিদার সিংহভাগ পূরণ করা হয়।

**ভোজ্য তেল**

ভোজ্য তেল উৎপাদনের ক্ষেত্রে এই রাজ্যের ঘাটতি রয়েছে। বাইরের রাজ্যগুলি বিশেষত উত্তর প্রদেশ, রাজস্থান ও হরিয়ানা থেকে প্রাপ্য সরবরাহ এবং কেন্দ্রীয় বরাদ্দের ভিত্তিতে আমদানিকৃত ভোজ্য তেলের ওপরই এই রাজ্যকে নির্ভর করতে হয়। ১৯৯৭-৯৮ সালে রাজ্যে ভোজ্য তৈলবীজ উৎপাদনের মোট পরিমাণ ছিল ৩.৪ লক্ষ মেট্রিক টন। ১৯৯৮-৯৯ সালে ভোজ্য তেলের দর দ্রুত বৃদ্ধির পরিপ্রেক্ষিতে সরকার সরবরাহ

অব্যাহত রাখা তথা মূল্য নিয়ন্ত্রণের ক্ষেত্রে সর্বাত্মক প্রয়াস চালাচ্ছেন। সরকার পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য-সামগ্রী সরবরাহ নিগম ও হিন্দুস্থান ভেজিটেবল অয়েল কর্পোরেশন-এর মাধ্যমে ভোজ্য তেল বিলি করেন ও স্টেট ট্রেডিং কর্পোরেশনের মাধ্যমে ভারত সরকার কর্তৃক নির্দিষ্ট/বরাদ্দকৃত তেল গণবন্টন ব্যবস্থায় বিভিন্ন সুত্রের মাধ্যমে বিলি করা হয়।

**অন্যান্য অত্যাবশ্যকীয় দ্রব্যসামগ্রী**

খাদ্যশস্য, চিনি ও ভোজ্যতেল ছাড়া আরও কতকগুলি নিত্যপ্রয়োজনীয় দ্রব্য খুচরা দোকান—প্রধানত, রেশন দোকানের মাধ্যমে দরে সরবরাহ করা হয়। কাপড়কাচা সাবান, গায়েমাখা সাবান, গুঁড়ো সাবান, নারকেল তেল, মশলা, দেশলাই, খাতা, ঘি, মধু, পাঁপড়, বৈদ্যুতিক বাল্ব, লবণ প্রভৃতি সামগ্রী বাজার দর থেকে রাজ্য সরকার কর্তৃক নির্ধারিত অপেক্ষাকৃত কম দামে রেশন দোকান ও খুচরা দোকানের মাধ্যমে সরবরাহ করা হয়।

**ভূয়ো রেশনকার্ড বাতিলকরণ**

রাজ্য জুড়ে ভূয়ো/ভুতুড়ে রেশনকার্ড বাতিল করার কাজ পঞ্চায়েত ও পৌরসভাগুলির কাছ থেকে সহযোগিতার ভিত্তিতে নিরবচ্ছিন্নভাবে চলছে। বিধিবদ্ধ এলাকায় ২৯-১২-৯৭ থেকে ৩-১-৯৯ পর্যন্ত মোট ৬,২৪,৮২৭টি রেশনকার্ড বাতিল করা হয়েছে, এর মধ্যে ভূয়ো কার্ডের সংখ্যা হল ২,১৮,০৪৩টি। ১৯৯৮-এর জানুয়ারি থেকে নভেম্বর মাস পর্যন্ত সংশোধিত রেশন এলাকায় বাতিল হওয়া ১৭,০৬,৯৪৬টি রেশনকার্ডের মধ্যে ভূয়ো কার্ড ছিল ২,৮৮,৫০৯টি।

প্রাত্যহিক প্রয়োজনীয় দ্রব্যাদির মূল্যস্তর নিয়ন্ত্রণের উদ্দেশ্যে গণবন্টন ব্যবস্থার সুষ্ঠু নির্বাহের স্বার্থে সক্রিয় নির্বহণ ব্যবস্থার প্রয়োজন। কিছু বিবেকহীন ও অসাধু ব্যবসায়ী যে মুনাফাবাজি, মজুতদারি, ভেজাল ও অন্যান্য অসৎ আচরণে লিপ্ত, সে বিষয়ে রাজ্য সরকার সতর্ক আছেন। ১৯৯৮ সালে মোট ৮৪৬ ব্যক্তিকে পুলিশ গ্রেপ্তার করে ও প্রায় ৮.৮০ কোটি টাকার সামগ্রী বাজেয়াপ্ত হয়। ঐ সময়ে ৩২২ জনের বিরুদ্ধে মামলা রুজু করা হয়। বিক্রেতা ও ব্যবসায়িদের এ-রকম অসাধু কাজকর্মের ওপর রাজ্য সরকার নিয়মিতভাবে সতর্ক দৃষ্টি রেখে চলেছেন এবং নির্দিষ্ট সময় অন্তর পুলিশ তথা দপ্তরের সংশ্লিষ্ট নির্বহণ কর্তৃপক্ষের সঙ্গে পর্যালোচনা সভা অনুষ্ঠিত হয়।

## DEMAND No. 55

**Major Heads : 2415—Agricultural Research and education and 4415—Capital Outlay on Agricultural Research and Education (Excluding Public Undertakings)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 53,50,00,000 be granted for expenditure under Demand No. 55, Major Heads : "2415—Agricultural Research and education and 4415—Capital Outlay on Agricultural Research and Education (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 17,65,50,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Narendra Nath Dey on Demand No. 55 alongwith the Budget Speech on Demand Nos. 47 & 48 was taken as read.)

## DEMAND No. 56

**Major Heads : 2401—Crop Husbandry (Horticulture and Vegetable Crops), 2852—Industries (Foods and Beverages), 4401—Capital Outlay on Crop Husbandry (Horticulture and Vegetable Crops), 6860—Loans for consumer Industries (Foods and Beverages)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 20,63,82,000 be granted for expenditure under Demand No. 56, Major Heads : "2401—Crop Husbandry (Horticulture and Vegetable Crops), 2852—Industries (Foods and Beverages), 4401—Capital Outlay on Crop Husbandry (Horticulture and Vegetable Crops), 6860—Loans for consumer Industries (Foods and Beverages)".

(This is inclusive of a total sum of Rs. 6,81,07,000 already voted on account)

(The Printed Budget Speech on Demand No. 56 of Shri Abdur Razzak Molla was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

আমি দাবি নং ৫৬-এর অন্তর্গত খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান পালন বিভাগ সম্পর্কিত বরাদ্দ এবং দাবি নং ৪১ ও ৮৩-র অন্তর্গত খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগ সম্পর্কিত বরাদ্দের সমর্থনে প্রস্তাব পেশ করার জন্য অনুমতি প্রার্থনা করছি।

**দাবি নাং ৫৬**

মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে, আমি, ৫৬ নং দাবিতে সম্বলিত "২৪০১—ক্রপ হাজব্যান্ড্রি (হর্টিকালচার অ্যান্ড ভেজিটেবল ক্রপস)'ত, '২৪৪০১—ক্যাপিটাল আউটলে অন ক্রপ হাজব্যান্ড্রি (হর্টিকালচার অ্যান্ড ভেজিটেবল ক্রপস)'ত, '২৮৫২—ইন্ডাস্ট্রিজ (ফুড অ্যান্ড বিভারেজেস)" এবং "৬৮৬০—লোনস ফর কনজিউমার ইন্ডাস্ট্রিজ (ফুড অ্যান্ড বিভারেজেস)", মুখ্যখাত সমূহে মোট ২০,৬৩,৮২,০০০ (কুড়ি কোটি তেযট্টি লক্ষ বিরাশি হাজার) টাকা মাত্রা ব্যয় মঞ্জুরির উদ্দেশ্যে প্রস্তাব পেশ করছি। ইহা ভোট অন অ্যাকাউন্ট বাবদ ইতিপূর্বে অনুমোদিত ৬,৮১,০৭,০০০ (ছয় কোটি একাশি লক্ষ সাত হাজার) টাকা মাত্র সমেত উল্লিখিত।

আমাদের অর্থনীতি এখনও পর্যন্ত মূলত কৃষিভিত্তিক। কৃষিনির্ভর শিল্পকে প্রসারিত ও উন্নত করতে এবং কৃষিক্ষেত্রে প্রগতিতে নতুন গতি আনার জন্য রাজ্য সরকার ১৯৯২ সালে স্থাপন করেন 'খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প' নামে একটি নতুন বিভাগ।

এটি একটি শক্তিশালী খাদ্য প্রক্রিয়াকরণ ক্ষেত্র, যা কৃষি সংক্রান্ত কাজকর্মকে ত্বরান্বিত করবে, কৃষিজ উৎপাদনকে বহুমুখী করে তুলতে ও বাণিজ্যিকিকরণ করতে সহায়তা করবে এবং একদিকে রপ্তানির বৃদ্ধি অপরদিকে গ্রামাঞ্চলের সাধারণভাবে পুষ্টি বৃদ্ধির জন্য কর্মসংস্থান ও আয়ের উৎস সৃষ্টি সুগম করে তুলবে।

রাজ্য সরকার রাজ্যে ফল, সবজি, প্ল্যানটেসন শস্যাদি, মশলা, ফুল, মাশরুম, ভেষজগুণসম্পন্ন ও সুগন্ধি উদ্ভিদ, উচ্চফলনশীল বীজ ইত্যাদি উৎপাদনের ওপর অত্যন্ত গুরুত্ব দিয়েছেন এবং রাজ্যে এই পরিকল্পনা সফলভাবে কার্যকর করার জন্য গত ১৯৯৬ সালের সেপ্টেম্বর মাসে উদ্যানপালনকে খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পের সঙ্গে যুক্ত করে সরকার 'খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগ' নামে একটি নতুন দপ্তর সৃষ্টি করেছেন।

খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পক্ষেত্রে এই বিভাগ নিম্নলিখিত কার্যাবলী রূপাণের দায়িত্ব গ্রহণ করেছে ঃ

(ক) চাষীদের আয়বৃদ্ধির লক্ষ্যে কৃষিজ পণ্য সঠিকমাত্রায় ব্যবহার করে পণ্যের মূল্যমান বৃদ্ধি।

(খ) প্রয়োজনীয় পরিকাঠামো গড়ে তুলে খাদ্য প্রক্রিয়াকরণের সকল স্তরে অপচয় রোধ করা/কমানোর জন্য পরিবহন ও মজুতের উপযুক্ত ব্যবস্থা গ্রহণ এবং উৎপন্ন কৃষিজ খাদ্যের যথাযথ প্রক্রিয়াকরণ।

(গ) খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পে দেশজ ও বহির্দেশিয় আধুনিক প্রযুক্তির অন্তর্ভুক্তিকরণ।

(ঘ) খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পের প্রয়োজনীয় বিকাশসাধনের লক্ষ্যে উৎপাদন বৃদ্ধি, গবেষণা ও উন্নত ধরনের প্যাকেজিং ব্যবস্থার জন্য উৎসাহদান।

(ঙ) শিল্পক্ষেত্রে নির্ধারিত নীতি রূপায়ণে সহায়তাপ্রদান, উন্নতিকল্পে উদ্যোগী পদক্ষেপ, গুণগতমান সম্পন্ন উৎপাদন বৃদ্ধির কারিগরি ও পরিকাঠামোগত সহায়তা।

খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পক্ষেত্রে উদ্যোগী সংস্থাসমূহকে এই বিভাগ থেকে নিম্নলিখিত সহায়তা দেবার ব্যবস্থা করা হয় ঃ

(ক) সঠিক প্রকল্প চিহ্নিতকরণ ও প্রকল্প তৈয়ারি।

(খ) প্রকল্প অনুমোদন ও প্রযুক্তিসহ প্রায়োগিক উপদেশ প্রদান।

(গ) কাঁচামালের উৎস ও প্রাপ্তি যোগ্যতা বযয়ে তথ্যাদি সরবরাহ।

(ঘ) প্রয়োজনীয় অর্থ, পরিকাঠামো, বিদ্যুৎ, জমি, লাইসেন্স ইত্যাদির যোগানে সহায়ক ভূমিকা পালন।

(ঙ) বিপণনযোগ্য ও রপ্তানিযোগ্য উৎপাদনের বিষয়ে প্রয়োজনীয় তথ্যাদি সরবরাহ করা।

(চ) চালু কারখানাগুলিতে উৎপন্ন দ্রব্যের গুণগতমান বৃদ্ধিসহ উৎপাদন সংক্রান্ত সমস্যার সমাধান ও সেইসব সংস্থার কর্মিদের দক্ষতা বৃদ্ধিতে পরামর্শ ও সহায়তা প্রদান।

(ছ) যন্ত্রাদি ও যন্ত্রাংশ সম্পর্কিত প্রায়োগিক উপদেশ ও তথ্যাদি সরবরাহ।

(জ) উৎপাদনরত শিল্পোদ্যোগগুলির প্রসারণ এবং আধুনিকীকরণের জন্য

প্রয়োজনীয় পরামর্শ প্রদান।

(ঝ) ভারত সরকারের খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প মন্ত্রণালয়, এপিডা ও জাতীয় উদ্যানপালন পর্ষদ প্রভৃতির কাছ থেকে বিবিধ সাহায্য ও অনুদান মঞ্জুরের বিষয়ে সহায়তা করা।

(ঞ) ক্ষুদ্র শিল্পোদ্যোগগুলির ক্ষেত্রে জেলা শিল্প কেন্দ্রের মাধ্যমে 'মার্জিন মানি' ঋণ ও অনুদানের ব্যবস্থা করা।

(ট) বিদেশি সহায়তা ও যৌথ উদ্যোগ প্রকল্পগুলির ক্ষেত্রে প্রয়োজনভিত্তিক পরামর্শদান।

এ বছরও এই বিভাগ সরকারি ও বিভিন্ন বেসরকারি সংস্থা, বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় ইত্যাদির মাধ্যমে বেকার যুবক-যুবতীদের ও সম্ভাবনাময় শিল্পোদ্যোগিদের দক্ষতা বৃদ্ধির জন্য খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পে বিশেষ প্রশিক্ষণদানের ব্যবস্থা করেছেন। এ যাবৎ খাদ্য প্রক্রিয়াকরণ বিষয়ে ৪৪০ জন বেকার যুবক-যুবতীকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। এ ছাড়া এই বিভাগের সহায়তায় রাজ্যের বন বিভাগ পুরুলিয়া জেলায় ৫০ জন আদিবাসী মহিলাকে খাদ্য প্রক্রিয়াকরণ সম্পর্কে প্রশিক্ষণ দিয়েছে।

এই রাজ্যে খাদ্য প্রক্রিয়াকরণ সিল্পে বৃহৎ, মাঝারি ও ক্ষুদ্র মোট ৮,৬৫৮টি সংস্থা আছে। এর মধ্যে ২৮০টি সবজি ও ফল প্রক্রিয়াকরণ সংস্থা আছে। এ ছাড়া ৩৫টি মৎস্য প্রক্রিয়াকরণ, ১২টি মাংস প্রক্রিয়াকরণ উদ্যোগ আছে। এ ছাড়া কিছু কিছু শিল্প উদ্যোগ নির্মীয়মাণ ও রূপায়ণস্তরে আছে। ১৯৯৮-৯৯ সালে এই বিভাগ মোট ৪৭টি খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পপ্রকল্প অনুমোদনের জন্য পেয়েছে এবং এই বিভাগ তার মধ্যে ৩৩টি প্রকল্পকে অনুমোদন করেছে।

১৯৯৮-৯৯ সাল পর্যন্ত এই বিভাগ খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পোদ্যোগগুলিকে খাদ্য প্রক্রিয়াকরণ বিষয়ে নতুন শিল্পের গড়ে তোলা ও তাদের প্রসারণ এবং আধুনিকীকরণের জন্য নব্বই লক্ষ টাকা মঞ্জুর করেছেন।

উপরোক্ত অনুদান ছাড়াও এই বিভাগ খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প সংস্থাগুলিকে দশ লক্ষ টাকা 'মার্জিন মানি' ঋণ হিসেবে মঞ্জুর করেছে।

এই দপ্তর খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পক্ষেত্রে শিল্পোদ্যোগগুলিকে প্রযুক্তিগত মূল পরিকাঠামো গড়ে তোলার কাজে সাহায্য করছে। তিনটি নমুনা উৎপাদন কেন্দ্রকে সহায়তা দেওয়া হয়েছে এবং চারটে মাশরুম বীজ উৎপাদন ও প্রশিক্ষণ কেন্দ্র খোলা হয়েছে। ঐকটি

উৎপাদন উন্নয়ন কেন্দ্র এবং একটি গুণমান নির্দ্ধারক গবেষণাগারকে সাহায্য করা হয়েছে। ছয়টি প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন করা হয়েছে এবং কৃষি বিপণন দপ্তরের ৪টি কেন্দ্রকে অতিরিক্ত সুযোগ-সুবিধার ব্যবস্থা করে দেওয়া হয়েছে। এ ছাড়া কলকাতা পৌরসভাকে ৬৬টি মাংসের দোকান আধুনিকীকরণের জন্য ভারত সরকারকে থেকে প্রাপ্ত সাহায্য প্রদান করা হয়েছে।

কৃষিজ খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পগুলির ক্ষেত্রে রয়েছে উচ্চ কর্মসংস্থান, এবং বিনিয়োগ— উৎপাদনের অনুপাত নিম্নমুখীকরণ। এই ক্ষেত্রের কৃষিভিত্তিক কর্মসংস্থানের পরিধিকে অনেক বাড়িয়ে তুলবে বলে আশা করা যায়। উৎপাদনশীলতাবৃদ্ধি, উৎপন্ন দ্রব্যের গুণগত মানের উৎকর্ষতাসাধন এবং উৎপাদনকারিদের পণ্যের সঠিক মূল্যমান নিদ্ধার এগুলি হল খাদ্য প্রক্রিয়াকরণ ও উদ্যানপালন বিভাগের নীতির মূল বৈশিষ্ট্য।

বর্তমানে বাজার প্রচন্ড প্রতিযোগিতামূলক হয়ে উঠেছে। অতএব কাঁচামালের গুণগতমান বজায় রাখা অত্যন্ত প্রয়োজন। কারণ এর ফলে প্রক্রিয়ালব্ধ খাদ্যের উৎকর্ষতা বিষয়ে নিঃসংশয় হওয়া যায়। বিষয়টি সুনিশ্চিত করতে প্রক্রিয়াকারকদের তরফে উৎপাদকদের সঙ্গে ঘনিষ্ঠ যোগাযোগ রাখা ও তাদের সঙ্গে আধুনিক কারিগরি কৌশল বিনিময় করা একান্ত জরুরি। এই বিভাগ সেই চেষ্টা করে চলেছে।

এই বিভাগ, এই ক্ষেত্রের দ্রুত এবং সামঞ্জস্যপূর্ণ উন্নয়নের জন্য দেশিয় ও বিদেশি চাহিদাকে সঠিকভাবে পূরণের লক্ষ্যে নিম্নলিখিত বিষয়গুলিতে অত্যন্ত গুরুত্ব আরোপ করেছেন ঃ

(১) ক্ষুদ্র ও বৃহৎ শিল্পের উন্নয়ন।

(২) উৎপাদিত খাদ্যের মানের উৎকর্ষতা বৃদ্ধি।

(৩) পরিকাঠামো ও বিপণনের উন্নয়ন।

(৪) উৎপাদনের বহুমুখীনতা সাধন।

(৫) প্রযুক্তির প্রায়োগিক সংযোগ সমূহের উন্নতিসাধন।

(৬) প্রযুক্তির বিনিময়।

(৭) মানব সম্পদের উন্নয়ন।

(৮) তথ্য সংগ্রহ ব্যবস্থার উন্নতিসাধন ও সংরক্ষণের উপযুক্ত ব্যবস্থা গ্রহণ।

১৯৯৮-৯৯ সলে এই বিভাগের প্রশাসনাধীন 'তিস্তা ফ্রুট অ্যান্ড ভেজিটেবিল প্রসেসিং লিমিটেড', নামক প্রতিষ্ঠানটিকে কর্পোরেশনের মর্যাদায় উন্নীত করা হয়েছ এবং এর নামকরণ করা হয়েছে 'ওয়েস্ট বেঙ্গল স্টেট ফুড প্রসেসিং অ্যান্ড হর্টিকালচার ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড'। এই কর্পোরেশন বহুমুখী প্রকল্প রূপায়ণের কাজে নিযুক্ত, যেমন—ফল, সবজি, বীজ, মশলাপাতি, কৃষি উপকরণ, উৎপাদন, প্রস্ততকরণ, প্রক্রিয়াকরণ, গুদামজাতকরণ, সংরক্ষণ ও বিপণন। এই কর্পোরেশন বাণিজ্যিক উদ্যানপালন, সবজি বীজ ও ফল গাছ, বীজ, সার ও মশলা ইত্যাদি দ্রব্যাদির মিনিকিট রাজ্যের চাষীদের মধ্যে বিতরণ করার কজেও সক্রিয়ভাবে যুক্ত আছে।

বিগত কয়েক বছরে রাজ্যে বাগিচাফসলের উৎপাদন উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। সবজি উৎপাদন প্রায় দ্বিগুণ হয়েছে এবং বিভিন্ন প্রকার ফলের উৎপাদনও উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। উৎপাদনশীলতার স্বল্পতা এবং উৎপাদনোত্তর পরিচালন ব্যবস্থার ঘাটতি মূল্যবৃদ্ধির মূল কারণ। এই দুটিই হল বাগিচা চাষের সাফল্যের সবচেয়ে বড় অন্তরায়। আমাদের শক্তি বাগিচাফসল উৎপাদনের অনুকূল বৈচিত্রময় জলাবায়ুর মধ্যে যার দ্বারা আমরা বছরের বিভিন্ন সময়ে বিভিন্ন ফসল চাষ করার সুযোগ পাই। এই কারণে রাজ্য সরকার নিম্নলিখিত বিষয়গুলির ওপর গুরুত্ব অরোপ করার কথা বিবেচনা করেছেন ঃ

(ক) বিভিন্ন প্রকার বাগিচাফসলের উৎপাদন ও উৎপাদিকক্ষমতা বৃদ্ধি করা।

(খ) বাগিচা ফসল চাষকে বাণিজ্যিকীকরণ।

(গ) উৎপাদনোত্তর পরিচালন ব্যবস্থার উপযুক্ত প্রযুক্তি, প্রযুক্তির আধুনিকীকরণ যান্ত্রিকীকরণ তার বিকাশ সাধন।

(ঘ) বিপনন কেন্দ্র, বিপনন ও বিপনন-সংক্রান্ত তথ্যাবলীর উন্নয়ন ও আধুনিকীকরণ।

(ঙ) চাষীদের, শিল্পোদ্যোগিদের ও প্রশিক্ষকদের প্রশিক্ষণের ব্যবস্থা।

(চ) উন্নত মানের বীজ, চারা ও বিবিধ কৃষি যন্ত্রপাতিসমূহ ও অন্যান্য উপকরণগুলি সুলভে প্রাপ্তি।

(ছ) কৃষিজীবিদের বিভিন্ন সমস্যার সমাধানকল্পে গবেষণা কার্য।

(জ) জমির আয়ত, উৎপাদন ইত্যাদি বিষয়ে তথ্যসংগ্রহ, সংরক্ষণ ও মূল্যায়ন।

(ঝ) বিশেষ এলাকাভিত্তিক প্রয়োজনীয় প্রকল্পের প্রস্তুতকরণ।

বর্তমানে উৎপাদন ও উৎপাদিকাশক্তির উন্নয়নের ক্ষেত্রে মূল অন্তরায় হল উন্নতমানের বীজ ও চারার দুষ্প্রাপ্যতা। রাজ্য সরকার এই অসুবিধা দূর করার জন্য রাজ্য সরকারের বিভিন্ন বাগিচা ফসলের খামার ছাড়াও, বেসরকারি নার্সারিগুলিতে উন্নত ধরনের বীজ উৎপাদনের কেন্দ্র স্থাপন করার সিদ্ধান্ত নিয়েছেন। ভারত সরকার বিভিন্ন প্রকার সবজির 'ব্রিডার সিড' রাজ্যকে দিয়েছেন এবং এই ব্রিডার সিড থেকে কৃষ্ণনগর ও বড়জোড়ায় হর্টিকালচার ফার্মে ও অন্যান্য বেসরকারি নার্সারিতে বীজ উৎপাদন করার প্রচেষ্টা নেওয়া হয়েছে।

এই বিভাগ দুটি ব্যক্তিমালিকানাধীন কোম্পানিকে হাইব্রিড (উচ্চফলনশীল) সবজির বীজ উৎপাদন করার কাজ দিয়েছে এবং কিছু চিহ্নিত প্রাইভেট নার্সারিতে বীজ, গাছের চারা ও বৃক্ষরোপণ সংক্রান্ত দ্রব্যাদি উৎপাদনের জন্য কারিগরি ও আর্থিক সহায়তা দেবার প্রস্তাব গ্রহণ করেছে।

হিসেব করে দেখা গেছে যে নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনার শেষে রাজ্যে উদ্যানফসলের বীজের মোট চাহিদা প্রায় ৩,৫০০ কুইন্টাল। বলা বাহুল্য রাজ্য সরকার এই কারনেই গুণমানসম্পন্ন বীজ উৎপাদনের প্রতি অত্যন্ত গুরুত্ব দিতে মনস্থ করেছেন।

রাজ্য জেলা পরিষদগুলি ও পঞ্চায়েতসমূহ এই কাজে রাজ্যকে সর্বতোভাবে সাহায্য করতে ক্রমশই এগিয়ে আসছেন।

ইতিপূর্বেই মুর্শিদাবাদ জেলা পরিষদ দিয়ায় একটি মালটিপারপাস ফার্ম স্থাপন করেছেন যেখানে গত দুবছর ধরে বাগিচা ফসলের বিপুলসংখ্যক চারা উৎপন্ন হচ্ছে এবং সেখান থেকে রাজ্য সরকার সেই চারাগুলি রাজ্যের ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের বিতরণ করেছেন। খাদ্য প্রক্রিয়াকরণ ও উদ্যানপালন বিভাগ এই ফার্মকে একটি আদর্শ হর্টিকালচার ফার্ম হিসেবে গড়ে তুলতে সহায়তা করছে। এই সমস্ত কাজের সঙ্গে সঙ্গে এই রাজ্যে চাষীদের কাছে উন্নতগুণমান সম্পন্ন বীজ নিয়ে বাগিচাফসলের উৎপাদন জনপ্রিয় ও প্রচলন করার লক্ষ্যে প্রায় এক কোটি টাকার সার ও কীটনাশকসহ সবজি বীজ, ফলগাছের চারা ইত্যাদি বন্টন করার কাজ চালু রয়েছে।

এই বিভাগ পুরাতন বাগিচাগুলির পুনরুজ্জীবন এবং উপযুক্ত ক্ষেত্রে কম ফলন ক্ষমতা সম্পন্ন চারার পরিবর্তে ক্ষমতাসম্পন্ন চারা রোপণের মাধ্যমে তাদের উৎপাদিকা শক্তি বৃদ্ধির জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নিয়েছেন।

বীজ উৎপাদন ছাড়াও, রাজ্যের হর্টিকালচার ফার্মগুলিকে আম, পেয়ারা, কাঁঠাল, লেবু, লিচু, সফেদা ইত্যাদি ফল গাছের চারা উৎপাদন করার জন্য বিশেষভাবে উৎসাহিত

ও সফল করার চেষ্টা করা হচ্ছে। এই ফলের চারাগুলি ব্যবহৃত হবে ঃ

(ক) স্থানীয় চাহিদা মেটাতে ও বাণিজ্যিকিকরণের জন্য ;

(খ) রাজ্য সরকারের মিনিকিট বিতরণের জন্য ; ও

(গ) গবেষণা কার্যের জন্য।

এই প্রচেষ্টায় এই বছর রাজ্যে ফল উৎপাদন শতকরা প্রায় পঞ্চাশ ভাগ বাড়বে বলে আশা করা যায়।

রাজ্য সরকারের হর্টিকালচার ফার্মগুলিতে ফুলের চারা উৎপাদন করার কাজও শুরু হয়েছে। প্রাথমিকভাবে স্থির হয়েছে গ্লাডিওলাস, রজনীগন্ধা, গোলাপ ইত্যাদি ফুলের টিউবার, কাটিং ইত্যাদি তৈরি করা হবে। কৃষ্ণনগর স্টেট হর্টিকালচার রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্ট স্টেশন ফার্মে ৫৪ রকম ভেষজগুণসম্পন্ন উদ্ভিদের একটি হারবেরিয়াম গড়ে তোলা হয়েছে। সেখান থেকে ভবিষ্যতে এই উদ্ভিদগুলির চারাগাছ পাওয়া যাবে।

আর একটি গুরুত্বপূর্ণ কাজ হল রাজ্যে বিভিন্ন জেলায় চাষীদের জমিতে প্রদর্শনক্ষেত্র গড়ে তোলা। যেখানে নতুন বৈজ্ঞানিক পদ্ধতিকে ও নতুন প্রজাতির অধিক ফলনশীল চাষকে প্রচলিত ও জনপ্রিয় করে তোলা হবে। বিভিন্ন জেলায় প্রদর্শনক্ষেত্রের সংখ্যা ঠিক করা হয়েছে এবং সেখানে ঐভাবে ফুল, সবজি, ফল ইত্যাদির চাষ করা শুরু হয়েছে।

অধিকতর গুণমানসম্পন্ন ও উচ্চ ফলনশীল প্রজাতির চাষ গড়ে তুলতে ও এ ব্যাপারে বিভিন্ন গবেষণার জন্য কৃষ্ণনগর স্টেট হর্টিকালচার রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্ট স্টেশন ফার্মে প্রায় ৮ লক্ষ টাকা ব্যয়ে একটি টিস্যু কালচার ল্যাবরেটরি গড়ে তোলা হচ্ছে।

রাজ্যে বাগিচা ফসলের উৎপাদনকে বাণিজ্যিকীকরণের জন্য সরকার বহু পরিকল্পনা গ্রহণ করেছেন। তার মধ্যে সর্বাধিক গুরুত্বপূর্ণ হল চাষীদের ও শিল্পোদ্যোগিদের উৎপাদন কৌশল, উৎপাদনোত্তর কারিগরি শিক্ষা, খাদ্য প্রক্রিয়াকরণ, ভেষজগুণসম্পন্ন ও সুগন্ধি ফসলের প্রক্রিয়াকরণ বিষয়ে প্রশিক্ষণ প্রদান। একটি ত্রিশ দিন ব্যাপী প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে এবং এ পর্যন্ত ৬০ জন চাষীকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। জেলাগুলিতে নিজস্ব চাহিদা অনুযায়ী উদ্যানপালনের বিভিন্ন বিষয়ে প্রশিক্ষণ দিতে ১ দিনের প্রশিক্ষণ কর্মসূচি নেওয়া হয়েছে। যেমন মেদিনীপুরে ও হাওড়াতে ফুলের চাষ এবং বিভিন্ন শুদ্ধ ও অনুর্বর অঞ্চলে লেবু ও অন্যান্য ফলের চাষ ইত্যাদির জন্য। এই সমস্ত প্রশিক্ষণকেন্দ্রগুলিতে স্থানীয় প্রায়ই যেসব সমস্যার সম্মুখীন হন সেগুলি সম্পর্কে আলোচনা

ও উপদেশ দেওয়া হয়। এই বিভাগ হুগলি জেলার চুঁচুড়াতে মাশরুম উৎপাদন ও প্রক্রিয়াকরণ সংক্রান্ত বিষয়ে প্রশিক্ষণ দিয়েছে। এ পর্যন্ত এ বছরে মাশরুম চাষের বিভিন্ন বিষয়ে প্রায় ৮০০ জনকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। চুঁচুড়া কেন্দ্র এ বছরে নিজস্ব উৎপাদন থেকে দু'হাজারের বেশি মাশরুম বীজের প্যাকেট তৈরি করে বিক্রি করেছে যা চাষীদের কাছে প্রভূত চাহিদার সৃষ্টি করেছে।

খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগ কৃষ্ণনগর স্টেট হর্টিকালচার রিচার্চ অ্যান্ড ডেভেলপমেন্ট স্টেশন ফার্মে একটি স্থায়ী প্রশিক্ষণ কেন্দ্র গড়ে তোলার উদ্যোগ নিয়েছে ও দক্ষিণ ২৪-পরগনার বামনঘাটায় একটি বহুমুখী আবাসিক প্রশিক্ষণ কেন্দ্র গড়ে তোলার জন্য জমি সংগ্রহ করেছে।

অধিকন্তু যেসব জেলায় ফুল চাষ হয় সেখানে চাষীদের সাহায্য ও উৎসাহিত করার জন্য এই বিভাগ থেকে বিশেষজ্ঞদের নিয়ে একটি ছোট টিম করে দেওয়া হয়েছে যারা পর্যায়ক্রমে জেলায় বন ও সেখানকার চাষীদের সমস্যার কথা শুনে তাদের সমস্যার সমাধানকল্পে প্রয়োজনীয় উপদেশ দেবেন। এই বিভাগে রাজ্যের বিশেষজ্ঞদের নিয়ে উদ্যানপালন-বিষয়ক প্রযুক্তি সংক্রান্ত উপদেষ্টা কমিটি গঠন করা হয়েছে এবং এই কমিটি উদ্যানপালন সংক্রান্ত বিষয়ে সরকারকে প্রয়োজনীয় উপদেশ প্রদান করছেন।

উৎপাদনোত্তর কারিগরি কৌশল উদ্ভাবন সংক্রান্ত গবেষণার ফলাফল রাজ্যের চাষীদের উৎপাদনের কাজে লাগাতে ও সমন্বয়সাধন করতে সরকার বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের সঙ্গে একটি যৌথ প্রয়াসে ব্রতী হয়েছেন।

প্রশিক্ষণ দেওয়া ছাড়াও এই বিভাগ উদ্যানপালনকে বাণিজ্যিকীকরণ করতে মনস্থ করেছেন। যে-সমস্ত চাষীরা তাদের নিজস্ব বাগিচা ও গৃহসংলগ্ন জমিতে ফলের বাগান করতে আগ্রহী এবং ফলের চাষের অন্তর্বর্তী চাষ হিসাবে ফুল ও সবজির চাষ করতে চান তাদেরকে উৎসাহিত করতে মাথাপিছু অর্ধ একরের বেশি ও ৩ একর অবধি জমিতে বাগিচা তৈরি করার জন্য একটি পরিকল্পনা নেওয়া হয়েছে যাতে তিন বছর ধরে ঐ চাষীদের একটি নির্দিষ্ট নিয়মে আর্থিক সাহায্য দেওয়া হবে।

এই বিভাগ অগ্রাধিকার ভিত্তিতে রাজ্যের কুড়িটি ব্লকে একটি করে প্ল্যান্ট ক্লিনিক স্থাপন করার সিদ্ধান্ত নিয়েছে। এই ক্লিনিকগুলিতে থাকবেন কৃষি উদ্যানপালন বিশেষজ্ঞরা। এদেরকে বলা হবে 'ক্রপ ডক্টর'। এই ক্রপ ডক্টরদের সরকার থেকে কিছু পরিমাণ সাম্মানিক ভাতা দেওয়া হবে। প্ল্যান্ট ক্লিনিকগুলিতে আধুনিক কৃষি উদ্যানপালন সংক্রান্ত প্রয়োজনীয় যন্ত্রপাতিও থাকবে। চাষীরা ব্লকের কিছু নির্ধারিত স্থানে এই ক্রপ ডক্টরদের কাছ থেকে তাদের চাষের দৈনন্দিন বিভিন্ন সমস্যার সমাধানকল্পে প্রয়োজনীয় সাহায্য ও

উপদেশ পাবেন।

যদিও বাগিচা ফসলকে রাজ্যের অন্যান্য ফসল উৎপাদনের মধ্যে ধরা হয়, তবু এই চাষের প্রয়োজনীয় এবং নিয়মিত তথ্যাদি সব সময় পাওয়া যায় না এবং রাজ্যে উদ্যানপালন সংক্রান্ত সঠিক তথ্যাদি সংগ্রহ করাও বেশ দুরূহ ব্যাপার। এর ফলে রাজ্যে ঠিক কতখানি বাগিচাফসল চাষ করা হয়, কত পিরমাণ ফসল উৎপন্ন হয় ও উৎপাদনমাত্রা ঠিক কত তা নিরূপণ করা ক্রমশ কঠিন হয়ে উঠছে। এই সমস্যার সমাধান করবার জন্য এই বিভাগ রাজ্যের জেলাগুলিতে বাগিচাফসলের উৎপাদন, উৎপাদনক্ষমতা উৎপাদন হয় এমন জমির পরিমাণ ইত্যাদি বিষয়ে ও খাদ্য প্রক্রিয়াকরণ সংস্থাসমূহের সংখ্যা ও মূল তথ্যাদি সমেত বিশদ বিবরণ সংগ্রহের জন্য ব্যাপকভাবে সমীক্ষাকার্য চালাবার ব্যবস্থা গ্রহণ করেছে এবং এ ব্যাপারে রাজ্যে কিভাবে বাগিচাফসল চাষের সার্বিক উন্নতিবিধান যায় তার জন্য প্রয়োজনীয় পরামর্শ দেওয়া স্থির করেছে। রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে রাজ্যে উৎপাদিত হয় এমন ১১টি প্রধান বাগিচাফসলের বিভিন্ন বিষয়ে ব্যাপক সমীক্ষা চালাবার জন্য সহায়তা চেয়েছেন।

বিপণনকেন্দ্র, বিপণন এবং বিপণন সংক্রান্ত তথ্যাবলীর অপর্যাপ্ততাই হল সামগ্রিক বাগিচাফসলের উৎপাদনের উন্নতির প্রধান অন্তরায়। এই সংক্রান্ত বেশিরভাগ বাজারই অবিন্যস্ত, অসংগঠিত ও ব্যক্তিগত মালিকানাধীন।

রাজ্য সরকার এই বাজারগুলিকে সংরক্ষণ ও গ্রেডিং করার ব্যাপারে আধুনিকীকরণ শক্তিশালী করার কথা ভাবছেন।

এ ছাড়া এই বিভাগ কৃষি বিপণন বিভাগের সঙ্গে যৌথভাবে পান ও ফুলের বিপণন গড়ে তোলার প্রস্তাব গ্রহণ করেছে।

কৃষি বিপণন বিভাগের প্রতিনিধিদের নিয়ে একটি টাস্ক ফোর্স তৈরি করা হয়েছে এবং এই টাস্ক ফোর্স স্থানীয় চাহিদা মেটাবার ও ভবিষ্যৎ কর্মপন্থা নির্ধারণের জন্য বিপণন সংক্রান্ত বিবিধ সমস্যার অনুধাবন ও খাদ্য প্রক্রিয়াকরণ সংস্থা স্থাপন ইত্যাদি কাজ করবে।

পান এই রাজ্যের একটি অন্যতম প্রধান অর্থকরি বাগিচাফসল। রাজ্যের পানচাষীদের পান বরজ স্থাপন ও মেরামতে সাহায্য করা ছাড়াও রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকার ও বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের সহায়তায় উন্নতধরনের ও অধিক ফলনশীল পানের চাষ করবার লক্ষ্যে চাষীদের প্রশিক্ষণ দেবার আয়োজন করছেন।

পূর্বেই বলা হয়েছে, এই বিভাগ রাজ্যে নতুন নতুন পানবাজার স্থাপন ও তাদের

উন্নতিবিধানের কথা চিন্তা করছে। পানবাজারগুলিতে প্রয়োজনীয় পরিকাঠামো তৈরি ছাড়াও থাকবে পরামর্শদান কেন্দ্র, যেখানে পানচাষীরা তাদের চাষ সংক্রান্ত দৈনন্দিন সমস্যাবলীর সমাধান ও পরামর্শ পাবেন।

খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগ রাজ্যে ফুল সংরক্ষণ, গ্রেডিং, রাসায়নিক পদ্ধতিতে বেশিদিন সতেজ রাখা, প্যাকেজিং, চালান ও বিপণনের জন্য এই রাজ্যে একটি সুসংহত ফ্লাওয়ার কমপ্লেক্স গড়ে তুলতে প্রয়াসী হয়েছেন। এই প্রচেষ্টা রাজ্যের ফুলচাষকে বহু আকাঙ্ক্ষিত গতিময় উন্নতি প্রদান করবে। প্রকল্পটি কিভাবে সার্থকভাবে কার্যকর করা যায় তার জন্য সমীক্ষা চালানো হচ্ছে।

সরকার কৃষি বিভাগ থেকে কয়েকটি উদ্যানপালন গবেষণা খামার এই বিভাগের অধীনে এনেছেন। এ যাবৎ এই খামারগুলি কিছু বিশেষ ধরনের ফসলের ওপর গবেষণায় রত ছিল। এই খামারগুলিতে পরিকাঠামোগত সুযোগ-সুবিধা সামান্য ছিল। এই বিভাগ বাগিচাফসল চাষের সার্বিক উন্নতির জন্য এই খামারগুলির আধুনিকীকরণ ও বিকাশসাধনের উদ্যোগ নিয়েছে এবং ফার্মগুলিতে অত্যাবশ্যক মেরামতের কাজ ও প্রয়োজনীয় পরিকাঠামোর গঠনের কাজ আরম্ভ হয়েছে।

ভেষজ উদ্ভিদ অপর একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ক্ষেত্র। এই বিভাগ ভেষজ গুণসম্পন্ন নানা উদ্ভিদ রোপণ ও বীজ উৎপাদনের জন্য অত্যন্ত গুরুত্বসহকারে উদ্যোগ নিয়েছে যাতে আগামী কয়েক বছরের মধ্যেই রাজ্যের চাষীদের মূল্যবান ভেষজ উদ্ভিদের বীজ, চারা ও আধুনিক প্রযুক্তিকৌশল সরবরাহ করা যায়।

রাজ্যের পার্বত্য এলাকায় চাষীদের উৎপাদনের সহায়তা করার জন্য দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলকে বিভিন্ন প্রকার প্রকল্প রূপায়ণের দায়িত্ব দেওয়া হয়েছে। এই কর্মসূচির মধ্যে আছে ফুলচাষীদের জন্য পলিগ্রীণ হাউস, চাষীদের মধ্যে উচ্চফলনসীল সবজি বীজ বিতরণ, শিক্ষিত বেকার যুবক-যুবতিদের ক্ষুদ্র নার্সারি গড়ে তোলার জন্য ক্যাকটাস, বিভিন্ন প্রকার ফুল, অর্কিড ইত্যাদি প্রকল্প।

মহাশয়, খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প সংস্থা সংগঠন, প্রশিক্ষণকেন্দ্র স্থাপন ও আর্থিক সহায়তাদান ইত্যাদি প্রকল্পগুলি ও অন্যান্য কর্মসূচি যা এই বছরব্যাপী চলতে থাকবে তার জন্য এই বিভাগকে অদূর ভবিষ্যতে সহায়তার পরিধি অনেক বাড়াতে হবে কারণ ভবিষ্যতে রাজ্যের অর্থনৈতিক উন্নয়ন এবং কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করার কাজে খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগ অত্যন্ত উল্লেখযোগ্য ভূকিা গ্রহণ করবে।

আমি এই সভার মাননীয় সদস্যদের কাছ থেকে এই বিষয়ে পরামর্শ ও সহায়তা

প্রার্থনা করছি এবং আমাদের প্রচেষ্টার সার্থ রূপায়ণের জন্য সদস্যদের থেকে যে কোনও গঠনমূলক সুপারিশ গ্রহণ করতে প্রস্তুত।

আমি আশাকরি, এই রাজ্যে খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালনের উন্নতিকল্পে মাননীয় সদস্যমন্ডলী অনুগ্রহপূর্বক ১৯৯৯-২০০০ সালের প্রস্তাবিত ব্যয়-বরাদ্দ বিবেচনা ও অনুমোদন করবেন।

## DEMAND No. 57

### Major Heads : 2425—Co-operation, 4425—Capital Outlay on Co-operation and 6425—Loans for Co-operation

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 68,10,77,000 be granted for expenditure under Demand No. 57, Major Head : "2425—Co-operation, 4425—Capital Outlay on Co-operation and 6425—Loans for Co-operation".

(This is inclusive of a total sum of Rs. 22,47,55,000 already voted on account)

(The Printed Budget Speech on Demand No. 57 of Shri Bhakti Bhusan Mondal was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৯৮-৯৯ সালের জন্য ৫৭ সংখ্যক দাবির অধীন '২৪২৫—সমবায়', '৪৪২৫—সমবায়ে মূলধন মূলধন বিনিয়োগ' এবং '৬৪২৫—সমবায় সমিতিসমূহকে ঋণদান'—এই খাতগুলিকে মোট ৬৮,১০,৭৭,০০০ (আটষট্টি কোটি দশ লক্ষ সাতাত্তর হাজার) টাকা ব্যয়-বরাদ্দের দাবি মঞ্জুর করার নজ্য আবেদন করছি। ইতিপূর্বে অন্তবর্তী ব্যয়ের জন্য অনুমোদিত ২২,৪৭,৫৫,০০০ (বাইশ কোটি সাতচল্লিশ লক্ষ পঞ্চান্ন হাজার) টাকা এই প্রস্তাবের অন্তর্ভুক্ত।

সাধারণ মানুষ, বিশেষত সমাজের দুর্বলতর গোষ্ঠী যাতে সমবায় আন্দোলনের শরিক হতে পারে সেদিকে লক্ষ্য রেখে সমবায় আন্দোলনের মূল পরিকাঠামোর বৈশিষ্ট্যপূর্ণ পরিবর্তনসাধনের জন্য সমবায় আন্দোলনকে গণ-আন্দোলনে পরিণত করার সর্বপ্রকার প্রচেষ্টা চালানো হচ্ছে। সমবায়ের প্রধান ক্ষেত্রগুলি যা সরাসরি অর্থনৈতিক প্রগতি,

কর্মসংস্থান, গ্রামীণ শিল্পায়ন প্রভৃতির সঙ্গে যুক্ত সেগুলির লক্ষণীয় পরিবর্তনের জন্য এবং উক্ত পরিকল্পনাগুলিকে রাস্তবায়িত করার নিমিত্ত সর্বাত্মক কর্মসূচি গ্রহণ করা হয়েছে।

**ক. স্বল্পমেয়াদি ঋণক্ষেত্র**

১। *সার্বজনীন সদস্যভুক্তি প্রকল্প*

এ'টি একটি অন্যতম গুরুত্বপূর্ণ প্রকল্প। এর লক্ষ্য সমাজের দুর্বলতর শ্রেণীভুক্ত মানুষদের সমবায়ের আওতায় নিয়ে আশা, যাতে ওই সকল মানুষ বিভিন্ন সমবায়ের সুবিধা ভোগ করতে পারে। এই প্রকল্পের মাধ্যমে সমবায় প্রতিষ্ঠানের সদস্যভুক্তির জন্য প্রারম্ভিক 'শেয়ার' কিনতে যে অর্থের প্রয়োজন হয় তা অনুদান হিসাবে দেওয়া হয়। ১৯৯৭-৯৮ সালের শেষ পর্যন্ত এই প্রকল্পে মোট ১০ লক্ষ ৮৪ হাজার সদস্যভুক্তি হয়েছে। ১৯৯৮-৯৯ সালে অতিরিক্ত ১ লক্ষ ৪৪ হাজার নতুন সদস্যভুক্তির জন্য ৭৩ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

১৯৯৯-২০০০ সালে আরও অতিরিক্ত ১ লক্ষ ৬০ হাজার নতুন সদস্যভুক্তির জন্য ৮০ লক্ষ টাকা বাজেট বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

২। *স্বল্পমেয়াদি ঋণদান*

বিনিয়োগের ব্যাপারে স্বল্পমেয়াদি ঋণদানের ক্ষেত্রে উল্লেখযোগ্য অগ্রগতি ঘটেছে। চলতি আর্থিক বর্ষে (অর্থাৎ ১৯৯৮-৯৯) গত ৩১. ১২. ৯৮ পর্যন্ত ১৭৭ কোটি ১ লক্ষ টাকা দাদন দেওয়া হয়েছে, যেখানে লক্ষ্যমাত্রা হল ২৩০ কোটি টাকা। আশা করা যায়, ১৯৯৯-২০০০ সালে ২৬০ কোটি টাকা বিনিয়োগের লক্ষ্যমাত্রা পূরণ করা সম্ভব হবে। ৩১. ১২. ৯৮ তারিখ পর্যন্ত আদায়যোগ্য মোট ২৭১ কোটি টাকা ঋণের প্রায় ২৬.৭৬ শতাংশ অর্থাৎ ৭৪ কোটি ১৫ লক্ষ টাকা আদায় হয়েছে।

৩। *সদস্যভুক্তিকরণ*

বর্তমানে রাজ্যে কৃষি ঋণদান সমিতিগুলির মোট সদস্য ৩৬ লক্ষ যার প্রায় ৮০ শতাংশ ক্ষুদ্র ও প্রান্তিক চাষী।

৪। *প্রাথমিক সমবায় কৃষি ঋণদান সমিতি শক্তিশালীকরণ*

রাজ্যে মোট ৬ হাজার ৬০০টি চলনক্ষম ও কার্যকর প্রাথমিক সমবায় কৃষি ঋণদান সমিতি (পি. এ. সি. এস.) আছে। উক্ত সমিতিগুলি যাতে বহুবিধ কাজকর্ম যেমন—আমানত সংগ্রহ, কৃষিজ দ্রব্য বিপণন, ভোগ্যপণ্যের ব্যবস্থা ইত্যাদি করতে পারে তার ব্যবস্থা করা

এই প্রকল্পের লক্ষ্য। ভারত সরকার নিয়োজিত 'টাস্ক ফোর্সের' সুপারিশ অনুযায়ী এরূপ ২০০০টি সমিতিকে প্রয়োজনীয় আর্থিক সাহায্যদানে শক্তিশালীকরণের জন্য বাছাই করা হয়েছে। ১৯৯৭-৯৮ সালের শেষ পর্যন্ত ১১৫৬টি সমিতিকে উক্ত প্রকল্পের অন্তর্ভুক্ত করা হয়েছে। ১৯৯৮-৯৯ সালের এই খাতে বরাদ্দকৃত ৫০ লক্ষ টাকার অনেকটাই মঞ্জুর করা যাবে। ১৯৯৯-২০০০ সালে এই খাতে ২০ লক্ষ টাকা বাজেট বরাদ্দ ধরা হয়েছে।

৫। *আমানত সংগ্রহ ও আমানত 'গ্যারান্টি' প্রকল্প*

গত ৩০.৬.৯৮ পর্যন্ত কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলি ১,০৭৬ কোটি টাকা এবং ১,৮৬৩টি প্রাথমিক সমিতি ২৯৩ কোটি টাকা আমানত সংগ্রহ করেছে। এ থেকে বোঝা যাচ্ছে যে, বর্তমানে আমানত সংগ্রহে যথেষ্ট উন্নতি ঘটেছে এবং আশা করা যায় ১৯৯৮-৯৯ সালের শেষে এই সংগ্রহের পরিমাণ আরও বাড়বে। 'এগ্রিকালচারাল ক্রেডিট রিভিউ কমিটি'-এর প্রতিবেদনসাপেক্ষে ভারত সরকার নিযুক্ত 'ওয়ার্কিং গ্রুপ'-এর সুপারিশক্রমে রাজ্যের প্রাথমিক সমিতিগুলির জন্য আমানত 'গ্যারান্টি' প্রকল্প চালু করা হয়েছে। এই প্রকল্পের মাধ্যমে 'গ্যারান্টি ফাণ্ড' তৈরির ব্যবস্থা রাখা হয়েছে, যাতে কেন্দ্রীয় ও রাজ্য সরকার, রাজ্য সমবায় ব্যাঙ্ক, কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক ও প্রাথমিক ঋণদান সমিতিগুলি অর্থ প্রদান করতে পারে। গ্রামীণ আমানতকারিদের স্বার্থ সুনিশ্চিত করার লক্ষ্যে গৃহীত এই প্রকল্পটি তাদের আস্থা অর্জন ও আশা পূরণে এক নতুন বাতাবরণ তৈরি করেছে।

সরকারি অনুদান প্রদানের জন্য ১৯৯৯-২০০০ সালে এই খাতে ১০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

৪। *সমবায় প্রতিষ্ঠানগুলির মধ্যে আর্থিক অসঙ্গতি দূরীকরণ*

স্বল্পমেয়াদি ঋণদান ক্ষেত্রে হিসাবরক্ষণ ব্যবস্থার পদ্ধতিগত কারণে কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক ও প্রাথমিক সমিতিগুলির মধ্যে প্রায় ৩৫ কোটি টাকার অসঙ্গতি নির্ধারণ করা হয়েছে। ভারত সরকার এই প্রকল্পটি প্রবর্তন করেছে যার উদ্দেশ্য হল রাজ্যের কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক ও সংশ্লিষ্ট প্রাথমিক সমিতিগুলির মধ্যে আর্থিক লেনদেনের অসঙ্গতি দূর করা। এই প্রকল্প রূপায়ণের ব্যয়ভার কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকার, রাজ্য সমবায় ব্যাঙ্ক ও সংশ্লিষ্ট কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলি সম্মিলিতভাবে বহন করবে। উক্ত প্রকল্পটি রূপায়ণে কেন্দ্রীয় সরকারের প্রশাসনিক অনুমোদন এখনও পাওয়া যায়নি, পাওয়া গেলে এটি রূপায়িত হবে। ১৯৯৯-২০০০ সালে এই খাতে কিছু বাজেট বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

৭। *সুসংহত সমবায় বিকাশ প্রকল্প (আই সি ডি পি)*

জাতীয় সমবায় বিকাশ নিগম (এন স ডি সি)-এর পৃষ্ঠপোষকতায় সমাজের সর্বনিম্ন স্তর পর্যন্ত সমবায় ও সংশ্লিষ্ট ক্রিয়াকর্মের উন্নতিসাধনের লক্ষ্যে এই প্রকল্প রূপায়িত হচ্ছে। এ রাজ্যের এরূপ দ্বিতীয় প্রকল্পটি যা ১৯৯৪-৯৫ সালে হুগলি জেলায় ৬টি ব্লককে নিয়ে শুরু হয়েছিল, তা ১৯৯৯ সালের জুন মাসে সম্পূর্ণ হয়ে যাবে। এন সি ডি সি কর্তৃক সম্প্রতি অনুমোদিত জেলার অবশিষ্ট ব্লকগুলির জন্য এই প্রকল্পের দ্বিতীয় পর্যায় রূপায়ণের জন্য বিবেচনা করা হচ্ছে। এ ছাড়া, রাজ্য সরকার সম্প্রতি সিদ্ধান্ত নিয়েছে যে, বীরভূম ও কোচবিহার জেলায় অনুরূপ দুটি প্রকল্প শীঘ্রই চালু করা হবে। এর জন্য 'প্রোজেক্ট রিপোর্ট' তৈরির ভার দেওয়া হয়েছে 'ওয়েস্ট বেঙ্গল কন্‌সালটেন্সি অর্গানাইজেশনের' ('ডব্লিউ ই বি সি ও এন'-এর) উপর। এই সংস্থাকে উক্ত কাজের জন্য আপাতত ২ লক্ষ ৩১ হাজার টাকা দেওয়া হয় এবং শীঘ্রই রিপোর্ট পাওয়ার আশা আছে। চলতি আর্থিক বর্ষের (অর্থাৎ, ১৯৯৮-৯৯ সালে) বাজেটে বরাদ্দকৃত ১৭৬ লক্ষ টাকার মধ্যে প্রায় ৭০ লক্ষ টাকা ব্যয় করা যাবে। ১৯৯৯-২০০০ সালের জন্য এই খাতে ১৪৫ লক্ষ টাকা বরাদ্দ রাখা হয়েছে।

খ। দীর্ঘমেয়াদি ঋণক্ষেত্র

১। *দীর্ঘমেয়াদি ঋণদান*

বিগত তিন বছরে দীর্ঘমেয়াদি ঋণদান ক্ষেত্রে বিনিয়োগ ও ঋণ আদায়ের চিত্রটি নীচে প্রদর্শিত হল ঃ

| বৎসর | লক্ষ্যমাত্রা (লক্ষ টাকায়) | প্রকৃত বিনিয়োগ (লক্ষ টাকায়) | আদায় শতকরা হার |
|---|---|---|---|
| ১৯৯৬-৯৭ | ৬৫৫৪ | ৬১১৬.২৪ | ৬৪.২১ |
| ১৯৯৭-৯৮ | ৮৬৩৩ | ৬৪৫৮.০০ | ৬১.৮১ |
| ১৯৯৮-৯৯ | ৯৮১১ (পরিমার্জিত) | ৩৬৮৪.৭৪ (৩১.১২.৯৮ পর্যন্ত) | — |

দীর্ঘমেয়াদি ঋণক্ষেত্রে ঋণদানের অগ্রগতি ও বৃদ্ধির পরিপ্রেক্ষিতে ১৯৯৯-২০০০ সালে এরূপ ঋণদানে বিনিয়োগের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ১২,০০০ লক্ষ টাকা।

২। *ঋণপত্র বিক্রয়*

পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় কৃষি ও গ্রামোন্নয়ন ব্যাঙ্কের মাধ্যমে সাধারণ ও বিশেষ

ঋণপত্র বিক্রয়ের উদ্দেশ্যে ১৯৯৭-৯৮ সালে রাজ্যের 'শেয়ার' ক্রয় বাবদ ওই খাতে ৯১ লক্ষ ৬৫ হাজার টাকা ব্যয় করা হয়েছিল। ১৯৯৮-৯৯ সালে ১০০ লক্ষ টাকার বাজেট বরাদ্দের সবটাই মঞ্জুর হওয়ার আশা আছে। ১৯৯৯-২০০০ সালে এই খাতে ১২০ লক্ষ টাকা বাজেট বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

৩। *গৃহনির্মাণ ঋণদান*

পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় কৃষি ও গ্রামোন্নয়ন ব্যাঙ্ক গ্রামীণ এলাকায় গৃহনির্মাণ প্রকল্পে ঋণদান ব্যবস্থা প্রসারিত করেছে। সংশ্লিষ্ট প্রাথমিক কৃষি ও গ্রামোন্নয়ন ব্যাঙ্কগুলির মাধ্যমে ওই ব্যাঙ্ক ১৯৯৬-৯৭ সালে সারা রাজ্যে মোট ৩৯০ লক্ষ টাকা গৃহনির্মাণ ঋণ হিসাবে বিনিয়োগ করেছিল। ১৯৯৭-৯৮ সালে ওই ক্ষেত্রে বিনিয়োগ বৃদ্ধি পেয়ে হয়েছে ৪৫৯ লক্ষ টাকা। ১৯৯৮-৯৯ সালের ৩১.১২.৯৮ পর্যন্ত উক্ত ক্ষেত্রে ২ কোটি ২৭ হাজার টাকা বিনিয়োগ করা হয়েছে।

**গ. স্বল্পমেয়াদি ও দীর্ঘমেয়াদি ঋণক্ষেত্র**

১। *অংশীদারি মূলধনের সহায়তা*

১৯৯৭-৯৮ সালে স্বল্প ও দীর্ঘমেয়াদি ক্ষেত্রে মোট ৭৩৮ লক্ষ ১৩ হাজার টাকা এই খাতে ব্যয় করা হয়েছিল। ১৯৯৮-৯৯ সালে 'নাবার্ড'-এর নিকট প্রায় ৯০০ লক্ষ টাকার প্রস্তাব অনুমোদনের জন্য পাঠানো হয়েছে এবং আশা করা যায় যে, যথেষ্ট পরিমাণ অর্থ এই খাতে মঞ্জুর করা যাবে। ১৯৯৯-২০০০ সালের বাজেটে স্বল্প ও দীর্ঘমেয়াদি উভয় ক্ষেত্রের জন্য এই খাতে ৫০০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

২। *সুদ বাবদ অনুদান*

সময়মতো কৃষিঋণ পুরশোধে উৎসাহদানের উদ্দেশ্যে, ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের স্বার্থে রাজ্য সরকার এই অনুদানের ব্যবস্থা করেছে।

১৯৯৭-৯৮ সালে স্বল্প ও দীর্ঘমেয়াদি ক্ষেত্রে এই বাবদ মোট ৫ কোটি ৫২ লক্ষ ৫৭ হাজার টাকা মঞ্জুর করা হয়েছিল। ১৯৯৮-৯৯ সালে এই খাতে বাজেট বরাদ্দের ৫ কোটি ৮৮ লক্ষ ৫০ হাজার টাকার পুরোটাই মঞ্জুরের আশা আছে। ১৯৯৯-২০০০ সালের বাজেটে এই খাতে প্রয়োজনীয় অর্থ বরাদ্দের ব্যবস্তা করা হয়েছে।

৩। *রিস্ক ফান্ড*

ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের স্বল্পমেয়াদি ঋণদানের ঝুঁকি বহনের জন্য এই প্রকল্পের

মাধ্যমে রাজ্য সরকার, কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক ও প্রাথমিক সমিতিগুলিকে আর্থিক সাহায্য দিয়ে থাকে। কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলিকে উক্ত ক্ষেত্রে পূর্ববর্তী বছরের বিনিয়োগের উপর ২ শতাংশ হারে এবং সংশ্লিষ্ট প্রাথমিক সমিতিগুলিকে অনুরূপ বিনিয়োগের উপর ৪ শতাংশ হারে সাহায্য দেওয়া হয়। ১৯৯৭-৯৮ সালে এ বাবদ ৫৮ লক্ষ ৮৮ হাজার টাকা মঞ্জুর করা হয়েছিল। চলতি আর্থিক বৎসরে (অর্থাৎ ১৯৯৮-৯৯ সালে) বাজেট বরাদ্দের ১৫০ লক্ষ টাকার সবটাই মঞ্জুর করা যাবে আশা করা যায়। ১৯৯৯-২০০০ সালে এই খাতে ২২৫ লক্ষ টাকা বাজেট বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

অনুরূপভাবে দীর্ঘমেয়াদি ক্ষেত্রে প্রাথমিক কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্কগুলিকে, পূর্ববর্তী বছরের বিনিয়োগের উপর ৩ শতাংশ হারে সরকারি আর্থিক সাহায্য দেওয়ার ব্যবস্থা রয়েছে। বর্তমান আর্থিক বৎসরের বাজেট বরাদ্দ ১৫ লক্ষ টাকার সবটাই মঞ্জুরের আশা আছে। ১৯৯৯-২০০০ সালের বাজেটে এই খাতে ১০০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

**ঘ. শহরাঞ্চলীয় ঋণক্ষেত্র**

১। *শহরাঞ্চলীয় সমবায় ঋণদান সমিতি*

শহরাঞ্চলীয় জনসাধারণকে ব্যাঙ্কিং সুযোগ-সুবিধা প্রদানের একমাত্র লক্ষ্যে স্থানীয় লোকের উদ্যোগে প্রাথমিক শরাঞ্চলীয় সমবায় ঋণদান সমিতি, প্রাথমিক সমবায় ব্যাঙ্ক এবং বেতনভোগী কর্মচারী ঋণদান সমিতি গঠিত হয়েছে। এই ঋণদান সমিতিগুলি সংগৃহীত ৪১৫ কোটি টাকা আমানতের মধ্যে ৩১. ১২. ৯৮ পর্যন্ত ৩১০ কোটি টাকা বিনিয়োগ করেছে।

২। *মহিলা সমবায় ঋণদান সমিতি*

রাজ্য সমবায় আন্দোলনের অনন্যসাধারণ অগ্রগতির সাক্ষ্য হিসেবে প্রত্যেক জেলায় সম্পূর্ণভাবে মহিলাদের দ্বারা পরিচালিত অন্তত একটি মহিলা সমবায় ঋণদান সমিতি গঠিত হয়েছে। ৩১. ১২. ৯৮ পর্যন্ত গঠিত ২টি মহিলা সমবায় ব্যাঙ্ক-সহ এরূপ ৩০টি মহিলা সমবায় সমিতির সদস্য সংখ্যা ৫৮,০৫০ এবং সমিতিগুলির কার্যকর মূলধনের মাত্রা ৩২৫ লক্ষ টাকা। ঋণদান ছাড়াও উক্ত সমবায় সমিতিগুলি মহিলা সদস্যদের বিভিন্ন ব্যবসায় শিক্ষাদানের ব্যাপারে ব্যবস্থা নিয়ে থাকে। ঐ ধরনের সমিতিগুলির সবকটিই লাভে চলছে।

বিগত কয়েক বছর ধরে শহরাঞ্চলীয় [illegible] সমিতিগুলিকে, প্রাথমিক মহিলা সমবায় ঋণদান সমিতিগুলিকে, রাজ্য [illegible]

মূলধন এবং অনুদান হিসেবে সরকারি সহায়তা প্রদান করা হচ্ছে। ১৯৯৭-৯৮ সালে এ বাবদ ৩ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছিল। বর্তমান আর্থিক বৎসরের বাজেটে উক্ত খাতে বরাদ্দকৃত ১২ লক্ষ টাকার মধ্যে যথেষ্ট পরিমাণ অর্থ মঞ্জুরের আশা আছে। ১৯৯৯-২০০০ সালের জন্য এই খাতে যথেষ্ট পরিমাণ অর্থ বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

**ঙ. ক্রেতা সমবায় ক্ষেত্র**

পশ্চিমবঙ্গের শহর ও গ্রামাঞ্চলে বিভিন্ন ধরনের ভোগ্যপণ্য বিতরণের জন্য ক্রেতা সমবায়সমূহের ব্যাপক পরিকাঠামো রয়েছে। গণবন্টন ব্যবস্থায়, সরকার নির্ধারিত ভরতুকি দেয় মূল্যে বাছাই করা কয়েক ধরনের অত্যাবশ্যকীয় পণ্য সরবরাহের কাজে সহায়তা করা ছাড়াও এই ক্রেতা সমবায়গুলি আপামর জনসাধারণের স্বার্থে বহুবিধ ভোগ্যপণ্য বন্টনকার্যে নিয়োজিত রয়েছে। পশ্চিমবঙ্গ রাজ্য ক্রেতা সমবায় সংঘ (কনফেড)-সহ ২৮টি পাইকারি ক্রেতা সমবায় সমিতি ও ৭৫৫টি প্রাথমিক ক্রেতা সমবায় সমিতির এক ব্যাপক পরিকাঠামোর মাধ্যমে ন্যায্যমূল্যে ভোগ্যপণ্য বিক্রয়ের কাজে নিযুক্ত। এই সমিতিগুলির মাধ্যমে ১৮টি বিভাগীয় বিপণি/স্বনিযুক্ত বিপণ, ৭৬টি বৃহদায়তন এবং ১৭০টি ক্ষুদ্রায়তন খুচরা বিক্রয়কেন্দ্র চলছে। এগুলির মধ্যে কয়েকটি বিপণি ও খুচরা বিক্রয়কেন্দ্র কলকাতার শহরাঞ্চলে থাকলেও বেশিরভাগ কেন্দ্রগুলিই জেলা, মহকুমা শহর এবং গ্রামাঞ্চলে অবস্থিত।

উপরন্তু, এন. সি. ডি. সি. প্রকল্পের সহায়তায় অগ্রগামী সমিতিসহ সহযোগী সমিতির মাধ্যমে গ্রামাঞ্চলে ভোগ্যপণ্য সরবরাহের কাজ চলছে। যে অঞ্চলে কোনওরূপ ক্রেতা সমবায় নেই, সেরূপ কিছু জায়গায় ১০টি ভ্রাম্যমাণ বিপণি এ ব্যাপারে কাজ করে চলেছে। সমবায় সমিতিগুলির মাধ্যমে ১৯৯৭-৯৮ সালে প্রায় ৪১৫ কোটি টাকার ভোগ্যপণ্য সরবরাহ করা হয়েছে। চলতি আর্থিক বৎসরে অর্থাৎ ১৯৯৮-৯৯ সালে মোট লেনদেনের পরিমাণ ৪২৫ কোটি টাকার। ১৯৯৯-২০০০ সালে ব্যবসার পরিমাণ ধার্য করা হয়েছে ৪৪০ কোটি টাকা। রাজ্য সরকার উক্ত সমবায়গুলিকে আর্থিক দিক থেকে শক্তিশালী করার জন্য অংশীদারি মূলধন, ঋণ ও ভরতুকি হিসেবে ওই সমবায় সমিতিগুলিকে আর্থিক সাহায্য দিয়ে আসছে। এ জন্য ১৯৯৯-২০০০ সালের পরিকল্পনা খাতে ৬১.০০ লক্ষ টাকার বাজেট বরাদ্দ ধরা হয়েছে। এ ছাড়া গ্রামাঞ্চলে ক্রেতা সমবায় প্রকল্পগুলির উন্নয়নকল্পে এন. সি. ডি. সি.-ও সাহায্য দিচ্ছে।

**চ. বিপণন ও প্রক্রিয়াকরণ সমবায় ক্ষেত্র**

পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় বিপণন সমিতির (বেনফেড) নেতৃত্বে প্রাথমিক কৃষি বিপণন সমিতিগুলির (পি. এ. এম. এস.) মাধ্যমে কৃষকদের মধ্যে কৃষি-সরঞ্জাম বিতরণ এবং তাদের উৎপাদিত পণ্য ক্রয় করা হয়ে থাকে। এই ব্যবস্থার মাধ্যমে ২৭৮টি প্রাথমিক

কৃষি বিপণন সমিতির দ্বারা এই রাজ্যের কৃষকদের আপতকালীন (ডিসট্রেস) বিক্রি রোধ করা হয়ে থাকে। ১৯৯৭-৯৮ সালে সমবায় বিপণন সমিতিগুলির মাধ্যমে ৩.৭৪ লক্ষ মেট্রিক টন সার বিতরণ করা হয়েছিল। ১৯৯৮-৯৯ সালের ৩১. ১২. ৯৮ পর্যন্ত ১৪৮.১৪ কোটি টাকার ২.৯৯ লক্ষ মেট্রিক টন সার বিতরণ করা হয়েছে। আশা করা যায় যে, উক্ত সার বন্টন যথেষ্ট পরিমাণে বৃদ্ধি পাবে। ১৯৯৯-২০০০ সালের জন্য উক্ত লক্ষ্যমাত্রা স্থির হয়েছে ৫.৫০ লক্ষ মেট্রিক টন যার মূল্য হবে প্রায় ২৭৫ কোটি টাকা।

রাজ্যে ১.৮৪ লক্ষ মেট্রিক টন ধারণক্ষমতাসম্পন্ন ৪০টি সমবায় সমিতির অধীন ৪৩টি সমবায় হিমঘর মোটামুটিভাবে বিগত মজুত (লোডিং) বর্ষে ১.৩৭ লক্ষ মেট্রিক টন ধারণক্ষমতা ব্যবহার করেছে। ২টি হিমঘর এখন বন্ধ আছে।

১৯৯৮ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত রাজ্যে মোট ৫.৬৪ লক্ষ মেট্রিক টন ধারণ ক্ষমতাসম্পন্ন ৩,৯৯৭টি গুদামঘর রয়েছে। আশা করা যায় যে, ১৯৯৯-২০০০ সালের শেষে উক্ত ধারণ ক্ষমতা বেড়ে হবে ৫.৭৫ লক্ষ মেট্রিক টন।

**ছ. অন্যান্য সমবায় সমিতি**

১। *ইঞ্জিনিয়ারদের সমবায় সমিতি*

রাজ্য সরকার রাজ্যের ইঞ্জিনিয়ারিং ডিগ্রি এ ডিপ্লোমাধারি বেকার যুবকদের দ্বারা গঠিত সমবায় সমিতিগুলিকে আর্থিক সাহায্য দিয়ে উৎসাহিত করে থাকে এবং উক্ত সমিতিগুলিকে কাজ পাওয়ার ব্যাপারে প্রাধান্য দেওয়া হয়ে থাকে। ৩১. ১২. ৯৮ পর্যন্ত এ ধরনের সমিতির সংখ্যা ১,০০০।

২। *শ্রমিক সমবায় সমিতি*

অসংগঠিত শ্রমিকদের সংগঠিত করতে এবং বেসরকারি ঠিকাদারদের দ্বারা উক্ত ধরনের শ্রমিকদের অর্থনৈতিক শোষণ থেকে রক্ষার উদ্দেশ্যে শ্রমিক সমবায় গঠনের ক্ষেত্রে উৎসাহ প্রদান করা হয়। ৩১. ১২. ৯৮ পর্যন্ত এ রাজ্যে ১,৫২৫টি উক্ত ধরনের সমবায় সমিতি রয়েছে।

৩। *গ্রামীণ বৈদ্যুতিকিকরণ সমবায় সমিতি*

হুগলি জেলায় অবস্থিত সিঙ্গুর-হরিপাল গ্রামীণ বৈদ্যুতিকিকরণ সমবায়ের সন্তোষজনক কাজের কথা মাথায় রেখে রাজ্য সরকার প্রতি জেলায় কমপক্ষে একটি করে গ্রামীণ বৈদ্যুতিকিকরণ সমবায় গঠন করার পরিকল্পনা করেছে। ৩১-১২-৯৮ পর্যন্ত এ ধরনের সমবায়ের সংখ্যা চার।

**জ. অতিরিক্ত তদর্থক ভাতা**

নির্দিষ্ট কয়েক ধরনের সমবায় সমিতির কর্মচারিদের অতিরিক্ত তদর্থক ভাতা প্রদান প্রকল্পে প্রদেয় ভাতার পরিমাণ ১. ৬. ৮৭ থেকে কর্মী প্রতি ৩৫০ টাকা থেকে বৃদ্ধি করে ৬০০ টাকা করা হয়েছে। চলতি আর্থিক বর্ষে (১৯৯৮-৯৯) এই জাতীয় সমিতিগুলির ১৪,৪২৩ জন কর্মচারীকে উক্ত ভাতা প্রদানের জন্য ৮৭১.৩৮ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। ১৯৯৯-২০০০ বর্ষে এই বাবদ প্রয়োজনীয় বাজেট বরাদ্দ রাখা হচ্ছে।

**ঝ. সমবায় প্রশিক্ষণ ও শিক্ষা**

'পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ইউনিয়ন' উত্তরপাড়া, বড়শুল, জাড়গ্রাম, কালিম্পং ইলামবাজার এবং জলপাইগুড়িতে অবস্থিত ৬টি সমবায় প্রশিক্ষণ কেন্দ্রের মাধ্যমে সমবায় নিরীক্ষক কেন্দ্রে সমবায় সমিতির নিরীক্ষক, জেলা সমবায় ব্যাঙ্কগুলির আবেক্ষক ('সুপারভাইজার') এবং প্রাথমিক কৃষি সমবায় ঋণদান সমিতি, প্রাথমিক কৃষি বিপণন সমবায় সমিতি এবং অন্যান্য সমবায় সমিতিগুলির ম্যানেজারদের প্রশিক্ষণ দিয়ে থাকে। রাজ্য সরকার পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ইউনিয়নকে তাদের বিভিন্ন প্রশিক্ষণ কর্মসূচির জন্য আর্থিক অনুদান দিয়ে থাকে। ১৯৯৮-৯৯ বর্ষে, বিভিন্ন সমবায় প্রতিষ্ঠানের ১,২২১ জন কর্মচারী উক্ত প্রশিক্ষণ কেন্দ্রগুলিতে প্রশিক্ষণ নিয়েছেন।

উপরন্তু, পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্ক লিমিটেড কলকাতার উল্টাডাঙায় একটি প্রশিক্ষণ কেন্দ্র (আই. সি. এম. এ. আর. ডি.—ইকমার্ড) চালাচ্ছে। উক্ত প্রশিক্ষণ কেন্দ্রে ১৯৯৭-৯৮ বর্ষে ২৮টি প্রশিক্ষণসূচিতে ৪৮৬ জন এবং ১৯৯৮-৯৯ সালে (ডিসেম্বর '৯৮ পর্যন্ত) ২১টি প্রশিক্ষণসূচিতে ৩২১ জন কর্মীকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। সমবায় পরিদর্শক এবং সমবায় ব্যাঙ্ক, প্রাথমিক কৃষি সমবায় ঋণদান সমিতি, প্রাথমিক কৃষি বিপণন সমিতি এবং অন্যান্য সমবায় সমিতির ম্যানেজার এবং সমবায় আন্দোলনের সঙ্গে যুক্ত ব্যক্তিদের (প্রশাসনবহির্ভূত) প্রশিক্ষণ দেওয়ার জন্য কল্যাণীতে 'ন্যাশনাল সেন্টার ফর কো-অপারেটিভ ট্রেনিং'-এরও একটি প্রশিক্ষণ কেন্দ্র আছে।

সমবায় আন্দোলন সম্পর্কে জনগণকে অবহিত করতে এবং সমাজে এর প্রচারের উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ইউনিয়ন সেমিনার, কর্মসালা ও আলোচনা সভার আয়োজন এবং প্রচারপত্র মুদ্রণও করে থাকে। আশা করা যায় যে, ১৯৯৮-৯৯ বর্ষে পরিকল্পনা খাতে ৮৮ লক্ষ টাকার বাজেট বরাদ্দের সবটাই ব্যয় করা যাবে। ১৯৯৯-২০০০ বর্ষে এ ব্যাপারে পরিকল্পনা খাতে ৯০ লক্ষ টাকার বাজেট বরাদ্দ রাখা হয়েছে।

**ঞ. তথ্য ও সম্প্রচার**

রাজ্য সমবায় প্রতিষ্ঠানের বিভিন্ন সমবায়সমুখী কর্মসূচিকে আলোকপাত করার জন্য রাজ্য সমবায় দপ্তর কলকাতা ময়দানে ২৯. ১২. ৯৮ থেকে ১৮. ১. ৯৯ এক মেলার আয়োজন করেছিল। রাজ্য সমবায় প্রতিষ্ঠানগুলির সঙ্গে অন্য রাজ্য যেমন ওড়িশা, অসম, হিমাচলপ্রদেশ এবং জম্মু-কাশ্মীর রাজ্য সমবায় প্রতিষ্ঠানগুলিও এই মেলায় অংশগ্রহণ করেছিল। প্রায় ২.১৬ লক্ষ লোক এই মেলা পরিদর্শন করেন।

**ট. সমবায় নিরীক্ষা অধিকার**

বিভিন্ন ধরনের সমবায় সমিতিগুলিকে দেওয়া আর্থিক সাহায্যের যথাযথ ব্যবহার সুনিশ্চিত করার জন্য এবং সমবায় সমিতিগুলির আর্থিক অবস্থা মূল্যায়নের জন্য ১৯৮৮ সালে গঠিত সমবায় নিরীক্ষা অধিকার ১৯৯৮-৯৯ সালে (৩১. ১২. ৯৮ পর্যন্ত) ১২ হাজার ১০০টি সমিতির নিরীক্ষণকার্য সম্পন্ন করেছে এবং এই সময়কালে আনুমানিক ১ কোটি টাকা 'নিরীক্ষা ফি' হিসাবে পাওয়া যাবে।

**ঠ. সমবায় সেবা আয়োগ**

১৯৮৩ সালের পশ্চিমবঙ্গ সমবায় আইনের পঞ্চম তফসিলে বর্ণিত সমবায় সমিতিগুলিতে কর্মী নিয়োগের ব্যাপারে সুষম নীতি মেনে চলার উদ্দেশ্যে রাজ্য সরকার উক্ত আইনের ৩৮ ধারা অনুযায়ী সমবায় সেবা আয়োগ গঠন করে। তিন সদস্যবিশিষ্ট এই আয়োগ এ যাবৎ বিভিন্ন পদের জন্য ১১২ জন কর্মীকে মনোনীত করে।

**ড. পশ্চিমবঙ্গ সমবায় ট্রাইব্যুনাল**

পশ্চিমবঙ্গ সমবায় আইন অনুযায়ী বিতর্কিত বিষয়গুলি নিষ্পত্তি করার উদ্দেশ্যে ১৯৭৪ সালে পশ্চিমবঙ্গ সমবায় ট্রাইব্যুনাল গঠিত হয়। বিগত ১৯৯২ সাল থেকে ১৯৯৮ সালের ডিসেম্বর পর্যন্ত পেশ করা ৪৭৫টি আর্জির মধ্যে ২০১টি নিষ্পত্তি করা হয়েছে।

**ঢ. পশ্চিমবঙ্গ সমবায় রেজিস্ট্রেশন কাউন্সিল**

সমবায় সমিতিগুলির নিবন্ধিকরণের বিষয়গুলি পরীক্ষা ও বিবেচনা করার জন্য ১৯৮৮ সালে পশ্চিমবঙ্গ সমবায় রেজিস্ট্রেশন কাউন্সিল গঠিত হয়। ১৯৯৯ সালের জানুয়ারি পর্যন্ত ৩৪২টি কেসের মধ্যে ২৬৩টির নিষ্পত্তি হয়েছে।

রাজ্য সরকার মানব সম্পদ ও অন্যান্য সম্পদকে কাজে লাগিয়ে সমাজের দরিদ্রতর শ্রেণীকে যে কোনও প্রকার কায়েমি স্বার্থের কবল থেকে মুক্ত করে তাদের হিতার্থে এক

কার্যকর ও গণতান্ত্রিক সমবায় আন্দোলনকে রূপ দিতে বদ্ধপরিকর। এই উদ্দেশ্যসাধনে সরকারের আন্তরিক প্রচেষ্টা হবে সমাজের সর্বস্তরের মানুষের মধ্যেও এক সর্বব্যাপী সমবায় চেতনা গড়ে তোলা যা সমবায় আন্দোলনের সঠিক অগ্রগতিকে কাঙিক্ষত পথে সুনিশ্চিত করতে পারে।

পশ্চিমবঙ্গ রাজ্যের সমবায় আন্দোলন যে সন্দেহাতীতভাবে গ্রামীণ অর্থনীতির ক্ষেত্রে বৈশিষ্ট্যপূর্ণ পরিবর্তন সাধনে সঠিক ভূমিকা গ্রহণ করে সমাজের দুর্বলতর শ্রেণীকে উন্নততর জীবনযাত্রার পথ দেখাবে—এ ব্যাপারে আমি খুবই আশাবাদী।

এই সকল বিষয়ের পরিপ্রেক্ষিতে, আমি এখন সভার মাননীয় সদস্যদের কাছে আবেদন করছি তারা যেন রাজ্যে সমাজের সব স্তরে সমবায় আন্দোলনের বিস্তারকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য সক্রিয় সহযোগিতা ও সমর্থন করেন। এই বলেই আমি এই সভার কাছে আমার বিভাগের ব্যয়বরাদ্দ অনুমোদনের জন্য সুপারিশ করছি।

## DEMAND No. 58

### Major Heads : 2435—Other Agricultural Programmes and 4435—Capital Outlay on Other Agricultural Programmes

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 18,52,35,000 be granted for expenditure under Demand No. 58, Major Heads : "2435—Other Agricultural Programmes and 4435—Capital Outlay on Other Agricultural Programmes" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 6,11,28,000 already voted on account)

(The Printed Budget Speech on Demand No. 58 of Shri Birenda Kumar Moitra was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ৫৮ নং দাবির অন্তর্গত মুখ্যখাত '২৪৩৫—কৃষি সম্পর্কীয় অন্যান্য কার্যসূচি' এবং '৪৪৩৫—কৃষি সম্পর্কীয় অন্যান্য কার্যসূচির' জন্য মূলধনগত ব্যয় বাবদ ১৮,৫২,৩৫,০০০ (আঠারো কোটি বাহান্ন লক্ষ পঁয়ত্রিশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। ইতিমধ্যে

অন্তর্বর্তীকালীন ব্যয় বরাদ্দ বাবদ প্রস্তাবিত ৬,১১,২৮,০০০ (ছয় কোটি এগারো লক্ষ আটাশ হাজার) টাকা উক্ত দাবির মধ্যে ধরা আছে।

**পশ্চিমবঙ্গের কৃষি বিপণন ব্যবস্থার সামগ্রিক চিত্র**

উৎপাদনের হাত ধরে আসে বিপণন। উপযুক্ত বিপণন ব্যবস্থা উৎপাদক ও ক্রেতা ভোক্তাগণকে সন্তুষ্ট করতে পারে। এই 'উপযুক্ত বিপণন ব্যবস্থা' অত্যন্ত জটিল প্রক্রিয়া। বিশেষত মিশ্র-অর্থনৈতিক পরিকাঠামোর মধ্যে। কৃষি পণ্যের উৎপাদন বাড়ার সঙ্গে সঙ্গে ক্রেতা-ভোক্তাগণের সজাগ দৃষ্টিও বৃদ্ধি পাচ্ছে। এরই ফলে প্রচলিত বিপণন ব্যবস্থার উপর ক্রমান্বয়ে চাপ বেড়ে চলেছে এবং বাছাই প্রক্রিয়া থেকে শুরু করে বাজারজাতকরণ, পরিবহন, গুদামজাতকরণ, প্রক্রিয়াজাতকরণ, সংরক্ষণ ও হস্তান্তরকরণ কাজগুলিকে যথেষ্ট গুরুত্ব লাভ করছে। ক্রমান্বয়ে এই কাজগুলি বিভিন্ন বাজার চত্বরে প্রসার লাভ করে চলেছে। লোকসংখ্যা বাড়ছে এবং সঙ্গে সঙ্গে প্রযুক্তির সহায়তা ও কৃষকভাইদের উদ্যোগে বছরের পর বছর কৃষিপণ্যের উৎপাদন বৃদ্ধি পাচ্ছে। কিন্তু এই উৎপাদন বৃদ্ধ তখনই সফল হবে যখন সন্তোষজনক সবরাহ ও কৃষকের উপযুক্ত মূল্য প্রাপ্তি ঘটবে উৎপাদকের উৎপাদিত পণ্যের উপযুক্ত মূল্য ও আনুষঙ্গিক ব্যবস্থাসহ ক্রেতা-ভোক্তাদের সুবিধার্থে কৃষি বিপণন বিভাগ সীমিত আর্থিক ক্ষমতা ও লোকবল নিয়ে সুষ্ঠু বিপণন ব্যবস্থা গড়ে তোলার লক্ষ্যে বিশেষ বিশেষ প্রকল্প রচনা এবং রূপায়িত করে চলেছেন এবং সারা রাজ্য জুড়ে এক সুসংবদ্ধ বিপণন পরিকাঠামো তৈরির কাজে ব্রতী হয়েছেন। এই লক্ষ্যে উপনীত হওয়ার উদ্দেশ্যে নিয়ন্ত্রিত বাজার সমিতিগুলি এক বিশেষ ভূমিকা পালন করার সর্বাত্মক চেষ্টা করে চলেছে। কিন্তু অর্থের অভাবে প্রয়োজনের তুলনায় অনেক কাজই করা সম্ভব হচ্ছে না।

অতীতের অভিজ্ঞতায় দেখা যায় প্রচলিত আইনের ধারাগুলি সুষ্ঠুভাবে নিয়ন্ত্রিত বাজার কমিটি পরিচালনার ক্ষেত্রে যথেষ্ট নয়। এজন্য নিয়ন্ত্রিত বাজারগুলি যাতে উৎপাদক-ক্রেতা ও ভোক্তা সকলের স্বার্থরক্ষা করতে পারে, সেইভাবে আইনের ধারাগুলি পরিবর্তন এবং সংযোজন করার জন্য অভিজ্ঞ বিশেষজ্ঞদের পরামর্শ গ্রহণ করা হচ্ছে। এ ব্যাপারে আমরা মাননীয় বিধায়কদের সুচিন্তিত পরামর্শ আহ্বান করছি।

হাট-বাজারগুলি মূলত শহর বা আধা শহর বা বর্ধিষ্ণু গ্রামাঞ্চলে অবস্থিত। কিন্তু ফসল উৎপন্ন হয় গ্রামাঞ্চলে বা প্রত্যন্ত গ্রাম্য এলাকায়। রাস্তাঘাট বা পরিবহনের অসুবিধা থাকায় বেশিরভাগ সময় ক্ষুদ্র বা প্রান্তিক কৃষক স্বল্প পরিমাণ উৎপাদিত ফসল খামার থেকে বাজারে বয়ে এনে বিক্রি করার উৎসাহ পায় না। এই সব কৃষকদের উৎসাহ প্রদানের জন্য বাজার সংযোগকারী রাস্তা তৈরি ও উন্নতিসাধন এবং পরিবহনের জন্য

ভরতুকিতে রিকশাভ্যান, উন্নতমানের গোযান ইত্যাদির বিলি বন্টন এই বিভাগের একটি অন্যতম কাজ। অর্থের অভাবে প্রয়োজনের তুলনায় সীমিত পরিমাণ চাহিদা পূরণ করা সম্ভব হয়েছে।

মরশুমের বিশেষ একটি সময়ে ফল ও শাকসবজি বেশি পরিমাণে উৎপাদিত হয়। আবার প্রাকৃতিক দুর্যোগবশত কোনও কোনও সময় গাছ থেকে ফল ঝরে পড়ে। এইসব ফসল সহজে পচনশীল এবং দূরের বাজারে সত্ত্বর স্থানান্তরিত করে বিক্রি করা সম্ভব হয় না। যেমন টমাটো, আম, আনারস, পেয়ারা ইত্যাদি। এগুলি রক্ষা করার জন্য সীমিত ব্যবস্থাপনার মধ্যে সংরক্ষণের জন্য প্রশিক্ষণ প্রদান ও কমিউনিটি ক্যানিং ব্যবস্থার মাধ্যমে ইচ্ছুক জনগণকে ফল সংরক্ষণের সুবিধা দেওয়া হচ্ছে।

সীমিত ক্ষমতায় সুদক্ষ এবং সুসংবদ্ধ বিপণন পদ্ধতি প্রতিষ্ঠা করতে আমাদের দীর্ঘ পথ অতিক্রম করতে হবে, তবু আনন্দের সঙ্গে আপনাদের জানাচ্ছি যে, সুসংবদ্ধ বিপণন পদ্ধতির পরিকাঠামোর সুবাদে কৃষকেরা কৃষিপণ্যের বাজারে উৎসাহব্যঞ্জক সুফল পেতে শুরু করেছে। কৃষি বিপণন বিভাগের তদারকির ফলে ১৯৯৮-৯৯ সালে পাটের বাজারে পশ্চিমবঙ্গের পাটচাষীরা পাটের দাম আশানুরূপ পেয়েছেন।

১৯৯৮ সালের আলুর ক্ষেত্রেও চাষীরা গোড়া থেকেই উপযুক্ত মূল্য পেয়েছেন। অবশ্য ১৯৯৮ সালের শেষের দিকে বেশি মুনাফা লাভের আসায় কতিপয় ব্যবসায়ী সময়মতো হিমঘর থেকে আলু বের না করার ফলে তাদের পছন্দমতো মূল্য পাননি।

১৯৯৮ সালে রবি মরশুমের গোড়া থেকে পেঁয়াজ-সহ শাকসবজির উচ্চমূল্য সাধারণ মানুষকে ভীষণ কষ্টে ফেলে দেয়। বলা বাহুল্য এই অবস্থা সারা ভারতবর্ষ জুড়ে চলতে থাকে। এ অবস্থার কারণ দেশ জুড়ে প্রাকৃতিক দুর্যোগ, অকালবর্ষণ ইত্যাদি। পশ্চিমবঙ্গে পেঁয়াজ আসে অন্য রাজ্য থেকে। পাইকারিভাবে পেঁয়াজের সংরক্ষণ ব্যবস্থা গড়ে ওঠেনি। তাই রপ্তানিকারক প্রদেশগুলিতে পেঁয়াজের মূল্য বেশি থাকায়, পশ্চিমবঙ্গবাসিদের জন্য কোনও সুরাহা করা সম্ভব হয়নি। তবে এ কথা দাবি রাখে যে, অন্যান্য সব রাজ্যে এমনকি আলুর উৎপাদক প্রদেশগুলিতে যথা উত্তরপ্রদেশ, পাঞ্জাব প্রভৃতি রাজ্যে আলু অগ্নিমূল্য হলেও পশ্চিমবঙ্গে তুলনামূলকভাবে কম ছিল এবং কৃষকেরাও লাভবান হয়েছেন।

পরীক্ষামূলকভাবে প্রদর্শনীর ক্ষেত্র স্থাপনের মাধ্যমে চাষীদের পেঁয়াজ উৎপাদনে আমরা উৎসাহ দেওয়ার চেষ্টা করেছি।

**বাজার নিয়ন্ত্রণ**

গ্রামীণ হাট বাজারগুলিতে ন্যূনতম পরিকাঠামো ব্যবস্থা না থাকার ফলে চাষী,

ব্যবসায়ী ও কৃষিজ বিপণনের সঙ্গে জড়িত বাজার ব্যবহারকারিদের অত্যন্ত অসুবিধার মধ্যে বেচাকেনার কাজ করতে হয়। তদুপরি অসাধু ব্যবসায়ীদের উপস্থিতি ও বাজার চলতি বিভিন্ন অন্যায্য রীতি থাকায় প্রায়শই দরিদ্র চাষীরা বঞ্চনার শিকার হন। তাই বর্তমান বিপণন ব্যবস্থার সংস্কার সাধন-সহ গ্রামীণ হাট বাজারগুলিতে ছাউনি, পানীয় জল ও শৌচাগার প্রভৃতি একান্ত প্রয়োজনীয় পরিকাঠামো নির্মাণের কাজ সীমিত ক্ষমতার মধ্যে এগিয়ে চলেছে। পশ্চিমবঙ্গ কৃষিজাত পণ্য বিপণন (নিয়ন্ত্রণ) আইন, ১৯৭২ অনুযায়ী গুণগত মান ও সঠিক ওজন অনুসারে এবং সুস্থ্য প্রতিযোগিতার মাধ্যমে কৃষিজ পণ্যের উপযুক্ত দাম সুনিশ্চিত করতে চাষী, ব্যবসায়ী ও জনপ্রতিনিধিদের নিয়ে গঠিত নিয়ন্ত্রিত বাজার সমিতিগুলির তৎপর প্রচেষ্টা অব্যাহত রয়েছে। অতীতে অভিজ্ঞতায় দেখা যায় প্রচলিত আইনের ধারাগুলি সুষ্ঠুভাবে নিয়ন্ত্রিত বাজার সমিতি পরিচালনার ক্ষেত্রে যথেষ্ট নয়, এজন্য নিয়ন্ত্রিত বাজারগুলিতে যাতে উৎপাদক-ক্রেতা ও ভোক্তা সকলের স্বার্থ রক্ষা করতে পারে, সেইভাবে আইনের ধারাগুলির পরিবর্তন এবং সংযোজন করার জন্য বিশেষজ্ঞদের পরামর্শ নেওয়া হচ্ছে। ১৯৯৮-৯৯ আর্থিক বছরের শেষে মোট ৪৫টি নিয়ন্ত্রিত বাজার সমিতি সরকার কর্তৃক সংগঠিত হয়েছে এবং এই সমিতিগুলির আওতায় ইতিমধ্যে ৪২টি প্রধান বাজার চত্ত্বর ও হিমঘর-সহ ৪৯৮টি উপ-বাজার চত্ত্বর গোষিত হয়েছে। কলকাতার বাইরে মোট ১২০টি পাইকারি বাজার নিয়ন্ত্রণ কর্মসূচির আওতায় আনা হয়েছে, এ ছাড়াও ১৩২টি সরকারি মালিকানাধীন হাট-বাজার দীর্ঘমেয়াদি লিজের বিনিময়ে বিভিন্ন বাজার সমিতিকে পরিচালনার জন্য দেওয়া হয়েছে। এই সকল হাট-বাজরগুলিতে পণ্য বিপণনের সঙ্গে সঙ্গে নিয়ন্ত্রিত বাজার সমিতির সংগৃহীত অর্থ ছাড়াও কেন্দ্রীয় তথা রাজ্য সরকারের আর্থিক অনুদানে উন্নয়নের কাজ চলছে।

**পরিকাঠামো**

১। (ক) প্রধান ও উপ-বাজার চত্ত্বর নির্মাণের ফলে পুরাতন বাজারের ভিড় ও রাস্তার ধারে কেনাবেচা কিছু পরিমাণে এড়ানো সম্ভব হয়েছে। কিন্তু এখনও অনেক কাজ বাকি।

(খ) বিক্রয়ের জন্য ছাউনি থাকার ফলে কিছু সংখ্যক বাজারের ব্যবহারকারিরা সব ঋতুতেই বাজার ব্যবহার করতে সক্ষম হয়েছেন।

(গ) নিয়ন্ত্রিত বাজার সমিতি কর্তৃক নির্মীয়মাণ বাজারগুলিতে উপযুক্ত প্রবেশপথ ও অভ্যন্তরীণ পথ থাকার ফলে বর্ষাকালেও বাজারে প্রবেশ ও চলাচলের কোনও অসুবিধা হয় না।

(ঘ) বাজার চত্ত্বরের মধ্যে অবস্থিত শস্য গোলা, শ্রেণী বিভাজন করার জন্য

ছাউনি ও পাট পেষণযন্ত্র, গ্রামাঞ্চলে মজতুকরণের সমস্যা বহুলাংশে সমাধান করেছে এবং প্রয়োজনে পাট সংগ্রহ অভিযানের সহায়ক হয়েছে। এ পর্যন্ত মজুতকরণের জন্য নিয়ন্ত্রিত বাজার প্রকল্পের আওতায় ৭৫,০০ মেট্রিক টন স্থান সৃষ্টি হয়েছে।

**দোকান তথা গুদাম**

১৫টি বাজার সমিতি বাজার চত্বরে গুদাম সংলগ্ন দোকা ঘর ব্যবসায়ীদের ভাড়া দিয়েছে।

**আর্থিক সাহায্য**

নির্বাচিত কিছু কিছু বাজার সমিতি গচ্ছিত ফসলের বিনিময়ে ঋণদানের প্রকল্প চালু করেছে। এই প্রকল্প ফসল তোলার সঙ্গে সঙ্গে প্রান্তিক চাষীদের অভাবি বিক্রয়ের হাত থেকে রক্ষা করার উদ্দেশ্যে গৃহীত হয়েছে।

**আইনগত সাহায্য**

নিয়ন্ত্রিত বাজার প্রকল্প অনুসারে কেনাবেচায় কোনও বিরোধ সৃষ্টি হলে নিয়ন্ত্রিত বাজার সমিতি আইন মোতাবেক তার সমাধান করে থাকে। এ ছাড়া কেনাবেচার ক্ষেত্রে আইনসম্মত রসিদ দেওয়া হয়।

**নাগরিক পরিষেবা**

নিয়ন্ত্রিত বাজার সমিতিগুলি বাজার চত্বর ও সংলগ্ন এলাকায় পানীয় জল, শৌচাগার, গাড়ি ও ভ্যান রাখার জায়গা ও নিষ্কাশনের উপযুক্ত প্রণালী নির্মাণের কাজ করে চলেছেন। এ ছাড়া বাজার চত্বরে বিশ্রাম নেওয়ার জন্য কয়েকটি বাজার সমিতি কৃষাণভবন নির্মাণ করেছেন। ভবিষ্যতে চাহিদা ও আর্থিক স্বচ্ছলতা সাপেক্ষে আরও কিছু নাগরিক পরিষেবামূলক প্রকল্প গ্রহণের পরিকল্পনা আছে। পাকা সড়কের পাশে কৃষক বিশ্রামাগার তৈরি করা হচ্ছে। প্রয়োজনে কৃষকেরা রোদ বৃষ্টি ঝড় প্রভৃতি থেকে রক্ষা পাওয়ার জন্য এই সব স্থানে আশ্রয় গ্রহণ করতে পারেন।

পশ্চিমবঙ্গে হাট বাজারগুলির সামগ্রিক উন্নয়নের অন্তরায় একদিকে যেমন আর্থিক অপ্রতুলতা অন্যদিকে আবার—

১। নিয়ন্ত্রিত বাজার এলাকায় বাজার/হাটের মালিকানা বাজার সমিতি ছাড়াও বিভিন্ন ব্যক্তি ও সংস্থার হাতে থাকার দরুন পরিচালনার ভিন্ন ভিন্ন

নিয়মবিধির উপস্থিতি যা নিয়ন্ত্রণ কর্মসূচি রূপায়ণে ব্যাঘাত সৃষ্টি করছে।

২। নতুন হাট বাজার নির্মাণের জন্য জমির অভাব ও জমি অধিগ্রহণের জটিলতা।

৩। বিভিন্ন অজুহাতে ব্যবসায়ীগণ কর্তৃক আদালতে মামলা দায়ের ইত্যাদি।

**পশ্চিমবঙ্গ রাজ্য বিপণন পর্ষদ**

পশ্চিমবঙ্গ কৃষিজ বিপণন (নিয়ন্ত্রণ) আইন, ১৯৭২ অনুসারে পশ্চিমবঙ্গ রাজ্য বিপণন পর্ষদ স্থাপিত হয়েছে। বাজার সমিতির ক্রিয়াকলাপের সমন্বয় সাধন, পরিচালনা, তত্ত্বাবধান ও নিয়ন্ত্রণ হল পর্ষদের মূল কাজ। পর্ষদ বাজার সমিতির হিসাব পরীক্ষা করে ও বার্ষিক আয়ব্যয়ের উপর নিয়ন্ত্রণ রাখে। উন্নয়নমূলক কাজের পরিকল্পনা গ্রহণ, প্রতিচিত্রের রূপায়ণ ও সম্ভাব্য ব্যয়ের হিসাব করার মতো বিশেষজ্ঞ সুলভ পরামর্শ প্রদানের জন্য উচ্চপদ থেকে অবসরপ্রাপ্ত দুইজন বাস্তুকারকে নিয়োগ করা হয়েছে। বিভিন্ন ধাপে কার্য নির্বাহের তত্ত্বাবধান এই 'সেলের' উপর অর্পিত হয়েছে। পর্ষদ স্তরে প্রায়োগিক সেলকে অধিকতর শক্তিশালী করার প্রয়োজন আছে। বাজার সমিতির উন্নয়নমূলক কাজের দ্রত ও ফলপ্রদ রূপায়ণের লক্ষ্যে আরও কয়েকজন বাস্তুকার শীঘ্রই নিয়োগ করা হবে।

**আলুর উৎপাদন ও হিমঘর**

অকালবর্ষণের কারণে ৯৮-৯৯ আর্থিক বছরে আলুর চাষ দেরিতে শুরু হয়। কৃষি দপ্তরের হিসেব অনুযায়ী ১৯৯৯ সালে আলুর উৎপাদন আনুমানিক ৭২ লক্ষ মেট্রিক টন হবে বলে আশা করা যায়।

১৯৯৭ সাল থেকেই আমার দপ্তর হিমঘরের দ্রুত স্থান সম্প্রসারণের লক্ষ্যে কাজ করে যাচ্ছে। ১৯৯৮-৯৯ আর্থিক বছরে মোট ১১টি নতুন হিমঘরের অনুজ্ঞাপত্র বা লাইসেন্স দেওয়া হয়। এ ছাড়া পুরনো ৯টি হিমঘর সম্প্রসারিত হয়েছে। যার ফলে ৯৮-৯৯ সালে হিমঘরগুলিতে ২ লক্ষ মেট্রিক টন অতিরিক্ত ধারণ ক্ষমতা সৃষ্টি হয়েছে। বর্তমানে পশ্চিমবঙ্গে ৩২৩টি হিমঘর চালু আছে (এর মধ্যে ২৮২টি বেসরকারি এবং ৪১টি সমবায় হিমঘর) যাদের মোট ধারণ ক্ষমতা ৩৪ লক্ষ মেট্রিক টন। আমি আশা করি বর্তমানে হিমঘরের যে ধারণ ক্ষমতা রয়েছে তা বৃহৎ, ক্ষুদ্র, প্রান্তিক কৃষক, ব্যবসায়ী এবং অন্যান্য শ্রেণীর সংরক্ষণকারিদের ১৯৯৯ সালে হিমঘরে স্থান সংরক্ষণের চাহিদা মেটাতে সক্ষম হবে।

গতবছর প্রতিকূল আবহাওয়ার জন্য পশ্চিমবঙ্গ তথা সারা ভারতবর্ষে আলুর উৎপাদন

খুবই কম ছিল। যার ফলে বছরের শুরু থেকেই দাম উর্ধ্বমুখী থাকে। প্রতিবেশী রাজ্য থেকে ব্যবসায়ীরা ফসল ওঠার মুখেই চড়া দাম দিয়ে এ রাজ্যের আলু নিয়ে যায়। যদিও এর ফলে এ রাজ্যের অধিকাংশ হিমঘরগুলির শতকরা ২০ থেকে ২৫ ভাগ জায়গা খালি পড়ে থাকে এবং মূল্য বৃদ্ধি চলতে থাকে। তবে এ কথা আমি বলতে পারি যে, দীর্ঘদিন পর এই প্রথম প্রকৃত আলু চাষী তাদের উৎপাদিত ফসলের যথেষ্ট লাভজনক দাম পেয়েছেন। আমি এ কথাও বলব অন্যান্য রাজ্যের থেকে পশ্চিমবঙ্গে আলুর দাম তুলনামূলকভাবে কম ছিল। এ রাজ্যে আরও ১৩টি নতুন হিমঘর নির্মাণের অনুমতি দেওয়া হয়েছে এবং বেশ কয়েকটি চালু হিমঘর সম্প্রসারিত হবে। আমি আশা রাখি ২০০০ সালে আলু সংরক্ষণের মরশুমে হিমঘরের ধারণ ক্ষমতা ৩৫.৫ লক্ষ মেট্রিক টনে পৌঁছাবে।

উত্তরবঙ্গের জেলাগুলিতে উত্তরোত্তর আলুর চাষ বৃদ্ধি পাওয়ায় ১৯৯৭-৯৮ এবং ১৯৯৮-৯৯ সালে জলপাইগুড়ি জেলায় ৪টি এবং কোচবিহার জেলায় ১টি নতুন হিমঘর নির্মাণের অনুমতি দেওয়া হয়েছে। জলপাইগুড়ি জেলায় ২টি হিমঘর এ বছর চালু হবে বলে আশা করা যায়। এর ফলে এই জেলায় অতিরিক্ত ২ লক্ষ কুইন্টাল বা ২০ হাজার মেট্রিক টন ধারণ ক্ষমতা বৃদ্ধি পাবে।

১৯৯৮-৯৯ সালের বাজেট বক্তৃতায় হিমঘর পরিদর্শনের জন্য টাস্ক ফোর্স গঠনের কথা বলেছিলাম। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি আমার দপ্তরের জেলা আধিকারিক, মহকুমা আধিকারিক এবং সহ-বাস্তুকারদের নিয়ে আমি পরিদর্শক দল গঠন করি এবং এদের নিয়মিত হিমঘর পরিদর্শন ও পর্যবেক্ষণের ফলে বিগত দু বছরে যান্ত্রিক গোলযোগ বা হিমঘর কর্তৃপক্ষের গাফিলতিতে আলু নষ্ট হবার কোনও ঘটনা ঘটেনি।

আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি, হিমঘরে সুষ্ঠুভাবে আলু সংরক্ষণের উদ্দেশ্যে আমার দপ্তর হিমঘরে নিয়োজিত যান্ত্রিক ও কারিগরিবিদ্‌গণের জন্য বিশেষজ্ঞ দ্বারা বিশেষ প্রশিক্ষণ শিবিরের আয়োজন করেছে। এর ফলে হিমঘরে স্থাপিত যন্ত্রপাতির ব্যবহার ও রক্ষণাবেক্ষণে তাদের সম্যক জ্ঞান লাভের সুফল স্বরূপ হিমঘরে যান্ত্রিক গোলযোগের কারণে ক্ষতির সম্ভাবনা কমেছে।

হিমঘরগুলি যাতে সুষ্ঠুভাবে চালিত হয় এবং কৃষক তথা অন্যান্য সংরক্ষণকারিগণ আলু সংরক্ষণের নিয়মাবলী এবং বিধি নিষেধ সম্বন্ধে যাতে সম্যকভাবে ওয়াকিবহাল হন সে জন্য আমার দপ্তর হিমঘর কর্তৃপক্ষ, কৃষক তথা অন্যান্য শ্রেণীর সংরক্ষণকারিদের নিয়ে প্রশিক্ষণ শিবিরের আয়োজনের প্রস্তাব করেছে।

আনন্দের সঙ্গে আরও একটি সংবাদ জানাই, উত্তরবঙ্গে অবস্থিত জেলাগুলিতে মোট

৭টি হিমঘর স্থাপনের মাধ্যমে ৬২,০০০ মেট্রিক টন আলু হিমঘরে সংরক্ষণের ব্যবস্থা করতে সমর্থ হয়েছি। ২০০০ সালে আলু সংরক্ষণের সময়, এই সংরক্ষণ ব্যবস্থা বাড়িয়ে মোট ১,০০,০০০ (এক লক্ষ) মেট্রিক টনে নিয়ে যেতে পারব বলে আশা রাখি।

**শস্য মজুতভিত্তিক অগ্রিম অর্থদান প্রকল্প**

ফসল কাটার পরই কৃষিজ পণ্য বাজারে আসতে থাকে। অতি অল্প সময়ের ব্যবধানে প্রচুর পণ্য বাজারে আসতে থাকায় পণ্যের দাম নিম্নমুখী হয়। স্থানাভাব ও অর্থাভাবে কৃষকেরা ফসল ধরে রাখতে পারেন না এবং কম দামে ফসল বিক্রি করতে বাধ্য হন। ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের সুবিধার্থে 'শস্য মজুতভিত্তিক অর্থ প্রদান' প্রকল্প আমার দপ্তর নিয়ন্ত্রিত বাজার সমিতি মারফৎ চালু করেছেন।

আলুর ক্ষেত্রেও দেখা যায় হিমঘরে আলু জমা রাখার পর অভাবি বিক্রির জন্য কৃষকেরা আলুর বন্ড অসময়ে বিক্রি করে দেন। এ ব্যাপারে ব্যাঙ্ক দ্বারা গৃহীত ঋণ প্রকল্পের মাধ্যমে বন্ধকি লগ্নির পরিকল্পনা সংযুক্তিকরণের ব্যবস্থা সুপারিশ করছি।

**খামার পর্যায়ে উন্নতমানের শস্যগোলা নির্মাণ**

শস্যদানার উপযুক্ত সংরক্ষণের অভাবে অভিজ্ঞতাতে দেখা যায় প্রায় ২০-৩০ শতাংশ পণ্য নষ্ট হয় যা উল্লেখযোগ্যভাবে অভাব ও মূল্য বৃদ্ধির যথেষ্ট সহায়ক।

অনুরূপ বিনষ্ট পণ্যের যথাযথ রক্ষার উপায় নির্ধারণের পদক্ষেপ হিসাবে গ্রামীণ পর্যায়ে উন্নতমানের শস্যগোলার নির্মাণ প্রকল্প সরকারি অনুদানের মাধ্যমে গ্রহণ করা হয়। বিগত কয়েক বৎসরে এই প্রকল্পে অনুদান বাবদ অর্থ বরাদ্দ করা হয়েছে। এই প্রকল্পের অংশ হিসাবে নির্মিত শস্যাধারগুলির উপযুক্ত ব্যবহারের পদ্ধতি ও কীটনাশক ব্যবহারের প্রশিক্ষণ ভার সরকারের সহযোগিতায় প্রতি বৎসরেই প্রতি জেলায় কৃষকদের দেওয়া হয়।

আগামী ১৯৯৯-২০০০ সালেও এই প্রকল্পটি চালু রাখার প্রস্তাব রাখছি।

**কৃষি ক্ষেত্র-খামার থেকে বাজার সংযোগাকারী রাস্তার উন্নয়ন**

কৃষি বিপণন দপ্তরের অধীনে চাষীদের স্বার্থ রক্ষার ব্যাপারে যে প্রকল্পগুলি চালু আছে তার মধ্যে বাজার সংযোগকারী রাস্তার উন্নয়ন প্রকল্প সর্বাধিক গুরুত্বপূর্ণ। এই প্রকল্পের ফলে কৃষক, ব্যবসায়ী এমনকি গ্রামের সাধারণ মানুষ বিশেষভাবে উপকৃত হচ্ছেন।

সংযোগকারী রাস্তা নির্মাণ ও মেরামতের কাজে নিয়ন্ত্রিত বাজার সমিতিগুলিও সাধ্যমতো কার্যক্রম গ্রহণ করেছেন এবং অর্থ বিনিয়োগ করছেন। পূর্বের বৎসরগুলির ন্যায় বর্তমান আর্থিক বৎসরেও এই দপ্তর থেকে ৩০টি প্রকল্পের মাধ্যমে মোট ৪৬·কিমি রাস্তার উন্নয়ন ও নির্মাণ বাবদ মোট ১,০৭,৫০,০০০ টাকা ব্যয়ের উদ্যোগ গ্রহণ করা হয়েছে এবং আগামী ১৯৯৯-২০০০ সালের জন্য উক্ত প্রকল্পের জন্য ১,৭২,০০,০০০ (এক কোটি বাহাত্তর লক্ষ) টাকার প্রস্তাব রাখছি।

**উন্নতমানের গরুর গাড়ি ও রিক্‌শা ভ্যান**

কৃষকের উৎপাদিত ফসল ক্ষেত থেকে খামারে বা বাজারে সহজে পরিবহন করার সুযোগ সৃষ্টি করার জন্য উন্নতমানের গরুর গাড়ি এবং রিক্‌শা ভ্যান ভরতুকিতে বিলিবন্টনের ব্যবস্থা করেছি। গ্রাহক ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের মধ্যে এই প্রকল্পটি ইতিমধ্যে যথেষ্ট জনপ্রিয় হয়ে উঠেছে। গ্রামীণ পরিবহনের ক্ষেত্রে এই দুই ধরনের যানের গুরুত্ব অপরিসীম। সীমিত বরাদ্দকৃত অর্থের মাধ্যমে ১৯৯৮-৯৯ সালে উন্নতমানের গোযান ও রিক্‌সা ভ্যান ভরতুকিতে বিলির ব্যবস্থা আছে। আগামী ১৯৯৯-২০০০ সালেও এই প্রকল্প চালু রাখার প্রস্তাব রাখছি।

**পাট শ্রেণীবিন্যাসকরণের প্রশিক্ষণ**

এই রাজ্যে পাট একটি গুরুত্বপূর্ণ অর্থকরি ফসল। পাট বিপণনকে সাহায্য করার জন্য উন্নতমানের পাট উৎপাদন এবং শ্রেণীবিন্যাস সংক্রান্ত কাজের জন্য প্রশিক্ষণ ব্যবস্থা চালু আছে। এই শ্রেণীবিন্যাস ছাড়াও বিভিন্ন প্রযুক্তি প্রয়োগ করে কিভাবে উন্নততর পাটের আঁশ পাওয়া যেতে পারে, হাতে-কলমে চাষীদের দেখিয়ে দেওয়া এই প্রশিক্ষণের অন্যতম উদ্দেশ্য।

উন্নতমানের পাট উপাদনে এবং শ্রেণীবিন্যাসের জন্য আমরা ভারত সরকারের সাহায্যে নতুন প্রযুক্তি প্রয়োগের চেষ্টাও করছি। উত্তরবঙ্গ ও দক্ষিণবঙ্গে কাঁচা পাট যাতে ন্যূনতম সহায়ক মূল্যের নিচে না নামে তার জন্য আমার দপ্তর ভারত সরকারের পাট নিগমের সঙ্গে নিয়মিত যোগাযোগ রেখে চলেছে যাতে কোনও চাষী সহায়ক মূল্যের নিচে বা অভাবিমূল্যে বিক্রয় করতে বাধ্য না হয়। ১৯৯৮ সালে ভারত সরকারের পাট নিগম, বাণিজ্যিক মূল্য ও সহায়ক মূল্য প্রকল্পে সর্বমোট ৮৬,৯০২ কুইন্টাল কাঁচা পাট সংগ্রহ করে। ১৯৯৯-২০০০ সালেও এই প্রকল্প চালু রেখে চাষীর স্বার্থে পাট সংগ্রহের ব্যবস্থা থাকবে।

**ফল ও সবজি সংরক্ষণ**

সাধারণভাবে দেখা যায় সংরক্ষণের অভাবে এবং অন্যান্য কারণে ২০-৩০ শতাংশের বেশি শাক-সবজি প্রতি বছর নষ্ট হয়। অথচ পুষ্টি জোগানের ক্ষেত্রে ফল ও সবজির অবদান অনস্বীকার্য।

আমাদের রাজ্যে যেসব ফল পর্যাপ্ত পরিমাণে উৎপাদিত হয় তার মধ্যে আম, আনারস, পেয়ারা এবং সবজির মধ্যে টমেটো উল্লেখযোগ্য। যেহেতু এগুলি মরশুমি ফল এবং মরশুমে প্রচুর পরিমাণে পাওয়া যায় তাই উৎপাদকেরা ফসল বেশি হলে যথাযথ দাম পান না। আবার মরশুম ছাড়া অন্য সময়ে এগুলি সহজে পাওয়া যায় না অথবা অধিক মূল্য দিয়ে কিনতে হয়। এই ফল ও টমেটো সহজে পচনশীল।

এই প্রকার পচনশীল ফল-ফলাদির নষ্টজনিত ক্ষতির হাত থেকে রক্ষা করতে ও চাষীভাইদের উপযুক্ত মূল্য দেবার প্রচেষ্টায় এবং অসময়ের প্রয়োজনমতো ব্যবহারের সুযোগ সৃষ্টির একমাত্র উপায় ফল ও সবজি সংরক্ষণ। এ ব্যাপারে আমার দপ্তর কয়েকটি প্রয়োজনীয় পদক্ষেপ নিয়েছে। আমার দপ্তর সারা পশ্চিমবঙ্গে জেলাওয়ারি ২৪টি ফল ও সবজি সংরক্ষণ ও প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন ইতিমধ্যে করেছে। এ ছাড়াও ১টি কালিয়াগঞ্জ নিয়ন্ত্রিত বাজার কর্তৃক পরিচালিত ফল ও সবজি সরক্ষণ কেন্দ্র স্থাপন করা হয়েছে। উপরোক্ত কেন্দ্রগুলিতে মহিলাদের হাতে-কলমে সংরক্ষনের স্বল্পমেয়াদি প্রশিক্ষণ দেওয়া ছাড়া দপ্তরের প্রশিক্ষকদের দ্বারা ফল ও সবজি সংরক্ষণ করে না লাভ না ক্ষতি ভিত্তিতে বিক্রয় করা হয়। অপর দিকে কোনও ব্যক্তি তার নিজস্ব ফল-সবজি প্রয়োজনে নামমাত্র খরচ প্রদান করে এই কেন্দ্রগুলি থেকে তাদের দ্রব্যাদির সংরক্ষণ করার সুযোগ গ্রহণ করতে পারেন।

এ ব্যতীত প্রাক্তন শিক্ষণপ্রাপ্ত ছাত্রীদের দ্বারা সারা রাজ্যে আরও ৮টি ফল ও সবজির সমষ্টি প্রক্রিয়াকরণ কেন্দ্র ইতিমধ্যে বিভিন্ন গ্রামাঞ্চলে চালু করা হয়েছে।

এই কার্যক্রম ১৯৯৯-২০০০ সালে চালু রাখার প্রস্তাব রাখছি।

**কৃষিপণ্যের গুণমান নিয়ন্ত্রণ**

উন্নতমানের কৃষিজ দ্রব্যের বিপণন সুনিশ্চিত করাই এই প্রকল্পের লক্ষ্য। এর ফলে উৎপাদনকারীর ন্যায্য মূল্য ও ভোগকারীর উৎকর্ষ উভয় সুনিশ্চিত হয়। এ জন্যই কৃষিজ পণ্য (মান এবং চিহ্নিতকরণ) আইন, ১৯৩৭ অনুযায়ী কৃষিপণ্য দ্রব্যের মান নির্ধারণ এখনও চালু আছে। এটি স্বেচ্ছা প্রবৃত্ত আইন। এই আইনের অনুবিধি অনুসারে শ্রেণীবিন্যস্ত উৎপন্ন দ্রব্যকে আগমার্ক দ্রব্য বলে। আগমার্ককে জনপ্রিয় করে তুলতে আমার দপ্তর পাঁচটি গুণমান নির্ণয়কারী পরীক্ষাগার স্থাপন করেছে। এই পরীক্ষাগারগুলিতে ক্ষুদ্র ব্যবসায়ীর

উৎপাদিত তেল, ঘি, মধু, মশলাপাতি ইত্যাদির গুণমান পরীক্ষা করা হয়।

এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, ১৯৯৮ সালে ভেজালমিশ্রিত সরষের তেল ব্যবহারের ফলে দিল্লিস্থ ককেটি রাজ্যে 'ড্রপসি' রোগের যে প্রাদুর্ভাব হয়েছিল এর পরিপ্রেক্ষিতে এই রাজ্যে নমুনা পরীক্ষার চাহিদা অস্বাভাবিকভাবে বেড়ে যায় এবং সেই সময়ে আমাদের পরীক্ষাগারগুলো সরষের তেল পরীক্ষা করা এবং তার বিশুদ্ধতা নির্ণয়ের ক্ষেত্রে প্রশংসনীয় ভূমিকা পালন করে।

বর্তমানে আমাদের এই পরীক্ষাগারগুলির জপ্রিয়তা বৃদ্ধির উদ্দেশ্যে বিভিন্ন মেলাতে আগমার্ক প্যাকার তাদের আগমার্ক পণ্যের ক্রয়-বিক্রয়ের সুযোগ করে দিয়ে আগমার্ক পণ্যের জনপ্রিয়তা বৃদ্ধির চেষ্টা করা হচ্ছে এবং আশা করা যাচ্ছে আগামী দিনে এই পরীক্ষাগারগুলির কাজের পরিধি আরও বৃদ্ধি পাবে।

**বাজার সংবাদ**

কৃষিজাত পণ্যের বিপণন ব্যবস্থা গ্রহণ করতে বিভিন্ন বাজারের দর-দাম এবং জোগান উৎপাদক ও ভোক্তা অবগত থাকলে উপযুক্ত কৌশল স্থিরের পথে যথেষ্ট সাহায্য করে। ফলস্বরূপ কৃষক লাভজনক বিনিময় করতে পারেন এবং ভোক্তা উপযুক্ত দামে প্রয়োজনীয় সামগ্রী ক্রয় করতে পারেন। এই কারণেই সুষ্ঠু বিপণন ব্যবস্থা স্থির করতে 'বাজার সংবাদ' সংগ্রহ ও প্রচার এই দপ্তরে একটি উল্লেখযোগ্য পদক্ষেপ।

এই দপ্তরের অধীনে মোট একশত একটি অনুরূপ কেন্দ্রের মাধ্যমে প্রধান বাজারগুলির বিপণন সংবাদ সংগ্রহ করা হয় এবং বেতার মাধ্যমের দ্বারা সাধারণের গোচরে আনা হয়। এই দপ্তর পক্ষকালিক, ত্রৈমাসিক ও বিশেষ বিশেষ সংবাদ বুলেটিন নিয়মিত প্রকাশ করে আরও প্রয়োজনীয় তথ্যগুলি বর্তমান ও ভবিষ্যৎ পরিকল্পনা গ্রহণের ক্ষেত্রে যথেষ্ট সহায়ক করে তুলেছে।

:ার্বোপরি সরকারি ও আধা-সরকারি যথা রেল, হসপিটাল জেল জমির ক্ষতিপূরণ প্রদানের সংস্থাগুলির কৃষি জাত পণ্যের ক্রয় এবং তদজনিত ক্ষতিপূরণ প্রদানের ক্ষেত্রে উপযুক্ত বাজার তথ্যগুলি ব্যবহৃত হয়।

বর্তমানে বিভিন্ন নিয়ন্ত্রিত বাজারের মাধ্যমেও 'বাজার সংবাদ' সংগ্রহ ও বিতরন করার ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**বিপণন আধিকারিক ও অন্যান্যদের প্রশিক্ষণ**

প্রতিনিয়তই কৃষি বিপণন প্রযুক্তির ক্ষেত্রে সব নব কলাকৌশল উদ্ভাবন হচ্ছে। এই

অগ্রগতি সম্পর্কে কৃষি বিপণন আধিকারিকবৃন্দ ও বিপণনের সঙ্গে যুক্ত অন্যান্য ব্যক্তিবর্গকে ওয়াকিবহাল রাখার উদ্দেশ্যে তথা কৃষিজ বিপণনের সার্বিক উন্নয়নের লক্ষ্যে বিপণন অধিকারের আধিকারিক, কর্মচারী ও নিয়ন্ত্রিত বাজার সমিতির কর্মচারী ও সদস্যদের জন্য প্রশিক্ষণের ব্যবস্থা উন্নয়নের জাতীয় শিক্ষালয়ে ৭ দিন ব্যাপী গ্রামীণ উন্নয়ন সংক্রান্ত প্রশিক্ষণ নিতে পাঠানো হয়েছিল। ১৯৯৯-২০০০ আর্থিক বছরেও এই প্রকল্প চালু থাকবে।

**কৃষিজ বিপণন সম্প্রসারণ, তথ্য ও জনসংযোগ**

(১) রাজ্যের চাষী, ব্যবসায়ী, জনপ্রতিনিধিদের কৃষি বিপণন কর্মসূচি সম্পর্কিত দায়িত্ব সম্বন্ধে সচেতন করে তুলতে নিয়ন্ত্রিত বাজার সমিতির অন্তর্ভুক্ত প্রধান ও উপ-বাজার পর্যায়ে সারা রাজ্যে বাজার নিয়ন্ত্রণের উপর প্রয়োজনীয় আলোচনাসভা করা হয়।

(২) কৃষিজ বিপণন অধিকার হিমঘরের কার্যাবলীর উপর কৃষকস্তরে বেশ কিছু কর্মশালা তথা প্রশিক্ষণ কর্মসূচির ব্যবস্থাও করে। এর ফলে চাষীদের মধ্যে হিমঘরের কার্যকারিতা সম্পর্কে সচেতনতা বৃদ্ধি পায়। কৃষিজ বিপণনের স্বার্থে বিভিন্ন উন্নয়নমূলক পরিকল্পনা এবং কর্মসূচি জনপ্রিয় করতে রাজ্যের বিভিন্ন স্থানে সংগঠিত মেলা ও প্রদর্শনী বিপণনের মূল উদ্দেশ্যকে সার্থক করে তোলে।

**তরাই অঞ্চলের কোচবিহার, জলপাইগুড়ি এবং শিলিগুড়ি মহকুমার একাংশে বিপণন পরিকাঠামো উন্নয়ন প্রকল্প**

নেদারল্যান্ড সরকারের অর্থানুকূল্যে বিগত ১৯৯৮-৯৯ সালে উত্তরবঙ্গের তরাই অঞ্চলের বাজার উন্নয়ন প্রকল্পের জন্য ৯৮.৪২ লক্ষ টাকার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে। এই অনুদানের সাহায্যে ১১টি বাজার উন্নয়ন ও ৩টি বাজার সংযোগকারী সড়ক নির্মাণ/সংস্কারের পরিকল্পনা নেওয়া হয়েছে।

**পান বিপণন ব্যবস্থার উন্নতিকরণ**

পান বিপণন ব্যবস্থার উন্নতিকল্পে তমলুক নিয়ন্ত্রিত বাজারের অধীন কিছু বাজার সংযোগকারী রাস্তাঘাট নিমার্ণ সম্ভবপর হয়েছে। কিন্তু প্রয়োজনের তুলনায় তা মোটেই যথেষ্ট নয়।

পানের পাতার সজীবতা দীর্ঘস্থায়ী করার জন্য খড়্গপুরে আই. আই. টি.-র সহযোগিতায় তমলুক এবং কাঁথি এলাকায় এক আধুনিক বৈজ্ঞানিক প্রণালী কার্যকরকরণ

পদ্ধতি সরকারের বিবেচনাধীন।

এছাড়া পান সহজে ভারতের বিভিন্ন বাজারে চটজলদি রপ্তানির ব্যাপারে ট্রেন সহজলভ্য করার জন্য বিভিন্ন সময়ে রেল কর্তৃপক্ষের সঙ্গে আলোচনায় বসা হয়েছে। তার সুফল কিছুটা পাওয়া গেছে।

তমলুক এলাকায় পানের বাজার চত্বর নিমার্ণ চিন্তা-ভাবনা রাজ্য সরকারের বিবেচনাধীন। এই প্রসঙ্গে সদস্যদের অবগতির জন্য জানাই পান বর্তমানে উদ্ভিদবিদ্যা (হর্টিকালচার) বিভাগের আওতাভুক্ত। আমরা কেবল বিপণনের দিকটি দেখার চেষ্টা করি।

তমলুক ছাড়া করিমপুর নিয়ন্ত্রিত বাজার সমিতি পান ব্যবসায়ীদের সুযোগ-সুবিধার জন্য ছাউনি (সেড) তৈরি করেছেন। পান ব্যবসায়ীদের জন্য (লকার সুযোগসহ) বিশ্রামাগার তৈরির পরিকল্পনা গ্রহণ করেছেন।

**অনুজ্ঞাপত্র প্রদান**

(১) পশ্চিমবঙ্গ হিমঘর (অনুমতি প্রদান ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৬৬-এর অধীনে হিমঘরের অনুমতিপত্র প্রদান ও হিমঘর নিয়ন্ত্রণ করা হয়।

(২) পশ্চিমবঙ্গ পণ্যাগার আইন, ১৯৬৩-এর অধীনে পণ্যাগারের অনুজ্ঞাপত্র প্রদান করা হয়।

(৩) পাট (অনুমতি প্রদান ও নিয়ন্ত্রণ) আদেশ, ১৯৬১-এর অধীনে পাট ব্যবসায়ীদের অনুজ্ঞাপত্র প্রদান করা হয়।

**নতুন চাষী কল্যাণ পরিকল্পনা**

নতুন চাষী কল্যাণ পরিকল্পনায় নিয়ন্ত্রিত বাজারে নথিভুক্ত চাষীদের আকস্মিক মৃত্যুর ক্ষেত্রে এককালীন কিছু সাহায্য প্রদানের প্রশ্নটি রাজ্য বিপণন পর্ষদ নীতিগতভাবে গ্রহণ করেছে।

বিপণন উন্নয়ন কর্মসূচিকে সফল করার জন্য আমি মাননীয় সদস্যদের পরামর্শ কামনা করি। আমি জানি আমাদের যা করা প্রয়োজন তা আমরা করে উঠতে পারিনি। অনেকে আমাদের কার্যকলাপের সঙ্গে অন্য রাজ্যের অগ্রগতি তুলনা করে হীনমন্যতায় ভোগেন। তারা কিন্তু জানেন না গত ৫০ বছরে পশ্চিমবঙ্গের কৃষি বিপণন বিভাগ কেন্দ্রের বঞ্চনার শিকার হয়েছে। যতটুকু হয়েছে একটি রাজ্যের সীমিত ক্ষমতার মধ্যেই করা হয়েছে।

পরিশেষে আমি ব্যয়-বরাদ্দ বিবেচনা এবং অনুমোদনের জন্য সবার কাছে আবেদন রাখছি।

**DEMAND No. 59**

**Major Head : 2501—Special Programmes for Rural Development**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 38,55,03,000 be granted for expenditure under Demand No. 59, Major Head : "2501—Special Programme for Rural Development" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 12,72,16,000 already voted on account)

(The Printed Budget Speech on Demand Nos. 59, 60, 62 & 63 of Dr. Surjya Kanta Mishra was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে ১৯৯৯-২০০০ আর্থিক বৎসরের ব্যয় নির্বাহের জন্য ৫৯ নং অভিযাচনের মুখ্যখাত—"২৫০১—স্পেশ্যাল প্রোগ্রাম ফর রুর‍্যাল ডেভেলপমেন্ট"-এর অধীনে খরাপ্রবণ অঞ্চল কর্মসূচি (ডি. পি. এ. পি.)-এর জন্য ১ কোটি টাকা সহ মোট ৩৮ কোটি ৫৫ লক্ষ ৩ হাজার টাকা ; ৬০ নং অভিযাচনের মুখ্যখাত "২৫০৫—রুর‍্যাল ডেভেলপমেন্ট"-এর অধীনে ৪০৯ কোটি ২৬ লক্ষ ৯২ হাজার টাকা ; ৬২ নং অভিযাচনের মুখ্যখাত "২৫১৫—আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস (পঞ্চায়েতি রাজ)", "৩৬০৪—কমপেন্সেশন অ্যান্ড অ্যাসাইনমেন্টস টু লোকাল বডিজ অ্যান্ড পঞ্চায়েতি রাজ ইনস্টিটিউশনস (পঞ্চায়েতি রাজ)" এবং "৬৫১৫—লোনস ফর আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস (পঞ্চায়েতি রাজ)"-এর অধীনে ৩৭০ কোটি ৪ লক্ষ ৭৮ হাজার টাকা ; ৬৩ নং অইভযাচনের মুখ্যখাত "২৫১৫—আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস (কমিউনিটি ডেভেলপমেন্ট)" ; "৪৫১৫—ক্যাপিটাল আউটলে অন আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস (কমিউনিটি ডেভেলপমেন্ট)" এবং "৬৫১৫—লোনস্ ফর আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস (কমিউনিটি ডেভেলপমেন্ট)"-এর অধীনে ৯১ কোটি ১২ লক্ষ ৩৮ হাজার টাকা মঞ্জুর করা হোক।

২.০ আমি সগর্বে এই মহান বিধানসভায় ঘোষণা করতে চাই যে জনগণের হাতে ক্ষমতা প্রদানের মাধ্যমে সার্বিক আর্থ-সামাজিক উন্নয়নে যে প্রভূত সাফল্য লাভ করা সম্ভব, এই নীতি ও বিশ্বাসকে এই রাজ্যের পঞ্চায়েতগুলি তাদের বিভিন্ন কর্মসূচির মাধ্যমে সুপ্রতিষ্ঠিত করেছে। বিগত ১৯৭৮ সালে এই রাজ্যে নবপর্যায় ত্রি-স্তর পঞ্চায়েত ব্যবস্থা যখন প্রথম প্রতিষ্ঠিত হয় তখন থেকে তারা দরিদ্র্যতর জনগণের সার্বিক উন্নয়নের স্বার্থে অভিষ্ট লক্ষ্যে পৌছানোর উদ্দেশ্যে অবিরত প্রয়াস চালিয়ে যাচ্ছে। প্রথম থেকেই তারা আর্থিক উন্নয়ন ও অসামাজিক ন্যায় বিচারের নানান কর্মসূচি রূপায়ণের দায়িত্ব ধাপে ধাপে নিজেদের কাঁধে তুলে নিতে থাকে। ভারতীয় সংবিধানের ৭৩-তম সংশোধনী কার্যকর হওয়ার পর পঞ্চায়েতগুলি পূর্বের তুলনায় অধকতর দায়িত্বসম্পন্ন ও প্রতিনিধিত্বমূলক প্রতিষ্ঠান হিসাবে স্বীকৃতি পেয়েছে। তারা এখন উন্নয়নের কর্মযজ্ঞে অতি প্রয়োজনীয় একটি হাতিয়ার হিসাবে ক্রমান্বয়ে নিজেদের প্রতিষ্ঠিত করে চলেছে। গ্রামীণ জীবনে সম্পৃক্ত সব কর্মসূচি যথা শিক্ষা, স্বাস্থ্য, ভূমি সংস্কার, কৃষি, সেচ, যোগাযোগ এবং গণবন্টন ব্যবস্থার ক্ষেত্রে এই রাজ্যের ত্রি-স্তর পঞ্চায়েতের ভূমিকা এবং দায়িত্ব অপরিসীম। পঞ্চায়েত এখন তার নিজের এলাকার জন্য বিশেষ করে সমাজের পিছিয়ে পড়া মানুষের কথা মনে রেখে অর্থনৈতিক উন্নয়ন আর সামাজিক ন্যায় বিচারের জন্য অবস্থান ভিত্তিক যোজনাও সেই মতো বার্ষিক যোজনা প্রস্তুত করছে।

৩.০ মাননীয় সদস্যদের সামনে আমি এই উপলক্ষে পেশ করতে চাই যে ১৯৭৮ সাল থেকে কোনও রকম বিচ্যুতি ছাড়া নিয়মিতভাবে ত্রিস্তরীয় পঞ্চায়েত নির্বাচনের ব্যবস্থা করে এই রাজ্য এক অন্য নজির সৃষ্টি করেছে। মাননীয় সদস্যরা অনুগ্রহ করে অনুধাবন করবেন যে শুধুমাত্র পঞ্চায়েত নির্বাচন নিয়মিত হওয়াই রাজ্যের একটি উল্লেখযোগ্য সাফল্যের নজির বহন করে নিয়মিত নির্বাচনের সুদূরপ্রসারি ফলের কথাও উল্লেখ করা যায়। নির্বাচনি প্রক্রিয়া জনগণের রাজনৈতিক সচেতনতা এবং সমাজের উন্নয়ন ও সমৃদ্ধির কর্মকান্ডে সহভাগী হওয়ার মানসিকতাকে উদ্বুদ্ধ করে। জনগণের উৎসাহ ও ক্রমবর্ধমান প্রত্যাশা উন্নয়নের কাজে পঞ্চায়েতের কর্মক্ষমতাকে বাড়িয়ে তুলতেও সাহায্য করেছে। ১৯৯৩ সালের ৪র্থ সাধারণ পঞ্চায়েত নির্বাচন পর্যন্ত যাবতীয় পঞ্চায়েত নির্বাচন সরাসরি রাজ্য সরকারের পরিচালনাতেই সম্পন্ন হত। এরপর সংবিধানের ৭৩-তম সংশোধনী অনুসারে রাজ্য নির্বাচন কমিশন গঠিত হয় এবং পরবর্তী কালে পঞ্চায়েত নির্বাচন সম্পর্কিত যাবতীয় কাজকর্ম রাজ্য নির্বাচন কর্তৃক পরিচালিত হয়। পঞ্চায়েত নির্বাচনে প্রাপ্ত বয়স্ক সমস্ত নাগরিকের বর্তমানে নির্বাচন কমিশনের পরিচালনায় অবাধ নির্বাচনে ভোটদানের অধিকার সুনিশ্চিত করার ফলে পঞ্চায়েত আজ স্বশাসিত একটি কার্যকরি সংস্থা হিসাবে নিজের অবস্থান সুদৃঢ় করেছে। ১৯৯৮ সালের মে মাসে দার্জিলিং জেলা বাদে সমস্ত জেলাগুলিতে পঞ্চায়েত নির্বাচন অনুষ্ঠিত হয়েছে এবং পঞ্চায়েতগুলি পুনর্গঠিত

হয়েছে। শিলিগুড়ি মহকুমা পরিষদের নির্বাচন ১৯৯৯ সালের এপ্রিল মাসে করার কথা আর আর এই নির্বাচনের ভোট গ্রহণের জন্য ১৮ই মে তারিখ ধার্য হয়েছে।

৪.০ বিকেন্দ্রীকরণ, স্বচ্ছতা ও দায়বদ্ধতার নীতি অনুসরণ করে আইনি পরিমন্ডলের মধ্যে পঞ্চায়েত যেভাবে এগিয়ে চলেছে সেদিকে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্য সরকার ধারাবাহিকভাবে বিভিন্ন দায়িত্ব ও ক্ষমতা পঞ্চায়েত সংস্থাগুলিকে হস্তান্তর করে চলেছে। একইভাবে পঞ্চায়েতের উপরের স্তরের কিছু দায়িত্ব ও ক্ষমতা নিম্নতর স্তরে অর্পন করা হচ্ছে যেগুলি একসময় রাজ্য সরকার বা জেলাস্তরের পঞ্চায়েত সংস্থার উপর ন্যস্ত ছিল যদিও সেগুলি নিম্নতর স্তরে পালন করা সম্ভবপর। পঞ্চায়েতের কাজকর্মে এমন মুক্ত পরিবেশের সৃষ্টি হয়েছে। এটাই এ রাজ্যে পঞ্চায়েত ব্যবস্থার মূলকথা। স্বচ্ছতা এবং জনগণের অংশগ্রহণকে আরও কার্যকর করে তুলতে, যার সঙ্গে দায়বদ্ধতাও অঙ্গাঙ্গিভাবে জড়িত, এই রাজ্যে দুটি অভিনব সংস্থার সৃষ্টি করা হয়েছে। একটি গ্রাম সংসদ অপ্রটি জেলা পর্যদ। প্রতিটি গ্রাম পঞ্চায়েত নির্বাচনক্ষেত্রে একটি করে গ্রাম সংসদ আছে। গ্রাম সংসদে নির্বাচকমন্ডলীর অংশগ্রহণ সুনিশ্চিত করে আর্থ-সামাজিক উন্নয়নের কাজে সিদ্ধান্ত গ্রহণের ক্ষেত্রে তাদেরও সামিল করা হয়েছে। প্রতিটি জেলায় একটি করে জেলা পর্যদ আছে যার মুখ্য পদাধিকারি জেলা পরিষদের প্রধান বিরোধী দলের দলনেতা। অন্যান্য সদস্যদের জেলা পরিষদের সদস্যরাই নিজেদের মধ্য থেকে নির্বাচিত করেন। দারিদ্র্য দূরীকরণের কাজে মানুষের স্বতস্ফূর্ত অংশগ্রহণকে আরও ব্যাপক করে তুলতে উপকৃত ব্যক্তিদের নিয়ে একটি কমিটি গড়া হয়েছে। এই মঞ্চটি উন্নয়ন এবং অন্যান্য কাজে জনসাধারণের সরাসরি অংশগ্রহণের এক চমৎকার সুযোগ এনে দিয়েছে। গ্রামাঞ্চলে উন্নয়নমূলক কাজকর্মে ক্রমবর্ধমান দায়িত্ব পালনে পঞ্চায়েতগুলিকে সক্ষম করে তুলতে এ রাজ্যে পঞ্চায়েত ব্যবস্থাকে এইভাবে ঢেলে সাজানো হয়েছে।

৫.০ এই প্রসঙ্গে মাননীয় সদস্যদের আমি আরও একবার জানাই যে, আগেকার পঞ্চায়েত বিভাগ ও গ্রামোন্নয়ন বিভাগ এই দুটি একত্রীভূত হয়ে "পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন" বিভাগ গঠিত হওয়ার পর পঞ্চায়েত ব্যবস্থাকে উন্নততর ও আরও শক্তিশালী করার লক্ষ্য সামনে রেখে এই বিভাগ একটি সুসংহত সংস্থা হিসাবে কাজ করে চলেছে। এই প্রেক্ষাপটে, বিভিন্ন অভিযাচনের মাধ্যমে আমি রাজ্য সরকার এবং পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন দপ্তরের বিভিন্ন পরিকল্পনা, কর্মসূচি ও সাফল্যের একটি সংক্ষিপ্ত বিবরণ পেশ করতে চাই। এই সঙ্গে আমি উল্লেখ করতে চাই যে, লোকসভা নির্বাচন এবং পঞ্চায়েত সাধারণ নির্বাচনের জন্য সংশ্লিষ্ট সকলে ব্যস্ত থাকার অবশ্যম্ভাবী ফল হিসাবে ১৯৯৮-৯৯ অর্থবর্ষে বিভিন্ন পরিকল্পনা রূপায়নে পঞ্চায়েতগুলির কাজকর্ম ভীষণভাবে ব্যাহত হয়েছে এবং তারা প্রত্যাশার লক্ষ্যমাত্রায় পৌছতে ব্যর্থ হয়েছে। তা সত্ত্বেও, পঞ্চায়েতের নব নির্বাচিত

প্রতিনিধিরা যারা সদ্য নিজ নিজ দায়িত্ব গ্রহণ করেছেন, বিপুল উৎসাহে কাজ করতে শুরু করেছেন, তাদের কাজের সুফলও পরিলক্ষিত হতে শুরু করেছে।

৬.০ মাননীয় সদস্যগণ সম্ভবত জানেন যে ভারত সরকারের গ্রামীণ এলাকা ও কর্মসংস্থান মন্ত্রক ১৫ই অগাস্ট ১৯৯৫ থেকে গ্রামের দরিদ্র্য পরিবারগুলির ক্ষেত্রে বার্ধক্য, পরিবারের প্রধান উপার্জনকারীর মৃত্যু ও গর্ভবতী হওয়ার ক্ষেত্রে সহায়তা দানের উদ্দেশ্যে জাতীয় সামাজিক সহায়তা প্রকল্প চালু করেছেন। এই কর্মসূচির তিনটি ধাপ রয়েছে। যেমন (১) জাতীয় বার্ধক্য ভাতা প্রকল্প (এন. ও এ. পি. এস.) (২) জাতীয় পরিবার কল্যাণ প্রকল্প (এন. এফ. বি. এস.) এবং (৩) জাতীয় মাতৃকল্যাণ প্রকল্প (এন. এম. বি. এস.)।

৬.১ জাতীয় সামাজিক সহায়তা প্রকল্পের অধীনে দারিদ্র্য সীমার নিচে বসবাসকারী ৬৫ বছর বয়সোর্ধ প্রত্যেক দুঃস্থ ব্যক্তি মাসে ১০০ টাকা হিসাবে পেনশন পাবেন। এই ১০০ টাকার ৭৫ টাকা দেবেন কেন্দ্রীয় সরকার এবং অতিরিক্ত ২৫ টাকা আসবে রাজ্য সরকারের থেকে। জাতীয় পরিবার কল্যাণ কর্মসূচির ক্ষেত্রে দারিদ্র্যসীমার নিচে বসবসাকারী পরিবারের একটি নির্দিষ্ট বয়ঃসীমার মধ্যে মূল উপার্জনকারীর মৃত্যু ঘটলে পরিবার পিছু এককালীন ১০,০০০ টাকা সাহায্য দেওয়া হবে। জাতীয় মাতৃকল্যাণ প্রকল্পে দারিদ্র্যসীমার নিচে বসবাসকারী ও ১৯ বছর বা তদূর্ধ বয়সী গর্ভবতীরা প্রথম দুটি জীবিত সন্তানের মাতৃত্বের প্রতটি ক্ষেত্রে তাদের গর্ভাবস্থার খাদ্য ও পষ্টির জন্য প্রত্যেকে মোট ৫০০ টাকা পাবে। ডিসেম্বর ১৯৯৮ পর্যন্ত জাতীয় বার্ধক্যভাতার সুবিধা পেয়েছেন মোট ৩,৪০,৯১৩ জন। জাতীয় পরিবার কল্যাণের সুবিধা পেয়েছেন ৪,৮৩৩ জন এবং জাতীয় মাতৃকল্যাণ প্রকল্পের সুবিধা পেয়েছেন ৪৮,৫৮৮ জন। ১৯৯৮-৯৯ সালে এই প্রকল্পে নির্ধারিত লক্ষ্যমাত্রা ছিল ১ম, ২য় ও ৩য় ক্ষেত্রে যথাক্রমে ৩৫,৯০০ জন, ২০,০৭৪ জন, ১১,৮৪৯ জন। এই জাতীয় সামাজিক সহায়তা প্রকল্প রূপায়িত করতে ১৯৯৯-২০০০ সালে রাজ্য সরকারের বরাদ্দ অংশ হিসাবে সমাজ কল্যাণ দপ্তরের ৪২ নং অভিযাচনে ১০,৬১৭ কোটি টাকা রাখা হয়েছে।

৬.২ প্রাথমিক শিক্ষা সর্বজনীন করা নিশ্চিত করার উদ্দেশ্যে ১৯৯৭ এর অগাস্ট-এ সিদ্ধান্ত নেওয়া হয়েছিল যে ৫-৯ বছর বয়সের শিশু যারা পড়াশুনা ছেড়ে দিয়েছে বা যারা কখনও বিদ্যালয়ে যায়নি, তাদের জন্য বেসরকারি উদ্যোগে স্থাপিত কোনও প্রাথমিক স্তরের বিদ্যালয় থাকলে সেইগুলিকে যতদূর সম্ভব সহায়তা দেওয়া হবে। চাইলে ৯-১৪ বছর বয়সী শিশুদেরও এই বিদ্যালয়ে নেওয়া যাবে। এই বিদ্যালয়গুলির দায়িত্বে যারা থাকবেন রাজ্য সরকার তাদের আর্থিক সহায়তা দেবার সিদ্ধান্ত নিয়েছে। এইগুলি হবে সেই এলাকার জনসাধারণের দ্বারা ও সেই সঙ্গে পঞ্চায়েতের সবরকমের সহায়তা

আর সংহতির ভিত্তিতে পরিচালিত বিদ্যালয়। এই বিদ্যালয়গুলিতে স্থানীয় মানুষের ভূমিকা নিশ্চিত করার জন্য স্থির হয়েছে যে কার্যনির্বাহি সভার ৯ জন সদস্যের ৭ জন বিদ্যালয়ে পাঠরত শিশুদের অভিভাবকের প্রতিনিধি হবেন। ওই বিদ্যালয়ের এলাকার মানুষ প্রতিবন্ধি বা বয়স্কা মহিলাদের থেকে বিদ্যালয় পরিচালন সমিতির সদস্যরা শিক্ষকদের মনোনীত করবেন। তারা এই শিক্ষকদের চুক্তির ভিত্তিতে নিয়োগ করবেন। এই চুক্তি পারস্পরিক সম্মতির ভিত্তিতে পুনঃনবীকরণ করা যাবে। প্রাথমিকভাবে ১,০০০টি এই ধরনের কেন্দ্র স্থাপনের পরিকল্পনা করা হয়েছে। আমি আনন্দের সঙ্গে ঘোষণা করছি যে ৮০০-র বেশি শিশুশিক্ষা কেন্দ্র এর মধ্যে স্থাপিত হয়েছে এবং আরও হচ্ছে। আগামী বছরের মধ্যেই ২০০০ এই ধরনের আরও কেন্দ্র স্থাপন করা সম্ভব হবে। এই বিদ্যালয়গুলিতে আর্থিক সহায়তা সংশ্লিষ্ট পঞ্চায়েত সমিতিগুলির মাধ্যমে পৌঁছবে। প্রতিটি জেলায় এই ধরনের কেন্দ্র স্বীকৃতিকরণ করার ব্যাপারে জেলাগুলিকে নির্দেশ দেওয়া হয়েছ। এই কর্মসূচি গ্রামীণ দরিদ্র্য জনসাধারণ গ্রহণযোগ্য বলে মনে করেছেন এবং প্রথাসম্মতভাবে এই কর্মসূচি রূপায়ণের কাজ এগিয়ে চলেছে। প্রাথমিক ন্যূনতম পরিষেবার থেকে ১৫ কোটি টাকা এই খাতে বরাদ্দ করা হয়েছে।

৭.০ দাবি নং ৫৯-র অধীনে আই. আর. ডি. পি. (IRDP) প্রকল্প ও তার সংশ্লিষ্ট প্রকল্পগুলি রূপায়ণের জন্য আমি কিছু সংস্থান রেখেছি। ৫৯ নং অভিযাচনের অধীনে মোট ৩৮ কোটি ৫৫ লক্ষ ৩ হাজার টাকা সংস্থানের প্রস্তাব রাখা হয়েছে, তার মধ্যে ৩৭ কোটি ৫৫ লক্ষ ৩ হাজার টাকা সুসংহত গ্রামোন্নয়ন প্রকল্প ও তার সংশ্লিষ্ট অন্যান্য প্রকল্প যথা গ্রামীণ যুবকদের স্বনিযুক্তি প্রকল্পের প্রশিক্ষণ, গ্রামীণ এলাকার শিশু ও নারীর উন্নতি প্রকল্পে রাখা হয়েছে। এই অভিযাচনের বাকি অর্থ গঙ্গা কল্যাণ যোজনা প্রকল্পে খরা প্রবণ এলাকার বিভিন্ন কর্মসূচির জন্য রাখা হয়েছে।

৭.১ সুসংহত গ্রামোন্নয়ন প্রকল্পটি মাননীয় সদস্যদের কাছে সুপরিচিত। এটি গ্রামের দরিদ্র্য মানুষের দারিদ্র্য দূরীকরণের একটি প্রথম দিকের প্রচেষ্টা। এই প্রকল্পগুলির দায়িত্ব দেওয়া হয়েছে ৭০ দশতের শেষদিকে সৃষ্ট জেলা গ্রামোন্নয়ন সংস্থাগুলির উপর। পশ্চিমবঙ্গে শুরু থেকেই অর্থাৎ ১৯৮০-৮১ সাল থেকে পঞ্চায়েতকে এ ব্যাপারে প্রধান দায়িত্ব দেওয়া হয়েছে এবং জেলা গ্রামোন্নয়ন সংস্থা সুসংহত ব্যবস্থার মাধ্যমে এই কর্মসূচি রূপায়ণে সহায়তা করেছে। গ্রামের দরিদ্র মানুষকে বিভিন্ন উৎপাদনশীল সম্পদের ব্যবহার করে পরিবারের আয় বৃদ্ধি এবং বর্ধিত আয়ের মাধ্যমে নিজেদের দারিদ্র্যসীমার ঊর্ধ্বে তুলে ধরার এই প্রচেষ্টা যথেষ্ট পরিমাণে সুফল এনেছে।

৭.২ সূচনা থেকে এখন পর্যন্ত সুসংহত গ্রামোন্নয়ন প্রকল্পগুলি এই রাজ্যে দারিদ্র্যসীমার নিচে বসবাসকারী ৩৩.৩ লক্ষ পরিবারের উপকারে এসেছে। ১৯৮০-৮১ থেকে ১৯৯৮-

৯৯ জানুয়ারি পর্যন্ত প্রায় ৬০৯ কোটি ৯৩ লক্ষ টাকা ভরতুকি বাবদ খরচ করা হয়েছে, এবং মোটামুটি ১১৯০ কোটি ৩৩ লক্ষ টাকা আর্থিক সংস্থা থেকে ঋণ হিসাবে ব্যয় করা হয়েছে। শুধু ১৯৯৮-৯৯ সালেই জানুয়ারি ১৯৯৯ পর্যন্ত মোট ৫৬,১৭৫টি পরিবারকে সহায়তা দেওয়া হয়েছে। এই সময়ে ৮২ কোটি ৯৭ লক্ষ ৮১ হাজার টাকা লক্ষ্যমাত্রার মধ্যে এখন পর্যন্ত ভরতুকি হিসাবে ৩১ কোটি ৩০ লক্ষ ১৭ হাজার টাকা খরচ হয়েছে। অবশ্য এর মধ্যে প্রশাসনিক ব্যয়কে ধরা হয়নি। সহায়তা প্রাপ্ত পরিবারের মধ্যে ৩৬% তফসিলি জাতি ও আদিবাসীভুক্ত এবং ৩৩.০৯% মহিলা। পরিবার পিছু লগ্নি ডিসেম্বর ১৯৯৭-তে ছিল ১২,০৪৬.০০ টাকা এবং ডিসেম্বর ১৯৯৮-তে তা গিয়ে দাঁড়ায় ১২.৯১৯.৮৫ টাকাতে। সুসংহত গ্রামোন্নয়ন প্রকল্প রূপায়ণে অনুমোদন ও বন্টনের ক্ষেত্রে আর্থিক প্রতিষ্ঠানগুলি কিছুটা মন্থর এবং এটি বিশেষ ভাবনার বিষয়। এমনকি কিছু কিছু ব্যাঙ্কের গ্রামীণ শাখাগুলি সুসংহত গ্রামোন্নয়ন প্রকল্পের দারিদ্র দূরীকরণ কর্মসূচির অন্তর্গত বহু লোককে অনুমোদন ও বন্টনের মাধ্যমে সাহায্যদানে বিশেষ আগ্রহী নয়। অবশ্য রাজ্য সরকার ব্যাঙ্কগুলির সঙ্গে অনুমোদন ও বন্টন প্রক্রিয়াকে ত্বরান্বিত করার কাজে সর্বদা যোগাযোগ রেখে চলেছে।

৭.৩ ট্রাইসেম প্রকল্পে প্রথাসম্মত প্রশিক্ষণের মাধ্যমে গ্রামীণ যুবক-যুবতীদের দক্ষতা বৃদ্ধি করা হয়। এই প্রকল্পটি সুসংহত গ্রামোন্নয়ন প্রকল্পের একটি পরিপূরক অংশ। মনে করা হয়েছে যে, যুবকরা যদি ট্রাইসেমে বিভিন্ন শিল্প বা কাজে প্রয়োজনীয় প্রশিক্ষণ নেন তাহলে সুসংহত গ্রামোন্নয়ন প্রকল্পের মাধ্যমে স্বনিযুক্তিমূলক যে কোনও কাজে এগিয়ে যেতে পারেন। প্রশিক্ষণ পেতে চান এই রকম সবাইকে নিয়ে প্রথাসম্মতভাবে প্রশিক্ষণ দেওয়ার জন্য প্রচেষ্টা রাজ্য সরকারের তরফ থেকে চালানো হচ্ছে। জানুয়ারি, ১৯৯৯ পর্যন্ত ৭ হাজার ৭২৯ জন গ্রামীণ যুবক-যুবতী প্রশিক্ষণ নিয়েছেন আর ৭ হাজার ২৫৯ জন বর্তমানে প্রশিক্ষণ নিচ্ছেন।

৭.৪ ডোকরা নামে পরিচিত নারী ও শিশুদের উন্নয়নের প্রকল্প ১৯৯৪-৯৫ সাল থেকে রাজ্যের সব জেলায় রূপায়িত করা হচ্ছে। নামেই প্রকাল যে গ্রামীণ নারী ও শিশুদের জীবনযাত্রার মান উন্নীত করা বিশেষ করে দারিদ্রসীমার নিচে গ্রামে যে সব নারী আছেন তাদের সাহায্য করাই এই প্রকল্পের লক্ষ্য। এর মাধ্যমে গ্রামের দরিদ্র্য মহিলাদের নিয়ে একটি মন্ডলী তৈরি করা হয়। তারপর তাদের সকলকেই কিছু কিছু করে টাকা জমাতে বলা হয়। এই টাকায় তারা পরস্পরকে সাহায্য করতে শুরু করেন। পরবর্তী পর্যায়ে এই মন্ডলীকে কোনও উপার্জনশীল কোনও কাজে লাগিয়ে দেওয়া হয়। এরজন্য কিছু অর্থ ও অন্যান্য সব সাহায্য করা হয়। লক্ষ্য রাখা হয় যাতে উদ্যোগটি সাফল্যমন্ডিত হয়। এই সঙ্গে মন্ডলীর সকলকে বিভিন্ন বিষয়ের উপরে নানান পরামর্শ যথা পরিবার কল্যাণ, স্বাস্থ্য বিধি, পুষ্টি, নিরাপদ পানীয় জল, শৌচবিধি, শিশু শিক্ষা,

তাদের নিজেদের শিক্ষা, বিশেষ করে মহিলাদের উপকার হয় এই ধরনের আইন সম্বন্ধে পরামর্শ ইত্যাদি দেওয়া হয়। যেহেতু নানান দৃষ্টিভঙ্গি মানসিকতা বা আচার-ব্যবহারের পরিবর্তন করে এই প্রকল্পটি রূপায়িত হয় এতে আশানুরূপ সফল পাওয়া বেশ সময়সাপেক্ষ। জানুয়ারি, ১৯৯৯ পর্যন্ত আমরা এই রাজ্যে মোট ১৪ হাজার ৭০৫ জন মহিলাকে এনে ১১৪৭ ডোকরা গ্রুপ করেছি। এদের মধ্যে ৪,১৫০ জন তফসিলি জাতি আর ১,৭৯২ জন আদিবাসী।

৭.৫ দারিদ্র্যসীমার নিচে পরিবারের গ্রামীণ কারুশিল্পীদের উন্নত ধরনের যন্ত্রপাতি দেওয়ার প্রকল্প ১৯৯২-৯৩ সালে হাওড়া ও হুগলি জেলায় চালু হয়। এই প্রকল্পে একজন যোগ্য ব্যক্তিকে ২০০০ টাকা পর্যন্ত উন্নত যন্ত্রপাতি দেওয়া হয় তার ভিতর সরকার দেয় ১,৮০০ টাকা পর্যন্ত আর বাকি ২০০ টাকা নিজে। এর ফলে সামান্য অর্থ বিনিয়োগ করে কারুশিল্পী তার উৎপাদন ক্ষমতা প্রচন্ডভাবে বাড়াতে পারেন। প্রসঙ্গত, বৃহৎ উৎপাদকদের পক্ষ থেকে প্রদর্শনীর ব্যবস্থা করে গ্রামের কারুশিল্পীদের নতুন নতুন উন্নত ধরনের যন্ত্রপাতির সঙ্গে পরিচিত করে দেওয়ার একটি ব্যবস্থা করা গেছে। এর ফলে কারুশিল্পীদের পক্ষে যন্ত্রপাতি সম্বন্ধে সিদ্ধান্ত নেওয়া সম্ভবপর হয় এবং এর মধ্য দিয়ে তারা কিছুটা নতুন কারিগরি জ্ঞানও পেয়ে থাকেন। ১৯৯৫-৯৬ সাল থেকে সব জেলাতেই এই প্রকল্পটি চালু হয়। শুরু থেকে আজ পর্যন্ত ৪৩ হাজার ৮৮৯ জন দারিদ্র্যসীমার নিচের মানুষ উপকৃত হয়েছেন। ১৯৯৮-৯৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত এই প্রকল্পে ৮ হাজার ১৪৫ জন ব্যক্তি উপকৃত হয়েছেন।

৭.৬ কৃষি বিভাগের কর্তৃত্বাধীন ৫৯ নং অভিযাচনের বাজেট বরাদ্দের মধ্যে ১০০ লক্ষ টাকা খরা প্রবণ এলাকা (ডি. পি. এ. পি.) রূপায়ণের জন্য ধরা আছে। এই কর্মসূচি বিভিন্ন প্রতিষ্ঠানের দ্বারা পরিচালিত হয়। বর্তমানে এই কর্মসূচি পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর ও বীরভূম জেলায় ৩৬টি ব্লকে রূপায়িত হচ্ছে। ক্ষুদ্র সেচ, বনসৃজন, পশুপালন, ভূমি সংরক্ষণ, অনুর্বর জমি আবাদ, প্রাকৃতিক ভারসাম্য বজায় রেখে কৃষিজাত পণ্যের উৎপাদন বৃদ্ধি, লাক্ষা এবং রেশম চাষ উন্নয়ন এই কর্মসূচির অন্তর্ভুক্ত। খরাপ্রবণ এলাকায় বসবসাকারী সমাজের পিছিয়ে পড়া শ্রেণী, ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এবং তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ের আয় ও কাজের সুযোগ বাড়ানোর উদ্দেশ্য নিয়ে ডি. পি. এ. পি. রচিত হয়েছে। এটি একটি কেন্দ্রীয় সরকার রচিত সহায়ক প্রকল্প এবং প্রকল্প রূপায়ণের ব্যয় কেন্দ্র ও রাজ্য সরকার সমহারে বহন করে। অতীতে ডি. পি. এ. পি. পরিকল্পনার অন্তর্ভুক্ত প্রতিটি উন্নয়ন প্রকল্প বিভিন্ন বিভাগীয় প্রতিষ্ঠানের মাধ্যমে রূপায়িত হত। বর্তমানে প্রকল্প রূপায়ণের এই ব্যবস্থার পরিবর্তন করা হয়েছে। জলবিভাজিকা প্রকল্প অন্তর্ভুক্ত এলাকায় বসবাসকারী সুবিধাভোগিগণ নিজেরা এই প্রকল্প রূপায়ণের কর্মসূচি

অনুসরণ করে ডি. পি. এ. পি. প্রকল্পের প্রতিটি কর্মসূচি সরকার, পঞ্চায়েত ইত্যাদির সাহায্য নিয়ে প্রকল্পগুলির রূপায়ণের দায়িত্ব পালন করবেন।

৮.০ ৬০ নং অভিযাচনে আমি জওহর রোজগার যোজনা (জে. আর. ওয়াই.) এবং কর্ম সুনিশ্চিত প্রকল্প (ই. এ. এস.) রূপায়ণের সংস্থান রেখেছি। ৬০ নং অভিযাচনে মোট ৪০৯ কোটি ২৬ লক্ষ ৯২ হাজার টাকা বরাদ্দের মধ্যে ৪৪ কোটি ১৯ লক্ষ ২০ হাজার টাকা জে. আর. ওয়াই.-এর জন্য এবং ৪০ কোটি ৫০ লক্ষ ৪৬ হাজার টাকা ই. এ. এস.-এর জন্য সংস্থান রাখা হয়েছে। এছাড়া মিলিয়ন ওয়েল প্রকল্প (এম. ডব্লু. এস.) রূপায়ণের জন্য ৮ কোটি ৭১ লক্ষ ৩৬ হাজার টাকা এবং ইন্দিরা আবাস যোজনা (আই. এ. ওয়াই) রূপায়নের জন্য ২৩ কোটি ৬৬ লক্ষ ৩২ হাজার টাকার সংস্থান রাখা আছে। এই বরাদ্দকৃত অর্থ রাজ্য সরকারের অংশ।

৮.১ মাননীয় সদস্যদের স্মরণে আছে যে, ১৯৮৯ সালের ১লা এপ্রিল থেকে জাতীয় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প (এন. আর. ই. পি.) ও গ্রামীণ শ্রমজীবী কর্ম সুনিশ্চিত প্রকল্প (আর. এল. ই. জি. পি.) দুটিকে যুক্ত করে জওহর রোজগার যোজনাকে মুখ্য মজুরিভিত্তিক কর্মসংস্থান প্রকল্প হিসাবে রূপায়িত করা হচ্ছে। এর আর্থিক সংস্থান কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকার ৮০ঃ২০ শতাংশ হারে ব্যবস্থা করে থাকে। এই প্রকল্পটি নানান সময়ে বিভিন্ন পরিবর্তনের মধ্য দিয়ে এগিয়েছে।। গোড়ার দিকে এই প্রকল্পের মধ্যেই ইন্দিরা আবাস যোজনা ও মিলিয়ম ওয়েল প্রকল্প অন্তর্ভূক্ত ছিল। পরে, শেষোক্ত যোজনা দুটিকে আলাদা করে দেওয়া হয় এবং জওহর রোজগার যোজনার মধ্যে জওহর রোজগার যোজনা প্রথম প্রবহা, জওহর রোজগার জোজনা—দ্বিতীয় প্রবাহ (জোরদার জওহর রোজগার যোজনা) এবং জওহর রোজগার যোজনা—তৃতীয় প্রবাহ (নবপ্রবর্তিত জওহর রোজগার যোজনা) প্রবর্তিত হয়। পরবর্তীকালে আবার জওহর রোজগার যোজনা—দ্বিতীয় প্রবাহ অন্য একটি যোজনা কর্ম সুনিশ্চিত প্রকল্পের সঙ্গে যুক্ত হয়। নানারকম পরিবর্তন সত্ত্বেও জওহর রোজগার যোজনা এখনও প্রধান ও সর্বাপেক্ষা গ্রহণীয় মজুরিভিত্তিক কর্মসংস্থান প্রকল্প বলে পরিগণিত হচ্ছে।

৮.২ অষ্টম পরিকল্পনাকালে (১৯৯২-৯৩ হইতে ১৯৯৬-৯৭), রাজ্য মোট ১,০৮৬ কোটি ৫৩ লক্ষ ১৪ হাজার টাকা ব্যয় করেছে। এতে ২০ কোটি ৫৭ লক্ষ ৪৬ লক্ষ শ্রমদিবস সৃষ্টি হয়েছে এবং এর ফলে গ্রামাঞ্চলে বহুল পরিমাণে অতি প্রয়োজনীয় পরিকাঠামোর সৃষ্টি হয়েছে। কেবল ১৯৯৭-৯৮ অর্থ বছরেই জওহর-রোজগার যোজনায় ১,২৪০ কোটি ৪ লক্ষ ৯৯ হাজার টাকা ব্যয় হয়েছে এবং তাতে ১ কোটি ৪৪ লক্ষ ৬২ হাজার লক্ষ শ্রমদিবসের সৃষ্টি হয়েছিল।

৮.৩ ১৯৯৮-৯৯ সালের অগ্রগতি কিছুটা পেছনে আছে। জানুয়ারি অবধি জওহর রোজগার যোজনায় ৯৫ কোটি ৪০ লক্ষ ৭৬ হাজার টাকা ব্যয় হয়েছে এবং তাতে ১ কোটি ৪ লক্ষ ২৯ হাজার শ্রমদিবসের সৃষ্টি হয়েছে। পশ্চিমবঙ্গে দারিদ্র্য দূরীকরণ কর্মসূচির একটি সুবৃহৎ অংশ তফসিলি জাতি এবং আদিবাসীদের কল্যাণার্থে ব্যয় হয়েছে। অষ্টম পরিকল্পনাকালে মোট শ্রমদিবসের ৪৯.৭৩% তফসিলি জাতি এবং আদিবাসীদের জন্য হয়ে ছিল। ১৯৯৭-৯৮ সালে এই হিসাব ছিল ৫৪% এবং ১৯৯৯-এর জানুয়ারি পর্যন্ত তার পরিমাণ হয়েছে ৫৪.২৬%।

৮.৪ ১৯৯৬-৯৭ আর্থিক বছরে জওহর রোজগার যোজনা (জে. আর. ওয়াই.) থেকে ইন্দিরা আবাস যোজনা (আই. এ. ওয়াই) এবং মিলিয়ন ওয়েল স্কীম (এম. ডব্লু. এস.) আলাদা হয়ে যায়। অষ্টম পরিকল্পনার প্রথম চার বছরে (যখন ইন্দিরা আবাস যোজনা জওহর রোজগার যোজনার অন্তর্ভুক্ত ছিল) ১০ কোটি ৯২ লক্ষ ১২ হাজার টাকা এই প্রকল্পের গৃহনির্মাণ বাবদ ব্যয় হয়েছিল এবং ৭৬ হাজার ৫১৫টি গৃহ নির্মিত হয়েছিল। ১৯৯৬-৯৭ সালে সর্বমোট ৩৪ হাজার ৮১৯টি গৃহ ৫৫ কোটি ৭৮ লক্ষ ৬ হাজার টাকা ব্যয়ে নির্মিত হয়েছিল। ১৯৯৭-৯৮ আর্থিক বছরে ইন্দিরা আবাস যোজনায় ৭৮ কোটি ৩২ লক্ষ ৫৭ হাজার টাকা ব্যয় হয়েছিল এবং ৪৩ হাজার ৯৩১টি গৃহ নির্মিত হয়েছিল। এই পশ্চাৎপটে ১৯৯৯-এর জানুয়ারি পর্যন্ত ২৭ হাজার ৬৭১টি গৃহনির্মাণ বাবদ ৪৮ কোটি ১০ লক্ষ ৩৫ হাজার টাকা ব্যয় হয়েছে।

৮.৫ অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে মিলিয়ন ওয়েলস স্কীমে ২৮৫ কোটি ৫৬ লক্ষ ১৭ হাজার টাকা ব্যয় হয়েছিল। ১৯৯৭-৯৮ সালে এর পরিমাণ ছিল ৩০ কোটি ৮৮ লক্ষ ৮৭ হাজার টাকা এবং ১৯৯৯-এর জানুয়ারি পর্যন্ত তার পরিমাণ ছিল ১৯ কোটি ৯৮ লক্ষ ৩২ হাজার টাকা। এই কর্মসূচির মূল লক্ষ্য হল দারিদ্র্য সীমার নিচে বসবাসকারী তফসিলি জাতি এবং আদিবাসী পরিবারের কল্যাণসাধন করা। তফসিলি জাতি এবং আদিবাসী ছাড়া অন্যদেরও ১৯৯৪-৯৫ অর্থ বৎসর থেকে এই প্রকল্প থেকে সীমিত পরিমাণ সাহায্যের অনুমতি দেওয়া হয়েছে।

৮.৬ পূর্বনির্ধারিত কয়েকটি ব্লকে অধিক সংখ্যায় মজুরিভিত্তিক প্রকল্প রূপায়ণের উদ্দেশ্যে ১৯৯৩ সালের ২রা অক্টোবর থেকে এমপ্লয়মেন্ট অ্যাসিউরেন্স স্কীম (ই. এ. এস.) চালু হয়েছিল। বর্তমানে ঐ প্রকল্পটি রাজ্যের সব জেলারই প্রতিটি ব্লকে চালু রয়েছে। এই প্রকল্পের মাধ্যমে এই সব এলাকায় বাসরত অদিবাসীদের যখন কৃষিকাজ থাকে না সেই সময়ে প্রত্যেকের দাবির ভিত্তিতে প্রতি পরিবার থেকে সর্বাধিক দু জনকে কায়িক শ্রমভিত্তিক কাজের ব্যবস্থা করা হয়। এটি কেন্দ্রীয় সরকারের চালু করা একটি প্রকল্প। এতে কেন্দ্র ও রাজ্যের আর্থিক অনুদানের পরিমাণ যথাক্রমে ৮০:২০। অষ্টম

পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে এই প্রকল্পে ৫ কোটি ২১ লক্ষ ২৮ হাজার শ্রমদিবস সৃষ্টি হয়েছিল এবং তাতে ব্যয় হয়েছিল ৩২০ কোটি ৭৭ লক্ষ ২৪ হাজর টাকা। ১৯৯৭-৯৮ আর্থিক বছরে খরচ হয়েছিল ১১৪ কোটি ৬৭ লক্ষ ১৩ হাজার টাকা (যাতে প্রশাসনিক ব্যয় ১ কোটি ৫৯ লক্ষ ২৫ হাজার টাকা ধরা হয়নি)। এর থেকে ১ কোটি ৩৯ লক্ষ ৪৪ হাজার শ্রমদিবস পাওয়া গিয়েছিল। ১৯৯৮-৯৯ আর্থিক বছরের ১৯৯৯ সালের জানুয়ারি পর্যন্ত ৬৭ কোটি ১৮ লক্ষ ৪৪ হাজার টাকা ব্যয় হয়েছে এবং তাতে ৭৪ লক্ষ ৩৭ হাজার শ্রমদিবসের সৃষ্টি হয়েছে।

৮.৭ রাজ্যের গ্রামীণ এলাকায় গ্রামীণ সংযোগ ব্যবস্থার উন্নতি সাধনের প্রয়োজনীয়তা অনস্বীকার্য। এই কথা মনে রেখে প্রাথমিক ন্যূনতম পরিসেবার অধীনে বাজেট বরাদ্দ থেকে এই বাবদ ১৯ কোটি টাকার ব্যবস্থা করা হয়েছে।

৯. ৬০ নং অভিযাচনে ১৯৯৯-২০০০ অর্থ-বছরের জন্য মোট ৮৪ কোটি ৭০ লক্ষ টাকার বরাদ্দ উন্নয়ন ও পরিকল্পনা দপ্তর থেকে রাখা হয়েছে। এই বরাদ্দ থেকে জেলা পরিকল্পনার কর্মসূচি প্রয়োগের সুযোগ পাওয়া যাবে।

১০. ৬২ নং অভিযাচনে ১৯৯৯-২০০০ সালের মোট পরিকল্পনা বরাদ্দ ৩৭০ কোটি ৪ লক্ষ ৭৮ হাজার টাকা ধরা হয়েছে। এই বরাদ্দের মধ্য থেকে বিভিন্ন পরিকল্পনা এবং পরিকল্পনা বহির্ভূত খাত ছাড়াও (পূর্ববর্তী ৬.২ অনুচ্ছেদে বর্ণিত শিশু শিক্ষা কেন্দ্র সংক্রান্ত ব্যয় সহ) পঞ্চায়েতি ব্যবস্থাকে শক্তিশালী করার জন্য সুষ্ঠু প্রশাসন ব্যবস্থা গড়ে তুলতে পঞ্চায়েতের বিভিন্ন পদাধিকারিদের প্রশিক্ষণের জন্য ৩ কোটি ৪৫ লক্ষ ৫৮ হাজার টাকা নির্দিষ্ট করে রাখা হয়েছে।

১০.১ ১৯৯৩-৯৪ অর্থ বছর থেকে পঞ্চায়েতের নির্বাচিত সদস্যদের এবং তার ত্রিস্তরে বিভিন্ন পদাধিকারিদের প্রশিক্ষণদান এই বিভাগের একটি মুখ্য কাজ হয়ে দাঁড়িয়েছে। প্রত্যেক বিভাগের পদাধিকারিদের উপযোগী প্রশিক্ষণ সূচী পৃথক পৃথকভাবে নির্দিষ্ট করা হয়েছিল। মহিলা পদাধিকারিদের জন্য সম্পূর্ণ আলাদা একটি প্রশিক্ষণ কর্মসূচিরও ব্যবস্থা করা ছিল। ১৯৯৩ সালের পঞ্চায়েতের সাধারণ নির্বাচনে বিভিন্ন স্তরে নির্বাচিত হয়ে যারা প্রশিক্ষণ পেয়েছিলেন তাদের মোট সংখ্যা ছিল ৭৮ হাজার ২২১। ১৯৯৮ সালের পঞ্চায়েতের সাধারণ নির্বাচনে যারা নির্বাচিত হয়েছেন তাদের জন্য গত বছর থেকেই প্রশিক্ষণের ব্যবস্থা শুরু হয়েছে এবং আশা করা যায় ১৯৯৯-২০০০ সনের মধ্যে তার বেশিরভাগ অংশ সমাপ্ত হয়ে যাবে। রাজ্য পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন প্রশিক্ষণ সংস্থা বিভিন্ন জেলায় কাজ করার জন্য প্রশিক্ষকদের প্রশিক্ষণ শেষ করেছে। ঐ সংস্থা এই জন্য ১৭২ জন পঞ্চায়েত পদাধিকারীসহ মোট ৭৬১ জন প্রশিক্ষককে প্রশিক্ষন দিয়েছে। প্রশিক্ষনের

পদ্ধতিগত সুবিধার জন্য সংস্থা বাংলায় পুস্তিকা প্রস্তুত করেছে। এগুলি এখন যন্ত্রস্থ। প্রস্তুত হয়ে গেলে সেগুলি পঞ্চায়েত প্রতিনিধিদের মধ্যে বিতরণ করা হবে। এই পুস্তিকাগুলিতে পঞ্চায়েতের তাৎপর্য এবং আইনকানুনসহ স্বাস্থ্য, ভূমি, পরিবেশ ইত্যাদি বিষয়েও বিস্তৃতভাবে আলোচনা করা হয়েছে। এই বইগুলির মুদ্রণের জন্য ২ কোটি ১৩ লক্ষ টাকা ব্যয় ধার্য করা হয়েছে। ভারত সরকার এর মধ্যে ৫০ লক্ষ টাকা দিয়েছে এবং আরও ৫০ লক্ষ টাকা দিতে প্রতিশ্রুত আছে। সাথে সাথে জেলাভিত্তিক প্রশিক্ষণও শুরু হয়েছে। এ ছাড়াও প্রত্যেক নবনির্বাচিত প্রধান এবং উপ-প্রধানকে প্রাথমিক প্রশিক্ষণও দেওয়া হয়েছে।

১০.২ এপ্রিল, ১৯৯৮ থেকে ভূমিহীন ক্ষেত মজুরদের জন্য একটি ভবিষ্যনিধি প্রকল্প চালু করা হয়েছিল। ১৮ থেকে ৫০ বছর বয়স্ক যে কোনও ভূমিহীন ক্ষেত মজুর চাইলে প্রত্যেকে মাসে ১০ টাকা করে দিয়ে এই প্রকল্পের আওতাভুক্ত হতে পারেন। রাজ্য সরকারও একই পরিমাণ টাকা দেবে। পুরো টাকা রাজ্য সরকার নির্ধারিত সুদসহ সেই ব্যক্তিকে তার ৫০ বছর বয়স পূর্ণ হলে দিয়ে দেবে। এই প্রকল্পটি সম্পূর্ণভাবে রাজ্যসরকারই পরিচালনা করবেন। এই প্রকল্প এখনও পুরোপুরি গতি লাভ করেনি। আমরা এই প্রকল্পে কিছু পরিবর্তন এনেছি যাতে এই প্রকল্প সংশ্লিষ্ট মানুষদের কাছে আরও সুবিধাজনক ও গ্রহণযোগ্য হয়ে উঠতে পারে, আমরা আশাকরি এই প্রকল্প বর্তমান আর্থিক বছরে অনেক বেশি সাফল্য ও ব্যাপ্তি লাভ করবে। ১৯৯৯-২০০০ সালে এই জন্য ১৫ লক্ষ টাকা রাখা হয়েছে।

১০.৩ পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন দপ্তর ১৯৯৩-৯৪ সাল থেকে গ্রামীণ স্বাস্থ্যবিধান প্রকল্পের প্রচলন করে আসছে। এর লক্ষ্য সাধারণ গ্রামবাসীদের মধ্যে স্বাস্থ্য ব্যবস্থা সম্পর্কে সচেতনতা বৃদ্ধি করা ও শৌচাগার সম্পর্কিত বিভিন্ন নিকাশি ব্যবস্থা সম্পর্কে আগ্রহ সৃষ্টি করা। এই কর্মসূচি রূপায়ণে পরিকল্পনাকে একটু বিশেষ ধরনের রূপ দেওয়া হয়েছে। এই কর্মসূচি রূপায়ণে প্রধান ভূমিকা স্বেচ্ছাসেবী সংগঠনগুলির ও গ্রাম পঞ্চায়েতগুলির উপর ন্যস্ত। এক্ষেত্রে তারাই জনসাধারণের মতামত গড়ে তুলছে, নিকাশি ব্যবস্থার ও সরঞ্জামের চাহিদ সৃষ্টি করছে এবং সেগুলি স্থানীয়ভাবে তৈরি করে তা গ্রামীণ পরিবারগুলিকে বিক্রয় করেছে। স্বেচ্ছাসেবী সংগঠন ও পঞ্চায়েতগুলির এই যুগ্ম প্রচেষ্টা এতই সার্থক হয়েছে যে গ্রাম্য নিকাশি ব্যবস্থা জায়গায় জায়গায় গণ আন্দোলনের চেহারা নিয়েছে। মাননীয় সদস্যরা জেনে সুখী হবেন যে মেদিনীপুরের পঞ্চায়েতগুলি বিশেষতঃ জেলা পরিষদ, ইউনিসেফ ও রামকৃষ্ণ মিশন লোক শিক্ষা পরিষদ একত্রে কাজ করে গ্রামীণ স্বাস্থ্যব্যবস্থার ক্ষেত্রে এক নজির সৃষ্টি করেছেন যা শুধু আমাদের অনেক দেশের ক্ষেত্রে বিরল। আমরা এই সাফল্যের জন্য গর্বিত এবং এই ভাল কাজ যাতে

রাজ্যের অন্যান্য জেলাগুলিতে চালিয়ে যাওয়া হয় তার প্রস্তাবও রাখছি। ১৯৯৮-৯৯ সালের শুরু থেকে অক্টোবর, ১৯৯৯ এর শেষভাগ পর্যন্ত ক্রমবর্ধমান নির্মিত শৌচাগারের সংখ্যা দাঁড়াচ্ছে ৪ লক্ষ ৬৩ হাজার ৯২৬টি যার মধ্যে ৪৫ হাজার ১৮৫টি শৌচাগার ১৯৯৮-৯৯ সালের মধ্যে নির্মিত হয়েছে। ১৯৯৯-২০০০ সালে এই বাবদ ৪ কোটি টাকা বরাদ্দ রাখা হয়েছে।

১০.৪ মাননীয় সদস্যবৃন্দ অবগত আছেন যে, ভারতীয় সংবিধানের ২৮০ নং অনুচ্ছেদ অনুসারে পঞ্চায়েতের আর্থিক অবস্থা পর্যালোচনা করে পঞ্চায়েতের আর্থিক অবস্থার উন্নয়নের প্রয়োজনে যথাযথ সুপারিশ করার জন্য ভারত সরকার দশম অর্থ কমিশনকে দায়িত্ব দিয়েছিল। কমিশন রাজ্যের পঞ্চায়েতসহ অন্যান্য স্বায়ত্বশাসিত সংস্থার আর্থিক অবস্থা দৃঢ়তর করার জন্য অ্যাড-হক অনুদানের পরামর্শ দিয়েছে। পশ্চিমবঙ্গের জন্য এ বাবদ ৩৩৩ কোটি ৪৫ লক্ষ টাকা অনুমোদন করা হয়েছে। ঐ টাকা ১৯৯৬-৯৭ অর্থবর্ষ থেকে কিস্তি ভিত্তিতে ৪ বৎসর সময়সীমার মধ্যে পাওয়া যাবে।

১০.৫ সেই অনুসারে পঞ্চায়েত সমূহকে অনুরোধ করা হয়েছিল জনসাধারণের বিশেষ প্রত্যাশা এবং প্রয়োজনের প্রতি লক্ষ্য রেখে পরিকাঠামোর উন্নয়নের জন্য প্রকল্প এবং কর্মসূচি রচনা করতে। এ যাবৎ ভারত সরকারের কাছ থেকে ১০৪.২০ লক্ষ টাকা পাওয়া গেছে। ঐ অর্থ পঞ্চায়েতসমূহকে দেওয়া হয়েছে। ১৯৯৯-২০০০ অর্থ বৎসরের জন্য ১৪৫ কোটি ৮৯ লক্ষ টাকা পরিকল্পনা যোজনায় প্রস্তাব রাখা হয়েছে।

১০.৬ গ্রামীণ এলাকায় পরিকাঠামোর উন্নয়নের জন্য পঞ্চায়েতগুলি যাতে ব্যবস্থা নিতে পারে সেই জন্য রাজ্য সরকার বিশ্ব ব্যাঙ্কের সঙ্গে আলোচনা চালাচ্ছে। এই আলোচনা ফলপ্রসূ হবে এই আশায় এই বাজেটে ৩২ কোটি টাকার একটি বরাদ্দ রাখা হয়েছে।

১১.০ ৬৩ নং অভিযাচনে "২৫১৫—আদার রুরাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস্ (কম্যুনিটি ডেভেলপমেন্ট)" খাতে ৯০ কোটি ৭৩ লক্ষ ৩৮ হাজার টাকা সহ "৪৫১৫—আদার রুরাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস্ (কম্যুনিটি ডেভেলপমেন্ট)" খাতে ২০ লক্ষ টাকা এবং "৬৫১৫— লোনস্ ফর আদার রুরাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস্ (কম্যুনিটি ডেভেলপমেন্ট)" খাতে ১৯ লক্ষ টাকা অর্থাৎ মোট ৯১ কোটি ১২ লক্ষ টাকা ৩৮ হাজার টাকা পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের সমষ্টি উন্নয়ন শাখার প্রকল্প / কর্মসূচির জন্য বরাদ্দের প্রস্তাব ১৯৯৯-২০০০ বর্ষের বাজেটে করা হয়েছে।

১১.১ ১৯৯৯-২০০০ বর্ষে সমষ্টি উন্নয়ন শাখার জন্য যে অর্থ সংস্থান করা হয়েছে, তা মূলত সমষ্টি উন্নয়ন আধিকারিকের (বি ডি ও) অফিসের প্রশাসনিক খরচ চালানোর

জন্য ব্যয়িত হবে। এর মধ্যে ২০ লক্ষ টাকা ব্লক অফিস ঘর নির্মাণের জন্য এবং ৯৭.৪৬ লক্ষ টাকা সমষ্টি উন্নয়ন অফিসের গাড়ি ক্রয়ের জন্য নির্দিষ্ট রাখা হয়েছে।

১১.২ পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগ কর্তৃক রূপায়িত উল্লিখিত কর্মসূচিগুলি ছাড়াও ৬৩ নং অভিযাচনের অধীনে মৎস দপ্তর, কৃষি দপ্তর, প্রাণী সম্পদ বিকাশ দপ্তর এবং স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তর তাদের প্রতিশ্রুতি অনুযায়ী নিজ নিজ সমষ্টি উন্নয়নমূলক কর্মসূচিগুলির জন্য যথোপযুক্ত টাকার সংস্থান রেখেছে।

১২ এই বক্তব্য রেখে আমি নিম্নলিখিত প্রস্তাবিত ব্যয় বরাদ্দের সকল দাবি মঞ্জুর করার জন্য এই সভাকে অনুরোধ জানাচ্ছি। ঃ

## ৫৯ নং অভিযাচন

মুখ্যখাত ঃ "২৫০১—স্পেশ্যাল প্রোগ্রাম ফর রুরাল ডেভেলপমেন্ট" ৩৮ কোটি ৫৫ লক্ষ ৩ হাজার টাকা মাত্র।

## ৬০ নং অভিযাচন

মুখ্যখাত ঃ "২৫০৫—রুরাল এমপ্লয়মেন্ট" ৪০৯ কোটি ২৬ লক্ষ ৯২ হাজার টাকা মাত্র।

## ৬২ নং অভিযাচন

মুখ্যখাত ঃ "২৫১৫—আদার রুরাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস্ (পঞ্চায়েতিরাজ)"
"৩৬০৪—কমপেনসেশন এন্ড অ্যাসাইনমেন্ট টু লোকাল বডিজ এ্যণ্ড পঞ্চায়েতিরাজ ইনস্ট্যুশনস্ (পঞ্চায়েতিরাজ)"
৩৭০ কোটি ৪ লক্ষ ৭৮ হাজার টাকা মাত্র।

## ৬৩ং অভিযাচন

মুখ্যখাত ঃ "২৫১৫—আদার রুরাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস্ (কম্যুনিটি ডেভেলপমেন্ট)"

"৪৫১৫—ক্যাপিটাল আউটলে অন আদার রুরাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস্ (কম্যুনিটি ডেভেলপমেন্ট)"

"৬৫১৫—লোনস্ ফর আদার রুরাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস্ (কম্যুনিটি ডেভেলপমেন্ট)" ৯১ কোটি ১২ লক্ষ ৩৮ হাজার টাকা মাত্র।

## DEMAND No. 60

### Major Head : 2505—Rural Employment

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 409,26,92,000 be granted for expenditure under Demand No. 60, Major Head : "2505—Rural Employment" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 135,05,88,000 already voted on account)

(The printed Budget Speech of Dr. Surjya Kanta Mishra on Demand No. 60 was taken as read alongwith the Budget Speech on Demand No. 59, 62, 63.)

## DEMAND No. 61

### Major Head : 2506—Land Reforms

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 27,14,33,,000 be granted for expenditure under Demand No. 61, Major Head : "2506—Land Reforms" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 8,95,73,000 already voted on account)

(The printed Budget Speech of Dr. Surjya Kanta Mishra on Demand No. 61 was taken as read alongwith the Budget speech on Demand No. 7.)

## DEMAND No. 62

### Major Heads : 2515—Other Rural Development Programmes (Panchayati Raj), 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayati Raj) and 6515—Loans for Other Rural Development Programmes

**(Panchayati Raj)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 370,04,78,000 be granted for expenditure under Demand No. 62, Major Heads : "2515—Other Rural Development Programmes (Panchayati Raj), 3604 Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayati Raj) and 6515—Loans for Other Rural Development Programmes (Panchayati Raj)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs.122,11,58,000 already voted on account)

(The printed Budget Speech on Demand No. 62 of Dr. Surjya Kanta Mishra was taken as read along with the Budget Speech on Demand Nos. 59, 60 & 63.)

**DEMAND No. 63**

**Major Heads: 2515—Other Rural Development Programmes (Community Development) 4515—Capital Outlay on Other Rural Development Programmes (Community Development) and 6515—Loans for Other Rural Development Programmes (Community Development)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 91,12,38,000 be granted for expenditure under Demand No. 63, Major Heads : "2515—Other Rural Development Programmes (Community Development), 4515—Capital Outlay on Other Rural Development Programmes (Community Development) and 6515—Loans for Other Rural Development Programmes (Community Development)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 30,07,09,000 already voted on account)

(The printed Budget Speech on Demand No. 63 of Dr. Surjya Kanta Mishra was taken as read alongwith the Budget Speech on Demand Nos. 59, 60 & 63.)

## DEMAND No. 64

### Major Heads: 2551—Hill Areas, 4551—Capital Outlay on Hill Areas and 6551—Loans for Hill Areas

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 154,87,06,000 be granted for expenditure under Demand No. 64, Major Heads : "2551—Hill Areas, 4551—Capital Outlay on Hill Areas and 6551—Loans for Hill Areas" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 51,10,73,000 already voted on account)

(Printed Speech of Shri Jyoti Basu on Demand No. 64 was taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৬৪নং দাবির অধীনে মুখ্যখাত "২৫৫১—পার্বত্য অঞ্চল", "৪৫৫১—পার্বত্য অঞ্চলের জন্য মূলধনী বরাদ্দ" এবং "৬৫৫১—পার্বত্য অঞ্চলের জন্য ঋণ" বাবাদ ব্যয়নির্বাহের জন্য ১৫৪,৮৭,০৬,০০০ (একশত চুয়ান্ন কোটি সাতাশি লক্ষ ছয় হাজার) টাকা মঞ্জুর করা হোক। ইতিমধ্যে ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত ৫১,১০,৭৩,০০০ (একান্ন কোটি দশ লক্ষ তিয়াত্তর হাজার) টাকাও এই দাবির অন্তর্ভুক্ত।

২। পার্বত্য বিষয়ক বিভাগ দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলে বসবাসকারী মানুষের অগ্রগতি ত্বরান্বিত করার উদ্দেশ্যে গঠিত দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের ক্ষেত্রে সংযোগরক্ষাকারী বিভাগের ভূমিকা পালন করে থাকে। সম্প্রতি ১৭. ৩. ৯৯ তারিখে অনুষ্ঠিত দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের নির্বাচন শান্তিপূর্ণ ছিল। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের হাতে আরও ক্ষমতা দেওয়ার ফলে সাম্প্রতিক বছরগুলিতে পার্বত্য বিষয়ক বিভাগের দায়িত্ব অনেকটা বেড়ে গেছে।

৩। যোজনা-বর্হির্ভূত ব্যয়নির্বাহের জন্য ১৯৯৮-৯৯ সালে এ পর্যন্ত দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে ৭৫৫১.৭৫ লক্ষ টাকা দেওয়া হয়েছে। ১৯৯৮ সালের জুলাই-আগস্ট মাসে ধ্বস ও বৃষ্টির দরুণ পার্বত্য অঞ্চলে রাস্তাঘাট, কালভার্ট, জলনিকাশি ব্যবস্থা, জল-সরবরাহ ব্যবস্থা ইত্যাদির ব্যাপক ক্ষয়ক্ষতি হয়েছিল। প্রবল বর্ষণ ও ধ্বসের ফলে বিপর্যস্ত পৌর পরিকাঠামোর সংস্কারসাধন ও পুনরুজ্জীবনের কাজ হাতে নেওয়ার জন্য রাজ্য সরকারের প্রাকৃতিক বিপর্যয় ত্রাণ তহবিল থেকে মঞ্জুর করা ২০০.০০ লক্ষ টাকাও এর মধ্যে ধরা হয়েছে। যোজনা তহবিল বাবদ দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে এ পর্যন্ত ১৮০২.৫০ লক্ষ টাকা দেওয়া হয়েছে। সাঞ্চেল ও মিরিক লেকে জরিপ কাজের জন্যও ২.৫০ লক্ষ টাকা দেওয়া হয়েছে।

৪। ১৯৯৮-৯৯ সালে পার্বত্য এলাকাসমূহে পর্যটনের প্রসার ঘটানোর লক্ষ্যে গুরুত্বপূর্ণ সাফল্য অর্জন করা গেছে। ১৯৯৮ সালের নভেম্বর মাসে ভ্রমণ-এজেন্ট, পর্যটন-সংগঠক ও ভ্রমণ-লেখকদের ব্যাপক অংশগ্রহণের মধ্য দিয়ে এবং বিপুল উদ্দীপনার সঙ্গে তিস্তা চা ও পর্যটন উৎসব পালিত হয়। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ ইউনেস্কোর বিশ্ব ঐতিহ্য-তালিকায় দার্জিলিং হিমালয়ান রেলপথের নাম তোলার ব্যাপারে সক্রিয়ভাবে চেষ্টা করে চলেছে। কালিম্পঙে কালিম্পঙ পর্যটন অভ্যর্থনা কেন্দ্র ও ঐতিহ্যমণ্ডিত টি-হাউস-এর নির্মাণের কাজ শেষ হয়েছে। দিলোতে একটি অতিথি নিবাস উদ্বোধন করা হয়েছে এবং সুখিয়াপোখরির কাছে জোরপোখরি বাংলোটি উপযুক্ত নিসর্গ দৃশ্যায়ন সহ সম্প্রসারিত করা হচ্ছে। বিখ্যাত ১০০ মাইলের হিমালয়ান স্টেজ রেসকে সম্প্রতি বিশ্বের একমাত্র 'এ. এ. এ.' শ্রেণীভুক্ত পরিবেশ অনুকূল প্রতিযোগিতা বলে ঘোষণা করা হয়েছে। প্রতি বছর সারা পৃথিবী থেকে ৫০ জনেরও বেশি সংখ্যক খ্যাতনামা প্রতিযোগী এই প্রতিযোগিতায় অংশগ্রহণ করে থাকেন। ধোতেরিয়াতে একটি ঘোড়-দৌড়ের আয়োজন করা হয়েছিল। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ ২০০০ সালকে পূর্ব-হিমালয় ভ্রমণ-বর্ষ হিসাবে পালন করার প্রস্তাব করছে। ১৯৯৯-২০০০ সালে সম্প্রসারণের সাধারণ কাজকর্ম ছাড়াও মানেভঞ্জন ও রিম্বিকে ট্রেকারদের জন্য কুটির নির্মাণ, গয়াবাড়িতে পথিপার্শ্বস্থ সুযোগ-সুবিধার ব্যবস্থা করা, টাইগার হিল প্যাভিলিয়নের প্রসারণ ও সংস্কারের কাজের মতো নতুন কয়েকটি কর্মপ্রকল্পের কাজ হাতে নেওয়ার প্রস্তাব করা হয়েছে। বাগডোগরা বিমানবন্দরে নতুন অসামরিক টার্মিনাল ভবনে একটি কাউন্টার এবং নিউ জলপাইগুড়িতে একটি পর্যটক তথ্যকেন্দ্র স্থাপনের প্রস্তাব এই মুহূর্তে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের বিবেচনাধীন রয়েছে।

৫। ১৯৯৮-৯৯ সালে স্বাস্থ্যক্ষেত্রে ১৫টি স্বাস্থ্যকেন্দ্র, ২৭টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ও ২০টি ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং কার্সিয়াংয়ের মহকুমা হাসপাতাল ও দার্জিলিং জেলা

হাসপাতালের মেরামতি ও রক্ষণাবেক্ষণের কাজ হাতে নেওয়া হয়েছিল। চিকিৎসা আধিকারিক ও অন্যান্য প্যারা-মেডিক্যাল কর্মীর অভাব মেটানোর জন্য চুক্তির ভিত্তিতে বিপুল সংখ্যক কর্মী নিয়োগ করা হয়েছিল। ১৯৯৮-৯৯ সালে বিশ্বব্যাঙ্ক প্রকল্পের অধীনে রাজ্য স্বাস্থ্যক্ষেত্র উন্নয়ন কর্মসূচি সাফল্যের সঙ্গে রূপায়ণ করা হয়েছিল এবং ১৯৯৮-৯৯ সালে চারটি প্রকল্প-হাসপাতালের জন্যই প্রকল্প প্রস্তাব চূড়ান্ত করা হয়েছিল। নির্মাণ কাজ ১৯৯৯-২০০০ সালের মধ্যেই শুরু হবে বলে আশা করা যায়। এ ছাড়াও ১৯৯৮-৯৯ সালে দার্জিলিং, কার্সিয়াং ও কালিম্পঙ-এ ব্লাড ব্যাঙ্ক ভবনগুলির নির্মাণ ও মেরামতির কাজ শেষ হয়েছে।

৬। শিক্ষাক্ষেত্রে ২৭টি প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয় মেরামতি ও সংস্কারের কাজ বি. এম. এস.-এর আর্থিক সহায়তায় হাতে নেওয়া হয়েছিল। ১৯৯৮-৯৯ সালে ২২টি স্কুলবাড়ি নির্মাণের কাজ শেষ হয়েছে। আই. এ. এস., ডব্লু. বি. বি. এস. পরীক্ষার্থী এবং অন্যান্য প্রতিযোগিতামূলক পরীক্ষা দিতে আগ্রহী পরীক্ষার্থিদের প্রশিক্ষণের জন্য একটি কেরিয়ার ইনফর্মেশন কাউন্সেলিং অ্যান্ড কোচিং সেন্টার স্থাপন করা হয়েছে। ১৯৯৯-২০০০ সালে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ প্রায় ২০০টি শিশু শিক্ষাকেন্দ্র চালানোর প্রস্তাব করছে।

৭। সেচ ও জলপথ ক্ষেত্রে, কার্সিয়াং মহকুমার দুধিয়া বাজারে তিনটি নদীতীর সুরক্ষণ ও নদী প্রশিক্ষণের কাজ সম্পন্ন হয়েছে। এছাড়াও ১৯৯৯-২০০০ সালে তিস্তা বাজারে ভূমি সংরক্ষণের কাজ, বিজনবাড়িতে নদী প্রশিক্ষণের কাজ, লোচানগরে ঝোরা প্রশিক্ষণের কাজ এবং দুধিয়াতে (দ্বিতীয় পর্ব) বালাসন নদীতে নদীতীর সুরক্ষণের কাজ হাতে নেওয়ার প্রস্তাব করা হচ্ছে।

৮। চলতি বছরে প্রাণীসম্পদ উন্নয়ন ক্ষেত্রে কালিম্পঙে অ্যাঙ্গোরা খরগোস প্রজনন খামার ও গবেষণা কেন্দ্রের জলসরবরাহ, লাভায় হিমায়ন কেন্দ্র, পি. এম. সি.-র বাংরা স্টাফ কোয়ার্টার মেরামতি ও পুনর্গঠনের কর্মপ্রকল্প হাতে নেওয়া হয়েছে। এছাড়াও, অ্যাঙ্গোরা কেন্দ্রে পশুদের বংশগত উৎকর্ষ সাধনের জন্য ওষুধ ও শল্যচিকিৎসার সরঞ্জাম এবং খরগোস ও শুকরছানা কেনা হয়েছে। ১৯৯৯-২০০০ সালে লাভাতে দুগ্ধ হিমায়ন প্ল্যান্টের নির্মাণের কাজ সমাপ্ত করা, কালিম্পঙ মহকুমার দুংরা বস্তিতে একটি অ্যাঙ্গোরা খরগোস প্রকল্প রূপায়ণ করা, ৬টি পশুচিকিৎসা সহায়তা কেন্দ্র নির্মাণ করা এবং বেশি পরিমাণে দুধ দেয় এমন ২০টি দুগ্ধবতী গরু ও শুকর প্রজনন খামারগুলিতে ব্যবহারের জন্য এবং ১৮০টি ইয়র্কশায়ার শ্রেণীর শুকরছানা ক্রয়ের প্রস্তাব করা হয়েছে।

৯। কুটির ও ক্ষুদ্রশিল্পের ক্ষেত্রে ১৯৯৯-২০০০ সালে যে সব বৃহৎ কর্মপ্রকল্প হাতে

নেওয়ার প্রস্তাব করা হয়েছে তার মধ্যে রয়েছে, তুঁত চাষের প্রসার, চারা উৎপাদন, দ্বিপুটক রেশম গুটি পোকা উৎপাদন, জৈব গ্যাসের জন্য প্রাতিষ্ঠানিক অর্থসংস্থান, ই. ডি. পি. এবং বি. এস. এস. আই. কর্মপ্রকল্প, রাম্বি বাজার ও কালিম্পঙ (পর্যায়-১)-এ রেশমকীট থেকে সুতো তৈরি কেন্দ্র নির্মাণ এবং গিদ্দাপাহাড়, কার্সিয়াঙে মাশরুম চাষ ও প্রক্রিয়াকরণ কেন্দ্রের কাজ সম্পূর্ণ করা।

১০.১। এ বছর কৃষি ও ক্ষুদ্র সেচ ক্ষেত্রে ৮টি ব্লকের বর্ষণপুষ্ট অঞ্চলে জাতীয় জলবিভাজিকা উন্নয়ন কর্মসূচির অধীনে বিভিন্ন কর্মসূচি হাতে নেওয়া হয়েছে। পার্বত্য অঞ্চলে এলাচ উন্নয়ন কর্মপ্রকল্প এবং উদ্যান পালন উন্নয়ন কর্মপ্রকল্পের ওপর জোর দেওয়া হয়েছে। ১৯৯৭-৯৮ সালে বেশ কয়েকটি বাজার সংযোগকারী সড়ক নির্মাণ করা হয়েছে।

১০.২। ১৯৯৯-২০০০ সালে যেসব গুরুত্বপূর্ণ কর্মপ্রকল্প হাতে নেওয়ার প্রস্তাব করা হয়েছে সেগুলির মধ্যে কয়েকটি হল ঃ

কালিম্পঙ ব্লকের কালিখোলা ও পালাখোলা এবং গোরুবাথান ব্লকের ডালিমখোলায় হাইড্রলিক র‍্যাম স্থাপন, তাকদা ব্লকে রংগলিখোলা ও মিরিক ব্লকের তোকলাঙে ক্ষুদ্র সেচ কর্মপ্রকল্প এবং সুখিয়াপোখরি ব্লকের (পর্যায়-১) প্লাংদাঙে ছোটা বেয়াংখোলা ক্ষুদ্র সেচ কর্মপ্রকল্প নির্মাণ।

১১। ১৯৯৮-৯৯ সালে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের বনাঞ্চল শাখা উদ্ধারপ্রাপ্ত বনভূমির ৩০৪ হেক্টর জমিতে বনসৃজন কর্মপ্রকল্পের কাজ হাতে নিয়েছে এবং ১২টি নার্সারি গড়ে তুলেছে, ১৪৫ হেক্টর জমিতে মৃত্তিকা সংরক্ষণের কাজ শেষ করেছে। ১৯৯৯-২০০০ সালে ৫০টি সারি বিশিষ্ট ৬টি নতুন নার্সারি স্থাপন এবং ২০০ হেক্টর জমিতে বনসৃজনের প্রস্তাব করা হয়েছে।

১২। রাজ্য সরকারের জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং বিভাগ গ্রামাঞ্চলে ও শহরাঞ্চলে পাইপলাইনের সাহায্যে পানীয় জল সরবরাহ ব্যবস্থা জোরদার করেছে। গ্রামাঞ্চলে বারোটি নতুন কর্মপ্রকল্প রূপায়িত হয়েছে এবং এগারোটি চালু কর্মপ্রকল্প মেরামত করা হয়েছে। শহরাঞ্চলে ১৩টি নতুন কর্মপ্রকল্প রূপায়ণ করা হয়েছে এবং ২০টি চালু কর্মপ্রকল্প মেরামত ও উন্নত করা হচ্ছে। দার্জিলিঙের জল সরবরাহ স্থিতিশীল করার লক্ষ্যে সাম্প্রতিক ধসের ফলে ক্ষতিগ্রস্ত হওয়া জল সংগ্রহ করা ও জল মজুত করে রাখা সংক্রান্ত ২০টি চালু কর্মপ্রকল্প জরুরি ভিত্তিতে আবার চালু করা হয়েছে। ১৯৯৯-২০০০ সালে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ যে ৯৭টি নতুন কর্মপ্রকল্প গ্রহণ করার প্রস্তাব করছে সেগুলির মধ্যে ৫৭টি গ্রামাঞ্চলে এবং ৪০টি শহরাঞ্চলে।

১৩। এ বছর ব্লক ও পুরসভা স্তরে বেশ কিছু ছাত্র ও যুব উৎসব অনুষ্ঠিত হয়েছে। বাঁকুড়া ও বহরমপুরে রাজ্যস্তরে ছাত্র ও যুব উৎসবের জন্য দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ যোগ্যতাসম্পন্ন অংশগ্রহকারিদের মনোনীত করেছে। মনিপুরের ইম্ফলে উত্তর-পূর্ব ক্রীড়া উৎসবে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের পোষকতাপ্রাপ্ত ব্যক্তিবর্গ সাফল্যের সঙ্গে অংশগ্রহণ করেছে। বিভিন্ন ক্লাবের মধ্যে খেলাধুলার সাজসরঞ্জাম বিতরণ করা হয়েছিল। খেলাধুলার প্রসারের জন্য ১৯৯৮-৯৯ সালে গ্রামাঞ্চলে খেলার মাট ও জিমনাসিয়ামের উন্নতিকল্পে এবং লেবং স্টেডিয়ামের চারপাশে প্রাচীর দেওয়ার জন্য আর্থিক সহায়তা দেওয়া হয়েছিল। পরবর্তী বছরের জন্য প্রস্তাবিত কর্মপ্রকল্পগুলির মধ্যে রয়েছে দার্জিলিঙে একটি ইন্ডোর স্টেডিয়াম নির্মাণের জন্য জমি অধিগ্রহণ করা এবং দার্জিলিঙের লেবং স্টেডিয়ামের কাছে স্পোর্টস হস্টেল তৈরির কাজ শেষ করা।

১৪। এ বছরে রিয়াঙে মৎস্যবীজ খামার নির্মাণের কাজ শেষ হয়েছে। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের আওতাভুক্ত সমস্ত ব্লকের ৩০০ জন মৎস্যচাষী ও ৫০ জন ধীবরের মধ্যে মাছের পোনা ও ক্ষেপণকারী জাল বন্টন করা হয়েছে। বেশ কয়েকটি সমষ্টি পুষ্করিণী খনন এবং ঝোরা মৎস্য চাষ প্রসারের প্রস্তাব করা হয়েছে।

১৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের আওতাভুক্ত অঞ্চলের সর্বাঙ্গীণ বিকাশ এবং পার্বত্য অঞ্চলে বসবাসকারী মানুষের আর্থ-সামাজিক উন্নয়নের ক্ষেত্রে পার্বত্য বিষয়ক বিভাগ গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে। রাজ্য সরকারের বিভিন্ন বিভাগ, দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ এবং অ-সরকারি সংস্থাগুলির বিভিন্ন উন্নয়নমূলক প্রয়াসকে সমাভিমুখী করার লক্ষ্যে এই বিভাগ নিরন্তর কাজ করবে।

১৬। এই বলে আমি মাননীয় সদস্যবৃন্দের কাছে পেশ করা ৬৪ নং দাবিটি অনুমোদন করার জন্য সভাকে অনুরোধ জানাচ্ছি।

## DEMAND No. 65

### Major Heads : 2575—Other special Areas Programmes and 4575—Capital Outlay on Other Special Areas Programmes

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 95,97,39,000 be granted for expenditure under Demand No. 65, Major Heads : "2575—Other special Areas Programmes and 4575—Capital Outlay on Other Special Areas Programmes" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 31,67,14,000 already voted on account)

(The Printed Budget Speech on Demand No. 65 of Shri Abdur Razzak Molla was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

অভিযাচন ৬৫-এর অধীনে ১৯৯৯-২০০০ আর্থিক বছরে সুন্দরবন এলাকার উন্নয়নের জন্য পরিকল্পনা খাতে ২০ কোটি ৮০ লক্ষ টাকা এবং পরিকল্পনা বহির্ভূত খাতে ৮ কোটি ৮.৭৫ লক্ষ টাকা অর্থাৎ মোট ২৮ কোটি ৮৮৭৫ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দ অনুমোদনের যে প্রস্তাব রাখা হয়েছে তার সমর্থনে আমি আমার বক্তব্য পেশ করছি।

এই প্রস্তাবের মধ্যে ভোট-অন-অ্যাকাউন্টস খাতে ৯ কোটি ৫৩.২৯ লক্ষ টাকা অন্তর্ভূক্ত আছে।

বিশ্বের বৃহত্তম ব-দ্বীপ সুন্দরবন পশ্চিমবঙ্গের দক্ষিণস্থ প্রান্ত। সুন্দরবনের সমস্যা অনেক। ভূমি গঠনের অপরিণত ও অসমাপ্ত অবস্থায় বন কেটে বসতি শুরু করার ফলে কয়েকটি মৌলিক ও স্থায়ী সমস্যায় সৃষ্টি হয়ে আছে। অসময়ে এখানকার জমি আবাদ হওয়ার ফলে নদী-নালার দু'পাশে মাটির বাঁধ দেওয়া হয়। ফলে নদীবাহিত পলিমাটি তীর অতিক্রম করে উঠে আসতে না পারায় নদীর বুকে জমতে জমতে নদীগুলি মজে এসেছে। সেজন্য এখানে সৃষ্টি হয়েছে জলনিকাশির স্থায়ী সমস্যা। সমুদ্র সংযোগ থাকার ফলে এখানকার নদী-নালা ও খাড়ির জল লবণাক্ত, সে জলে চাষ হয় না। মাটির নিচের জল পাওয়াও সহজ নয়। বিদ্যুতের অভাবে গভীর নলকূপও বসানোর সমস্যা। এসব কারণে কৃষির উপযোগী সেচের জলের ব্যবস্থা করা এখানে দুরূহ। সুন্দরবনের আর একটি মৌল সমস্যা—যোগাযোগ ও পরিবহনের। প্রয়োজনের তুলনায় নদীপথে যাতায়াতের সুবিধা অপ্রতুল। খুব অল্পস্থানে জেটি আছে। বিদ্যুতের অভাবে এখানে ক্ষুদ্র ও কুটির শিল্পের অগ্রগতি ঘটেনি। স্বাস্থ্য এবং শিক্ষা ক্ষেত্রেও এই এলাকা বিশেষভাবে পশ্চাৎপদ।

সুন্দরবন অঞ্চলের পশ্চাৎপদতা ঘুচিয়ে ওখানকার জনজীবনে উন্নয়নের সুফলগুলি নিয়ে আসতে বামফ্রন্ট সরকার আন্তরিকভাবে সচেষ্ট। বিগত বছরগুলিতে যোগাযোগ ব্যবস্থার উন্নয়ন, সেচ ও জল নিকাশের ব্যবস্থা, পানীয় জলের ব্যবস্থা, কৃষি প্রযুক্তির প্রসার, সামাজিক বনসৃজন তথা ম্যানগ্রোভ (বাদাবন) বনাঞ্চল সৃজন, মৎস্য চাষের প্রসার ইত্যাদি ব্যবস্থার মাধ্যমে সুন্দরবনের জনজীবনে পরিবর্তন আনার প্রচেষ্টা চলছে। এই উন্নয়নের কর্মধারার সঙ্গে স্থানীয় জনপ্রতিনিধিগণকে অঙ্গাঙ্গিভাবে যুক্ত করা হয়েছে।

পরিকল্পনা খাতে বাজেট বরাদ্দের অর্থ দ্বারা সুন্দরবন উন্নয়নে চার বছরের জন্য (১৯৯৬-২০০০) মোট ৩৫ কোটি টাকা বরাদ্দের সুপারিশ করেছেন। পূর্ত (সড়ক), জনস্বাস্থ্য, বিদ্যুৎ দপ্তর, জেলা পরিষদ ও জেলা প্রশাসনের সহযোগিতায় সুন্দরবন বিষয়ক দপ্তর এই অর্থ বরাদ্দের জন্য একটি প্রকল্প তৈরি করেছেন। এই প্রকল্পে ইট ও খোয়াবিছানো রাস্তা নির্মাণ, পাকা রাস্তা নির্মাণ, জেটি নির্মাণ, পানীয় জল সরবরাহ, হাড়োয়ায় সেতু নির্মাণ, ক্যানিং, হাড়োয়া, মিনাখাঁ ও হিঙ্গলগঞ্জে বিদ্যুৎ সাব-স্টেশন নির্মাণ, বাদাবনসৃজন প্রভৃতিকে অন্তর্ভুক্ত করা হয়েছে।

১৯৯৮-৯৯ সালে দপ্তর কর্তৃক সৃষ্ট পরিকাঠামো বিষয়ক সম্পদের রক্ষণাবেক্ষণের জন্য ১ কোটি ১৫ লক্ষ টাকা ধার্য হয়েছিল।

গত বছর ১৯৯৭-৯৮ পরিকল্পনা খাতে ৭ কোটি ৭০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দ ছিল। এই অর্থের ৯৪.৫১ শতাংশ ব্যয় করা সম্ভব হয়েছে।

### (ক) সিভিল ওয়ার্কস কর্মসূচি

সুন্দরবনে পরিকল্পনা খাতে বরাদ্দ অর্থের সিংহভাগই খরচ হয় পরিকাঠামো ব্যবস্থার উন্নতিতে। বিগত বছরগুলিতে সুন্দরবনের উন্নয়নে আমরা যে কর্মসূচি রূপায়িত করার চেষ্টা করে আসছি তার মূল লক্ষ্য হচ্ছে নদীপথে জেটি নির্মাণসহ যোগাযোগ ব্যবস্থার উন্নয়ন, জলনিকাশি ব্যবস্থার উন্নতি, পানীয় জল সরবরাহের ব্যবস্থা ইত্যাদি। ১৯৯৮-৯৯ সালে পরিকাঠামো বিষয়ে পরিকল্পনা-খাতে বরাদ্দ ও দশম অর্থ কমিশনের অর্থে রূপায়িত কাজের তালিকা নিচে দেওয়া হল।

মার্চ '৯৮ থেকে ডিসেম্বর '৯৮ পর্যন্ত রূপায়িত কাজ

| | |
|---|---|
| ১। ইট/খোয়াবিছানো রাস্তা | .. ৮৬.৮৪৭ কি.মি. |
| ২। পাকা রাস্তা | .. ৩.০৩৮ কি.মি. |
| ৩। কালভার্ট | .. ৪টি |
| ৪। জেটি নির্মাণ | .. ১৭টি |
| ৫। পাকা নর্দমা নির্মাণ | .. ৩টি |
| ৬। পানীয় জলের জন্য নলকূপ স্থাপন | .. ৬৭টি |

হাড়োয়ায় সেতু নির্মাণের জন্য সুন্দরবন বিষয়ক দপ্তরের অংশ বাবদ ১৯৯৮-৯৯

সালে ১০ম অর্থ কমিশন খাতে পূর্ত (সড়ক) অধিকরণকে ২০ লক্ষ টাকা দেওয়া হয়েছে। সম্প্রতি এই সেতু নির্মাণের কাজ শুরু হয়েছে বলে জানা গেছে। এ ছাড়া কুলতলী থানার জামতলা থেকে পেটকুলচাঁদ পর্যন্ত পাকা রাস্তা নির্মাণের জন্য সুন্দরবন বিষয়ক দপ্তরের অংশ হিসাবে ১০ম অর্থ কমিশনের অর্থ থেকে ১৯৯৮-৯৯ সালে পূর্ত (সড়ক) অধিকরণকে ৪০ লক্ষ টাকা দেওয়া হয়েছে। জানা গেছে, এ পর্যন্ত ৫ কি.মি. রাস্তা নির্মাণের কাজ শেষ হয়েছে।

সুন্দরবন এলাকায় বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থার উন্নয়নে ক্যানিং, হাড়োয়া, মিনাখাঁ, ও হিঙ্গলগঞ্জে ৪টি বিদ্যুৎ সরবরাহ সাব-স্টেশন নির্মাণের জন্য ১০ম অর্থ কমিশনের টাকা থেকে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদকে এ পর্যন্ত সর্বমোট ৫ কোটি ২০ লক্ষ টাকা দেওয়া হয়েছে। জানা গেছে, হাড়োয়া সাব-স্টেশনের নির্মাণকাজ শেষ হয়েছে এবং অবশিষ্টগুলির নির্মাণের কাজ মার্চ, ১৯৯৯-এর মধ্যে শেষ হবে বলে আশা করা হচ্ছে।

সুন্দরবন এলাকা বাসন্তী থানার সোনাখালি, গোসবা থানার পাঠানখালি, হিঙ্গলগঞ্জ থানার সাহেবখালি, মিনাখাঁ থানার চৈতল, পাথরপ্রতিমা থানার দক্ষিণ শিবগঞ্জ ও হাসনাবাদে নলবাহিত পানীয় জল সরবরাহের জন্য জনস্বাস্থ্য ও কারিগরি অধিকরণকে ১০ম অর্থ কমিশনের অর্থ থেকে ১৯৯৮-৯৯ সালে ১ কোটি ২৫ লক্ষ টাকা দেওয়া হয়েছে। জানা গেছে, উক্ত জল সরবরাহ প্রকল্পগুলি নির্মাণের কাজ চলছে।

(খ) কৃষি সম্প্রসারণ কর্মসূচি

সুন্দরবন উন্নয়ন পর্যদের কৃষি সম্প্রসারণ কর্মসূচির সফল রূপায়ণের মাধ্যমে এক-ফসলি এলাকাকে ক্রমশ দো-ফসলিতে রূপান্তরিত করার চেষ্টা হচ্ছে। ১৯৯৮-৯৯ সালে এই কর্মসূচির মাধ্যমে রবিচাষে উৎসাহিত করার উদ্দেশ্যে ৪৬,৫১৭ জন ক্ষুদ্র ও প্রান্তিক কৃষককে ১০,০০৫ একর এলাকা চাষের জন্য উন্নতমানের বীজ ও সার ৫০ শতাংশ অনুদান হিসাবে বিতরণ করার ব্যবস্থা করা হয়েছে। এ ছাড়া খরিফ মরশুমে ২৫,৬৭১ জন ক্ষুদ্র ও প্রান্তিক কৃষককে ১৯,২৫২.৫ একর এলাকা চাষের জন্য উন্নতমানের বীজ অনুদান হিসাবে দেওয়া হয়েছে। তুলা চাষে সুন্দরবনের কৃষকদের উৎসাহিত করার লক্ষ্যে বিভিন্ন স্থানে পরীক্ষামূলকভাবে তুলা চাষের যে কর্মসূচি নেওয়া হয়েছে, তার আওতায় ১৯৯৮-৯৯ সালে ১,২০০ জন ক্ষুদ্র ও প্রান্তিক চাষী উপকৃত হয়েছেন।

গরিব ও পিছিয়ে পড়া মহিলাদের আর্থিক অবস্থার উন্নয়নে ১১০ জন মহিলাকে মাশরুম উৎপাদনের জন্য প্রশিক্ষণ এবং উপযোগ দিয়ে সাহায্য করা হয়েছে।

(গ) সামাজিক বনসৃজন

সুন্দরবনে ভূমিক্ষয় রোধ ও পরিবেশের ভারসাম্য রক্ষা করাতে এবং জ্বালানি কাঠ, পশুখাদ্য ইত্যাদির যোগান বাড়াতে সামাজিক বনসৃজনের উপর জোর দেওয়া হয়েছে। বাদাবন সৃজনের ফলে নদী-বাঁধগুলিকে ক্ষয়ক্ষতি থেকে রক্ষা করা যাবে ও জ্বালানি কাঠ উৎপাদনও বাড়ানো যাবে। ১৯৯৮-৯৯ সালে পরিকল্পনা খাতে বরাদ্দ অর্থ ও ১০ম অর্থ কমিশনের অর্থে ৪৩৩ হেক্টর এলাকায় বাদাবন সৃষ্টি করা গিয়েছে। বাগিচা বনসৃজন প্রকল্পের মাধ্যমে জনসাধারণকে পরিবেশ সম্বন্ধে সচেতন করার উদ্দেশ্যে ১৯৯৮-৯৯ সালে বিভাগীয় নার্সারিগুলিতে বিভিন্ন জাতের আনুমানিক ৩ লক্ষ ৬০ হাজার চারা উৎপাদন করে জনসাধারণের মধ্যে বিতরণ করা হয়েছে। এর ফলে ২০০ হেক্টর এলাকায় বাগিচা বনসৃজন করা গিয়েছে। পর্যদ-নির্মিত ইট ও খোয়াবিছানো রাস্তার দু'পাশে, নদীবাঁধ ও মাটির রাস্তার দু'পাশে সারিবদ্ধ বনসৃজনের উদ্দেশ্যে ১৯৯৮-৯৯ সালে ৫০ হেক্টর এলাকায় বিভিন্ন প্রজাতির গাছ লাগানো হয়েছে।

পর্যদ-সৃজিত বনভূমিসংলগ্ন স্থানে ১০০ মি. × ৫০ মি মাপের নোনা জলে মাছ চাষের ৭টি পুকুর নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে। স্থানীয় অধিবাসীদের থেকে নির্বাচিত ব্যক্তিদের এই পুকুরগুলি রক্ষণাবেক্ষণ ও উপস্বত্ব ভোগের অধিকার দেওয়া হবে।

**(ঘ) মৎস্যচাষ**

বাসন্তী থানার ঝড়খালি ও নামখানা থানার মৌসুমী দ্বীপের মৎস্যখামারে বিভাগীয় ভাবে ২৩.৬২১ হেক্টর এলাকায় মাছচাষ করে কমবেশি ৩৫৪৭.১৪৫ কিলোগ্রাম বিভিন্ন ধরনের নোনামাছ উৎপাদন করা গিয়েছে এবং সেই মাছ বিক্রয় করে প্রায় ৪,১১,৪১৫.৬০ টাকার রাজস্ব পাওয়া গিয়েছে।

**(ঙ) ১৯৯৯-২০০০ সালের কর্মসূচি**

সুন্দরবন বিষয়ক দপ্তরের কর্মসূচির মূল লক্ষ্য অনগ্রসর সুন্দরবনের উন্নয়ন। দারিদ্র্যক্লিষ্ট মানুষের কল্যাণে আমাদের সীমিত সঙ্গতির নিয়োগ। আমাদের মূলকথা জনসাধারণের আকাঙ্খাকে প্রকল্পের মাধ্যমে রূপায়িত করা ও তাদের সহযোগিতায় নির্বাচিত প্রকল্পগুলির সুষ্ঠু রূপায়ণ। সুন্দরবন এলাকার উন্নয়নের কাজ মূলত কৃষি ও আনুষঙ্গিক বিষয়মুখী। এ বছরও পরিকাঠামো বিষয়ক নূতন প্রকল্প হাতে নেওয়ার পাশাপাশি সামাজিক বনসৃজন, কৃষি সম্প্রসারণ কর্মসূচি, মহিলাদের জন্য বিশেষ কর্মসূচি ইত্যাদি কর্মসূচির উপরও জোর দেওয়া হবে।

বিগত কয়েক বছর ধরে যে সম্পদ সৃষ্টি করা হয়েছে তার রক্ষণাবেক্ষণের উপরও এ বছর নজর দেওয়া হবে। ১০ম অর্থ কমিশনের প্রাপ্ত অর্থের দ্বারা বিদ্যুৎ সরবরাহ

কেন্দ্র স্থাপন, নলবাহিত পানীয় জল সরবরাহ, হাড়োয়া সেতু নির্মাণ ও জামতলা থেকে পেটকুলচাঁদ পাকা রাস্তা নির্মাণের যে কাজ হাতে নেওয়া হয়েছে ১৯৯৯-২০০০ সালেও তা অব্যাহত থাকবে।

আমি আশাকরি মাননীয় সদস্যগণ সুন্দরবন উন্নয়নের স্বার্থে ১৯৯৯-২০০০ সালের প্রস্তাবিত ব্যয়-বরাদ্দ অনুমোদন করবেন।

The Printed Budget Speech of Shri Maheswar Murmu on Demand No. 65 was taken as read.

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

অভিযাচন ৬৫-এর অধীনে ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ঝাড়গ্রাম এলাকার উন্নয়নের জন্য ১,৯১,১৯,০০০ (এক কোটি একানব্বই লক্ষ উনিশ হাজার) টাকা ব্যয়-বরাদ্দ অনুমোদনের যে প্রস্তাব রাখা হয়েছে তার সমর্থনে আমি আমার বক্তব্য রাখছি।

বর্তমানে উপজাতীয় উপ-পরিকল্পনায় (ট্রাইবাল সাব-প্ল্যান-এ) অভিযাচন ৪১ আলাদাভাবে সৃষ্টি করা হয়েছে এবং অধীনে ঝাড়গ্রাম উন্নয়ন পর্যদে ৯৬,২৬,০০০ (ছিয়ানব্বই লক্ষ ছাব্বিশ হাজার) টাকা বরাদ্দ অনুমোদনের প্রস্তাব রাখা হয়েছে।

ঝাড়গ্রাম মহকুমা পশ্চিমবঙ্গে অনুন্নত অঞ্চলগুলির অন্যতম। এই মহকুমার জনসংখ্যা ৮,৭৭,৩১২। তার মধ্যে ৩০.৫৬ শতাংশ আদিবাসী এবং ১৮.১ শতাংশ তফসিলি জাতিভুক্ত— যারা বিশেষভাবে পশ্চাদপদ ও অনগ্রসর। এদের বিশেষ উন্নতির কথা চিন্তা করেই পর্যদ মোট বরাদ্দের ৫০ শতাংশ আদিবাসী ও ২৫ শতাংশ তফসিলি জাতির উন্নয়নমূলক প্রকল্পের খরচ করে। এটি মুখ্যত কৃষিপ্রধান অঞ্চল হলেও খরাপ্রবণ এবং উর্বরা শক্তি কম থাকায় এখানে একরপ্রতি কৃষি উৎপাদন খুবই অল্প। এই অঞ্চল যেমন কৃষিক্ষেত্রে পিছিয়ে, তেমনই এখানকার শিল্পবিকাশ, বিদ্যুৎ, যোগাযোগ-ব্যবস্থা বিশেষ গুরুত্ব প্রদানের দাবি রাখে।

এইসব কথা মনে রেখে বামফ্রন্ট সরকার শুরু থেকেই যত্ন ও আন্তরিকতার সঙ্গে তার স্বাভাবিক উন্নয়নমূলক কর্মকাণ্ডের পাশাপাশি সীমিত ক্ষমতার মধ্যে এই পশ্চাদপদ এলাকার সর্বাঙ্গীণ আর্থ-সামাজিক উন্নতি ত্বরান্বিত করতে ঝাড়গ্রাম উন্নয়ন পর্যদের মাধ্যমে বিশেষ কর্মসূচি তৈরি করে কাজ করে চলেছে। অর্থের অভাব ও অপরাপর কারণে বিভিন্ন দপ্তরের অসমাপ্ত প্রকল্পগুলিকে সম্পূর্ণ করাই হল এই প্রকল্পগুলির উদ্দেশ্য।

এই কর্মসূচির প্রধান লক্ষ্য সেচব্যবস্থা প্রসারের মাধ্যমে কৃষির উন্নতিসাধন, রাস্তা,

সেতু ও কালভার্ট নির্মাণের মাধ্যমে যোগাযোগ ব্যবস্থার উন্নতিসাধন, শিক্ষার সাধারণ মান উন্নয়নের জন্য বিদ্যায়তনগুলির ভবন গঠন ও পুনর্গঠন, পানীয় জলসরবরাহ, পৌর এলাকার জলনিকাশি ব্যবস্থার উন্নতিসাধন, বনসৃজন, ক্ষুদ্রশিল্প বিকাশের জন্য পরিকাঠামো সৃষ্টি এবং আদিবাসী সংস্কৃতিকে উৎসাহ দানের জন্য মেলা ও উৎসবের আয়োজন ইত্যাদি।

ঝাড়গ্রাম উন্নয়ন পর্যদ এ যাবৎ যে-সমস্ত কাতে কর্মসূচি রূপায়ণ করেছে তার একটি সংক্ষিপ্ত বিবরণ নিচে দেওয়া হল ঃ

১। **ক্ষুদ্রসেচ**

ক্ষুদ্রসেচব্যবস্থা প্রসারের জন্য ঝাড়গ্রাম উন্নয়ন পর্যদের অর্থানুকূল্যে এ যাবৎ ৪৪টি নদী জলোত্তলন প্রকল্প নির্মাণ করা হয়েছে যার দ্বারা ১,৫৭০ হেক্টর জমিতে সেচের জল দেওয়া সম্ভব হয়েছে। এ ছাড়া অন্যান্য ক্ষুদ্রসেচ প্রকল্পের মাধ্যমে (যেমন—খাল, জোড়বাঁধ, বাঁধ, কূপ ও অগভীর নলকূপ প্রভৃতি) আরও ৮,৪৬৭ হেক্টর জমিতে সেচের জলসরবরাহ করা হচ্ছে। সাঁকরাইল পঞ্চায়েতের অধীনে একটি ডাহিপাল সেচ (নদী-জলোত্তলন) প্রকল্প গ্রহণ করা হয়েছে। ১৯৯৭-৯৮ সালে ক্ষুদ্রসেচ প্রকল্প, নদী-জলোত্তলন বাবদ বিভিন্ন ব্লকে ১০ (দশ)টি প্রকল্প মঞ্জুর করা হয়েছে, এই কাজগুলি কৃষি যান্ত্রিক বিভাগ কর্তৃক রূপায়িত করা হবে। কিছু কিছু পঞ্চায়েত সমিতিতে ৮টি ক্ষুদ্রসেচ (নদী-জলোত্তলন) প্রকল্প মঞ্জুর করা হয়েছে। সেচ ও জলপথ বিভাগ কর্তৃক তার্কি ও রাঙ্গামাটিয়া সেচ প্রকল্পে নবীকরণ করা হয়েছে। একইভাবে এই আর্থিক বছরে কৃষি-সেচ বিভাগ কর্তৃক লালগেনিয়া সেচ প্রকল্প ও মধুবাঁধ প্রকল্পে নবীকরণের কাজ করার জন্য অর্থ বরাদ্দ করা হয়েছে, বিশেষ বিশেষ ক্ষেত্রে অকেজো নদী-জলত্তোলন প্রকল্পগুলি চালু করার উদ্যোগ নেওয়া হয়েছে। ১০টি মাঝারি ধরনের নদী-জলোত্তলন প্রকল্পের 'পাম্পঘর' নির্মাণের কাজ সমাপ্ত হয়েছে। পাইপলাইনের কাজ অগ্রগতির পথ্যে ১৯৯৮-৯৯ আর্থিক বছরে এই কাজের জন্য ১৫.০০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। সেচ ও জলপথ দপ্তর কর্তৃক এ বৎসর ৫.৫ লক্ষ টাকা ব্যয়ে পাটবাঁধ ও সুকুলাখালি ক্ষুদ্রসেচ প্রকল্পের উন্নয়নমুখী কর্মসূচি গ্রহণ করা হয়েছে।

২। **পথঘাট**

এই খাতে ঝাড়গ্রাম উন্নয়ন পর্যদ পূর্ত-সড়ক অধিকারের মাধ্যমে বেশ কয়েকটি পাকা রাস্তা এবং সেতু নির্মাণ ও সংস্কারের কাজ করেছে। এ যাবৎ প্রায় ১৩৫ কি. মি. রাস্তা নির্মাণ করা হয়েছে। এই রাস্তাগুলি প্রতি বৎসর সংস্কার ও রক্ষণাবেক্ষণ করার জন্য যথেষ্ট অর্থের ব্যবস্থা করার বিষয়টি পূর্ত দপ্তর ও অর্থ দপ্তরের সঙ্গে আলোচনা হচ্ছে।

এছাড়া নিম্নলিখিত রাস্তাগুলিতে বর্তমান বছরে কাজ চলছে ঃ

(১) খালসিউলি-মালঞ্চ (ফেজ-২), (২) দোহিজুরি-বসন্তপুর রোড, (৩) জাম্বনি চুটিয়া রোড (ফেজ-২), (৪) আশুই-নারিয়াশোল ভায়া পন্ডাছেঁচা, (৫) পুকুরিয়া-চন্দ্রী রোড, (৬) বেলপাহাড়ি-ওদালচুয়া রোড (এস্টেট পর্যন্ত) এবং (৭) ঢোলভাঙ্গা-ছোটমুরগী রোড।

তদুপরি, ১৯৯৮-৯৯ আর্থিক বছরে নিম্নলিখিত রাস্তা/কালভার্ট প্রকল্পগুলি মঞ্জুর করা হয়েছে এবং অর্থ বরাদ্দ করা হয়েছে।

(ক) গজাসিমূল-কেশিয়াপাড়া রাস্তা, (খ) খালসিউলি-মালঞ্চ (এস্টেট), (গ) বেলপাহাড়ি ওদলচুয়া রাস্তা (এ-স্টেজ), (ঘ) জাম্বনি-বালিডিহা-চুটিয়া রাস্তা (বি-স্টেজ), (ঙ) পুকুরিয়া-চন্দ্রী রাস্তা (বি-স্টেজ), (চ) কেশিয়াপাড়া-গজাসিমূল রাস্তার উপর কালভার্ট-নির্মাণ। উপরোক্ত কাজগুলি ১৯৯৯-২০০ আর্থিক বছরে সমাপ্ত হবে বলে অনুমান করা যায়।

যদিও ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদের আর্থিক সৌজন্যে রাস্তাগুলির কাজ রূপায়িত হচ্ছে কিন্তু অত্যধিক বাস চলাচলের জন্য রাস্তাগুলির ক্ষতিসাধন হচ্ছে। পূর্ত বিভাগকে সংরক্ষণের জন্য অনুরোধ করা হয়েছে, কিন্তু কোনও সুফল পাওয়া যায়নি।

৩। **শিক্ষা**

ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ আদিবাসী-অধ্যুষিত এই অঞ্চলে শিক্ষাবিস্তারে একটি বিশেষ ভূমিকা গ্রহণ করেছে এযাবৎ ৪৭০টি প্রাথমিক বিদ্যালয়, ১৭২টি হাই/জুনিয়ার হাইস্কুল, ৬টি মহাবিদ্যালয়ের নির্মাণ ও সংস্কারের কাজ করা হয়েছে। তার মধ্যে মানিকপাড়া কলেজের ল্যাবরেটরি স্থাপনের কাজ ও শিলদা চন্দ্রশেখর কলেজের ভবনে বিদ্যুৎসংযোগ ও সম্প্রসারনের কাজ ও গোপীবল্লভপুর সুবর্ণরেখা কলেজের ভবন নির্মাণের কাজ উল্লেখযোগ্য। গোপীবল্লভপুর-১ পঞ্চায়েত সমিতির অধীনে বিদ্যুতায়নের কাজের জন্য এ বৎসর ৭৫,২৫৭ টাকা মঞ্জুর করা হয়েছে।

৪। **ক্ষুদ্রশিল্প**

ঝাড়গ্রাম মহকুমায় ক্ষুদ্রশিল্প স্থাপনে উৎসাহদানের জন্য ঝাড়গ্রাম শহরের সন্নিকটে একটি ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট নির্মিত হয়েছে। এ ছাড়া ঝাড়গ্রামের শিলদাতে শিল্প-শ্রমিকদের জন্য একটি ট্রেড-শেড গঠন করা হয়েছে। নয়াগ্রাম, গোপীবল্লভপুর, বেলপাহাড়ি ও জাম্বনীতে বাবুই ঘাস থেকে দড়ি তৈরি করার জন্য শ্রমিকদের অর্থ সাহায্য করা হয়েছে। জেলা শিল্পোন্নয়ন কেন্দ্র এবং গ্রামীণ উন্নয়ন কেন্দ্র, আই. আই. টি., খড়্গাপুর এই সকল শ্রমিকদের প্রশিক্ষণ দিয়েছে। জাম্বনী পঞ্চায়েত সমিতি এলাকায় গ্রামীণ শিল্প বিকাশের

জন্য একটি ট্রেড-শেড নির্মাণ করা হয়েছে।

৩। বনসৃজন

ঝাড়গ্রাম মহকুমায় একটি বিশেষ সম্পদ। এই অরণ্য সম্পদের গুরুত্ব উপলব্ধি করে ঝাড়গ্রাম অঞ্চলে মোট ৯২৬ হেক্টর বনসৃজন ও ১২৮ কি.মি. রাস্তার পার্শ্বস্থ বনসৃজন করা হয়েছে। গোপীবল্লভপুর-১ পঞ্চায়েত সমিতি এবং অন্যান্য পঞ্চায়েত সমিতির মাধ্যমে সামাজিক বনসৃজনের উদ্দেশ্যে পতিতজমির বাছাই ও উন্নতি সাধনের জন্য প্রাথমিক পদক্ষেপ নেওয়া হয়েছে। ভুলাভেদা থেকে কাঁকড়াঝোর পর্যন্ত একটি রাস্তা নির্মাণের প্রকল্প বনদপ্তরের অনুমোদনের জন্য পাঠানো হয়েছে। এ ছাড়া ঝাড়গ্রাম শহরে পূর্ত বিভাগে জমির উপরে শালবন সৃজনের জন্য ১ লক্ষ টাকা বরাদ্দ হয়েছে। শালবনে সৃজনের কাজ সমাপ্ত হয়েছে। পূর্ত দপ্তরের রাস্তায় উভয় পার্শ্বে বিভিন্নপ্রকার ফলের গাছ রোপণের জন্য এ বৎসর ২.৫ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

৬। গ্রামীণ বৈদ্যুতিকীকরণ

বিগত বৎসরগুলিতে গ্রামীণ বৈদ্যুতিকীকরণের জন্য ৮টি পঞ্চায়েত সমিতিতে ১৪ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। ১৯৯৭-৯৮ আর্থিক বছরে এই প্রকল্পে ২৪ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। ১৯৯৮-৯৯ আর্থিক বছরে এই প্রকল্প ৪৮ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে এবং উক্ত কাজ পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ কর্তৃক রূপায়িত করা হচ্ছে। এই প্রকল্পের দ্বারা গ্রামের পিছিয়ে পড়া মানুষেরা বিশেষভাবে উপকৃত হচ্ছেন।

৭। বিবিধ

উপরিলিখিত বিশেষ বিশেষ প্রকল্পগুলি ছাড়া ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদের মঞ্জুরীকৃত অর্থের দ্বারা পানীয় জল সরবরাহের জন্য কূপখনন, প্যাসেঞ্জার-শেড, স্টেডিয়াম, পার্ক, গবাদি পশুদের কৃত্রিম প্রজনন কেন্দ্র এবং একটি ল্যাবরেটরি নির্মিত করা হয়েছে। এ ছাড়া মেধাবি ছাত্রদের মধ্যে পুস্তক বিতরণ, পরিবেশ উন্নয়ন এবং উন্নতি রায়তদের মধ্যে পরচা বিলি, সুষম জলবণ্টন প্রকল্প, ঝাড়গ্রাম মেলাও যুব উৎসব ইত্যাদির জন্য আর্থিক সহায়তা করা হয়েছে। নয়াগ্রাম ব্লকে লোধা, সম্প্রদায়ের উন্নয়নের জন্য গ্রামীণ উন্নয়ন কেন্দ্রে আই. আই. টি., খড়্গপুর-এর মাধ্যমে বিভিন্ন প্রকল্প নেওয়া হয়েছে। ১৯৯৮-৯৯ আর্থিক বছরে ঝাড়গ্রাম পৌরসভাকে রাস্তার আলো, উন্নয়ন ও নর্মদা নির্মাণের জন্য ৮.০০ লক্ষ টাকা দেওয়া হয়েছে। পূর্ত বিভাগকে নারায়ণপুর-বাঁধাগোড়া রাস্তা এবং একটি কালভার্ট নির্মাণের জন্য এ বছর ৫.০০ লক্ষ টাকা মঞ্জুর করা হচ্ছে।

ঝাড়গ্রাম মহকুমা হাসপাতালের শব-ব্যবচ্ছেদ গৃহ ও তার চতুস্পার্শস্থ প্রাচীর নির্মাণ

প্রকল্প সম্পূর্ণ করা হয়েছে।

ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদের অপর একটি কাজ হল, এই সরকারের বিভিন্ন দপ্তরের গুরুত্বপূর্ণ প্রকল্পগুলোর মধ্যে সমন্বয় সাধন করা। এই নীতি অনুসারে ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ-এর তত্ত্বাবধানে ঝাড়গ্রাম মহকুমার অধীনে ৪টি পঞ্চায়েত সমিতির মধ্যে যোগাযোগ স্থাপনের উদ্দেশ্যে রোহিণীতে ডুলং নদীর উপর একটি সেতু নির্মাণের কাজ এগিয়ে চলেছে।

এই কর্মসূচির সঙ্গে যুক্ত সরকারি অফিসের ব্যয় বাবদ আগামী বছরে পরিকল্পনা-বহির্ভূত খাতে ৩৭,৪৫,০০০ (সাঁইত্রিশ লক্ষ পঁয়তাল্লিশ হাজার) টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে। ১৯৯৯-২০০০ সালে পরিকল্পনা খাতে ১,৫৩,৭৪,০০০ (এক কোটি তিপান্ন লক্ষ চুয়াত্তর হাজার টাকা) বরাদ্দ করা হয়েছে।

আশা করি, মাননীয় সদস্যগণ অনগ্রসর ঝাড়গ্রাম এলাকার দ্রুত সার্বিক উন্নয়ন সাধনে সর্বতোভাবে সাহায্য করবেন এবং ১৯৯৯-২০০০ সালে ঝাড়গ্রাম উন্নয়ন খাতে ব্যয়-বরাদ্দের যে প্রস্তাব রাখা হয়েছে তা সমর্থন করবেন।

## DEMAND No. 66

### Major Heads : 2701—Major and Medium Irrigation and 4701—Capital Outlay on Major and Medium Irrigation

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 410,97,02,000 be granted for expenditure under Demand No. 66, Major Heads : "2701—Major and Medium Irrigation and 4701—Capital Outlay on Major and Medium Irrigation" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 164,38,81,000 already voted on account)

(The Printed Budget Speech on Demand No. 66 of Shri Debabrata Bandyopadhay was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি সানন্দে প্রস্তাব করছি যে ৬৬ নং ও ৬৮ নং

দাবির অন্তর্গত নিম্নলিখিত মুখ্য খাতসমূহে ১৯৯৯-২০০০ সালের ব্যয় নির্বাহের জন্য মোট ৬৩৯,৫৯,৮৫,০০০ (ছয়শত উনচল্লিশ কোটি উনষাট লক্ষ পঁচাশি হাজার) টাকা মঞ্জুর করা হোক ঃ

৬৬ নং দবি ঃ ২৭০১—বড় ও মাঝারি সেচ
৪৭০১—বড় ও মাঝারি সেচে মূলধন বিনিয়োগ

৬৮ নং দাবি ঃ ২৭১১—বন্যা নিয়ন্ত্রণ
৪৭১১—বন্যা নিয়ন্ত্রণ প্রকল্পসমূহে মূলধন বিনিয়োগ

উক্ত দাবিগুলির মধ্যে রয়েছে ঃ = ৮৯.৫৫ (উনননবই দশমিক পাঁচ পাঁচ) কোটি টাকা।

ক. মূল ক্ষেত্রের কর্মসমূহ বাবদ

খ. গ্রামীণ অন্তর্কাঠমো উন্নয়ন তহবিল (RIDF)-এর অধীনস্থ কৃষি ও গ্রামীণ উন্নয়ন সংক্রান্ত জাতীয় ব্যাঙ্ক (NABARD)-থেকে প্রাপ্ত অর্থ সাহায্য বাবদ ঃ

১. সেচ ক্ষেত্রে ১৩.৫০ (তেরো দশমিক পাঁচ শূন্য) কোটি টাকা

২. বন্যা নিয়ন্ত্রণ ক্ষেত্রে ৩৬.৫০ (ছত্রিশ দশমিক পাঁচ শূন্য) কোটি টাকা = ৫০.০০ (পঞ্চাশ দশমিক শূন্য শূন্য) কোটি টাকা

গ. গঙ্গা-পদ্মা নদীর মূল অংশে ক্ষয় নিরোধক কাজে দশম অর্থ কমিশনের আর্থিক সাহায্য বাবদ = ২০.০০ (কুড়ি দশমিক শূন্য শূন্য) কোটি টাকা

ঘ. সেচ-সুবিধা দ্রুতায়ন কর্মসূচি (AIBP) থেকে বড় সেচ প্রকল্পগুলির জন্য কেন্দ্রীয় সরকারের ঋণ সহায়তা (CLA) বাবদ = ৪০.০০ (চল্লিশ দশমিক শূন্য শূন্য) কোটি টাকা

ঙ. জিলা পরিষদ/পৌর আঞ্চলিক সংস্থায় অনুদান

১. সেচ ক্ষেত্রে ২২.০০ (বাইশ দশমিক শূণ্য
. শূণ্য) কোটি টাকা

২. বন্যা নিয়ন্ত্রণ ক্ষেত্রে ৭০.০০ (সত্তর দশমিক শূণ্য শূন্য) কোটি টাকা = ৯২.০০ (বিরানব্বই দশমিক শূন্য) কোটি টাকা

চ. কেন্দ্রীয় সরকারের পোষকতাপ্রাপ্ত একটি প্রকল্প বাবদ = ০.১৭ (শূন্য দশমিক এক সাত) কোটি টাকা

ছ. যোজনা-বহির্ভূত ব্যয়ের জন্য ধার্য (১,০০,০০০ টাকা প্রভারিত ব্যয় ব্যতিরেকে) = ৩৪৭.৮৭৮৫ (তিন শত সাতচল্লিশ দশমিক আট সাত আট পাঁচ) কোটি টাকা

যোজনা-বহির্ভূত ব্যয়ের অন্তর্ভুক্ত উপরোক্ত (ছ)-ক্রমিকে বর্ণিত টাকার অঙ্কটি নিম্নরূপ ঃ

১. ডি. ভি. সি.-র সেচ, বন্যা নিয়ন্ত্রণ, বিদ্যুতে অতিরিক্ত ব্যয় বাবদ

এবং

বিভিন্ন সেচ ও বন্যা নিয়ন্ত্রণ প্রকল্প ইত্যাদির প্রদেয় সুদ বাবদ = ১৮১.১৭ (এক শত একাশি দশমিক এক সাত) কোটি টাকা

২. রক্ষণাবেক্ষণমূলক পূর্তকর্ম ও নিয়মিত সংস্থাগত ব্যয়নির্বাহ বাবদ অবশিষ্টাংশ = ১৬৬.৭০৮৫ (একশত ছেষট্টি দশমিক সাত শূণ্য আট পাঁচ) কোটি টাকা

উক্ত দাবিগুলির মধ্যে ৪০,০০০ (চল্লিশ হাজার) টাকার প্রভারিত ব্যয় ব্যতিরেকে ভোট অন অ্যাকাউন্টে ইতিমধ্যেই ব্যয়নির্বাহের জন্য ২৫৫,৮৩,৯৪,০০০ (দুই শত পঞ্চান্ন কোটি তিরাশি লক্ষ চুরানব্বই হাজার) টাকা অনুমোদিত হয়েছে।

১.২. □ এই বিভাগের প্রধান কর্মসমূহ হল বড় ও মাঝারি সেচ প্রকল্পের মাধ্যমে কৃষি জমিতে সেচের জল দেওয়া ও বন্যা নিয়ন্ত্রণের ব্যবস্থা করা।

১.২.১ □ সাম্প্রতিক বছরগুলিতে কৃষিজ উৎপাদন লক্ষণীয়ভাবে বৃদ্ধি পাওয়ায় শস্য উৎপাদন ও চাহিদার মধ্যে ব্যবধান ক্রমেই কমে আসছে। এটা সম্ভব হয়েছে অতিরিক্ত সেচ-সামর্থ্য সৃষ্টি ও অতীতের এক ফসলি জমিকে বহু ফসলি জমিতে রূপান্তরিত করার মাধ্যমে। ১৯৯৭-৯৮-এর শেষে রাজ্যের বড় ও মাঝারি সেচ প্রকল্পগুলির মাধ্যমে ১৩৫৬ হাজার হেক্টর জমিতে সেচ-সামর্থ্য তৈরি হয়েছিল। ১৯৯৮-৯৯ সালে বিভিন্ন প্রকল্পের মাধ্যমে আরও সেচ-সামর্থ্য তৈরি হয়েছিল। ১৯৯৭-৯৮ সালে বিভিন্ন প্রকল্পের মাধ্যমে আরও অতিরিক্ত ৪০ হাজার হেক্টর জমিতে সেচ-সামর্থ্য সৃষ্টি করা হয়। কেন্দ্রীয় সরকারের AIBP-র অধীনস্থ CLA এবং NABARD-র অন্তর্গত RIDF থেকে ঋণ সহায়তাসহ সেচ ক্ষেত্রে ১৯৯৯-২০০০ সালে সর্বমোট ১২৬.২৫ (একশত ছাব্বিশ দশমিক শূন্য শূন্য) কোটি টাকার আর্থিক বরাদ্দের সংস্থান রাখা হয়েছে।

১.২.২ □ পশ্চিমবঙ্গ রাজ্যটি ভারতবর্ষের গাঙ্গেয় অববাহিকার সর্বশেষ সীমানায় অবস্থিত। তাই প্রায়শই রাজ্যের ভৌগোলিক সীমারেখার মধ্যে অল্প বৃষ্টিপাত হলেও বন্যার শিকার হতে হয় পশ্চিমবঙ্গকে। উজানে অবস্থিত রাজ্যগুলি কর্তৃক গৃহীত বন্যা নিয়ন্ত্রণ ব্যবস্থা এই রাজ্যের বন্যা ও ভূমিক্ষয়জনিত সমস্যাগুলি জাতীয় সমস্যা হিসেবেই বিবেচিত হওয়া উচিত।

১.২.৩ □ উত্তরবঙ্গের পাহাড়ি নদীগুলোর অববাহিকার উজানে নিরবচ্ছিন্ন ও অতীব বৃষ্টিপাতের কারণে ১৯৯৮ সালে কোচবিহার, জলপাইগুড়ি এবং দার্জিলিং জেলাগুলো আকস্মিক বন্যার কবলে পড়ে এবং বিভিন্ন প্রকারের ক্ষয়ক্ষতি হয়। বন্যার কারণে সর্বাপেক্ষা ক্ষতিগ্রস্ত জেলা ছিল মালদা। গঙ্গা ও ব্রহ্মপুত্র অববাহিকায় সৃষ্ট যুগপৎ বন্যা, গঙ্গার মধ্য দিয়ে সর্বোচ্চ পরিমাণ বন্যার জলপ্রবাহ এবং বাংলাদেশে বদ্ধনিকাশি পরিস্থিতি এই সব মিলে মালদা ও মুর্শিদাবাদ জেলা দুটিকে অভূতপূর্ব বন্যার সম্মুখীন হতে হয়। জলতলের ক্রমাগত উচ্চতা বৃদ্ধির কারণে এই দুই জেলার বিস্তীর্ণ অঞ্চল জলপ্লাবিত হয়।

১.২.৪ □ ১৯৯৯-২০০০ সালে NABARD অন্তর্গত RIDF থেকে ঋণ সহায়তা বাবদ ৫০.০০ (পঞ্চাশ দশমিক শূণ্য শূণ্য) কোটি টাকা ব্যয়বরাদ্দের সংস্থান রয়েছে। এর মধ্যে সেচ ক্ষেত্রে ১৩.৫০ (তেরো দশমিক পাঁচ শূণ্য) কোটি টাকা এবং বন্যা নিয়ন্ত্রণ ক্ষেত্রে ৩৬.৫০ (ছত্রিশ দশমিক পাঁচ শূণ্য) কোটি টাকা রাখা হয়েছে। এ ছাড়াও জিলা পরিষদ/পৌর আঞ্চলিক সংস্থায় অনুদানের সহায়তায় ৯২.০০ (বিরানব্বই দশমিক শূণ্য শূন্য) কোটি টাকা বরাদ্দ আছে। এর মধ্যে সেচ ক্ষেত্রে ২২.০০ (বাইশ দশমিক শূণ্য শূণ্য) কোটি টাকা এবং বন্যা নিয়ন্ত্রণ ক্ষেত্রে ৭০.০০ (সত্তর দশমিক শূণ্য শূন্য) কোটি টাকার সংস্থান আছে।

১.২.৫ □ বড় ও মাঝারি সেচ প্রকল্পের মাধ্যমে সেচসামর্থযুক্ত এলাকার পরিমাণ নিচের সারণিতে দেখানো হল ঃ

| বছর | সেচসামর্থযুক্ত এলাকার পরিমাণ (হাজার হেক্টর হিসেবে) |
|---|---|
| ১৯৯৭-৯৮-র শেষ পর্যন্ত মোট পরিমাণ (৩১. ৩. ৯৭ পর্যন্ত) | ১৩৫৬ |
| ১৯৯৮-৯৯ (আনুমানিক) | ৪০ |
| ১৯৯৯-২০০০ (লক্ষ্যমাত্রা) | ৫০ |

১.২.৬ □ আমার বিভাগের ১৯৯৯-২০০০ আর্থিক বছরের মোট রাজ্য যোজনা খাতের ২৯২.০০ (দুশো বিরানব্বই দশমিক শূণ্য শূন্য) কোটি টাকার মধ্যে ৪৫.০০ (পঁয়তাল্লিশ দশমিক শূণ্য শূণ্য) লক্ষ টাকা বন্যানিয়ন্ত্রণ ক্ষেত্রে থেকে সহায়ক অনুদান হিসেবে দার্জিলিং পার্বত্য পরিষদ (DGHC)-এর জন্য নির্ধারিত আছে।

কাজেই ৬৬ নং এবং ৬৮ নং দাবিগুলির খাতে ১৯৯৮-৯৯ এবং ১৯৯৯-২০০০ সালের রাজ্য যোজনার ক্ষেত্রভিত্তিক বরাদ্দ অর্থের পরিমাণ নিম্নরূপ ঃ

(কোটি টাকার হিসেবে)

| ক্ষেত্র | ১৯৯৮-৯৯ | | ১৯৯৯-২০০০ (প্রস্তাবিত) |
|---|---|---|---|
| | প্রাথমিক | সংশোধিত | |
| ১। সেচ | ১১৯.০০ | ৯২.৬০ | ১২৬.২৫ |

| | | | |
|---|---|---|---|
| ২। বন্যানিয়ন্ত্রণ | ১৪৬.৩০ | ৭১.৮০ | ১৬৫.৭৫ |
| সর্বমোট | ২৬৫.৩০ | ১৬৪.৪০ | ২৯২.০০ |

উপরোক্ত বক্তব্যের পরিপ্রেক্ষিতে আমি আমার বিভাগের কাজকর্মের একটি সংক্ষিপ্ত বিবরণ এই সভায় পেশ করছি।

২ □ সেচক্ষেত্র

২.১ □ ১৯৯৮ সালের মরশুমে বৃষ্টিপাত কম হওয়ায় বিভিন্ন জলাধারের সঞ্চিত জলের পরিমাণ যথেষ্ট ছিল না। ১৯৯৮-৯৯ সেচ বছরের (জুলাই '৯৮ থেকে জুন '৯৯) তিনটি সেচ মরশুমে প্রকল্পানুযায়ী সেচসেবিত এলাকার আনুমানিক পরিমাণ-সহ রাজ্যের তিনটি বৃহৎ সেচপ্রকল্পের ব্যয়-বরাদ্দ নিম্নরূপ ঃ

| ক্রমিক সংখ্যা | প্রকল্পের নাম | ১৯৯৮ সালে সেচসেবিত এলাকা | ১৯৯৮-৯৯ সালের প্রস্তাবিত সেচ এলাকা (হাজার হেক্টর হিসেবে) | | ১৯৯৮-৯৯ আর্থিক বছরের বাজেট বরাদ্দ (কোটি টাকার হিসেবে) | | |
|---|---|---|---|---|---|---|---|
| | | খরিফ (হাজার হেক্টরে) | রবি | বোরো | মূল ক্ষেত্র | A.I.B.P. | মোট |
| ১। | ময়ূরাক্ষী জলাধার প্রকল্প | ২১৭.৬০ | — | ৭০.০০ | ৩.০০ (প্রকল্পের বিশেষ মেরামতির জন্য) | — | ৩.০০ |
| ২। | কংসাবতী জলাধার প্রকল্প | ২৫০.২০ | ৯২.০০ | ৩৬.০০ | ১১.৫০ | ১.০০ | ১২.৫০ |
| ৩। | দামোদর উপত্যকা প্রকল্পের অন্তর্গত বাঁধ ও সেচ ব্যবস্থা | ৩৩২.৬৯ | ৪৫.০০ | ১০৭.০০ | ৪.০০ (প্রসারণ ও উন্নয়নের জন্য) | ১.০০ | ৫.০০ |

২.২ □ কেন্দ্রীয় সরকারের বাঁধ নিরাপত্তা কমিটির নির্দেশনামা অনুযায়ী ময়ূরাক্ষী জলাধার

প্রকল্পের মাসাঞ্জোর বাঁধের কংক্রিট নির্মিত অংশটির পুঙ্খানুপুঙ্খ মেরামতি প্রয়োজন। এ ছাড়াও মূল প্রকল্পে স্থিরীকৃত লক্ষ্যপূরণের উদ্দেশ্যে বিহার রাজ্যের সেচের জল সরবরাহ ব্যবস্থা চালু রাখা এবং এ বিষয়ে আন্তঃরাজ্য চুক্তির প্রতিশ্রুতিমতো বহু আগের বসানো পুরানো পাম্পগুলির অবিলম্বে পরিবর্তন করা দরকার। এই সব ব্যয়নির্বাহের জন্য ময়ূরাক্ষী জলাধার প্রকল্পের বিশেষ ১৯৯৯-২০০০-এর চলতি বছরের যোজনা খাতে ৩.০০ (তিন দশমিক শূণ্য শূণ্য) কোটি টাকার সংস্থান রাখা হয়েছে।

**২.৩ □ তিস্তা বাঁধ প্রকল্প**

২.৩.১ □ কয়েক বছর ধরেই প্রকল্পটি সেচ-সামর্থ্য সৃষ্টি করে চলেছে। কৃষিজীবী মানুষজনও খরিফ চাষে অভ্যস্ত হয়ে উঠেছেন। আমি সানন্দে এই সভার মাননীয় সদস্যদের জানাচ্ছি যে, প্রাক-খরিফ চাষে একটা উৎসাহ লক্ষ্য করা যাচ্ছে। তিস্তা-মহানন্দা সংযোগকারী খালের ১০টি শাখা খালের মধ্য দিয়ে প্রবাহিত জলের মাধ্যমে জলপাইগুড়ি জেলার রাজগঞ্জ এবং সদর ব্লকের ১৬,০০০ হেক্টর পরিমাণ কৃষিজমিকে সেচসিক্ত করা সম্ভবপর হয়েছে। আমি আশা করছি কৃষি দপ্তর এবং পঞ্চায়েতের সহযোগিতায় সামনের বছরে (২০০০ সালে) এই সেচযোগ্য জমির পরিমাণ দ্বিগুণ করা যাবে।

২.৩.২ □ এই সভার মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাই যে ১৯৯৯ সালের জুন মাসের মধ্যে ডাউক নদী পেরিয়ে সেচের জল উত্তর দিনাজপুর জেলায় পৌঁছে যাবে।

২.৩.৩ □ ১৯৯৮ সালের জুন মাস পর্যন্ত এই প্রকল্পের মাধ্যমে সেচ-সামর্থ তৈরির মোট পরিমাণ ছিল ৯১,৬১০ হেক্টর। ১৯৯৯ সালের জুন মাসের শেষে এর পরিমাণ গিয়ে দাঁড়াবে ৯৭,২০০ হেক্টর।

২.৩.৪ □ এই সভার মাননীয় সদস্যগণ শুনে খুশি হবেন যে, এ বছর আমরা মহানন্দা বাঁধের জলাশয় থেকে শিলিগুড়ি পৌর নিগমকে পানীয় জল সরবরাহ করতে সাহায্য করেছি। যদিও এই কাজটি আমাদের মূল প্রকল্পের অংশ নয়, তবে জাতীয় জলনীতির রূপরেখা অনুযায়ী এই কাজটিকে আমরা সর্বাধিক গুরুত্ব দিয়েছি।

২.৩.৫ □ আমি গতবছরেই উল্লেখ করেছি যে, খালপ্রপাতের মাধ্যমে তিস্তা বাঁধ প্রকল্প পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদকে (WBSEB) জলবিদ্যুৎ উৎপাদনে সাহায্য করেছে। আরও একটি বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র চালু করে এই বিদ্যুৎ উৎপাদনের পরিমাণ বৃদ্ধি করে ৩০ মেগাওয়াটে দাঁড় করানো যাবে।

২.৩.৬ □ প্রকল্পটির বহুমুখী চিত্রের যথার্থতা নিরূপণে আমরা মহানন্দা প্রধান খালের পরিদর্শন পথটিকে জাতীয় সড়কের সমপর্যায় অনুযায়ী নির্মাণের জন্য শিলিগুড়ি-জলপাইগুড়ি উন্নয়ন সংস্থাকে (SJDA) অনুমতি দিয়েছি। এর ফলে শিলিগুড়ি শহরকে পরিহার করে আসামকে যুক্ত করা যাবে এই সড়কের মাধ্যমে। SJDA এই রাস্তা থেকে কর আদায় করছে। এই বছরে আমরা এই রাস্তাটিকে আরও ৬ কিমি বৃদ্ধি করার অনুমতি দিয়েছি।

২.৩.৭ □ এটা স্মরণ করা যেতে পারে এই প্রকল্পের ব্যয়ের মুল অংশ AIBP-র আর্থিক সহায়তার মাধ্যমে হচ্ছে। জমি অধিগ্রহণের ক্ষেত্রে বিলম্ব হবার কারণে সেচসেবিত এলাকাবৃদ্ধির কাজের সম্ভাব্য মাত্রায় পৌছান কষ্টসাধ্য হচ্ছে।

২.৩.৮ □ ১৯৯৯-২০০০ সালের আর্থিক যোজনায় ৫০ (পঞ্চাশ) কোটি টাকা প্রকল্পটির জন্য বরাদ্দ রাখা হয়েছে। এর মধ্যে AIBP-র অধীন পরিমাণ ৩৮ (আটত্রিশ) কোটি টাকা।

২.৪ □ সুবর্ণরেখা বাঁধ প্রকল্প

২.৪.১ □ মেদিনীপুর জেলার ১,১৪,০০০ হেক্টর পরিমাণ কৃষিজমিতে সেচের জল পৌছে দেওয়ার জন্য সুবর্ণরেখা বাঁধ প্রকল্পের কাজ হাতে নেওয়া হয়েছে। ভারত সরকারের পরিবেশ দপ্তর এবং পরে বিনিয়োগগত অনুমতি পাওয়ার পরে পরিকাঠামোগত কাজ এবং জলগ্রহ ক্ষেত্রের উন্নতি (Catchment Area Treatment) সাধনে এবং আনুষঙ্গিক কিছু কাজের অগ্রগতি হয়েছে। প্রয়োজনীয় আর্থিক বরাদ্দের সংস্থান না থাকায় প্রধান নির্মাণ কাজ শুরু করা যায়নি। নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় প্রকল্পটির কাজ যথাযথ আন্তরিকতার সঙ্গে সম্পন্ন করার প্রয়াস নেওয়া হয়েছে।

২.৫ □ মাঝারি সেচপ্রকল্প

২.৫.১ □ বাঁকুড়া ও পুরুলিয়া জেলার খরাপ্রবণ অঞ্চলে সেচসম্প্রসারণের লক্ষ্যে ১৮টি মাঝারি সেচপ্রকল্পের কাজ এগিয়ে চলেছে। জমি অধিগ্রহণের বিলম্বের কারণে পুরুলিয়া জেলায় প্রকল্পগুলির জন্য NABARD এই রাজ্যে তার আর্থিক সহায়তার হাত বাড়িয়ে দিয়েছে। ১৯৯৯-২০০০ সালের বার্ষিক যোজনায় রাজ্যের মাঝারি সেচপ্রকল্পগুলির জন্য NABARD ও জিলা পরিষদ/পৌর আঞ্চলিক সংস্থায় অনুদানের বার্ষিক সাহায্যসহ মোট ২৭.০০ কোটি টাকা বরাদ্দের সংস্থান রাখা হয়েছে।

২.৬ □ জোয়ারের জলে সেচ

২.৬.১ □ গ্রীষ্মের সমস্যাসঙ্কুল দিনগুলিতে বোরো চাষের সময় সুবিবেচনার সঙ্গে নদীর জোয়ারের জল ঢুকিয়ে হাওড়া, হুগলি, ২৪-পরগনা (উত্তর), ২৪ পরগনা (দক্ষিণ) এবং মেদিনীপুর জেলার বেশ কিছু বিরাট এলাকার জমিকে সেচের আওতায় আনা হয়েছে।

২.৭ □ **অন্যান্য বৃহৎ সেচপ্রকল্প**

২.৭.১ □ বিভিন্ন নদী অববাহিকায় কয়েকটি মতুন সেচপ্রকল্প চিহ্নিত করা হয়েছে। এর আগে এই সমস্ত নদী অববাহিকার জল ফলপ্রসূ ভাবে সদ্ব্যবহার করা হয়নি। এই সব বড় প্রকল্পগুলির জন্য যে সব জায়গা চিহ্নিত করা হয়েছে সেগুলি হল—

(ক) বাঁকুড়া জেলার দ্বারকেশ্বর-গন্ধেশ্বরী জলাধার প্রকল্প

(খ) বীরভূম জেলার সিদ্ধেশ্বরী-নুনবিল জলাধার প্রকল্প

(গ) মেদিনীপুর জেলায় ডোলং সেচ প্রকল্প

(ঘ) বর্ধমান জেলায় অজয় জলাধার প্রকল্প

২.৭.২ □ উপরোক্ত প্রকল্পগুলির কাজ বিভিন্ন ধরনের জরিপ, অনুসন্ধান, পরিকল্পনার স্তরে এবং ভারত সরকারের জলসম্পদ মন্ত্রকের বিভিন্ন বিভাগে বিবেচনাধীন অবস্থায় আছে। কিন্তু প্রকল্পের জলাধারগুলির দ্বারা সম্ভাব্য বিনাশের পরিবর্তে নতুন বনভূমি সৃজনের জন্য এবং ক্ষতিগ্রস্ত লোকজনের পুনর্বাসনের জন্য প্রয়োজনীয় জমির অপ্রতুলতা সাধারণভাবে বৃহৎ প্রকল্প রচনার ক্ষেত্রে প্রধান অন্তরায় হয়ে দেখা দিয়েছে।

৩. □ **বন্যানিয়ন্ত্রণ ক্ষেত্র**

৩.১ □ ভারি এবং স্বাভাবিকের তুলনায় শতকরা তিরিশ ভাগ অধিক বৃষ্টিপাতের কারণে কোচবিহার, জলপাইগুড়ি ও দার্জিলিং জেলায় উত্তরবঙ্গ বন্যা নিয়ন্ত্রণ আয়োগ (NBFCC)-র আওতাধীন বিভিন্ন বন্যাপ্রতিরোধকারী কাজগুলি ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়। হাসিমারা থানার অন্তর্গত তোরসা নদীর উপরে দালসিংপাড়া বাঁধ, কুমারগ্রাম থানায় রায়ডাক ২ নং নদীর বাম তীরের চেংমারি বাঁধ, সঙ্কোশ নদীর ডান-তীরের টাকুলা বাঁধের মেরামতি ও পুনর্গঠনের কাজ আন্তরিকতার সঙ্গে শুরু করা হয়েছে। ধূপগুড়ি থানায় জলঢাকা নদীর রেলসেতুর উজানে বাম-তীরবর্তী বাঁধের ভাঙন মেরামতির কাজও পুরোদমে আরম্ভ করা হয়েছে।

৩.২ □ ১৯৯৮ সালে বন্যার ভাঙনে এই রেলবাঁধটি একটি ভয়াবহ আকার ধারণ করে। উত্তর-পূর্ব সীমান্ত রেলপথ কর্তৃপক্ষ এই ভাঙন প্রতিরোধে অক্ষমতা প্রকাশ করলে সেচ ও জলপথ দপ্তর এই কাজে প্রয়াসি হয়।

৩.৩ □ গত বছরের (১৯৯৮) বন্যায় গঙ্গানদীর বামতীরের পঞ্চম রিটায়ার্ড বাঁধটি ভীষণভাবে ক্ষয়প্রাপ্ত হয়। ভূতনিদিয়ারাতে চতুর্থ রিটায়ার্ড বাঁধটি প্রয়োজনীয় জমি না পাবার কারণে নির্মাণ-কাজ করা যায়নি। বন্যার জল প্রতিরোধ করতে তাই সেচদপ্তর একটি বন্যাজল অনুপ্রবেশ রুদ্ধকারী বাঁধ তৈরি করে। এটি অবশ্য পরে ভেঙে যায়। মানিকচকে গঙ্গার জলস্তর একটি অভূতপূর্ব উচ্চতায় পৌছোয়, মালদা-মানিকচক সড়ক জলমগ্ন হয়ে কালিন্দ্রি নদীর সম্পূর্ণ উপঅববাহিকাটি এবং মালদা শহরের বিস্তৃত এলাকা প্লাবিত হয়ে পড়ে। মানিকচক কালিয়াচক, ভূতনিদিয়ারার রিটায়ার্ড বাঁধ এবং অন্যান্য ভূমিক্ষয় প্রতিরোধকারী কাজ শীঘ্রই শুরু করা হবে। মালদা জেলার ইদানিং কালের বন্যার পরিপ্রেক্ষিতে এই ধারণা করা হয়েছে যে বাম অ্যাফ্লাক্স বাঁধটিকে পরিবর্ধিত করা না হলে ১৯৯৮ সালের মাপের বন্যায় মালদা শহরের বন্যা প্রতিরোধ করা সম্ভব নয়। এর দায়িত্বভার ফারাক্কা ব্যারেজ কর্তৃপক্ষের। এ ব্যাপারে আমার দপ্তর ভারত সরকারের সঙ্গে যোগাযোগ করেছে, কিন্তু তারা নিশ্চুপ থাকায় আমার দপ্তর এই কাজ হাতে নিয়েছে।

৩.৪ □ মালদা এবং মুর্শিদাবাদ জেলায় অনেক বাঁধ মেরামতি ও পুনর্গঠনের কাজ সম্পন্ন হয়েছে এবং অনেকগুলির কাজ চলেছে। ১৯৯৯-২০০০ সালে দশম অর্থ কমিশনের সহায়তা সমেত গঙ্গা-পদ্মা ভাঙন প্রতিরোধের কাজে ২২.৫০ কোটি টাকার সংস্থান রাখা হয়েছে।

৩.৫ □ একটি বিস্তীর্ণ এলাকার সুনিকাশি ব্যবস্থার কথা ভেবে টালির নালার পলি নিষ্কাশনের কাজ এই দপ্তর হাতে নিয়েছে। আমি আশাকরি, স্থানীয় জনসাধারণ এবং খালের জমিতে অনধিকার বসবাসকারী মানুষগণের সক্রিয় সহযোগিতায় এই কাজটি সাফল্যের সঙ্গে সম্পন্ন করা যাবে এবং টালির নালার অতীত গরিমাকে ফিরিয়ে আনা সম্ভবপর হবে।

৩.৬ □ কান্দি অঞ্চলে বন্যা প্রতিরোধ এবং নিকাশি ব্যবস্থার জন্য NABARD-এর ঋণ সহায়তায় কিছু বাঁধের উচ্চতা বৃদ্ধি এবং অধিকতর জোরালো করার কাজের প্রস্তাব রয়েছে।

৩.৭ □ আমি অবগতির জন্য জানাচ্ছি যে গঙ্গা-বন্যা-নিয়ন্ত্রণ আয়োগের ছাড়পত্র পাবার পর এবং NABARD-এর আর্থিক ঋণ সহায়তায় মেদিনীপুর জেলায় 'কেলেঘাই-

কপালেশ্বরী-কাঁসাই প্রকল্পের প্রথম পর্যায়ের প্রথম স্তরের কাজ শুরু করা হয়েছে।

৩.৮ □ মাননীয় সদস্যবৃন্দ অবগত আছেন যে কলকাতা মহানগরী এবং তার সন্নিহিত অঞ্চলের নিকাশি ব্যবস্থা বিভিন্ন খাল, নালা এবং জলপথের মাধ্যমে হয়। এই নিকাশি খাল সমূহের দায়িত্বে রয়েছে সেচ ও জলপথ দপ্তর। প্রভূত জনসংখ্যা বৃদ্ধি এবং দ্রুত নগরায়ণের কারণে এই সব নিকাশি পরিবাহি খালে ক্রমাগত পলি সঞ্চিত হয়ে যাচ্ছে এবং বেশিরভাগ স্থানেই এই খাল চওড়া করা সম্ভব নয়। এ ছাড়া বাড়তি সমস্যার মধ্যে আছে যত্রতত্র মানুষের অনধিকার অনুপ্রবেশ, খালের ধারে গজিয়ে ওঠা অনেক খাটাল থেকে বিভিন্ন আবর্জনা নিক্ষেপ। এর ফলে স্বাভাবিক নিকাশি নালার গতিপথ অনেক জায়গাতেই অবরুদ্ধ হয়ে কলকাতা ও সংলগ্ন পৌর অঞ্চলে নিকাশি ব্যবস্থার অবনতি ঘটছে।

৩.৮.১ □ সত্তরের দশকে বৃহত্তর কলকাতা নগর উন্নয়ন অধিকার (CMDA) গঠিত হবার পরে এ সব বিস্তীর্ণ অঞ্চলের জমা জলের নিকাশি ত্বরান্বিত করার জন্য নিকাশি খালগুলির পুনর্খনন ও উন্নয়নের জন্য পর্যাপ্ত মূলধনী বিনিয়োগ বরাদ্দ করা হয়েছিল। পরবর্তীকালে এই অর্থে আর না পাওয়া যাওয়ায় সামান্য পরিমাণ যোজনা-বহির্ভূত বরাদ্দ অর্থে এই সব নালাগুলির রক্ষণাবেক্ষণের যথার্থ ব্যবস্থা সম্ভব হয়নি।

৩.৮.২ □ বর্তমান পরিস্থিতির মোকাবিলার এই সকল নিকাশি খালগুলিকে কার্যকর করার জন্য বৃহৎ মূলধনী বিনিয়োগ একান্তই প্রয়োজন। বরাদ্দকৃত অর্থ ব্যতিরেকে এইসব খালগুলির রক্ষণাবেক্ষণের কাজে বাৎসরিক আনুমানিক ব্যয় দশ কোটি টাকা। গত বছরে অর্থাৎ ১৯৯৮-৯৯ সালের আর্থিক বছরে উচ্চ ও নিম্ন বাগজোলা খাল, খড়দা খাল, ভাঙরকাটা খাল এবং ফতেসা খালকে পলিমুক্ত করার জন্য CMDA-এর কাছ থেকে ৩.৫০ কোটি চাকার বিশেষ অর্থ সংস্থান পাওয়া গিয়েছিল। এর ফলে এইসব খালগুলিতে নিকাশি ব্যবস্থা সুবিধাজনক হয়েছিল।

৩.৮.২ □ অনধিকার অনুপ্রবেশ এবং বিভিন্ন বর্জ্য পদার্থের সরাসরি নিকাশি খালে সরাসরি নিক্ষেপ থেকে বিরত করার ব্যাপারে নগর উন্নয়নের কাজে সংশ্লিষ্ট বিভিন্ন দপ্তরের সম্মিলিত প্রচেষ্টা ও সক্রিয় সহযোগিতা একান্তভাবে কাম্য। বর্তমানের এক অনিশ্চিত পরিস্থিতি থেকে এইসব নিকাশি নালার উন্নতিকল্পে বিভিন্ন দিক থেকে অর্থ সাহায্য পাবার প্রচেষ্টা চলেছে।

**৪. □ জল উন্নয়ন পরিষেবা**

৪.১ □ আমার বিভাগের যোজনা পরিকল্পনার যথার্থ রূপায়ণ করার জন্য জল উন্নয়ন

পরিষেবার অন্তর্গত বেশ কিছু সংস্থার সাহায্যের প্রয়োজন হয় যাদের কাজ হল জরিপ, অনুসন্ধান, পরিকল্পনা, নকশা, তদারকি, গবেষণা, প্রশিক্ষণ ইত্যাদি। জল উন্নয়ন পরিষেবার খাতে ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ৮.০০ কোটি টাকার বরাদ্দ ধরা হয়েছে।

৫. □ জনসংযোগ ও পরিসংখ্যান শাখা (PRS Cell)

৫.১ □ জনসাধারণের সঙ্গে আমার দপ্তরের যোগাযোগ সুদৃঢ় করা এবং দপ্তরের কার্যাবলী সম্পর্কে তাদের অবহিত করার লক্ষ্যে এই শাখা ১৯৯৪ সাল থেকে কাজ করে চলেছে। এই শাখার বাংলায় প্রকাশিত ত্রৈমাসিক 'সেচপত্র' ইতিমধ্যেই জনসাধারণের বিপুল সমাদর লাভ করেছে। গত বছর থেকে ইংরেজি ভাষায় প্রকাশিত সংখ্যাটি বেরিয়েছে। এই শাখার মাধ্যমে কিছু পুস্তিকাও প্রকাশিত হবে। বিগত বছরে এই শাখাটি বিভিন্ন সংস্থা দ্বারা আয়োজিত প্রদর্শনীতে অংশগ্রহণ করে। এর মধ্যে উল্লেখযোগ্য হল Science City-তে Indian Concrete Institute, জোকার Indian Institute of Management-এ IWRDP-এর -র প্রদর্শনী, কলকাতা ময়দানে বিদ্যাসাগর মেলা এবং আলিপুরদুয়ারে সংহতি মেলা। শাখার এই সমস্ত ক্রিয়াকলাপের ব্যয় নির্বাহের জন্য ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ১৫ লক্ষ টাকা বরাদ্দ রাখা হয়েছে।

৬ □ সেচ জলকর খাতে রাজস্ব

৬.১ □ রাজস্ব সংগ্রহ ব্যবস্থার উন্নতিকল্পে আমার বিভাগ প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। তথাপি জলের জন্য নির্ধারিত জলকর থেকে সংগৃহীত রাজস্ব আদায় আশানুরূপ নয়। বর্তমানে পঞ্চায়েতের মাধ্যমে সেচ ব্যবস্থা রাজস্ব সংগ্রহের প্রচেষ্টা চালানো হচ্ছে। আমি আশা রাখি, এতে ভবিষ্যতে রাজস্ব সংগ্রহের উন্নতি হবে।

৭. □ উপসংহার

৭.১ □ আমি আবার পুনরাবৃত্তি করতে চাই যে যদিও যোজনা বরাদ্দের পরিমাণ এই বছর বাড়ানো হয়েছে, তবুও সেচ ও বন্যা উভয় ক্ষেত্রেই জরুরি কাজকর্ম করার জন্য আর্থিক দিক দিয়ে প্রাপ্তি ও প্রয়োজনের মধ্যে একটি বিশাল ফারাক তৈরি হয়েছে।

৭.২ □ তৎসত্ত্বেও আমার দপ্তরের বর্তমান বছরের কর্মসূচির সফল রূপায়ণের জন্য বিভিন্ন পর্যায়ে আমি জনগণের সক্রিয় অংশগ্রহণ ও সহযোগিতা একান্তভাবে কামনা করছি। এই সভার মাননীয় সদস্যবৃন্দের কাছে আমার সনির্বন্ধ অনুরোধ, যে সমস্ত

কর্মসূচির কথা এই সভায় প্রস্তাবাকারে রাখা হল সেগুলি যাতে সফলভাবে রূপায়িত হয় তা সুনিশ্চিত করতে তারা তাদের সহযোগিতার হাত বাড়িয়ে দেবেন এবং এই কাজে সাধারণ মানুষ যাতে অংশ নেন সে ব্যাপারে প্রয়াসি হবেন।

মহাশয়, এই কথাগুলি বলে আমি আমার বিভাগের জন্য ১৯৯৯-২০০০ সালের ব্যয়-বরাদ্দ সভার কাছে পেশ করছি।

[6-30 — 6-41 p.m.]

## DEMAND No. 67

**Major Heads : 2702—Minor Irrigation, 2705—Command Area Development, 4702—Capital Outlay on Minor Irrigation and 4705—Capital Outlay on Command Area Development**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 321,76,80,000 be granted for expenditure under Demand No. 67, Major Heads : "2702—Minor Irrigation, 2705—Command Area Development, 4702—Capital Outlay on Minor Irrigation and 4705—Capital Outlay on Command Area Development" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 128,70,72,000 already voted on account)

The Printed Budget Speech of Shri Nandagopal Bhattachary on Demand No. 67 was taken as read.

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি এই দাবি পেশ করতে চাই যে, ৬৭ নং অভিযাচনের অন্তর্ভুক্ত "২৭০২—ক্ষুদ্রসেচ", "২৭০৫—সেচসেবিত এলাকা উন্নয়ন", "৪৭০২—ক্ষুদ্রসেচের জন্য মূলধনী ব্যয়" এবং "৪৭০৫—সেচসেবিত এলাকা উন্নয়নে মূলধনী ব্যয়" বাবাদ মোট ৩২১,৭৬,৮০,০০০ (তিনশত একুশ কোটি ছিয়াত্তর লক্ষ আশি হাজার) টাকা মঞ্জুর করা হোক। ভোট অ্যাকাউন্টে প্রাপ্ত ১২৮,৭০,৭২,০০০ (একশত আটাশ কোটি সত্তর লক্ষ বাহাত্তর হাজার) টাকা এর মধ্যে ধরা [illegible]

২। ক্ষুদ্রসেচের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ উল্লেখযোগ্য উন্নতিসাধন করেছে। এই রাজ্যে গড় বৃষ্টিপাত ১,৭৫০ মিলিমিটার। জেলাস্তরে বৃষ্টিপাতের তারতম্য লক্ষ করা যায়। পুরুলিয়াতে ১,২৩৪ মিলিমিটার আবার জলপাইগুড়িতে ৪,১৩৬ মিলিমিটার। প্রবল বৃষ্টিপাতের সময়কাল অধিকপক্ষে তিন থেকে চারমাস মাত্র। এই স্বল্প সময়ের মধ্যেও প্রায়শই বৃষ্টিপাতের অনিশ্চয়তা লক্ষ্য করা যায়। সেচ-বহির্ভূত অঞ্চলের চাষী ভাইয়েরা প্রকৃতির খামখেয়ালিপনা যথা কখনও আবৃষ্টি আবার কখনও বন্যার শিকার হয়। কাজেই অধিক খাদ্যশস্য উৎপাদনের জন্য সেচব্যবস্থার সুবিধা সম্প্রসারণ করা অত্যাবশ্যক।

২.১। পশ্চিমবঙ্গের কৃষি অপরিহার্যভাবেই ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের হাতে। রাজ্যে চাষযোগ্য জমির গড় পরিমাপ ১ হেক্টরেরও কম। কাজেই রাজ্যের বর্তমান পরিস্থিতিতে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা যারা পশ্চিমবঙ্গের মোট চাষীর ৮০ শতাংশ তাদেরকে সাহায্য করার উপর বিশেষ জোর দেওয়া প্রয়োজন। এটা আরও গুরুত্বপূর্ণ এই কারণে যে, এই ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের একটা বড় অংশই তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ভুক্ত। ক্ষুদ্রসেচ সুবিধার সম্প্রসারণ ও তার রূপায়ণের মাধ্যমে আমাদের দপ্তর চাষীভাইদের প্রত্যাশা পূরণে দৃষ্টান্তযোগ্য উন্নতিসাধন করেছে। নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় একটি "জাতীয় জলনীতির" (ন্যাশনাল ওয়াটার পলিসি) রূপায়ণের উপর অগ্রাধিকার দেওয়া হয়েছে। এর ফলে একদিকে কোনও প্রকার জলসম্পদ যেমন নষ্ট হবে না অন্যদিকে বর্তমান জলসম্পদের উন্নয়ন ঘটিয়ে খাদ্যশস্য উৎপাদন দ্বিগুণ করা সম্ভব হবে। স্বল্পব্যয়ে ক্ষুদ্রসেচ প্রকল্প রূপায়ণ সহজসাধ্য এবং এর সেচসুবিধা সহজলভ্য এবং সুনিশ্চিত। তাই ক্ষুদ্রসেচ ব্যবস্থার উপর জোর দেওয়া হয়েছে। ক্ষুদ্রসেচ প্রকল্পগুলির পরিচালনা ও রক্ষণাবেক্ষণের কাজ চাষীভাইয়েরা নিজেরাই দক্ষতার সঙ্গে করতে সক্ষম। আমাদের বর্তমান নীতি হল নির্মিত প্রকল্পগুলির পরিচালনভার উপকারভোগিদের হাতে অর্পণ করা। উপকারভোগিরা নিজেরাই জলকরের হার নির্ধারণ করবেন এবং কর আদায়ের ব্যবস্থা করে পরিচালন ও রক্ষণাবেক্ষণের ব্যয় নির্বাহ করবেন।

২.২। বর্তমানে রাজ্যের বিভিন্ন জেলায় এই বিভাগ কর্তৃক নির্মিত ৩,৬৩৫টি উচ্চ ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ১১১টি মধ্যম ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ২,৬০২টি নিম্ন ক্ষমতাসম্পন্ন নলকূপ, ৪,৩৮২টি অগভীর নলকূপ, ৩,৩৫৩টি নদী জলোত্তোলন প্রকল্প এবং ১৯৬টি ভূপৃষ্ঠ জলসেচ ও জলনিকাশি প্রকল্প চালু অবস্থায় রয়েছে।

৩। ১৯৯৯-২০০০ সালের জন্য প্রস্তাবিত যোজনা-ব্যয় ধরা হয়েছে ১০৪ কোটি টাকা। এই যোজনা বরাদ্দ খরচ করা হবে চালু প্রকল্পগুলির মাধ্যমে জলসরবরাহ

ক্ষমতার উন্নতি করতে এবং নতুন প্রকল্প গ্রহণের মাধ্যমে ভূগর্ভস্থ ও ভূপৃষ্ঠস্থ জলসম্পদকে কাজে লাগিয়ে অতিরিক্ত সেচসম্ভাব্য এলাকা সৃষ্টি করতে।

৩.১। **এই বিভাগের প্রধান প্রধান কাজ হল ঃ**

(ক) ক্ষুদ্রসেচ এবং (২) সেচসেবিত এলাকা উন্নয়ন কর্মসূচি।

৩.২। **ক্ষুদ্রসেচ ঃ**

এই অংশের মুখ্য কাজগুলো হল ঃ (ক) ভূগর্ভস্থ ও ভূপৃষ্ঠস্থ জলসম্পদ অনুসন্ধান ও তার পরিমাণ নির্ধারণ, (খ) জলসম্পদের উন্নয়ন।

৩.৩। জলসম্পদ অনুসন্ধানের কাজ ও তার পরিমাণ নির্ধারণের কাজ হয়ে থাকে রাজ্য জলসম্পদ অনুসন্ধান অধিকার (সুইড)-রে মাধ্যমে এবং জলসম্পদের উন্নয়ন কার্যকর হয় জলসম্পদ উন্নয়ন অধিকারের মাধ্যমে।

৩.৪। ১৯৯৯-২০০০ আর্থিক সালে উপরোক্ত কর্মসূচি কার্যকর করার জন্য ৯৬.৯২৫৭ কোটি টাকার ক্ষুদ্রসেচ খাতে বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

৪.০। রাজ্য জলসম্পদ উন্নয়ন অধিকার (সুইড) ঃ ১৯৯৯-২০০০ সালে রাজ্য জলসম্পদ অধিকার (সুইড)-এর যে সব কাজকর্মের জন্য ২ কোটি টাকার ব্যবস্থা করা হয়েছে সেগুলি হল ঃ

(ক) রীতিসম্মত অনুসন্ধানের মাধ্যমে জলসম্পদের পরিমাণ ও গুণাগুণ নির্ধারণ।

(খ) রাজ্যের বিভিন্ন অংশে অবস্থিত জলবিজ্ঞান কেন্দ্রের মাধ্যমে ভূগর্ভস্থ জলস্তরের ওঠানামা নিয়মিত পরীক্ষা করা।

(গ) সেচের জন্য ও অন্যান্য ব্যবহারের জন্য জলের উপযুক্ততা নির্ধারণ।

(ঘ) ভূস্তরের যে সব অংশ লবণাক্ত, আর্সেনিক ও ফ্লোরাইডদুষ্ট সেগুলি চিহ্নিত করা।

(ঙ) কৃত্রিম উপায়ে ভূগর্ভে জলের অনুপ্রবেশ বাড়াতে সেন্ট্রাল গ্রাউন্ড ওয়াটার বোর্ডের সহযোগিতায় বিভিন্ন পরিকল্পনা গ্রহণ।

(চ) সুইড-এর বিভিন্ন গবেষণাগারে জলসম্পদের গুণাগুণ পরীক্ষা করা।

৪.১। সুইড একটি বহুমুখী সংগঠন। গবেষণা ও উন্নয়নের জন্য সুইড-এর আধুনিক যন্ত্রপাতি-সংযুক্ত গবেষণাগার আছে যেখানে রাজ্যের জলসম্পদের পরিমাণ ও গুণাগুণ পরীক্ষা করা হয়। সুইড কেন্দ্রীয় ভূগর্ভ জলপর্ষদ (সেন্ট্রাল গ্রাউন্ড ওয়াটার বোর্ড), আবহাওয়া বিভাগ (মেটেওরলজিক্যাল ডিপার্টমেন্ট) এবং ভারতীয় ভূতাত্ত্বিক সমীক্ষা (জিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়া) সংস্থার সঙ্গে ঘনিষ্ঠ যোগাযোগ রেখে কাজ করে।

৪.২। সুইড ভূস্তরের যে সব লবণাক্ত, আর্সেনিক ও ফ্লোরাইডদুষ্ট সেগুলি চিহ্নিতকরণের ব্যাপারে কার্যকর ভূমিকা পালন করেছে। রাজ্যে ৮টি জেলার ৬৯টি ব্লকে আর্সেনিক দূষণ ধরা পড়েছে। কলকাতার দক্ষিণাঞ্চলের কিছু অংশের জলেও আর্সেনিক দূষণ ধরা পড়েছে। ৬০টির বেশি ব্লকের জল লবণাক্ত, কিছু ব্লকের জল ফ্লোরাইডদুষ্ট এবং বহু অঞ্চলের জল অতিরিক্ত লৌহদষ্ট। এই সমস্ত অঞ্চলের জলের মান উন্নতি করার জন্য প্রয়োজনীয় পরামর্শ সুইড দিয়ে থাকে।

৪.৩। রাজ্যের বিভিন্ন অংশে অবস্থিত ১,৮০০ জলবিজ্ঞান কেন্দ্রের মাধ্যমে সুইড নিয়মিত ভূগর্ভস্থ জলের স্তরের ওঠানামা পরিমাপের মাধ্যমে জলের দীর্ঘকালীন বৈশিষ্ট্য ও তার গুণাগুণ নির্ধারণ করে চলেছে।

৪.৪। সুইড নোডাল এজেন্সিরূপে শিল্প, গৃহস্থালিতে ও কৃষিকাজে জলের ব্যবহারের উপযুক্ততা সম্পর্কে তার কেন্দ্রীয় ও চারটি আঞ্চলিক পরীক্ষাগারের মাধ্যমে বিভিন্ন সরকারি ও বেসরকারি সংস্থাগুলিকে পরামর্শ দিয়ে থাকে। প্রয়োজন অনুসারে সেনসিটিভিটি সার্ভে, পরীক্ষমূলক নলকূপ খনন ও ইলেক্ট্রিক্যাল লগিং-এর মাধ্যমে জলস্তর চিহ্নিতকরণের জন্য জিওফিজিক্যাল অনুসন্ধানের কাজ করে থাকে।

**৪.৫। জলসম্পদ সম্পর্কিত বিধিব্যবস্থা, নিয়ন্ত্রণ ও পরিচালন ঃ**

ভূগর্ভস্থ জলের নানা উপায়ে বেশি বেশি ব্যবহারের ফলে মজুত জলস্তর ক্রমেই নেমে যাচ্ছে এবং রাজ্যের বহু ব্লকে জলের গুণগত সমস্যাও দেখা দিয়েছে। জলসম্পদের যথেচ্ছ ব্যবস্থার নিয়ন্ত্রণ করার জন্য আমাদের বিভাগ রাজ্যে জলসম্পদ ব্যবস্থার নিয়ন্ত্রণ করা সম্পর্কে বিধানসভায় একটি বিল উপস্থাপিত করার প্রস্তাব করেছে। খসড়া বিলটি এখন পরীক্ষাধীন আছে। বিলটি উপস্থাপনাসাপেক্ষে বর্তমানে মহামান্য উচ্চ আদালতের নির্দেশক্রমে সাবমার্সিবল পাম্পযুক্ত অগভীর নলকূপে বিদ্যুৎ সংযোগের জন্য প্রয়োজনীয় ছাড়পত্র প্রদানের জন্য নির্দেশিকা জারি করা হয়েছে। এ ছাড়া সি. জি. ডব্লু. বি.-র সহযোগিতায় ভূগর্ভে জলের কৃত্রিম অনুপ্রবেশের ফল-সংক্রান্ত বিশেষ পরীক্ষা-নিরীক্ষা করার জন্য বিভিন্ন পরিকল্পনা

গ্রহণের প্রস্তাব নেওয়া হবে।

**৫। জলসম্পদ উন্নয়ন অধিকার ঃ**

১৯৯৯-২০০০ সালে জলসম্পদ উন্নয়ন অধিকারের যে সব কাজের জন্য মোট যোজনা বরাদ্দ ধরা হয়েছে ৫১.৫০৩ কোটি টাকা সেগুলো হল ঃ

(ক) ভূপৃষ্ঠ জলসেচ প্রকল্প

(খ) পরিকাঠামো গঠন

(গ) সেচ বনাম নিকাশি প্রকল্প

(ঘ) নদী জলোত্তোলন প্রকল্প

(ঙ) বিভিন্ন ধরনের গভীর নলকূপ ও অগভীর নলকূপ খনন

(চ) নদী জলোত্তোলন প্রকল্পের বৈদ্যুতিকিকরণ

(ছ) বিভাগীয় অফিস ভবন নির্মাণ

(জ) জেলাসমূহের শিক্ষণ ক্ষেত্র নির্মাণ

(ঝ) বিভিন্ন স্তরের বিভাগীয় কর্মচারিদের প্রশিক্ষণ

(ঞ) বৈজ্ঞানিক জরিপ ও অনুসন্ধান।

রাষ্ট্রীয় কৃষি ও গ্রামোন্নয়ন ব্যাঙ্ক (নাবার্ড)-এর গ্রামীণ পরিকাঠামো উন্নয়ন তহবিলের টাকায় দ্বিতীয় পর্যায়ে ক্ষুদ্রসেচ প্রকল্প নির্মাণের কাজ ১৯৯৯-২০০০ সালেও চালিয়ে যাওয়া হবে।

**৫.১। গ্রামীণ পরিকাঠামো উন্নয়ন তহবিল (আর. আই. ডি. এফ.)-এর টাকায় প্রকল্প রূপায়ণ ঃ**

এই বিভাগের ক্ষুদ্রসেচ প্রকল্পগুলি রূপায়ণের জন্য রাষ্ট্রীয় কৃষি ও গ্রামোন্নয়ন ব্যাঙ্ক (নাবার্ড) গ্রামীণ পরিকাঠামো উন্নয়ন তহবিল থেকে ১৯৯৯-২০০০ সালে ৪০ কোটি টাকা ঋণ মঞ্জুর করবে বলে ঠিক আছে। ভূপৃষ্ঠস্থ জলসম্পদ ও ভূগর্ভস্থ জলসম্পদ উন্নয়নের কাজে এই অর্থ ব্যয় হবে। আর. আই. ডি. এফ. (দ্বিতীয় পর্যায়)-এ এই বিভাগের যে সব প্রকল্প নাবার্ড-এর অনুমোদন পেয়েছে যেগুলোর কাজ চলছে বিভিন্ন জেলায় সেগুলো হল—১৫৯টি উচ্চক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ,

৮৩টি মধ্যম ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ৩৬টি নিম্নক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ১,৪১০টি অগভীর নলকূপ, ৮৫টি বৃহৎ দ্বি জলোত্তোলন প্রকল্প এবং ৩৭০টি ক্ষুদ্র নদী-জলোত্তোলন প্রকল্প। আর. আই. ডি. এফ. (দ্বিতীয় পর্যায়) সমাপ্ত হলে অতিরিক্ত ৫৮,৮৯৬ হেক্টর সেচ সম্ভাব্য এলাকার সৃষ্টি হবে।

৫.২। ২২৫টি উচ্চক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ১৭৭টি মধ্যম ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ৫৩৭টি নিম্ন ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ৯৭৬টি (ডিজেল চালিত) অগভীর নলকূপ, ১২২টি বৃহৎ নদী জলোত্তোলন প্রকল্প, ৬২৩টি ক্ষুদ্র নদী-জলোত্তোলন প্রকল্প স্থাপন, ৩টি নতুন ড্রেনেজ-কাম-সারফেস ফ্লো স্কীম, ২টি ড্রেনেজ-কাম-সারফেস ফ্লো স্কীম সংস্কারের কর্মসূচি রাষ্ট্রীয় কৃষি ও গ্রামোন্নয়ন ব্যাঙ্ক (নাবার্ড)-এর (আর. আই. ডি. এফ. ৪ পর্যায়)-এ রূপায়ণের জন্য প্রস্তাব করা হয়েছে। এই প্রকল্প রূপায়িত হলে আরও অতিরিক্ত ৭৭,৫০০ হেক্টর সেচ সম্ভাব্য এলাকার সৃষ্টি হবে।

৬। **আর. আই. ডি. এফ.-এর বাহিরের প্রকল্পসমূহ ঃ**

আর. আই. ই. এফ. ও ডব্লু. বি. আই. ডি. এফ. সি. পরিকল্পনা বহির্ভূত দপ্তরের অন্যান্য ক্ষুদ্র সেচ সংক্রান্ত ধারাবাহিক কাজের জন্য ১১.৫০৩ কোটি টাকার ব্যয় বরাদ্দ ধরা হচ্ছে।

৭। **পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্র সেচ নিগম ঃ**

অসমাপ্ত প্রকল্পগুলির কাজ শেষ করতে এবং ব্যাঙ্কের ঋণ পরিশোধ করতে ও ৪৪৩টি গভীর নলকূপ ও ১৫৭টি নদী জলোত্তোলন প্রকল্পকে সচল রাখতে নিগমকে ১৯৯৯-২০০০ সালের জন্য সাহায্য বাবদ অনুদান হিসাবে ২.৫০ কোটি টাকা ব্যয় বরাদ্দ ধরা হয়েছে।

৮। **পশ্চিমবঙ্গ পরিকাঠামো উন্নয়ন অর্থ নিগম (ডব্লু. বি. আই. ডি. এফ. সি.)-এর টাকায় প্রকল্প রূপায়ণ ঃ**

ডব্লু. বি. আই. ডি. এফ. সি. ১৯৯৯-২০০০ সালের জন্য ৪০ কোটি টাকা ঋণ বাবদ বরাদ্দ করেছে। এই অর্থ অকেজো ক্ষুদ্র সেচ প্রকল্পগুলিকে পুনরুজ্জীবিত করার জন্য এবং নতুন ভূপৃষ্ঠ ক্ষুদ্র সেচ ও ভূগর্ভস্থ ক্ষুদ্র সেচ প্রকল্প রূপায়ণের জন্য ব্যবহার করা হবে। আশা করা যায় যে, অতিরিক্ত ৪০ হাজার হেক্টর জমিতে এর দ্বারা জল সেচ করা যাবে। এই কর্মসূচি পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্র সেচ নিগম-এর মাধ্যমে কার্যকর করা হবে।

৯। **বোরো বাঁধ প্রকল্প ঃ**

হুগলি, হাওড়া ও মেদিনীপুর জেলার নিম্ন অঞ্চলে যেখানে বর্ষাকালে চাষাবাদ সম্ভব হয় না এবং যেখানকার ভূসংস্থান ও নদীর চরিত্র স্থায়ী জল সংরক্ষণের অনুকূল নয়, সেই সমস্ত অঞ্চলেই বোরো বাঁধ প্রকল্প গ্রহণ করা হয়। এই প্রকল্পগুলি অস্থায়ী বা সাময়িক। প্রতি বছর অক্টোবর ও নভেম্বরে নদীতে আড়াআড়ি অস্থায়ী বাঁধ দিয়ে বোরো ও রবিশস্যে সেচের জন্য জল সংরক্ষণ করা হয় এবং মৌসুমি বৃষ্টিপাতের ঠিক আগে নদীর গতিপথ স্বাভাবিক করার জন্য এই বাঁধগুলি তুলে ফেলা হয়। অভিযাচনে নির্দিষ্ট অর্থ জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগ সংশ্লিষ্ট জেলাশাসকদের বরাদ্দ করে। এই প্রকল্প স্থানীয় পঞ্চায়েতের মাধ্যমে রূপায়িত হয়।

১৯৯৯-২০০০ সালের বাৎসরিক পরিকল্পনায় এই কাজের জন্য ৫০ লক্ষ টাকা সংস্থান রাখা হয়েছে।

১০। **দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের অধীনে ক্ষুদ্র সেচ প্রকল্প ঃ**

দার্জিলিং জেলা ক্ষুদ্র সেচ প্রকল্প দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ পুনর্নির্বাহ করে থাকে। বাৎসরিক পরিকল্পনায় ব্যয় বরাদ্দের উপর নির্ভর করে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে এই বিভাগ প্রতি বছর অনুদান হিসাবে হিল অ্যাফেয়ার্স ডিপার্টমেন্টের মাধ্যমে অর্থ মঞ্জুর করে।

১৯৯৯-২০০০ সালের বাৎসরিক পরিকল্পনায় এ বাবদ ৩৫ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ প্রস্তাবিত হয়েছে।

১১। **পুষ্করিণী উন্নয়ন প্রকল্প ঃ**

১৯৯৯-২০০০ সালের বার্ষিক পরিকল্পনায় পুষ্করিণী সংস্কার প্রকল্পের জন্য বিভিন্ন জেলাশাসকদের ৫.২৭ লক্ষ টাকা দেওয়ার প্রস্তাব দেওয়া হয়েছে।

১২। **সেচ সূচীত এলাকা উন্নয়ন কর্মসূচি ঃ**

১৯৭৪-৭৫ সালে কেন্দ্রীয় সরকারের উদ্যোগে জলসম্পদের ক্রমাগত সুষ্ঠু ব্যবহার, কৃষিজ উৎপাদন উত্তরোত্তর বৃদ্ধি ও জলসম্পদের সমবন্টনের উদ্দেশ্যে সেচ সূচীত এলাকা উন্নয়ন কর্মসূচি গ্রহণ করা হয়।

কেন্দ্রীয় উদ্যোগে গঠিত এই প্রকল্পের জন্য ভারত সরকার নির্মাণ ব্যয়ের শতকরা ৫০ ভাগ সাহায্য অনুদান হিসাবে দিয়ে থাকেন।

১২.১। পশ্চিমবঙ্গে প্রধান ৪টি নদী উপত্যকা পরিকল্পনা আছে যথা ঃ

(ক) দামোদর

(খ) কংসাবতী,

(গ) ময়ুরাক্ষী,

(ঘ) তিস্তা।

প্রথম তিনটি সেচ সূচীত অঞ্চলে খরিফ শস্যের সময় এবং কখনও কখনও বোরো চাষ ও রবি শস্য ফলনের জন্য ক্ষুদ্র ক্ষুদ্র সেচ পরিকাঠামো তৈরি করা হয়েছে। এই এলাকা তিনটিতে খাল ব্যবস্থার সুষ্ঠু মাধ্যমে সেচের জল সরবরাহ করা হল এক্ষেত্রে সেচ ও জলপথ বিভাগের কাজ। জমির উঁচ-নিচু অবস্থান এবং মাঠ ভাসানো সেচ পদ্ধতির ফলে বিস্তীর্ণ এলাকা জলসেচের সুযোগ থেকে বঞ্চিত হয় অথচ অন্য দিকে প্রচুর জলের অপচয় হয়।

এই তিনটি সেচসূচীত অঞ্চল উন্নয়ন কর্তৃপক্ষ সমগ্র সেচ সূচিত অঞ্চলে সেচের জলের সুযোগের সর্বোচ্চ সদ্ব্যবহারের জন্য সচেষ্ট।

১২.১। মাঠ, নালা নির্মাণ প্রভৃতি এবং সেচসূচীত এলাকার প্রত্যন্তে ভূগর্ভস্থ ও ভূপৃষ্ঠস্থ জলের যুগ্ম ব্যবহার করতে সমষ্টি সেচ প্রকল্প নির্মাণের জন্য ১৯৯৯-২০০০ সালের বার্ষিক পরিকল্পনায় ৭০৭.৪৩ লক্ষ টাকা প্রস্তাবিত হয়েছে। এই অঞ্চলের চাষীভাইয়েরা এখন সমবায় কৃষি উন্নয়ন সমিতি গঠনের জন্য এগিয়ে আসছেন।

১৩। সেক্রেটারিয়েট ইকোনমিক সার্ভিস ঃ

১৯৯৯-২০০০ সালে সেক্রেটারিয়েট সার্ভিসের জন্য ২ লক্ষ টাকা পরিকল্পনা ব্যয়ের ব্যবস্থা রাখা হয়েছে।

১৪। ক্ষুদ্র সেচ প্রকল্প পরিচালনায় জনগণের অংশগ্রহণ ঃ

ক্ষুদ্র সেচ অঞ্চলগুলো হল মুখ্যত সেই অঞ্চল যেখানে শতকরা ৮০ ভাগের ওপর চাষী-ভাইয়েরা হলেন ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এবং এই চাষীভাইয়েরা ক্ষুদ্র সেচ প্রকল্পগুলি শুরু হওয়ার সময় থেকেই ওই প্রকল্পগুলি উন্নতি সাধনে নিজেদের যুক্ত রেখেছেন। আমাদের সরকারের অভিপ্রায় হল, সেচ প্রকল্পগুলি শুরু করে উপকারভোগী চাষীভাইদের হাতে তার পরিচালনা ও ব্যবস্থাপনার ভার তুলে দেওয়া।

১৪.১। পশ্চিমবঙ্গে সেচ ব্যবস্থায় জনগণের অংশগ্রহণ উল্লেখযোগ্য সাফল্য এনে দিয়েছে। এর ফলে সেচের উন্নত প্রয়োগ ও ফসল উৎপাদন যেমন বেড়েছে, তেমনই লগ্নিকৃত অর্থ আদায় সহজ হয়েছে। ১৯৯৭-৯৮ বর্ষের শেষ পর্যন্ত ৬,১৬৭টি ক্ষুদ্র সেচ প্রকল্প এবং ৬৯টি সমষ্টি নদী জলোত্তোলন প্রকল্পের পরিচালনা ও ব্যবস্থাপনার জন্য পঞ্চায়েত সমিতিগুলোর মাধ্যমে উপকারভোগী চাষীভাইদের হাতে তুলে দেওয়া হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

উপরের বিবরণে ১৯৯৯-২০০০ সালে ক্ষুদ্র সেচ ও সেচসূচীত এলাকা উন্নয়নে এই বিভাগের বিভিন্ন গুরুত্বপূর্ণ কাজকর্মের রূপরেখা বিবৃত করা হয়েছে।

এই বিভাগ তার বহুধা কর্মকান্ডের দ্বারা গ্রামীণ জীবনের উন্নতি ও আর্থসামাজিক কাঠামোর পরিবর্তন সাধনে এবং সেই সঙ্গে জাতীয় খাদ্যসামগ্রী উৎপাদন বৃদ্ধি ও সমাজের তথাকথিত বঞ্চিত, ক্ষুদ্র ও প্রান্তিক চাষীভাইদের মাথাপিছু আয় বৃদ্ধিতে ও জীবনধারণের মান উন্নতকরণে এক অতি গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেছে।

এই কথা বলে আমি ৬৭ নং অভিযাচন বিধানসভা অনুমোদনের জন্য পেশ করলাম।

## DEMAND No. 68

## Major Heads : 2711—Flood Control and 4711—Capital outlay on Flood Control Projects

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 228,62,83,000 be granted for expenditure under Demand No. 68, Major Heads : "2711—Flood Control and 4711—Capital outlay on Flood Control Projects" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 91,45,13,000 already voted on account)

(The Printed Budget Speech of Shri Debabrata Bandyopadhyay on Demand No. 68 was taken as read alongwith the Budget Speech on Demand No. 66.)

## DEMAND No. 69

### Major Heads : 2801—Power, 6801—Loans for Power Projects and 6860—Loans for Consumer Industries

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1928,65,00,000 be granted for expenditure under Demand No. 69, Major Heads : "2801—Power, 6801—Loans for Power Projects and 6860—Loans for Consumer Industries" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 636,45,45,000 already voted on account)

The Printed Budget Speech of Dr. Sankar Kumar Sen on Demand No. 69 was taken as read.

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৬৯ নং দাবির "২৮০১— বিদ্যুৎ", "৪৮০১—বিদ্যুৎ প্রকল্পের মূলধন বিনিয়োগ", "৬৮০১—বিদ্যুৎ প্রকল্পের জন্য ঋণ", সংক্রান্ত মুখ্যখাতে সামগ্রিক ব্যয় নির্বাহের বাবদ ১৯২৮,৬৫,০০,০০০ (এক হাজার নয়শত আটাশ কোটি পঁয়ষট্টি লক্ষ) টাকা ব্যয়-বরাদ্দ মঞ্জুর করা হোক। এই দাবির মধ্যে আছে বিদ্যুৎ প্রকল্পগুলির জন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদকে ও বিদ্যুৎকেন্দ্র নবীকরণের জন্য ডি. পি. এল-কে প্রদেয় ঋণ এবং পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগমে বিনিয়োগের মাধ্যমে বিভিন্ন কর্মসূচি ও প্রকল্প রূপায়ণের সমানুপাতিক হারে অংশগ্রহণ এবং রাজ্য বিদ্যুৎ পর্যদকে গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য প্রদেয় ভরতুকি ও লোকদীপ প্রকল্পের জন্য অনুদান। এই দাবির মধ্যে "ভোট-অন-অ্যাকাউন্টের" ইতিমধ্যে বরাদ্দকৃত ৬৩৬,৪৫,৪৫,০০০ (ছয়শত ছত্রিশ কোটি পঁয়তাল্লিশ লক্ষ পঁয়তাল্লিশ হাজার) টাকা ধরা হয়েছে।

**২। উৎপাদনের চিত্রপট**

২.১। বিগত বছরগুলির মতো চলতি বছরেও আমরা আন্তরিকভাবে চেষ্টা করেছি যাতে বিদ্যুৎ উৎপাদনে স্থিরতা বজায় থাকে, নির্মীয়মান বিদ্যুৎ প্রকল্পগুলি সময়সূচী অনুযায়ী রূপায়িত হয় এবং চালু বিদ্যুৎকেন্দ্রগুলির আরও ভালভাবে ব্যবহৃত হয়।

২.২। চলতি আর্থিক বছরে বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা নিম্নলিখিতভাবে বৃদ্ধি পেয়েছে ঃ

(ক) রাজ্য বিদ্যুৎ পর্ষদের তিস্তা ক্যানেল ফল জল বিদ্যুৎ প্রকল্পের আরও ৩টি ইউনিট (প্রতিটি ৭.৫ মেগাওয়াট) চালু হয়েছে।

(খ) দামোদর ভ্যালি কর্পোরেশনের মেজিয়া তাপ বিদ্যুৎকেন্দ্রের তৃতীয় ইউনিট (২১০ মেগাওয়াট) সুবিন্যস্ত হয়েছে।

(গ) সি. ই. এস. সি. লিমিটেডের বজবজ তাপবিদ্যুৎ প্রকল্পের দ্বিতীয় ইউনিট (২৫০ মেগাওয়াট) ৬. ৩. ৯৯ তারিখে সুবিন্যস্ত হয়েছে।

২.৩। বিদ্যুতের চাহিদাপূরনের জন্য বিভিন্ন বিদ্যুৎ সংস্থার বিদ্যুৎ উৎপাদনের পরিমাণ এক নম্বর সারণিতে দেখানো হল।

সারণী-১

| বিদ্যুৎ সংস্থা | উৎপাদন (মিলিয়ান ইউনিট) | | |
|---|---|---|---|
| রাজ্যক্ষেত্র | ১৯৯৭-৯৮ | ১৯৯৭-৯৮ (ডিসেম্বর '৯৭ পর্যন্ত) | ১৯৯৮-৯৯ (ডিসেম্বর '৯৮ পর্যন্ত) |
| ১। পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম | ৫১৮৪ | ৪৩৭৩ | ৫০০৮ |
| পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ | ৩৮৩৮ | ২৯৮৩ | ২৯০৪ |
| দুর্গাপুর প্রোজেক্ট লিঃ | ৮৬২ | ৬৯৮ | ৪৬৩ |
| ২। বেসরকারি ক্ষেত্রে | | | |
| সি. ই. এস. লিঃ | ৩৯৮২ | ২৯৮৩ | ৩৬১২ |
| ডি. পি. এস. সি. লিঃ | ২৫০ | ১২০ | ১৮৮ |
| ৩। আমদানি | | | |
| ডি. ভি. সি. | ৬০৮.১৩ | ৪৬২.৫২ | ৪৯২.০০ |
| এন. টি. পি. সি. | ২১৯১.৫২ | ১৪৮৮.৯৪ | ১৬৫৭.৮৩ |
| পি. জি. সি. আই. এল. | ৩৭৭.০০ | ৩৫৮.৮৮ | ৪২৪.৬৫ |
| মোট | ১৭,২৯২.৬৫ | ১৩,৪৬৭.৩৪ | ১৪,৭৪৯.৪৮ |

## ৩। গ্রামীণ বৈদ্যুতিকরণ

৩.১। গ্রামী বৈদ্যুতিকরণ ৩৩/১১ কে.ভি সাব-স্টেশনসহ সিস্টেম উন্নয়নের জন্য রাজ্য বিদ্যুৎ পর্ষদ পশ্চিমবঙ্গ পরিকাঠামো উন্নয়ন অর্থ নিগম (ডব্লু. বি. আই. ডি. এফ. সি.) থেকে অর্থ ঋণ পাচ্ছে। জেলার বিদ্যুৎ উন্নয়ন কর্মসূচির অর্থ, সাংসদের স্থানীয়

এলাকা উন্নয়ন তহবিল থেকেও বিদ্যুৎ পর্ষদ আর্থিক সহায়তা পাচ্ছে।

প্রথম পর্যায়ে পশ্চিমবঙ্গ পরিকাঠামো উন্নয়ন অর্থ নিগম থেকে বিদ্যুৎ পর্ষদের গৃহীত ঋণের টাকায় কাজের অগ্রগতির বিবরণ ১ নং সংযোজনীতে দেখানো হয়েছে।

৩.২। নিচের সারণিতে গ্রামীণ বৈদ্যুতিকরণে রাজ্য বিদ্যুৎ পর্ষদের সাফল্যের বিবরণ দেওয়া হয়েছে ঃ

| | | ১৯৯৭-৯৮ | ১৯৯৮-৯৯ (ডিসেম্বর, '৯৮ পর্যন্ত) |
|---|---|---|---|
| ১। | নতুন মৌজা বৈদ্যুতিকরণ | ৪৮ | ২৪ |
| ২। | বিদ্যুতায়িত মৌজা নিবিড়িকরণ | ৪৯৪ | ৩২৮ |
| ৩। | পাম্প সেটে বিদ্যুৎ সংযোগ | ১৬১০ | ১১৫৩ |
| ৪। | মৌজা পুনর্জীবীকরণ | ১৭৮ | ৫৮ |
| ৫। | ব্যাকলগ মৌজা বৈদ্যুতিকরণ | ৩৭ | ১৫ |

৩.৩। চলতি আর্থিক বছরে ডিসেম্বর, ১৯৯৮ পর্যন্ত রাজ্য বিদ্যুৎ পর্ষদ ৭৩৮৭ জন যোগ্য ব্যক্তির বাড়িতে কুটিরজ্যোতি লোকদীপ প্রকল্পে বিদ্যুৎ সংযোগ দিয়েছে। ১৫,০০০ জনকে বিদ্যুৎ সংযোগ দেওয়ার লক্ষ্যমাত্রা আছে।

গ্রাম থেকে উচ্চ ক্ষমতাসম্পন্ন বিদ্যুতের লাইন দূরে হওয়ায়, এই প্রকল্পের বরাদ্দ অর্থ অনেক সময় ব্যয় করা যায় না। দেখা গেছে, যে সব গ্রাম থেকে এইচ. টি. লাইন ১১/২ কি. মি. বা তার বেশি দূরে আছে, তাদের ক্ষেত্রে কুটিরজ্যোতি লোকদীপ প্রকল্পের অর্থ এবং ভারত সরকারের অচিরাচরিত শক্তির উৎস মন্ত্রকের ভরতুকি দিয়ে সোলার ফটো ভোল্টয়িক হোম লাইটিং সিস্টেমের মাধ্যমে বৈদ্যুতিকরণ সম্ভব।

জেলা পরিষদ, রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং পশ্চিমবঙ্গ রিনিউএবল এনার্জি ডেভেলপমেন্ট এজেন্সি যৌথভাবে এই অর্থের সাহায্যে পুরুলিয়া জেলার বাগমুন্ডি থানায় আদিবাসীদের ৩৬৯টি বাড়িতে একটি পরীক্ষামূলক প্রকল্পের সফল রূপায়ণ করেছে।

সাংসদের স্থানীয় এলাকা উন্নয়ন তহবিলের অর্থে বাঁকুড়া জেলার একটি আদিবাসী মৌজায় অনুরূপ একটি পরিকল্পনার মাধ্যমে ১৬৭টি বাড়িতে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে। বিশেষত পুরুলিয়া, বাঁকুড়া এবং পশ্চিম মেদিনীপুরের তফসিলি জাতি ও আদিবাসী

গ্রামে যেখানে সোলার ইনসোলেশন বেশি, সেখানে এই পরিকল্পনা গ্রহণের জন্য সমীক্ষা চলছে।

**৪। নির্মীয়মাণ বিদ্যুৎ প্রকল্পগুলির বর্তমান অবস্থা**

৪.১। *বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প (১, ২ ও ৩ নং ইউনিট)—(৩ × ২১০ মে. ও.)*

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে ও. ই. সি. এফ.-এর ঋণ সহায়তায় পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগমের এই প্রকল্পটির কাজ নিম্নলিখিত পাঁচটি প্রধান প্যাকেজে রূপায়িত হচ্ছে।

(১) মেইন প্ল্যান্ট প্যাকেজ (১ ও ২ নং ইউনিটের জন্য), (২) মেইন প্ল্যান্ট প্যাকেজ (৩ নং ইউনিটের জন্য), (৩) ওয়াটার সিস্টেম প্যাকেজ, (৪) কোল হ্যান্ডলিং প্যাকেজ এবং (৫) ট্রান্সমিশন প্যাকেজ।

নির্দিষ্ট সূচী অনুযায়ী এই প্রকল্পের সব প্যাকেজের নির্মাণ কাজ চলছে। ১নং ইউনিটের বয়লার হাইড্রো টেস্ট, চিমনি (১ নং ও ২ নং ইউনিট), শেলকাস্টিং, ২২০ কে. ভি. ও ৩৩ কে. ভি.-র সুইচইয়ার্ড এর কাজ সম্পূর্ণ হয়েছে। ২ নং ও ৩ নং ইউনিটের বয়লার ড্রাম উত্তোলনের কাজ সম্পূর্ণ হয়েছে এবং বয়লার প্রেসারের অংশের নির্মাণ কাজ চলছে। লিলো বক্রেশ্বর ও লিলো-সাতগাছিয়া ২২০ কে. ভি. ট্রান্সমিশন লাইন চালু হয়েছে। ১৯৯৯ সালের মে মাসে ১ নং ইউনিটের বয়লার প্রজ্জ্বলিত করার সময় নির্দিষ্ট করা হয়েছে।

৪.২। *পুরুলিয়া পাম্প স্টোরেজ প্রোজেক্ট (৪ × ২২৫ মে. ও.)*

শহর, কলোনি, প্রকল্পগত রাস্তা, প্রশাসনিক ভবনসমূহ, নির্মাণ কাজের বিদ্যুৎ ব্যবস্থা ইত্যাদি পরিকাঠামোগত কাজের অগ্রগতি হয়েছে। কিছু কিছু কাজ সম্পূর্ণ হয়েছে। বন দপ্তরের দ্বারা ক্যাচমেন্ট এরিয়া ট্রিটমেন্ট ও ক্ষতিপূরণ স্বরূপ বনীকরণ সম্পূর্ণ হয়েছে এবং অন্যান্য পরিবেশ সংরক্ষণের কাজ চলছে। বিভিন্ন প্যাকেজের টেন্ডার মূল্যায়ণের কাজ চলছে।

৪.৩। *তিস্তা ক্যানেল ফল জলবিদ্যুৎ প্রকল্প (৩ × ২২.৫ মে. ও.)*

এই প্রকল্পের ৭.৫ মে. ও. এর ৯টি ইউনিটের মধ্যে ৫টি ইউনিট চালু হয়েছে এবং বাকি ৪টি ইউনিট ১৯৯৯ সালের জুন মাসের মধ্যে চালু হবে বলে আশা করা যায়।

৪.৪। *মংপু কালিখোলা জলবিদ্যুৎ প্রকল্প (৩ × ১ মে. ও.)*

পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ ও ওয়েস্ট বেঙ্গল রিনিউএবল এনার্জি ডেভেলপমেন্ট এজেন্সির যৌথ উদ্যোগে এই প্রকল্পের কাজ অগ্রগতির পথে। ১৯৯৯ সালের জুলাই মাসের এই প্রকল্পের যন্ত্রপাতির যোগান শুরু হবে। বাকি কাজের টেন্ডার ডাকা ও মূল্যায়ণের প্রক্রিয়া চলছে।

৪.৫। *লোধামা মিনি জলবিদ্যুৎ প্রকল্প (৩ × ১ মে. ও.)*

১৪০৫ লক্ষ টাকার এই প্রকল্পটি মেসার্স নিপ্পন পাওয়ার লিমিটেডের উদ্যোগে রূপায়িত হচ্ছে।

**৫। নতুন প্রকল্পের অবস্থা**

৫.১। *গৌরপুর তাপবিদ্যুৎ প্রকল্প (১ × ১৫০ মে. ও.)*

কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের কাছ থেকে এখনও আর্থকারিগরি ছাড়পত্র পাওয়া যায়নি। জমি অধিগ্রহণের কাজ অগ্রগতির পথে।

৫.২। *বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প (৪ ও ৫নং ইউনি)—(২ × ২১০ মে. ও.)*

বক্রেশ্বর পাওয়ার জেনারেশন কোম্পানি কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের কাছ থেকে আর্থকারিগরি ছাড়পত্র সংগ্রহ করেছে। অন্যান্য ছাড়পত্রও সংগৃহীত হয়েছে। এখনও পর্যন্ত এই প্রকল্পের আর্থিক সংস্থান চূড়ান্ত হয়নি।

৫.৩। ঘোষিত জাতীয় জলবিদ্যুৎ নীতি অনুযায়ী নতুন জলবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের জন্য জাতীয় জলবিদ্যুৎ নিগমের সাথে আলোচনা শুরু হয়েছে। পাশাপাশি ফরাক্কা জলবিদ্যুৎ প্রকল্প গ্রহণের জন্য ভারত সরকারকে অনুরোধ করা হয়েছে।

ফ্রান্সের ই. ডি. এফ. সংস্থা দ্বিতীয় পুরুলিয়া পাম্প স্টোরেজ (তুর্গনালা) প্রকল্পের উপর যে প্রাথমিক প্রতিবেদন পেশ করেছে তাহা পর্যালোচনা করা হচ্ছে।

**৬। পুরাতন বিদ্যুৎ কেন্দ্রগুলির পুনর্নবীকরণ, আধুনিকীকরণ এবং স্থায়িত্ব বৃদ্ধির কর্মসূচি**

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে রাজ্য সরকার পুরানো তাপবিদ্যুৎ কেন্দ্রগুলি পুনর্নবীকরণ এবং আধুনিকীকরণের উপর বিশেষ জোর দিয়েছে। কারণ নতুন বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের খরচের তুলনায় এই কর্মসূচি অনেক কম খরচে গ্রহণ করা যায় এবং টেকনিক্যাল ও অপারেশনাল সুবিধাও হয়।

(ক) দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেড, পাওয়ার ফিনান্স কর্পোরেশন থেকে প্রাপ্ত ঋণের টাকায় বিদ্যুৎ কেন্দ্রের ১ থেকে ৫ নম্বর ইউনিটের পুনর্নবীকরণ, আধুনিকীকরণ করছে। কাজগুলির মধ্যে ৩, ৪ ও ৫ নম্বর ইউনিটের জীর্ণ সংস্কার এবং স্থায়িত্ব কালের পর্যালোচনা এবং ১ থেকে ৫ নম্বর ইউনিটের পুনর্নবীকরণ, আধুনিকীকরণ এবং উন্নয়ন উল্লেখযোগ্য। মুখ্য ঠিকাদার, মেসার্স পাওয়ার প্ল্যান্ট পারফরমেন্স ইম্প্রুভমেন্ট লিমিটেড-কে ইতিমধ্যেই কাজের বরাত দেওয়া হয়েছে। কাজটি ২০০১ সালের ৩১শে মার্চ নাগাদ শেষ হবে বলে মনে করা হচ্ছে।

(খ) ব্যান্ডেল তাপবিদ্যুৎ কেন্দ্র

আর. এল. এ. স্টাডি রিপোর্টের ভিত্তিতে উক্ত বিদ্যুৎ কেন্দ্রটির পুরানো ইউনিটগুলির (১ থেকে ৪ নং) স্থায়িত্ব বৃদ্ধির প্রস্তাব সি. ই. এ. (টি. ই. সি.) অনুমোদন করেছে। ও. ই. সি. এফ-এর কাছে ঋণ সাহায্য চাওয়া হয়েছে। বর্তমানে একটি ঋণ সাহায্যের প্রস্তাব এবং তৎসহ কানাডিয়ান এক্সিম ব্যাঙ্কের সাহায্য গ্রহণ প্রস্তাব পাওয়ার ফিনান্স কর্পোরেশনের বিবেচনাধীন।

(গ) ক্ষুদ্র/অতিক্ষুদ্র জলবিদ্যুৎ কেন্দ্র

নিম্নলিখিত জলবিদ্যুৎ কেন্দ্রগুলির পুনর্নবীকরণ এবং আধুনিকীকরণের জন্য প্রয়োজনীয় অর্থ যোগানের প্রস্তাব ভারত সরকারের অচিরাচরিত শক্তির উৎস মন্ত্রক (এম. এন. ই. এস.) এর সক্রিয় বিবেচনাধীন আছে।

(১) সিদ্রাপং জলবিদ্যুৎ কেন্দ্র (৩ × ২২০ কিলোওয়াট)

(২) রিনচিন্‌টন্‌ জলবিদ্যুৎ কেন্দ্র (২ × ১,০০০ কিলোওয়াট)

(৩) ফাজি জলবিদ্যুৎ কেন্দ্র (২ × ৪০০ কি.ও. + ১ × ৪৪৮ কিলোওয়াট) ডব্লিউ, বি. আর. ই. ডি. এ. এই প্রকল্পগুলির নোডাল সংস্থা হিসাবে কাজ করবে।

৭। রাজ্য বিদ্যুৎ নিয়ন্ত্রণ কমিশন

রাজ্য সরকার ১৯৯৮ সালের বিদ্যুৎ নিয়ন্ত্রণ আইন বলে রাজ্য বিদ্যুৎ নিয়ন্ত্রণ কমিশন গঠনের সিদ্ধান্ত গ্রহণ করেছে। কলকাতা গেজেটে এ সম্পর্কে বিজ্ঞপ্তি প্রকাশিত হয়েছে। বিধি প্রণয়ন এবং সংশ্লিষ্ট অন্যান্য বিষয়ে ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। ১৯৯৯ সালের এপ্রিল মাসে তিন সদসস্যের কমিশন কাজ শুরু করবে আশা করা যায়।

**৮। সঞ্চালন ব্যবস্থা**

৮.১। বিদ্যুৎ উৎপাদন ক্ষেত্রে ক্ষমতা বৃদ্ধির কর্মসূচির পাশাপাশি, রাজ্য সরকার নতুন সঞ্চালন লাইন এবং ই. এইচ. টি. সাব-স্টেশন নির্মাণের উপর বিশেষ জোর দিয়েছে।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, এই উদ্দেশ্যে বক্রেশর তাপবিদ্যুৎ প্রকল্প এবং পুরুলিয়া পাম্প স্টোরেজ প্রকল্পে ই. এইচ. টি. সঞ্চালন সিস্টেম অন্তর্ভুক্ত করা হয়েছে। বক্রেশ্বর প্রকল্পে ৬১৩ সার্কিট কি. মি. এবং পুরুলিয়া প্রকল্পে ৮২৪ সার্কিট কি. মি. দীর্ঘ সঞ্চালন লাইন ধরা আছে।

৮.২। মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে বক্রেশ্বর প্রকল্পের সঙ্গে যুক্ত সঞ্চালন সিস্টেমের কাজের অগ্রগতি ভাল এবং ইতিমধ্যে দুর্গাপুর-বক্রেশ্বর এবং বক্রেশ্বর গোকর্ণ লাইনের কাজ শেষ হয়েছে এবং চালু হয়েছে। দুর্গাপুর এবং গোকর্ণের সাব-স্টেশনগুলির ক্ষমতা বৃদ্ধি করা হয়েছে।

৮.৩। *ও. ই. সি. এফ.-এর ঋণ সাহায্য প্রাপ্ত সঞ্চালন প্রকল্প*

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে এই কর্মসূচিতে ৩১টি ই. এইচ. টি. সাব-স্টেশন এবং ১,৪৮০ সার্কিট কিমি. ই. এইচ. টি. সঞ্চালন লাইন স্থাপিত হইবে। আন্তর্জাতিক প্রতিযোগিতামূলক বিডের মাধ্যমে প্রকল্পটির রূপায়িত হবে। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি অনেক জেলায় কাজ শুরু হয়েছে। ও. ই. সি. এফ.-এর অনুমোদন পাওয়ার পরে লাইন নির্মাণের জন্য দুটি লটের টেন্ডার মূল্যায়ণ চূড়ান্ত হচ্ছে। ২৭টি সাব-স্টেশনের জন্য জমির দখল ইতিমধ্যেই পাওয়া গেছে এবং বাকি চারটি সাব-স্টেশনের জন্য জমি অধিগ্রহণের কাজ চূড়ান্ত হওয়ার পথে।

৮.৪। পাশাপাশি বিগত বছরগুলির মতো, রাজ্যবিদ্যুৎ পর্যদ নিজস্ব সম্পদ এবং অন্যান্য অনুদানের সাহায্যে নতুন ই. এইচ. টি. সাব-স্টেশন, লাইন স্থাপন এবং সিস্টেম উন্নয়নের কাজ চালিয়ে যাচ্ছে। চলতি আর্থিক বছরে ১৯৯৮ সালের ডিসেম্বর পর্যন্ত যেসব কাজের অগ্রগতি হয়েছে তার তালিকা ২•নং সংযোজনীতে দেখানো হল।

দু' নম্বর সংযোজনী থেকে সুস্পষ্ট হয় যে, রাজ্য বিদ্যুৎ পর্যদ আটটি বর্তমান সাব-স্টেশনে নতুন ট্রান্সফরমার স্থাপন করায় সেগুলির মোট ক্ষমতা ১১৫.৪ এম. ভি. এ. বৃদ্ধি পেয়েছে ; ৩১৩.৬৫৪ সার্কিট কিলোমিটার ই. এইচ. ভি. নতুন সঞ্চাচলন লাইন স্থাপন করা হয়েছে। পাঁচটি সাব-স্টেশনে ৫০ এম. ভি. আর. ক্ষমতাসম্পন্ন ক্যাপাসিটার ব্যাঙ্ক স্থাপন করা হয়েছে, ছয়টি সাব-স্টেশনে লাইন/ফিডার বে স্থাপন করা হয়েছে।

**৯। বন্টন ব্যবস্থা—রাজ্য বিদ্যুৎ পর্ষদ**

৯.১। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ রাজ্যে বিদ্যুৎ বন্টন ব্যবস্থাকে শক্তিশালী করা এবং সম্প্রসারণের জন্য সিস্টেম উন্নয়নসহ বিভিন্ন কর্মসূচির রূপায়ণ করছে।

চলতি বছরে ডিসেম্বর, ১৯৯৮ পর্যন্ত ১৩টি ৩৩/১১,৬.৬ এবং ৬ কেভি সাব-স্টেশন স্থাপন করায় ৫১.৪৫ এম. ভি. এ., ক্ষমতাবৃদ্ধি পেয়েছে, ১০২০টি নতুন ১১,৬.৬,৬/০.৪ কে.ভি সাব-স্টেশন স্থাপন করায় ৫৯ এম. ভি. এ. ক্ষমতা বৃদ্ধি পেয়েছে, ১৩০৩ সার্কিট কিমি নতুন লাইন বসানো হয়েছে। ৩৮৮টি বর্তমান সাব-স্টেশনের ক্ষমতা ৯০.২৫ এম. ভি. এ. বৃদ্ধি পেয়েছে, ২৫০ সি. কে. এম. বর্তমান লাইনের উন্নয়ন/ক্ষমতাবৃদ্ধি হয়েছে।

১১৭ সার্কিট কি. মি. বর্তমান মেইনস-এর পুনরুজ্জীবন হয়েছে। সাব-স্টেশনে এনার্জি অডিটের জন্য ২৬টি মিটার বসানো হয়েছে। ঐ সময়ে ১,৩৪,৭৯৪ জন ঐল অ্যান্ড এম. ভি. গ্রাহক, ৯৩ জন বিকেন্দ্রীভূত গ্রাহক এবং ১১ জন কেন্দ্রীভূত গ্রাহককে নতুন বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে। গ্রাহকদের মোট সংখ্যা ২৯ লক্ষ ছাড়িয়ে গেছে।

৯.২। চলতি বছরে ডিসেম্বর, ১৯৯৮ পর্যন্ত নতন বন্টন সাব-স্টেশন (১১,৬.৬,৬/০.৪ কেভি) স্থাপনের অগ্রগতির জেলাওয়ারি বিবরণ তিন নম্বর সংযোজনীতে দেখানো হল।

৯.৪। ৩৩/১১,৬.৬ এবং ৬ কেভি নতুন সাব-স্টেশন স্থাপনের জেলাওয়ারি বিবরণ চার নম্বর সংযোজনীতে দেখানো হ'ল।

৯.৪। ১১,৬.৬ এবং ৬ কেভি লাইন এবং এল. অ্যান্ড এম. ভি. লাইন নির্মাণের জেলাওয়ারি বিবরণ ৫ নং সংযোজনীতে দেওয়া হ'ল।

**১০। ১৯৯৮-৯৯ সালে গ্রাহক সংখ্যা ও বিদ্যুতের চাহিদাবৃদ্ধি**

| সংস্থা | শ্রেণী | ১. ৪. ৯৮-তে | | ৩১. ১২. ৯৮-তে | |
|---|---|---|---|---|---|
| | | সংখ্যা | চাহিদা (মি) ইউ) | সংখ্যা | চাহিদা (মিঃ ইউ) |
| **পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ** | | | | | |
| ১। | এইচ. টি. ইন্ডাস্ট্রিয়াল | ১,৮৭৯ | ১,৭৯৯ | ১,৯৬৭ | ১,৪৩৩ |
| ২। | এল. টি. ইন্ডাস্ট্রিয়াল | ৭১,০৮১ | ৬২৮ | ৭২,৮৬৮ | ৫১০ |
| ৩। | কমার্শিয়াল (বাণিজ্যিক) | ৪,১৯,৪০০ | ৮৬৭ | ৪,৩৫,০৪০ | ৭৪৯ |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ৪। | রেলওয়ে ট্রাকশন | ১৫ | ৪৮৩ | ১৬ | ৩৭০ |
| ৫। | এগ্রিকালচার (কৃষি) | ৯০,৫২১ | ১,৪৩৮ | ৯১,৬৩৭ | ১,১২৬ |
| ৬। | ডোমেস্টিক | ২১,৬০,২২৮ | ২,১২৬ | ২২,৮৫,৯০৮ | ১,৮৭৩ |
| ৭। | সি. ই. এস. সি. লিঃ | ৫৪ | ২,৩২০ | ৪৮ | ১,৫৬৭ |
| ৮। | অন্যান্য | ১৯,২২২ | ২৩৬ | ১৯,৬৭৪ | ২০১ |
| **সি. ই. এস. সি. লিমিটেড** | | | | | |
| ১। | এইচ. টি. ইন্ডাস্ট্রিয়াল | ৮১২ | ১,৫৯৮ | ৮২১ | ১,১২৪ |
| ২। | এল. টি. ইন্ডাস্ট্রিয়াল | ৬২,০৬৯ | ৩৭৬ | ৬৩,৪০৭ | ২৮২ |
| ৩। | কমার্শিয়াল (বাণিজ্যিক) | ২,৪৬,০১৬ | ৭৯৮ | ২,৫৪,২৯৪ | ৬৭৬ |
| ৪। | ট্রাকশন | ৫ | ৭০ | ৫ | ৫৪ |
| ৫। | ডোমেস্টিক | ১২,৩৯,৪৯০ | ১,৮৩২ | ১৩,০০,৩৭৯ | ১,৫৮৪ |
| ৬। | অন্যান্য | ৩,৬৫৪ | ৩৪৫ | ৩,৬৯৯ | ২৭৩ |
| **ডি. পি. এল.** | | | | | |
| ১। | এইচ. টি. ইন্ডাস্ট্রিয়াল | ৪৩ | ৯.৫৯ | ৪৭ | ৮.৪২ |
| ২। | এল. টি. ইন্ডাস্ট্রিয়াল | ৩৬৩ | ০.৪৯ | ৩৬৭ | ০.৫২ |
| ৩। | কমার্শিয়াল (বাণিজ্যিক) | ১,২০২ | ০.৫০ | ১,২৪৬ | ০.৫১ |
| ৪। | ডোমেস্টিক | ১৫,৬৭৩ | ২.৬২ | ১৬,১৫৩ | ২.৭২ |

## ১১। রাজ্য ক্ষেত্রের বিদ্যুৎসংস্থাগুলির আর্থিক অবস্থা

১১.১। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, রাজ্যক্ষেত্রে বিদ্যুৎসংস্থাগুলির বর্তমান আর্থিক অবস্থা আদৌ সন্তোষজনক নয়। পরবর্তী অনুচ্ছেদে আমি এই অবস্থা বর্ণনা করছি।

*পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ*—পর্ষদের আর্থিক সাফল্যের চিত্র সন্তোষজনক নয়। ভরতুকি বাবদ রাজ্য সরকারের সহায়তা না পেলে ও রাজ্য সরকারি ঋণের সুদ মকুব না করলে পর্ষদ বিধিমতে ৩ লাভ দেখাতে পারে না। নিচের সারণিতে বিদ্যুৎ বিক্রয় বাবদ পর্ষদের প্রাপ্ত অর্থের হিসাব দেওয়া হ'ল—

| বৎসর | বিক্রিত বিদ্যুৎ (এম. ইউ) | বিক্রিত বিদ্যুতের দাম (লক্ষ টাকা) | বিদ্যুৎ বিক্রয় বাবদ আদায়িকৃত অর্থ (লক্ষ টাকা) |
|---|---|---|---|
| | (ক) | (খ) | (গ) |
| ১৯৯৫-৯৬ | ৮৯৪৯.৪৭ | ১৩৫৭৯২ | ১২৫৮৫৬ |
| ১৯৯৬-৯৭ | ৯৬৪৬ | ১৪৫৫২৩ | ১৪৮৫৩৫ |
| ১৯৯৭-৯৮ | ৯৯৩৬ | ১৮৪১৫৬ | ১৫৭৪৬০ |
| ১৯৯৮-৯৯ | ৭৪৫৩ | ১৫০৭৬৫ | ১১৮২১৯ |
| ডিসেম্বর ১৯৯৮ পর্যন্ত) | ৫৫৮১ | ৭৪৬.৬৬ | ৫৭৪.৫৪ |

উপরোক্ত সারণিতে প্রদত্ত পরিসংখ্যান থেকে এ কথা প্রতীয়মান হয় যে, বিদ্যুৎ বিক্রয়ের পরিমাণ বৃদ্ধি, বিদ্যুতের মূল্যহারের ঊর্ধ্বমুখী সংশোধন, বিল প্রস্তুত ও আদায় ব্যবস্থার ক্ষেত্রে কমপিউটার ব্যবস্থা প্রবর্তন প্রভৃতি কারণে বিদ্যুৎ বিক্রয় বাবদ পর্ষদের আয় ক্রমাগত বৃদ্ধি পাচ্ছে। প্রধানত সি. ই. এস. সি. কর্তৃক বকেয়া অর্থ পরিশোধ না করা, বিভিন্ন পৌরসভা, সরকারি সংস্থার কাছে অনাদায়ি অর্থ ও আদালতে মামলার জন্য আটকে থাকা অর্থের জন্য খ এবং গ সারণিতে প্রদত্ত পরিসংখ্যানে পার্থক্য লক্ষ্য করা যাচ্ছে। নগদ অর্থের অভাবে বিদ্যুৎপর্ষদ, এন. টি. পি. সি., ডি. ভি. সি., ডব্লু. বি. পি. সি. এল. এবং ডি. পি. এল. প্রভৃতি সংস্থার কাছ থেকে কেনা বিদ্যুতের দাম সময়মতো পরিশোধ করতে পারছে না। প্রসঙ্গত উল্লেখ করা যায় যে একমাত্র সি. ই. এস. সি.-র কাছে পর্ষদের বকেয়া পাওনার মোট পরিমাণ প্রায় ৫০০ কোটি টাকা এবং এই ঘটনা পর্ষদের আর্থিক অবস্থাকে ভীষণভাবে ক্ষতিগ্রস্ত করেছে। কার্যদক্ষতা বৃদ্ধি এবং সরবরাহ ও পরিবহনের ক্ষেত্রে ক্ষতি হ্রাস করার জন্য পর্ষদ কতকগুলি কার্যকরি ব্যবস্থা গ্রহণের চেষ্টা করছে। কিন্তু আধুনিক প্রণালীতে বিদ্যুৎ অডিট, আর্থিক পরিচালন, কর্মী সংক্রান্ত পরিচালন ও ইনভেন্ট্রি পরিচালনের মাধ্যমে উৎসাহ সহকারে বিজ্ঞান সম্মতভাবে এই প্রচেষ্টা চালানো দরকার। সরবরাহ করা বিদ্যুতের পরিমাণ সঠিকভাবে নির্ধারণ করা এবং সর্বোচ্চ চাহিদার সময় ছাড়া অন্য সময়ে বিদ্যুতের ব্যবহার নির্ধারণ করার জন্য বাছাই করা কিছু গ্রাহকের ক্ষেত্রে ইলেক্ট্রনিক মিটার ও টি. ও. ডি. মিটার স্থাপন করা হয়েছে। এই ব্যবস্থা সিস্টেম পরিচালনের উন্নয়ন ঘটিয়েছে এবং বিদ্যুৎ চুরি ও বিলে জালিয়াতি রোধে সহায়ক হয়েছে। কতকগুলি বৃহৎ বিদ্যুৎ সরবরাহ কেন্দ্রে সময়মতো বিল প্রদান ও অর্থ আদায়ের জন্য যান্ত্রিক ব্যবস্থা প্রবর্তন করা হয়েছে। পর্ষদের পরিবহন, বন্টন এবং পরিচালন ব্যবস্থার সঙ্গে সম্পর্কিত সমস্যাগুলির ব্যাপক পর্যালোচনার জন্য

পি. এফ. সি. ও. এ. ডি. বি.-র আর্থিক আনুকুল্যে কারিগরি সহযোগিতায় একটি কর্মসূচি গ্রহণ করা হয়েছে।

১১.২। *পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম*

বিদ্যুৎ বিক্রয়খাতে আয়ের নিরিখে এই নিগমের আর্থিক অবস্থার চিত্র নিচের সারণিতে প্রকাশিত হ'ল।

সারণি

| সাল | বিক্রিয় (মি. ইউ) | প্রাপ্য অর্থ (কোটি টাকা) | প্রকৃত আদায় (কোটি টাকা) | লাভ (কোটি টাকা) |
|---|---|---|---|---|
| ১৯৯৫-৯৬ | ৫৫৪০ | ৫৭৭.৮৩ | ৭৭৪.৯৩ | -৫.৯২ |
| ১৯৯৬-৯৭ | ৫৫৮১ | ৭৪৬.৬৬ | ৫৭৪.৫৪ | ৬.৫২ |
| ১৯৯৭-৯৮ | ৫২২৯ | ৮১৮.৮২ | ৬৪৫.২৩ | ১৬.৯৫ |

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, নিগমের কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রে উৎপাদিত বিদ্যুতের সবটাই রাজ্য বিদ্যুৎ পর্ষদের কাছে বিক্রয় করা হয়। সেই কারণে নিগমের অর্থ আদায় পুরোপুরি পর্ষদ কর্তৃক অর্থ পরিশোধের উপর নির্ভর করে। পর্ষদ বিদ্যুতের পুরো দাম মিটিয়ে দিতে না পারার জন্য নিগমকে আর্থিক সমস্যার সম্মুখীন হতে হয়। এই কারণে নিগম বিভিন্ন আর্থিক সংস্থার ঋণ ও তার সুদ যথা সময়ে পরিশোধ করতে পারছে না।

১১.৩। *দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড*

কেবল মাত্র জল প্রকল্পটিই সমগ্র ডি. পি. এল.-রে মধ্যে লাভজনক শাখা। এই শাখাটি ১৯৯৭-৯৮ আর্থিক বছরে ২৪.৬০ লক্ষ টাকা লাভ করেছে কিন্তু সামগ্রিকভাবে ওই আর্থিক বছরে সংস্থাটিতে ৩৬৮৮.৩৪ লক্ষ টাকা লোকসান হয়েছে।

ডি. পি. এল.-এর পুনর্গঠন সম্পর্কে সরকারি সিদ্ধান্তের কথা মাননীয় সদস্যগণ অবহিত আছেন। এই উদ্দেশ্যে গঠিত টেকনিক্যাল কমিটি ও নন-টেকনিক্যাল কমিটির রিপোর্ট বর্তমানে বিদ্যুৎ দপ্তর ও শিল্প পুনর্গঠন দপ্তরের সক্রিয় বিবেচনাধীন।

১১.৪। **এন. টি. পি. সি.-র বিদ্যুতের মূল্য**

(ক) *এন. টি. পি. সি.-র বিদ্যুতের মূল্যের ভূতাপেক্ষ সংশোধন*

এন. টি. পি. সি.-র বিদ্যুতের মূল্যবৃদ্ধি সম্পর্কিত সমস্যা মাননীয় সদস্যদের না জানালে কর্তব্যচ্যুতি হবে বলে আমার মনে হয়। অন্যান্য বিদ্যুৎ পর্ষদের মতো পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের গ্রাহকদের চাহিদা পূরণ করা হয় নিজস্ব উৎপাদন বিদ্যুৎ উন্নয়ন নিগমের কোলাঘাট তাপ বিদ্যুৎ কেন্দ্রের উৎপাদন দূর্গাপুর প্রোজেক্টস লিঃ এর উদ্বৃত্ত উৎপাদন এবং আংশিকভাবে কেন্দ্রীয় বিদ্যুৎ সংস্থার বিদ্যুৎ ক্রয়ের মাধ্যমে।

এন. টি. পি. সি. প্রধান কেন্দ্রীয় বিদ্যুৎ সংস্থা যা রাজ্য বিদ্যুৎ পর্ষদকে বিদ্যুৎ যোগান দেয়। এন. টি. পি. সি.-র ফরাক্কা ও কাহালগাঁও অতিকায় তাপ বিদ্যুৎ কেন্দ্রের (পশ্চিমবঙ্গের অংশ যথাক্রমে ৩৩.১২% এবং ২১.৪৩%) বিদ্যুতের দাম ১৯৯৫ সাল থেকে ভূতাপেক্ষ সংশোধন করা হয়েছে। বিদ্যুতের দামের মধ্যে আছে পরিবর্তনশীল ব্যয়, স্থিরব্যয়, এবং মূলধনের উপর লাভ (ঋণ ও মূলধনের অনুপাত ৫০:৫০), ১৯৯৮ সালের নভেম্বর থেকে মূলধনের উপর লাভের হার ১২% থেকে ১৬% এ বৃদ্ধি পেয়েছে।

এই সংশোধনের ফলে এন. টি. পি. সি. থেকে বিদ্যুৎ ক্রয়ের বিল মাসে অন্তত ৭ কোটি টাকা বৃদ্ধি পাবে। এই বাবদ প্রতি ইউনিট বিদ্যুতের দাম প্রায় ৩০ পয়সা বৃদ্ধি পাবে।

বিদ্যুতের দাম সংশোধনের আগাম নোটিশ না পাওয়ায়, রাজ্য বিদ্যুৎ পর্ষদ গ্রাহকদের কাছ থেকে বকেয়া বিল আদায় করতে পারবে না এবং এন. টি. পি. সি.-কে দাম দেওয়া সম্ভব হবে না।

বিদ্যুতের মূল্যবৃদ্ধি বাবদ এন. টি. পি. সি.-র বকেয়া দাবির পরিমাণ ফরাক্কার বিদ্যুতের জন্য ১৫৬ কোটি টাকা এবং কাহালগাঁও এর বিদ্যুতের জন্য ৮৬ কোটি টাকা। এই সংশোধনের ফলে এন. টি. পি. সি.-র বিদ্যুতের দাম খুব বেশি হওয়ায়, এই বিদ্যুৎ ন্যায্যদরে রাজ্য বিদ্যুৎ পর্ষদের গ্রাহকদের কাছে বিক্রি করা কঠিন হবে।

বিদ্যুতের দামের সর্বশেষ সংশোধনী অনুযায়ী, প্রতি ইউনিট বিদ্যুৎ আমদানির ব্যয় গড়ে ১ টাকা ৫০ পয়সা থেকে ২ টাকায় বৃদ্ধি পাবে (কয়লা ও তেলের মূল্য বৃদ্ধি, ৬২.৮% পি. এল. এফ. এ. ফরাক্কা এবং কাহালগাঁও এর উৎপাদনের স্তর বিবেচনা করে)। এন. টি. পি. সি.-র বিদ্যুতের মাসিক বিল প্রায় ৫০ কোটি টাকা হবে। রাজ্য বিদ্যুৎ পর্ষদ বিদ্যুতের ভূতাপেক্ষ মূল্য বৃদ্ধির বিরুদ্ধে ভারত সরকারের কাছে প্রতিবাদ জানিয়েছে। এই বিষয়ে আমিও ভারত সরকারের বিদ্যুৎ মন্ত্রীর কাছে চিঠি লিখেছি।

(খ) *প্রাপ্যতা ভিত্তিক বিদ্যুতের মূল্য*

ভারত সরকার পূর্বাঞ্চলে কেন্দ্রীয় বিদ্যুৎ সংস্থার বিদ্যুৎ ক্রয়ের জন্য ১৯৯৯ সালের ১লা এপ্রিল থেকে প্রাপ্যতা ভিত্তিক বিদ্যুতের মূল্য চালু করার প্রস্তাব করেছে। তার অর্থ বিদ্যুতের মূল্য মূলত নির্ধারিত হবে নিম্নলিখিত তিনটি প্যারামিটারের দ্বারা ঃ—

(১) ক্যাপাসিটি চার্জ, (২) এনার্জি চার্জ, (৩) ফ্রিকোয়েন্সি সম্পর্কিত আনসিডিউল্ড ইন্টারচেঞ্জ চার্জ।

ইউনিটগুলির সর্বোচ্চ উৎপাদন ক্ষমতার শতকরা হার হিসাবে ব্যক্ত 'প্রাপ্যতা'-র (চাহিদা অনুযায়ী উৎপাদনে প্রস্তুত) উপর ক্যাপাসিটি চার্জ নির্ভর করবে। এনার্জি চার্জ প্রতি ইউনিট ফুয়েল চার্জের সমান হবে। আনসিডিউল্ড ইন্টারচেঞ্জ নির্ধারণ করা হবে, কোনও সময়ে শিডিউল্ড ড্রয়ালের সঙ্গে তুলনায় ফ্রিকোয়েন্সি সম্পর্কিত ড্রাল দ্বারা।

আপাতদৃষ্টিতে প্রস্তাবটির অনেক ভাল দিক আছে কিন্তু আমাদের মনে হয় যে পূর্বাঞ্চলের রাজ্যগুলির সাথে বিস্তারিত আলোচনা করে নানাবিধ প্যারামিটার স্থির করার পর এই প্রস্তাব কার্যকর করা উচিত।

**১২। বিদ্যুৎ সংরক্ষণ এবং বিদ্যুৎ অডিট**

১২.১। এই রাজ্যের বিদ্যুৎ সংস্থাগুলি বিদ্যুৎ সংরক্ষণ এবং বিদ্যুৎ অডিটের জন্য নানা ব্যবস্থা গ্রহণ করেছে।

*পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ*

১৯৯৭-৯৮ এবং ১৯৯৮-৯৯ সালের ডিসেম্বর পর্যন্ত রাজ্য বিদ্যুৎ পর্ষদের গৃহীত ব্যবস্থা এবং তার ফলাফল নিম্নরূপ ঃ—

(ক) হাওড়া জেলায় লিলুয়া ১১৩২/৩৩ কে.ভি. সাব-স্টেশনের সংশ্লিষ্ট এলাকায় বিদ্যুৎ অডিটের জন্য একটি প্রকল্প গৃহীত হয়েছে।

পাওয়ার গ্রিড্ কর্পোরেশন অব ইন্ডিয়া গড়িয়ায় বিদ্যুৎ বন্টন ব্যবস্থার বিদ্যুৎ অডিট করবে।

(খ) ১৩২/৩৩ কে. ভি. এবং ৩৩/১১ কে. ভি. ট্রান্সফরমারের রূপান্তর প্রক্রিয়ায় ক্ষতি, ৫টি ৩৩ কে. ভি. লাইনের ক্ষতি, বালিটিকুরি এবং মাকড়দহ ৩৩/১১ কে. ভি. সাব-স্টেশনের সঙ্গে যুক্ত ৭টি ১১ কে. ভি. ফিডারে প্রযুক্তিগত এবং বাণিজ্যিক ক্ষতি ; ১১ কে. ভি. বামনগাছি এবং চন্ডিবেড়িয়া ফিডারের ক্ষতির পরিমাণ নির্ধারণ করা হয়েছে।

(গ) মাকড়দহ ৩৩/১১ কে. ভি. সাব-স্টেশন হইতে নির্গত ১১ কে. ভি. আন্দুল টাউন ফিডারের বিদ্যুৎ অডিট, ১৯টি বহির্গত ১১ কে. ভি. ফিডারে মিটার স্থাপন, গারুয়া ৩৩/১১ কে. ভি. সাব-স্টেশন হইতে নির্গত বিধানপল্লী এবং বোড়ালের ১১ কে. ভি. ফিডারের বিদ্যুৎ অডিট করেছে পাওয়ার গ্রিড কর্পোরেশন অব ইন্ডিয়া।

(ঘ) বিদ্যুৎ সংরক্ষণ এবং চাহিদা সংক্রান্ত পরিচালনের জন্য বিদ্যুৎ ভবনে বিদ্যুৎ সাশ্রয়কারী ল্যাম্প ব্যবহারের একটি পাইলট প্রকল্প গ্রহণ করা হয়েছে। উপকরণ সংগ্রহ এবং স্থাপনের কাজের জন্য নির্দেশ দেওয়া হয়েছে।

(ঙ) স্বল্প ও মাঝারি ভোল্টেজের গ্রাহকদের ক্ষেত্রে ইলেক্ট্রো মেকানিক্যাল মিটারের পরিবর্তে পর্যায়ক্রমে স্ট্যাটিক মিটার প্রতিস্থাপনের উদ্দেশ্যে প্রকল্প প্রতিবেদন প্রস্তুত হয়েছে।

প্রকল্পটির জন্য ভারত সরকারের বিদ্যুৎ মন্ত্রকের আর্থিক সহায়তা দরকার হবে। মোট প্রায় ২,৫০০ জন গ্রাহক এই প্রকল্পের আওতায় আসবেন।

১২.২। *পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম*

কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষ কোলাঘাট তাপ বিদ্যুৎ কেন্দ্রে বিদ্যুৎ অডিট করে বিভিন্ন ব্যবস্থা গ্রহণের সুপারিশ করেছে। অডিট রিপোর্ট অনুযায়ী পর্যায়ক্রমে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে এবং তার ফলাফল আশাপ্রদ।

১২.৩। *দুর্গাপুর প্রোজেক্টস লি ঃ*

কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষ বিদ্যুৎকেন্দ্রের চার এবং ছয় নম্বর ইউনিটের বিদ্যুৎ অডিট করেছে। চূড়ান্ত প্রতিবেদন এখনও পাওয়া যায়নি।

১২.৪। *সি. ই. এস. সি. লি.*

সাদার্ন বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রে বিদ্যুৎ সঞ্চয়ের জন্য পদ্ধতিগত পরিবর্তনের নানা ব্যবস্থা করা হয়েছে।

১২.৫। *এইচ. টি. শিল্প গ্রাহকদের এনার্জি অডিট*

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, ১৯৯৫ সাল থেকে যে সব এইচ. টি. গ্রাহকের সর্বাধিক লোড ৫০০ কে. ভি.-এর বেশি তাদের ক্ষেত্রে বার্ষিক বিদ্যুৎ অডিট

বাধ্যতামূলক করা হয়েছে। সরকারি নথিভুক্ত এনার্জি অডিটর বার্ষিক বিদ্যুৎ অডিট করতে পারেন। এ পর্যন্ত বিদ্যুৎ দপ্তরে ২৫০টি বিদ্যুৎ অডিট রিপোর্ট জমা পড়েছে। যাদবপুর বিশ্ববিদ্যালয়ের সঙ্গে যুক্ত এনার্জি স্টাডি স্কুলের কাছে ১০০টি অডিট রিপোর্ট পরীক্ষার জন্য পাঠানো হয়েছে। এই পরীক্ষার পদ্ধতি শক্তিশালী করা এবং তার সাথে উপযুক্ত বাজেট বরাদ্দ করা দরকার যাতে কার্যকর ফল লাভ হয়।

**১৩। বিদ্যুৎ এবং সরঞ্জাম চুরি ও প্রতিরোধ**

১৩.১। বিদ্যুৎ চুরি ও বিদ্যুতের অবৈধ ব্যবহার অত্যন্ত উদ্বেগের বিষয় হয়ে উঠেছে। রাজ্য বিদ্যুৎ পর্ষদের ২২০ কে. ভি. এবং ১৩২ কে. ভি. সঞ্চালন ব্যবস্থায় লাইন কন্ডাক্টরের অনিয়ন্ত্রিত এবং বড় ধরনের চুরি হচ্ছে। ১৯৯৮ সালের জানুয়ারি থেকে ডিসেম্বর পর্যন্ত এরকম ৯০টি ক্ষেত্রে পুলিশে অভিযোগ দায়ের করা হয়েছে। বিদ্যুৎ সংস্থাগুলি অপরাধ প্রতিরোধের জন্য আইন প্রয়োগকারী কর্তৃপক্ষের সঙ্গে ঘনিষ্ঠ সম্পর্ক বজায় রেখে চলে। বিদ্যুৎ চুরির কারণে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ যথেষ্ট ক্ষতির সম্মুখীন হয়েছে। ১৯৯৮-৯৯ আর্থিক বছরের ডিসেম্বর মাস পর্যন্ত ৭০.৩৫ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ চরির জন্য পর্ষদের মোট ১৮.৯৪ কোটি টাকা ক্ষতি হয়েছে। উক্ত সময় সীমায় এই ক্ষতির মধ্যে ৩৬.৮৫ লক্ষ টাকা আদায় করা সম্ভব হয়েছে। এই সময়ে বিভিন্ন থানায় মোট ১০৮টি অভিযোগ দায়ের করা হয়েছে এবং ২২ জন ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছে। প্রায়ই অভিযান চালানোর জন্য পর্যায়ক্রমে বিভিন্ন সার্কেল অফিসের সঙ্গে সংশ্লিষ্ট নয়টি বিদ্যুৎ চুরি প্রতিরোধ বাহিনী আছে।

১৩.২। বিদ্যুৎ সরবরাহ লাইন, ট্রান্সফরমার, বিদ্যুৎ স্তম্ভ প্রভৃতি চুরি প্রতিরোধের জন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদকে স্থানীয় পুলিশের উপর নির্ভর করতে হয়। বিপুল পরিমাণ সম্পত্তির হানি প্রতিরোধ ব্যবস্থা গ্রহণের জন। জেলা ও রাজ্য স্তরে বিদ্যুৎ এবং পুলিশ অফিসারদের আলোচনা সভা অনুষ্ঠিত হয়।

জিলা পরিষদ, পঞ্চায়েত সমিতি ও গ্রাম পঞ্চায়েতের সাহায্য গ্রহণ এবং প্রতিরোধ বাহিনী গঠনে কার্যকর ফল পাওয়া গেছে। অবশ্য কঠোর ব্যবস্থা গ্রহণেরও প্রয়োজন আছে।

১৩.৩। ওয়েস্টবেঙ্গল প্রহিবিশন অফ আনলফুল পজেশন অফ প্রপার্টি অফ ইলেক্ট্রিক্যাল আনডার-টেকিংস অ্যাক্ট, ১৯৯৪ বলে চুরির অভিযোগে গ্রেপ্তার করা প্রত্যেকটি ব্যক্তির ক্ষেত্রে চার্জসিট দেওয়া সুনিশ্চিত করার বিষয়ে পর্ষদের সিকিউরিটি ও ভিজিলেন্স শাখা চেষ্টা করছে।

১৩.৪। সি. ই. এস. সি. বিভিন্ন প্রযুক্তিগত ও প্রশাসনিক ব্যবস্থা গ্রহণের মাধ্যমে বিদ্যুৎ চুরি প্রতিরোধে সর্বতোভাবে চেষ্টা চালাচ্ছে—যেমন সার্ভিস অ্যাপারেটাস ভালভাবে সিল করা, ইলেক্ট্রোম্যাগনেটিক মিটারের পরিবর্তে স্টাটিক মিটার স্থাপন, সন্দেহজনক গ্রাহকদের উপর বিশেষ নজর রাখা, ওভারহেড বন্টন নেটওয়ার্কের কন্ডাকটর প্রতিস্থাপন করা। ১৯৯৮ সালের ডিসেম্বর মাস পর্যন্ত বিদ্যুৎ চুরির ৭৮টি ক্ষেত্র চিহ্নিত করা হয়েছে এবং ৩৮ জন ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছে। তাছাড়া আনুমানিক ৩.৩ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ চুরির পরিপ্রেক্ষিতে ১৭৭.৮৮ লক্ষ টাকা আদায় করা হয়েছে।

১৪। **ক্যাপটিভ কয়লাখনি প্রকল্প**

মাননীয় সদস্যদের গত বছর আমি জানিয়ে ছিলাম যে পশ্চিমবঙ্গ রাজ্যবিদ্যুৎ পর্ষদ এবং পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগমের অংশ গ্রহণে গঠিত বেঙ্গল এম্‌টা কোল মাইনস লিমিটেড তারা (পুর্ব) ব্লকে কয়লা খনির কাজ শুরু করেছে এবং রাজ্য বিদ্যুৎ পর্ষদ ও পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগমের বুিদ্যৎ উৎপাদন কেন্দ্রগুলিতে কয়লা সরবরাহ শুরু করেছে।

চুক্তি অনুযায়ী এই কোম্পানির সরবরাহ করা কয়লার দাম কোল ইন্ডিয়া লিমিটেড-এর কয়লার মুল দামের শতকরা ১৯.৫ ভাগ কম। বিদ্যুৎ কেন্দ্রে কয়লার ওজন এবং যৌথ ভাবে নমুনা সংগ্রহ করা হচ্ছে এবং তার ভিত্তিতে বিল করা হচ্ছে। বর্তমানে প্রতি মাসে এই কোম্পানির রাজ্য বিদ্যুৎ পর্ষদকে ৩০,০০০ মেট্রিক টন এবং পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগমকে এক লক্ষ মেট্রিক টন কয়লা সরবরাহ করার কথা। এই আর্থিক বছরের ডিসেম্বর, ১৯৯৮ পর্যন্ত এই কোম্পানি ব্যান্ডেল তাপবিদ্যুৎ কেন্দ্রে ২,০৩,২৩১ মেট্রিক টন এবং কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রে ১১,২৪,৪৩২ মেট্রিক টন কয়লা সরবরাহ করেছে। কয়লার দাম এবং হ্যান্ডলিং ব্যয় হ্রাসের ফলে ফুয়েল সারচার্জ কম হয়। এতে গ্রাহকদের কিছুটা উপকার হয়।

১৪.১। *সি. ই. এস. লি ঃ*

সি. ই. এস. সি. লিঃ জানিয়েছে যে তাদের এবং সহযোগী সংস্থাগুলির বিদ্যুৎকেন্দ্রগুলির জন্য আসানসোলের নিকটে সরিষাতলিতে একটি ক্যাপটিভ খনি উন্নয়নের দায়িত্ব তারা পেয়েছে।

১৫। **দূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থা**

১৫.১। রাজ্যের বিদ্যুৎ সংস্থাগুলি দূষণ নিয়ন্ত্রণের জন্য বিভিন্ন কর্মসূচি গ্রহণ করেছে।

*পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ সাঁওতালদি তাপবিদ্যুৎ কেন্দ্রে পাওয়ার ফিনান্স কর্পোরেশনের ঋণ সহায়তায় নিম্নরূপ কর্মসূচি গ্রহণ করেছে।*

(ক) *গ্যাসরোধক আইসোলেটিং ড্যাম্পারসহ ই. এস. পি. স্থাপন।*

(খ) চাই সংগ্রহ ব্যবস্থা সহ অ্যাশ হ্যান্ডলিং সিস্টেম স্থাপন।

(গ) দ্বিতীয় অ্যাশপন্ড নির্মাণ।

চলতি বছরেই ই. এস. পি. স্থাপন এবং অ্যাশ হ্যান্ডলিং সিস্টেম নির্মাণের কাজ শেষ হবে আশা করা যায়।

দ্বিতীয় অ্যাশ পন্ড নির্মাণের কাজ ১৯৯৯-২০০০ সালে শেষ হবে আশা করা যায়।

১৫.২। সি. ই. এস. সি. লিঃ টিটাগড় তাপ বিদ্যুৎ কেন্দ্রে ই. এস. পি.-র চাই অপসারণ পদ্ধতির উন্নয়নের ব্যবস্থা করছে।

১৫.৩। দুর্গাপুর প্রোজক্টেস লিঃ-এর তাপ বিদ্যুৎ কেন্দ্রে ৩, ৪ এবং ৫ নং ইউনিটে ই. এস. পি. স্থাপিত হয়েছে। ৬ নং ইউনিটের ই. এস. পি.-র ক্ষমতা বৃদ্ধি এবং নূতন অ্যাশপন্ড নির্মাণের কাজ পাওয়ার ফিনান্স কর্পোরেশনের ঋণ সহায়তায় করা হবে। কাজগুলির জন্য টেন্ডার ডাকার ব্যবস্থা হচ্ছে।

**১৬.১। বিদ্যুৎ অধিকার (ডাইরেক্টরেট অফ্ ইলেক্ট্রিসিটি)**

১৬.১। বিদ্যুৎ দপ্তরের অধীনে বিদ্যুৎ অধিকার ১৯১০ সালের ভারতীয় বিদ্যুৎ আইন, ১৯৫৬ সালের ভারতীয় বিদ্যুৎ বিধি, ১৯৫৮ সালের লিফট এবং অ্যাসক্যালেটরস আইন ও সংশ্লিষ্ট বিধির প্রয়োগের ক্ষেত্রে গুরুত্বপূর্ণ কাজ করে থাকে। এই ডাইরেক্টরেটের অফিসারগণ বিদ্যুৎ সংস্থা এবং গ্রাহকদের মধ্যে বিবাদ সালিশের মাধ্যমে নিষ্পত্তি করেন। বিদ্যুৎ পরিদর্শক এবং লিফট্ পরিদর্শকগণ যথাক্রমে স্থাপিত বিদ্যুতিক যন্ত্রপাতি এবং লিফট্ পরিদর্শনের বিধিবদ্ধ দায়িত্ব পালন করতে যাতে বিধিমতো নিরাপত্তা ব্যবস্থা সুনিশ্চিত হয় এবং যোগ্য ব্যক্তি দ্বারা বৈদ্যুতিক যন্ত্রপাতি এবং লিফট চালিত হয়। বিদ্যুৎ পরিদর্শকরা বৈদ্যুতিক দুর্ঘটনার ব্যাপারে তদন্ত করেন এবং ঘটনার পুনরাবৃত্তি রোধে ব্যবস্থা গ্রহণ করেন। দোষী ব্যক্তিদের বিরুদ্ধে মামলাও করা হয়।

১৬.২। এই অধিকারের অধীন লাইসেন্সিং বোর্ড ইলেকট্রিক্যাল কন্ট্রাক্টরদের লাইসেন্স, ওয়ার্কমেন্স পারমিট, সুপারভাইজারী সার্টিফিকেট অফ্ কম্পিটেন্স, ন্যাসনাল সার্টিফিকেট

অফ্ সুপারভাইজারস্ প্রদানের পূর্বে রাজ্য সরকার প্রণীত লাইসেন্সিং বোর্ডের বিধি অনুসারে বিভিন্ন পরীক্ষা গ্রহণ করে থাকে।

এই অধিকার লিফটের মালিক, লিফট স্থাপন ও রক্ষনাবেক্ষণের কাজে নিযুক্ত ঠিকাদারদের লাইসেন্স দেয় এবং লিফট চালকদের অনুমতিপত্র দেয়।

১৬.৩। ১৯৯৮-৯৯ সালে (ডিসেম্বর, ১৯৯৮ পর্যন্ত) এই অধিকারের অধীনস্ত লাইসেন্সিং বোর্ড মোট ৫,৫৭৩ জন পরীক্ষার্থীকে ওয়ার্কমেন্স পারমিটের জন্য, মোট ১,৩৫০ জনকে সুপারভাইজারি সার্টিফিকেট অফ্ কম্পিটেন্সির জন্য, ১,৪৫৫ জনকে কন্ট্রাক্টরী লাইসেন্সের জন্য পরীক্ষ গ্রহণ করেছে। ৮৭৩টি সুপারভাইজারি সার্টিফিকেট অফ কমিপেটেনস্ এবং ৩৬৩টি কন্ট্রাক্টরি লাইসেন্স, ৩,৫০০ ওয়ার্কমেন্স পারমিট প্রস্তুত করেছে। ৩,৯৫০টি কন্ট্রাক্টরি লাইসেন্স নবীকরণ হয়েছে, ৪,২০০টি এন. সি. এস., এস. সি. সি. এবং ওয়ার্কমেন্স পারমিট নবীকরণর হয়েছে।

এই অধিকারের বৈদ্যুতিক পরীক্ষাগারে ৬টি ডি.সি. মিটার, ২০৯টি এ.সি. মিটার, ২,৮১২টি ইন্সুলেসান টেস্টার পরীক্ষা করা হয়েছে। ৩৪১টি নতুন লিফটের লাইসেন্স দেওয়া হয়েছে। ১,৯০৩টি লিফটের লাইসেন্স নবীকরণ হয়েছে। ২৫৩টি নতুন লিফট চালকের অনুমতিপত্র দেওয়া হয়েছে। ২,৭২৪টি লিফট চালকের অনুমতিপত্রের নবীকরণ হয়েছে। ৭টি লিফট স্থাপন এবং রক্ষণাবেক্ষণের নতুন লাইসেন্স দেওয়া হয়েছে। ৩৮টি লিফট স্থাপন ও রক্ষনাবেক্ষণের লাইসেন্স নবীকরণ হয়েছে।

১৬.৪। ১৯৯৬ সাল থেকে লাইসেন্সিং বোর্ড নিয়মিত উত্তরবঙ্গের পরীক্ষার্থীদের জন্য শিলিগুড়িতে ওয়ার্কমেন্স পারমিটের পরীক্ষা গ্রহণ করছে। এ বছর এই কেন্দ্রে ১০০ জনের পরীক্ষা গ্রহণ করা হয়েছে। বর্ধমান, পুরুলিয়া, বাঁকুড়া এবং বীরভূমের পরীক্ষার্থীদের সুবিধার জন্য লাইসেন্সিং বোর্ড দুর্গাপুরে একটি নতুন পরীক্ষা কেন্দ্র খুলেছে। এ বছর ওয়ার্কমেন্স পারমিটের জন্য ৪৭৩ জন পরীক্ষার্থীকে এই কেন্দ্রে পরীক্ষা নেওয়া হয়েছে। লাইসেন্সিং বোর্ড বর্ধমানের আসানসোল অঞ্চলের খনি এবং ভূগর্ভে বৈদ্যুতিক যন্ত্রপাতি স্থাপনে অভিজ্ঞ পরীক্ষার্থীদের সুপারভাইজারী সার্টিফিকেট অফ কম্পিটেনস পরীক্ষা নেওয়ার ব্যবস্থা করেছে। এ বছর ২২৮ জন পরীক্ষার্থীকে আসানসোল কেন্দ্রে পরীক্ষা নেওয়া হয়েছে।

১৬.৫। এই বোর্ডের কাজে স্বচ্ছতা আনার জন্য এবং নির্দিষ্ট সময়ে কাজ সম্পন্ন করার জন্য কম্পিউটার বসানোর কর্মসূচি গ্রহণ করা হয়েছে।

১৭। কেন্দ্রীয় সরকারের অধীনস্থ বিদ্যুৎ সংস্থা

১৭.১। *দামোদর ভ্যালী কর্পোরেশন (ডি.ভি.সি)*

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে ডি.ভি.সি. মেজিয়া তাপবিদ্যুৎ কেন্দ্র (৬৩০ মে.ও.) চালু করার কাজ শেষ করেছে।

এই রাজ্যে অবস্থিত ডি.ভি.সি.র বিদ্যুৎ কেন্দ্রগুলি ১৯৯৭-৯৮ সালে ৬১% পি.এল.এফ.এ.২৪১৪ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ উৎপাদন করেছে এবং ১৯৯৮-৯৯ সালে (ডিসেম্বর, ১৯৯৮ পর্যন্ত) ৫৪% পি.এল.এফ.এ ২১৮৪ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ উৎপাদন করেছে। ডি.ভি.সি. চলতি বছরে (ডিসেম্বর ১৯৯৮ পর্যন্ত) ১৬৪৫ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ ৩২টি গ্রাহককে সরবরাহ করেছে।

১৭.২। চুক্তি অনুসারে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং সি. ই.এস. সি. লিঃ., ডি. ভি স.-র কাছ থেকে বিদ্যুৎ ক্রয় করে। ১৯৯৮ সালের এপ্রিল থেকে ডিসেম্বর পর্যন্ত ডি. ভি. সি. রাজ্য বিদ্যুৎ পর্ষদকে ৪১২ মিলিয়ন ইউনিট এবং সি. ই. এস. সি.-কে ১৭৮ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ সরবরাহ করেছে।

১৭.৩। ডি. ভি. সি. দূষণ নিয়ন্ত্রণে নানা ব্যবস্থা গ্রহণ করেছে। দুর্গাপুর বিদ্যুৎ কেন্দ্রের তিন নম্বর ইউনিটে ই. এস. পি. এবং সংশ্লিষ্ট অ্যাশ হ্যান্ডলিং সিস্টেম স্থাপনের কাজ প্রায় শেষ হয়ে এসেছে এবং চার নম্বর ইউনিটের কাজের অগ্রগতি হয়েছে।

অ্যাশ পন্ড থেকে ৪.৫ লক্ষ ঘন মিটার ছাই পরিত্যক্ত খনিগুলি ভরাটের কাজে ব্যবহার করা হয়েছে।

ওপাক মিটার, ফ্লু গ্যাস অ্যানালাইজার এবং এফ্লুয়েন্ট ট্রিটমেন্ট প্লান্ট স্থাপনের মাধ্যমে মেজিয়া তাপবিদ্যুৎ কেন্দ্রে দূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থা করা হয়েছে।

১৭.৪। *ন্যাশনাল থার্মাল পাওয়ার কর্পোরেশন লিমিটেড*

ফরাক্কা বৃহদাকার তাপ বিদ্যুৎ কেন্দ্রে ১৯৯৭-৯৮ সালে ৪৩% পি. এল. এফ.-এ ৬০৩৬ মিলয়ন ইউনিট বিদ্যুৎ উৎপাদিত হয়েছে এবং চলতি বছরে ডিসেম্বর ১৯৯৮ পর্যন্ত ৩৬% পি. এল. এফ.-এ ৩৮১৬ মিলিয়ন ইউনিট উৎপাদিত হয়েছে। এই বিদ্যুৎ কেন্দ্র চলতি বছরে ডিসেম্বর, ১৯৯৮ পর্যন্ত রাজ্য বিদ্যুৎ পর্ষদকে ১৬৫৮ মিলিয়ন বিদ্যুৎ সরবরাহ করেছে। এই বিদ্যুৎ কেন্দ্রে কেন্দ্রীভূত এফ্লুয়েন্ট ট্রিটমেন্ট সিস্টেমের কাজ শুরু হয়েছে।

১৮। রাজ্যের বিদ্যুৎ ক্ষেত্রের পুনর্গঠন

১৮.১। গত বছর আমি মাননীয় সদস্যদের জানিয়ে ছিলাম যে রাজ্য সরকার রাজ্য বিদ্যুৎ পর্ষদের প্রাক্তন চেয়ারম্যান শ্রী এন. সি. বসুর সভাপতিত্বে বিদ্যুৎ ক্ষেত্রে পুনর্গঠনের একটি কমিটি তৈরি করে ছিলেন।

১৮.২। কমিটির অন্তর্বর্তী প্রতিবেদনে গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ ক্রমশ রাজ্য বিদ্যুৎ পর্ষদের আওতা থেকে সরিয়ে আনার সুপারিশ করা হয়। সেই অনুসারে পশ্চিমবঙ্গ গ্রামীণ শক্তি উন্নয়ন নিগম নামে একটি সরকারি কোম্পানি গঠন করা হয়। এই কোম্পানি গ্রামীণ বৈদ্যুতিকরণ এবং ৪০০ ভোল্ট পর্যন্ত বিদ্যুৎ বন্টনের কাজ করবে। আগামী আর্থিক বছরের গোড়ার দিকে এই নিগম কাজ শুরু করবে আশা করা যায়।

কমিটির চূড়ান্ত প্রতিবেদন এখন রাজ্য সরকারের সক্রিয় বিবেচনাধীন।

এই বক্তব্য রেখে আমি মাননীয় সদস্যদের অনুরোধ করছি, তারা যেন ১৯২৮,৬৫,০০,০০০/- টাকার বরাদ্দ সম্বলিত ৬৯ নং দাবি বিবেচনা করে অনুমোদন করেন।

*সংযোজনী ১*

### পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ

পশ্চিমবঙ্গ পরিকাঠামো উন্নয়ন অর্থ নিগমের ঋণ সহায়তায় (প্রথম পর্যায়) ৩৩/১১ কে.ভি. নতুন সাব-স্টেশন, সিস্টেম উন্নয়ন এবং গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজের বর্তমান অবস্থা (১৯৯৮ সালের ডিসেম্বর পর্যন্ত)।

| | | |
|---|---|---|
| প্রথম পর্যায়ে মোট অর্থ মঞ্জুর হয়েছে | | ৯৯.৬২৮ কোটি টাকা |
| চুক্তি সাক্ষরিত হয়েছে | | ৯৫.৩৬ কোটি টাকা |
| ঋণ গ্রহণ করা হয়েছে | ২৯.৯৮ কোটি টাকা (৩১. ১২. ৯৮ পর্যন্ত) | ৪৯.১৪ কোটি টাকা (৯. ৩. ৯৯ পর্যন্ত) |
| সুদের হার | | বার্ষিক ১৫ শতাংশ। |
| ঋণদানের শর্ত | — | মঞ্জুরিকৃত অর্থের ১০ শতাংশ অগ্রিম প্রদান, বাকি ৯০ শতাংশ প্রত্যার্পণের ভিত্তিতে। |

(ক) সিস্টেম উন্নয়নের কাজ

| ক্রমিক | কাজের বিবরণ | কাজের পরিমাণ | অর্থের পরিমাণ (লক্ষ টাকা) | কাজের অগ্রগতি বিদ্যুৎ সংযোগ হয়েছে | মন্তব্য |
|---|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ |
| (১) | ৩৩/১১ কে. ভি. সাব-স্টেশন (১৭+১) | ১১৮.২০ এম.ভি.এ. +৬.৬ এম.ভি.এ. | ১৮৩৭.৫৪ | ৭৪.৪৫ -এম.ভি.এ. +৬.৬ এম.ভি.এ. (১৩+১) | ৯০ শতাংশ কাজ হয়েছে |
| (২) | ৩৩ কে.ভি. ওভারহেড লাইন | ১৪৯.২৬ সি.কে.এম | ১৯৪.৮২ | ১৪৯.২৬ সি.কে.এম. | — |
| (৩) | ১১ কে.ভি. ওভারহেড লাইন | ৬০০.২৯২ সি.কে.এম. | ৯৬২.১৫ | ২০০ সি.কে.এম. | ৪০ শতাংশ কাজ শেষ হয়েছে |

(খ) গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ

| | | | | | খুঁটি পোতা হয়েছে |
|---|---|---|---|---|---|
| (১) | নতুন মৌজার বৈদ্যুতিকরণ | ১৫২টি | ৪৫৪.৩৮ | -(খ) | ১২৭টি (ক) |
| (২) | বিদ্যুতায়িত মৌজায় পুনরুজ্জীবন | ১৮৫টি | ৫৫২.৯৮ | ৯ | ৮ (ক) |
| (৩) | ব্যাকলগ্ মৌজায় বৈদ্যুতিকরণ | ৪৯৩টি | ১০৯৮.১৬ | ১৫২ | ৪১ (ক) |
| (৪) | বিদ্যুতায়িত মৌজায় নিবিড়িকরণ | ৪০৬টি | ১২২১.২৫ | ২৬ | ১২৮ (খ) |
| (৫) | অগভীর নলকূপের পাম্পে বিদ্যুৎ | ৬৩৮৬ | ১৯৮১.৬৩ | ৬৬১ | ১৪৭১ (গ) |

সংযোগ

(ক) সম্ভাব্য গ্রাহকদের যথেষ্ট সংখ্যক আবেদন পত্র না পাওয়ায় এবং বিদ্যুৎ সংযোগের মূল্য জমা না পড়ায় কাজের অগ্রগতি ব্যাহত হচ্ছে।

(খ) মৌজা সনাক্তকরণ বিলম্বিত হয়েছে।

(গ) টেস্ট ফরম্ জমা না পড়ায়, জনগণের আপত্তি এবং অসম্পূর্ণ যন্ত্রাদি স্থাপনের জন্য কাজের বিলম্ব হচ্ছে।

*সংযোজনী ২*

## পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ—সঞ্চালন ব্যবস্থা
## এপ্রিল ১৯৯৮ থেকে ডিসেম্বর ১৯৯৮ পর্যন্ত—সঞ্চালন ব্যবস্থার কাজের বিবরণ

(ক) ট্রান্সফরমারের ক্ষমতা বৃদ্ধি/সংযোজন

| ক্রমিক সংখ্যা | সাবস্টেশনের নাম | ভোল্টেজ | ক্ষমতা বৃদ্ধি (এম.ভি.এ.) | | সংযোজিত ক্ষমতা | স্থাপনকাল |
|---|---|---|---|---|---|---|
| | | | পূর্বতন | বর্তমান | | |
| (১) | টিটাগড় | ১৩২/৩৩ | ২x৩১.৫ | ১x৫০+১x৩১.৫ | ১৯.৫ | ১-৪-৯৮ |
| (২) | এন.বি.ইউ. | ৩৩/১১ | — | ১x৬.৩ | ৬.৩ | ২১-৪-৯৮ |
| (৩) | পুরুলিয়া | ১৩২/৩৩ | ২x২০ | ১x২০+১১২.৫+১x৩১.৫ | ২৪ | ১২.৫ এম.ভি.এ. ১১-৬-৯৮ ৩১.৫ এম.ভি.এ. ৩১-৭-৯৮ |
| (৪) | হলদিয়া | ১৩২/২৫ | ১x১০ | ২x১০ | ১০ | ১৬-৭-৯৮ |
| (৫) | ব্যানারহাট | ৬৬/১১ | ৩x৫ | ৩x৫+১x৬.৩ | ৬.৩ | ২৮-৮-৯৮ |
| (৬) | সোনারপুর | ১৩২/৩৩ | ২x২০ | ১x২০+১x৩১.৫ | ১১.৫ | ১১-১১-৯৮ |
| (৭) | রিষড়া | ৩৩/১১ | ৩x৫ | ৩x৫+১x৬.৩ | ৬.৩ | ২৬-৫-৯৮ |
| (৮) | বাঁকুড়া | ১৩২/৩৩ | ১x৩১.৫ | ২x৩১.৫ | ৩১.৫ | ২৯-১২-৯৮ |
| | | | | মোট : | ১১৫.৪ | |

**(খ) নতুন ই. এইচ. ভি. সঞ্চালন লাইন নির্মাণ**

| ক্রমিক সংখ্যা | কার্যের বিবরণ | ভোল্টেজ (কে.ভি.) | রুটের দৈর্ঘ্য (কি.মি.) | মোট দৈর্ঘ্য (সা.কি.মি.) | স্থাপনকাল |
|---|---|---|---|---|---|
| (১) | আরামবাগ-মেদিনীপুর ডি.সি. লাইন | ১৩২ | ৭১.১৪৫ | ১৪২.২৯ | ৩-৮-৯৮ |
| (২) | বাঁকুড়া (পঃ বঃ রাজ্য বিদ্যুৎ পর্ষদ)-বাঁকুড়া (দঃ পূঃ রেলওয়ে) ট্রাকশন এস. সি. লাইন | ১৩২ | ০.৫ | ০.৫ | ২৯-৯-৯৮ |
| (৩) | কসবা-জিরাট (তৃতীয় সার্কিট) | ২২০ | ৬০ | ৬০ | ১৫-১০-৯৮ |
| (৪) | হলদিয়া (পঃ বঃ রাজ্য বিদ্যুৎ পর্ষদ)-এইচ. পি. সি. এল. ডি. সি. লাইন | ১৩২ | ২ | ৪ | ২৮-১০-৯৮ |
| (৫) | এন. বি. ইউ.-ডালখোলার লিলো (টি. সি. এফ.-৩) | ১৩২ | ৯.৯৩২ | ১৯.৮৬৪ | ১৫-১০-৯৮ |
| (৬) | সাতগাছিয়া-কাটোয়া ডি. সি. লাইন | ১৩২ | ৪৩.৫ | ৮৭.০ | ১১-১১-৯৮ |
| | মোট | | | ৩১৩.৬৫৪ | |

**(গ) ক্যাপসিটর ব্যাঙ্ক স্থাপন**

| ক্রমিক সংখ্যা | সাবস্টেশনের নাম | | ভোল্টেজ ক্ষমতা | ক্যাপাসিটর ব্যাঙ্কের সংখ্যা/ক্ষমতা | স্থাপনকাল |
|---|---|---|---|---|---|
| (১) | কোলাঘাট | ১৩২ কে.ভি. | ৩৩ কে.ভি | ১x১০ এম.ভি.এ.আর. | এপ্রিল '৯৮ |
| (২) | বেহালা | ১৩২ কে.ভি. | ৩৩ কে.ভি | ১x১০ এম.ভি.এ.আর. | এপ্রিল '৯৮ |
| (৩) | রঘুনাথগঞ্জ | ১৩২ কে.ভি. | ৩৩ কে.ভি | ১x১০ এম.ভি.এ.আর. | নভেম্বর '৯৮ |
| (৪) | বহরমপুর | ১৩২ কে.ভি. | ৩৩ কে.ভি | ১x১০ এম.ভি.এ.আর. | নভেম্বর '৯৮ |
| (৫) | দেবগ্রাম | ১৩২ কে.ভি. | ৩৩ কে.ভি | ১x১০ এম.ভি.এ.আর. | ডিসেম্বর '৯৮ |
| | | | মোট ঃ | ৫০ এম.ভি.এ.আর. | |

(ঘ) ফিডার বে স্থাপন

| ক্রমিক সংখ্যা | সাবস্টেশনের নাম | বে-এর বিবরণ | স্থাপনকাল |
|---|---|---|---|
| (১) | রানাঘাট | ৩৩ কে. ভি. ফুলিয়া ফিডার | ২৭-৭-৯৮ |
| (২) | বহরমপুর | ৩৩ কে. ভি. জিয়াগঞ্জ-২ নং ফিডার | ১৭-৭-৯৮ |
| (৩) | আরামবাগ | ১৩২ কে. ভি. আরামবাগ-রায়না ফিডার বে (বর্তমানে মেদিনীপুর সাবস্টেশনকে সরবরাহ করছে) | ২১-৭-৯৮ |
| (৪) | বাঁকুড়া | ১৩২ কে. ভি. ট্রাকশন এস.সি. ফিডার থেকে দঃ পুঃ রেলওয়ে, বাঁকুড়া | ২৯-৯-৯৮ |
| (৫) | রায়গঞ্জ | (ক) ১৩২ কে. ভি. রায়গঞ্জ-মালদহ ফিডার-১<br>(খ) ১৩২ কে. ভি. রায়গঞ্জ-ডালখোলা ফিডার-১ | ৩১-১০৯৮ |
| (৬) | লিলুয়া | ৩৩ কে. ভি. জঙ্গলপাড়া ফিডার | ১২-১১-৯৮ |

(ঙ) প্রকল্প স্থাপন সম্পর্কিত বিবিধ কাজ

(১) কোলাঘাট ১৩২ কে.ভি. সাব-স্টেশন—১২ প্যানেল, ১১ কে.ভি. সুইচ-গিয়ার জুন '৯৮-তে চালু করা হয়েছে।

(২) মালদহ ১৩২ কে.ভি. সাব-স্টেশন—১০ প্যানেল, ১১ কে.ভি. সুইচ-গিয়ার মে, '৯৮-তে চালু করা হয়েছে।

(৩) এন. বি. ইউ. ১৩২ কে.ভি. সাব-স্টেশন—১১ কে.ভি. সুইচ-গিয়ার (৯টি ফিডার এবং ১টি বি.·সি.) জুন '৯৮-তে চালু করা হয়েছে।

(৪) আদিসপ্তগ্রাম ১৩২ কে.ভি. সাব-স্টেশন—৩৩ কে.ভি. সহায়ক বাস পরিবর্ধনের কাজ অক্টোবর '৯৮-তে চালু করা হয়েছে।

(৫) ধুলিয়ান ১৩২ কে.ভি. সাব-স্টেশন—৩টি নূতন ১৩২ কে.ভি.পি.টি. জুলাই '৯৮-তে চালু করা হয়েছে।

(৬) আদিসপ্তগ্রাম ৩২ কে.ভি. সাব-স্টেশন—পুরানো এ.সি. প্যানেলের পরিবর্তে এ.সি.

ডিস্ট্রিবিউশন বোর্ড (৪১৫ ভোল্ট ৬৩০ এ.সি.) সেপ্টেম্বর '৯৮-তে চালু করা হয়েছে।

(৭) হাওড়া—সিমেসের তৈরি পুরানো ত্রুটিপূর্ণ ব্রেকারের পরিবর্তে দুইটি নূতন ১৩২ কে.ভি. এস. এফ. ৬ ব্রেকার ১৭ই নভেম্বর '৯৮-তে প্রতিস্থাপন করা হয়েছে এবং BHEL-এর তৈরি ABB দ্বারা স্থাপিত পুরানো ২টি ত্রুটিপূর্ণ ব্রেকারের পরিবর্তে দুটি নূতন ২২০ কে.ভি. ব্রেকার প্রতিস্থাপন করা হয়েছে।

*সংযোজনী-৩*

**১৯৯৮-৯৯ সালে ১১,৬.৬,৬/০.৪ কে.ভি. নূতন বন্টন সাব-স্টেশন স্থাপনের জেলাওয়ারি বিবরণ**

ডিসেম্বর '৯৮ পর্যন্ত

| ক্রমিক সংখ্যা | জেলা | মোট সংখ্যা | মোট ক্ষমতা (এম.ভি.এ.) |
|---|---|---|---|
| ১। | দক্ষিণ ২৪ পরগনা | ৭৬ | ৫.০৯৪ |
| ২। | উত্তর ২৪ পরগনা | ১৩৬ | ১০.৫৪৪ |
| ৩। | হাওড়া | ৬১ | ৩.৫২৫ |
| ৪। | হুগলি | ৭৬ | ৪.৯৭৫ |
| ৫। | বর্ধমান | ১০১ | ৫.৬১৭ |
| ৬। | মেদিনীপুর | ১০৭ | ৫.২৭৯ |
| ৭। | বাঁকুড়া | ১৫ | ০.৯৭৮ |
| ৮। | পুরুলিয়া | ১৫ | ১.০১৭ |
| ৯। | বীরভূম | ৬৫ | ৩.২৮৬ |
| ১০। | নদীয়া | ৪৬ | ৩.১১২ |
| ১১। | মুর্শিদাবাদ | ৬৮ | ৩.১৭২ |
| ১২। | মালদহ | ৩৯ | ২.০৭৪ |

| | | | |
|---|---|---|---|
| ১৩। | দক্ষিণ দিনাজপুর | ৬৩ | ২.৮২৩ |
| ১৪। | উত্তর দিনাজপুর | ৫৬ | ২.২৩১ |
| ১৫। | জলপাইগুড়ি | ৩২ | ১.৮৫৫ |
| ১৬। | কুচবিহার | ৩৮ | ১.৭৮২ |
| ১৭। | দার্জিলিং | ২৫ | ১.৬৪১ |
| মোট | | ১০১৯ | ৫৯.০০৫ |

*সংযোজনী ৪*

**১৯৯৮-৯৯ সালে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদে নূতন ৩৩/১১, ৬.৬ এবং ৬ কে. ভি সাব-স্টেশন স্থাপনে**

| জেলা | সাব-স্টেশন | সংযোজিত ক্ষমতা (এম. ভি. এ.) |
|---|---|---|
| ১। বাঁকুড়া | বিষ্ণুপুর (ডব্লুউ বি. আই. ডি. এফ. সি.) | ৫০.৫১ |
| ২। উত্তর দিনাজপুর | হেমতাবাদ | ১০৯.২২ |
| ৩। কুচবিহার | হেবালি বাড়ি | ২৩.০০ |
| ৪। দার্জিলিং | মাটিগাড়া | ২০.০০ |
| ৫। হুগলি | পান্ডুয়া | ৬০.৮১ |
| ৬। মেদিনীপুর | পিংলা (ডব্লুউ. বি. আই. ডি. এস. সি.) | ৯২.২৩ |
| ৭। মালদহ | নারায়ণপুর (ডব্লুউ. বি. আই. ডি. সি.) | — |
| | বামন গোলা (ডব্লুউ. বি. আই. ডি. এফ. সি.) | |
| ৮। নদীয়া | ফুলিয়া (ঐ) | ২.০৩ |
| ৯। দক্ষিণ ২৪-পরগনা | সোনারপুর | ১১২.৬৫ |
| ১০। হাওড়া | জঙ্গলপুর (ঐ) | — |
| ১১। পুরুলিয়া | গোবাগ | ৩৫.০০ |

| | | |
|---|---|---|
| ১২। হুগলি | বাঁশ বেড়িয়া | |
| **মোট** | ১৩ | **৫১.৪৫ এম.ভি.এ.** |

*সংযোজনী ৫*

**১৯৯৮-৯৯ সালে নূতন ১১,৬.৬,৬ কে. ভি. এবং মিডিয়াম ও লো-ভোল্টেজ লাইন নির্মাণের জেলাওয়ারি বিবরণ**

| ক্রমিক সংখ্যা | জেলা | নতুন লাইন (সি. কে. মে.) ১১ (কে. ভি.) | ৬.৬/৬ কে.ভি. | মিডিয়ামও লো-ভোল্টেজ |
|---|---|---|---|---|
| ১। | দক্ষিণ ২৪ পরগনা | ২৯.১৯ | — | ৬১.৫২ |
| ২। | উত্তর ২৪ পরগনা | ৫৬.১৭ | ২.৩৬ | ৯৬.৪১ |
| ৩। | হাওড়া | ৬.৩৫ | — | ২৬.০০ |
| ৪। | হুগলি | ৭.৬০ | — | ১৫.৭০ |
| ৫। | বর্ধমান | ৪২.৮৮ | — | ৭৮.১৫ |
| ৬। | মেদিনীপুর | ৮৪.৯৮ | — | ৭৬.০৪ |
| ৭। | বাঁকুড়া | ৩৬.০২ | — | ২৫.৪৬ |
| ৮। | পুরুলিয়া | ১৩.৩৫ | — | ১৬.০৩ |
| ৯। | বীরভূম | ৯২.৯৪ | — | ২২.৩৭ |
| ১০। | নদীয়া | ১৩.৫৪ | — | ১৬.২২ |
| ১১। | মুর্শিদাবাদ | ২৮.৬৫ | — | ৪৩.৭০ |
| ১২। | মালদহ | ২২.৭০ | — | ৪২.১৭ |
| ১৩। | দক্ষিণ দিনাজপুর | ১৫.৪২ | — | ৩৬.১৩ |
| ১৪। | উত্তর দিনাজপুর | ১১.৮৪ | — | ১৫.৩৩ |
| ১৫। | জলপাইগুড়ি | ১৭.৫৬ | — | ৩৩.৭৪ |

| | | | | |
|---|---|---|---|---|
| ১৬। | কুচবিহার | ৮.৪৯ | — | ১২.৬৩ |
| ১৭। | দার্জিলিং | ১১.৮৬ | — | ২৯.৪১ |
| | মোট | ৪১৯.৫৪ | ২.৩৬ | ৬৪৭.০১ |

## DEMAND No. 72

### Major Head : 2810—Non-Conventional Sources of Energy

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,70,00,000 be granted for expenditure under Demand No. 72, Major Head : "2810—Non-Conventional Sources of Energy" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 89,10,000 already voted on account)

The Printed Budget Speech of Dr. Sankar Kumar Sen on Demand No. 72 was taken as read.

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব রাখছি যে, ৭২ নং অভিযাচনের অধীন মুখ্যখাত নং "২৮১০—ননকনভেনশনাল সোর্সেস অব এনার্জি"-তে বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের জন্য ২,৭০,০০,০০০ (দুই কোটি সত্তর লক্ষ) টাকা মঞ্জুর করা হোক।

আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, মাত্র ৫ (পাঁচ) বৎসরের মধ্যেই অপ্রচলিত শক্তি বিষয়ক কাজকর্ম এই রাজ্যে যথেষ্টভাবে বৃদ্ধিপ্রাপ্ত হয়েছে এবং ভারতবর্ষ ও বাইরের বিভিন্ন সংস্থার দ্বারা এগুলি সমাদৃত হয়েছে। এইসব কাজের স্বীকৃতি হিসাবে ওয়েবরেডা ভারত সরকারের অপ্রচলিত শক্তি উৎস মন্ত্রকের জাতীয় পর্যায়ের বিভিন্ন পুরস্কার লাভ করেছে।

## কর্মসমূহের বিবরণ

### *সৌরশক্তি*

### ১। সৌর জল গরম ব্যবস্থা

১৯৯৮-৯৯ সালে প্রায় প্রতিদিন ২৫,০০০ লিটার ক্ষমতাসম্পন্ন সৌর জল গরম ব্যবস্থার কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায়। এইগুলির অধিকাংশই বিভিন্ন কারখানায়, হোটেল এবং বিভিন্ন প্রতিষ্ঠানে বসানো হচ্ছে। এইগুলির দ্বারা বাৎসরিক শক্তি সঞ্চয়ের পরিমাণ, প্রচলিত বিদ্যুৎশক্তির পরিমাণ হিসাবে ৮৭ লক্ষ ইউনিটের থেকেও অধিক। ১৯৯৯-২০০০ আর্থিক বছরে প্রতিদিন ৩০ হাজার লিটার ক্ষমতাসম্পন্ন এইরূপ সৌর জল গরম ব্যবস্থা স্থাপনের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে।

### ২। সৌর কুকার

১৯৯৮-৯৯ আর্থিক বছরে পশ্চিমবঙ্গে প্রায় ৪৫০টি সৌর কুকার বিক্রয় সম্ভব হবে। এখনও পর্যন্ত পশ্চিমবঙ্গে সর্বমোট ৪,৫০০টিরও বেশি সোলার কুকার বিক্রয় হয়েছে যা খুবই সামান্য। যাইহোক, সৌর কুকার ব্যবহার প্রতিনিয়তই জনপ্রিয় হয়ে উঠছে। হিসাব করে দেখা গেছে যে, এই ৪,৫০০ সোলার কুকার ব্যবহারের ফলে প্রায় ১ লক্ষ ৬০ হাজার কেজি. এল. পি. জি. (তরলিকৃত পেট্রোলিয়াম গ্যাস) সঞ্চার হচ্ছে।

### ৩। সৌর আলোক বিদ্যুৎ

সৌর আলোক বিদ্যুৎ ব্যবহারের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সারা ভারতবর্ষে একটি অগ্রণী রাজ্য। ভারত সরকারের অপ্রচলিত শক্তি উৎস মন্ত্রক, বিশ্বব্যাঙ্ক, পুননবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থা (IREDA) পশ্চিমবঙ্গে সৌর আলোক বিদ্যুৎ ব্যবস্থা ব্যবহারকে দেশের আদর্শ হিসাবে বিবেচনা করে। ২২৫ কিলোওয়াটেরও অধিক ক্ষমতাসম্পন্ন সৌর আলোক বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র এই রাজ্যে কাজ করছে। এই বিদ্যুৎ কেন্দ্রগুলির ক্ষমতা কয়েক ওয়াট থেকে শুরু করে কয়েক কিলোওয়াট পর্যন্ত। এইগুলির অধিকাংশই প্রত্যন্ত গ্রামীণ বিদ্যুতায়ন এবং প্রত্যন্ত স্থানে অবস্থিত বিভিন্ন সংস্থায় ব্যবহৃত হচ্ছে। সৌর গৃহ আলোক ব্যবস্থা, সৌর লণ্ঠন এবং সৌর রাস্তার আলোক ব্যবস্থা যথেষ্ট পরিমাণে বসানো হয়েছে। ইতিমধ্যে উত্তর এবং দক্ষিণ ২৪-পরগনা, মেদিনীপুর, হাওড়া, হুগলি, জলপাইগুড়ি এবং বাঁকুড়া জেলার চার হাজারেরও অধিক গ্রামবাসী, কিছু ক্ষেত্রে বনদপ্তরের সহযোগিতায় উপকৃত হচ্ছেন। সমস্ত প্রকারের সৌর আলোক বিদ্যুৎ ব্যবস্থাগুলিকে বিবেচনা করলে, এই রাজ্যে সর্বমোট সৌর বিদ্যুৎ উৎপাদনক্ষমতা ৪০০ কিলোওয়াট অতিক্রম করেছে। ১৯৯৯-২০০০ আর্থিক বছরে এক হাজারটি সৌর গৃহ আলোক ব্যবস্থা স্থাপনের লক্ষ্যমাত্রা

ধার্য করা হয়েছে। এ ছাড়াও ৩টি ২৫ কিলোওয়াট শক্তিসম্পন্ন সৌর আলোক বিদ্যুৎ কেন্দ্র সাগরদ্বীপে গ্রামীণ বিদ্যুতায়নের জন্য স্থাপিত হবে।

পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থা, স্বাস্থ্য দপ্তরের সহযোগিতায় ২০ কিলোওয়াট ক্ষমতাসম্পন্ন একটি সৌর আলোক বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র সাগরদ্বীপের রুদ্রনগর হাসপাতালে স্থাপন করা হচ্ছে। ইতিমধ্যে এই বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রটি স্থাপনের কাজ অনেকখানি সম্পন্ন হয়েছে এবং আশা করা যাচ্ছে ১৯৯৯-২০০০ সালের মধ্যে এই সৌর আলোক বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রটি বিদ্যুৎ উৎপাদন শুরু করতে পারবে।

৪। **বিদ্যুৎ ভবনের ছাদে সৌর আলোক বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র স্থাপন**

১৯৯৮ সালের জুন মাসে পূর্ব-ভারতের সর্বপ্রথম গ্রিড সংযোজিত সৌর বিদ্যুৎ কেন্দ্রটি কলকাতা বিদ্যুৎ ভবনের ছাদে চালু করা হয়। এই ২৫ কিলোওয়াট ক্ষমতাসম্পন্ন সৌর বিদ্যুৎ কেন্দ্রটি ১০-৬-৯৮ থেকে ৩১-১-৯৯ পর্যন্ত মোট ১৩,০০০ ইউনিট বিদ্যুৎ সরবরাহ করেছে।

সল্টলেকে নির্মাণরত পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থার প্রশাসনিক ভবন 'বিকল্প শক্তি ভবন'-এর ছাদে ২৫ কিলোওয়াট ক্ষমতাসম্পন্ন আরও একটি গ্রিড সংযুক্ত সৌর বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র স্থাপন করা হচ্ছে। আশা করা যাচ্ছে ১৯৯৯-২০০০ সালের মধ্যেই এই কাজটি সমাপ্ত করা হবে।

৫। **আদিবাসী অঞ্চলে বিশেষ সৌর গৃহ আলোক পরিকল্পনা**

পশ্চিমবঙ্গের বিভিন্ন আদিবাসী এলাকায় বিদ্যুতায়নের লক্ষ্যে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের সহযোগিতায়, পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থা একটি বিশেষ সৌর গৃহ আলোক পরিকল্পনা গ্রহণ করেছে। এই পরিকল্পনার অধীনে পুরুলিয়া জেলায় ইতিমধ্যেই ৩৫০টি পরিবারকে সৌর গৃহ আলোক ব্যবস্থা সরবরাহ করা হয়েছে। ১৯৯৯-২০০০ আর্থিক বছরের মধ্যে এইরূপ আরও ৩০০ অনুন্নত পরিবারকে সৌর আলোক ব্যবস্থা করার প্রস্তাব নেওয়া হয়েছে। অধিকন্তু, সাংসদদের আর্থিক সহযোগিতায়, পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থা বাঁকুড়া জেলায় প্রায় ১৮০টি আদিবাসী পরিবারকে সৌর গৃহ আলোক ব্যবস্থা সরবরাহ করেছে এবং আশা করা যায় এই পরিকল্পনাটি ১৯৯৯-২০০০ আর্থিক বছর পর্যন্ত চলবে। পানীয় জলের জন্য একটি সৌর পাম্প, একটি সার্বজনীন গৃহ এবং সৌর টি. ভি.— এই পরিকল্পনার মধ্যে অন্তর্গত আছে। যন্ত্রপাতিগুলি রক্ষণাবেক্ষণের দায়িত্বে থাকবে স্থানীয় কয়েকজন যুবক।

৬। **সৌর বিপণন কেন্দ্র 'আদিত্য'**

১৯৯৮-৯৯ সালে শিলিগুড়িতে একটি নূতন সৌর বিপণন কেন্দ্র 'আদিত্য' উদ্বোধন করা হয়েছে। এটি ছাড়াও আরও দুটি সৌর বিপণন কেন্দ্র 'আদিত্য' পশ্চিমবঙ্গে যথেষ্ট সাফল্যের সঙ্গে কাজ করে চলেছে। অপর দুটির একটি কলকাতাতে এবং অন্যটি কলকাতার পাশে অবস্থিত। আগামী দিনে আরও অধিক সংখ্যক সৌর বিপণন কেন্দ্র প্রস্তাব নেওয়া হয়েছে। সেগুলির কাজ ভারত সরকারের আর্থিক সহযোগিতা পেলে শুরু করা হবে।

৭। **স্ব-উদ্যোগী উন্নয়ন অনুক্রম**

জেলায়, গ্রামে-গঞ্জে অপ্রচলিত শক্তিনির্ভর ক্ষুদ্র ব্যবসায়ী তৈরি করা এবং তাদের প্রশিক্ষণের ব্যবস্থা করা ওয়েবরেডার একটি বড় কাজ। এ ব্যাপারে ওয়েবরেডা ইতিমধ্যেই প্রায় ১৫০ জন যুবক-যুবতকে প্রশিক্ষণ দিয়েছে। প্রধানমন্ত্রী রোজগার যোজনা কর্মসূচিতে এই প্রশিক্ষণ সংগঠিত করা হয়।

৮। **গোসাবা বায়োমাস গ্যাশিফায়ার প্ল্যান্ট (৫০০ কিঃ ওয়াট)**

(ক) দেশের সর্ববৃহৎ গ্রাম বৈদ্যুতিকরণ বায়োমাস গ্যাসিফায়ার প্ল্যান্টটি গত প্রায় দু' বৎসর ধরে গোসাবা দ্বীপে চলছে। ৩১শে জানুয়ারি, ১৯৯৯ পর্যন্ত বিদ্যুৎ কেন্দ্রটির গ্রাহকের সংখ্যা প্রায় চারশত। বৈদ্যুতিক লাইন সম্প্রসারণের সাথে সাথে গ্রাহকের সংখ্যা আরও বৃদ্ধি পাবে বলে আশা করা যায়।

(খ) দার্জিলিং জেলার লোলোগাঁ গ্রামে ৩০ কিলোওয়াট ক্ষমতার অপর একটি গ্যাসিফায়ার বিদ্যুৎ কেন্দ্র ১৯৯৯-২০০০ সালে চালু হবে বলে আশা করা যাচ্ছে।

(গ) সুন্দরবনের ছোটমোল্লাখালি গ্রামে আরও একটি ৫০০ কিলোওয়াট ক্ষমতার গ্যাসিফায়ার প্রকল্প স্থাপনের পরিকল্পনা ইদানিং ভারত সরকারের অপ্রচলিত শক্তি মন্ত্রকের কাছ থেকে অনুমোদন লাভ করেছে।

(ঘ) ওয়েবরেডা জলপাইগুড়ি জেলার মালবাজার অঞ্চলে একটি গ্রিড সংযুক্ত বায়োমাসভিত্তিক বিদ্যুৎ কেন্দ্র বসানোর ব্যাপারে প্রাথমিক সমীক্ষার কাজ হাতে নিয়েছে।

৯। **ক্ষুদ্র জলবিদ্যুৎ প্রকল্প**

দার্জিলিং জেলায় ৪টি ক্ষুদ্র জলবিদ্যুৎ প্রকল্প স্থাপন করা হয়েছে। তার মধ্যে ১টি ৫০০ কিলোওয়াট ক্ষমতাসম্পন্ন ক্ষুদ্র জল বিদ্যুৎ প্রকল্প সোনাডায়, রংমুখ সিডার্স চা-বাগানে এবং অপর তিনটি—প্রতিটি বহনযোগ্য ১০ কিলোওয়াট ক্ষমতাসম্পন্ন ক্ষুদ্র জলবিদ্যুৎ প্রকল্প নিম্নলিখিত স্থানে সাফল্যের সাথে বিদ্যুৎ উৎপাদন করছে।

১। কোলখোলা, সোনাডা।

২। কলবঙখোলা, কালিম্পং।

৩। পারেনখোলা, কালিম্পং।

এ ছাড়াও তিন মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন মঙপু-কালিখোলা ক্ষুদ্র জলবিদ্যুৎ প্রকল্পটির কাজ এগিয়ে চলেছে। যদিও যোগাযোগের বিচ্ছিন্নতা ও অন্যান্য সমস্যার দরুন প্রকল্পের কাজ কিছুটা মন্থর গতিতে চলেছে। পাশাপাশি, পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থা, পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের সহযোগিতায় নিম্নলিখিত কয়েকটি পুরানো জলবিদ্যুৎ উৎপাদন কেন্দ্রের পুনরায় সংস্কার এবং আধুনিকীকরণের কাজ হাতে নিয়েছে।

| | | |
|---|---|---|
| ১। রিনচিংটন | .. | ২ × ১,০০০ কিঃ ওয়াট |
| ২। বিজনবাড়ি | .. | ২ × ১,০০০ কিঃ ওয়াট |
| ৩। সিদ্রাপং | .. | ৩ × ২০০ কিঃ ওয়াট |

**১০। দুর্গাদুয়ানী জোয়ার-ভাটাভিত্তিক বিদ্যুৎ প্রকল্প**

সুন্দরবনের দুর্গাদুয়ানী খাঁড়ি অঞ্চলে ৩ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন জোয়ার-ভাটাভিত্তিক বিদ্যুৎ কেন্দ্রটি স্থাপনের জন্য পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থা একটি বিস্তারিত কার্যপ্রকল্প বিবরণী প্রস্তুত করার জন্য ভারত সরকারের অনুমোদন লাভ করেছে। এই ব্যাপারে ঠিকাদার নিয়োগ করা হয়েছে।

**১১। ফ্রেজারগঞ্জে বায়ুচালিত বিদ্যুৎ উৎপাদন প্রকল্প**

১৯৯৯-২০০০ সালের মধ্যে দক্ষিণ ২৪-পরগনার অন্তর্গত ফ্রেজারগঞ্জে একটি ২ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন বায়ুচালিত বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র স্থাপন করা হবে বলে আশা করা যায়।

**১২। সাগরদ্বীপ ডিজেল-বায়ু সংকর বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র**

ডিজেল-বায়ু সংকর বিদ্যুৎ উৎপাদনের ধারণাটি একটি নতুন বিষয় যা পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থার দ্বারা সংযোজিত এবং এটি সাগরদ্বীপে স্থাপন করা হলে, সাগরদ্বীপে বর্তমানে কার্যরত ডিজেল থেকে বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রে ডিজেল ব্যবহার হ্রাস পাবে এবং এই ডিজেল ব্যবহারের সংকোচন করার উদ্দেশ্যে এইরূপ বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র স্থাপনের জন্য একটি বিস্তারিত কার্যপ্রকল্প বিবরণী প্রস্তুত করা

হয়েছে, এবং ভারত সরকারের অধীন অপ্রচলিত শক্তিমন্ত্রকের কাছে পাঠানো হয়েছে।

*ভারত সরকারের অপ্রচলিত শক্তিমন্ত্রক প্রকল্পটিতে আংশিক আর্থিক সাহায্য দিতে নীতিগতভাবে রাজি হয়েছে। পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থা প্রকল্পটিতে কিছু আর্থিক অনুদানের জন্য আই. সি. ই. এফ.-এরও দ্বারস্থ হয়েছে।*

**১৩। শক্তি বিষয়ক শিক্ষা উদ্যান**

কলকাতায় বিজ্ঞাননগরীর বিপরীতে একটি শক্তি বিষয়ক শিক্ষা উদ্যান স্থাপনের কাজ পুরোদমে চলছে। এই শক্তি বিষয়ক শিক্ষা উদ্যানটি ন্যাশনাল কাউন্সিল অব সায়েন্স মিউজিয়াম, ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন, ওয়েস্ট বেঙ্গল পলিউশন কন্ট্রোল বোর্ড, ক্যালকাটা মেট্রোপলিটন ডেভেলপমেন্ট অথরিটি এবং অন্যান্য কয়েকটি প্রতিষ্ঠানের সহযোগিতায় পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থা ইস্টার্ন মেট্রোপলিটন বাইপাসের ধারে স্থাপন করছে। শক্তি বিষয়ক শিক্ষা উদ্যান কেন্দ্রের অধিকাংশ মডেলগুলি ন্যাশনাল কাউন্সিল অব সায়েন্স মিউজিয়ামের পরীক্ষাগারে তৈরি করা হচ্ছে। ১৯৯৯ সালের জুন মাসে এই উদ্যানটিকে আনুষ্ঠানিকভাবে উদ্বোধন করার পরিকল্পনা নেওয়া হয়েছে।

**১৪। পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থার প্রশাসনিক ভবন**

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, সৌর শক্তির পরোক্ষ ব্যবহারের মাধ্যমে শক্তি সাশ্রয়কারী প্রযুক্তির সাহায্যে পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থার নতুন প্রশাসনিক ভবনটি তৈরি হচ্ছে। এই ভবনটি ১৯৯৯-২০০০ আর্থিক বছরে সম্পন্ন হবে।

**১৫। জৈবগ্যাস কর্মসূচি**

আমরা আশা করছি যে, ১৯৯৮-৯৯ আর্থিক বছরে ১০ হাজারটি পারিবারিক জৈবগ্যাস প্ল্যান্ট স্থাপন করা যাবে। এই লক্ষ্যমাত্রা ভারত সরকার কর্তৃক নির্ধারিত।

১৯৯৯-২০০০ আর্থিক বছরে এই লক্ষ্যমাত্রা ১২ হাজারের ধার্য করা হয়েছে।

এ ছাড়াও ১৯৯৮-৯৯ আর্থিক বছরে ১০টি প্রতিষ্ঠানিক এবং মলভিত্তিক জৈবগ্যাস প্ল্যান্ট স্থাপন করা হচ্ছে। এর ফলে এ পর্যন্ত এই ধরনের ৩৭টি প্ল্যান্ট এই রাজ্যে স্থাপিত হবে।

১৯৯৯-২০০০ আর্থিক বছরে ১০টি এইরূপ প্রতিষ্ঠানিক এবং মলভিত্তিক জৈবগ্যাস

প্ল্যান্ট এই রাজ্যে স্থাপনের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে।

১৬। **উন্নতচুলা কর্মসূচি**

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, পশ্চিমবঙ্গে উন্নতচুলার কার্যসূচি তিনটি বিভাগের মাধ্যমে রূপায়িত হচ্ছে। সেগুলি হল—

(ক) বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তি উৎস দপ্তরের অধীন পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থা,

(খ) ত্রাণ ও সমাজ কল্যাণ বিভাগ, পশ্চিমবঙ্গ সরকার এবং

(গ) খাদি অ্যান্ড ভিলেজ ইন্ডাস্ট্রিজ কমিশন।

আজ পর্যন্ত ১২ লক্ষেরও বেশি উন্নতচুলা এই রাজ্যে স্থাপিত হয়েছে। ১৯৯৮-৯৯ আর্থিক বছরে ২ লক্ষেরও বেশি উন্নতচুলা এই রাজ্যে স্থাপনের লক্ষ্যমাত্রা এই তিনটি সংস্থার দ্বারা সম্পন্ন করা হবে আশা করা যায়। তার মধ্যে পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থার দ্বারা ধার্য লক্ষ্যমাত্রা হচ্ছে ৩০ হাজার। ৩১-১-৯৯ পর্যন্ত পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থা ২০,৪২৩টি উন্নতচুলা স্থাপন করেছে। ৪২টি বেসরকারি স্বেচ্ছাসেবী সংস্থা এই ব্যাপারে কার্যরত আছে। ১৯৯৯-২০০০ আর্থিক বছরে পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থা ৫০ হাজার উন্নতচুলা স্থাপনের পরিকল্পনা নিয়েছে।

১৭। **শক্তি বিষয়ক শিক্ষা সচেতনতা কর্মসূচি ঃ**

পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থার কর্মসূচিতে শক্তি বিষয়ক শিক্ষা এবং তার সচেতনতা একটি গুরুত্বপূর্ণ অংশ। সীমিত জনবল এবং সীমিত অন্যান্য সংস্থান সত্ত্বেও পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থা সারা বছর ধরেই বিভিন্ন প্রশিক্ষণ কর্মসূচি, সম্মেলন, আলোচনাচক্র, কর্মশালা, প্রদর্শনী, মেলা প্রভৃতিতে অংশগ্রহণ করে জন-আগ্রহ তৈরি করার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। ১৯৯৮-৯৯ আর্থিক বছরে পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি উনয়ন সংস্থা এইরূপ ৩০টি অনুষ্ঠানে অংশগ্রহণ করেছে। ১৯৯৯-২০০০ আর্থিক-বছরেও এইরূপ অনুষ্ঠানে অংশগ্রহণ করা হবে।

এই কথাগুলি বলে আমি সভাকে অনুরোধ করছি যে, অভিযাচন নং ৭২-এর মধ্যে ২ কোটি ৭০ লক্ষ টাকা ১৯৯৯-২০০০ আর্থিক বছরে মঞ্জুর করা হোক।

**DEMAND No. 73**

**Major Heads : 2851—Village and Small Industries (Excluding**

**Public Undertakings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public undertakings) and *6851*—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) and *6960*—Loans for Consumer Industries (Village and Small Industries)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 150,60,39,000 be granted for expenditure under Demand No. 73, Major Heads : "2851—Village and Small Industries (Excluding Public Undertakings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public undertakings) and 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) and 6960—Loans for Consumer Industries (Village and Small Industries)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 49,69,93,000 already voted on account)

(The Printed Budget Speech of Shri Praloy Talukder on Demand No. 73 was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে ৭৩ নং দাবির অধীনে "২৮৫১—গ্রামীণ ও ক্ষুদ্রশিল্প (সরকারি উদ্যোগসমূহ বাদে)", "৪৮৫১—গ্রামীণ ও ক্ষুদ্রশিল্পের উপর মূলধন বিনিয়োগ (সরকারি উদ্যোগ সমূহ বাদে)", ৬৮৫১ গ্রামীণ ও ক্ষুদ্র শিল্পসমূহের জন্য ঋণ (সরকারি উদ্যোগ সমূহ বাদে) (গ্রামীণ ও ক্ষুদ্র শিল্প) এই মুখ্য খাতগুলির ব্যয় নির্বাহের বাবদ ১৯৯৯-২০০০ সালে ১৫০ কোটি ৬০ লক্ষ ৩৯ হাজার টাকা মঞ্জুর করা হোক। ইতিপূর্বে ভোট-অন অ্যাকাউন্টে যে ৪৯ কোটি ৬৯ লক্ষ ৯৩ হাজার টাকার দাবি পেশ করা হয়েছে, ঐ অর্থাঙ্কের মধ্যে তা ধরে নেওয়া হয়েছে।

২. প্রতি কর্মসূচি বাবদ বরাদ্দের বিস্তারিত বিবরণ ১৩ নং বাজেট প্রকাশন "ডিটেল্ড ডিমান্ডস ফর গ্রান্টস ফর ১৯৯৯-২০০০" পুস্তিকায় পৃষ্ঠা ১৩ থেকে ৫৯ পৃষ্ঠায় পাওয়া যাবে।

৩. এ রাজ্যের কুটির ও ক্ষুদ্রশিল্পের সর্বাঙ্গীন উন্নয়নের জন্য এই দপ্তর, তার

প্রশাসনিক নিয়ন্ত্রণের অধীনে তিনটি অধিকার যথা, (১) কুটির ও ক্ষুদ্র শিল্পাধিকার, (২) হস্ত তাঁত ও বস্ত্র শিল্পাধিকার ও (৩) রেশম শিল্প অধিকার তথা বিভিন্ন নিগম ও এপেক্স সংগঠন সমূহের মাধ্যমে, বিভিন্ন কর্মসূচি ও কর্ম-সংস্থানমুখী প্রকল্প রূপায়ণ করে আসছে।

৪. মাননীয় সদস্যবৃন্দ অবগত আছেন যে রাজ্যের আর্থিক ভিত্তিগুলির অন্যতম হল কুটির ও ক্ষুদ্র শিল্প সংস্থাগুলি। এই সেক্টরে এককভাবে ৩০ লক্ষ্যেরও বেশি মানুষ নিয়োজিত রয়েছে। কৃষি কার্যের পরেই সব থেকে বেশি মানুষের কর্মসংস্থানের সুযোগ যোগায় কুটির ও ক্ষুদ্র-শিল্প এবং এর আওতায় সংগঠিত, অসংগঠিত, পঞ্জীভূত ও অপঞ্জীভূত ইলেক্টনিক্ত থেকে রেশম পর্যন্ত বিভিন্ন বৈচিত্রের সংস্থা রয়েছে।

৫. আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে ১৯৯৭-৯৮ সালে কুটির ও ক্ষুদ্র শিল্পাধিকারে ১৬,৩৫৯টি সংস্থা পঞ্জীভূত হয়েছিল, এবং তা নিয়ে রাজ্যের ক্রমবর্ধিষ্ণু সংখ্যা হয় ২,৫৭,১৮৪, এবং এ-থেকে বৃদ্ধির হার নতুন সংস্থা স্থাপনের ক্ষেত্রে দাঁড়ায় ৬.৭৯ শতাংশে এবং কর্মসংস্থানের ক্ষেত্রে ৬.৯০ শতাংশে। ১৯৯৮-৯৯ সালের জানুয়ারি ৯৯ পর্যন্ত ১০,৪০৯টি সংস্থা পঞ্জীভূত হয়েছে, যা থেকে ৬১,৫৫৯ জনের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হয়েছে, পূর্ববর্তী সারা বছরে এই সংখ্যা ছিল ৯৮,৬৯৫ জন।

৬. উদার ও আন্তর্জাতিকী-করণের বর্তমান যুগে প্রতিযোগিতামূলক বাজার শক্তিগুলিই এই সেক্টরে প্রধান নির্ণায়ক হয়ে পড়ছে। প্রতিযোগিতার ক্ষেত্রে তীক্ষ্নতা বজায় রাখতে হলে ক্ষুদ্র শিল্প সেক্টরে প্রযুক্তি উন্নয়ন অত্যাবশ্যক। ক্ষুদ্র-শিল্প সংস্থাগুলিকে প্রযুক্তি পাওয়ার সুযোগ করে দিতে, এই বিভাগ কেন্দ্রীয় ও রাজ্য স্তরের বিভিন্ন গবেষণা ও উন্নয়ন সংস্থা এবং শিক্ষা-প্রতিষ্ঠানের সঙ্গে সহযোগিতার কাজ আরম্ভ করেছে। বি. ই. কলেজ ও যাদবপুর বিশ্ববিদ্যালয়ের সহযোগিতায় ফাউন্ড্রি ও রি-রোলিং মিলগুলির উপর গুরুত্ব দেওয়া হয়েছে। প্রযুক্তি বিদ্যায় শিক্ষিত ও বৃত্তিগত প্রশিক্ষণ প্রাপ্ত যুবকদের স্ব-নিযুক্তি ও উদ্যমশীলতার চেতনায় উৎসাহিত করতে কারিগরী-শিক্ষা দপ্তরের সঙ্গে সহযোগিতার জন্য উদ্যোগও নেওয়া হয়েছে।

৭. বেঙ্গল ন্যাশনাল চেম্বার অফ কমার্স, একটি 'ই. ডি. পি. ট্রেনিং ইন্সস্ট্রিটিউট' স্থাপন করছে, তাদের সহায়তা দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। আশা করা যায় এর থেকে নতুন ক্ষুদ্র শিল্প সংস্থাগুলিকে উদ্যোগ-দক্ষতার ক্ষেত্রে এক দৃঢ় ভিত্তি দেওয়া যাবে।

৮. কঠোর দূষণ-নিয়ন্ত্রণ নিয়মের জন্য দপ্তরের পক্ষে প্রয়োজন হয়েছে ক্ষুদ্র শিল্প ইউনিটগুলিতে আরক্ষণ (escort) এবং পরামর্শ পরিষেবা প্রদানের দিকে বিশেষ দৃষ্টি দিয়ে দূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থার সূচনা করা। প্রযুক্তিগত উন্নয়ন, আধুনিকীকরণ এবং দূষণ নিয়ন্ত্রণের জন্য ইনসেনটিভ প্রকল্পটি যাতে আরও আকর্ষণীয় হয় সেজন্য সরকার উক্ত

প্রকল্পটিকে সংশোধন করার মনস্থ করেছে। একক সংস্থার আর্থিক দায় নিম্নতম মাত্রায় নিয়ে আসার উদ্দেশ্যে এই দপ্তর গুচ্ছ-ভিত্তিক সামূহিক দূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থার সম্ভাবতা পরীক্ষা করার প্রস্তাব করছে। কুটির ও ক্ষুদ্র শিল্পাধিকার, পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের সঙ্গে এ বিষয়ে ঘনিষ্ট যোগাযোগ রাখছে।

৯. দাশনগরের সেন্ট্রাল ইঞ্জিনিয়ারিং অর্গানাইজেসান এমন একটি পরিষেবা সংগঠন, যা কিনা যন্ত্র শিল্প ও ক্ষুদ্র শিল্পে নিয়োজিত উৎপাদক সদস্য ক্ষুদ্র-শিল্প সংস্থাগুলির বিপণন ও কারিগরী প্রয়োজন মেটায়। ১৯৯৮-৯৯ সালের ডিসেম্বর, ১৯৯৮ পর্যন্ত সি. ই. ও., এই সব সংস্থাগুলির জন্য গার্ডেন্-রিচ শিপ বিল্ডার্স এ্যণ্ড এঞ্জিনিয়ারিং, জেসপ্ এ্যণ্ড কো, বার্ণ সট্যাণ্ডার্ড এ্যাণ্ড কো, ইত্যাদির মত সংস্থাগুলি থেকে ৩১.৫০ লক্ষ টাকার বরাত সংগ্রহ করেছে। ১৯৯৭-৯৮ সালে অনুরূপ অর্থের পরিমাণ ছিল ২৭.৫০ লক্ষ টাকা।

১০. যেখানে সহায়ক শিল্প কর্মসূচির আওতায় দুর্গাপুরের সরকারি সংস্থাগুলি ১৩৪টি ইউনিটকে সহায়ক শিল্পের মর্যাদা দিয়েছে, সেখানে রাজ্যের বৃহত্তর শিল্পগুলির সঙ্গে সরাসরি সংযোগ রয়েছে বহু সংস্থার। আমার দপ্তর সরকারি সংস্থাসমূহের কেনাকাটা প্ল্যান্ট লেভেল কমিটির মাধ্যমে 'মনিটারিং' করছে এবং বেসরকারি সংস্থার কেনাকাটাও পর্যালোচনার প্রস্তাব করছে। দ্রুত মূল্য পরিশোধ নিশ্চিত করতে আমরা "ডিলেড্ পেমেন্ট এ্যাক্টের" সুযোগ নেওয়ারও প্রস্তাব করছি।

১১. হলদিয়ার "ডাউন স্ট্রিমে" শিল্প স্থাপনে উৎসাহদানের উদ্দেশ্যে আমার দপ্তর ইতিমধ্যেই একটি সাব্ ডি. আই. সি স্থাপনের মঞ্জুরি দিয়েছে। এই সব "ডাউন স্ট্রিমের" সংস্থাসমূহকে প্রয়োজনীয় পৃষ্ঠপোষকতা ও প্রহরী-স্বরূপ পরিষেবা প্রদানের জন্য কুটির ও ক্ষুদ্রশিল্পাধিকার এইচ্. পি. সি. এল এর সঙ্গে সহযোগিতার কাজ আরম্ভ করে দিয়েছি।

১২. বিস্তীর্ণ এলাকায় সংযোগ-বন্ধন তৈরির উদ্দেশ্যে কুটির ও ক্ষুদ্র শিল্পধিকারের অধীনে জেলা শিল্প কেন্দ্রগুলিতে কম্পিউটারে নথি-পত্র রাখার একটি প্রকল্প হাতে নেওয়া হয়েছে এবং জেলা শিল্পকেন্দ্রগুলি থেকে তথ্য প্রেরণ শুরু হয়েছে।

১৩. একথা উপলব্ধি করতে হবে যে এই সেক্টারকে বাঁচিয়ে রাখা ও এর ক্রম-বৃদ্ধি নিশ্চিত করার জন্য চাই বিরাট "ইন্‌পুট্" এবং সুযোগ করে দেওয়া ও সহযোগিতা প্রদানের জন্য আমাদের আকাঙ্খা কেবলমাত্র আমাদের সম্পদ ও আর্থিক সংস্থাগুলির সহযোগিতার সঙ্গে সঙ্গতি রেখেই করতে হবে। আমাদের এ বিষয়ে কিছু সমস্যার সম্মুখীন হতে হচ্ছে।

১৪. গুণগত মান-এর ক্রমান্বয়ে উন্নতি সাধনের জন্য ইলেকট্রনিক্স টেস্ট অ্যাণ্ড

ডেভালপমেন্ট সেন্টার তার কাজকর্ম দ্রুত সম্প্রসারিত করছে। এই সংগঠন অধিক পরিমাণে 'ওয়েবসি' ব্র্যাণ্ডের ডিটারজেন্ট পাউডার, জি. এল্. এস ল্যাম্প ও ড্রাইসেল্ ব্যাটারি পরীক্ষা করে। এই রাজ্যে যে 'ডিজিটাল ট্যাক্সি মিটার চালু হচ্ছে, তার গুণগত মানও এরাই নিশ্চিত করছে। হস্ত তাঁত ও বস্ত্রজাত দ্রব্যের নক্সা উন্নয়নে এদের 'কম্পিউটার এইডেড্ ডেজাইন সেন্টার' নিবেদিত। এদের কম্পিউটার সফট্ ওয়্যার এবং হার্ডওয়্যার, টেপরেকর্ডার রঙিন টি.ভি. মাইক্রোপ্রসেসার ইত্যাদির প্রশিক্ষণও দ্রুত জনপ্রিয় হয়ে উঠছে।

১৫. আমরা এই কাজকর্ম সম্প্রসারিত করার প্রস্তাব করছি এবং ইলেকট্রনিক্স সম্পর্কযুক্ত কাজকর্মে সর্বভারতীয় ক্ষেত্রে ই. টি. ডি. সি.-র হস্তগত কৃতিত্বের স্থানটি বজায় রাখতে চাই।

১৬. বেকার যুবকদের স্বনিযুক্তিতে যথোপযুক্ত সুযোগ প্রদানের লক্ষ্যে এই দপ্তর প্রধানমন্ত্রীর রোজগার যোজনা (পি এম. আর. ওয়াই) প্রকল্পের অধীনে কর্মসংস্থান সৃষ্টির উপর অত্যন্ত গুরুত্ব দিয়ে আসছে। এই প্রকল্পের অধীনে ১৯৯৮ সালের এপ্রিল মাস থেকে ১৯৯৯ সালের জানুয়ারি মাস পর্যন্ত ১৮১০৩টি প্রস্তাব বাছাই করে ব্যাঙ্কগুলিতে মঞ্জুরির জন্য সুপারিশ করা হয়েছে, যেখানে লক্ষ্যমাত্রা ছিল ২৩,০০০, জানুয়ারি মাস পর্যন্ত মাত্র ১৮৭৮টি প্রস্তাব অনুমোদিত হয়েছে। পি. এম. আর. ওয়াই প্রকল্পে গড় বিনিয়োগ প্রায় ৬০,০০০ টাকা এবং সংস্থা-প্রতি গড় কর্মসংস্থান ২.৫ জন। ব্যাঙ্কগুলি তাদের নিজেদের উপলব্ধি মত অত্যাধিক ঝুঁকি নিয়ে ঋণ দিতে অনিচ্ছুক থাকা ছাড়াও, অন্যতম কারণ হিসেবে রয়েছে পি. এম. আর. ওয়াই প্রকল্পে কম ঋণ পরিশোধ। তদনুসারে আদায়ের হার অধিকতর করার অনুকূল বাতাবরণ তৈরির জন্য বিভিন্ন উদ্যোগ নেওয়া হয়েছে। এই সঙ্গে ব্যাঙ্কগুলির সঙ্গে লাগাতর কথাবার্তা বলা হচ্ছে এবং আশা করা যায় যে অধিকতর ঋণ পরিশোধ তাঁদের এই অনীহা ঝেড়ে ফেলতে উৎসাহিত করবে।

১৭. খাদি ও গ্রামীন শিল্প পর্যদের প্রান্তিক অর্থ প্রকল্প অপর একটি প্রধান কর্মসংস্থান প্রকল্প যা এই দপ্তর রূপায়ণ করছে এবং যাতে শুধুমাত্র যথেষ্ট সংখ্যক কর্মসংস্থানই হবে না, গ্রামীন উদ্যোগ বৃদ্ধিকেও ত্বরাণ্বিত করবে। এ বছর, ১৯৯৯ ফেব্রুয়ারি পর্যন্ত পঃ বঃ খাদি ও গ্রামীন শিল্প পর্যদ প্রায় ১৬০০টি প্রস্তাব ব্যাঙ্কে সুপারিশ করেছে ; খাদি ও গ্রামীন শিল্প কমিশনের মূল নির্দেশ অনুসারে ব্যাঙ্কগুলিকেও প্রস্তাব সনাক্ত করতে অনুরোধ করা হচ্ছে।

১৮. এই দপ্তর অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্প (AEP) রূপায়ণের জন্যও দায়বদ্ধ। উন্নয়ন ও পরিকল্পনা দপ্তর এজন্য প্রান্তিক অর্থের ব্যবস্থা করে থাকে। ১৯৯৭-৯৮ সালে এ বাবদ ১৩.৪৫ লক্ষ টাকা প্রদান করা হয়েছিল, যার ফলে ৪১টি ক্ষুদ্র সংস্থা উপকৃত

হয়েছে এবং ৪১৫ জনের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হয়েছে।

১৯. এই দপ্তর "বায়ো গ্যাস ডেভেলাপ্‌মেন্ট" (এন্. পি. বি. ডি) ও "ইন্টিগ্রেটেড্ রুরাল এনার্জি প্ল্যানিং প্রোগ্রাম" (আই. আর. ই. পি)-র উপর জাতীয় প্রকল্প রূপায়ণ করে। আমি আনন্দের সঙ্গে ঘোষণা করছি যে ১৯৯৭-৯৮ সালে ১০০০০ প্ল্যান্টের লক্ষমাত্রা ছাড়িয়ে ১১,৩৩৬টি প্ল্যান্ট স্থাপন করা হয়েছে। ১৯৯৮-৯৯ সালের, ১০,০০০ প্ল্যান্টের লক্ষমাত্রার মধ্যে ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত ৮,৩২৪টি জৈব গ্যাস প্ল্যান্ট স্থাপিত হয়েছে। আমরা সুনিশ্চিত যে এ বছরও লক্ষ্যমাত্রা অর্জন করব, যদি বা ছাড়িয়ে না যাই। এই সভা জেনে আনন্দিত হবে যে এন্. পি. বি. ডি কর্মসূচিতে নদীয়া জেলা পুরস্কার পেয়েছে। সভার স্মরণ থাকতে পারে যে ১৯৯৬-৯৭ সালে বাঁকুড়া জেলাও অনুরূপ স্বীকৃতি পেয়েছিল। ১৯৯৭-৯৮ সালে ১০টি প্রাতিষ্ঠানিক জৈব গ্যাস প্ল্যান্ট সম্পূর্ণ হয়েছে, অন্যগুলিতে ১৯৯৮-৯৯ সালে কাজের অগ্রগতি হচ্ছে এবং ১৯৯৯-২০০০ সালে আমরা বেশ কিছু প্রাতিষ্ঠানিক প্ল্যান্ট স্থাপনের প্রস্তাব করছি।

২০. বাংলার হস্তশিল্পে উৎসাহ দেওয়া ও গ্রামীন শিল্পীদের অবস্থার উন্নয়নের জন্য রাজ্য সরকার বিশেষ গুরুত্ব দিচ্ছে। কুটির ও ক্ষুদ্র শিল্পাধিকার ও পশ্চিমবঙ্গ হস্ত শিল্প নিগম যুগ্মভাবে সম্প্রসারণ পরিযেবা প্রদান করে। প্রশিক্ষণ, বিপণনে পৃষ্ঠপোষকতা ও শিল্পীদের আর্থিক সহায়তার উপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। হস্তশিল্পের উন্নয়নের উদ্দেশ্যে রাজ্য সরকারের পৃষ্ঠপোষকতায় রাজ্য হস্তশিল্প মেলা প্রতি বছর অনুষ্ঠিত হয়। এ বছর ৩০শে ডিসেম্বর ১৯৯৮ থেকে ১৯শে জানুয়ারি ১৯৯৯ পর্যন্ত হস্তশিল্প মেলা অনুষ্ঠিত হয়েছিল এবং ৭৩৭ জন শিল্পী অংশগ্রহণ করেছিলেন ; মোট বিক্রয় ছিল ২৯০ লক্ষ টাকা, যা বিগত বছরে ছিল ১৬২ লক্ষ টাকা। পশ্চিমবঙ্গের হস্তশিল্পকে উৎসাহিত করতে হস্তশিল্পজাত দ্রব্যের বিক্রয়ের উপর রাজ্য সরকার শতকরা ২০ ভাগ ছাড়ের ব্যবস্থা করে। অগ্রনী শিল্পীদের উৎসাহিত করতে পুরস্কৃত করা হয়।

২১. শিল্পীদের বৃদ্ধ বয়সে ভরণ-পোষনের নিমিত্ত, রাজ্য সরকার বার্ধক্য ভাতার ব্যবস্থা করেছে। ১৯৯৭-৯৮ সালে, ৮৯৪ জন শিল্পীকে বার্ধক্যভাতা দেওয়া হয়েছিল, এবং ১৯৯৮-৯৯ সালে এই সহায়তা ৯৭০ জন শিল্পীকে দেওয়া হয়েছে।

২২. নারকেল ছোবড়া শিল্পে এ রাজ্যে ভালো কাঁচা মাল পাওয়া যায়। সম্ভাবনাময় এই শিল্পের উন্নয়নে গতি আনতে ৩০ জন মহিলা শিক্ষানবীশকে "মটরাইজড্ র‍্যাটে" নারকেল ছোবড়া তন্তু উৎপাদনে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। "কয়ার বোর্ডের" সহায়তায় আরও ১৮০ জনকে প্রশিক্ষণ দিয়ে আর্থিক সহায়তা দেওয়ার প্রস্তাব করছি।

২৩. লাক্ষা চাষের উন্নয়ন বাঁকুড়া এবং পুরুলিয়া জেলায় উপজাতি সম্প্রদায়ের

লোকদের যারা এই কাজ প্রধানত করে, তাদের আর্থিক অবস্থার উন্নয়ন ঘটাবে। এই চাষ বন সম্পদের ব্যবহারকে ভিত্তি করেই, অরণ্যের বিনাশ সাধন না করে, বরং বনাঞ্চলের প্রসার ঘটায়। রাজ্য সরকার তাই লাক্ষা চাষ, উৎপাদন ও প্রক্রিয়াকরণের উপর জোর দিয়েছে। "ইণ্ডিয়ান ল্যাক্ রিসার্চ ইন্সটিটিউটের" (আই. সি. এ. আর এর সহযোগী) সঙ্গে যৌথ উদ্যোগে পুরুলিয়া জেলার বলরামপুরে ইন্সটিটিউটের একটি শাখা স্থাপিত হয়েছে। ১৯৯৭-৯৮ সালে রাজ্যের বীজ লাক্ষা ক্ষেত্রগুলিতে ১৪,৭৪৮ কেজি. লাক্ষা বীজ উৎপাদিত হয়েছিল এবং ২,২১৪ জন লাক্ষা চাষীর মধ্যে তা বিতরণ করা হয়েছে। আশা করা যায় এ বছর উপকৃত চাষির সংখ্যা ৪,০০০ পর্যন্ত বৃদ্ধি পাবে। ১৯৯৭-৯৮ সালে প্রশিক্ষণের উদ্দেশ্যে ১৭টি প্রদর্শন ক্ষেত্রের আয়োজন করা হয়েছিল, ১৯৯৮-৯৯ সালে প্রদর্শন ক্ষেত্রের সংখ্যা হয়েছে ১৯। লাক্ষা চাষিদের 'টুল-কিট্" দেওয়া হয়ে থাকে। এই দপ্তর ৩০ জন শিল্পীকে বহুমুখি লাক্ষা দ্রব্য তৈরিতে প্রশিক্ষণ দিয়েছে এবং এই প্রচেষ্টা ভবিষ্যতে চালিয়ে যাওয়া ও প্রসারিত করার ইচ্ছে রাখছে। আমরা বিভিন্ন প্রসারণ কর্মসূচির আওতায় বেশ কয়েক হাজার মানুষের উপকার করার প্রস্তাব করছি।

২৪. পশ্চিম বাংলার চামড়া সেক্টরের শক্তি নিহিত রয়েছে চামড়াজাত দ্রব্য, চপ্পল, শিল্পে ব্যবহৃত দস্তানা ইত্যাদির উপর। এসব জিনিসের রপ্তানি বৃদ্ধি পাচ্ছে এবং ১৯৯৮ ও ১৯৯৯ সালে অনুষ্ঠিত "লেদার ইন্‌টেক্‌মার্ট" এ বৈদেশিক ক্রেতাদের অংশগ্রহণও বেশ ভাল ছিল। বিনিময়ে, আমাদের দিক থেকে এই রাজ্যের রপ্তানিকারকেরাও ১৯৯৮ সালের সেপ্টেম্বর মাসে ইটালির মিলানে অনুষ্ঠিত মেলায় অংশ নিয়েছিল। আমি সভাতে আনন্দের সঙ্গে ঘোষণা করছি যে চামড়ার "ডিজাইন স্টুডিও" চালু হয়েছে এবং এ রাজ্যের রপ্তানীকারক ও অতি ক্ষুদ্র উদ্যোক্তাদের প্রয়োজন মেটাচ্ছে। 'ইউ. এন্. ডি. পি."-র আর্থিক আনুকূল্য প্রাপ্ত ও UNIDO কর্তৃক নির্বাহিত জাতীয় চামড়া উন্নয়ন প্রকল্পটি এই রাজ্যে তার দ্বিতীয় পর্যায়ে প্রবেশ করেছে এবং আমাদের থেকে আর্থিক ও প্রশাসনিক, উভয়ই সক্রিয় সহায়তা পাচ্ছে।

২৫. বিপননে পৃষ্ঠপোষকতা প্রদানের উদ্দেশ্যে কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগ বিভিন্ন জাতীয় ও আন্তর্জাতিক মেলায় অংশগ্রহণ করেছে। এই বিভাগ কলকাতায় সর্বপ্রথম আন্তর্জাতিক বস্ত্র ও তৈরি পোষাক প্রদর্শনী করেছিল এবং এতে আন্তর্জাতিক ক্রেতারা অংশগ্রহণ করেছিলেন। নয়া দিল্লীতে অনুষ্ঠিত ভারত আন্তর্জাতিক শিল্প মেলা ১৯৯৮, কলকাতার আই. আই টি. এফ এবং দেশ ব্যাপি অনুষ্ঠিত হস্ত তাঁত ও হস্ত শিল্প মেলাগুলিতে এই বিভাগের অংশগ্রহণ আমি বিশেষভাবে উল্লেখ করতে চাই। এই বিভাগের সঙ্গে যুক্ত সংস্থাসমূহ জেলাস্তরে অনুষ্ঠিত বিভিন্ন প্রদর্শনীগুলিতে নিয়মিত অংশগ্রহণ করে।

২৬. রাজ্য থেকে বিভিন্ন জিনিসের রপ্তানি বৃদ্ধি কল্পে ইতিপূর্বে যে 'স্টেট্ এক্সপোর্ট

প্রমোশন বোর্ড' তৈরি হয়েছিল তাকে একটি সমিতিতে রূপান্তরিত করা হচ্ছে। এই পর্ষদ রপ্তানি সংক্রান্ত অনুসন্ধানসমূহ রপ্তানিকারকদের মধ্যে বিলি করে থাকে এবং পরামর্শ-পরিষেবা প্রদান করে।

২৭. ক্ষুদ্র-শিল্পসমূহ নতুন শিল্প প্রতিষ্ঠায় বা শিল্প চালু রাখতে যে নানা অসুবিধার সম্মুখীন হচ্ছে তার সমাধানের জন্য 'স্মল ইণ্ডাস্ট্রিজ ডেভ্লাপমেন্ট এজেন্সি' (সিডা) কে, ক্ষুদ্র শিল্পগুলিতে এক জানালা পরিষেবা ও পৃষ্ঠপোষকতা প্রদানের জন্য জোরদার করা হচ্ছে। উত্তর বঙ্গেও 'সিডা'র কাজকর্ম জোরদার করার জন্য পদক্ষেপ নেওয়া হয়েছে। জেলা শিল্প কেন্দ্রগুলি থেকে আরক্ষণ পরিষেবার সুবিধা দেওয়ার ক্ষুদ্র শিল্পাধিকারে যুগ্ম অধিকর্তাদের আঞ্চলিক দায়িত্ব দিয়ে শিলিগুড়ি, দুর্গাপুর ও বহরমপুরে পাঠানো হয়েছে।

২৮. ক্ষুদ্র-শিল্প স্থাপনের ইচ্ছুক উদ্যোক্তাদের পরিকাঠামোগত সুযোগ-এর ব্যবস্থা করতে বর্তমান শিল্প তালুকগুলি ঢেলে সাজানো ও উন্নয়নের কাজ এবং বেশ কয়েকটি নতুন তালুক স্থাপনের কাজ ক্ষুদ্র শিল্প নিগমের তত্ত্বাবধানে জোর কদমে চলছে। পাগলাডাঙ্গা রোড, ট্যাংরা এবং তারাতলা রোডে ১০৭৩ কাটা জমিতে পরিকাঠামো উন্নয়নের কাজ সফলভাবে এগিয়ে চলেছে এবং এ পর্যন্ত ৬০টি প্লট পরিবেশ-অনুকুল বহুমুখী শিল্প প্রতিষ্ঠার জন্য বন্টন করা হয়েছে। নতুন ব্যবসা প্রতিষ্ঠানকে স্থান দেওয়ার জন্য সিউড়ি বাণিজ্যিক কমপ্লেক্স-এ ২৪টি নতুন স্টল তৈরি করা হচ্ছে। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প থেকে, সেখানে শিল্প তালুক স্থাপনের জন্য, ৪.৩১ লক্ষ টাকা খরচে ১.৯২ একর-রে বেশি জমি পাওয়া গেছে।

২৯. পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প নিগম লিঃ আনুমানিক ৬.০২ কোটি টাকা খরচে ৩৮.১৭ কাঠা জমির উপর পাগলাডাঙ্গা রোডে অতি ক্ষুদ্র শিল্পসমূহকে সাহায্যের জন্য একটি গালা কমপ্লেক্স তৈরি করছে এবং সন্তোষপুর কালিকাপুরেও একটি পোষাক তৈরির কমপ্লেক্স স্থাপনের প্রস্তাব বিবেচনায় আছে। 'গারমেন্ট কমপ্লেক্সে'র ১৬.৪ একর জমি থেকে ৪.৯ একরেরও অধিক জমি, স্থানীয় সংখ্যা লঘু সম্প্রদায়ের আর্থিক উন্নতিকল্পে, "মাইনরিটি ডেভেলপমেন্ট অ্যান্ড ফিনান্সিয়াল কর্পোরেশন"-কে হস্তান্তর করার প্রস্তাব বিবেচনায় আছে।

৩০. তৈরি পোষাক কমপ্লেক্স, হোসিয়ারি কমপ্লেক্স, শক্তি-তাঁত কমপ্লেক্স, বস্ত্র কমপ্লেক্স এবং খাদ্য প্রক্রিয়াকরণ কমপ্লেক্স স্থাপনের জন্য বিভিন্ন পদক্ষেপ ইতিমধ্যেই নেওয়া আরম্ভ হয়েছে।

৩১. পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প নিগম লিঃ এর সহকারি সংস্থা পশ্চিমবঙ্গ প্রোজেক্টস লিঃ এই রাজ্যের প্রায় ২৫০টি সংস্থাকে এবং পাঞ্জাব ও উত্তর প্রদেশের সংস্থাকে ৬৫.৪৮

লক্ষ টাকা মূল্যের 'পালভারাইজড' চায়না ক্লে যোগান দিয়েছে।

৩২. মাননীয় সদস্যবৃন্দ জেনে আনন্দিত হবেন যে ১৯৯৭-৯৮ সালে এবং ১৯৯৯ সালের ডিসেম্বর পর্যন্ত গণবন্টন ব্যবস্থার মাধ্যমে ৮৩২.৩৫ লক্ষ টাকা মূল্যের 'ওয়েবসি' ডিটারেজেন্ট পাউডার বিক্রয় করা হয়েছে। যে সব ক্ষুদ্র শিল্প সংস্থা ডিটারজেন্ট পাউডার তৈরি করছে তাদের সাহায্য করার জন্য ১৯৯৮ এর ডিসেম্বরে 'ওয়েবসি প্লাস' ব্র্যান্ডের ডিটারজেন্ট পাউডার ও কেক চালু করা হয়েছে।

৩৩. পশ্চিমবঙ্গ সেরামিক ডেভেলপমেন্ট কর্পোরেশন লিঃ এর বেলঘরিয়া ইউনিটের আধুনিকীকরণের কাজ, যা ইতিমধ্যেই হাতে নেওয়া হয়েছে, তা শেষ হলে এই সংস্থার 'স্যানিটারি ওয়্যার' এর মাসিক উৎপাদন বৃদ্ধি পেয়ে ১১৮ মেট্রিক টন পর্যন্ত হবে।

৩৪. পশ্চিমবঙ্গ চার রকমের রেশম এর সব রকম যথা, স্বল্প পরিমাণে 'অ্যারি' ও 'মুগা' রেশম, বেশি পরিমাণে তুঁত ও তসরজাত রেশমসহ রেশম উৎপাদনে একটি ঐতিহ্যবাহী রাজ্য হওয়ার জন্য স্বাভাবিকভাবেই আমরা আরও উৎপাদন বৃদ্ধি এবং রেশম উৎপাদক, যারা বেশির ভাগই অর্থনৈতিক দিক থেকে অনগ্রসর শ্রেণীভুক্ত, তাদের আর্থিক উনয়নের জন্য উদ্বিগ্ন।

৩৫. ১৯৭৫ সালে যখন রেশম অধিকার কাজ আরম্ভ করে তখন তুঁত চাষ হত ১৩,৫০০ একরে এবং কাঁচা রেশমের উৎপাদন ছিল ৫৬৩ মেট্রিক টন।

৩৬. ১৯৯৭-৯৮ সালের শেষে, তুঁত চাষ সম্প্রসারিত হয়ে দাঁড়িয়েছে ৫৩,৩৯৫ একরে এবং কাঁচা রেশমের উৎপাদন দাঁড়িয়েছে ১,২৫৪ মেট্রিক টনে।

৩৭. সিল্ক রিয়ারার/রিলার/লাইসেন্সড সিড্ প্রিপেয়ারারদেরকে সম্প্রসারণ-পৃষ্ঠপোষকতা এবং প্রযুক্তিগত পরামর্শ, বাণিজ্যিক ভিত্তিতে গুণমান সমন্বিত উৎপাদনের উদ্দেশ্যে বেসিক রেশম কীট রক্ষণাবেক্ষণ সহায়ক হারে রোগমুক্ত রেশম কীটের বীজ যোগান দেওয়া, তুঁত গাছের গুণমান সমন্বিত 'জার্ম প্ল্যাজমা'' রক্ষণাবেক্ষণ ও সেগুলি সম্প্রসারণে প্রয়োজনে বংশ বিস্তার ঘটানো, রেশম কীট ও রেশম কীট পোষক গাছের রোগ নিবারণ ও নিয়ন্ত্রণ, বিপণন পোষকতা, তুঁত ছাড়া অন্যান্য রেশম চাষের উন্নয়ন, গুটি পোকার পরবর্তী কাজের উন্নয়ন (যেমন রীলিং, টুইস্টিং ইত্যাদি), চাষীদের, রীলারদের ও স্পিনার ইত্যাদির জন্য প্রশিক্ষণ, কর্মিদের জন্য 'রিফ্রেসার পাঠক্রমও সংগঠিত করা, সেরিকালচার আইনের রূপায়ণ, ব্যাঙ্ক ও অন্যান্য দপ্তরের সঙ্গে যোগাযোগ, চাষী, রীলার ইত্যাদির জন্য আথিক সহায়তা বা এই ধরনের নতুন প্রকল্প আরম্ভ করা এবং প্রধান প্রকল্পগুলি চালু রাখার জন্যই এটা সম্ভব হয়েছে।

৩৮. বর্তমানে ৩২টি রেশম সমবায় রয়েছে। এর মধ্যে মালদাহ্ ও মুর্শিদাবাদ জেলায় ৯টি সমিতির জন্য এন. সি. ডি. সি. থেকে ঋণের ব্যবস্থা করা সম্ভব হয়েছে। এই সব সমবায় রীলিং শিল্প ও মটকা স্পিনিং এর উন্নয়নের জন্য কাজ করছে।

৩৯. আমরা নবম পরিকল্পনার অধীনে কেন্দ্রীয় রেশম পর্ষদ প্রস্তাবিত অনুঘটক (ক্যাট্যালিটিক) উন্নয়ন প্রকল্পের মতো বেশ কয়েকটি নতুন প্রকল্প হাতে নিয়েছি। রেশম শিল্প অধিকার ১১টি প্রকল্প সনাক্ত করেছে এবং এই দপ্তর এই প্রকল্পগুলি অনুমোদনও করেছে। এসব প্রকল্প রূপায়ণ ১৯৯৮-৯৯ থেকে আরম্ভ হয়েছে।

৪০. ১৯৯৮-৯৯ সালে বৈদিশিক সহায়তা প্রাপ্ত "সেরি—২০০০" একটি নতুন প্রকল্পের সূচনা করা হয়েছে। এটি ভারত সরকার ও "সুইস এজেন্সি ফর ডেভেলপমেন্ট অ্যান্ড কোপারেশন" এর রেশম চাষ উন্নয়নের একটি সহযোগিতামূলক প্রকল্প। রাজ্য সরকারও প্রশাসনিক অনুমোদন দিয়েছে। প্রকল্পটি ১৯৯৭-৯৮ সালে আরম্ভ করা হয়েছে এবং মার্চ-২০০২ পর্যন্ত চলবে। গুণগতমান ও উৎপাদন বৃদ্ধির জন্য এর উপাদানগুলি উদ্ভাবনমূলক, যেমন উদ্ভিদ-রঞ্জক, উন্নত প্রণালী, এবং সরকারি বা বেসরকারি সংগঠন উভয় মাধ্যমেই রূপায়িত হতে পারে। এখন পর্যন্ত যথাক্রমে ৭টি ও ২টি প্রকল্প অনুমোদিত হয়েছে।

৪১. ১৯৯৮-৯৯ সালের শেষে তুঁত চাষের নেট 'ক্রম-বর্ধিষ্ণু জমি ৫৪,০০০ একর হবে বলে আশা করা যায়। ৪.৩২ লক্ষ কর্মীর কর্মসংস্থান হবে। দুর্ভাগ্যবশত জুলাই থেকে সেপ্টেম্বর, ১৯৯৮ এর সর্বনাশা বন্যার কারণে রোগ মুক্ত 'লেয়িং'-এর উৎপাদন বিঘ্নিত হয়েছে।

৪২. ১৯৯৯-২০০০ সালের কর্মসূচির অধীনে রয়েছে ১৫,০০০ একরে তুঁত চাষের আওতা সম্প্রসারণ, তসরে ৫০০ একর এবং মুগায় ৩০ একর ; ফলে কাঁচা রেশমের উৎপাদন ১,২৭৮ মেট্রিক টন হবে এবং অতিরিক্ত কর্মসংস্থান হবে ১২,০০০ জনের।

৪৩. রাজ্য সরকার পশ্চিমবঙ্গের হস্ত তাঁত, শক্তি-চালিত-তাঁত, হোসিয়ারি, তৈরি-পোষাকের উপর সব সময় গুরুত্ব আরোপ করেছে। হস্ত-তাঁত শিল্পের উপরই প্রধানত জোর দেওয়া হয়, এবং আমরা প্রখরভাবে সচেতন যাতে শক্তি-চালিত তাঁত, হস্ত তাঁত-জাত স্বতন্ত্র দ্রব্যগুলির মধ্যে অনুপ্রবেশ না করে, যেসব জিনিস বাইরে থেকে আসছে, যার মধ্যে ছাপানো গৃহসজ্জা থেকে শাল পর্যন্ত রয়েছে, সেগুলিই কেবল মাত্র উৎপাদনে মনোনিবেশ করে। হস্ত তাঁত বয়ন শিল্পীদের বহুমুখীকরণ এবং রপ্তানি সুযোগ গ্রহণের বিষয়েও আমরা সচেতন।

৪৪. বর্তমানে রাজ্যে ৩,৫০,৯৯৪টি তাঁত রয়েছে, যা ৬,৬৬,৫১৪ জন তাঁতি এবং প্রক্রিয়াকরণ ও অন্যান্য কাজে নিযুক্ত কর্মীর, পূর্ণ বা আংশিক সময়ের কর্মসংস্থান করে।

৪৫. আমরা হস্ত তাঁত বয়ন শিল্পীদের সমবায়ের আওতায় সংগঠিত করে আসছি এবং তাদের আর্থিক, কারিগরি ও বিপণন সহায়তা দিয়ে আসছি। উন্নয়ন ও কল্যাণমূলক প্রকল্পগুলি ছাড়াও, হস্ত তাঁত উন্নয়ন কেন্দ্র স্থাপন (এইচ. ডি. সি.) এবং উন্নত মানের রঞ্জক ইউনিট স্থাপন (কিউ. ডি. ইউ.)-এর কাজ হাতে নেওয়া হয়েছে এবং ডিসেম্বর ১৯৯৮ পর্যন্ত, ১৯৭টি এইচ. ডি. সি. ও. ৪০ টি কিউ. ডি. ইউ. মঞ্জুর করা হয়েছে।

৪৬. ১৯৯৭-৯৮ পর্যন্ত, ১,৮২,১৬৫ তাঁত, সমবায়ের আওতার মধ্যে আনা হয়েছে। ৩১. ১২. ৯৮-এ ৮০টি তাঁত বিহীন বয়ন শিল্পীদের নিয়ে গঠিত সমিতি সহ, ২,১৭২টি প্রাথমিক হস্ত তাঁত বয়ন শিল্পী সমবায় সমিতি ছিল। আশা করা যায় ১৯৯৯-২০০০ সালে আরও কিছু প্রাথমিক সমিতি পঞ্জিভূক্ত হবে।

৪৭. এই সব প্রাথমিক বয়ন শিল্পী সমবায় সমিতিসমূহকে অনুমোদিত হারে শেয়ার ক্যাপিটালে রাজ্যের অংশ গ্রহণের জন্য সহায়তা, শেয়ার ক্যাপিটালে ঋণ এবং কার্যকর মূলধন দেওয়া হয়।

৪৮. "তাঁত আধুনিকীকরণ" প্রকল্পের অধীনে হস্ত তাঁত-জাত জিনিসের গুণমান উন্নয়নের উদ্দেশ্যে প্রাথমিক বয়ন শিল্পী সমবায় সমিতিগুলিকে উনত তাঁত ও সরঞ্জামের যোগান দেওয়ার জন্য আর্থিক সহায়তা প্রদান করা হয়। তাঁত বিহীন বয়ন শিল্পীদের যৌথ কর্মশালা ও গুদাম নির্মাণ, এরকম আর একটি প্রকল্প এই রাজ্যে রূপায়িত হচ্ছে। প্রাথমিক বয়ন শিল্পী সমবায় সমিতিগুলি এবং রাজ্য স্তরের ৪টি সংগঠনকেও বিপণন উন্নয়নের সাহায্য হিসেবে সহায়তা প্রদান করা হয়। এই কর্মসূচিটি কেন্দ্রীয় সাহায্যপ্রাপ্ত প্রকল্প এবং ভারত সরকার যোগ্যতা নির্ণায়কগুলি কিছুটা সংশোধিত করে ১৯৯৯-২০০০ সাল পর্যন্ত প্রকল্পটি চালু রাখার সিদ্ধান্ত নিয়েছে। রাজ্য সরকারের দেয় অর্থ মঞ্জুর করা হয়েছে।

৪৯. 'ন্যাবার্ডের' হস্ত তাঁতে সুবিধাজনক সুদের হারে অর্থ প্রদানের সুযোগ যাতে প্রাথমিক বয়ন শিল্প সমবায় সমিতিগুলি নিজেরা গ্রহণ করতে পারে, সেজন্য রাজ্য সরকার এইসব সমিতির কার্যকর মূলধন খাতে ঋণের সুদের উপর সাহায্য হিসেবে ভরতুকির ব্যবস্থা করেছে। রাজ্য সরকার ১৯৯৮-৯৯ সালে ইতিমধ্যেই ৩ কোটি টাকা মঞ্জুর করেছে। বয়ন শিল্পীদের দক্ষতা উন্নয়নে এবং নির্ধারিত মান অনুযায়ী বস্ত্র সামগ্রী তৈরি করতে উৎসাহিত ও অনুপ্রাণিত করার উদ্দেশ্যে রাজ্য ও জেলা স্তরেও হস্ত-তাঁত প্রতিযোগিতা অনুষ্ঠিত হয়। ১৯৯৮-৯৯ সালে ৮০,৫০০ টাকা পুরস্কার হিসেবে মঞ্জুর করা

হয়েছে।

৫০. তাঁত বয়ন শিল্পীদের কল্যাণের জন্য বেশ কয়েকটি প্রকল্প রয়েছে। এই আর্থিক বছরে বার্ধক্য ভাতা প্রকল্পের অধীনে ১,৫৯০ জন বয়ন শিল্পীকে সুবিধা প্রদান করা হয়েছে। ১৯৯৮ সালের মার্চ মাস পর্যন্ত, ১৭,৪০৫ সংখ্যক (ক্রমবর্ধিষ্ণু) হস্ত-তাঁত বয়ন শিল্পীকে মিতব্যয়িতা তহবিল প্রকল্পের আওতায় আনা হয়েছে।

৫১. আমরা কেন্দ্রীয় সাহায্যপ্রাপ্ত প্রোজেক্ট প্যাকেজ প্রকল্পেরও রূপায়ণ করছি। ২,৬৭৫ জন বয়ন শিল্পীকে সুবিধা প্রদানের জন্য এখন পর্যন্ত ৫৪৬.২৫ লক্ষ টাকা প্রকল্প ব্যয় সমন্বিত ২৬টি প্রকল্প মঞ্জুর করা হয়েছে। এই প্রকল্পগুলির মধ্যে ১৮টিতে কেন্দ্রীয় ও রাজ্য, উভয় সরকারের অংশ, প্রায় ২১৫.৬৯৫ লক্ষ টাকা ১৯৯৮-এর ডিসেম্বর পর্যন্ত পেয়েছে এবং বিভিন্ন উপাদানসমূহ রূপায়ণের নানা স্তরে রয়েছে।

৫২. রপ্তানি যোগ্য জিনিসের উন্নয়ন ও তার বিপণনের একটি নতুন প্রকল্প পাঁচটি সমবায় সমিতির সঙ্গে নেওয়া হয়েছে ও কাজ আরম্ভ করে দেওয়া হয়েছে।

৫৩. বর্তমানে পশ্চিমবঙ্গে প্রায় ৫,৪৪০টি শক্তি চালিত তাঁতের মধ্যে ১,৪৮৪টি তাঁত ৯১টি শক্তি চালিত সমবায়ে অন্তর্ভুক্ত করা সম্ভব হয়েছে। সিদ্ধান্ত নেওয়া হয়েছে এ রাজ্যের তাঁত বয়ন শিল্পীদের স্বার্থে বিঘ্ন না ঘটিয়ে শক্তি চালিত তাঁত শিল্পকে উৎসাহিত করা হবে এ রাজ্যের শক্তি চালিত তাঁত দ্রব্যের বিরাট বাজার দখল করার উদ্দেশ্যে, নতুন ইউনিট স্থাপন করতে এবং চালু সংস্থাগুলিকে আধুনিক করতে। এই সেক্টরের উন্নয়নের জন অখন্ড (ইন্টিগ্রেটেড) শক্তি চালিত তাঁত 'কমপ্রেক্স' স্থাপনের বিষয়টিও বিবেচনা করা হচ্ছে।.কমন ওয়ার্কসেড' তৈরি করতে এবং আধুনিক তাঁত ও সরঞ্জাম জোগাড় করার জন্য আর্থিক সহায়তা দেওয়া হয় এবং ৩টি শক্তিচালিত তাঁত সমবায় সমিতি আধুনিক তাঁতের জন্য নিবন্ধভুক্ত হয়েছে।

৫৪. এ-রাজ্যের তৈরি পোষাক শিল্পের উন্নয়ন ও আধুনিকীকরণের জন্য প্রস্তাবিত তৈরি পোষাকের সামগ্রিক 'কমপ্লেক্স'-এর কথা আগেই উল্লেখ করা হয়েছে। এই রাজ্যে ৬১টি তৈরি পোষাক সমবায় সমিতি রয়েছে, হোসিয়ারি সমবায় রয়েছে ৬টি এবং ২,২৯১টি ইউনিট বুনন, কাটাই এবং প্রক্রিয়াকরণের কাজে নিযুক্ত, যাদের মধ্যে ১০টি 'কম্পোজিট'।

৫৫. "ন্যাশনাল ইনস্টিটিউট অফ ফ্যাশন টেকনোলজি"-এর একটি শাখা কলকাতায় স্থাপিত হয়েছে। রাজ্য সরকারের সহায়তা নিয়ে এই প্রতিষ্ঠান কাজ কর্ম করে চলেছে এবং রাজ্য সরকার প্রদত্ত লবণহ্রদের জমিতে এই সংস্থার নিজের বাড়ি তৈরির নির্মাণ কার্য আরম্ভ হয়েছে।

৫৬. হস্ত তাঁত ও বস্ত্র সেক্টরের সম্প্রসারণের জন্য প্রয়োজন নিবিড়-বিপণন এবং 'তন্তুজ' ও তন্তুশ্রী-র উপর প্রধান দায়িত্ব রয়েছে। এরা সবচেয়ে বড় ক্রেতা পশ্চিমবঙ্গ সরকারকে সরবরাহের সমন্বয় সাধন করে।

৫৭. পশ্চিমবঙ্গে সমবায় সেক্টরে ৩টি ও সরকারি সেক্টরে ৩টি সুতাকল রয়েছে। এর মধ্যে কংসাবতী সমবায় স্পিনিং মিল অ্যাক্রেইলিক সুতা তৈরিতে নিয়োজিত আছে। অন্যান্য মিলগুলি হস্ত চালিত, তাঁত, শক্তি চালিত তাঁত ও হোসিয়ারি শিল্পের জন্য 'হ্যাঙ্ক' সুতা এবং 'কোন' সুতা উৎপাদনের কাজে নিয়োজিত রয়েছে। উপরোক্ত সুতাকলগুলিতে নির্দিষ্ট মানের তুলা ন্যায্য মূল্যে সরবরাহ এবং উৎপাদিত সুতা বাজার দরে বিক্রি সুনিশ্চিত করার জন্য সরকার একটি 'কটন অ্যান্ড ইয়ার্ন/মনিটারিং কমিটি' গঠন করেছেন। এই কমিটির তদারকিতে উপরোক্ত মিলগুলিতে উৎপাদিত সুতা প্রধানত 'তন্তুজ' ও 'তন্তুশ্রী'-র মাধ্যমে বিক্রি করা হয়। ডিসেম্বর ১৯৯৮ পর্যন্ত তন্তুজ ও তন্তুশ্রী মিলে ৪১.৯৩ কোটি টাকার কাছাকাছি সুতা বিক্রয় করেছে। তাছাড়া, 'কোন ইয়ার্নের' একটি অংশ সরাসরি বাজারে বিক্রয়ের অনুমতি মিলগুলিকে দেওয়া হয়েছে। ৫টি মিলের বর্তমান মরশুমের সুতা উৎপাদনের সব তুলা 'কটন কর্পোরেশন অফ ইন্ডিয়া' থেকে ক্রয় করা হচ্ছে। আশা করা যায় এতে সুতা উৎপাদনের দক্ষতা বৃদ্ধি পাবে এবং এই সুতাকলগুলি নির্দিষ্ট মান বজায় রেখে সুতার অবিরাম উৎপাদন সারা বছর চালু রাখতে পারবে।

৫৮. ভারতে এবং দক্ষিণ পূর্ব এশিয়ারও বস্ত্রশিল্প এক সঙ্কট-জনক সময়ের মধ্যে দিয়ে যাচ্ছে। ক্রমাগত চাহিদা ও এইসব মিলে লোকসানের জন্য বিভিন্ন রাজ্যে ৩০ থেকে ৫০ শতাংশ সুতাকল তাদের দরজা বন্ধ করে দিয়েছে। পশ্চিম বাংলায় প্রায় ২২টি কটন সুতা কলের মধ্যে, ১৯৯৮-৯৯ সালে, প্রায় ৫০ শতাংশেরও বেশি বন্ধ হয়ে গেছে, কিন্তু লোকসান থাকলেও সরকারে অধীনস্থ ৬টি মিল হস্ত তাঁত, শক্তি চালিত তাঁত ও হোসিয়ারি শিল্পের প্রয়োজন মেটাতে এখনও চালু রয়েছে। এই প্রসঙ্গে আমাদের মিলগুলির ঋণকে ইকুইটিতে রূপান্তরের প্রস্তাব বিবেচনাধীন রয়েছে, কারণ এটা তাদের নবায়ন ও আধুনিকীকরণের জন্য আর্থিক প্রতিষ্ঠান থেকে তহবিল চাইতে সাহায্য করবে। অর্থনীতির আন্তর্জাতিক-করণ এবং কঠিন প্রতিযোগিতার জন্য, এই সব সুতাকলগুলি চালু রাখতে হলে, এদের নবরূপ দিতে হবে এবং আধুনিকীকরণ করতে হবে। ২০০৪ সাল নাগাদ 'মাল্টি ফাইবার এগ্রিমেন্ট' (এম. এফ. এ.) স্তর বিন্যাসের জন্য আমাদের সুতাকলগুলি এবং সাধারণভাবে বস্ত্র শিল্পকে, স্বদেশীয় ও রপ্তানি, উভয় বাজারেই, দারুণ প্রতিযোগিতার সম্মুখীন হতে হবে। এই বিভাগের সীমাবদ্ধ বাজেট বরাদ্দ সত্ত্বেও আমরা কারিগরি প্রতিবেদনের সম্ভাব্যতা সাপেক্ষে সম্ভবমত সহায়তা প্রদানের প্রস্তাব করছি।

৫৯. মন্দা সত্ত্বেও ১৯৯৭-৯৮ সালে কল্যাণী স্পিনিং লি ৩৪,৪৬,৪১৭ কে.জি. ওয়েস্ট

দিনাজপুর স্পিনিং মিল ৯,৭৩,৯২৬ কে. জি. ওয়েস্ট বেঙ্গল কোঅপারেটিভ স্পিনিং মিল ১২,৫২,৮৫৮ কে.জি., তাম্রলিপ্ত কোঅপারেটিভ স্পিনিং মিল ১৫,৬৮,৮৬০ কে.জি., কংসাবতী কোঅপারেটিভ স্পিনিং লি ৪,৭৯,১৫০ কে.জি. এবং ময়ূরাক্ষী কটন মিল ২,২৬,৩১৬ কে.জি. সুতা উৎপাদন করেছিল।

৬০. ইদানিং ভারত সরকার কোম, হোসিয়ারি এবং ক্রস রিল সুতার উপর আবগারি শুল্ক ৫.৭৫ শতাংশ থেকে বৃদ্ধি করে ৯.২০ শতাংশ করেছে। এটা সুতাকলগুলিকে প্রতিকূলভাবে প্রভাবিত করেছে। আমাদের সুতাকলগুলির দি বোর্ড অফ রিস্ট্রাকচারিং অ্যান্ড মনিটারিং, 'পলিয়েস্টার', 'ভিসকোস' এবং 'ব্লেন্ডেড ইয়ার্ন' বেশি উৎপাদনের জন্য পরামর্শ দিচ্ছে, কারণ এই সুতার চাহিদা বৃদ্ধি পেয়েছে এবং এই ধরনের জিনিসে অপেক্ষাকৃত কম আবাগরি শুল্ক রয়েছে।

৬১. এটা উপলব্ধি করা যেতে পারে যে জনসংখ্যার এক বিরাট অংশ এই দপ্তরের কাজের আওতাভুক্ত এবং তাই এই দপ্তরের প্রতিটি ক্ষেত্রে সমর্থন পাওয়া উচিত; সমস্ত শ্রেণীকে আমাদের কাজ সম্পর্কে অবহিত রাখতে, সঠিক মূল্যায়ন কার্যকর করার জন্য যত্ন নেওয়া হয়েছে। কাজকর্ম তদারক করতে, উপকৃতের তালিকা তৈরি করতে, নতুন প্রকল্পের রচনায় এবং নীতি নির্ধারণের সহায়তার জন্য বিভিন্ন অধিকারের জন্য রাজ্যস্তরে 'মনিটারিং কমিটি' রয়েছে। প্রতি জেলায় জেলা পরিষদের সভাধিপতির নেতৃত্বে জেলা স্তরে মনিটারিং কমিটি এবং বিভিন্ন ব্লক-স্তরের আলোচনা চক্র রয়েছে।

৬২. মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা কটি বলে আমি আমার ভাষণের সমাপ্তি টানছি এবং সংশ্লিষ্ট দাবির অধীনে প্রস্তাবিত ব্যয় অনুমোদনের জন্য এই সভার মাননীয় সদস্যদের সহযোগিতা কামনা করছি।

## DEMAND No. 74

**Major Heads : 2852—Industries (Closed and Sick Industries), 4858—Capital Outlay on Engineering Industries (Closed and Sick Industries), 4860—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 4875—Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 6858—Loans for Engineering Inudustries (Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Closed and Sick Industries)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the

Governor I beg to move that a sum of Rs. 6,72,05,000 be granted for expenditure under Demand No. 74, Major Heads : "2852—Industries (Closed and Sick Industries), 4858—Capital Outlay on Engineering Industries (Closed and Sick Industries), 4860—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 4875—Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 6858—Loans for Engineering Inudustries (Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Closed and Sick Industries)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 2,21,78,000 already voted on account)

(The Printed Budget Speech of Shri Mrinal Banerjee on Demand No. 74 was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৭৪ নং দাবির অধীনে "২৮৫২—শিল্প সমূহ (বন্ধ ও রুগ্ন শিল্প সমূহ) "৪৮৫৮—ইঞ্জিনিয়ারিং শিল্প সমূহে মূলধন বিনিয়োগ (বন্ধ ও রূগ্ন শিল্প সমূহ)", "৪৮৬০—ভোগ্যপণ্য শিল্পসমূহে মূলধন বিনিয়োগ (বন্ধ ও রূগ্ন শিল্প সমূহ)", "৪৮৭৫—অন্যান্য শিল্পে মূলধন বিনিয়োগ (বন্ধ ও রূগ্ন শিল্প সমূহ) "৬৮৫৮— ইঞ্জিনিয়ারিং শিল্প সমূহকে ঋণ (বন্ধ ও রুগ্ন শিল্পসমূহ)" ও "৬৮৬০—ভোগ্যপণ্য শিল্পসমূহকে ঋণ (বন্ধ ও রূগ্ন শিল্প সমূহ)"—এই মুখ্যখাতগুলির ব্যয় নির্বাহের জন ৬,৭২,০৫,০০০ (ছয় কোটি বাহাত্তর লক্ষ পাঁচ হাজার) টাকা মঞ্জুর করা হউক। ইতিমধ্যে ২,২১,৭৮,০০০ (দুই কোটি একুশ লক্ষ আটাত্তর হাজার) টাকা উক্ত অর্থাঙ্কের মধ্যে ধরা হয়েছে।

২। মহাশয়, আমি এই প্রস্তাব উত্থাপন করে উল্লেখ করতে চাই যে, শিল্প পুনর্গঠন দপ্তর ১৯৭১ সাল থেকেই প্রাথমিক কর্তব্য হিসাবে এই রাজ্যের সরকারি ও বেসরকারি বন্ধ ও রুগ্ন শিল্প পুনর্গঠনের কাজে নিয়োজিত। ১৯৮১ সন থেকেই যখন এই দপ্তরটি বন্ধ ও রুগ্ন শিল্প দপ্তর থেকে বর্তমান নামে পরিবর্তিত হয়, আরও ব্যাপকভাবে শিল্প পুনর্গঠনের কাজে অভিনিবেশ করে। ইদানিং এই দপ্তর বড় ও মাঝারি শিল্প সংস্থা ছাড়াও, পশ্চিমবঙ্গ সরকারের কুটির ও ক্ষুদ্রশিল্প দপ্তরের সাথে পরামর্শক্রমে নির্ধারিত কিছু রুগ্ন কুটির ও ক্ষুদ্রশিল্প সংস্থারও পুনরুদ্ধারকল্পে প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করেছে।

পরিচালন কাঠামোকে পুনর্বিন্যাস ও বলিষ্ঠকরণ, শ্রমিক-পরিচালক সম্পর্কের উন্নতিসাধন এবং শিল্প সম্পদের ক্রমাগত উৎপাদনশীল ব্যবহার সুনিশ্চিত করা ছাড়াও কিছু সুযোগ-সুবিধাসম্বলিত 'প্যাকেজ' প্রবর্তনের মাধ্যমে বন্ধ ও রুগ্ন শিল্পসমূহকে পুনরুজ্জবিত করাই আমাদের "শিল্প পুনর্গঠন" কর্মসূচির মূল ভিত্তি।

৩। মাননীয় সদস্যগণকে আমি স্মরণ করিয়ে দিতে চাই যে, গত বছরের বাজেট ভাষণে আমি উল্লেখ করেছিলাম যে দপ্তর পুনর্বিন্যাসের প্রয়াসে আমরা এই দপ্তরের অধীন ১৩টি সংস্থাকে রাষ্ট্রায়ত্ত উদ্যোগ সংস্থা (পাবলিক এন্টারপ্রাইসেস) দপ্তরের অধীনে নিয়ে যাব এবং এই অনুদানের অন্তর্ভুক্ত ব্যয়বরাদ্দ, যা এই ১৩টি সংস্থার পক্ষে প্রযোজ্য, তা রাষ্ট্রায়ত্ত উদ্যোগ সংস্থা (পাবলিক এন্টারপ্রাইসেস) দপ্তরের ৯২ নং অনুদানের অন্তর্ভুক্ত করব যাতে করে এই দপ্তর রাজ্যের বিস্তৃত শিল্পরুগ্নতার বিভিন্ন জটিল বিষয়গুলির ক্ষেত্রে সক্রিয় ভূমিকা পালনের চেষ্টাকে কেন্দ্রীভূত করতে পারে। মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে, এ কাজটি আমরা ইতিমধ্যেই সম্পন্ন করেছি এবং এই দপ্তর রাজ্যের বন্ধ ও রুগ্ন শিল্প সংস্থাগুলির পুনরুজ্জীবনের লক্ষ্যে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণের অভিপ্রায়ে শিল্প-রুগ্নতার বিভিন্ন দিকগুলির উৎসমুখ চিহ্নিতকরণের প্রক্রিয়া শুরু করেছে।

৪। মহাশয়, শিল্পরুগ্নতা প্রতিহত করার অন্যতম পদক্ষেপ হিসাবে সরকার ১৯৭২ সালের পশ্চিমবঙ্গ শিল্প উপশম (বিশেষ সংস্থান বিধি) আইন অনুসারে রুগ্ন শিল্প সংস্থাগুলিকে সচল রাখার প্রয়াস গ্রহণ করেন। আর এই আইনবলেই সংশ্লিষ্ট সংস্থাগুলিকে "রিলিফ আন্ডারটেকিং' হিসাবে ঘোষণার মাধ্যমে প্রয়োজনীয় সহায়তা প্রদান অব্যাহত রাখা হয়। ১৯৯৮-৯৯ সালে এরকম ২৭টি সংস্থাকে "রিলিফ আন্ডারটেকিং" ঘোষণা করে সচল রাখতে সমর্থ হয়েছে এবং ২৭,৯০৪ জন শ্রমিকের কর্মসংস্থানের নিরাপত্তা সুনিশ্চিত করতে পেরেছে। ভবিষ্যতেও আমরা এই নীতি অনুসরণ অব্যাহত রাখব, তবে এই ধরনের সাহায্য প্রদানের ক্ষেত্রে অধিকতর গুরুত্ব দেওয়া হবে সেই সমস্ত শিল্প সংস্থাকে যারা এই ধরনের সাহায্য কাজে লাগিয়ে পুনরুজ্জীবনের উল্লেখযোগ্য স্তরে নিজেদের উন্নীত করতে সক্ষম হবে। মাননীয় সদস্যবৃন্দ, আমরা এই আইনের কিছু পরিবর্তন করতে চাই যাতে যোগ্যতার মাপকাঠিগুলি আরও নমনীয় হয় এবং ত্রাণ-উদ্যোগ মর্যাদাভোগের উচ্চসময়সীমা এমনভাবে বেঁধে দেওয়া যায় যাতে যে সংস্থাগুলি এই সুবিধা ভোগ করছেন তারা তাদের অরক্ষিত পাওনাদারদের সম্পর্কে তাদের দায়সমূহ লক্ষণীয়ভাবে কমাতে পারেন।

৫। মহাশয়, বন্ধ ও রুগ্ন শিল্প সংস্থাগুলির ক্ষেত্রে শিল্প ও আর্থিক পুনর্গঠন পর্যদ (বি. আই. এফ. আর.) অনুমোদিত প্রকল্পসমূহ যাতে যথাযথভাবে রূপায়িত হয় এবং সংশ্লিষ্ট ইউনিটগুলি যাতে প্রকৃত অর্থেই সচল হতে পারে সেক্ষেত্রে শিল্প পুনর্গঠন দপ্তর

মূল সংযোগকারির ভূমিকা পালন করে থাকে। এই প্রসঙ্গে আমি উল্লেখে করতে চাই যে, এই পর্যন্ত কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত সংস্থাসহ মোট ১৭১টি শিল্প সংস্থার পুনরুজ্জীবন সংক্রান্ত বিষয়ে শিল্প ও আর্থিক পুনর্গঠন পর্ষদের সঙ্গে আলোচনা করা হয়েছে। ১৯৯৮ সালের ডিসেম্বর পর্যন্ত ঐ পুনর্গঠন পর্ষদ ৩৬টি শিল্প সংস্থার পুনরুজ্জীবন প্রকল্প অনুমোদন করেছেন। ঐ প্রকল্প অনুযায়ী সংশিষ্ট সংস্থাগুলিকে বকেয়া বিক্রয় কর মকুব করা হয়েছে। আমাদের অবস্থান হল—পুনরুজ্জীবন প্রকল্পগুলির সঙ্গে রূপায়ণের স্তরে আরও নিবিড়ভাবে যুক্ত হওয়া এবং শিল্প ও আর্থিক পুনর্গঠন পর্ষদ (বি. আই. এফ. আর.)-এর সঙ্গে নিরন্তর আলোচনা চালিয়ে যাওয়া। বি. আই. এফ. আর. অনুমোদিত প্রকল্পসমূহের সঠিক রূপায়ণ সুনিশ্চিত করা এবং তদারকি জোরদার করাও আমাদের অন্যতম অগ্রাধিকার।

৬। মহাশয়, বন্ধ ও রুগ্ন শিল্প সংস্থাগুলির পুনরুজ্জীবনের জন্য সরকারি উৎসাহ প্রকল্পের অন্তর্ভুক্ত বিভিন্ন সুযোগ-সুবিধা প্রদানের ক্ষেত্রে এই দপ্তর সমন্বয়কারির ভূমিকাও পালন করে। ডিসেম্বর ১৯৯৮ পর্যন্ত, ৩০টি রুগ্ন শিল্পকে পশ্চিমবঙ্গ উৎসাহ প্রকল্প, ১৯৯৩-এর অন্তর্ভুক্ত বিভিন্ন সুযোগ-সুবিধা দেওয়া হয়েছে। মাননীয় সদস্যগণ নিশ্চয় অবগত আছেন যে, পশ্চিমবঙ্গ উৎসাহ প্রকল্প, ১৯৯৩-এর পরিবর্তে ১৯৯৯-২০০০ আর্থিক বছরে একটি নতুন উৎসাহ প্রকল্প প্রবর্তিত হবে যার উদ্দেশ্যে হল—নতুন/প্রসারিত শিল্প সংস্থাগুলিকে আরও বেশি করে সুযোগ-সুবিধা প্রদান করা এবং এই সুযোগ-সুবিধা পাওয়ার জন্য প্রণালীসমূহ যুক্তিসঙ্গতভাবে পুনর্বিন্যাস করা। এযাবৎকাল এই দপ্তর রুগ্ন শিল্প সংস্থাগুলিকে পুনরুজ্জীবিত করার জন্য পশ্চিমবঙ্গ সরকারের উৎসাহ প্রকল্প, ১৯৯৩-এর বিধানবলীকেই অনুসরণ করেছে। আমরা মনেকরি, নতুন শিল্প/শিল্পায়ন-এ সমস্যা রুগ্ন শিল্প/শিল্প পুনর্গঠন-এর সমস্যা থেকে সম্পূর্ণ ভিন্নতর ; এ কারণে সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে রুগ্ন শিল্প সংস্থাগুলির পুনরুজ্জীবণ ও পুনর্বাসন প্রক্রিয়া সংহত করার লক্ষ্যে একটি পূর্ণাঙ্গ ও ব্যাপক কর্মসূচি গ্রহণ করতে হবে। বিভিন্ন বণিকসভা, কনফেডারেশন অফ ইন্ডিয়ান ইন্ডাস্ট্রিস (সি. আই. আই.), শিল্পবিশেষজ্ঞ, শিক্ষাবিদ এবং অন্যান্য সরকারি দপ্তরগুলিকে যুক্ত করে শিল্প প্রতিনিধিদের সাথে আলোচনা সাপেক্ষে এই ব্যাপক কর্মসূচি প্রণয়নের কাজ শুরু করা হয়েছে। আমরা মনেকরি, নতুন শিল্প গড়ে তোলার যে অভিনব এবং উদারনৈতিক উৎসাহ প্রকল্প চালু করার কথা ঘোষিত হয়েছে, তা অত্যন্ত নমনীয় ও প্রয়োজনভিত্তিকভাবে শিল্প পুনরুজ্জীবনের ক্ষেত্রে ইতিবাচকভাবে সাহায্য করবে। আশা করা যায় যে, ১৯৯৯-২০০০ আর্থিক বছরের শুরুতেই আমাদের নিজস্ব উৎসাহ প্রকল্পগুচ্ছ চালু করা সম্ভব হবে।

৭। মহাশয়, বন্ধ ও রুগ্ন শিল্প সংস্থাগুলির উদ্বৃত্ত জমি বিক্রি সংক্রান্ত বিষয়টি দেখার শিল্প পুনর্গঠন দপ্তরের উপর বর্তেছে। বস্তুতপক্ষে এই দায়িত্ব শিল্প পুনর্গঠন

প্রক্রিয়ার ধারাবাহিক অগ্রগতির একটি অভিনব দিগন্তের উন্মোজন করেছে। এই প্রসঙ্গে উদাহরণস্বরূপ উল্লেখ করা যেতে পারে যে, জয় ইঞ্জিনিয়ারিং লিমিটেড কোম্পানি এবং ই. এম. সি. লিমিটেড কোম্পানির পুনরুজ্জীবন ও পরিস্থাপন কর্মসূচি বাস্তবায়নের লক্ষ্যে সংশ্লিষ্ট সংস্থা-দুটির উদ্বৃত্ত জমি বিক্রির কর্মসূচি গৃহীত হয়েছে।

৮। মাননীয় সদস্যগণের নিশ্চয়ই স্মরণে আছে যে ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের সাথে পরামর্শক্রমে নির্বাচিত কয়েকটি রুগ্ন ক্ষুদ্রশিল্প পুনরুজ্জীবনের দায়িত্বও এই দপ্তরের ওপর ন্যস্ত হয়েছে। এই কাজটি আমরা আন্তরিকতার সঙ্গে শুরু করেছি।

৯। মাননীয় সদস্যগণ শুনে খুশি হবেন যে, নিবিড় কর্মসূচির অঙ্গ হিসাবে রুগ্ন শিল্প সংস্থাগুলি যাতে পরিপূর্ণভাবে উজ্জীবিত হতে পারে তার জন্য মধ্যবর্তী সংশোধনী সুপারিশসহ প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। গৃহীত পদক্ষেপসমূহ নিশ্চিতভাবেই এই সংকেত দেয় যে রাজ্যের শিল্পরুগ্নতা মোকাবিলায় এই দপ্তর সক্রিয় ভূমিকা পালন করছে।

১০। মাননীয় সদস্যগণকে আমি আরও স্মরণ করিয়ে দিতে চাই যে গত বছরের বাজেট ভাষণে আমি উল্লেখ করেছিলাম যে, রাজ্যের যে সমস্ত রুগ্ন শিল্প সংস্থাগুলিকে বি. আই. এফ. আরের আওতায় আনা যায়নি, বিশেষ করে যেগুলি ক্ষেত্রে রুগ্নতার লক্ষণগুলি সবেমাত্র স্পষ্ট হতে শুরু করেছে সেইসব ক্ষেত্রে, বিভাগীয় উদ্যোগ ও দক্ষতাকে যথার্থভাবে কাজে লাগাব। এই কর্মসূচিকে আমরা আন্তরিকভাবেই গ্রহণ করেছি।

১১। মহাশয়, উপরের ৯ এবং ১০ নং অনুচ্ছেদে বর্ণিত ভূমিকাগুলি যাতে পালন করা যায় তার জন্য এই দপ্তর একটি প্রয়োজনভিত্তিক শিল্প পুনর্গঠন নিগম স্থাপনের চূড়ান্ত রূপ প্রদান করছে। এই নিগম প্রতিষ্ঠিত হলে রাজ্যের শিল্পরুগ্নতার সমস্যাগুলির প্রতি মনোনিবেশ করার জন্য পেশাদারি মনোভাব সূচিত হবে। এই নিগমের অপরিহার্যতা এই কারণেই যে, এই দপ্তরের কোনও অধিকরণ বা ডিরেক্টরেট নেই যার দ্বারা রাজ্যের রুগ্ন শিল্পের সমস্যাগুলো সঠিকভাবে পর্যালোচনা করা যায় বা তার পেশাদারি দক্ষতা কাজে লাগিয়ে সমস্যাগুলি মোকাবিলা করা সম্ভব হয়। প্রস্তাবিত শিল্প পুনর্গঠন নিগম বা ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন কর্পোরেশনের প্রাথমিক কাজ হবে এই রাজ্যের শিল্পরুগ্নতা-সম্পর্কিত একটি তথ্যভান্ডার স্থাপন এবং রুগ্ন শিল্প সংস্থাসমূহের শ্রেণীবিভক্তিকরণ যথা ঃ

(ক) সেই সকল প্রতিষ্ঠান যাদের কিছুতেই পুনরুজ্জীবিত করা সম্ভব নয়, (খ) সেই সকল প্রতিষ্ঠান যাদের আংশিকভাবে পুনরুদ্ধার করা সম্ভব এবং (গ) যাদের ক্ষেত্রে পরিপূর্ণ পুনরুজ্জীবন সম্ভব। দপ্তরের আধিকারিক ও কর্মিবৃন্দকে কম্পিউটার প্রশিক্ষণ প্রদানের কর্মসূচি গ্রহণ করা হয়েছে। অধিকন্তু কাজের পরিবেশ আধুনিকীকরণ ও

উন্নীতকরণের লক্ষ্যে কমপিউটার ব্যবস্থা সংস্থাপন, কর্মপদ্ধতির সরলিকরণ এবং পরিচালন ব্যবস্থার উৎকর্ষসাধনের দিকগুলিকে অগ্রাধিকার দেওয়া হয়েছে। আশা করা যায় পূর্বের অুচ্ছেদগুলিতে বর্ণিত লক্ষ্য পূরণে এই সমস্ত পদক্ষেপগুলি যথেষ্ট সহায়ক হবে।

১২। মাননীয় সদস্যগণ অনুধাবন করবেন যে, এই দপ্তরের পরিকল্পিত কাজের পরিধি উত্তরোত্তর বৃদ্ধি পাবে এবং রাজ্যের শিল্পরুগ্নতার কারণগুলি আরও গভীরভাবে পর্যালোচনা ও সমীক্ষার কাজে মনোনিবেশ করার ক্ষেত্র প্রসারিত করবে।

১৩। মহাশয়, এই কথাগুলি বলে আমি ১৯৯৯-২০০০ সালে এই রাজ্যের বন্ধ ও রুগ্ন শিল্প সংস্থাগুলির পুনরুজ্জীবন ও পুনর্বাসনের জন্য যে ব্যয় বরাদ্দের দাবির জন্য প্রস্তাব করেছি, তা মঞ্জুর করার আবেদন জানাচ্ছি।

## DEMAND No. 75

### Major Head : 2852—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries and food & Beverages)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 129,43,47,000 be granted for expenditure under Demand No. 75, Major Head : "2852—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries and food & Beverages)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 42,71,35,000 already voted on account)

(The Printed Budget Speech of Shri Bidyut Ganguly on Demand No. 75 was taken as read alongwith the Budget Speech on Demand Nos. 24, 53.)

## DEMAND No. 76

### Major Head : 2853—Non-Ferrous Mining and Metallurgical Industries

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,14,95,000 be granted for

expenditure under Demand No. 76, Major Head : "2853—Non-Ferrous Mining and Metallurgical Industries" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 1,03,93,000 already voted on account)

(The Printed Budget Speech of Shri Bidyut Ganguly on Demand No. 76 was taken as read alongwith the Budget Speech on Demand No. 24, 53.)

**DEMAND No. 77**

**Major Head : "3051—Ports and Lightohouses**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,34,69,000 be granted for expenditure under Demand No. 77, Major Head : "3051—Ports and Lighthouses" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 77,45,000 already voted on account)

(The Printed Budget Speech of Shri Subhas Chakraborty on Demand No. 77 was taken as read alongwith the Budget Speech on Demand No. 12.)

**DEMAND No. 78**

**Major Head : "3053—Civil Aviation**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,26,63,000 be granted for expenditure under Demand No. 78, Major Head : "3053—Civil Aviation" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 41,79,000 already voted on account)

(The Printed Budget Speech of Shri Subhas Chakraborty on Demand No. 78 was taken as read along with the Budget Speech on Demand No. 12 & 77.)

## DEMAND No. 79

### Major Heads : 3054—Roads and Bridges and 5054—Capital Outlay on Roads and Bridges

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 742,75,05,000 be granted for expenditure under Demand No. 79, Major Heads : "3054—Roads and Bridges and 5054—Capital Outlay on Roads and Bridges", during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 297,10,02,000 already voted on account)

(The Printed Budget Speech of Shri Kshiti Goswami on Demand No. 79 was taken as read alongwith the Budget Speech on Demand No. 25.)

## DEMAND No. 80

### Major Heads : 3055—Road Transport, 3056—Inland Water Transport, 5055—Capital Outlay on Road transport, 5056—Capital Outlay on Inland Water Transport and 7055—Loans for Road Transport

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 228,86,03,000 be granted for expenditure under Demand No. 80, Major Heads : "3055—Road Transport, 3056—Inland Water Transport, 5055—Capital Outlay on Road Transport, 5056—Capital Outlay on Inland Water Transport and 7055—Loans for Road Transport" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 75,52,39,000 already voted

on account)

(The Printed Budget Speech of Shri Subhas Chakraborty on Demand No. 80 was taken as read alongwith the Budget Speech on Demand Nos. 12, 77, & 78.)

## DEMAND No. 81

### Major Head : 7075—Loans for Other Transport Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 6,50,00,000 be granted for expenditure under Demand No. 81, Major Head : "7075—Loans for Other Transport Services" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 2,14,50,000 already voted on account)

(The Printed Budget Speech of Shri Subhas Chakraborty on Demand No. 81 was taken as read along with the Budget Speech on Demand No. 12, 77, 78 & 80.)

## DEMAND No. 82

### Major Head : 3425—Other Scientific Research

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 8,53,000 be granted for expenditure under Demand No. 82, Major Head : "3425—Other Scientific Research" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 2,81,000 already voted on account)

(The Budget Speech of Shri Manabendra Mukhopadhyay on Demand No. 82 was taken as read alongwith the Budget Speech on Demand No. 89.)

## DEMAND No. 83

### Major Head : 3451—Secretariat—Economic Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 40,46,00,000 be granted for expenditure under Demand No. 83, Major Head : "3451—Secretariat—Economic Services" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 13,35,18,000 already voted on account)

(The Printed Budget Speech of Dr. Sankar Kumar Sen on Demand No. 83 was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব রাখছি যে, ৮৩ নং অভিযাচনের অধীন মুখ্যখাত নং "৩৪৫১—সেক্রেটারিয়েট—ইকনমিক সার্ভিস" সম্পর্কে বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ব্যয় নির্বাহের জন্য মোট ২,৭০,০০,০০০ (দুই কোটি সত্তর লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। এই পরিমাণটুকু ৮৩ নং অভিযাচনের অংশ বিশেষ। অভিযাচনের বাকি অংশের প্রস্তাব রাখবেন উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়।

২। প্রসঙ্গত উল্লেখ করা যেতে পারে যে, নবম পরিকল্পনার প্রথম বছরে এই বিভাগ পশ্চিমবঙ্গে বিজ্ঞান ও প্রযুক্তির প্রয়োগকে জনমুখী করার ব্যাপারে বেশ কয়েকটি পদক্ষেপ নিয়েছেন। এর মধ্যে প্রধান কাজগুলি হল গবেষণার মাধ্যমে বিজ্ঞান উন্নয়ন, কুসংস্কারের বিরুদ্ধে কাজ করার মাধ্যমে বিজ্ঞান জনপ্রিয়করণ, বিজ্ঞান ও প্রযুক্তির প্রয়োগে দক্ষতা সৃষ্টি ও কর্মসংস্থান এবং গবেষণাগার থেকে অর্থনৈতিক ক্ষেত্রে প্রযুক্তিকে নিয়ে যাওয়া ইত্যাদি। রাজ্যের সুসংগঠিত পঞ্চায়েতব্যবস্থা এবং গণবিজ্ঞান সংগঠনগুলির মাধ্যমেই এই কাজ করা সম্ভব হয়েছে। এই প্রচেষ্টাকে মাটির আরও কাছে পৌছে দেওয়ার লক্ষ্যে জেলা বিজ্ঞান ও প্রযুক্তি কমিটিগুলি গঠিত হয়েছে। কিন্তু সামনে এখনও দীর্ঘপথ পড়ে রয়েছে।

৩। আগামী আর্থিক বছরে, আমরা এই প্রচেষ্টাকে আরও সুসংবদ্ধ চেহারা দিতে আগ্রহী। শুরুতেই আমরা এই বিভাগকে জেলাস্তরের পরিকল্পনা কাঠামোর অন্তর্ভুক্ত করেছি।

অন্যদিকে শিল্প ও গবেষণাগারের সমন্বয় বাড়ানোর বিষয়ে আমরা কিছু অর্থবহ পদক্ষেপ নিয়েছি। উদাহরণস্বরূপ, অষ্টম পরিকল্পনায় কলেজস্তরে গবেষণা প্রকল্পের মাধ্যমে রাজ্যের বিভিন্ন জেলায় প্রাপ্ত ভেষজ এবং সুগন্ধ উৎপাদক গাছগাছড়ার একটি সংকলন তৈরি করার কাজ প্রায় শেষ হয়ে এসেছে। আমরা এখন একদিকে এই গাছগুলির চাষ এবং অন্যদিকে শিল্পে তার ব্যবহার বাড়াতে চাই যাতে কৃষি এবং শিল্প একই সঙ্গে উপকৃত হয়। কৃষিজ দ্রব্যের নিম্নমূল্যে বিক্রয়ের মতো ঘটনা কমানোর জন্য উৎপাদিত দ্রব্য সংরক্ষণের ব্যবস্থার সম্প্রসারণ প্রয়োজন, ইতিমধ্যেই আমরা "শূন্য শক্তি হিমঘর" নামক একটি সুবিদিত প্রযুক্তির প্রয়োগে পরীক্ষামূলক মাপে সাফল্য পেয়েছি। পরবর্তী বছরে আমরা এই প্রকল্প আরও বৃহত্তর মাপে রূপায়িত করতে আগ্রহী। এরফলে স্বল্প ব্যয়ে কৃষিজ দ্রব্য নষ্ট হওয়ার পরিমাণকেও কমিয়ে আনা যাবে। সুতরাং নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনার দ্বিতীয় বছর অর্থাৎ ১৯৯৯-২০০০ আর্থিক বছরে অষ্টম পরিকল্পনায় শুরু করার কাজেরই ধারাবাহিক সম্প্রসারণের লক্ষ্য রয়েছে।

৪। ১৯৯৭-৯৮ সালে এই বিভাগের প্রধান কাজকর্ম এবং ১৯৯৯-২০০০ সালের প্রস্তাবিত কর্মসূচি নিচে দেওয়া হল—

(ক) **বিজ্ঞান উন্নয়ন**—এই বিভাগ ১৯৯৮-৯৯ সালে বিশ্ববিদ্যালয়, গবেষণা প্রতিষ্ঠান এবং কলেজগুলিতে বেশ কিছু গবেষণা ও উন্নয়ন প্রকল্প মঞ্জুর করেছেন। প্রযুক্তি হস্তান্তরের ব্যাপারে উল্লেখযোগ্য চেষ্টা করা হয়েছে এবং ৮টি ক্ষেত্রে চিহ্নিত করে অনুমোদন করা হয়েছে। এই কর্মসূচি ১৯৯৯-২০০০ সালে চালু রাখার প্রস্তাব দেওয়া হয়েছে।

(খ) **বিজ্ঞান জনপ্রিয়করণ**—১৯৯৮-৯৯ সলে অনেকগুলি সংগঠনকে বিজ্ঞান জনপ্রিয়করণের কাজে আর্থিক সহায়তা দেওয়া হয়েছে। মোট ৪৩টি বিজ্ঞান জনপ্রিয়করণ অনুষ্ঠান প্রধানত গ্রামাঞ্চলে সংগঠিত হয়েছে। মোট ৮২টি "বিদ্যালয়স্তরের বিজ্ঞান সমীক্ষা ও গবেষণা প্রকল্প"-কে আর্থিক সহায়তা দেওয়া হয়েছে।

এই কর্মসূচি ১৯৯৯-২০০০ সালেও চালু রাখার প্রস্তাব দেওয়া হয়েছে।

(গ) **পরীক্ষামূলক প্রয়োগ এবং প্রদর্শন সহ মাঠের প্রকল্প (Field Projects)**—(১) কলকতা বিশ্ববিদ্যালয় এবং দক্ষিণ চব্বিশ পরগনা জেলা পরিষদের যৌথ উদ্যোগে "সুগন্ধি গাছের চাষ এবং প্রক্রিয়াকরণ"-এর উপর একটি প্রকল্প ইতিমধ্যে শুরু করা হয়েছে। এটি একটি সমাজভিত্তিক পরীক্ষামূলক এবং চালু প্রকল্প, আগামী আর্থিক বছরেও (১৯৯৯-২০০০) এই প্রকল্পটি চালু রাখার প্রস্তাব দেওয়া হয়েছে।

(২) **প্রযুক্তি প্রদর্শন কেন্দ্র**—ব্যবহারকারিদের যথোপযুক্ত প্রযুক্তির সঙ্গে পরিচয় করিয়ে দেওয়ার উদ্দেশ্যে এই বিভাগ কিছু প্রযুক্তি প্রদর্শন কেন্দ্র স্থাপনের জন্য ইতিমধ্যে প্রাথমিক কাজ শুরু করেছে। ভারতের বিভিন্ন প্রান্তের গবেষণা ও অন্যান্য সংস্থাধারা উদ্ভাবিত বিভিন্ন প্রযুক্তি এই প্রদর্শন কেন্দ্রগুলিতে রাখা হবে। আগামী আর্থিক বছরে (১৯৯৯-২০০০) এরকম ৩টি (তিনটি) প্রযুক্তি প্রদর্শন কেন্দ্র স্থাপনের প্রস্তাব রাখা হয়েছে।

(৩) **একটি পরীক্ষামূলক প্রয়োগের কাজ**—"পশুচর্ম ছাড়াবার উৎসেচক", পশ্চিমবঙ্গ কেমিক্যাল ইন্ডাস্ট্রিজ ও সেন্ট্রাল লেদার রিসার্চ ইনস্টিটিউটকে দেওয়া হয়েছে।

(৪) "শ্বেতীর একটি কার্যকর প্রতিষেধক হিসাবে ব্যবহারের জন্য হাসপাতালে প্রাপ্ত বর্জ্য পদার্থ মানবদেহের গর্ভফুলের (Human Placenta) হাইড্রো অ্যালকোহলিক নির্যাসের রাসায়নিক পরীক্ষ" নামে একটি গবেষণা প্রকল্প ইন্ডিয়ান ইনস্টিটিউট অফ কেমিক্যাল বায়োলজির পক্ষে মঞ্জুর করা হয়েছে। ভারত সরকারের ড্রাগ কন্ট্রোলারের অনুমতি সাপেক্ষে কলকাতা মেডিক্যাল কলেজে মানবদেহের উপর এই প্রতিষেধকের পরীক্ষামূলক প্রয়োগ শুরু করা হয়েছে।

উপরোক্ত দুটি বস্তুরই প্রয়োজনীয় পেটেন্টের জন্য আবেদন করা হয়েছে।

(ঘ) **দূর সংবেদন কেন্দ্র**—এই বিভাগের দূর সংবেদন কেন্দ্রে পরিকল্পনা ও উন্নয়নের জন্য বেশ কিছু প্রকল্প শুরু করা হয়েছিল যার মধ্যে কিছু প্রকল্প ইতিমধ্যে শেষ করা হয়েছে এবং কিছু প্রকল্প বর্তমানে চালু অবস্থায় আছে, কিছু প্রকল্প প্রস্তাব আকারে আছে।

(১) **সম্পূর্ণ এবং চালু প্রকল্প**—"ইন্টিগ্রেটেড মিশন ফর সাস্টেনেবেল ডেভেলপমেন্ট—ফেজ-২"—ভারত সরকারের প্ল্যানিং কমিশন ধারা মঞ্জুরিকৃত এবং ন্যাশনাল রিমোট সেন্সিং এজেন্সির (NRSA)-র সহায়তায় এই প্রকল্পের রূপায়ণের কাজ চলছে। পুরুলিয়া ও বাঁকুড়া জেলার দ্বারকেশ্বর ওয়াটারশেড এবং মেদিনীপুর জেলার সুবর্ণরেখা ওয়াটারশেড এই প্রকল্পের অন্তর্ভুক্ত। ইতিমধ্যে পুরুলিয়া জেলার প্রতিবেদন জমা দেওয়া হয়েছে। বাঁকুড়া জেলার প্রতিবেদন শেষ হওয়ার মুখে এবং সুবর্ণরেখা ওয়াটারশেডের ফিল্ড পরবর্তী কাজ চলছে।

(২) **রাজ্যের নদীপথের আধুনিকতম চিত্রায়ন (স্কেল—১ঃ৫০,০০০)**—রাজ্য সরকারের সেচ ও জলপথ বিভাগ দ্বারা মঞ্জুরিকৃত এই প্রকল্পের কাজ শুরু করা হয়েছে। প্রকল্পের প্রথম ধাপে গঙ্গা-পদ্মা বেল্টের কাজ সময়মতো শেষ করা হয়েছে এবং

এর প্রতিবেদন সেচ ও জলপথ বিভাগের কাছে জমা দেওয়া হয়েছে।

(৩) **দার্জিলিং, জলপাইগুড়ি ও কুচবিহার জেলার পতিত ভূমির চিত্রায়ন (স্কেল—১ঃ৫০,০০০)** —ভারত সরকারের "ন্যাশনাল রিমোট সেন্সিং" (NRSA) দ্বারা মঞ্জুরিকৃত এই প্রকল্পের জলপাইগুড়ি ও কুচবিহার জেলার কাজ প্রায় সমাপ্তির পথে।

(৪) চালু প্রকল্প সহ যে সকল প্রকল্প আগামী বছরে শুরু হতে পারে—(অ) ন্যাচারাল রিসোর্সেস ইনফর্মেশন সিস্টেম (NRIS)—ভারত সরকারের মহাকাশ দপ্তরের সহায়তায় এই প্রকল্পের কাজ শুরু হতে চলেছে। দূর সংবেদন তথ্যাদির আদান-প্রদানের জন্য মহাকাশ দপ্তর মূল কেন্দ্রীয়স্থল হিসাবে ব্যবহৃত হবে এবং রাজ্যের জেলাগুলির সঙ্গে এই বিভাগের দূর সংবেদন কেন্দ্রের সংযোগ স্থাপিত হবে।

(আ) ন্যাচারাল হ্যাজার্ড জোনিং অ্যাটলাস।

(ই) বর্ধমান জেলার কুনার বেসিনের ভূমি ও জল জল সম্পদের বিশেষ পরিকল্পনা ও ব্যবস্থাপনা।

(ঈ) রাইস এনভায়রনমেন্ট অ্যানালাইসিস নেটওয়ার্ক (REANET) কভারিং টাইডাল ফ্ল্যাট এনভায়রনমেন্ট (চব্বিশ পরগনা ও মেদিনীপুর জেলা) এবং ওয়েস্টার্ন আপল্যান্ড এনভায়রনমেন্ট (পুরুলিয়া ও বাঁকুড়া জেলার দ্বারকেশ্বর ওয়াটারশেডের অন্তর্ভুক্ত অঞ্চল)।

(৬) **রাজ্য বিজ্ঞান ও প্রযুক্তি সংসদ**—এই বিভাগের একটি স্বয়ংশাসিত সংস্থা পশ্চিমবঙ্গ রাজ্য বিজ্ঞান ও প্রযুক্তি সংসদ "গবেষণাগার থেকে মাঠে" কর্মসূচিতে প্রকল্প রূপায়ণ করছে যার কিছু নিচে দেওয়া হল ঃ—

(১) **শূন্যশক্তি হিমঘর**—স্বল্প ব্যয়ে ন্যূনতমশক্তি খরচ করে কৃষিজ দ্রব্য সংরক্ষণের এটি একটি প্রযুক্তি। পশ্চিমবঙ্গে আই. এ. আর. উদ্ভাবিত এই প্রযুক্তির প্রয়োগ হচ্ছে যথাক্রমে ১০০ কেজি এবং ৬-৮ টন ধারণ ক্ষমতার ক্ষুদ্র এবং বৃহৎ হিমঘর হতে পারে। বড় হিমঘরের পরীক্ষামূলক প্রয়োগ বর্ধমান জেলায় শুরু করা হয়েছে। ফলাফলের উপর নির্ভর করে আগামী আর্থিক বছরে (১৯৯৯-২০০০) আরও বড় আকারে রূপায়িত করার প্রস্তাব রয়েছে।

(২) **রাজ্য বিজ্ঞান কংগ্রেস**—১৯৯৩-৯৪ সাল থেকে পরপর ছয়টি রাজ্য বিজ্ঞান কংগ্রেস সংগঠিত হয়েছে। পঞ্চম কংগ্রেস উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে এবং ষষ্ঠ কংগ্রেস বেঙ্গল

ইঞ্জিনিয়ারিং কলেজে (ডিমড বিশ্ববিদ্যালয়) অনুষ্ঠিত হয়েছে। এই কংগ্রেসে সমস্ত আলোচনা বাংলা ভাষাতে করা হয়। এই প্রচেষ্টা অত্যন্ত জনপ্রিয় হয়েছে।

(৩) ভারত সরকারের বায়োটেকনোলজি বিভাগ এবং এই বিভাগের অর্থানুকূল্যে পূর্ব ভারতে প্রথম টিস্যু শক্ত করা সুযোগ সহ টিস্যু কালচার প্রযুক্তির ব্যবহারিক প্রয়োগ কেন্দ্র স্থাপনের কাজ শুরু হয়েছে। এই প্রকল্পের কাজ চলছে এবং ১৯৯৯-২০০০ সালে পরীক্ষামূলক প্রয়োগ সম্ভব হবে বলে আশা করা হচ্ছে।

## DEMAND No. 84

### Major Heads : 3452—Tourism and 5452—Capital Outlay on Tourism

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 17,79,00,000 be granted for expenditure under Demand No. 84, Major Heads : "3452—Tourism and 5452—Capital Outlay on Tourism" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 5,87,07,000 already voted on account)

## DEMAND No. 85

### Major Head : 3454—Census, Surveys and Statistics

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 9,93,16,000 be granted for expenditure under Demand No. 85, Major Head : "3454—Census, Surveys and Statistics" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 3,27,74,000 already voted on account)

## DEMAND No. 86

### Major Head : 3456—Civil Supplies

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the

Governor, I beg to move that a sum of Rs. 7,17,57,000 be granted for expenditure under Demand No. 86, Major Head : "3456—Civil Supplies" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 2,36,80,000 already voted on account)

(The Printed Budget Speech of Shri Kalimuddin Shams on Demand No. 86 was taken on read alonghwith the Budget Speech on Demand Nos. 24, 53, 75 & 76.)

## DEMAND No. 87

### Major Heads : 5465—Investments in General Financial and Trading Institutions and 7465—Loans for General Financial and Trading Institutions

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,38,50,000 be granted for expenditure under Demand No. 87, Major Heads : "5465—Investments in General Financial and Trading Institutions and 7465—Loans for General Financial and Trading Institutions" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 1,11,71,000 already voted on account)

(The Printed Budget Speech of Shri Bidyut Ganguly on Demand Nos. 87 was taken as read alongwith the Budget Speech on Demand No. 24, 53, 75, 76.)

## DEMAND No. 88

### Major Head : 3475—Other General Economic Services

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 6,76,47,000 be granted for

expenditure under Demand No. 88,. Major Head : "3475—Other General Economic Services" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 2,23,24,000 already voted on account)

**DEMAND No. 89**

**Major Head : 2215—Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 24,39,00,000 be granted for expenditure under Demand No. 98, Major Head : "2215—Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 8,01,90,000 already voted on account)

(The Printed Budget Speech of Shri Manabendra Mukhopadhyay on Demand Nos. 89 & 82 was taken as read.)

**দাবি নং ৮৯**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে, আমি এই প্রস্তাব করতে যে, ৮৯ নং দাবির অন্তর্গত মুখ্য খাত "২২১৫—জল সরবরাহ ও অনাময় (বায়ু ও জলদূষণ রোধ)" বাবদ ১৯৯৮-৯৯ সালের ব্যয় নির্বাহের জন্য মোট ২৪,৩০,০০,০০০ টাকা (চব্বিশ কোটি তিরিশ লক্ষ) [ইতিপূবে ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত ৮,০১,৯০,০০০ টাকা (আট কোটি এক লক্ষ নব্বই হাজার) সমেত] মঞ্জুর করা হোক।

পরিবেশ ও প্রাকৃতিক ব্যবস্থাপনের কাজ্য সরকারের নীতি ১৯৯৫ সালে ঘোষিত হবার পর এবং জাতীয় ও আন্তর্জাতিক স্তরে পরিবেশ নানান অভিজ্ঞতার আলোয়

পশ্চিমবঙ্গ সরকার প্রত্যেকটি ক্ষেত্রে উপযুক্ত পদক্ষেপ গ্রহণ করেছে। পরিবেশ সমস্যার ব্যবস্থাপনা সর্বদাই উন্নয়নমুখী ও একই সাথে পরিবেশমুখী চিন্তার দ্বারা পরিচালিত হয়েছে। পরিবেশ সচেতনতা এবং জনসাধারণের অংশগ্রহণ পরিবেশ দপ্তরের প্রধান গুরুত্বপূর্ণ ক্ষেত্র হিসেবে চিহ্নিত।

এটা সহজেই বোঝা যায় যে, পরিবেশ সংরক্ষণ ও ব্যবস্থাপন কখনই একটি মাত্র বিভাগের দায়িত্ব হতে পারে না এমনকি কেবলমাত্র সরকারেরই করণীয় নয়। প্রকৃতপক্ষে পরিবেশের অবক্ষয় সবাইকেই প্রভাবিত করে এবং একইভাবে ইতিবাচক ব্যবস্থাপনার মাধ্যমে জীবনযাত্রার মান উন্নত হয়। জনসাধারণের অংশগ্রহণ ও এ প্রশ্নে সঠিক তথ্যের পরিবেশনা পরিবেশ ব্যবস্থাপনার দুটি প্রধান গুরুত্বপূর্ণ ক্ষেত্র হিসেবে বিবেচনা করা হয়েছে।

পশ্চিমবঙ্গ সরকারের উন্নয়নমুখী অঙ্গিকারের কথা স্মরণ রেখে এই দপ্তর উন্নয়ন এবং পরিবেশের সমন্বয়সাধনের মাধ্যমে রাজ্যের জনগণের সুস্থ্যতর জীবন গড়ে তোলায় সচেষ্ট থেকেছে। যেকোনও বড় প্রকল্পের কাজ শুরু করার আগে পরিবেশের উপর প্রভাব নির্ণয় করার কাজ সম্পন্ন করা হচ্ছে। তালিকাভুক্ত প্রকল্পের ক্ষেত্রে গণশুনানির ব্যবস্থা করা হয়েছে। গত বছরে আটটি এ ধরনের গণশুনানির আয়োজন করা হয়েছিল।

**পরিবেশ পরিস্থিতি**

মাননীয় সদস্যেরা অবগত আছেন যে গত বছর রাজ্যের পরিবেশ পরিস্থিতি সংক্রান্ত প্রতিবেদন প্রস্তুতি পর্বে ছিল। আমি আনন্দিত যে সেই প্রতিবেদনের কাজ সম্পন্ন হয়েছে। এই প্রতিবেদনটি তিন ভাগে বিভক্ত। যেমন পরিবেশ এবং প্রাকৃতিক সম্পদ, কি কি কারণে পরিবেশ নষ্ট হচ্ছে এবং বর্তমানে কি কি প্রচেষ্টা বহাল আছে বা আরও কি কি করা দরকার।

'সেমস্যাপ' (CEMSAP) প্রকল্পের পরবর্তী পর্যায়ে কলকাতার পরিবেশ ব্যবস্থাপনায় সমস্ত গুরুত্বপূর্ণ দপ্তর নিয়ে একটি মন্ত্রী পর্যায়ে কমিটি গঠিত হয়েছে। এই কমিটি দ্বারা নির্দিষ্ট প্রস্তাবগুলি যাতে দ্রুত রূপায়িত হয় তার জন্য একটি কোর কমিটিও গঠন করা হয়েছে। নির্ধারিত কর্মসূচি সঠিকভাবে বাস্তবায়িত হচ্ছে কিনা তা নজর রাখার জন্য সংশ্লিষ্ট দপ্তরের সমন্বিত কোর কমিটি সক্রিয় থাকবে।

**পরিবেশ সচেতনতা কর্মসূচি**

পরিবেশ সচেতনার বৃদ্ধির জন্য "পরিবেশের জন্য পদযাত্রা" কর্মসূচি কলকাতা ও

আলিপুরদুয়ারে আয়োজিত হয়েছে। বিশ্ব পরিবেশ দিবস উদ্‌যাপন উপলক্ষে এবং তৎসম্পর্কিত পর্যায়ে অনুষ্ঠানের জন্য জেলা এবং পঞ্চায়েত সমিতি স্তরে অর্থ বরাদ্দ করা হয়।

১৯৯৯-২০০০ আর্থিক বর্ষে স্কুল কলেজের ছেলেমেয়েদের নিয়ে 'তরুণদের মধ্যে পরিবেশ সম্পর্কে সচেতনতা' অনুষ্ঠানের উপর জোর দেওয়া হবে। পর্যবেক্ষণভিত্তিক জ্ঞানের উপর জোর দিয়ে এইসব উদ্যোগ নেওয়া হবে। অন্য বছরের মতো এ বছরও বনবীথির পরিবেশ সংখ্যা প্রকাশিত হয়েছে এবং পঞ্চায়েত সমিতি পর্যায় পর্যন্ত বিতরণ করা হয়েছে। পরিবেশ দপ্তর ইতিমধ্যেই কলকাতা কঠিন বর্জ্য পদার্থের পরিকল্পনার উপর ভিডিও ফিল্ম প্রস্তুত করেছে এবং কলকাতা দূষণের উপর একটি সুবিন্যাস্ত সিনে ফিল্ম তৈরি করতে চলেছে। জলাভূমির পরিবেশের ছবি তৈরি করা হয়েছে এবং তার মধ্যে অর্থনৈতিক ও পরিবেশগত সুবিধাগুলিকে তুলে ধরা হয়েছে। অনেকগুলি বেসরকারি সংস্থাকে (NGOs) পরিবেশ সচেতনতা বৃদ্ধির ব্যাপারে আলোচনা সভার জন্য উৎসাহিত করা হয়েছে। গত আর্থিক বছরে বিজ্ঞান নগরীতে পরিবেশের উপর একটি জাতীয় স্তরের সম্মেলন হয়েছে এবং সেখানে বাইরের রাজ্য থেকে আসা বক্তাদের বক্তব্য উপস্থাপিত করা হয়েছে। জৈব চিকিৎসাগত বর্জ্য, জৈব বর্জ্য এবং পলিথিন ব্যাগ বর্জ্য সম্পর্কে সচেতনতা বৃদ্ধি আমাদের আলোচ্য সুচির মধ্যে অন্তর্ভুক্ত।

- **স্থানীয় যৌথ পরিবেশ পরিচালন ব্যবস্থা**

স্থানীয় যৌথ পরিবেশ পরিচালন ব্যবস্থা ১৯৯৭-৯৮ সালে শুরু হয়েছে। বর্তমানে বেশ কয়েকটি কেন্দ্র স্থাপিত হয়েছে যেখানে অনাময় ব্যবস্থা, পানীয় জলের পরিকল্পনা, সবুজায়ন, কঠিন বর্জ্য পদার্থের ব্যবস্থাপনার কাজ হাতে নেওয়া হয়েছে। ফলাফল দেখে আশেপাশের গ্রামের গ্রামবাসীরা উৎসাহিত বোধ করেছেন। বর্তমানে উত্তর, দক্ষিণ ও মধ্যবঙ্গে এই যৌথ পরিবেশ পরিচালন ব্যবস্থা সম্প্রসারণ করা দরকার। আলিপুরদুয়ার মহকুমার অন্তর্গত কামাক্ষাগুড়ি থানায় এই বিষয়ে সুন্দর কাজ হয়েছে। উত্তর চব্বিশ পরগনার কলকাতা পৌর এলাকার এবং দক্ষিণ চব্বিশ পরগনার সোনারপুর এবং ডায়মন্ডহারবার থানার এই ব্যবস্থা সম্প্রসারিত হয়েছে।

- **গবেষণা ও উন্নয়ন**

এই দপ্তর পরিবেশ সংক্রান্ত বিভিন্ন গবেষণার প্রকল্পে অর্থপ্রদান করে প্রাথমিক তথ্য সংগ্রহ করেছে। পরিবেশগত কারণে স্বাস্থ্যের উপর বিরূপ প্রক্রিয়া সংক্রান্ত ব্যাপারে প্রকল্প নেওয়া হয়েছে। গত বছর থেকে নেওয়া তিনটি প্রকল্প এ বছরে

*চালু আছে। সেগুলির মধ্যে মানবদেহে বিষাক্ত ধাতব দূষণের ফলাফলের জৈবিক পরিলক্ষণ, ধাপা এলাকায় জৈব সঞ্চয়ের প্রভাব সম্পর্কে পর্যবেক্ষণ, অ্যাসিড উৎপাদনকারী শিল্পের প্রভাব (পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের মাধ্যমে) ইত্যাদি গবেষণা উন্নয়ন প্রকল্পের বিশেষভাবে চিহ্নিত কাজ।*

- **বর্জ্য ব্যবস্থাপনার সংহত পরিকল্পনা**

জৈব বর্জ্য উপযুক্তভাবে স্থানান্তর করা প্রয়োজন। এরজন্য প্রথমেই বর্জ্যের পরিমাণ ও গুণগত মান নির্ণয় করা দরকার। এই কাজে দপ্তর অর্থবরাদ্দের ব্যবস্থা রেখেছে। স্বাস্থ্য সংক্রান্ত বর্জ্যের স্থানান্তর করার ব্যবস্থায় আমরা কলকাতা পৌরসভাকে সাহায্য করার ব্যবস্থা করছি।

- **তথ্যসমৃদ্ধিকরণ ও প্রশিক্ষণ**

এই দপ্তর অতি সাম্প্রতিক প্রজ্ঞাপনসহ পরিবেশ আইনগুলি পুস্তকাকারে প্রকাশ করার চেষ্টা করছে। জলাভূমি ও জীবের বৈচিত্রের চিত্র সম্মিলিত তথ্য লিপিবদ্ধ করছে। এই দপ্তর স্থানীয় যৌথ পরিবেশ পরিচালন ব্যবস্থা, পরিবেশ ব্যবস্থাপন, শব্দ দূষণ, বায়ু ও জল দূষণ ইত্যাদির সম্পর্কে প্রশিক্ষণেরও ব্যবস্থা করে।

- **হানিকর রাসায়নিক ও বর্জ্য পদার্থের পরিচালন ব্যবস্থা**

এই পর্যন্ত এই রাজ্যে ৩৬৬টি হানিকর বর্জ্য পদার্থ উৎপাদক সংস্থাকে চিহ্নিত করা হয়েছে। বর্ধমান জেলায় তিনটি নির্দিষ্ট অঞ্চলকে বর্জ্য পদার্থ ফেলার স্থান হিসাবে চিহ্নিত করার জন্য পরিবেশগত প্রভাব নির্ধারণের আওতায় আনা হয়েছে। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে কলকাতা মহানগরীর দূর্ঘটনাপ্রবণ হানিকর শিল্প কারখানাগুলির মানচিত্রায়নের কাজ শেষ করা হয়েছে। কলকাতা, উত্তর ও দক্ষিণ চব্বিশ পরগনায় উৎপন্ন বর্জ্য পদার্থ ফেলবার জন্য নির্দিষ্ট স্থান নির্ণয়ের কাজ এই বিভাগ হাতে নিয়েছে।

১৯৯৮ সালের এপ্রিল মাসে হাওড়ার বালাটিকুরি দাসনগর শিল্পাঞ্চলে শুল্ক দপ্তরের অধীন একটি গুদামে এক ভয়াবহ অগ্নিকান্ড ঘটে। অগ্নিকান্ডে উৎপন্ন গ্যাসের বিষক্রিয়ায় চারজন মারা যান এবং ৭৫ জন গুরুতর অসুস্থ্য হয়ে পড়েন। সমস্যা আয়ত্বে আনতে দ্রুত ব্যবস্থা নেওয়া হয়। জাতীয় ক্যানসার গবেষণা সংস্থা এবং কলকাতা বিশ্ববিদ্যালয়ের সহায়তায় এই দুর্ঘটনায় আক্রান্ত জনসাধারণের স্বাস্থ্য

পরীক্ষার জন্য একটি স্বল্পমেয়াদি এবং দীর্ঘমেয়াদি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। হানিকর বর্জ্য পদার্থের নিরাপদ নিষ্পত্তির প্রচেষ্টা চলছে। পরিবেশ বিভাগের আর্থিক সহায়তায় সি. এম. ডি. এ. ভৌগোলিক তথ্য পদ্ধতির (জি. আই. এস.) মাধ্যমে, বিশেষত ক্ষুদ্র হানিকর সংস্থাগুচ্ছগুলির তালিকাকরণের কাজ আরম্ভ করেছে।

- **পরিবেশ উদ্যান তথা পরিবেশ প্রদর্শনশালা**

ঝাড়খালিতে সুন্দরবন সংক্রান্ত দপ্তরের জমিতে 'ম্যানগ্রোভ ইকোলজিকাল পার্ক' (বাদাবন উদ্যান) তৈরি করা হয়েছে। এখানে বাদাবনের প্রায় সব প্রজাতির প্রদর্শনের ব্যবস্থা নেওয়া হয়েছে, এতে বিশ্ববিদ্যালয়ের ছাত্ররা বিশেষভাবে উপকৃত হচ্ছে। নরেন্দ্রপুর রামকৃষ্ণ মিশনেও একটি পরিবেশ সংক্রান্ত সংগ্রহশালা স্থাপন করা হয়েছে।

- **ইনস্টিটিউট অফ ওয়েটল্যান্ড ম্যানেজমেন্ট অ্যান্ড ইকোলজিকাল ডিজাইন (আই. ডাব্লু. এম. ই. ডি.)**

এই প্রতিষ্ঠান ১৯৯৮ সালের এপ্রিল মাসে বিজ্ঞান ও কারিগরি বিভাগ থেকে পরিবেশ দপ্তরে হস্তান্তরিত করা হয়েছে। জলাভূমি ও খালের জলের তদারকি, পূর্ব কলকাতার জলাভূমি ও পশ্চিমবঙ্গের উপকূলবর্তী অঞ্চলের মানচিত্র তৈয়ারির দায়িত্ব এই প্রতিষ্ঠানের উপর ন্যাস্ত। সূক্ষ্ম ও গভীরতর বিশ্লেষণ এবং তথ্য বিশ্লেষণের পরিকাঠামোগত উন্নয়নের জন্য এই প্রতিষ্ঠানকে সাজসরঞ্জাম দেওয়া হচ্ছে।

- **বায়ু ও জলদূষণ তদারকি**

কলকাতার পরিবেশক বায়ু ও তার গুরুত্বপূর্ণ সড়কগুলির সংযোগস্থলে বায়ুর গুণগত মান নিয়মিত তদারকি করা হয়। পরিবেশ বিভাগ বিভিন্ন শ্মশানঘাটের দূষণ প্রতিরোধ ব্যবস্থার উন্নতিকল্পে আর্থিক সহায়তা প্রদান করে থাকে। এই দপ্তর বহরমপুর থেকে ডায়মন্ডহারবার পর্যন্ত গঙ্গানদী দূষণের ব্যাপারে ও তদারকি করে থাকে। অজয়, ময়ুরাক্ষী, জঙ্গলী এবং তোর্সা নদীর জলের গুণগত মান নির্ণয়ের তদারকির প্রস্তাব নেওয়া হয়েছে। কলকাতার খাল ও জলাভূমির উন্নয়ন ব্যবস্থাপনা সংক্রান্ত সমস্যাগুলির বিশ্লেষণ করা এবং একটি ব্যাপক পরিকল্পনা গ্রহণ করার উদ্দেশ্যে পরিবেশ দপ্তরে একটি কমিটি গঠন করা হয়েছিল। এতদসংক্রান্ত খসড়া প্রতিবেদনের কাজ সম্পন্ন হয়েছে এবং তা অংশগ্রহণকারী দপ্তর প্রতিষ্ঠানগুলির মধ্যে বিতরণ করা হয়েছে।

- **শব্দদূষণ**

কলকাতা এবং কয়েকটি জেলায় নিয়মিত শব্দের মাত্রা নিরূপণের ব্যবস্থা নেওয়া হয়েছে। পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ কর্তৃক পুলিশ কর্মচারিদের বিশেষ প্রশিক্ষণ এবং প্রয়োজনীয় যন্ত্রপাতির সরবরাহে ফলে কয়েকটি জেলায় এই তদারকি ব্যবস্থা জোরদার হয়েছে।

এই বিভাগ রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের মাধ্যমে জাপানের ও. ই. সি. এফ. সংস্থার সঙ্গে তদারকি ও নির্বাহনের ক্ষমতাবৃদ্ধির জন্য ১৯৯৫ সাল থেকে একটি দ্বিপাক্ষিক কর্মসূচিতে অংশগ্রহণ করে আসছে। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ সল্ট লেকে এই প্রকল্পাধীন নবনির্মিত ভবন তথা গবেষণাগার থেকে তাদের অফিসের কাজকর্ম পরিচালনা শুরু করছে।

- **শিল্পস্থাপন ও পরিচালনের অনুমতি**

রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ নিম্নলিখিত বর্ষভিত্তিক শিল্পস্থাপনের অনুমতি প্রদান করেছে ঃ

| | |
|---|---|
| ১৯৯৬-৯৭ | ৭৮৩ |
| ১৯৯৭-৯৮ | ৯৬৯ |
| ১৯৯৮-৯৯ | ৮২৫ (৩১-১২-৯৮ পর্যন্ত) |

রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ নিম্নলিখিত বর্ষভিত্তিক শিল্প সংস্থাকে কাজ করতে অনুমতি প্রদান করেছে ঃ

| | |
|---|---|
| ১৯৯৬-৯৭ | ২১০২ সংখ্যায় |
| ১৯৯৭-৯৮ | ১৯৫১ সংখ্যায় |
| ১৯৯৮-৯৯ | ৩০৩৯ সংখ্যায় (৩১-১২-৯৮ পর্যন্ত) |

- **জল কর (CESS)**

কর সংগ্রহে রাজ্য পর্ষদের সাফল্য হল ঃ

| | |
|---|---|
| ১৯৯৬-৯৭ | ৩৭৫.০ লাখ টাকা |

| | |
|---|---|
| ১৯৯৭-৯৮ | ২০৯.৪ লাখ টাকা |
| ১৯৯৮-৯৯ | ৪২১.১ লাখ টাকা (১৯৯৯-এর জানুয়ারি পর্যন্ত) |

- **আইনি ব্যবস্থাসমূহ**

১৯৯৭-এ সবুজ বিচারসভা গঠনের পর থেকে ৪৯১টি মামলা মহামান্য উচ্চ ন্যায়ালয়ে (কলকাতা) উপস্থাপিত হয়েছে।

- **গণ অভিযোগ বিভাগ (পাবলিক গ্রিভান্স সেল)**

এই বিভাগটি যুগপৎ পরিবেশ দপ্তর এবং দূষণ নিয়ন্ত্রণ পর্ষদে খোলা হয়েছে। মোট ২,১১১টি অভিযোগ ১৯৯৮ ক্যালেন্ডার বর্ষে পর্ষদের দ্বারা গৃহীত হয়েছে এবং ১,৭২১টির ক্ষেত্রে ব্যবস্থা নেওয়া হয়েছে।

রাজ্যের পরিবেশগত ব্যবস্থাপনের ভবিষ্যৎ উন্নতির বেশির ভাগ পরিবেশ দপ্তর এবং পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদকে অধিকতর শক্তিশালী করার উপর নির্ভর করে। জনগণের সঙ্গে উন্নততর সমন্বয়সাধন এবং তথ্য নির্ভর জ্ঞানের উপযুক্ত সম্প্রসারণ সম্ভাব্য সাফল্য অর্জনের পথ। জেলাগুলিতে পরিবেশ ব্যবস্থাপনায় একই সঙ্গে কলকাতার মতোই জোর দিতে হবে। সমস্যাটি অত্যন্ত জটিল।

জনগণের সক্রিয় সহযোগিতা হল মূলমন্ত্র। আমাদের ভবিষ্যৎ কর্মযজ্ঞে পঞ্চায়েত এবং পৌরসভাকে বিশেষভাবে প্রয়োজন। আজকের আলোচ্যসূচিতে পরিবেশগত সমস্যার কারিগরি বিষয়বস্তুর থেকে জনসচেতনতা এবং জন সহযোগিতাকেই বেশি জোর দিতে হবে।

মহাশয়, এই কথা বলে, আমি প্রস্তাব পেশ করছি যে, ১৯৯৯-২০০০ সালের ব্যয় নির্বাহের জন্য ৮৯ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২২১৫—জল সরবরাহ ও অনাময় (বায়ু (This is inclusive of a total sum of Rs. ,000 already voted on account)

The printed Budget Speech of Shri Jyoti Basu on Demand No. 5 was taken as read.

ও জলদূষণ রোধ)" খাতে মোট ২৪,৩০,০০,০০০ টাকা (চব্বিশ কোটি তিরিশ লক্ষ) মাত্র [ইতিপূবে ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত ৮,০১,৯০,০০০ টাকা (আট কোটি এক লক্ষ নব্বই হাজার) সমেত] মঞ্জুর করা হোক।

### ৮২ নং দাবি

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে, আমি প্রস্তাব করতে চাই যে, ৮২ নং দাবির অন্তর্গত মুখ্যখাত, "৩৪২৫—অন্যান্য বৈজ্ঞানিক গবেষণা" বাবদ ১৯৯৯-৯৯ সালের ব্যয় নির্বাহের জন্য মোট ৮,৫৩,০০০ টাকা (আট লক্ষ তিপ্পান্ন হাজার) [ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্টে ২,৮১,০০০ টাকা (দুই লক্ষ একাশি হাজার) সমেত] মঞ্জুর করা হোক।

২। অনুমোদন ও রূপায়ণের আগে উন্নয়মূলক প্রকল্পগুলির পরিবেশগত প্রভাব নির্ধারণের জন্য একদল কারিগরি বিশেষজ্ঞের প্রয়োজন অনুভূত হয়েছিল যারা এই সমস্ত প্রকল্পের সাথে সংশ্লিষ্ট পরিবেশগত দিকটির প্রারম্ভিক পরিমাপ করবে, যে দপ্তরগুলি অনুমোদন দেয় তাদের সাথে কাজ করবে এবং প্রয়োজনমতো বিশেষজ্ঞের সহায়তা নেবে এবং প্রভাব পরিমাপের কাজ শেষ করতে সহায়তা করবে। সেই অনুসারে, পরিবেশ দপ্তর সচিবালয় স্তরে কারিগরি বিশেষজ্ঞ ও সাহায্যকারী কর্মিবৃন্দদের নিয়ে একটা পরিবেশগত প্রভাব নির্ধারণ বিভাগ স্থাপন করেছেন।

৩। ঐ বিভাগের বেতন ও অন্যান্য খরচপাতির জন্য ব্যবস্থা প্রস্তাবে রাখা হয়েছে।

৪। তাছাড়া, ১৯৯৮-৯৯ সালের বাজেটে এই খাতে বেসরকারি সংস্থা এবং প্রতিষ্ঠান যারা বিভিন্ন বৈজ্ঞানিক গবেষণা ও অধ্যয়নে রত তাদের জন্যও নামমাত্র সংস্থান রাখা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথাগুলি বলে আমি প্রস্তাব পেশের প্রার্থনা করছি যে, ৮২ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "৩৪২৫—অন্যান্য বৈজ্ঞানিক গবেষণা" বাবদ ১৯৯৭-৯৮ সালের ব্যয় নির্বাহের জন্য মোট ৮,৫৩,০০০ টাকা (আট লক্ষ তিপ্পান্ন হাজার) [ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্টে ২,৮১,০০০ টাকা (দুই লক্ষ একাশি হাজার) সমেত] মঞ্জুর করা হোক।

### DEMAND No. 90

**Major Head : 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding**

**Panchayati Raj)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 152,53,31,000 be granted for expenditure under Demand No. 90, Major Head : "3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 50,33,59,000 already voted on account)

(The Printed Budget Speech of Shri Ashok Bhattacharya on Demand No. 90 was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, দাবি নং ৯০-এর অধীন ১৯৯৮-৯৯ সালের "৩৬০৪—স্থানীয় সংস্থা এবং পঞ্চায়েতিরাজ সংগঠনকে (পঞ্চায়েতিরাজ বাদে) ক্ষতিপূরণ ও দায়িত্ব" বাবাদ মুখ্য খাতে ব্যয়ের জন্য মোট ১৫২,৫৩,৩১,০০০ টাকা (একশত বাহান্ন কোটি তিপ্পান্ন লক্ষ একত্রিশ হাজার) অনুমোদন করা হোক। এই অঙ্কের মধ্যে ভোট-অন-অ্যাকাউন্টে অনুমোদিত ৫০,৩৩,৫৯,০০০ টাকা (পঞ্চাশ কোটি তেত্রিশ লক্ষ উনষাট হাজার) টাকাও অন্তর্ভুক্ত।

আপনি জানেন, গ্রামাঞ্চলে পঞ্চায়েতিরাজের মতোন শহরাঞ্চলে পৌর-প্রশাসনও বামফ্রন্ট সরকারের বাইশ বছরের ইতিহাসে রাজ্য প্রশাসনের একটি অপরিহার্য অঙ্গ রূপেই স্বীকৃত। শহরাঞ্চলের মোট জনসংখ্যা রাজ্যের মোট জনসংখ্যার প্রায় এক-তৃতীয়াংশ হলেও রাজ্য তথা জাতীয় অর্থনীতির বিকাশে পৌর-প্রশাসনের গুরুত্ব সমধিক। পঞ্চায়েতের ক্ষেত্রে ৭৩-তম সংবিধান সংশোধন যেমন স্বায়ত্বশাসনের ক্ষেত্রে একটি মাইল-ফলক, পৌর-প্রশাসনের ক্ষেত্রে ৭৪-তম সংবিধান সংশোধনও তেমনি একটি ঐতিহাসিক পদক্ষেপ। রাজ্য তথা সমগ্র দেশেই পৌর-প্রশাসনকে সুসংগঠিত, সংহত, স্বচ্ছ এবং শহরবাসীর নিজস্ব গণতান্ত্রিক সর্বার্থসাধক প্রতিষ্ঠানে পরিণত করার একটি নিরবনিচ্ছন্ন প্রক্রিয়ার সূত্রপাত ঘটেছে। পশ্চিমবঙ্গে, আপনি জানেন, ৭৪-তম সংবিধান সংশোধন গৃহীত হবার অনেক আগে থেকেই এই প্রক্রিয়ার শুরু। সমগ্র দেশে পৌর-প্রতিষ্ঠানগুলির মূলত যখন আমলাতন্ত্রের দখলে উদ্দেশ্যবিহীন অস্তিত্ব যাপন করছিল, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হবার অনতিবিলম্বেই সেখানে নিয়মিত নির্বাচনের ব্যবস্থা সুনিশ্চিত করে

পৌর-প্রতিষ্ঠানগুলিতে গণতন্ত্রের প্রত্যাবর্তনকেই শুধু বাস্তবায়িত করেনি, মুমূর্ষু এই প্রতিষ্ঠানগুলির সার্বিক উন্নয়নের আন্তরিক উদ্যোগের সুচিন্তিত বিস্তৃত কর্মসূচি গ্রহণ করে শহরাঞ্চলের মানুষের, বিশেষ করে যারা দারিদ্রসীমার নিচে অবস্থান করছেন, তাদের জীবনযাত্রার মান উন্নততর করার প্রয়াসেও এক বিরল দৃষ্টান্ত স্থাপন করেছে।

বিগত আর্থিক বছরে এবং আগামী বছরে পৌর-বিষয়ক বিভাগ কি করেছে এবং কি করতে চলেছে, তারই একটি সংক্ষিপ্ত লিপি-চিত্র এবারে আমি মাননীয় সদস্যবৃন্দের অবগতির জন্যে আপনার কাছে পেশ করছি।

(ক) বিগত আর্থিক বছরে হাওড়া কর্পোরেশনসহ ১৬টি পৌরসভায় সাধারণ নির্বাচন অনুষ্ঠিত হয়েছে। এ ছাড়াও ১৬টি পৌরসভার ১৬টি ওয়ার্ডে অনুষ্ঠিত হয়েছে উপ-নির্বাচন। ১৯৯৯-২০০০ আর্থিক বছরেও এই প্রক্রিয়া অব্যাহত থাকবে। নির্দিষ্ট মেয়াদকাল অতিক্রান্ত হবার পূর্বেই শিলিগুড়ি এবং আসানসোল কর্পোরেশনসহ ১৯টি পৌরসভার সাধারণ নির্বাচন অনুষ্ঠিত হবে এই বছরে। এ রাজ্যে একটি পৌরসভাও অধিগৃহীত অবস্থায় নেই।

(খ) বিগত আর্থিক বছরে পূজালি প্রজ্ঞাপিত অঞ্চলকে পৌরসভায় উন্নীত করা হয়েছে। উত্তর ও দক্ষিণ দমদম এবং দমদম পৌরসভায় কিছু নতুন এলাকার অন্তর্ভুক্তি হয়েছে। এগুলি—বিশরপাড়া, গরুই-মাটকল-রবীন্দ্রনগর, সুলতানপুর-১ এবং সুলতানপুর-২ গ্রাম পঞ্চায়েত এলাকা। দক্ষিশ দমদম পৌরসভার ১ নং ওয়াড সম্পূর্ণ, ৪নং ওয়ার্ডের অংশ এবং সম্পূর্ণ দমদম বিমানবন্দর এলাকা যুক্ত হয়েছে দমদম পৌরসভার সঙ্গে।

(গ) নিম্নলিখিত নতুন দু'টি বিধি-এ-বছর প্রণয়ন এবং চালু করা হয়েছে ঃ

(১) আসানসোল কর্পোরেশনে রাজ্য সরকার ও মেয়র-ইন-কাউন্সিল কর্তৃক অফিসার নিয়োগ বিধি, ১৯৯৮ ;

(২) চন্দননগর কর্পোরেশনে রাজ্য সরকার ও মেয়র-ইন-কাউন্সিল কর্তৃক অফিসার নিয়োগ বিধি, ১৯৯৮ ;

এ ছাড়া সংশোধিত হয়েছে নিম্নলিখিত বিধিগুলি ঃ

(১) হাওড়া কর্পোরেশনের সম্মান-দক্ষিণা ও সুযোগ-সুবিধা বিধি, ১৯৮৫ ;

(২) বঙ্গীয় পৌর সম্মান-দক্ষিণা ও সুযোগ-সুবিধা বিধি, ১৯৯৬ ;

(৩) শিলিগুড়ি কর্পোরেশনে রাজ্য সরকার ও মেয়র-ইন-কাউন্সিল কর্তৃক

অফিসার নিয়োগ বিধি, ১৯৯৭।

বঙ্গীয় পৌর অর্থ ও হিসাবরক্ষণ বিধি, ১৯৯৯ এবং বঙ্গীয় পৌর গৃহ নির্মাণ বিধি, ১৯৯৬-এর সংশোধনও এ বছরে প্রকাশিত হয়েছে। এই বিধির মধ্যে পাহাড়ি পৌর-অঞ্চলে গৃহ নির্মাণ এবং জলাভূমি সংরক্ষণের স্বার্থেও বিশেষ বিধি অন্তর্ভুক্ত হয়েছে।

আগামী আর্থিক বছরে হাওড়া, কলকাতা, শিলিগুড়ি, আসানসোল, চন্দননগর, দুর্গাপুর, বঙ্গীয় পৌর আইন ও কেন্দ্রীয় মূল্যায়ন পর্ষৎ-এর প্রচলিত আইনটির বেশ কিছু ধারা সংশোধন করে সেগুলিকে অধিকতর কালোপযোগী করার উদ্যোগ গ্রহণ করা হবে।

(ঘ) পৌর উন্নয়নে বর্তমান সরকার শুরু থেকেই একটি সুনির্দিষ্ট নীতি অনুসরণ করে আসছে। সি. এম. ডি. এ. অন্তর্ভুক্ত পৌরসভার সঙ্গে সি. এম. ডি. এ. বহির্ভূত পৌরাঞ্চলে উন্নয়নমাত্রায় যে দুস্তর ব্যবধান ছিল, বিগত বাইশ বছরে তা উল্লেখযোগ্যভাবে হ্রাস পেয়েছে। সি. এম. ডি. এ. বহির্ভূত পৌরাঞ্চলে, বিশেষ করে ছোট পৌরসভাগুলিতে, এই দু'দশকে উন্নয়ন কর্মসূচিকে যে স্তরে উন্নীত করা সম্ভব হয়েছে, তা ইতিপূর্বে অভাবিত ছিল। পৌর পরিষেবার আবহমানকালের সঙ্কীর্ণ গন্ডি থেকে বেরিয়ে এসেছে পৌরসভাগুলি। পৌর উন্নয়ন মানে এখন শুধু এখানে-ওখানে রাস্তার কিছু মেরামত, জরাজীর্ণ জলকলগুলি সময় মাফিক চালানো বা সাফাই কর্মী দিয়ে জঞ্জাল বা খাটা পায়খানার মল অপসারণ মাত্র নয়, পৌর উন্নয়ন মানে নাগরিক জীবনের সর্বাধুনিক চাহিদার বিস্তৃত লক্ষ্যপূরণ। এই ধারণাকে সামনে রেখেই পরিকল্পিত হয়েছে নানাবিধ কর্মসূচি, যার মধ্যে উল্লেখযোগ্য হল, ক্ষুদ্র ও মাঝারি শহরের নিবিড় উন্নয়ন (I.D.S.M.T.), স্বল্প-মূল্যের স্বাস্থ্যসম্মত শৌচালয় (I.L.C.S.), পৌরাঞ্চলের সাধারণ উন্নয়নের জন্য অনুদান, বস্তির পরিবেশগত উন্নয়ন (E.I.U.S.), স্বর্ণজয়ন্তী শহুরি রোজগার যোজনা (S.J.S.R.Y ), জাতীয় বস্তি উন্নয়ন প্রকল্প (N.S.D.P.), মৌল ন্যূনতম পরিষেবা (B.M.S.), জাতীয় দশম অর্থ কমিশন প্রদত্ত অর্থে উন্নয়ন, বালিকা সমৃদ্ধি যোজনা ইত্যাদি। এই কর্মসূচিগুলির মুখ্য উদ্দেশ্য ঃ পৌরাঞ্চলের পরিকাঠামোগত এবং আর্থ-সামাজিক উন্নয়ন। সমস্ত কর্মসূচির কেন্দ্রবিন্দুতে রয়েছে দারিদ্র্যসীমার নিম্নবর্তী মানুষের জীবনের নাম উন্নয়ন এবং এই সব পরিবারভুক্ত মা ও শিশুদের শিক্ষা, স্বাস্থ্য, অধিকার সুরক্ষায় অগ্রাধিকার প্রদান এবং সেই সঙ্গে ক্ষমতার বিকেন্দ্রীকরণের মাধ্যমে তাদের আর্থ-সামাজিক অবস্থানের মৌলিক পরিবর্তন সাধন। এই উদ্দেশ্য যাতে সফল হয় সেজন্যে সমস্ত পৌরাঞ্চলেই পাড়াগোষ্ঠী, পাড়াসমিতি ও সমষ্টি উন্নয়ন সমিতি (C.D.S.) গঠনের কাজ প্রায় সমাপ্তির মুখে। এই নিম্নস্তরীয় সংস্থাগুলিই দারিদ্র দূরীকরণ কর্মসূচির পরিকল্পনা রচনা, রূপায়ণ এবং নজরদারি করবে। অন্যদিকে, সাংবিধানিক নির্দেশ মেনে ওয়ার্ড কমিটি গঠন ও তা কার্যকর করার জন্যেও বিশেষ উদ্যোগ গ্রহণ করা হয়েছে। সমষ্টি উন্নয়ন সমিতিগুলি যেমন কমিটিগুলিও তেমনি

এলাকার নাগরিকবৃন্দের কাছে যাবতীয় পৌর বিষয়ে দায়বদ্ধ। সমষ্টি উন্নয়ন সমিতিগুলি সোসাইটি রেজিস্ট্রেশন অ্যাক্ট অনুযায়ী নিবন্ধিকৃত, ওয়ার্ড কমিটিগুলি সংবিধান-স্বীকৃত পৌর-প্রতিষ্ঠানের ক্ষুদ্রতম অবিচ্ছেদ্য অঙ্গ। দু'য়েরই কর্তব্য ও দায়বদ্ধতার সীমারেখা সুচিহ্নিত, দু'টি সংস্থাই পরস্পরের পরিপূরক, দু'য়েরই উদ্দেশ্যে শহরবাসীর জীবনযাত্রার সার্বিক মান উন্নয়ন এবং জনগণের সক্রিয় অংশগ্রহণের মাধ্যমে স্বচ্ছতর পৌর-প্রশাসনিক বাতাবরণে উন্নয়নের কাজকে যথাসম্ভব ত্বরান্বিত করা। ইতিমধ্যেই পৌর অঞ্চলে ১৭১টি সমষ্টি উন্নয়ন সমিতি গঠিত হয়েছে। আবাসিক সমষ্টি স্বেচ্ছাসেবিকা (R.C.V.) নির্বাচিত হয়েছেন ১৮,০০০ জন। এই সমিতিগুলির পরিচালন-ব্যবস্থায় এই স্বেচ্ছাসেবিকারাই মুখ্য ব্যক্তিত্ব।

দারিদ্র্য-দূরীকরণ কর্মসূচির স্বনিযুক্তি প্রকল্পে এখন পর্যন্ত ঋণ পেয়েছেন ৫২,৫৮৯ জন দরিদ্র্য মানুষ। মোট মঞ্জুরিকৃত ব্যাঙ্ক-ঋণ এবং সরকারি অনুদানের অঙ্ক যথাক্রমে ২৮১৯.৬৩ লক্ষ টাকা এবং ৮৪৬.১৭ লক্ষ টাকা। মজুরিভিত্তিক কর্মসংস্থান প্রকল্পে মোট খরচ হয়েছে ৩৪.০৮ কোটি টাকা। এই টাকায় সৃষ্ট জনদিবসের সংখ্যা ৪৪.৩৪ লক্ষ। বৃত্তিমূলক প্রশিক্ষণ প্রকল্পে মোট ব্যয় হয়েছে ৩৮৪.৭০ লক্ষ টাকা এবং প্রশিক্ষণ পেয়েছেন ১৬,৫৫৮ জন কর্মহীন মানুষ। সঞ্চয় ও ঋণদান সমিতি গঠিত হয়েছে ১৯৬টি।

ক্ষুদ্র ও মাঝারি শহরের নিবিড় উন্নয়ন প্রকল্পে ইতিমধ্যে সি. এম. ডি. বহির্ভূত ৬৬টি পৌরসভা অন্তর্ভুক্ত হয়েছিল। বিগত আর্থিক বছরে আরও নতুন ৫টি পৌরসভার অন্তর্ভুক্তি অনুমোদিত হয়েছে। এগুলি হল ঃ টাকি, এগরা, জয়নগর-মজিলপুর, দুবরাজপুর ও দাঁইহাট। এখন পর্যন্ত এই প্রকল্পে কেন্দ্ররাজ্য আর্থিক সহায়তা পাওয়া গেছে মোট ৩৯৮১.৫৪ লক্ষ টাকা, যার মধ্যে ৩৭৩০.২৮ লক্ষ টাকা খরচ হয়ে গেছে। ২৯টি পৌরসভায় প্রকল্পের কাজ শেষ হয়ে গেছে, বাকি পৌরসভার কাজগুলি বিভিন্ন পর্যায়ে রয়েছে। নির্মিত পরিকাঠামোয় পৌরসভাগুলির পরিষেবায় যেমন উল্লেখযোগ্য উন্নতি ঘটেছে, তেমনি পৌর রাজস্ব ও কর্মসংস্থানেরও লক্ষণীয় উন্নতি ঘটেছে, গ্রামাঞ্চল থেকে কলকাতা অভিমুখে মানুষের অভিযানে ভাঁটাও পড়েছে।

স্বল্পমূল্যের স্বাস্থ্যসম্মত শৌচালয় নির্মাণ প্রকল্পটি সমাপ্তির সময়সীমা ধার্য হয়েছে ২০০০ সালের মার্চ মাস। ইতিমধ্যেই প্রায় এক লক্ষ শৌচালয় নির্মাণের কাজ শেষ হয়েছে। ২০০০ সালের মার্চ মাসের মধ্যে বাকি দেড় লক্ষ শৌচালয় নির্মিত হবে। এই প্রকল্পটি শেষ হলে রাজ্যের সমস্ত পৌরাঞ্চল থেকে মাথায় করে মল বহনের সুপ্রাচীন প্রথার অবসান ঘটবে, জনস্বাস্থ্যের উন্নয়ন ঘটবে এবং সাফাই কর্মিদের সমাজের মূলস্রোতে ফিরিয়ে এনে একটি বিলম্বিত সামাজিক দায়বদ্ধতার অবসান ঘটবে। এই প্রকল্পে কুপার্স ক্যাম্প পৌরাঞ্চলকে বর্তমান বছরে অন্তর্ভুক্ত করা হয়েছে। সমস্ত প্রকল্পের জন্য মোট

ব্যয় হবে ১০৩.৭৫ কোটি টাকা, যার মধ্যে ২৭.৪৩ কোটি টাকা ইতিমধ্যেই খরচ হয়ে গেছে।

বস্তির পরিবেশগত উন্নয়ন প্রকল্পে বর্তমান বছরসহ এখন পর্যন্ত প্রায় ২৭.৮৫ কোটি টাকা ব্যয়িত হয়েছে। উপকৃতের মোট সংখ্যা ৬,০৯,৩৯৮।

স্বর্ণজয়ন্তী শহরি রোজগার যোজনায় সমষ্টি উন্নয়ন সমিতিগুলি গঠনের কাজ ত্বরান্বিত হয়েছে। এই সমিতিগুলি কর্মসূচি রচনা এবং তা রূপায়ণেও উদ্যোগ গ্রহণ করেছে। এখন পর্যন্ত এই প্রকল্পে পৌরসভাগুলিকে দেওয়া হয়েছে ২৫৭০.২২ লক্ষ টাকা, যার মধ্যে ব্যয়ের অঙ্ক ৮৬৫.৯৫ লক্ষ টাকা। খরচের এই অঙ্ক আশানুরূপ না হলেও অচিরেই অবস্থার পরিবর্তন ঘটবে। সমষ্টি উন্নয়ন সমিতি গঠন একটি জটিল প্রক্রিয়া। এই প্রক্রিয়া সময়সাপেক্ষও বটে। তবে প্রাথমিক জড়তা কাটিয়ে উঠে পৌরসভাগুলির এ ব্যাপারে এখন যথোচিত উদ্যোগ গ্রহণ করেছে। এই প্রকল্পে স্বনিযুক্তি একটি গুরুত্বপূর্ণ কর্মসূচি। ব্যাঙ্কগুলির অসহযোগিতায় এই কর্মসূচির কাজ বিশেষভাবে ব্যহত হচ্ছে।

পৌর অঞ্চলে প্রাথমিক শিক্ষার অধিকারকে সর্বজনীন করতে আগামী আর্থিক বছর থেকে একটি বিশেষ প্রকল্প গ্রহণ করা হচ্ছে। ৫ থেকে ১৪ বছর বয়স্ক শিশুদের মধ্যে যারা এখনও কোনও বিদ্যালয়ের সঙ্গে যুক্ত হয়নি, একটি সমীক্ষায় তাদের চিহ্নিত করণের কাজ মার্চ, ১৯৯৯-এর মধ্যে পৌরসভাগুলি সম্পূর্ণ করবে। আগামী বছরে প্রথম পর্যায়ে ৫০০টি শিশু শিক্ষাকেন্দ্র চালু করে চিহ্নিত শিশুদের প্রাথমিক শিক্ষাকে সুনিশ্চিত করা হবে।

জাতীয় বস্তি উন্নয়ন প্রকল্পে এখন পর্যন্ত পাওয়া গেছে মোট ৬৬.৪৬ কোটি টাকা। সমস্ত অর্থই পৌরসভাকে আবন্টন করা হয়েছে। মৌল ন্যূনতম পরিষেবা প্রকল্পে পাওয়া গিয়েছে ৫৮.৬৬ কোটি টাকা। এই টাকাও পৌরসভায় আবন্টিত হয়েছে। দশম অর্থ কমিশনের অনুদান পাওয়া গেছে মোট ৬০.১৬ কোটি টাকা। এই অর্থও পৌরসভাগুলিতে আবন্টিত হয়ে গেছে। যে সব পৌরসভা পূর্বতন অনুদানের ৭০ শতাংশ অর্থ ব্যয় করতে পেরেছে, এই প্রকল্পগুলির অর্থ তাদের মধ্যেই আবন্টনের নীতি গ্রহণ করা হয়েছে। এই তিনটি প্রকল্পে ফেব্রুয়ারি, ১৯৯৯ পর্যন্ত খরচের গড় মোট হার যথাক্রমে ৭২.৫ শতাংশ, ৬৮ শতাংশ এবং ৫৯ শতাংশ।

শহরাঞ্চলে ১৯৯৭ সালের ১৫ই আগস্ট বা তার পরবর্তী সময়ে যে সব কন্যাসন্তান জন্মগ্রহণ করবে, তাদের এবং তাদের মায়েদের পুষ্টির জন্যে কন্যাসন্তান পিছু ৫০০ টাকা অনুদান দেওয়ার প্রকল্পের নামই বালিকা সমৃদ্ধি যোজনা। অনধিক দু'টি কন্যাসন্তানের জন্যে এই অনুদান প্রদেয় হবে। পরবর্তীকালে এই কন্যাসন্তানের লেখাপড়ার খরচ

নির্বাহের জন্যে স্কলারশিপের ব্যবস্থা করা এই প্রকল্পের পরবর্তী অংশ। সমাজে কন্যাসন্তান এবং তাদের জননীরা যাতে সামাজিক অবহেলার শিকার না হন, এই প্রকল্পের মূল উদ্দেশ্য তা-ই।

(ঙ) বিশ্বব্যাঙ্ক বা বিদেশি অর্থ সাহায্যে এতদিন পর্যন্ত কলকাতা বা সি. এম. ডি. অন্তর্ভুক্ত পৌর অঞ্চলেই কেবল উন্নয়ন কর্মসূচি গৃহীত হয়েছে। বিগত আর্থিক বছরে সি. এম. ডি. বহির্ভূত বিভিন্ন পৌর অঞ্চলেও বিদেশি অর্থ সাহায্যে একাধিক উন্নয়ন-কর্মসূচি গ্রহণের উদ্যোগ গৃহীত হয়েছে। ইতিমধ্যেই বিশ্বব্যাঙ্কের মাধ্যমে জাপানি অর্থ সাহায্যে এ-রকম দশটি পৌর অঞ্চলে পরিকাঠামোগত উন্নয়নের জন্য একটি দ্রুত সমীক্ষার কাজ আরম্ভ হয়ে গেছে। বিশ্বব্যাঙ্কের সহায়তায় আসানসোল কর্পোরেশনে 'রিপ্রোডাকটিভ চাইল্ড হেলথ প্রকল্পের' কাজও অনুমোদিত হয়েছে। প্রকল্পটি রূপায়ণের কাজ প্রাথমিকভাবে শুরুও করা হয়েছে। সি. এম. ডি. অন্তর্ভুক্ত পৌর অঞ্চলের মতোন সি. এম. ডি. বহির্ভূত দশটি পৌর অঞ্চলে আই. পি. পি.-৮ প্রকল্পের চূড়ান্ত খসড়া তৈরি হয়ে গেছে। অচিরেই এই প্রকল্পের কাজ শুরু হবে। এ ছাড়া জার্মানি ও ইতালিয় সরকারের সহায়তায় আরও দুটি প্রকল্প রচনার কাজ এগিয়ে চলেছে। এই প্রকল্প দু'টিতে নির্বাচিত পৌর অঞ্চলের কঠিন ও তরল বর্জ্য পদর্থের ব্যবস্থাপনা এবং পানীয় জল সরবরাহ ও জন-স্বাস্থ্যের উন্নতির মতোন গুরুত্বপূর্ণ দু'টি সমস্যার সমাধান সম্ভব হবে।

(চ) ওয়েস্ট বেঙ্গল ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট ফিনান্স কর্পোরেশন-এর (W B.I.-D.F.C.), কাছ থেকে প্রায় ১৭ কোটি টাকা ঋণ নিয়ে সি. এম. ডি.-বহির্ভূত ৪৪টি নির্বাচিত পৌর অঞ্চলে পরিকাঠামো ও পরিষেবাগত উন্নয়নের জন্য একটি প্রকল্প এই আর্থিক বছরে প্রাথমিক অনুমোদন লাভ করেছে। আশা করা যায়, প্রকল্পটি অচিরেই চূড়ান্ত অনুমোদন লাভ করবে এবং আগামী আর্থিক বছরের শুরুতেই রূপায়ণের কাজ হাতে নেওয়া সম্ভব হবে।

(ছ) পরিকল্পনা বহির্ভূত বিভিন্ন খাতে পৌরসভাগুলিকে অনুদান বন্টনের প্রক্রিয়াটি অব্যাহত আছে। আগামী আর্থিক বছরে এই অনুদানের পরিমাণ বৃদ্ধি পাবে বলে আশা রাখি। এখানে উল্লেখযোগ্য, চতুর্থ বেতন কমিশনের সুপারিশক্রমে পৌর কর্মচারিদের ফেব্রুয়ারি, ১৯৯৯ থেকে বর্ধিত বেতনের নীতি অনুমোদিত হয়েছে। এই খাতে ১৯৯৯-২০০০ সালে অতিরিক্ত ১২৫ কোটি টাকা প্রাথমিকভাবে বরাদ্দের প্রস্তাব অনুমোদিত হয়েছে। ১৯৯৮-৯৯ সালের দু'মাসের জন্যে অতিরিক্ত বরাদ্দের পরিমাণ ২১ কোটি টাকা। বর্ধিত বেতনের বকেয়া প্রদান সম্পর্কে সরকারি নীতি এখনও চূড়ান্ত হয়নি।

(জ) পৌর-প্রশাসন সুষ্ঠুভাবে পরিচালনার জন্যে অর্থের প্রয়োজন অনস্বীকার্য। বাজার

দরের উর্ধ্বগতি এবং কর্মচারিবৃন্দের বেতন ও অফিস খরচ বৃদ্ধির ফলে পৌরসভাগুলি অধিকাংশ ক্ষেত্রেই আর্থিক সংকটের শিকার হয়। পৌরসভার নিজস্ব রাজস্ব বৃদ্ধি এই প্রেক্ষাপটেই গুরুত্বপূর্ণ হয়ে উঠেছে। কেবলমাত্র সরকারের অনুদানের উপর নির্ভরশীল না হয়ে নিজস্ব রাজস্ব বৃদ্ধির ক্ষেত্রে পৌরসভাগুলিকে সুপরিকল্পিত নীতি গ্রহণ করতে হবে। অপ্রয়োজনীয় খরচের অঙ্কও যথাসম্ভব কমিয়ে আনতে হবে। এই উদ্দেশ্য মাথায় রেখেই কেন্দ্রীয় মূল্যায়ন পর্ষৎ একটি নিরবচ্ছিন্ন প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। ৯২টি পৌরসভার ১১২টি মূল্যায়ন তালিকা ইতিমধ্যেই প্রকাশিত হয়েছে, যার মধ্যে ২০টি তালিকা দ্বিতীয় দফার। এর ফলে এই পৌরসভাগুলির সম্পত্তির মোট মূল্যায়ন ২৮.২৫ কোটি টাকা থেকে ১০৫.৫৪ কোটি টাকায় উন্নীত হয়েছে। পৌরসভার রিভিউ কমিটিগুলি যাতে সতর্কতার সঙ্গে তাদের দায়িত্ব পালন করে এবং কর আদায়ের ক্ষেত্রে বিশেষ উদ্যোগ গ্রহণ করা হয়, সে ব্যাপারে সকল পৌর-প্রধানের সঙ্গে আলোচনা এবং নীতিগত সিদ্ধান্ত গৃহীত হয়েছে। আগামী আর্থিক বছরে আরও ২২টি পৌরসভার সম্পত্তির মূল্যায়ন তালিকা প্রস্তুত ও প্রকাশের কাজ চলছে।

(ঝ) পৌরসভার নব-নির্বাচিত কাউন্সিলর, বিশেষ করে মহিলা কাউন্সিলর, কর্মচারী, প্রোজক্টে অফিসার, হেলথ-অফিসার, কমিউনিটি অর্গানাইজারদের নিয়মিত প্রশিক্ষণের কাজে 'ইলগাস' অগ্রণী ভূমিকা গ্রহণ করেছে। সারা বছর ধরেই এই প্রশক্ষণের কাজ চলেছে। এই আর্থিক বছরে পরিচালিত বিভিন্ন প্রশিক্ষণের সংখ্যা ৫২। মোট প্রশিক্ষণ প্রাপ্তের সংখ্যা ১,৩৫০। এছাড়া পূর্ব ও উত্তর-পূর্বাঞ্চলীয় প্রশিক্ষণ কেন্দ্র হিসেবে বিভিন্ন রাজ্যে দারিদ্র দূরীকরণ কর্মসূচির প্রশিক্ষণের দায়িত্বও পালন করে চলেছে এই সংস্থা। বিহার, আসাম ও পশ্চিমবঙ্গে নেহেরু রোজগার যোজনার স্ব-নিযুক্তি প্রকল্পের উপর একটি সমীক্ষা ছাড়াও এ বছর (N.I.U.A.)-এর সহযোগিতায় বিহার, আসাম, ওড়িশা ও পশ্চিমবঙ্গের বিভিন্ন অফিসারদের 'F.I.R.E.' প্রকল্পে একটি প্রশিক্ষণের ব্যবস্থা করেছে 'ইলগাস'। সম্প্রতি একাদশ অর্থ কমিশনের তথ্য সংগ্রহের কাজেও কেন্দ্রীয় সরকার এই সংস্থাকে দায়িত্ব অপর্ণ করেছে। এ ছাড়া বিগত বছর থেকেই পৌর-বিষয়ক বিভাগের বাংলা মুখপত্র 'পৌর দিগন্ত' প্রকাশিত হচ্ছে। এই মুখপত্রের দ্বিতীয় সংখ্যা প্রকাশিত হয়েছে জানুয়ারি, ১৯৯৯-তে। ইংরেজি পত্রিকা 'আরবান ম্যানেজমেন্ট'-এর সপ্তম সংখ্যাও দীর্ঘকাল পরে প্রকাশ করা সম্ভব হয়েছে। 'আরবান ওয়েস্ট বেঙ্গল'-এর ১৯৯৭-৯৮ সংখ্যাটিও প্রকাশের অপেক্ষায়।

(ঞ) পৌরসভাগুলিতে অনুদান, ঋণ, উন্নয়ন প্রকল্পের সংখ্যা ইত্যাদি উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। পৌর কর্মচারিদের বর্ধিত বেতনের বিষয়টিও কার্যকরি হয়েছে। এই পরিপ্রেক্ষিতে পৌর-প্রশাসনের উপর স্বাভাবিকভাবেই চাপ বৃদ্ধি পেয়েছে। নাগরিকদের

প্রত্যাশা পূরণ করতে গেলে পৌরসভাগুলিকে তাই কেবল নিজস্ব রাজস্ব বৃদ্ধির উপর অগ্রাধিকার দিলেই চলবে না, প্রতিটি পৌর কর্মচারীর দায়বদ্ধতার কথাটিও মনে রাখতে হবে। একটি সুশৃঙ্খল, নিয়মানুবর্তী, পরিশ্রমী, দায়বদ্ধ কর্মী বাহিনী ছাড়া পৌরসভাগুলির উত্তরণের পথ নেই। পৌরসভার সঙ্গে পৌর কর্মচারিদের একটি সুষ্ঠু বোঝাপড়া সেই কারণেই বর্তমান সময়ের একটি জরুরি প্রয়োজন। প্রশাসনিক এবং কারিগরি ক্ষেত্রে পৌরসভাগুলিকে অধিকতর সহায়তার জন্যে স্থানীয় সংস্থার অধিকার এবং পৌর কারিগরি অধিকার-এর অফিসার এবং কর্মিদেরও অনুকূল এবং উদ্যোগী মনোভাব গ্রহণ করতে হবে। ইতিমধ্যেই এই উদ্দেশ্যে এই দু'টি অধিকারের পুনর্বিন্যাস করা হয়েছে। প্রতিটি পৌরসভায় একজন নির্বাহি আধিকারিক, একজন অর্থ আধিকারিক ও একজন সহকারি বাস্তুকার নিয়োগের বিষয়টি গুরুত্বের সঙ্গে বিবেচিত হচ্ছে। চুক্তির ভিত্তিতে পৌরসভার হিসাব পরীক্ষণের কাজ ত্বরান্বিত করতে দক্ষ অবসরপ্রাপ্ত হিসাব পরীক্ষক নিয়োগের বিষয়টিও বিবেচনাধীন। দারিদ্র্য-দূরীকরণ কর্মসূচির সুষ্ঠু পরিচালনা এবং রূপায়ণকে সুনিশ্চিত করতে রাজ্য নগর উন্নয়ন সংস্থাকে (S.U.D.A.), শক্তিশালী করা হয়েছে। এই সংস্থার বিশেষজ্ঞরা নিয়মিত প্রতিটি পৌরসভা সফর করছেন এবং সংশ্লিষ্ট সকলের সঙ্গে বিস্তৃত পর্যালোচনা করে প্রকল্পগুলির সফল রূপায়ণে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছেন।

(ট) বিভিন্ন প্রতিকূলতার মধ্যেও কলকাতা কর্পোরেশন নাগরিক পরিষেবা উন্নয়নে অনলস প্রয়াস চালিয়ে যাচ্ছে। পুর-কর্মিদের মধ্যে কর্মসংস্কৃতি ফেরানোর সঙ্গে সঙ্গে বিভাগীয় কর্মসূচি দ্রুত রূপায়ণে কম্পিউটরের সফলতর ব্যবহার সম্ভব হয়েছে। রাজস্ব আদায়ের ক্ষেত্রে উল্লেখযোগ্য অগ্রগতি ঘটেছে। ১৯৯৫-৯৬ সালে যেখানে সামগ্রিক আদায় ছিল বাৎসরিক ৭৬ কোটি টাকা, ১৯৯৭-৯৮ সালে তা দাঁড়িয়েছে আনুমানিক ১১২ কোটি টাকায়। ১৯৯৮-৯৯ সালে এই অঙ্ক ১২০ কোটিতে পৌছোবে বলে আশা করা যায়। একদিকে কর প্রদানের নিয়মাবলী যেমন সরলতর করা হয়েছে, অন্যদিকে কর ফাঁকি রোধের ব্যবস্থাও কঠোরতর করা হয়েছে। কলকাতা কর্পোরেশনে মাথাপিছু জল সরবরহের পরিমাণ এখন ৪৲ গ্যালন। যে সব অঞ্চলে এখনও মাথাপিছু সরবরাহ অপেক্ষাকৃত কম অথবা পানীয় জলের সঙ্কট রয়েছে সেখানকার জন্যে মহঃ আলি পার্ক এবং বেহালায় দু'টি বুস্টার স্টেশন ইতিমধ্যেই চালু করা হয়েছে। পলতা এবং গার্ডেনরিচ থেকে অধিকতর জল সরবরাহের জন্যে যথাক্রমে ৪০ এম. জি. ডি. এবং ৬০ এম. জি. ডি. ক্ষমতার দু'টি শোধন প্রকল্পের কাজ শুরু হয়ে গিয়েছে। আগামী ২০০০ সালের মধ্যে প্রকল্প দু'টি সম্পূর্ণ হবে বলে আশা করা যায়। কলকাতার বেশ কিছু গুরুত্বপূর্ণ রাজপথে ম্যস্টিক অ্যাসফল্টের উল্লেখযোগ্য ব্যবহার ঘটেছে। অন্যান্য রাস্তাঘাট মেরামতের কাজও দ্রুততার সঙ্গে চলেছে। শহরের প্রায় ৭০ শতাংশ এলাকায় বাড়ি থেকে জঞ্জাল সংগ্রহ ও অপসারণের কাজ হাতে নেওয়া হয়েছে। হাসপাতাল বা নার্সিং হোম-এর বর্জ্য পদার্থের ব্যবস্থাপনায়

বৈজ্ঞানিক পদ্ধতি অনুসরণ করা হচ্ছে। বর্জ্য পদার্থ থেকে সার ও বিদ্যুৎ উৎপাদনের প্রচেষ্টাও শুরু করা হয়েছে। পুরনো কলকাতার জল-নিকাশি ব্যবস্থার আমূল সংস্কার প্রয়োজন। এর জন্যে বিশ্বব্যাঙ্কের কাছে একটি প্রস্তাব এখন বিবেচনাধীন। গার্ডেনরিচ, যাদবপুর, এবং বেহালার নতুন-অন্তর্ভুক্ত অঞ্চলে প্রয়োজনীয় জল-নিকাশি ব্যবস্থা নিতান্তই অপ্রতুল। এই অঞ্চলের উন্নত জল-নিকাশি ব্যবস্থা ত্বরান্বিত করতে অর্থ ও কারিগরি সহায়তার জন্যে এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের সঙ্গে একটি চুক্তি চূড়ান্ত হবার অপেক্ষায়। আগামী বছরের এপ্রিলের কাছাকাছি কোনও সময়ে এই প্রকল্পের কাজ শুরু হবে বলে আশা করা যায়। শহরের বিভিন্ন উদ্যানে সবুজের বিস্তার ঘটিয়ে পরিবেশ উন্নয়নে বিভিন্ন কর্মসূচি গৃহীত হয়েছে। বর্তমান বছরে এই কর্মসূচিতে ইতিমধ্যেই ৯৮ লক্ষ টাকা খরচ হয়ে গেছে। আগামী বছরে ধার্য ব্যয়ের পরিমাণ এক কোটি টাকা। এ ছাড়া দারিদ্র্য-দূরীকরণের বিশেষ কর্মসূচির মাধ্যমে দারিদ্রসীমার নিচে বস্তি অঞ্চলে বসবাসকারী মানুষের জীবনযাত্রার সার্বিক মান উন্নয়নে বিশেষ অগ্রাধিকার প্রদান করা হয়েছে। ১৯৯৮ সালের এপ্রিল থেকে ডিসেম্বর মাসের মধ্যে ৫২০টি বেআইনি নির্মীয়মাণ বাড়ি সম্পর্কে আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে; এই সময়ের মধ্যে ১০২টি বেআইনি বাড়ি ভেঙে ফেলা হয়েছে এবং ২,৭৩৯টি নতুন বাড়ির নক্সা অনুমোদন করা হয়েছে।

ইতিহাস, স্থাপত্য ইত্যাদি কারণে বিখ্যাত প্রাচীন অট্টালিকাগুলির সংরক্ষণ ও সংস্কারের জন্যে কলকাতা কর্পোরেশন আইনের প্রয়োজনীয় সংশোধন করা হয়েছে। সংশোধিত আইনানুযায়ী 'হেরিটেজ কনজারভেশন কমিটি' কলকাতায় তাদের কাজও শুরু করে দিয়েছেন। অন্য কর্পোরেশন ও পৌরসভা আইনেও অনরূপ সংশোধনের ব্যবস্থা বিবেচিত হচ্ছে। কলকাতার ঐতিহ্যমন্ডিত টাউন হলকে একটি 'হাই-টেক' মিউজিয়মে রূপান্তরিকরণের কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে। ২০০০ সালের এপ্রিল মাসে এটি জনসাধারণের জন্য উন্মুক্ত হবে বলে আশা করা যাচ্ছে।

আগামী শতক নিশ্চিতভাবেই নগরায়ণের শতক। বিংশ শতকের শেষ বছরে দাঁড়িয়ে আমরা সেই শতককে স্বাগত জানাই। নাগরিক মানুষের সমবেত অংশগ্রহণের মধ্য দিয়ে পশ্চিমবঙ্গে পৌর-প্রশাসন আগামী শতকে আরও জনকল্যাণমুখী হয়ে উঠবে—এই আশা রেখে সভার অনুমোদনের জন্য আমি আমার বরাদ্দের দাবিগুলি পেশ করছি।

## DEMAND No. 92

**Major Heads : 4858—Capital Outlay on Engineering Industries (Public Undertakings) 5075—Capital Outlay on Other Transport Services (Public Undertakings), 6857—Loans for Chemical and**

**Pharmaceutical Industries (Public Undertakings), 6858—Loans for Engineering Industries (Public Undertakings) and 6860—Loans for Consumer Industries (Public Undertakings)**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 88,12,05,000 be granted for expenditure under Demand No. 92, Major Heads : "4858—Capital Outlay on Engineering Industries (Public Undertakings), 5075—Capital Outlay on Other Transport Services (Public Undertakings) 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 6858—Loans for Engineering Industries (Public Undertakings) and 6860—Loans for Consumer Industries (Public Undertakings)" during the year 1999-2000.

(This is inclusive of a total sum of Rs. 29,07,98,000 already voted on account)

(The Printed Budget Speech of Shri Mrinal Banerjee on Demand No. 92 was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে ৯২ নং অনুদানের অধীনে "৪৪০৮-খাদ্য, সংরক্ষণ ও গুদাম খাতে মূলধনী বিনিয়োগ (সরকারি সংস্থাসমূহ)", "৬৮৫৭—রাসায়নিক ও ফার্মাসিউটিক্যাল শিল্পসমূহের ঋণ (সরকারি সংস্থাসমূহ)", "৬৮৫৮—ইঞ্জিনীয়ারিং শিল্পখাতে ঋণ (সরকারি সংস্থাসমূহ)" এবং "৬৮৬০—ভোগ্যপণ্য শিল্পখাতে ঋণ (সরকারি সংস্থাসমূহ)" খাতে ৮৮,১২,০৫,০০০০ (অষ্টাশি কোটি বার লক্ষ পাঁচ হাজার) টাকার ব্যয়-বরাদ্দ মঞ্জুর করার প্রস্তাব করছি। [ভোট-অন-অ্যাকাউন্ট-এ প্রস্তাবিত ২৯,০৭,৯৮,০০০ (উনত্রিশ কোটি সাত লক্ষ আটানব্বই হাজার) টাকার ব্যয়-বরাদ্দ উপরোক্ত প্রস্তাবিত ব্যয়-বরাদ্দের অন্তর্গত।]

২। মাননীয় সদস্যমহোদয়বৃন্দের নিশ্চিত স্মরণে আছে যে, গত বছরের বাজেট বক্তৃতায় আমার অধীনস্থ দপ্তর-দুটির সুসমঞ্জস পুনর্বিন্যাসের কথা বলেছিলাম। উভয় দপ্তরের আওতাভুক্ত সংস্থারসমূহের ক্রিয়াকলাপের সার্বিক বিকাশসাধনের অভিষ্ট লক্ষ্য অর্জনে এই পুনর্বিন্যাস কর্মসূচি ছিল অত্যন্ত গুরুত্বপূর্ণ।

মাননীয় সদস্যবৃন্দ জেনে খুশি হবেন যে, এই প্রক্রিয়া আমরা ইতিমধ্যেই সমাধা করেছি। এর ফলে ২৩টি শিল্প সংস্থা ও একটি বিভাগীয় সংস্থা বর্তমানে এই বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণের অন্তর্ভুক্ত এগুলি হ'ল ঃ

(১) সরস্বতী প্রেস লিমিটেড

(২) ইলেক্ট্রো-মেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড ইন্ডাস্ট্রিজ লিমিটেড

(৩) ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন

(৪) ইস্টার্ন ডিস্টিলারিজ অ্যান্ড কেমিক্যালস লিমিটেড

(৫) ম্যাকিনটোস বার্ণ লিমিটেড

(৬) দুর্গাপুর কেমিক্যালস লিমিটেড

(৭) ওয়েস্ট বেঙ্গল কেমিক্যাল ইন্ডাস্ট্রিজ লিমিটেড

(৮) গ্লুকোনেট হেলথ লিমিটেড

(৯) ওয়েস্টিংহাউস স্যাক্সবি ফার্মার লিমিটেড

(১০) শালিমার ওয়ার্কস (১৯৮০) লিমিটেড

(১১) ন্যাশনাল আয়রণ অ্যান্ড স্টিল কোম্পানি (১৯৮৪) লিমিটেড

(১২) নিও পাইপস অ্যান্ড টিউবস কোম্পানি লিমিটেড

(১৩) কার্টার পুলার ইঞ্জিনিয়ারিং কোম্পানি লিমিটেড

(১৪) ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং লিমিটেড

(১৫) এঞ্জেল ইন্ডিয়া মেশিনস অ্যান্ড টুলস (১৯৮৭) লিমিটেড

(১৬) অ্যাপোলো জিপার কোম্পানি (প্রাইভেট) লিমিটেড

(১৭) ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো-টেক্সটাইল কর্পোরেশন (ভারত জুট লি)

(১৮) ইন্ডিয়া পেপার পাল্প লিমিটেড

(১৯) ওয়েস্ট বেঙ্গল প্লাইউড অ্যান্ড অ্যালায়েড প্রোডাকটস লিমিটেড

(২০) লিলি বিস্কুট কোম্পানি (প্রাইভেট) লিমিটেড

(২১) ইন্ডিয়া বেল্টিং কটন মিলস লিমিটেড

(২২) দার্জিলিং রোপওয়ে (বিভাগীয় সংস্থা)

(২৩) সুন্দরবন সুগারবিট প্রসেসিং কোম্পানি লিমিটেড

(২৪) কৃষ্ণা সিলিকেট অ্যান্ড গ্লাস ওয়ার্কর্স লিমিটেড।

৩। উল্লিখিত সংস্থাগুলির মধ্যে প্রথম ২২টি সংস্থা উৎপাদন, ব্যবসা ও পরিষেবামূলক ক্রিয়াকলাপে যুক্ত। শেষোক্ত সংস্থা দুটি—সুন্দরবন সুগারবিট প্রসেসিং কোম্পানি লিমিটেড এবং কৃষ্ণা সিলিকেট অ্যান্ড গ্লাস ওয়ার্কর্স লিমিটেড-এর উৎপাদন বর্তমান দশকের প্রথমার্ধ থেকে বন্ধ রয়েছে। দার্জিলিং রোপওয়ে (বিভাগীয় সংস্থা) বিগত কিছুদিন আগেও এক উপত্যকা থেকে অন্য উপত্যকায় বিভিন্ন পণ্য পরিবহনের কাজে নিযুক্ত ছিল, কিন্তু যান্ত্রিক ছিল, কিন্তু যান্ত্রিক গোলযোগের কারণে বর্তমানে ঐ সংস্থাটির কাজকর্ম বন্ধ আছে।

৪। এই বিভাগের অধীন সংস্থাগুলি যে ধরনের উৎপাদন ও ব্যবসায়িক প্রক্রিয়ার সঙ্গে যুক্ত তা সংক্ষেপে নিম্নরূপ ঃ

এই রাজ্যের রাসায়নিক শিল্পগুলির জন্য মৌল রাসায়নিক দ্রব্যাদি যথা—কস্টিক সোডা লাই, তরল ক্লোরিন, মোনোক্লোরোবেনজিন, সিন্থেটিক ফেনল প্রভৃতি উৎপাদনে দুর্গাপুর কেমিক্যালস লিমিটেড নিযুক্ত রয়েছে। ওয়েস্টিংহাউস স্যাক্সবি ফার্মার লিমিটেড মূলত ভারতীয় রেলওয়ের জন্য সিগন্যালিং যন্ত্রপাতি, ব্রেকস ইত্যাদি প্রস্তুতকারক একটি সংস্থা। ইলেকট্রো-মেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড ইন্ডাস্ট্রিজ লিমিটেড এক্স-রে মেশিন ও বায়োমেডিক্যাল যন্ত্রাদি প্রস্তুত ও রক্ষণ করা ছাড়াও রাজ্যের স্বাস্থ্য পরিষেবার সঙ্গে যুক্ত সরকারি স্বাস্থ্যকেন্দ্রগুলিকে প্রয়োজনীয় যন্ত্রাদি সরবরাহ করে থাকে। ওয়েস্ট বেঙ্গল কেমিক্যালস ইন্ডাস্ট্রিজ লিমিটেড ঔষধ ও বেকারি শিল্পের জন্য রাসায়নিক দ্রব্যাদি প্রস্তুতকারী একটি সংস্থা। শালিমার ওয়ার্কস লিমিটেড জাহাজ তৈরি, মেরামত এবং সাধারণ ইঞ্জিনিয়ারিং ক্রিয়াকলাপের সঙ্গে যুক্ত। সরস্বতী প্রেস লিমটেড মুদ্রণ ও তৎসম্পর্কিত কার্যাদি সম্পাদনের একটি সুপ্রতিষ্ঠিত সংস্থা। গ্লুকোনেট হেলথ লিমিটেড পেথিডিন, স্টবানেটের মতো জীবনদায়ী ঔষধ পরিমাণে উৎপাদন করার, একমাত্র স্বদেশি প্রতিষ্ঠান। এই সংস্থাটি অন্যান্য ঔষধ-পত্রাদিও উৎপাদন করে থাকে। ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন শিল্প ও কৃষি উভয় ক্ষেত্রে বৈজ্ঞানিক উপায়ে সংরক্ষণের সুযোগ প্রদানকারী একটি সংস্থা।

ম্যাকিনটোস বার্ণ, কার্টার পুলার লিমিটেড, ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং লিমটেড সাধারণ প্রকৌশল এবং নির্মাণ কার্যাদির সঙ্গে যুক্ত। ন্যাশানাল আয়রণ অ্যান্ড স্টিল কোম্পানি আবর্তিত ইস্পাত (Rolled Steel)-সামগ্রী প্রস্তুত ও বিপণনকারী একটি সংস্থা। নিও পাইপ অ্যান্ড টিউবস কোম্পানি তামার পাইপ এবং টিউব উৎপাদনের সঙ্গে যুক্ত 'এঞ্জেল ইন্ডিয়া মেশিন অ্যান্ড টুলস লিমিটেড' প্লাস্টিক শিল্পের প্রয়োজনীয় মেশিন ও বিভিন্ন

ধরনের যন্ত্রপাতি প্রস্তুতকারক একটি সংস্থা। বিভিন্ন ধরনের 'জিপ ফ্যাস্নার' তৈরি করে থাকে অ্যাপোলো জিপার কোম্পানি লিমিটেড। ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো-টেক্সটাইল কর্পোরেশন লিমিটেড-এর সংস্থা ভারত জুট মিল শিল্পে ব্যবহার্য চটের থলি (১০০/৫০ কে. জি.) উৎপাদন করে, ইন্ডিয়া বেল্টিং কোম্পানি লিমিটেড-এ উৎপাদিত হয় নাইলন এবং কটন বেল্ট। ইন্ডিয়া পেপার পাল্প লিমিটেড বিভিন ধরনের কাগজ স্বল্প পরিমাণে উৎপাদন করে। ওয়েস্ট বেঙ্গল প্লাইউড লিমিটেড নানাধরনের ওয়াটারপ্রুফ প্লাইউড বোর্ড এবং ফ্লাস ডোর প্রস্তুতকারী একটি সংস্থা। নানা স্বাদের বিস্কুট প্রস্তুতকারক ঐতিহ্যবাহী প্রতিষ্ঠান হ'ল লিলি বিস্কুট কোম্পানি লিমিটেড।

৫। মাননীয় সদস্যগণের নিশ্চয়ই স্মরণে আছে যে, উল্লিখিত সংস্থাগুলির মধ্যে মাত্র ৪টি (দুর্গাপুর কেমিক্যালস লিমিটেড, ইলেকট্রো-মেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড ইন্ডাস্ট্রিজ লিমিটেড, ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন এবং সুন্দরবন সুগারবিট প্রসেসিং কোম্পানি) সরকারি উদ্যোগে স্থাপিত হয়েছিল। আমাদের সরকারের প্রথম বছরগুলিতে বিভিন্ন বিধান অনুযায়ী বাকি ১৯টি সংস্থা অধিগৃহীত হয়। কারণ ঐ সংস্থাগুলি চরম রুগ্নতার শিকার হয়েছিল এবং শ্রমিকস্বার্থ সুরক্ষার প্রয়োজনে সংস্থাগুলি জাতীয়করণ করাই ছিল একমাত্র বিকল্প। মাননীয় সদস্যবৃন্দ অবশ্যই উপলব্ধি করবেন যে, এহেন পরিস্থিতিতে সংস্থাগুলির সামগ্রিক বিকাশসাধন কত কঠিন কাজ। সুসমঞ্জস তদারকি, প্রকৌশলগত সহায়তা বৃদ্ধি, দ্বৈত প্রশাসনিক নিয়ন্ত্রণের অবসান এবং কর্মোদ্যমের বাতাবরণ সৃষ্টি আমাদের লক্ষ্য অর্জনে স্বাভাবিকভাবেই অগ্রাধিকার পায়।

৬। মাননীয় সদস্যবৃন্দ জেনে খুশি হবেন যে ১৩টি সংস্থা এযাবৎকাল শিল্প পুনর্গঠন দপ্তরের প্রশাসনিক নিয়ন্ত্রণাধীন ছিল, সেগুলি ১৯৯৮ সালের ১লা জুন থেকে রাষ্ট্রায়ত্ত সংস্থা দপ্তরে হস্তান্তরিত হয়েছে। রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলিতে কর্মচাঞ্চল্য ও উদ্দীপনা সৃষ্টির ব্যঞ্জনা প্রতিভাত হয়েছে বিভাগের পুনর্নামাঙ্কনে। বর্তমানে এই বিভাগের নাম রাষ্ট্রায়ত্ত উদ্যোগ (পাবলিক এন্টারপ্রাইজেস ডিপার্টমেন্ট)।

এই বিভাগের আওতাভুক্ত শিল্প সংস্থাগুলি যাতে প্রযুক্তি ও কারিগরি সহায়তার ঘাটতি কাটিয়ে উঠতে পারে সেই লক্ষ্যে একটি ছোট কারিগরি পরামর্শদাতা গোষ্ঠী গঠন করা হয়েছে। এই পরামর্শদাতা গোষ্ঠী (SBEG) বিভিন্ন শিল্পক্ষেত্রে অভিজ্ঞতা সম্পন্ন ৫ জন শীর্ষস্থানীয় পেশাদারকে নিয়ে গঠিত।

এই গ্রুপ ইতিমধ্যেই ২৩টি সংস্থার সার্বিক ক্রিয়াকলাপের পুঙ্খানুপুঙ্খ বিশ্লেষণ ও দুর্বলতার উৎসমুখ চিহ্নিত করেছেন এবং নিরন্তর ও ধারাবাহিক তদারকির পদ্ধতি উদ্ভাবন করেছেন। এ ছাড়া সংস্থাগুলির মধ্যে 'সিনার্জি'র প্রবর্তন, তাদের পুনর্বিন্যাস

অসতর্ক অবস্থায় লঞ্চঘাটে ধরতে পারে এবং এই পারাটাই প্রথম উল্লেখ করতে চাই। তারপরে আমি যেটা বলতে চাই, যে ২ জনকে ধরা যায়নি তাদের ধরবার জন্য যাতে চেষ্টা করা হয় মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে আমি সেইজন্য অনুরোধ করছি। আমার আর একটি বলার বিষয়, এই যে ডাকাতদল জনরোষের হাতে তাদের মৃত্যু হচ্ছে এটা আকাঙ্খিত নয়।

একথা ঠিক কিন্তু এলাকার মানুষরা জানেন, যাদের ওখানে মৃত্যু হয়েছে তারা এলাকায় এবং ভিন্ন জায়গায় কি ভূমিকা গ্রহণ করে থাকতো। আমার কেন্দ্র বীজপুরে, সেখানে ওদের পরিচয় মানুষ খুব ভালোভাবে জানেন। আমার কেন্দ্রে নির্বাচনের আগে বাঁশবেড়িয়া থেকে লোক আনানো হয়েছিল বোমা বানানোর জন্য। যারা আমার বিরুদ্ধে ছিলেন সেই দল থেকেই তাদের আনানো হয়েছিল। সেখানে বোমা বানাতে গিয়ে ৪ জন আহত হয়। সেখানকার পুলিশ সেখানকার সাধারণ মানুষ বামপন্থী নেতৃত্বের সাহায্যে জনরোষ থেকে তাদের বাঁচিয়ে হাসপাতালে পাঠাতে সমর্থ হয়েছিল। পরিশেষে আমি বলব, এই ধরনের ব্যাপারের ক্ষেত্রে পুলিশের যেমন আরও সতর্ক থাকা দরকার তেমনি সামাজিক অবস্থানের কথাটাও আমাদের সকলের মনে রাখা দরকার। দেশব্যাপি কোন পরিস্থিতিতে, কেন এই ধরনের ডাকাত সৃষ্টি হচ্ছে সেই আলোচনাটা না করলে আলোচনাটা কিন্তু অসম্পূর্ণ থেকে যাবে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া সদস্যা সাধারণভাবে একটা অবজারভেশন রাখলেন। ঠিকই, আমি আগেই বলেছি যে এই ধরনের যারা ডাকাতি করছে তাদের সম্পর্কে পুলিশের আরও সক্রিয় হওয়া দরকার। তবে সমাজের মধ্যে যে মনোভাবটার জন্ম নিচ্ছে যে 'পিটিয়ে মেরে ফেলো' এ ব্যাপারেও সতর্ক হওয়া দরকার এবং কেন এটা হচ্ছে আমাদের বোঝা দরকার।

## The West Bengal Appropriation Bill, 1999

**Dr. Ashim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Appropriation Bill, 1999.

(Secretary then read the Title of the Bill)

**Shri Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1999 be taken into consideration.

Sir, under Article 266(3) of the Constitution of India no moneys out of the Consolidated Fund of the State can be appropriation except

in accordance with law and for the purposes and in the manner provided in the Constitution.

The West Bengal Appropriation (No.2) Act, 1997, authorized the payment and appropriation of certain sums from and out of this Consolidated Fund of the State of West Bengal towards defraying the several charges which came and will come in course of payment during the financial year 1998-99.

During the present session, the Assembly voted certain further grants for the purposes of the year 1998-99 under the provisions of Article 203 read with Article 205 of the Constitution of India. The present Bill is accordingly being introduced under the provisions of Article 204 read with Article 205 of the Constitution to provide for the Appropriation out of the Consolidated fund of West Bengal of all the moneys required to meet the further grants which have been so voted by the Assembly and also to meet further expenditure charged on the Consolidated fund of the State in accordance with the provisions of the Constitution.

The Constitution provides that no amendment shall be proposed to this Bill, having the effect of varying the amount or altering the destination of any grant as made or of varying the amount of any expenditure charged on the Consolidated Fund of the State.

The details of the proposed Appropriation Bill will appear from the Schedule to the Bill.

Sir, with these words, I commend my motion for acceptance by the House.

The motion of Dr. Ashim Kumar Dasgupta that the West Bengal Appropriation Bill, 1999, be taken into consideration —was then put and agreed to.

**Clauses 1, 2 & Schedule**

The question that clauses 1, 2 and Schedule do stand part of the

*Bill was then put and agreed to.*

**Preamble**

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

[1-40 — 1-49 p.m.]

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1999, as settled in the Assembly, be passed.

The motion was then put and adopted.

**The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1999.**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1999.

(Secretary then read the Title of the Bill)

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা ডিবেটে অংশগ্রহণ করছি না, কিন্তু আমাদের কয়েকটি সাজেশনস অছে, মাননীয় মন্ত্রী মহাশয় যদি এটা দেখেন। প্রথম কথা হচ্ছে, রেশমের উপরে ৪ পারসেন্ট যেটা উনি ধার্য করেছেন, সেটা উনি প্রত্যাহার করে নিন। কারণ রেশম শিল্পে যারা যুক্ত আছেন তারা অত্যন্ত খারাপ অবস্থার মধ্যে আছেন। কাজেই এটাতে যে ৪ পারসেন্ট উনি ধার্য করেছেন, সেটা যদি উইথড্র করে নেন তাহলে ভাল হয়। দ্বিতীয় কথা হচ্ছে, হ্যান্ড মেড পেপারের সঙ্গে যারা জড়িত আছেন, আমরা দেখেছি যে তারা খুব দরিদ্র। এটা অন্য কোনও রাজ্যে নেই। এই হ্যান্ড মেড পেপার থেকে যেটা কালেকশন হয় সেটা মাত্র ৩০ লক্ষের মত। সুতরাং এটা খুবই নগণ্য ব্যাপার। এটা যদি ছেড়ে দেন তাহলে এই হ্যান্ড মেড পেপার শিল্পের সঙ্গে যে হাজার হাজার শিল্পী যুক্ত আছে তারা নিশ্চয়ই উপকৃত হবেন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিরোধী দলের নেতা মাননীয় অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় যে বক্তব্য এখানে রেখেছেন, সেটা আমি গুরুত্ব দিয়ে পরীক্ষা করব এবং পরীক্ষা করে প্রয়োজনে ওনার সঙ্গে আলোচনা করে পরে জানাবো।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি সেলস ট্যাক্সের যে লিস্ট দিয়েছেন,

কিন্তু তার নোটিফিকেশন কোথায়? কারণ কোটাতে কত পারসেন্ট সেলস ট্যাক্স হচ্ছে সেটা আমরা জানিনা। আমরা হাউসে বিল পাস করে দিচ্ছি। কিন্তু কি ট্যাক্স ইমপোজ করা হচ্ছে তার একটা নোটিফিকেশন তো থাকবে যে, এই এই আইটেমের উপরে এই এই সেলস ট্যাক্স হচ্ছে। আমরা এইরকম কোনও নোটিফিকেশন দেখছি না।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় সদস্যকে আমি জানাচ্ছি যে, নুতন যেটা ইনটেগ্রেটেড অ্যাক্ট হয়েছে তাতে এটা যখন নোটিফিকেশনে যায় তখন এটা দিয়ে দেওয়া হয়। বিলে আগেরবারও দেওয়া হয়েছে। বাজেট বিবৃতিতে যে রেট বলা হয়েছে সেই অনুযায়ী দেওয়া হয়। এটাও পরে লে করে দেওয়া হবে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বাজেট বিবৃতিতে যেগুলি কমানো হচ্ছে বা বাড়ানো হচ্ছে সেগুলি বলছেন। কিন্তু টোটাল লিস্টে কোনও আইটেমে কত পারসেন্ট ট্যাক্স হচ্ছে সেটা আলাদা করে কোনও নোটিফিকেশন লে করেননি। এখানে আপনি হাউসের সামনে না এনে হাউসের পিছনে সেলস ট্যাক্সটা ইমপোজ করে নিচ্ছেন। ইজ অলমোস্ট বিহাইন্ড দি ব্যাক অব দি হাউস। আমাদের এক্সপেকটেশন ছিল যখন বিল পাস হবে তখন নোটিফিকেশনে কোনও আইটেমে কত ট্যাক্স হচ্ছে সেটা লে করবেন। কিন্তু আপনি সেটা করলেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে এই ব্যাপারে রুলিং চাইছি। হাউসে আমরা সেলস ট্যাক্স বিল যেটা পাস করে দিচ্ছি, তার ফলে কোন আইটেমে কত ট্যাক্স হচ্ছে তার একটা টোটাল নোটিফিকেশন এই হাউসে দেওয়া দরকার ছিল, কিন্তু সেটা উনি দেননি। আমরা দেখেছি যে, এটা বরাবরের প্রসিডিওর ছিল। কিন্তু কেন এটা চেঞ্জ করা হল আমরা জানিনা। কাজেই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্য সৌগত রায়কে জানাচ্ছি যে, প্রথম পর্যায়ে করটা চিরকাল গেজেট নোটিফিকেশনের মাধ্যমে যা জানানো হয় তার থেকে এতটুকুও তফাত করিনি। যখন আসল পর্যায়ে কর থাকে তখন এটা জানানোর প্রথা ছিল। কাজেই যে প্রথা ছিল, সেই প্রথা অনুযায়ী এই বিল এনেছি এবং সেই শিডিউল অনুযায়ী যখন করব তখন হাউসকে জানিয়ে দেব, কোনও অসুবিধা নেই।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ৪.১৩ যেটা করেছেন, আপনি বাজেট বিবৃতিতে বলেছেন, textiles imported from abroad is now taxed at the general rate of 12%. Now you propose to tax imported textiles at the rate of 15%.

অন্যান্য কটন ফেব্রিকের উপর থেকে এটা তুলে দেওয়া প্রয়োজন যখন আপনারা ক্ষুদ্র শিল্পকে গুরুত্ব দিতে চাইছেন। কোনও স্টেটে এটা নেই। দুই-একটি স্টেটে এটা নগণ্য আছে। আমাদের রাজ্যে এটা আগে ১২ পারসেন্ট করেছিলেন, কিন্তু সেটা কার্যকর করেননি। এখন সেটা ১৫ পারসেন্ট করছেন। এখন যদি এটা শিডিউলে না নিয়ে ছেড়ে দেন বা কমিয়ে দেন ভাল হয়, কারণ একেবারে দরিদ্র শ্রেণীর লোকেরা এটা ব্যবহার করেন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমরা ইমপোর্টেড ফেব্রিকের উপর বসিয়েছি। টেকস্টাইলের উপর সাধারণভাবে বিক্রয় কর বসান যায় না, সুতিবস্ত্রের উপর অ্যাডিশনাল একসাইজ ডিউটি বসানো যায়। আমরা বিক্রয়-কর বসাইনি, বিলাস-কর বসিয়েছি এবং সেটা ইমপোর্টেড আইটেমের উপর বসিয়েছি, কারণ আমরা ইমপোর্টেড ফেব্রিক আমদানি করি না, কেন্দ্রীয় সরকার করেন, কিন্তু তারা কাষ্টম ডিউটি কমিয়ে দিয়েছেন। এরফলে শিল্পগুলি মার খাচ্ছে। তাই বড়, মাঝারি এবং ছোট শিল্পের স্বার্থ রক্ষার জন্য বিদেশ থেকে আনা টেকস্টাইল ফেব্রিকের উপর আমরা কর বসালাম। এতে কারোর রুজি-রোজগারের উপর আঘাত আসবে না, কারণ এটা উচ্চবিত্তের মানুষরা ব্যবহার করেন। আর এক্ষেত্রে কর আদায়টাই বড় কথা নয়, দৃষ্টিভঙ্গিটাই বড় কথা। আমরা রাজ্যের এবং দেশের বাজার রক্ষা করবার জন্য এটা করছি। তবে আপনি যেহেতু বললেন, বিষয়টা পরীক্ষা করে দেখবো, কিন্তু আমাদের দৃষ্টিভঙ্গিটা বলে রাখলাম।

**মিঃ স্পিকার ঃ** অসীমবাবু আমার ঘরে বিরোধী দলের সদস্যদের সঙ্গে এম.এল.এ. কোটা সম্বন্ধে মিটিংয়ে বসেছিলাম। সেখানে অতীশবাবু এবং দেবপ্রসাদ সরকার মহাশয়রা ছিলেন। আপনি কি আগামি জুনে পুনরায় যখন অধিবেশন শুরু হবে তখন এম.এল.এ. কোটার বিষয়ে সিদ্ধান্তটা জানাবেন, নাকি এখনই জানাবেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মিঃ স্পিকার মহাশয়, বিরোধী দলের সদস্যগণ এ-ব্যাপারে বারেবারে বলছেন, অতীশ সিন্‌হা মহাশয়ও বলেছেন। মাননীয় মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে আমরা এটা নিয়ে আর একবার আলোচনা করতে চাই। তারপর বিধানসভার সাবজেক্ট কমিটির মিটিংয়ে বা পুনরায় যখন অধিবেশন শুরু হবে তখন জানানো যেতে পারে।

**Mr. Speaker :** Now, Hon'ble Finance Minister will move the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1999 for consideration.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West

Bengal Appropriation (Vote on Account) Bill, 1999 be taken into consideration.

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1999 be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1, 2, 3, the Schedule and the Preamble

The question that the clauses 1, 2, 3, the Schedule and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1999, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 1.49 p.m. till 11 a.m. on Wednesday, the 31st March, 1999, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 31th March, 1999 at 11-00 a.m.

PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 4 Ministers of State and 84 Members.

[11-00 — 11-06 a.m.]

## OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Before taking up the business of the day I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Gopal Krishna Dey sitting member. Shri Keshab Chandra Bhattacharjee, former member of this Assembly and Shri Ananda Shankar, Music Composer who breathed their last recently.

**Shri Gopal Krishna Dey,** sitting member of the West Bengal Legislative Assembly, breathed his last on the 30th March, 1999 following a massive heart attack. He was 55.

Shri Dey was born on the 2nd October, 1944 in Dacca of undivided Bengal (now in Bangladesh). He had his education at Chittaranjan Higher Secondary School. He was associated with many social organisations. His simple life style endeared him to his colleagues. He was a member of the Indian National Congress.

Shri Dey was elected a member to the West Bengal Legislative Assembly in the last general election held in 1996 from the Patharpratima Assembly Constituency as a candidate of Indian National Congress.

At the demise of Shri Dey the State has lost an ardent Social Worker and an active Politician.

***Shri Keshab Chandra Bhattacharjee,*** former member of the West Bengal Legislative Assembly breathed his last on the 28th March, 1999.

Shri Bhattacharjee was elected a member of the West Bengal Legislative Assembly in the year 1972 from the Ashokenagar Assembly Constituency as on Independent Candidate. Beside Politics he was associated with many social and philanthropic activities.

At the demise of Shri Bhattacharjee the State has lost on ardent social worker and a veteran politician.

**Shri Ananda Shankar,** internationally famous Choreographer and music composer, died on the 26th March, 1999 from cardiac arrest following hernia operation at a nursing home in Calcutta. He was 56.

Son of legendary dancers Uday Shankar and Amala Shankar, Shri Ananda Shakar was born on the 11th December, 1942 at Almorah in Uttar Pradesh. He had his education at Scindia School, Gwailor. The great sitarist, Shri Lalnani Mishra of Benaras Hindu University trained him on Sitar when he was of tender age. In 1969 he went to U.S.A. and was exposed to Western musical trends there. He spent some months with Pandit Ravi Shankar in California. He gave a new dimension to instrumental music fusioning East with West, blending electronic instrument with Sitar. His first long-play fusion disc was released in 1970. In his composition he also blended Eastern and Western Music using traditional instruments of both. His stage performances in 'Sagar' and Sunflower' was acclaimed highly by all. The rhythms of urban life was reflected in 'Yuga Chhanda'. He staged "Shraddhanjali" along with his mother for the International Women's Year. He experimented extensively with modern technique, lighting and presentation. He directed music for several Bengali films. He not only scored music but also wrote script and worked on lighting. He was producer and director of 'The Troupe". He travelled to many countries with his bellet troupe, "Ananda Shankar Centre for Performing Art.'

Shri Shankar won the National Award for Best Music Director in Mrinal Sen's film 'Chorus', He was an honorary citizen of Neriland and Baltimore in the U.S.A. He composed music for events like National Games, Wills World Cup cricket and the SAF Games. He was one of the jurise for the voice of Asia Festival in Kasakhisten from 1992-94.

At the demise of Shri Ananda Shankar, the State has lost a legendary musician as well as a Choreographer.

Now I would request the Hon'ble Members to rise in their seats for 2 minutes as a mark of respect to the deceaseds.

(At this stage Hon'ble Members stood in silence for two minutes)

Thank you ladies and gentlemen.

Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceaseds.

## Unstarred Questions
## (to which Written Answers were given Laid on the Table)

### Number of Dacoities in Burrabazar Area

35. (Admitted Question No. 64) **Shri Saugata Roy :** Will the Minister of the Home (Police) Department be pleased to state—

(a) The number of dacoities in Burrabazar area from June, 1998 to January, 1999 (month-wise);

(b) whether the number has gone up from corresponding period the previous year ;

(c) steps taken by the Government to reduce the number of dacoities?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a)

| Months | No. of incidents. |
|---|---|
| June, 1998 | Nil |
| July, 1998 | 1 |
| August, 1998 | 1 |
| September, 1998 | Nil |
| October, 1998 | Nil |
| November, 1998 | Nil |
| December, 1998 | 1 |
| January, 1999 | Nil |
| Total : | 3 (Three) |

(b) No.

(c) Special foot and mobile patrols have been introduced in Burrabazar P.S. area. Moreover, 3 mobile out posts are also functioning in Burrabazar area. Another mobile out post stationed in Jorabagan P.S. area has also been introduced to take action in Burrabazar P.S. area in case of necessity. Burrabazar P.S. area has been divided into samll zones which are being put rolled on during Banking hours by local police and Detective Department, O.C., and Addl. O.C. of Burrabazar P.S. These foot patrols are also being supervised by the Divisional Asstt. Commissioner and Deputy Commissioner of Police 2 separate Police pickets are also being kept—one at Kalakar Street and the other at Armenian Street, for rendering assistance or escorting the persons carrying cash to and from the bank.

**কলকাতা বইমেলায় দর্শক সংখ্যা**

৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ১০৯) **শ্রী সৌগত রায় ও শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯ সালে কলকাতা বইমেলায় কত সংখ্যক দর্শক এসেছিলেন ;

(খ) ১৯৯৮ সালে জেলা মেলায় আগত মোট দর্শক সংখ্যা ; এবং

(গ) কলকাতা বইমেলার অনুকূলে সরকার প্রদত্ত সাহায্যের অনুপাত?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলকাতা বইমেলা পশ্চিমবঙ্গ সরকার পরিচালিত নয়। এই মেলা ওয়েস্টবেঙ্গল পাবলিশার্স অ্যান্ড বুক সেলার্স গিল্ড পরিচালিত। গিল্ড সূত্রে জানা গেছে ১৯৯৯ সালের কলকাতা বইমেলায় প্রায় ২৫ লক্ষ দর্শক এসেছিলেন।

(খ) পশ্চিমবঙ্গ সরকারের পৃষ্ঠপোষকতায় জেলাভিত্তিক স্থানীয় গ্রন্থাগার কৃত্যক (এল এল. এ) এই জেলা বইমেলাগুলির পরিচালনা করেন। এছাড়া বিভিন্ন জেলায় বেসরকারি উদ্যোগে অনেক বইমেলা অনুষ্ঠিত হয়ে থাকে।

সাধারণভাবে জেলা বইমেলাগুলিতে দর্শকদের প্রবেশ অবাধ। কোনও প্রবেশ মূল্য ধার্য করা হয় না। তবে পরিক্ষামূলকভাবে দু-তিনটি জেলা শিশু ছাত্র-ছাত্রী ছাড়া সাধারণ দর্শকদের জন্য প্রবেশ মূল্য নেওয়া হয়।

১৯৯৮ সালে এল. এল. এ পরিচালিত ১৬টি জেলা বইমেলায় দর্শক সংখ্যা প্রায় ৪৫ লক্ষ।

(গ) কলকাতা বইমেলায় পশ্চিমবঙ্গ সরকারের গ্রন্থাগার পরিষেবা দপ্তর সরাসরি কোনও অর্থ সাহায্য দেয় না। কলকাতায় অবস্থিত সরকার পোষিত গ্রন্থাগারগুলিও রাজ্যের জেলার কিছু গ্রন্থাগার কলকাতা বইমেলা থেকে বই ক্রয় করে থাকে। তবে কলকাতা বইমেলা রাজ্যের একটি অন্যতম সামাজিক ও সাংস্কৃতিক অনুষ্ঠান ও গ্রন্থাগার আন্দোলনের অঙ্গ বিবেচনায় গ্রন্থাগার পরিষেবা দপ্তর এই অনুষ্ঠানকে সহায়তা করে। তাছাড়া সরকারের তথ্য-সংস্কৃতি, সংশ্লিষ্ট কিছু দপ্তর এই বইমেলা অনুষ্ঠানে সহায়তা করে।

**রাজ্য থেকে বাঘ ও হাতির রপ্তানি**

৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৬) **শ্রী কমল মুখার্জি** ঃ বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত আর্থিক বছরে (১৯৯৮-৯৯) কত সংখ্যক বাঘ ও হাতি বিদেশে রপ্তানি করে রাজ্য সরকার কি পরিমাণ অর্থ আয় করেছেন ; এবং

(খ) রাজ্যে বাঘ ও হাতির সংখ্যা কি ক্রমবর্ধমান?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে পশ্চিমবঙ্গ বন বিভাগ কোনও হাতি বা বাঘ বিদেশে রপ্তানি করেনি।

(খ) হ্যাঁ।

**বনাঞ্চলে নার্শারি তৈরির পরিকল্পনা**

৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ২১৪) **শ্রী কমল মুখার্জি** ঃ বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিশ্বব্যাঙ্কের সহযোগিতায় বনাঞ্চলে নার্শারি তৈরি করার পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে তার রূপরেখা কি?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**পুরুলিয়ার অযোধ্যা পাহাড়ে সিংহ প্রকল্প**

৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৮) **শ্রী রামপদ সামন্ত** ঃ বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, পুরুলিয়ায় অযোধ্যা পাহাড়ে একটি "সিংহ প্রকল্প" গড়ার প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন আছে ;

(খ) সত্যি হলে, প্রকল্পটি বর্তমানে কোন পর্যায়ে আছে ; এবং

(গ) প্রকল্পটি রূপায়ণে কি পরিমাণ অর্থ ব্যয়িত হবে বলে আশা করা যায়?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### রাজ্যে নলকূপের সংখ্যা

৪০। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৯) **শ্রী রামপদ সামন্ত ঃ** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে গভীর নলকূপ ও অগভীর নলকূপের সংখ্যা কত ; এবং

(খ) তন্মধ্যে কতগুলি অকেজো হয়ে আছে?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে এ রাজ্যে মোট ৬২০৫টি গভীর নলকূপ ও ৪৩৮২টি অগভীর নলকূপ আছে।

(খ) উক্ত নলকূপগুলির মধ্যে মোট ২২৪টি গভীর নলকূপ ও ৮৩টি অগভীর নলকূপ অকেজো হয়ে আছে।

### জেলার বইমেলায় আর্থিক সাহায্য

৪১। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৯) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মফস্বল জেলাগুলিতে বইমেলা অনুষ্ঠানের জন্য কোনও আর্থিক সাহায্য দেওয়া হয় কি না ; এবং

(খ) দেওয়া হয়ে থাকলে ১৯৯৮-৯৯ আর্থিক বছরে ৩১-১-৯৯ পর্যন্ত প্রদত্ত অর্থের পরিমাণ কত (জেলাওয়ারি হিসাব)?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হয়। পশ্চিমবঙ্গ সরকারের পৃষ্ঠপোষকতায় জেলা গ্রন্থাগার কৃত্যক (এল, এল, এ)-এর উদ্যোগে অনুষ্ঠিত জেলা বইমেলার জন্য আর্থিক অনুদান দেওয়া হয়।

এছাড়া রাজা রামমোহন রায় লাইব্রেরি ফাউন্ডেশনের ম্যাচিং স্কীমে (৫০ শতাংশ রাজ্য সরকারও ৫০ শতাংশ ফাউন্ডেশন)-এ ধরনের বইমেলার জন্য আবেদনকারী জেলাগুলিকে ১০,০০০ টাকা করে আর্থিক সাহায্য দেওয়া হয়।

(খ) ৩ লক্ষ ৪০ হাজার টাকা। (১৯৯৮-৯৯ আর্থিক বছরে অনুষ্ঠিত বইমেলার জন্য)

| | | |
|---|---|---|
| ১। | বাঁকুড়া | ২০,০০০ টাকা |
| ২। | বর্ধমান | ২০,০০০ টাকা |
| ৩। | বীরভূম | ২০,০০০ টাকা |
| ৪। | দার্জিলিং | ২০,০০০ টাকা |
| ৫। | মুর্শিদাবাদ | ২০,০০০ টাকা |
| ৬। | হাওড়া | ২০,০০০ টাকা |
| ৭। | নদীয়া | ২০,০০০ টাকা |
| ৮। | মেদিনীপুর | ২০,০০০ টাকা |
| ৯। | মালদা | ২০,০০০ টাকা |
| ১০। | হুগলি | ২০,০০০ টাকা |
| ১১। | কোচবিহার | ২০,০০০ টাকা |
| ১২। | উত্তর ২৪-পরগনা | ২০,০০০ টাকা |
| ১৩। | দক্ষিণ ২৪-পরগনা | ২০,০০০ টাকা |
| ১৪। | পুরুলিয়া | ২০,০০০ টাকা |
| ১৫। | উত্তর দিনাজপুর | ২০,০০০ টাকা |

১৬। দক্ষিণ দিনাজপুর ২০,০০০ টাকা

১৭। জলপাইগুড়ি ২০,০০০ টাকা

১৯৯৮-৯৯ আর্থিক বছরে ফাউন্ডেশন থেকে জেলা বইমেলাগুলিকে আর্থিক সাহায্য মঞ্জুরের পথে।

**ব্লকভিত্তিক যুব-কল্যাণ দপ্তর স্থাপন**

৪২। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫০) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** যুব-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, রাজ্যে সব ব্লকে যুব-কল্যাণ বিভাগের অফিস নেই ;

(খ) সত্যি হলে, মোট কয়টি ব্লকে উক্ত অফিস নেই ; এবং

(গ) ব্লকগুলির নাম কি কি?

**যুব-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৭টি ব্লকে অফিস নেই।

(গ) ব্লকগুলির নাম ঃ

(১) পটাশপুর-২ (মেদিনীপুর),

(২) খেজুরি-২ (মেদিনীপুর),

(৩) করিমপুর-২ (নদীয়া),

(৪) তুফানগঞ্জ-২ (কুচবিহার),

(৫) গোঘাট-২ (হুগলি),

(৬) ব্যারাকপুর-২ (উত্তর ২৪ পরগনা),

(৭) হরিরামপুর (দক্ষিণ দিনাজপুর)।

**বর্ধমান জেলায় রিভার লিফ্‌ট ইরিগেশন**

৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৫) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বর্ধমান জেলায় কোথায় কোথায় কটি লিফ্‌ট ইরিগেশন রিভার পাম্প করার পরিকল্পনা সরকারের আছে?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্ধমান জেলায় বর্তমানে মোট ১০টি রিভার লিফ্‌ট ইরিগেশন পাম্প করার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

এগুলি যথাক্রমে ঃ

জামালপুর ব্লকের উজীরপুরে ১টি এবং সহসেনপুরে ২টি।

মন্তেশ্বর ব্লকের সূত্রে ৩টি আর গলসি ২নং ব্লকের পুরাতন গ্রামে ৪টি।

**উত্তরবঙ্গের জঙ্গলে বন্য জন্তু গণনার কাজ**

৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ৫৬০) **শ্রী তপন হোড় ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, উত্তরবঙ্গের বিভিন্ন জঙ্গলে বন্য জন্তুদের গণনার কাজ চলছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত গণনার কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) উত্তরবঙ্গের নেওড়াভ্যালী জাতীয় উদ্যানে ব্যাঘ্র গণনার কাজ হয়েছে ১৯৯৮ সালের নভেম্বর মাসে গরুমারা জাতীয় উদ্যানে ও জলদাপাড়া অভয়ারণ্যে গণ্ডার গণনার কাজ ১৯৯৯ সালে এপ্রিল মাসে করা হবে। সুন্দরবন ও উত্তরবঙ্গের সংরক্ষিত অরণ্যগুলিতে ব্যাঘ্র গণনার কাজ করা হবে ১৯৯৯ সালের ডিসেম্বর-এর মধ্যে।

**ভাগীরথী দুগ্ধ প্রকল্প**

৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ৭৩৪) **শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ভাগীরথী মিল্ক ইউনিয়নের মাধ্যমে কত পরিমাণ দুধ প্রতিদিন সংগৃহীত হয় ; এবং

(খ) রাজ্যে মোট দুধ উৎপাদনে উক্ত মিল্ক ইউনিয়নের অংশ কত?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মুর্শিদাবাদ জেলার ভাগীরথী মিল্ক ইউনিয়নের মাধ্যমে ১৯৯৮-৯৯ (এপ্রিল ১৯৯৮—ডিসেম্বর ১৯৯৮)-এ গড়ে প্রতিদিন ৬২,০৩০ কেজি দুধ সংগৃহীত হয়েছে।

(খ) রাজ্যে মোট মিল্ক ইউনিয়ন দ্বারা দুগ্ধ উৎপাদনে উক্ত মিল্ক ইউনিয়নের অংশ শতকরা ৩৪ শতাংশ।

## ভাগীরথী মিল্ক ইউনিয়নের নির্বাচন

৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ৭৩৫) **শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ভাগীরথী মিল্ক ইউনিয়নে নির্বাচিত বোর্ড আছে কি ; এবং

(খ) শেষ এ্যানুয়াল জেনারেল মিটিং কবে সম্পন্ন হয়েছে?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ভাগীরথী মিল্ক ইউনিয়নে নির্বাচিত বোর্ড আপাততঃ নেই।

(খ) শেষ এ্যানুয়াল জেনারেল মিটিং সম্পন্ন হয়েছে ১০-১২-৯৬ তারিখে।

## পোলিও সংক্রমণের সংখ্যা

৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ৮১০) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯১-৯৮ পর্যন্ত রাজ্যে পোলিও সংক্রমণের সংখ্যা কত?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯১ সাল থেকে ১৯৯৮ সাল পর্যন্ত এই রাজ্যে মোট পোলিও সংক্রামণের সংখ্যা ১৭৬৩।

**নদীয়া জেলায় ভীমপুরে বিদ্যালয়ে দ্বাদশ শ্রেণী**

৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ৯০২) **শ্রী সুশীলকুমার বিশ্বাস** ঃ বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলায় "ভীমপুর স্বামাজী বিদ্যাপীঠ" বিদ্যালয়টিকে উচ্চমাধ্যমিক স্তরে উন্নীত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

আলুচাষীদের উন্নতি

৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ১০২৩) **শ্রী রবীন মুখার্জি** ঃ কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে আলুচাষীদের উন্নয়নের স্বার্থে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

আলুচাষীদের উন্নতির স্বার্থে সরকার এই রাজ্যে—(১) অধিকমাত্রায় হিমঘর সম্প্রসারণের উদ্যোগ নিয়েছে। বর্তমানে পশ্চিমবঙ্গে ৩২৩টি হিমঘর আছে, যার মোট ধারণক্ষমতা ৩৪ লক্ষ মেট্রিক টন। আশা করছি ২০০০ সালের আলু মরশুমে হিমঘরের ধারণক্ষমতা বেড়ে ৩৫.৫ লক্ষ মেট্রিক টন-এ পৌঁছবে।

(২) হিমঘরগুলি নিয়মিত পরিদর্শনের ব্যবস্থা নেওয়া হয়েছে যাতে হিমঘরে রক্ষিত আলু নষ্ট হয়ে চাষীরা ক্ষতিগ্রস্থ না হয়।

(৩) হিমঘর রুলের সংশোধন করে এ বছর সরকারি নির্দেশ জারি করা হয়েছে যাতে হিমঘরগুলির মোট ধারণক্ষমতা শতকরা ৭৫ ভাগ আলুচাষীদের জন্য সংরক্ষিত থাকবে। এর মধ্যে শতকরা পঁয়তাল্লিশ ভাগ ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের জন্য এবং শতকরা ৩০ ভাগ বড় ও মাঝারি চাষীদের জন্য সংরক্ষিত থাকবে।

(৪) ইন্‌সিওরেন্স কোম্পানিগুলির সাথে চাষীদের ক্ষতিপূরণ পাওয়ার ব্যাপারে আলোচনা করা হচ্ছে।

## মুর্শিদাবাদ জেলায় আর এম সি

৫০। (অনুমোদিত প্রশ্ন নং ১১৫৫) **শ্রী মোজাম্মেল হক ঃ** কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় কটি আর. এম. সি- আছে ও কোথায় কোথায় চেকপোস্ট খোলা হয়েছে ;

(খ) বিভিন্ন আর এম সি-তে কত জন কর্মী নিয়োগ করা হয়েছে ও কিভাবে ; এবং

(গ) অদ্যাবধি উক্ত আর এম. সি-গুলি কত আয় করেছে?

**কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মুর্শিদাবাদ জেলায় বর্তমানে মোট ৪টি নিয়ন্ত্রিত বাজার সমিতি আছে, যথা—কাশিমবাজার, লালবাগ, কাঁদি ও জঙ্গীপুর।

উক্ত নিয়ন্ত্রিত বাজার সমিতিগুলির অন্তর্গত পরীক্ষা/তল্লাশি কেন্দ্রের অবস্থান নিম্নরূপঃ

কাশিমবাজার-নিয়ন্ত্রিত বাজার সমিতি ঃ (১) রেজিনগর ও (২) মেহেদিপুর-মহিষখোলা।

লালবাগ-নিয়ন্ত্রিত বাজার সমিতি ঃ ২টি কেন্দ্র চুণাখালি-নিমতলার দুই প্রান্তে।

জঙ্গীপুর-নিয়ন্ত্রিত বাজার সমিতি ঃ (১) ফরাক্কা ও (২) চাঁদের মোড়।

কাঁদি-নিয়ন্ত্রিত বাজার সমিতির অধীনে এইরূপ কোনও কেন্দ্র নেই।

(খ) উক্ত নিয়ন্ত্রিত বাজার সমিতিতে বর্তমানে কর্মচারীর (ঠিকা শ্রমিকসহ) সংখ্যা নিম্নরূপঃ

কাশিমবাজার—৪৪ জন, লালবাগ—২জন, জঙ্গীপুর—৬২জন ও কাঁদি—কোনও কর্মী নেই।

এক্ষেত্রে উল্লেখযোগ্য লালবাগ বাজার সমিতিতে কাজকর্ম সম্পাদনের জন্য

কাশিমবাজার ও জঙ্গীপুর-নিয়ন্ত্রিত বাজার সমিতির বেশ কিছু কর্মচারী প্রতিনিযুক্ত (Deputation) আছেন। এর মধ্যে জঙ্গীপুর-নিয়ন্ত্রিত বাজার সমিতির কর্মচারীর সংখ্যা ১৪ জন।

প্রতিক্ষেত্রে পশ্চিমবঙ্গ রাজ্য বিপণন পর্যদের সুপারিশ ও অনুমোদনক্রমে কর্মচারী নিয়োগ করা হয়েছে।

(গ) বিগত ১৯৯৭-৯৮ সালের হিসাব অনুযায়ী উক্ত নিয়ন্ত্রিত বাজার সমিতিগুলির ঐ বছরের আয় নিম্নরূপঃ

| | আয় (লক্ষ টাকা) |
|---|---|
| কাশিমবাজার | ৮৭.৬৪ |
| লালবাগ | ৬৮.৮১ |
| জঙ্গীপুর | ২৪.৭১ |
| কাঁদি | ০.৬৪ |

### বিধায়কদের মিউনিসিপ্যালিটির কাজে যুক্তকরণ

৫১। (অনুমোদিত প্রশ্ন নং ১১৫৮) **শ্রী মোজাম্মেল হক ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিধায়কদের নিজস্ব এলাকায় মিউনিসিপ্যালিটির উন্নয়নমূলক কাজের সাথে যুক্ত করার ও তাদের মিউনিসিপ্যাল বোর্ডে পদাধিকার বলে সদস্য করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### দুর্গাপুর দুগ্ধ সরবরাহ প্রকল্প

৫২। (অনুমোদিত প্রশ্ন নং ১১৮৪) **শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দুর্গাপুর দুগ্ধ সরবরাহ প্রকল্প দুর্গাপুর ডেয়ারির দৈনিক উৎপাদন কত ; এবং

(খ) উক্ত প্রকল্পে দৈনিক কতসংখ্যক ক্রেতার চাহিদা পূরণ হচ্ছে?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দুর্গাপুর ডেয়ারির দৈনিক উৎপাদন গড়ে ১৪,০০০ লিটার দুধ।

(খ) উক্ত প্রকল্পে দৈনিক ২৬,০০০ হাজার ক্রেতার চাহিদা পূরণ সম্ভব হচ্ছে।

**দুর্গাপুর মিট প্রসেসিং প্ল্যান্ট**

৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ১১৯১) **শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, পশ্চিমবঙ্গ লাইভস্টক প্রসেসিং ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড কর্তৃক নির্মিত দুর্গাপুরে 'মিট' প্রসেসিং প্ল্যান্ট বন্ধ আছে ;

(খ) সত্যি হলে, কেন ; এবং

(গ) উক্ত প্ল্যান্টে শ্রমিক সংখ্যা কত?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য, তবে দুর্গাপুর মিট প্রসেসিং প্ল্যান্ট বর্তমানে উক্ত কর্পোরেশনের মালিকানাতে নেই।

(খ) অলাভজনক হওয়ায় প্ল্যান্টটি বন্ধ ছিল।

(গ) ৩৫টি পদের মধ্যে ৭ জন নিযুক্ত আছে এবং একজন ক্যাজুয়াল কর্মী আছেন।

**নরঘাটে ওয়ে-সাইড পর্যটন**

৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ১১৯৬) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মেদিনীপুর জেলার নরঘাটে ওয়ে-সাইড পর্যটনকেন্দ্র নির্মাণ প্রকল্পটি বর্তমানে কি অবস্থায় আছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

নরঘাটে হলদি সেতুর ধারে পূর্ত দপ্তরের জমি আছে। পূর্ত দপ্তর সে জমি পর্যটন দপ্তরকে হস্তান্তর করার সম্মতি জানিয়েছে। জমিটি হস্তান্তরের তারিখ

ধার্য করার জন্য পূর্ত দপ্তরকে অনুরোধ করা হয়েছে। জমি হস্তান্তর হলেই নরঘাটে ওয়ে-সাইড অ্যামিনিটিস (পথিপার্শ্বের সুবিধা) নির্মাণের কাজ ১৯৯৯ সালে আরম্ভ করা সম্ভব হবে।

**গ্রামাঞ্চলে প্রাণী-সম্পদ পালন**

৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭৫) **শ্রী নন্দদুলাল মাঝি ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গ্রাম পঞ্চায়েত ও পঞ্চায়েত সমিতি এলাকায় সাধারণ গরিব মানুষ প্রাণী-সম্পদ পালনে কি কি সুযোগ-সুবিধাগুলি পেয়ে থাকেন ; এবং

(খ) কিভাবে উক্ত সুযোগ-সুবিধাগুলি পাওয়া যায়?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাণী-সম্পদ বিকাশ দপ্তরের মাধ্যমে গ্রাম পঞ্চায়েত ও পঞ্চায়েত সমিতি এলাকায় সাধারণ গরিব মানুষ নিম্নলিখিত সুযোগ-সুবিধা পান ঃ

১। বৈজ্ঞানিক প্রথায় গো-প্রজননের মাধ্যমে উন্নতমানের ও অধিক উৎপাদনশীল প্রাণী পান,

২। প্রাণী-চিকিৎসার সুযোগ পান,

৩। প্রাণীপালন প্রশিক্ষণের সুযোগ পান,

৪। পরিবারভিত্তিক প্রকল্পের মাধ্যমে এই দপ্তর থেকে অনুদানসহ বিভিন্ন কর্মসূচি গ্রহণ করা হয়েছে যথা—

(ক) হাঁস-মুরগির ডিম বিতরণ,

(খ) হাঁস-মুরগির বাচ্চা বিতরণ,

(গ) দেশী হাঁস-মুরগির উৎপাদন ক্ষমতা বৃদ্ধির লক্ষ্যে উন্নতমানের মোরগ ও হাঁস বিতরণ,

(ঘ) ছাগ ও মেষ বিতরণ,

(ঙ) খরগোস পালন প্রকল্প,

(চ) শূকরপালন, এবং

(ছ) সবুজ ঘাসের উৎপাদন বৃদ্ধির জন্য বিনামূল্যে মিনিকিট, গাছ প্রদর্শনক্ষেত্র কম দামে ঘাসবীজ ও কাটিং বিক্রয় ও বিতরণ।

(খ) প্রাণী-সম্পদ বিকাশ দপ্তরের উপরের উল্লিখিত সকল প্রকল্প প্রত্যেক জেলায় উপ-অধিকতার দপ্তর পৌছায় এবং সেখান থেকে ব্লক লাইভস্টক ডেভেলপমেন্ট অফিসার এবং প্রাণী-উন্নয়ন সহায়কের মাধ্যমে গ্রামের মানুষের কাছে পঞ্চায়েত সমিতি ও গ্রাম পঞ্চায়েতের ব্যবস্থাপনায় রূপায়িত করা হয়।

**রাজ্যে গবাদি পশুর সংখ্যা ও রক্ষণাবেক্ষণ**

৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৮০) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস :** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে গবাদি পশুর সংখ্যা কত ; এবং

(খ) উক্ত পশুদের চিকিৎসার রেজিস্টার্ড ডাক্তার কত জন?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এ রাজ্যে গবাদি পশুর সংখ্যা প্রায় ১৯০ লক্ষ।

(খ) উক্ত পশুদের চিকিৎসার জন্য মোট রেজিস্টার্ড ডাক্তারের সংখ্যা ২,৬৮৩। তার মধ্যে রাজ্য সরকারের অধীনে কর্মরত রেজিস্টার্ড ডাক্তারের সংখ্যা ১,০৩৪ জন।

**Adjournment**

The House was then adjourned at 11-06 a.m. till 11 a.m. on Thursday, the 1st April, 1999, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 1st April, 1999 at 11.00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 19 Ministers, 12 Ministers of State and 129 Members.

### Starred Questions
### (to which oral answers were given)

[11-00—11-10 a.m.]

### New Township at Rajarhat

***193.** (Admitted Question No. *89) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Housing Department be pleased to state—

(a) the number of cultivators whose lands have been taken for setting up a new town at Rajarhat ; and

(b) the progress made in the setting up of the new township so far ?

**Shri Gautam Deb :** (a) So far the lands of 1675 owners have been taken for setting up of a new town, Calcutta.

(b) First phase of the New Town Project covers an area of 3250 acres. So far an area of 273.61 acres has been acquired under the L.A. Act, 1894. L.A. proposals covering 3109.72 acres are pending with the L.A. Collectors, North

24-Parganas and South 24-Parganas and all the proposals are being expeditiously processed. Around 205 acres of land have been purchased directly from the land owners for the project.

While connectivity is being addressed through a six-lane bridge over Kestopur Canal, preliminary works with respect to six-lane approach road from V.I.P. road to E.M. Bypass through the project area, sewerage, drainage, water supply, electricity etc. are under way.

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় মন্ত্রী আমার 'বি' কোশ্চেনের মূল উত্তরটা দেননি। আমি ওতে প্রোগ্রেসটা জানতে চেয়েছি এবং কবে নাগাদ রাজারহাট টাউনশিপ সম্পূর্ণ হবে, আশা করি সাপ্লিমেন্টারী প্রশ্নের উত্তরে জবাব দেবেন। আপনি দেখিয়েছেন যে, ১৬৭৫জন কৃষককে উচ্ছেদ করা হয়েছে। তার মধ্যে ২৭৩ একর জমি অ্যাকোয়ার করা হয়েছে। আর ২০৫ একর জমি কেনা হয়েছে অর্থাৎ সবশুদ্ধ ৪৭৮ একর জমি সরকার পেয়ে গেছে। সুতরাং রাফ্‌লি ১৪৪০ বিঘা জমি পেয়েছেন টাউনশিপের জন্য। তাতে কৃষকরা ফসল ফলান, তাই আমার ধারণা এরমধ্যে কৃষকদের একটা রেজিস্টান্স আছে। আমি মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই যে, মাননীয় মন্ত্রী বিজ্ঞাপন দিয়েছিলেন যে তিনি সব জমি কেনেননি, সেক্ষেত্রে কৃষকদের যে জমি অ্যাকোয়ার করেছেন, তাতে কৃষকদের জমি পাওয়ার ব্যাপারে রেজিস্ট্যান্স হয়েছে কিনা এবং কি দামে জমি কিনেছেন, আর বাজার দাম কত?

**শ্রী গৌতম দেবঃ** আগে অনেক প্রসঙ্গে আলোচনায় এটা আলোচনা হয়েছিল। এটা শুধু পশ্চিমবঙ্গে নয়, পশ্চিমবঙ্গের বাইরেও সবাই স্বীকার করেছেন যে, গোটা ভারতবর্ষে এই ধরনের প্রজেক্ট যে কৃষকদের কাছ থেকে জমি কেনা এবং তারসঙ্গে আলাদা করে যেভাবে জমি জোগাড় করা হচ্ছে এটা সারা ভারতবর্ষে একটা অভিনব ব্যবস্থা। এর একটা ফিগার দিলে আপনি বুঝবেন। আমি আপনার প্রশ্নের উত্তরে একটা নির্দিষ্ট ফিগারও দিয়েছি।

৯২৮ একর ইনটু থ্রী হলে যা হয়। প্রায় ৩ হাজার বিঘের কাছাকাছি জমি

ইতিমধ্যে আমাদের কাছে অফার করেছে। যার সঙ্গে এল. এ. কেস-এর কোনও সম্পর্ক নেই। এর মধ্যে ২০৫ একর জমি যদিও অফার হয়েছে নানান কারণে সেটায় একটা ছোট কোম্পানির নামও আছে, সেই অফার আমরা গ্রহণ না করে এল. এ. তে রেফার করেছি। বাকি যা ৭২৩ একর জমি অফার হয়েছে যার মধ্যে ২০৫ একর জমি কেনা হয়ে গেছে। তিনটি ডিফারেন্ট স্টেজে প্রসেস করছি। ৩৩০২ জন মানুষ কৃষক এবং অকৃষক ইতিমধ্যে ৩৩০২ জন তাদের জমি অফার করেছেন, ২০৫ একর বাদ দিয়ে যেটা অফার করেছেন, আমরা বলেছি আপনাদেরটাও আমরা অ্যাকুয়ার করব। ফলে বুঝতে পারছেন একটা বিরাট সংখ্যক কৃষকের জমি, তাদের সঙ্গে আলোচনা করেই হচ্ছে, তারা ভলান্টারিলি অফার করেছেন। কিন্তু কাজের গতি বাড়াবার স্বার্থে এটাও এই বিধানসভায় একাধিকবার বিভিন্ন প্রশ্নের উত্তরে বলেছিলাম দুইটি প্রসেস একসঙ্গে চালাচ্ছি। একটা হচ্ছে ডাইরেক্ট পারচেজ ফ্রম পিসেন্টস। একটা হচ্ছে অ্যাকুয়ার। কারণ ডাইরেক্ট পারচেজ এর ফিগার দেখলেই বুঝবেন। আমি বললাম ২০৫ একর জমি কেনা হয়ে গেছে। রেডি ফর পারচেজ, কালকে বললেই কিনতে পারি। এই রকম ২২ একর। আমরা ল্যান্ড প্রকিওরমেন্ট কমিটির সাথে আলোচনা করেই, পরে আমরা কিনতে চাই, তাদের হাতে ১৮ একর আছে। আমাদের অফিস থেকে ভেরিফাই করে বি. এল. আর. ও. অফিসে পাঠাচ্ছি। এটা হচ্ছে ৩৬৫.৫০৮। আমাদের অফিসে প্রসেস হচ্ছে ৪৫.২৫ একর। বর্গা, পাট্টা, অবজেকশন কোর্ট কেস থাকার জন্য ১১৪ একর জমির জন্য আমাদের লিগ্যাল পরামর্শ নিতে হচ্ছে। এই প্রসেসিংটা বি. এল. আর. ও.তে দেখে, টোটাল ব্যাপারটা দেখে কিনতে হয়। সেইজন্য প্রসেসিংটাকে ত্বরান্বিত করে এগিয়ে নিয়ে যাওয়ার স্বার্থে ল্যান্ড পারচেজ এর সাথে সাথে আমরা এল. এ. কেস গিয়েছি, যে এল. এ. কেস এর কথা উল্লেখ করলাম। এটা নতুন কিছু নয়। বোথ আর বিয়িং ওয়ার্ক টুগেদার। দুই নম্বর হচ্ছে, আপনি যে প্রশ্নটা উল্লেখ করেছিলেন, আমার উত্তরে দেখতে পাচ্ছি, আপনি প্রশ্ন করেছিলেন, তার নাম্বার অফ কাল্টিভেটারস কত? আমাকে বাধ্য হয়ে উত্তর দিতে হয়েছে নাম্বার অফ ওনারস। কারণ আমরা টোটাল ফিগারটা এখন পর্যন্ত যা পেয়েছি তাতে লেস দ্যান ফিফটি পারসেন্ট অফ দি টোটাল ল্যান্ড ওনারস। তারা হচ্ছে কাল্টিভেটার। ফিফটি পারসেন্ট প্লাস দে আর নট কাল্টিভেটারস তারা অ্যাবসেন্টি ল্যান্ড ওনারস। সেটা আমরা আরও ডিটেক্ট করছি। যার জন্য আমাদের বলতে হয়েছে এতজন ওনারস এর কাছ থেকে ল্যান্ড নিয়েছি, প্রাইস আমরা ঠিক করেছি, সেই কৃষক প্রতিনিধির সঙ্গে আলোচনা করে, লোকাল এম. এল. এ., লোকাল পঞ্চায়েত সদস্য থেকে শুরু করে সকলকে নিয়ে এই মুহূর্তে রেজিষ্ট্রি অফিসে যে ডিড হয়েছে, সেই ডকুমেন্টস নিয়ে কালেক্টারস ডকুমেন্টস নিয়ে মিউচুয়ালি এগ্রিড পাইস আমরা করেছি। যেটা এই মুহূর্তে যে জমি কেনাবেচা হয়েছে, অন্তত সেখানকার কৃষকরা জানে ২০০ পারসেন্ট এর বেশি

প্লাস লস অফ অ্যাভোকেশন এটাকে যুক্ত করে প্রাইস স্ট্রাকচার ঠিক করেছি। ৩৩০২ জন কৃষক তারা জমি দিয়েছেন, প্রত্যেকদিন ৫০ থেকে ১০০ কৃষক জমি দিচ্ছেন, তারা বুঝেছেন প্রমোটাররা যে দামে জমি তাদের থেকে নিচ্ছে, তার চেয়ে গভর্নমেন্ট যে দাম দিচ্ছে সেটা অনেকটা ন্যায়সঙ্গত। সেইজন্য তারা আসছে, এমনি এমনি আসছে না।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় মন্ত্রী যেটা বললেন, তাতে অবশ্য ওনারস আর কাল্টিভেটারস এর তফাৎ বুঝলাম না। ১৬ হাজার ৭৫ জনের জমি সেটা কাল্টিভেবল ল্যান্ড ছিল। হোয়েদার দি ওনারস, ওয়ার কাল্টিভেটারস অর দে আর অ্যাবসেন্টি ল্যান্ডলর্ড, কাল্টিভেটেড বাই শেয়ার ক্রপারস—দ্যাট ইজ অ্যানাদার কোয়েশ্চেন।

মাননীয় মন্ত্রী মহাশয় যে হিসাব দিলেন সেটা পরিষ্কার হল না। টোটাল জমি দরকার ৩,২৫০। তার মধ্যে ৪৭৮ একর জমি অ্যাকোয়ার করা হয়েছে এবং ২৭০০ একরের মতো আরও জমি দরকার। অলরেডি ৩,১০৯ একরের ল্যান্ড অ্যাকুইজিশন হয়েছে, তাহলে ৭০০ একর জমি লোকের কাছ থেকে কেনার দরকার কি? ৩,২৫০ প্লাস যেটা উনি কিনছেন, প্লাস কাল্টিভেটাররা যেটা অফার করছে, যোগ করলে তো চার হাজার একরেরও বেশি জমি হয়ে যাবে। মাননীয় মন্ত্রী মহাশয় দামটা বললেন না; শুধু বললেন প্রোমোটারদের থেকে বেশি টাকা দিয়ে জমিটা কিনছেন। দামটা জানতে পারলে ভালো হত। এই যে জমি কিনছেন বা অ্যাকোয়ার করছেন এটা কোনও ফান্ড থেকে কিনছেন, স্টেট গভর্নমেন্টের টাকা থেকে কিনছেন, না হাউজিং বোর্ডের টাকা থেকে কিনছেন, না অন্য কোনও সংস্থার টাকা দিয়ে কিনছেন?

[11-10—11-20 a.m.]

**শ্রী গৌতম দেবঃ** মাননীয় সদস্য তিনটি প্রশ্ন করলেন, একটি হচ্ছে জমির হিসাব। আপনি জানেন যে, প্রায় ত্রিশ হাজার বিঘা জমি হচ্ছে প্রোজেক্ট এরিয়া। আমি যে ফিগারটা বলেছি সেটা হচ্ছে ফাস্ট ফেজে। আপনি যেটা কোট করছেন তার মানে এই হতে পারেনা, হলো প্রোজেক্ট এরিয়ার জন্য জমি আমরা কিনতে পারব না। ৩০ হাজার বিঘা জমি আল্টিমেটলি আমাদের প্রোজেক্ট এরিয়ার মধ্যে আছে। সুতরাং ঐ ফিগারটা সব সময় কোট করে কোনও লাভ নেই। আমরা লোকাল জনপ্রতিনিধিদের থেকে শুরু করে, ব্লকের চেয়ারম্যান, এমনকি তৃণমূল কংগ্রেসের প্রতিনিধি, সবাইকে আমরা বলেছি, আমরা যেহেতু রেজিস্ট্রেশন বন্ধ রেখেছি, প্রোমোটারের কাছে যাতে কেউ জমি বিক্রি করতে না পারে। একটা গরিব কৃষক হঠাৎ তার টাকার দরকার, জমি বিক্রি করতে হবে, অথচ সে আমাদের ফার্স্ট ফেজের মধ্যে নেই, আমরা তাকে বলতে পারি না আমরা তার জমি কিনবো না। যে কোনও গরীব মানুষ যখনই জমি বিক্রি করতে

চাইবে তখনই আমাদের কিনতে হবে, অ্যাপার্ট ফ্রম আওয়ার প্রাইওরিটি সেক্টর, দিজ ইজ নাম্বার ওয়ান। কারণ আমরা রেজিস্ট্রেশন বন্ধ করে দিয়েছি। নাম্বার টু হচ্ছে, প্রাইসের জেনারেল ফর্মাট। যে প্রাইস আমরা দিচ্ছি, এই ব্যাপারে আপনার ইন্টারেস্ট থাকলে ওখানে প্রত্যেকটি মৌজা ধরে প্রাইস আমি বলতে পারি। তবে অ্যাভারেজটা আমি এখানে বলছি সাড়ে তিন লক্ষ থেকে নয় লক্ষ টাকা পার একর। এখানে আমাদের বেল্টিং প্রসেস যা আছে, ক্যানেল সাইডের জমির এক দাম, পাঁচশ মিটারের পরে আরেক দাম, মেইন রোডের পাশে হলে আরেক দাম, তার পাঁচশ মিটারের পরে হলে আরেক দাম, এইভাবে পার একর প্রাইসের ভেরিয়েশন করা হয়েছে। আপনার দুই নম্বর সাপ্লিমেন্টারীর তিন নম্বর প্রশ্ন হচ্ছে টোটাল প্রোজেক্টের টাকা কোথা থেকে আসবে? এই টোটাল প্রোজেক্টের জন্য আল্টিমেটলি আমরা নতুন একটা কর্পোরেশন তৈরি করছি, যার নাম দেওয়া হয়েছে হিডকো অর্থাৎ হাউজিং ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশন, ওয়েস্ট বেঙ্গল। এই টোটাল প্রোজেক্টের তারাই হচেছ নোডাল এজেন্সি। ওয়েস্ট বেঙ্গল হাউজিং বোর্ড এই প্রথম পর্যায়ের কাজটা চালাবেন, হিডকো হওয়ার সাথে সাথে দে উইল টেক ওভার। যেভাবে আমরা প্রোজেক্ট বাইরে থেকে টাকা নিই। এটা হচ্ছে আমাদের একটা চ্যালেঞ্জিং প্রোপোজিশন।

সরকারের বাজেটের পয়সা কম নিয়ে প্রজেকটা করা হচ্ছে। কেননা, দু হাজার, আড়াই হাজার কোটি টাকা খরচ হবে ইনফ্রাস্ট্রাকচার করতে। ওয়েস্ট বেঙ্গল ইনফ্রাস্ট্রাকচার ফিনান্সিয়াল কর্পোরেশন, আন্ডার ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট, তাদের কাছ থেকে ইতিমধ্যে ১০০ কোটি টাকা লোনের ব্যবস্থা করেছি, সেই টাকা নেওয়াও শুরু করেছি। দু নম্বর হচ্ছে প্রত্যেক বছর আড়াইশ কোটি টাকা করে ৫ বছরে ১ হাজার ২৫০ কোটি টাকা প্রয়োজন হবে, সেটা হাডকো-র কাছ থেকে নেব, তাদের সঙ্গে সেই এগ্রিমেন্ট চূড়ান্ত পর্যায়ে, তারা ওপেনলি এগ্রিড। তিন নং হচ্ছে, স্টেট ব্যাঙ্ক অফ্ ইন্ডিয়া, ব্যাঙ্ক অফ্ মহারাষ্ট্র, অন্ধ্র ব্যাঙ্ক, ইউ. বি. আই., এলাহাবাদ ব্যাঙ্ক থেকে শুরু করে ভারতবর্ষের এমন কোনও ব্যাঙ্ক খুঁজে পাওয়া মুশকিল, যাদের চেয়ারম্যান থেকে জেনারেল ম্যানেজার নিউ টাউনশিপ অফিসে আসেনি এটা বলতে যে, 'উই ওয়ান্ট টু ইনভেস্ট ইন দিস প্রজেক্ট। হাও ক্যান উই ডু? আমরা সেটা প্রসেস করছি বুঝে সুঝে। কত টাকা লাগবে, সেই ভাবে করছি।

**শ্রী সৌগত রায়ঃ** মন্ত্রী মশাই ভালোই ব্যাখ্যা করেছেন। কি ভাবে দাম দিচ্ছেন। আমি ঐ এলাকার লোক নেই, আমি জানি না, রবীন মন্ডল সেখানকার লোক, তিনি বলতে পারবেন স্যাটিসফায়েড কিনা। আমরা শুনেছি, কাগজে পড়েছি, এই রাজারহাট নিউ টাউনশিপ নাকি জয়েন্ট সেক্টর হাউজিং প্রজেক্ট হবে। মাননীয় মন্ত্রীর কাছে আমি

স্পেসিফিক্যালি আনতে চাই, এই জয়েন্ট সেক্টর হাউজিং প্রজেক্ট কোন কোন কোম্পানির সাথে করা হবে, কে তাদের মালিক এবং কি বেসিসে তাদের সিলেক্টড করা হয়েছে?

**শ্রী গৌতম দেব ঃ** নিউ টাউনশিপ, ক্যালকাটা খুব গুরুত্বপূর্ণ প্রোজেক্ট। আমার ঠিক জানা নেই এটা বিধানসভা ডেকরামে কি ভাবে আছে, সেটা নিয়ে আলোচনা হবে কিনা অনারেবল স্পিকার হয়ত বলতে পারবেন। তবে, দলমত-নির্বিশেষে বিধানসভার প্রত্যেক সদস্যের এটা জানার অধিকার আছে, এবং জানা দরকারও। সাচ এ বিগ প্রজেক্ট, ন্যাশনাল ইমপরট্যান্ট প্রজেক্ট। ভারত সরকার চিঠি পাঠিয়েছে আমাদের কাছে যে, ২০২১ সালের মধ্যে ভারতবর্ষের আরবান পপুলেশনের যে অবস্থা হবে, হোল আরবান স্ট্রাকচার জাস্ট এক্সপ্লোডেড হয়ে যাবে। ফিগার প্ল্যানাররা বুঝিয়ে বলেছি। তার সলিউশনের জন্য বলেছে, অন্ততঃ পক্ষে ১০০টি নিউ টাউনশিপ, ইচ হ্যাবিট্যান্ট উইল বি হাফ অফ এ মিলিয়ন পপুলেশন, ২০২১ সালের মধ্যে ভারতবর্ষে করতে হবে। কি ভাবে কি করতে হবে, তার জন্য ১০ পাতার চিঠি পাঠিয়েছে সব রাজ্যে। আমাদের অফিসাররা গত সপ্তাহে আরবান ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টে গিয়েছিল, সেখানে ভারত সরকারের পক্ষ থেকে বলা হয়েছে, এক মাত্র ওয়েস্ট বেঙ্গলই নিউ টাউনশিপের পরিকল্পনা, নিউ টাউনশিপ প্রজেক্ট শুরু করেছে, আর কোথাও নেই। আমরা ওয়ান (১) মিলিয়ন-এর টাউনশিপ করছি। দেড় লক্ষ লোকের জন্য ডোয়েলিং ইউনিট করতে হবে। এটা জয়েন্ট সেক্টরে করা সম্ভব নয়। জয়েন্ট সেক্টরে ২১ হাজার বাড়ি করা যেতে পারে। তবে আশা করি যে, ৩-৪ মাসের মধ্যে সারা পশ্চিমবাংলার মানুষের কাছে আমরা ৪০ হাজার ডোয়েলিং ইউনিটের অ্যাডভার্টাইজমেন্ট শুরু করতে পারব। এটা সাধারণ মানুষের জন্য তারমধ্যে ৬০-৬৫ পারসেন্ট হচ্ছে এল আই জি, এম আই জি। তারা প্লট কিনবেন, বাড়ি করবেন। এর মধ্যে জয়েন্ট সেক্টরের কোনও বিষয় নেই। তবে কোথাও ৪-৫ বিঘা জমি নিয়ে জয়েন্ট সেক্টরে বাড়ি করলে সে হবে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমার স্পেসিফিক কোয়েশ্চেন হচ্ছে রাজারহাট টাউনশিপে জয়েন্ট সেক্টরে বাড়ি করার জন্য কোনও প্রোপোজাল, কোনও এগ্রিমেন্ট হয়েছে কিনা। এটা যদি হয়ে থাকে, তাহলে কাদের সঙ্গে হয়েছে এবং কারা তার মালিক এবং কি বেসিসে সিলেক্ট করা হচ্ছে তাদের?

**শ্রী গৌতম দেব ঃ** আমাদের হাউসিং ডিপার্টমেন্টের যে ৫টি জয়েন্ট সেক্টর আছে তার নাম আমি অন্তত ৫০ বার বলেছি। তার বাইরে আর জয়েন্ট সেক্টর করিনি। ভবিষ্যতে করলে জানিয়ে দেব।

[11-20—11-30 a.m.]

**শ্রী সৌগত রায় ঃ** আমি জানতে চাইছি যে, রাজারহাট টাউনশিপে কোনও জয়েন্ট সেক্টরে কাজ করছেন কি না এবং এই ৫টি জয়েন্ট সেক্টরের নাম বলুন।

**শ্রী গৌতম দেব ঃ** রাজারহাট টাউনশিপে কোনও জয়েন্ট সেক্টর নেই। ৫টি জয়েন্ট সেক্টরের নাম হচ্ছে—বেঙ্গল পিয়ারলেস, বেঙ্গল ডি সি এল, বেঙ্গল সাচি, বেঙ্গল অম্বুজা, বেঙ্গল আই এফ বি। এই ৫টি জয়েন্ট সেক্টর কোম্পানি কোনটা ৪ বছর আগে করেছি, কোনটা ৩ বছর আগে করেছি।

**শ্রী বাদল জমাদার ঃ** রাজারহাট টাউনশিপ সংলগ্ন ভাঙ্গর থানার জমি আছে। এই জমি রাজারহাট টাউনশিপে পড়ছে কিনা এবং কোন মৌজা এর মধ্যে পড়েছে।

**শ্রী গৌতম দেব ঃ** ১১টি মৌজা দক্ষিণ ২৪ পরগনার এবং ২৪টি মৌজা উত্তর ২৪ পরগনার। ১১টি যে মৌজা দক্ষিণ ২৪ পরগনার আছে, তার মধ্যে ভাঙ্গর আছে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, হাউসিং প্রজেক্ট করছেন ঠিকই আছে। কিন্তু আমরা শুনছি যে, আপনারা যে জমি কিনছেন, সেগুলি নাকি পর্চা জাল করে মালিকরা আপনাদের কাছে দিচ্ছে। সেই জমি আপনারা নিচ্ছেন। আমরা হিসাব করে দেখছি যে, ৫ হাজার টাকা করে কাঠা আপনারা কিনছেন। আমার প্রশ্ন হচ্ছে—এই ৫ হাজার টাকা করে কাঠা কিনে পরবর্তীকালে কত করে বিক্রি করবেন, তার কোনও অ্যাসেসমেন্ট করছেন কি? অ্যাভারেজটা কত সেটা বলবেন।

**শ্রী গৌতম দেব ঃ** প্রথম কথা হচ্ছে আপনারা যে হিসাবটা করছেন, সেটা গন্ডগোল হচ্ছে। কিছু জমি আছে সেগুলি সর্বনিম্ন হচ্ছে ৬ হাজার এবং সর্বোচ্চ হচ্ছে ১৫ হাজার। এক্ষেত্রে অ্যাভারেজের কোনও চান্স নেই।

দুই হচ্ছে, এবার সেই জমিতে প্রাইস ঠিক করার জন্য যে প্রক্রিয়া করতে হয়—আমার জায়গায় থাকলে আপনিও করতেন, প্রশ্ন তোলা এক জিনিস এবং ওই জমিতে যে কনট্যুর আছে যেহেতু এটাকে অনেকটা তুলতে হবে সেই কারণে শুধু একটা সাধারণ হিসাব যদি চাই, সব হিসাব এখনও আসেনি, প্রায় ১৪ থেকে ১৫ হাজার বাড়লে পার কাঠাতে ল্যান্ড, ফিলিং, কমপ্যাকশন, দিস ইজ নাম্বার ওয়ান এবং যেটা আমরা বলছি, এই টাউনশিপটা সারাদেশের মধ্যে একটা স্ট্যান্ডার্ড টাউনশিপ যেখানে সল্ট লেকের চেয়েও অনেক বেশি ওপেন স্পেস থাকবে। নিয়ারলি ৪০ পারসেন্ট ওপেন স্পেল থাকবে। আর নট সেলেবল। দুটো ক্রাইটেরিয়া। ড্রিংকিং ওয়াটার গঙ্গা থেকে এনে কাশীপুর ক্যানেল থেকে নিয়ে গিয়ে ওখানে ট্রিটমেন্ট প্ল্যান্ট করে সেই জল সাপ্লাই

করার যে প্রোজেক্ট, পি. এইচ. ই ডিপার্টমেন্ট প্ল্যানের কাজ তিন বছর আগেই শুরু করেছি। ড্রেনেজ সমস্যা একটা বড় সমস্যা। এইভাবে প্রোজেক্টটা করা হচ্ছে। ড্রেনেজ প্রোজেক্ট ফর আপনার বাগজোলা, কাশীপুর, কুল্টিগ্রাম পরিকল্পনা আমরা অলরেডি সাবমিট করেছি। এটা ইরিগেশন ডিপার্টমেন্ট করছে। তিনশো কোটি টাকা। মুখ্যমন্ত্রীকে দিয়ে যেটা শুরু করা হয়েছিল—একশো কোটি টাকা, এয়ারপোর্ট থেকে যে রাস্তাটা বাইপাসে মিট করেছে সেখানে একটা সিকসথ্ লেন রোড। হবে। তারপর একটা সারভিস রোড হবে। অল থ্রু দি সিকসথ্ লেন রোড। একশ কোটি টাকা খরচ। ফলে সমস্ত খরচগুলো এক জায়গায় করে তার সাথে ল্যান্ডের খরচ যোগ করে, যেভাবে আমরা প্রাইস অ্যারাইভ করতে পারব, সেটা আমরা বলব। ৬০ থেকে ৬৫ শতাংশ লো ইনকাম গ্রুপ, মিডল ইনকামগ্রুপের মানুষ জমি পাবেন, দরকার হলে সাবসিডাইজড্ রেটে পাবেন।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, সল্ট লেকের পর এখানে একটা বৃহত্তম নগরী গড়ে উঠেছে, সেজন্য আপনাকে ধন্যবাদ। সঙ্গে সঙ্গে যে বিষয় জানতে চাই, তা হল আবাসন নিয়ে বিভিন্ন জায়গায় বিভিন্ন প্রশ্ন উঠেছে। সান অব সয়েল—অর্থনৈতিক দিক থেকে এটা কোন জায়গায় অবস্থান করছে। এল. আই. জি, এম. আই. জি কোন স্তরের মানুষ অগ্রাধিকার পাবেন। এই প্রশ্নটা বিভিন্ন জায়গায় উঠছে। বহিরাগতরা অনেক জমি দখল করে নিয়েছে সল্ট লেকে। সে রকম হবে কি না? আমরা একটা বিবৃতি চাই।

**শ্রী গৌতম দেব ঃ** আমরা বলেছি যে কাগজে বিজ্ঞাপন দেব। ৪০ হাজার ডোয়েলিং ইউনিটের বিজ্ঞাপন আমরা দেব। কোন গ্রুপ কারা এনটাইটেলড্ হবেন সব লিখে দেওয়া হবে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী বিস্তারিত বললেন, আমি সে প্রশ্নে যাচ্ছি না। আপনি হীটকে তৈরি করেছেন নতুন করে, হাউসিং বোর্ড যে তৈরি হয়েছিল তার উদ্দেশ্য ছিল ইনফ্রাস্ট্রাকচার তৈরি করা, বাড়ি তৈরি করা। যে বাড়িগুলো তৈরি হবে সেগুলো মধ্যবিত্ত, গরিব মানুষ তাদের মধ্যে বিক্রি করা হবে। হাউসিং বোর্ডের সাড়ে চারশো বাড়ি তৈরি হয়ে আছে, সেগুলো এখনও বিক্রি করতে পারেননি, সেখানে বড় একটা টাকা ইনভল্‌ভ হয়ে আছে সেগুলো রিটার্ন পাননি। নতুন করে কেন হীটকো তৈরি করলেন। হাউসিং বোর্ডকে দিয়ে এই কাজ করাতে কোথায় অসুবিধা ছিল? সেই একজিসটিং সেট আপের মধ্যে ইনফ্রাস্ট্রাকচার তৈরি করে আপনাদের যে দপ্তর আছে, হাউসিং বোর্ড আছে তাদের হাতে কোনও দায়িত্ব দিলেন না?

[11-30—11-40 a.m.]

**শ্রী গৌতম দেবঃ** হাউজিং বোর্ড তৈরি হয়েছিল প্রধানত বাড়ি তৈরি করার জন্য। বাড়ি তৈরি করতে গিয়ে দেখলো যে এর সাথে রাস্তাও তৈরি করতে হচ্ছে, তার মানে একটা নতুন টাউনশিপ্ তৈরি করতে যা যা লাগে যেমন ড্রিংকিং ওয়াটাব প্রোজেক্ট, রোড প্রোজেক্ট, সুয়ারেজ প্রোজেক্ট, এনভায়রনমেন্ট প্রোজেক্ট এই থেকে শুরু করে ইন্ডাস্ট্রিয়াল সিস্টেম ম্যানেজ করা এই সব অভিজ্ঞতা হাউসিং বোর্ডের নেই এবং তার একার পক্ষেও সম্ভব নয়। কিন্তু এটা ঠিক যে হাউজিং বোর্ড ভীষণভাবে কয়েক বছর ধরে খাটছে অন্যান্য দপ্তরকে সঙ্গে নিয়ে। কিন্তু মেইনলী হাউজিং বোর্ড ফ্ল্যাগশিপ অর্গানাইজারের কাজ করছে। শহর গড়ার বিভিন্ন পর্যায়ে হাউজিং বোর্ড লীডিং রোল প্লে করছে, নোডাল এজেন্সী হিসাবে হাউজিং বোর্ড কাজ করছে। এটা একা হাউজিং বোর্ডের পক্ষে করা সম্ভব নয়। এই জন্য হিডকো কে নেওয়া হয়েছে। এটাতে কিন্তু প্রচুর যে লোক নিয়োগ হবে তা নয়, হাজার হাজার লোক রিক্রুট হবে তা নয়। ম্যানেজমেন্ট আসবে, উপরের দিকে যেমন চীফ ইঞ্জিনিয়ার, চীফ্ আর্কিটেক্ট, ফিনান্সিয়াল ম্যানেজমেন্ট এরা আছে। হাউজিং ডিপার্টমেন্ট, ইরিগেশন ডিপার্টমেন্ট, পি. এইচ. ই. ডিপার্টমেন্ট, সি. এম. ডি. এ. এদেরকে কাজ করার জন্য অনুরোধ করবেন এই রকম আন্ডারস্ট্যান্ডিংই হয়েছে।

**শ্রী সুব্রত মুখার্জিঃ** সাধারণ ভাবে আমরা দেখছি সরকার যখন জমি কেনে বা জমির দাম দেন মোটামুটিভাবে আমরা শুনে খুশি যে খারাপ দাম দেন না। কিন্তু বজবজে ইলেকট্রিকের জন্য জমির যারা মালিক তাদের প্রমাণ দিতে খুব অসুবিধা হয়েছিল। সেখানে দীর্ঘদিন ধরে তারা জমি চাষ করছে এই ভাবে তাদের একটা স্বত্ত্ব রয়ে গেছে। এই রকম অসুবিধা এখানে হচ্ছে কি না, যারা প্রকৃতপক্ষে জমির মালিক কিন্তু কাগজপত্রের অভাবে ট্রেজারী থেকে টাকা পাচ্ছে না, এই রকম কোনও কেস হয়েছে কি না?

**শ্রী গৌতম দেবঃ** ৩০ হাজার বিঘা জমির জন্য ইতিমধ্যেই আমরা ৩৫ কোটি টাকা কৃষকদের দিয়েছি। এপ্রিল-মে মাসে পেমেন্ট হবে ১০০ কোটি টাকা যার মধ্যে ১০ কোটি টাকা পার্চেজ করেছি। অর্থাৎ ওরা ডীড দিচ্ছে আমরা চেক্ দিয়েছি। বাকিটা এল. এ. কেস। ডি. এম. যে ফিগার দিয়েছেন তা হলো প্রথম এবং সেকেন্ড দিনে ক্যাম্প করে টাকা দেওয়া হয়। কালেক্টার অফিস থেকেই ক্যাম্প করেছে, কৃষকদের কালেক্টরের কাছে যেতে হয়নি। ৭০ এবং ৮০ পারসেন্ট কৃষক পেমেন্ট নিয়ে গেছে। তা সত্ত্বেও ডায়রেক্ট পার্চেজে দু-একটা এই রকম ডিসপুট বেরিয়েছে। একটি কেসে উকিল দিয়ে কালেক্টর অফিসে ডেকে আনতে হয়েছে। একজ্যাক্ট ফিগার বলতে পারব না, তবে আমি অফিসারদের বলেছি টু টেক্ কেয়ার অফ দিস পয়েন্ট।

## হাসপাতালে মহিলা হোমগার্ড

*১৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৫) **শ্রী রামপদ সামন্তঃ** স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকারি হাসপাতালগুলিতে বর্তমানে মহিলা হোমগার্ড নিযুক্ত আছেন কি না ;

(খ) থাকলে, কোন্ হাসপাতালে কতজন ; এবং

(গ) এঁদের নিয়োগ পদ্ধতি কীরূপ ?

**শ্রী সুকুমার মুখার্জিঃ**

ক) আছে। তবে সব সরকারি হাসপাতলে নয়।

খ) হাওড়া-১, নদীয়া-১, বীরভূম-১, জলপাইগুড়ি-৫, দার্জিলিং-৪, কলকাতা পুলিশ হাসপাতাল-৩

গ) সাধারণ হোমগার্ডদের মতেই এদের তালিকাভুক্ত করা হয়। বর্তমান নিয়মানুসারে বিজ্ঞাপনের মাধ্যমে আবেদনপত্র আহ্বান করতে হবে। ন্যূনতম শিক্ষাগত যোগ্যতা—অষ্টম শ্রেণী উত্তীর্ণ। দৈহিক যোগ্যতা—উচ্চতা—কমপক্ষে ১৫২ সে. মি., ওজন—কমপক্ষে ৪৪ কে. জি। সরকার কর্তৃক গঠিত কমিটি এদের নির্বাচন করে। কে কোথায় কাজ করবেন, জেলায় এস. পি এবং কলকাতায় ডি. সি (হোমগার্ড) তা ঠিক করেন। কর্মরত অবস্থায় কোনো হোমগার্ডে মৃত্যু হলে সি. জি. (হোমগার্ড) তার কোনও নিকট আত্মীয়কে তালিকাভূক্তির নির্দেশ দিতে পারেন।

**শ্রী রামপদ সামন্তঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে হিসাব দিয়েছেন তাতে দেখা যাচ্ছে ৬টা জেলাতে মোট ১৫ জন মহিলা হোমগার্ড নিযুক্ত রয়েছেন। বাকি হাসপাতালগুলোতে মহিলা হোমগার্ড নিয়োগের কোনও পরিকল্পনা আছে কি না? থাকলে কতদিনের মধ্যে তা বাস্তবায়িত হবে?

**শ্রী শ্রীকুমার মুখার্জিঃ** নিয়োগের ব্যবস্থাটা (গ) প্রশ্নের উত্তরে বলা হয়েছে। আর, হেল্‌থ ডিপার্টমেন্টের রিকয়ারমেন্ট অনুয়ারী পোস্টিং দেওয়া হয়ে থাকে।

**শ্রী রামপদ সামন্তঃ** হোমগার্ডদের পুরোপুরি সরকারি কর্মচারী হিসাবে ধরা হচ্ছে না। তাদের কাজের পরিবর্তে যে টাকা দেওয়া হয়ে থাকে তাকে মাসিক ভাতা বা দৈনিক পারিশ্রমিক হিসাবে ধরা হয়ে থাকে। সম্প্রতি চতুর্থ পে-কমিশনের সুপারিশ অনুযায়ী

সরকারি কর্মচারিদের বেতন ভাতার বৃদ্ধি ঘটেছে। এক্ষেত্রে মহিলা হোমগার্ডদের ক্ষেত্রে কি ভাবছেন?

**শ্রী শ্রীকুমার মুখার্জি ঃ** পুরুষ এবং মহিলা হোমগার্ডের মধ্যে কোনও ফারাক করা হয়না। তবে মহিলাদের জন্য স্পেশ্যালি একটা ম্যাটারনিটি লিভ দেওয়ার কথা আমরা ঘোষণা করেছি এবং এবিষয়ে অর্থ দপ্তরকে লিখেছি। এটা হওয়া উচিৎ। এব্যাপারে একটা আলোচনাও চলছে।

আর, পে-কমিশনের রায় সরকারি কর্মচারিদের ক্ষেত্রে বেরিয়েছে। হোমগার্ডদের ক্ষেত্রে ডি. এ., ইত্যাদি বাড়ার কোনও প্রশ্ন নেই। তাঁরা ডেলিওয়েজের ভিত্তিতে কাজ করেন। কিন্তু আমরা অর্থ দপ্তরে লিখে পাঠিয়েছি যে, বর্তমানে একজন পুলিশের মিনিমাম যে মাইনে তাতে ৩০ দিয়ে ভাগ করলে প্রতিদিন যত টাকা করে হয় সেই হিসাবে যেন হোমগার্ডদের ডেলিওয়েজ দেওয়া হয়। আশাকরি খুব তাড়াতাড়ি এবিষয়ে সিদ্ধান্ত ঘোষণা করা হবে।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মহিলা হোমগার্ডদের কি কি ধরনের দায়িত্ব পালন করতে হয়?

**শ্রী শ্রীকুমার মুখার্জি ঃ** ইদানিংকালে একটা প্রশ্ন এস. পি., ডি. জি., এবং সি. জি.-দের কাছ থেকে আসছে এবং এস. পি.-রা লিখেছেন। বিষয়টা হচ্ছে, মহিলা কয়েদীদের জন্য তাদের যথেষ্ট পরিমাণে মহিলা কনস্টেবল নেই। তাই লেডি হোমগার্ডদের জুড়ে দেওয়া যায় কিনা। সেলের ক্ষেত্রে এটা প্রযোজ্য এবং থানার লক-আপের জন্য গুরুত্বপূর্ণ। বিষয়টা খুবই গুরুত্বপূর্ণ। কোনও কোনও জেলা থেকে এস. পি.-রা জানিয়েছেন, আমরা ফাইল তৈরি করছি মহিলা হোমগার্ডদের ল্ অ্যান্ড অর্ডারে নিয়োগ করার ব্যাপারে। যেখানে মহিলা কনস্টেবলদের ডিউটি অ্যালট করা হচ্ছে সেখানে মহিলা হোমগার্ডদেরও যাতে দেওয়া হয় সেটা তারা ভাবছেন। যদিও কলকাতায় লালবাজারে হোমগার্ডদের দিয়ে ওয়ারলেস কন্ট্রোল করানো হচ্ছে।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** আমাদের রাজ্যে পুরুষ এবং মহিলা হোমগার্ড গুরুত্বপূর্ণ দায়িত্ব পালন করে থাকেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাস্য, ওঁদের চাকুরিতে স্থায়ী করার কোনও চিন্তা-ভাবনা আপনার সরকারের আছে কি না?

[11-40—11-50 a.m.]

**শ্রী শ্রীকুমার মুখার্জি ঃ** মানসিকভাবে এব্যাপারে আপনার সঙ্গে আমার কোনও তফাৎ নেই। কিন্তু আসলে এখনও পর্যন্ত হোমগার্ড অ্যাক্ট যে ভাবে চালু আছে তাতে

তাদের ক্লাসিফিকেশন করা হয়েছে অ্যাজ এ্য ভলানটিয়ার ফোর্স অনুযায়ী। সুপ্রিম কোর্টেও এব্যাপারে একটা ভারডিক্ট হয়েছে। এই পরিপ্রেক্ষিতে আমাদের পক্ষে ওদের স্থায়ীকরণের সমস্যা রয়েছে। বিহারে ৩০ হাজার হোমগার্ডকে স্থায়ীকরণ করা হয়েছে। পুলিশ নয় কিন্তু তাদের নিয়ে পুলিশের মতই একটা ফোর্স তৈরি করা হয়েছে যার সংখ্যা ৩০ হাজার। বিহারই বোধহয় প্রথম এবং একমাত্র স্টেট যেখানে হোমগার্ডদের স্থায়ীকরণ করা হয়েছে। কিন্তু এর ফলে অল ইন্ডিয়া সিভিল ডিফেন্সে হোমগার্ডদের যখন খেলা হল তখন তাতে বিহারের হোমগার্ডদের পার্টিসেপিট করতে দেওয়া হয়নি। কারণ গভর্নমেন্ট অফ ইন্ডিয়া থেকে যে টাকা হোমগার্ডদের জন্য দেওয়া হয় সেই টাকা বিহারের হোমগার্ডদের জন্য এখন দেওয়া হয় না। সেটা এখন বন্ধ করে দেওয়া হয়েছে। হোমগার্ডদের জন্য যে ৫০ পারসেন্ট টাকা গভর্নমেন্ট অফ ইন্ডিয়া দেয় সেটা বিহারের হোমগার্ডদের জন্য বন্ধ করে দেওয়া হয়েছে এবং বিহারের হোমগার্ডদের রিকগ্‌নাইজড্ তারা উইথড্র করেছে। সেজন্য সরাসরি আমাদের কিছু করার নেই।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী বলবেন কি বর্তমানে আমাদের রাজ্যে হোমগার্ডদের মোট সংখ্যা কত? এবং তার মধ্যে মহিলা হোমগার্ডের সংখ্যা কত?

**শ্রী শ্রীকুমার মুখার্জি ঃ** মহিলা হোমগার্ডের সংখ্যা হল ১ হাজার ৩৭৪ জন। বিভিন্ন জেলা এবং কলকাতা মিল্লিয়ে আমাদের টোটাল যে এনরোল্‌ড রয়েছে সেটা হল ২২ হাজার ৫২২ জন। তার মধ্যে প্রতিদিন ডেপ্লয় করা যায় ১৭ হাজার ৯৮৩ জনকে।

**শ্রী অশোককুমার দেব ঃ** হোমগার্ডরা সরকারি কাজ করে থাকেন কিন্তু তাঁরা সরকারি হিসেবে মাইনে পান না। আগামী দিনে তাঁরা সরকারি কোনও সুযোগসুবিধা বা মাইনে পাবেন কিনা সেটা মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি?

**শ্রী শ্রীকুমার মুখার্জি ঃ** গত ৩ বছর ধরে আমরা বেশ কিছু জায়গায় সুযোগ-সুবিধা বাড়াতে পেরেছি। যেমন তাদের জামা-কাপড়, টুপি, বেল্ট ইত্যাদি আমরা দিতে পেরেছি। তবে আমরা পুরো স্ট্রাকচারটা পাল্টাতে পেরেছি এই দাবি করছি না। আর সরকারি কর্মচারিদের মতো মাইনে এবং সুযোগ-সুবিধা হোমগার্ড অ্যাক্টের বিরুদ্ধে হয়ে যাচ্ছে। সরকারি কর্মচারিদের মতো একজন কনস্টেবল ৩০ দিনে যে বেতন পান তাকে ৩০ দিয়ে ভাগ করে একদিনের যে বেতন হয় সেই ওয়েজ্‌টা আমরা হোমগার্ডদের দেওয়ার জন্য মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমাদের পক্ষ থেকে নোট পাঠিয়েছি। আমার মনে হয় এটা একটা জায়গায় গিয়ে দাঁড়াবে। সমস্তটা না হলেও আমরা কিছু কিছু জায়গায় পৌঁছাতে পারব।

**শ্রী মোজাম্মেল্ হক ঃ** হোমগার্ডরা সারা রাজ্যে পুলিশ কর্মচারিদের সমতুল্য কাজ

করানো হয়। কিন্তু সরকারি কর্মচারিদের মতো তাঁদের বেতন পরিকাঠামো নেই। কিন্তু এই যে পুলিশ কর্মচারিদের সমতুল্য বিভিন্ন ধরনের ডিউটি তাঁরা করে থাকেন তাঁর জন্য তাঁরা কি পুলিশের মতো টি. এ. পান? বা এই ধরনের যে সুযোগ-সুবিধা পুলিশ কর্মচারিরা পেয়ে থাকেন এক্ষেত্রে সেটা প্রযোজ্য আছে কি না? না থাকলে আপনারা সে ব্যাপারে বিবেচনা করছেন কি না?

**শ্রী শ্রীকুমার মুখার্জি ঃ** প্রধানতঃ যে কথাগুলি বললাম, চাইলেই হবে না, ভলেন্টিয়ার কনসেপ্টে অনেক কিছু অসুবিধা তৈরি করছে। যদিও রেশন চালু করতে না পারলেও রেশন ভাতা যাতে চালু হয় সেই সম্পর্কে পজিটিভ সিদ্ধান্ত নিয়ে আমাদের ডিপার্টমেন্ট থেকে অর্থ দপ্তরের কাছে পাঠিয়েছি। ক্যাজুয়াল লিভ না থাকলেও ন্যাশনাল হলিডে বেতন যাতে পান তারজন্য নোট পাঠিয়েছি। এই সমস্ত অর্থ দপ্তরের সিদ্ধান্ত নেওয়ার জন্য অপেক্ষা করছে। অন্যান্য যে ছোট-খাট সুযোগ-সুবিধা সেইসব সুযোগ-সুবিধা এবং এই যে দুটো বড় সুযোগ-সুবিধার কথা বললাম, যেমন, রেশন ভাতা এবং ন্যাশনাল হলিডে ইনক্লুড করার ব্যাপার এবং মেয়েদের ক্ষেত্রে মেটারনিটি লিভ—এইসব গুরুত্বপূর্ণ ব্যাপার নিয়ে অর্থমন্ত্রীর সঙ্গে কথা বলেছিলাম। তিনি বলেছিলেন, হ্যাঁ, এইসব নিয়ে ভাবনা-চিন্তা করা দরকার। একইরকমভাবে যেখানে এন. ভি. এফ রয়েছে সেখানে এটা চালু আছে কিন্তু হোম গার্ডদের ক্ষেত্রে চালু হয়নি। আমি একমত যে কিছু সুযোগ-সুবিধা দেওয়া উচিত। এই মর্মে আমি সিদ্ধান্ত নিয়েছি এবং চেষ্টা করছি। আমার মনে হয় অর্থ দপ্তরের কাছ থেকে খুব তাড়াতাড়ি এই ব্যাপারে তাদের সম্মতি পেয়ে যাবো।

**শ্রী কমল মুখার্জি ঃ** আমি হোমগার্ড সংক্রান্ত ব্যাপারে গত বছর একটা প্রশ্ন করেছিলাম এবং সেই প্রশ্নটা হচ্ছে হোমগার্ডদের স্থায়ীকরণ করার ব্যাপারে। তখন আপনি বলেছিলেন স্বরাষ্ট্রমন্ত্রী সঙ্গে কথাবার্তা চলছে। তারপর সংবাদপত্রে বেরুলো, পুলিশে যে কনস্টেব্‌ল নেওয়া হবে হোমগার্ড থেকে ১০ পারসেন্ট নেওয়া হবে। এ ব্যাপারে আপনার বক্তব্য কি?

**শ্রী শ্রীকুমার মুখার্জি ঃ** আপনি সঠিক প্রশ্নই করেছেন। গতবার যে প্রশ্নটি করেছিলেন তারপর কি অগ্রগতি হয়েছে সেটা শুনুন। এ ব্যাপারে একটা নোট তৈরি করা হয়েছিল যাতে আমি এবং আমাদের মাননীয় পুলিশমন্ত্রী এই দুইজনে মিলে সম্মতি জানিয়ে সেটা হোম ডিপার্টমেন্টে গেছে। সেখানে ফাইল প্রসেস হয়ে যে অর্ডার ফর্মে বেরুবার কথা সেটা একটা বাকি আছে। কারণ এক্ষেত্রে পুলিশের যে অ্যাক্ট আছে সেটা পাল্টানো দরকার এবং এটাকে ইনক্লুড করতে হবে, এটা আগে ছিল না এর মধ্যে। সেটা ইনক্লুড করার জন্য রুল পাল্টানোর জন্য যা যা করা দরকার সেই পদ্ধতির মধ্যে দাঁড়িয়ে আছে। যে কোনও সময়ে রুল পাল্টে হোমগার্ড থেকে ১০ পারসেন্ট নেওয়া হবে।

আমাদের তরফ থেকে এবং হোম ডিপার্টমেন্টের যা সিদ্ধান্ত নেওয়া সেটা নেওয়া হয়েছে। শুধুমাত্র পদ্ধতিগত ব্যাপারটা বেরুলেই হয়ে যায়। অনেকগুলি মাস পার হয়ে গেছে। এটা দুর্ভাগ্য বলতে পারেন। কিন্তু পদ্ধতির মধ্যে আছে। যে কোনও সময়ে ঘোষণা করা হবে।

## হলদিয়া ডক বেসরকারিকরণ

***১৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩০৫) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি—

(ক) হলদিয়া ডককে বেসরকারিকরণের যে পরিকল্পনা কেন্দ্রীয় সরকার নিয়েছেন তাকে প্রতিহত করার জন্য রাজ্য সরকার কোনও পদক্ষেপ নিয়েছেন কি না ; এবং

(খ) নিয়ে থাকলে, তা কী?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** (ক) হলদিয়া ডকের কিছু কাজের বেসরকারিকরণের কেন্দ্রীয় সিদ্ধান্ত রাজ্য সরকারের জানা আছে। এইসব সিদ্ধান্তে রাজ্য সরকার কোনও আপত্তি জানান নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** কিছু কাজের বেসরকারিকরণ কেন্দ্রের সিদ্ধান্ত আছে। এই কিছু কাজ বলতে কি এবং তার সঙ্গে আমার জিজ্ঞাস্য, তাহলে আংশিক বেসরকারিকরণ হোক আর সামগ্রিক বেসরকারিকরণ হোক হলদিয়া ডক কমপ্লেক্সের এই বেসরকারিকরণের সিদ্ধান্ত কেন্দ্রীয় সরকার কার স্বার্থে নিচ্ছে—ব্যাক্তি মালিকদের স্বার্থে, না শ্রমজীবী মানুষের স্বার্থে?

[11-50—12-00 Noon]

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** কেন্দ্রীয় সরকার কেন নিচ্ছে সেই প্রশ্ন পার্লামেন্টে করতে হবে, এখানে সেই জবাব হবে না। তবে আপনি যেটা জানতে চাইছেন সেটা হচ্ছে, হলদিয়া ডক কমপ্লেক্স পুরো প্রাইভেটাইজেশন হচ্ছে না, কিছু কিছু কাজ প্রাইভেটে দেওয়া হয়েছে।

আগেও দেওয়া হয়েছে, এখনও দেওয়া হচ্ছে, ভবিষ্যতেও দেওয়া হবে। ৯-ম পরিকল্পনার যে রূপরেখা আছে তাতে সেটা দেখা যাচ্ছে। কোনও অফিসিয়াল কমিউনিকেশন নেই যে হলদিয়া ডক কমপ্লেক্স টোটাল প্রাইভেটাইজেশন হবে। ডক কমপ্লেক্স হচ্ছে

একটা আমব্রেলার মতন, তার হাতে অনেকগুলি কাজ আছে। তার কিছু কিছু কাজে বেসরকারিকরণ হচ্ছে। খবরের কাগজে অনেক কিছু বেরোয়, তা দিয়ে সব বোঝা যায় না। কেন্দ্রীয় সরকার থেকে বলেনি, যা বলেছে সেটা বলে দিলাম। আর কাজ যেগুলি প্রাইভেটে হচ্ছে সেগুলি যেমন ধরুন, ওরা নেতাজী সুভাষ ড্রাই ডকে, আমাদের এখানে যেটা, সি. পি. টি'র মধ্যে তো, সেখানে এক ও দু নং ড্রাই ডকটা প্রাইভেটকে দিয়েছে ডেভেলপ করার জন্য। একটা এম. ও. ইউ. হয়েছে।

(ভয়েস ঃ হলদিয়ার কথা বলুন।)

হলদিয়ারটাও বলে দিচ্ছি। একটা টিসকোকে দিয়েছে, একটা এভারেটকে দিয়েছে, একটা টাটা আয়রণ অ্যান্ড স্টিল কোম্পানিকে দিয়েছে, একটা হায়দ্রাবাদ ইন্ডাস্ট্রিকে দিয়েছে। হায়দ্রাবাদ ইন্ডাস্ট্রিটাতে এম. ও. ইউ হয়েছে দুটি কাজের জন্য। এ ছাড়া আরও কতকগুলি বার্থ প্রেফারেন্সিয়াল বেসিসে ওরা ব্যবহার করবে, সেইভাবে দেওয়া হচ্ছে। ওরা ইনভেস্ট করছে, তৈরি করছে, ওরা অগ্রাধিকার পাবে ব্যবহারের ক্ষেত্রে। তার মানে অন্য কেউ ব্যবহার করবে না তা নয়। এইভাবে কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নিয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পার্লামেন্টের মধ্যে এম. পি. দের কোনটা জিজ্ঞাস্য এবং এখানে, বিধানসভায় এম. এল. এ.-দের কোনটা জিজ্ঞাস্য বিষয় সেটা আমার জানা আছে। আংশিক বেসরকারিকরণের পথ বেয়েই তো সামগ্রিক বেসরকারিকরণের দিকে যায়, সেটা আশা করি মন্ত্রী মহাশয় জানেন। হলদিয়া ডক কমপ্লেক্স একটা অত্যন্ত লাভজনক সংস্থা। কেন্দ্রীয় সরকার মাদ্রাজের এনরোল লাভজনক সংস্থা, বম্বের নবসেবা লাভজনক সংস্থা, তাদের বেসরকারিকরণের জন্য চিহ্নিত করেছে। হলদিয়া ডক কমপ্লেক্সকেও সেইভাবে চিহ্নিত করা হয়েছে এবং সেই পথেই ওরা এগিয়ে চলেছে। কেন্দ্রীয় সরকারের এই যে সিদ্ধান্ত বেসরকারিকরণের তা শ্রমজীবী মানুষদের স্বার্থের বিরোধী। পশ্চিমবঙ্গের শ্রমিকরা যার দ্বারা এ্যাফেকটেড হবেন, পশ্চিমবঙ্গের অর্থনীতি যার দ্বারা অ্যাফেক্টেড হবে সে ব্যাপারে পশ্চিমবঙ্গের বামফ্রন্টের সরকারের পক্ষ থেকে—এই বেসরকারিকরণের পদক্ষেপ আংশিক হোক বা সামগ্রিক হোক—কোনও প্রতিবাদ জানানো হ'ল না কেন কোনও বাধা দেওয়া হ'ল না কেন জানাবেন কি? তাহলে কি বেসরকারিকরণের সিদ্ধান্তটা আপনারা মেনে নিলেন? তা যদি হয় তাহলে ঐ বিকল্প অর্থনীতি কথাটা বলার তাৎপর্য কি সেটা জানাবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** হলদিয়া ডক কমপ্লেক্সের সামগ্রিক উন্নয়নের জন্য পশ্চিমবঙ্গ সরকার বারবার কেন্দ্রীয় সরকারকে বলেছে। কেন্দ্রীয় সরকার তাতে যে যে কাজগুলি হাতে নিয়েছে গত পরিকল্পনায় এবং এবারের পরিকল্পনায় তারমধ্যে কিছু কিছু এরকম

বেসরকারি সংস্থাকে কাজ দিয়েছে। এটাতে টোট্যাল ডক কমপ্লেক্স প্রাইভেটাইজেশন হচ্ছে না। সুতরাং বিকল্প অর্থনীতি পশ্চিমবঙ্গের তার কি হল, প্রাইভেটাইজেশনের কি হল—আমাদের বিকল্প অর্থনীতি, আমাদের নীতি সংক্রান্ত বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী বিধানসভায় যা বলেছেন তাতে আপনি দেখবেন প্রাইভেট সেক্টারের রোলটা স্বীকার করা হয়েছে এবং স্পেসিফিক করা হয়েছে। আমাদের নীতিটা একেবারে পরিষ্কার, ট্রান্সপারেন্ট। যে কোনও জিনিস বেসরকারিকরণ হলে সেটা ঠিক হয়না কিন্তু কোনও কোনও অ্যাকটিভিটির ব্যাপারে যদি সরকারের ইনভেস্টমেন্ট করার মতন ক্ষমতা না থাকে অথচ সেটা খুব রিলায়েবল ওরা যদি করে, যেহেতু ওদের জাহাজ আছে, পেট্রোল আসে, কয়লা আসে, র' মেটিরিয়ালস আসে, এক্সপোর্ট হয় এখান থেকে, সেটা করিয়ে নেওয়া তো যেতেই পারে। সেইজন্য সীমাবদ্ধ ক্ষেত্রে হলদিয়া ডক কমপ্লেক্সের অথরিটি প্রাইভেটাইজেশন হয়নি, হলদিয়া ডক কমপ্লেক্সের ডেভেলপমেন্ট করার জন্য আমরা বারবার আবেদন করেছি, তার উপর দাঁড়িয়ে কিছু কাজ সেন্ট্রাল গভর্নমেন্ট করাচ্ছে। কিছু কাজ ওখানে—বার্থটার্থ ওদের করতে দিয়েছে।

এতে শ্রমিক বিরোধী কি করে হচ্ছে আমি বুঝতে পারছি না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনি যেটা বলেছেন তা হলো উন্নয়নের স্বার্থে পুঁজির অভাবে বেসরকারিকরণ সীমিত ক্ষেত্রে আপনারা চান এবং তার জাসটিফিকেশন আপনারা দেখতে পাচ্ছেন। আমার এখানে জিজ্ঞাস্য হলদিয়া ডক কমপ্লেক্স ইটসেল্ফ যখন একটা লাভজনক সংস্থা এবং অত্যন্ত লাভজনক সংস্থা সেখানে কিসের স্বার্থে হলদিয়া ডক কমপ্লেক্স, ফুল হোক আর পার্টই হোক, বেসরকারিকরণ করা হবে? কোনও এসেনসিয়াল ঘটনা আছে কি, কোনও নেসেসিটি ছিল কিনা আপনি বলতে পারবেন? এখানে নেসেসিটি না থাকলেও আপনাদের একটা প্রছন্ন সমর্থন আছে।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** সন্দেহ করবেন না, স্পষ্ট করে বলুন। এখন কথা হচ্ছে হলদিয়া ডক সম্পর্কে আমরা অনেক দিন ধরে উন্নয়ন চাইছি। হলদিয়াকে ঘিরে বিপুল কর্মযোগ্য শুরু হয়েছে। রাজ্য সরকারের পক্ষ থেকে ৪-৫ বছর আগে থেকে বলার চেষ্টা করছে হলদিয়া ডকের আধুনিকিকরণ দরকার। আমরা সব সময় চেষ্টা করছি এই হলদিয়াকে বড় করতে হবে, আধুনিকিকরণ করতে হবে, উপযুক্ত করতে হবে। এটা যদি না করা যায় তাহলে পশ্চিমবাংলার শিল্পোন্নয়নের যে প্রচেষ্টা সেটা ভীষণভাবে আঘাতপ্রাপ্ত হবে। এই সব করার জন্য সেখানে যে কাজ করতে হবে তার কিছু কাজ তারা প্রাইভেট সেক্টারকে দিয়ে করাচ্ছে। আমাদের ইন্টারেস্ট এখানে আছে, এখানে ইন্ডাস্ট্রিয়ালাইজেশন হবে, এটা পোর্ট বেস্‌ড সিটি হিসাবে ভালো করে গড়ে উঠছে। এই জন্য এই বিষয়টা আমরা জেনে নিয়েছি। এটা নিজেরা করলে ভাল হত। কিন্তু অনেকগুলি অ্যাকটিভিটি

এখানে হয়েছে, হচ্ছে এবং আসছে। সেই জন্য এটা করতে হবে। তা না হলে হলদিয়া ডক কমপ্লেক্স চোক্‌ড হয়ে যাচ্ছে। সেই বিচার বিবেচনা করে সেখানে উন্নয়ন করতে হবে। সেই জন্য আমরা আপত্তি করিনি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন। মাননীয় মন্ত্রী মহাশয় এতক্ষণ ধরে হলদিয়া ডক বেসরকারিকরণ সম্পর্কে প্রশ্নের উত্তর দিলেন। আমি জানতে চাই হলদিয়া ডকে এবং ক্যালকাটা পোর্ট-এ কতজন লোক কাজ করছে? এই সময় কি কাজ হয়েছে? আর পোর্টে যখন লাভ হচ্ছে আমরা জানি, তাহলে কেন প্রাইভেটাইজেশনের প্রশ্ন আসছে এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের জানান।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** ক্যালকাটা পোর্ট ১২৩০৪ জন কাজ করেন এবং হলদিয়া পোর্টে ৫০২৪ জন কাজ করেন। ক্যালকাটা পোর্ট ট্রাস্ট ১৯৯৭-৯৮ সালে লাভ করেছে ২ কোটি ৯৭ লক্ষ আর ওই সময় হলদিয়া পোর্ট লাভ করেছে ১৭০ কোটি ৫০ লক্ষ টাকা। আর আপনি ভলিউম অফ ট্রাফিকের কথা জানতে চেয়েছেন কি কাজ করেছে। ৭৯.৫২ লাখ টন হচ্ছে ক্যালকাটা পোর্ট, ২০২.৫ লক্ষ টন হচ্ছে হলদিয়া পোর্ট। এখানে যেটা দেখলেন তা হল হলদিয়া পোর্ট ১৭০.৫ কোটি ১৯৯৭-৯৮ সালে লাভ করেছে। তা সত্ত্বেও বেসরকারি সংস্থাকে দিয়ে কাজ করানো কেন হবে। কিন্তু পোর্টে ড্রেজিং দরকার, কম পরিমাণে ড্রেজিং বেশি পরিমাণে ড্রেজিং। এখানে যে হেভী ড্রেজিং হচ্ছে সেটা ডাজ কোম্পানিকে দিয়ে করানো হচ্ছে। স্বাভাবিকভাবেই ড্রেজিং করাতে হবে এবং ডাচ কোম্পানি পৃথিবীর শ্রেষ্ঠ ড্রেজিং কোম্পানি। ভারতবর্ষের দুর্ভাগ্য, ভাল ড্রেজিং কোম্পানি হয়নি। আমরা বেসরকারিকরণ এইভাবে বলছি না। হলদিয়া ডক কমপ্লেক্স একটা কোম্পানি, ইন্ডিয়া গভর্নমেন্টের একটা কোম্পানী। এই কোম্পানি বেসরকারিকরণ হয়নি, এর কিছু কিছু কাজ বেসরকারিভাবে করা হচ্ছে। বড় বড় কোম্পানি বলছে আমরা বিরাট লাইনে দাঁড়াবো না বার্থের জন্য। টাটা হায়দ্রাবাদ ইন্ডাস্ট্রি এদের বার্থ দরকার, তারা বলছে আলাদাভাবে করে নেবে। তাদের বাইরে থেকে জিনিসপত্র আসছে, তাদের লাইনে দাঁড়াতে অসুবিধা হচ্ছে, তারা করে নেবে। তবে তারা এটা করলেও সম্পূর্ণভাবে তারা পাবে না, বা কোনও রিজারভেশন থাকবে না, তারা প্রেফারেন্স পাবে, তাদের কাজ শেষ হয়ে গেলে অন্য লোক যেতে পারবে। এটাতে অসুবিধা কোথায়? হলদিয়া ডককে বড় করতে হবে। এর জন্য আমরা আপত্তি করিনি। এটাকে কমপ্লিট প্রাইভেটাইজেশন মনে করছি না।

এই হলদিয়া ডক সম্প্রসারণের কোনও চিন্তা ভাবনা রাজ্য সরকারের আছে কি না?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এটা রাজ্য সরকারের নয়। হলদিয়া ডক কমপ্লেক্সের সম্প্রসারণের কিছু পরিকল্পনা কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছে, কিছু কার্যকর হয়েছে, কিছু কার্যকার হচ্ছে। হলদিয়াকে ঘিরে দক্ষিণবঙ্গ থেকে নর্থ সাউথ করিডোর পর্যন্ত যে চাপ পড়বে তারজন্য গভীর সমুদ্র থেকে ডক কমপ্লেক্স পর্যন্ত অনেকগুলো প্রস্তাব সি. পি. টি.র হাতে আছে।

**Mr. Speaker :** Question Hour is over.

## Starred Questions

## (to which Written answers were laid on the Table)

### সমন্বয় সংসদ কেন্দ্র

***১৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৩) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, রাজ্যের প্রতিটি গ্রাম-সংসদভিত্তিক একটি সমন্বয় সংসদ কেন্দ্র স্থাপনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, পরিকল্পনাটির রূপরেখা কী?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, এরকম কোনো কথা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### Arsenic Treatment Plant

***197.** (Admitted Question No. *98) **Shri Asit Kumar Mal** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Public Health Engineering Department be pleased to state—

(a) whether it is a fact that an Arsenic Treatment Plant from Germany meant for Beldanga Rural Hospital has been lying in Calcutta Port for a long time ; and

(b) if so, what steps have been taken by the State Government

to clear it ?

**Minister-in-Charge of Public Health Engg. Deptt. :**

a) A German company offered to install a demonstration plant for removal arsenic at their own cost and requested the Government for a suitable site in a Water Supply Scheme. The company was advised to install the same at the existing Water Supply Scheme at Beldanga Rural Hospital, Murshidabad for trial demonstration on a request from State Government customs authorities issued orders exempting payment of custom duty for import of that machinery. The Pilot Plant reportedly arrived at Calcutta Port in October, 1997, but the company did not make any arrangement to transport the same to the demonstration site. The plant is reportedly lying in Calcutta Port till now.

b) The State Government is pursuing with the local representative of the German Company to arrange demonstration of the Pilot Plant.

## আলিপুর চিড়িয়াখানা

***১৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৯) **শ্রী তপন হোড় ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, আলিপুর চিড়িয়াখানার পশু-পাখিদের দর্শকদের হাত থেকে সুরক্ষার জন্য রাজ্য সরকার বিশেষ বিশেষ ব্যবস্থা নিয়েছেন ; এবং

(খ) সত্যি হলে, ব্যবস্থাগুলি কী কী?

**বন-বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** হ্যাঁ—

১। প্রত্যেকটি পশু পাখীর খাঁচার সামনে ৩ থেকে ৪ ফুট দূরে ৫ ফুট উঁচু লোহার জালের বেড়া দেওয়া হয়েছে। যাতে করে দর্শকরা কোনওভাবে পশুপাখীদের বিরক্ত করতে না পারে।

২। যে সমস্ত পশুপাখী মুক্তাঙ্গনে প্রদর্শিত হচ্ছে তাদের আঙ্গিনার সামনে পরিখা এবং লোহার রেলিংয়ের ব্যবস্থা করা হয়েছে। পরিখা এবং রেলিংয়ের মাঝে গাছের হেজ তৈরি করা হয়েছে।

৩। আলিপুর চিড়িয়াখানার লেকের উন্মুক্ত পাড়ে ৬ ফুট উঁচু জালি এবং সিমেন্টের পোস্টের মাধ্যমে বেড়া দেওয়া হয়েছে।

৪। বিশেষ বিশেষ পশু যেমন গন্ডার, জিরাফ, জলহাস্তি, শিম্পাঞ্জি, বাঘ ইত্যাদি পশুর প্রদর্শনী স্থানের সামনে নিয়োগ করা হয়েছে। যাতে করে দর্শকরা পশুদের বিরক্ত করতে না পারে।

৫। চিড়িয়াখানার অভ্যন্তরে বিভিন্ন ব্যানার, হোর্ডিংবোর্ড ইত্যাদির মাধ্যমে দর্শকদের সতর্ক করে বিভিন্ন অনুরোধ জানানো হয়েছে।

৬। পুরো শীতকালে (ডিসেম্বর থেকে ফেব্রুয়ারি পর্যন্ত) মাইকের মাধ্যমে দর্শকদের পশুপাখীদের বিরক্ত না করার জন্য বিভিন্ন নির্দেশ প্রচার করা হয়।

## বস্তি উন্নয়ন

***১৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫৩) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতার বস্তি উন্নয়নের জন্য ১৯৯৭-৯৮ আর্থিক বছরে কত অর্থ বিশ্বব্যাঙ্ক থেকে অনুদান হিসাবে পাওয়া গেছে ;

(খ) উক্ত অর্থের মধ্যে ঐ বছর কত টাকা ব্যয় করা হয়েছে ; এবং

(গ) এই টাকার মধ্যে কী কী উন্নয়নমূলক কাজ করা হয়েছে?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) কলিকাতার বস্তী উন্নয়নের জন্য ১৯৯৭-৯৮ আর্থিক বছরে বিশ্ব ব্যাঙ্ক থেকে কোনো অনুদান পাওয়া যায়নি।

খ) প্রশ্ন ওঠে না।

গ) প্রশ্ন ওঠে না।

**পদ্মায় ভাঙ্গনের ফলে চাষযোগ্য চর**

***২০০।** (অনুমোদিত প্রশ্ন নং *৭১৬) **শ্রী ইউনিস সরকার ও শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলায় পদ্মা নদীর ভাঙ্গনের ফলে নদীগর্ভে চলে যাওয়া বেশ কিছু বাংলাদেশীরা বে-আইনিভাবে চায করছে ; এবং

(খ) সত্যি হলে, এর প্রতিকারের কোনও ব্যবস্থা নেওয়া হবে কি?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) বাংলাদেশীদের চাষ করার ঘটনা সত্যি তবে আন্তর্জাতিক সীমানা নির্ধারণ না হওয়ায় তা বেআইনি কি না তা স্থির হয় নাই।

খ) হবে।

**গঙ্গাতীরে উচ্ছেদ**

***২০১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৩২) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, বাবুঘাট থেকে চাঁদপালঘাট পর্যন্ত গঙ্গাতীরে উচ্ছেদ অভিযানে সরকারি অফিস ও আবাসন ভাঙ্গা হচ্ছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত অভিযানে রাজ্য সরকারের অনুমোদন ছিল কি না?

**পৌর বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) না।

খ) প্রশ্নই ওঠে না

**আবাসন প্রকল্প**

***২০২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার ও বেসরকারি উদ্যোগে (যৌথভাবে) এ পর্যন্ত কতগুলি আবাসন প্রকল্প গ্রহণ করা হয়েছে ;

(খ) এর মধ্যে কতগুলি সম্পূর্ণ হয়েছে ; এবং

(গ) সরকারি ব্যবস্থাপনায় কতগুলি ফ্ল্যাট এ পর্যন্ত বন্টন করা হয়েছে?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকার ও বেসরকারি উদ্যোগে (যৌথভাবে) এ পর্যন্ত কোনও আবাসন প্রকল্প গ্রহণ করা হয়নি।

(খ) প্রশ্ন আসে না

(গ) প্রশ্ন আসে না।

**পঞ্চায়েত কর্মিদের মজুরি**

*২০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩৬) **শ্রী অসিত মিত্র ও শ্রী শঙ্কর সিং ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে পঞ্চায়েত কর্মিদের দৈনিক মজুরির হার কী ;

(খ) ঐ হার বৃদ্ধি করার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না ; এবং

(গ) থাকলে, প্রস্তাবটি কীরূপ ?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) 'পঞ্চায়েত কর্মী' এই নামে ত্রিস্তর পঞ্চায়েতে কোনও পদ নেই। সুতরাং এই প্রসঙ্গে দৈনিক বা অন্য কোনও মজুরির প্রশ্ন ওঠে না।

(২) গ্রাম পঞ্চায়েত কর্মী এই নামে শুধুমাত্র গ্রাম পঞ্চায়েতে একটি পদ আছে। তারা প্রযোজ্য নিয়ম অনুযায়ী নিয়মিত পদে নির্দিষ্ট মাসিক বেতনক্রম (টা. ২৬০০-৫৫-২৯৮৫-৬০-৩৫২৫-৬৫-৪১৭৫) অনুযায়ী নিযুক্ত হন এবং এর ভিত্তিতে মাসিক বেতন পান। এদের দৈনিক মজুরির কোনও প্রশ্ন ওঠে না।

(৩) অন্যান্য যে কোন সংস্থার মতোই পঞ্চায়েত সংস্থাগুলি কোনও কোনও সময়ে সুনির্দিষ্ট কাজের বা সুনির্দিষ্ট সময়ের জন্য অনিয়মিত কর্মী দৈনিক মজুরির ভিত্তিতে নিয়ে থাকে। এরা সাধারণত আংশিক সময়ের জন্য কাজ করেন। এঁদের দৈনিক মজুরি কাজের ধরন ও সময়ের উপর নির্ভর করে পারস্পরিক

চুক্তির ভিত্তিতে ঠিক হয়। এঁদের 'পঞ্চায়েত কর্মী' বলা যায় না।

(৪) বিভিন্ন কর্ম বিনিয়োগ প্রকল্প যথা জহর রোজগার যোজনা, কর্ম সুনিশ্চিত প্রকল্প ও মিলিয়ন ওয়েল স্কীম ইত্যাদি পশ্চিমবঙ্গে পঞ্চায়েতের মাধ্যমে কাজে রূপায়িত হয়। এই সমস্ত স্কীম দারিদ্র সীমার নিচে অবস্থিত স্থানীয় ব্যক্তিদের জন্য কর্মের সংস্থান করে। এই সব স্কীমে যারা বিভিন্ন প্রকার শ্রম দেন, তাঁদের কোনওভাবেই পঞ্চায়েত কর্মী বলা যায় না। এঁদের কাজটুকু পুরোপুরি স্কীম-ভিত্তিক অর্থাৎ যে দিন কাজ করেন তার জন্য দৈনিক মজুরি পান। এই মজুরি অদক্ষ ব্যক্তির জন্য বিগত জানুয়ারি মাস পর্যন্ত ছিল ৪৮ টাকা। বর্তমানে ৫২ টাকা এবং আগামী এপ্রিল মাস থেকে ৫৬ টাকা। আংশিক দক্ষ কর্মীর মজুরি প্রত্যেক ক্ষেত্রে সংশ্লিষ্ট হারের দেড় গুণ ও দক্ষ কর্মিদের জন্য দ্বিগুণ।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) প্রশ্ন উঠে না।

## নিউ সেন্ট্রাল জুট মিল

*২০৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬১০) **শ্রী পূর্ণেন্দু সেনগুপ্তঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নিউ সেন্ট্রাল জুট মিলে সরকার ৩১-১-৯৯ পর্যন্ত কত অর্থ বরাদ্দ করেছিলেন ; এবং

(খ) নিউ সেন্ট্রাল জুট মিল পরিচালনার ক্ষেত্রে সরকারের কোনও ভূমিকা আছে কি না?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) সরকার ৩১.১.৯৯ পর্যন্ত নিউ সেন্ট্রাল জুট মিলকে ৪ কোটি টাকা ইকুইটি বাবদ এবং ২৪৭৫.০৫ লক্ষ টাকা ঋণ মঞ্জুর করেছেন।

(খ) নিউ সেন্ট্রাল জুট মিলটির ৫২% শেয়ার শ্রমিক কর্মচারিদের। ৪২% শেয়ার রাজ্য সরকারের। কোম্পানি আইন অনুযায়ী বোর্ড অফ ডাইরেক্টরস্ দ্বারা সংস্থাটি পরিচালিত হয়। পরিচালকমন্ডলীতে রাজ্য সরকার প্রতিনিধিত্ব করে।

*** 205 Held over**

## শিল্পপতিদের ডব্লিউ বি. আই. ডি. সি.-র ঋণ

***২০৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৪১৮) **শ্রী আবদুল মান্নান ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে ডিসেম্বর ১৯৯৮ পর্যন্ত কতজন শিল্পপতির কাছে ডব্লিউ. বি. আই. ডি. সি.-র কী পরিমাণ অর্থ বকেয়া আছে ; এবং

(খ) কতজন শিল্পপতির বিরুদ্ধে উক্ত সময় পর্যন্ত ঋণ শোধ না দেওয়ার জন্য আইন অনুযায়ী ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১শে মার্চ '৯৮ পর্যন্ত হিসাব অডিট হয়েছে এবং অডিট করা হিসাব অনুযায়ী বকেয়ার পরিমাণ ঃ

আসল বাবদ ৪৫ কোটি ৮৫ লক্ষ টাকা

সুদ বাবদ ১১৭ কোটি ৬৮ লক্ষ টাকা

৩১শে ডিসেম্বর '৯৮ পর্যন্ত পর্যন্ত ডব্লিউ. বি. আই. ডি. সি.র হিসাব এখনো অডিট হয়নি।

(খ) যে সব শিল্পপতির কাজ থেকে উক্ত বকেয়া পাওনা আছে, তাদের সকলের (১৮৫ জনের) বিরুদ্ধে আইন অনুযায়ী ব্যবস্থা নেওয়া হয়েছে।

## হাডকো-র ঋণ

***২০৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬৬) **শ্রী মোজাম্মেল হক ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, ১৯৯৮-৯৯ আর্থিক বছরে বন্যায় ক্ষতিগ্রস্ত ঘরবাড়ি নির্মাণের জন্য হাডকো থেকে সরকার ঋণ মঞ্জুরি পেয়েছেন ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ কত ; এবং

(গ) উক্ত ঋণ বন্টনের রূপরেখা কীরূপ ?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে আবাসন পর্ষদ এই ব্যাপারে কোনও ঋণ পায়নি।

(খ) প্রশ্নই উঠে না।

(গ) প্রশ্নই উঠে না।

## মিনি সিমেন্ট কারখানা

***২০৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪০৮) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে দশটি মিনি সিমেন্ট কারখানা বন্ধ হয়ে যাওয়া সম্পর্কে রাজ্য সরকার অবহিত আছেন কি না ; এবং

(খ) থাকলে, উক্ত বিষয়ে কী কী পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখনও পর্যন্ত বন্ধ হয়নি তবে কয়েকটি মিনি সিমেন্ট কারখানা সংকটের সম্মুখীন হয়েছে।

(খ) সংশ্লিষ্ট সব পক্ষের সঙ্গে আলোচনা করে রাজ্য সরকার সমস্যাগুলি সমাধানের চেষ্টা করছে।

## Miniport at Kulpi

***209.** (Admitted Question No. *1384) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Commerce & Industries Department be pleased to state—

(a) the latest position of the Miniport Project at Kulpi ; and

(b) whether it is a fact that the Calcutta Port Trust has objected to the same ?

**Minister-in-charge of the Commerce & Industries Deptt.**

(a) Negotiations are on with Ministry of Surface Transport, Govt.

*of India for clearance on various technical aspects for setting up Mini Port at Kulpi.*

(b) Not to our Knowledge.

**Unstarred Questions**

(to which Written Answers were laid on the Table)

**অরফ্যানগঞ্জ বাজারের সংস্কার**

৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ৯৫) **শ্রী সৌগত রায়ঃ** কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) খিদিরপুরের অরফ্যানগঞ্জ বাজারের কোনও সংস্কার ও উন্নয়নের পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে তার রূপরেখা কি?

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ** (ক) না। কারণ খিদিরপুরের অরফ্যানগঞ্জ বাজারটি সংশ্লিষ্ট আলিপুর সদর নিয়ন্ত্রিত বাজার সমিতির প্রজ্ঞাপিত বাজার এলাকার অন্তর্গত হলেও এটির পরিচালনভার অতিরিক্ত জেলা সমাহর্তা, ভূমি-রাজস্ব মহাশয়ের উপর ন্যস্ত হয়েছে এবং এই বাজারটি, উক্ত নিয়ন্ত্রিত বাজার সমিতি কর্তৃক সরকারি নির্দেশ মোতাবেক অধিগৃহীত হয়নি। ফলতঃ কৃষিজ বিপণন দপ্তরের পক্ষ থেকে উক্ত বাজারটির সংস্কার তথা উন্নয়নের কোনও পরিকল্পনা অদ্যাবধি গ্রহণ করা সম্ভব হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**মহকুমা আদালতগুলিতে 'অপেক্ষা-গৃহ' নির্মাণ**

৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৪) **শ্রী কমল মুখার্জিঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, রাজ্যের সব মহকুমা আদালতে 'অপেক্ষা-গৃহ' নির্মাণ ও জেনারেটারের ব্যবস্থা করার পরিকল্পনা আছে ;

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা রূপায়ণের কাজ শুরু হবে বলে আশা করা যায় ; এবং

(গ) উক্ত কাজের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) (১) 'অপেক্ষা-গৃহ' নির্মাণের পরিকল্পনা আছে।

(২) সব জেলা আদালতে জেনারেটারের ব্যবস্থা হলে মহকুমা আদালতে পর্যায়ক্রমে জেনারেটারের ব্যবস্থা করার পরিকল্পনা আছে।

(খ) (১) ১৯৯৬-৯৭ আর্থিক বছর থেকে 'অপেক্ষা-গৃহ' নির্মাণের পরিকল্পনা রূপায়ণের কাজ শুরু হয়েছে।

(২) কুচবিহার ও দক্ষিণবঙ্গের জেলা আদালতগুলিতে জেনারেটারের ব্যবস্থা করা হয়েছে।

(গ) (১) 'অপেক্ষা-গৃহ' নির্মাণের জন্য ১৯৯৬-৯৭ সালে ২২.৮৯.৮৮১.০০ টাকা, ১৯৯৭-৯৮ সালে ৩৫,২২,৬৭৬.০০ টাকা এবং ১৯৯৮-৯৯ সালে এ পর্যন্ত ৪,৭৬,৯০৪.০০ টাকা মঞ্জুর করা হয়েছে।

(২) জেনারেটারের জন্য প্রয়োজন অনুসারে অর্থ বরাদ্দ করা হয়।

## জি. টি. রোড সংস্কার

৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৩) শ্রী **কমল মুখার্জি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায়, উত্তরপাড়া থেকে পাণ্ডুয়া পর্যন্ত জি. টি. রোড সংস্কার ও রাস্তার দুই দিকে বে-আইনি গুমটি উচ্ছেদ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত কাজগুলি শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) উত্তরপাড়া থেকে মগরা পর্যন্ত জি. টি. রোড সংস্কারের পরিকল্পনা আছে ; মগরা থেকে পাণ্ডুয়া পর্যন্ত জাতীয় সড়ক সংস্কারের আপাতত কোনও পরিকল্পনা নেই। রাস্তার দুই দিকে বে-আইনি গুমটি উচ্ছেদের কোনও আশু পরিকল্পনা সরকারের নেই।

(খ) উত্তরপাড়া থেকে মগরা পর্যন্ত রাস্তা মেরামতির কাজ ইতিপূর্বে শুরু হয়েছে ; ঐ অংশের বেশিরভাগ রাস্তার বড় গর্ত বন্ধ করা হয়েছে, যদিও কিছু কিছু স্থানে আবার

গর্ত হয়েছে। বর্তমানে চুঁচুড়া থেকে মগরা অংশের রাস্তার মেরামতির কাজ হাতে নেওয়া হয়েছে এবং আশা করা যায় এপ্রিল মাসের শেষ নাগাদ কাজটি সম্পূর্ণ হবে।

মগরা থেকে পাণ্ডুয়া পর্যন্ত জাতীয় সড়ক-২ কেন্দ্রীয় সরকারের সংস্থা 'ন্যাশনাল হাইওয়ে অথরিটি অব্ ইণ্ডিয়ার' অধীনে চলে যাচ্ছে।

**দক্ষিণ ২৪-পরগনা জেলায় বিভিন্ন প্রকল্পে অর্থ বরাদ্দ**

৬০। (অনুমোদিত প্রশ্ন নং ৪২৩) **শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, দক্ষিণ ২৪-পরগনা জেলার জন্য জওহর রোজগার যোজনা, ইন্দিরা আবাসন প্রকল্প, এমপ্লয়মেট অ্যাসিওরেন্স স্কীম, মিলিয়ন ওয়েল স্কীম এবং অন্যান্য প্রকল্পে গত আর্থিক বছরে কেন্দ্রীয় সরকারের থেকে প্রাপ্ত কোনও অর্থ বরাদ্দ হয়নি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে তার কারণ কি?

**পঞ্চায়েত গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) একথা সম্পূর্ণ ঠিক নয়। দক্ষিণ ২৪-পরগনা জেলা গত আর্থিক বছরে উক্ত প্রকল্পগুলির মধ্যে একমাত্র মিলিয়ন অয়েল স্কীমে কোনও টাকা পায়নি। অন্য প্রকল্পগুলিতে অর্থাৎ জওহর রোজগার যোজনা, ইন্দিরা আবাসন প্রকল্প ও এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীমে ঐ জেলা টাকা পেয়েছে।

(খ) মিলিয়ন ওয়েল স্কীমে টাকা পাওয়ার জন্যে যেসব শর্ত পূরণ করা দরকার, দক্ষিণ ২৪-পরগনা জেলা সেগুলি পূরণ করতে পারেনি।

**স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার ও নার্সের খালি পদ**

৬১। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩০) **শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, দক্ষিণ ২৪-পরগনা জেলায় প্রাথমিক ও সহায়ক স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার ও নার্সের পদ খালি আছে ;

(খ) সত্যি হলে,

(১) শূন্যপদের সংখ্যা কত ;

(২) উক্ত পদগুলি পূরণের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ;

(গ) ডাক্তারের ক্ষেত্রে শূন্যপদ পূরণের কোনও অসুবিধা আছে কি না ; এবং

(ঘ) থাকলে, অসুবিধাগুলি কি কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) ডাক্তার ৯ জন এবং নার্স ৫৮ জন।

(২) উক্ত শূন্যপদগুলি পূরণের জন্য প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

(গ) পদ্ধতিগত অসুবিধা নেই। দূরবর্তী কেন্দ্রগুলিতে নিয়মিত প্রার্থী পাওয়া যায় না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**কো-অপারেটিভগুলিকে জনমুখী করার পরিকল্পনা**

**৬২।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৩৮) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্য সমবায়কে জনমুখী করে গড়ে তুলতে সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** রাজ্য সমবায়কে জনমুখী করে গড়ে তুলতে সরকার সমবায় আন্দোলনের মূল পরিকাঠামোর জন্য এবং সমবায় আন্দোলনকে গণ-আন্দোলনে পরিণত করার জন্য একাধিক পরিকল্পনা গ্রহণ করেছে। দরিদ্র ও দুর্বলতর গোষ্ঠীর মানুষের জন্য সমবায়ের প্রধান ক্ষেত্রেগুলি হল কৃষিঋণ প্রকল্প, কর্মসংস্থান, গ্রামীণ শিল্পায়ন প্রভৃতি। পরিকল্পনাগুলিকে বাস্তবায়িত করার জন্য বহুমুখী কর্মসূচি গ্রহণ করা হয়েছে। এর মধ্যে কয়েকটি উদাহরণ পেশ করা হল ঃ

**(১) সার্বজনীন সদস্যভূক্তি প্রকল্প**

এটি একটি গুরুত্বপূর্ণ প্রকল্প। এর লক্ষ্য হচ্ছে সমাজের দুর্বলতর শ্রেণীভূক্ত মানুষদের সমবায়ের আওতায় নিয়ে আসা, যাতে ঐ সকল মানুষ বিভিন্ন সমবায়ের সুবিধা ভোগ করতে পারে। এই প্রকল্পের মাধ্যমে সমবায় প্রতিষ্ঠানের সদস্যভূক্তির জন্য প্রারম্ভিক শেয়ার কিনতে ৫০ টাকা অনুদান হিসাবে দেওয়া হয়।

**(২) প্রাথমিক সমবায় কৃষিঋণদান সমিতি শক্তিশালীকরণ**

গ্রামের সকল মানুষকে প্রাতিষ্ঠানিক ঋণ প্রদানের জন্য প্রাথমিক সমবায় কৃষিঋণদান সমিতিগুলিকে শক্তিশালীকরণ প্রকল্প গ্রহণ করা হয়েছে। এই প্রকল্পের লক্ষ্যপূরণের জন্য এই সমিতিগুলি যাতে বহুবিধ কাজকর্ম, যেমন—আমানত সংগ্রহ, কৃষিজ দ্রব্য বিপণন, ভোগ্যপণ্যের ব্যবসা ইত্যাদি করতে পারে তার জন্য সমিতিগুলিকে আর্থিক সাহায্যদান করা হয়ে থাকে।

**(৩) সুদ বাবদ অনুদান**

সময়মত কৃষিঋণ পরিশোধে উৎসাহদানের উদ্দেশ্যে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের স্বার্থে সুদ বাবদ অনুদান দেওয়া হয়।

**(৪) ঝুঁকি তহবিল**

ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের ঋণদানের ঝুঁকি বহনের জন্য এই প্রকল্পের মাধ্যমে রাজ্য সরকার কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক, প্রাথমিক কৃষি সমবায় সমিতি এবং সমবায় কৃষি ও গ্রামোন্নয়ন ব্যাঙ্কগুলিকে আর্থিক সাহায্য দিয়ে থাকে।

**(৫) গৃহনির্মাণ ঋণদান**

গৃহনির্মাণ ঋণদান প্রকল্পটি রাজ্য সমবায় কৃষি ও গ্রামোন্নয়ন ব্যাঙ্ক এবং রাজ্য সমবায় গৃহনির্মাণ সঙ্ঘ রাজ্য সরকারের অনুমতি নিয়ে চালু করেছে। এই প্রকল্পের মাধ্যমে সাধারণ মানুষ বাসগৃহ নির্মাণের জন্য ঐ সমিতিগুলি থেকে ঋণ গ্রহণ করতে পারে।

**(৬) শহরাঞ্চলীয় সমবায় ঋণদান সমিতি**

শহরাঞ্চলে জনসাধারণকে ব্যাঙ্কিং সুযোগ-সুবিধা প্রদানের জন্য রাজ্য সরকার স্থানীয় জনসাধারণের মাধ্যমে প্রাথমিক শহরাঞ্চলীয় সমবায় ঋণদান সমিতি। প্রাথমিক সমবায় ব্যাঙ্ক ও বেতনভোগী কর্মচারী ঋণদান সমিতি গঠনের অনুমতি দিয়েছে।

**(৭) মহিলা সমবায় ঋণদান সমিতি**

রাজ্য সমবায় আন্দোলনের অগ্রগতির জন্য রাজ্য সরকার প্রত্যেক জেলায় সম্পূর্ণভাবে মহিলাদের দ্বারা পরিচালিত অন্তত একটি মহিলা ঋণদান সমবায় সমিতি গঠন করার ব্যবস্থা করেছে।

**(৮) ক্রেতা সমবায়**

শহর ও গ্রামাঞ্চলে বিভিন্ন ধরনের ভোগ্যপণ্য বিতরণের জন্য ক্রেতা সমবায় সমিতি রয়েছে। গণবন্টন ব্যবস্থায় সরকার নির্ধারিত মূল্যে নির্দিষ্ট অত্যাবশ্যকীয় দ্রব্য সরবরাহের কার্যে সহায়তা ছাড়াও ক্রেতা সমবায় সমিতিগুলি ব্যাপকভাবে জনগণের নিকট প্রতিযোগিতামূলক মূল্যে বহুবিধ ভোগ্যপণ্য সরবরাহ করে থাকে।

**(৯) বিপণন ও প্রক্রিয়াকরণ সমবায়**

পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় বিপণন সমিতির নেতৃত্বে প্রাথমিক কৃষি বিপণন সমিতিগুলির মাধ্যমে কৃষকদের কৃষি সরঞ্জাম বিতরণ ও উৎপাদিত পণ্য সংগ্রহ করা হয়ে থাকে। এ ছাড়াও ঐ সমিতিগুলির মাধ্যমে কীটনাশক, প্রয়োজনীয় সার ও কৃষি সরঞ্জাম কৃষকদের মধ্যে বিক্রি করা হয়। রাজ্যে উৎপাদিত আলু সংরক্ষণের জন্য সমবায় হিমঘর নির্মাণের রাজ্য সরকার আর্থিক সাহায্য দিয়ে থাকে।

**(১০) ইঞ্জিনিয়ারদের সমবায়**

রাজ্যের ইঞ্জিনিয়ারিং ডিগ্রি ও ডিপ্লোমাধারী বেকার যুবকদের দ্বারা গঠিত সমবায় সমিতিগুলিকে আর্থিক সাহায্য দিয়ে উৎসাহিত করা হয় এবং উক্ত সমিতিগুলিকে কাজ পাওয়ার ব্যাপারে প্রাধান্য দেওয়া হয়।

**(১১) শ্রমিক সমবায়**

অসংগঠিত শ্রমিকদের সংগঠিত করতে এবং বেসরকারি ঠিকাদারদের দ্বারা ঐ শ্রমিকদের অর্থনৈতিক শোষণ থেকে রক্ষার জন্য শ্রমিক সমবায় গঠনে উৎসাহ দেওয়া হয় এবং তাদের আর্থিক সাহায্যও দেওয়া হয়ে থাকে।

**(১২) গ্রামীণ বৈদ্যুতীকরণ সমবায়**

রাজ্য সরকার গ্রামীণ বৈদ্যুতীকরণ সমবায় গঠন করার পরিকল্পনা গ্রহণ করেছে।

**(১৩) সমবায় প্রশিক্ষণ ও শিক্ষা**

কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কের সুপারভাইজার, প্রাথমিক সমবায় কৃষি ঋণদান সমিতি, প্রাথমিক কৃষি সমবায় বিপণন সমিতি এবং অন্যান্য বিশেষ কয়েকরকম সমবায় সমিতিগুলির ম্যানেজারদের ঐসব সমিতিগুলির কার্য সুষ্ঠুভাবে পরিচালনার জন্য পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ইউনিয়নের ছয়টি সমবায় প্রশিক্ষণের মাধ্যমে প্রশিক্ষণ দেওয়া হয়। এই প্রশিক্ষণের সমস্ত খরচ রাজ্য সরকার বহন করে থাকে।

**(১৪) অতিরিক্ত তদর্থক ভাতা**

নির্দিষ্ট কয়েক ধরনের সমবায় সমিতির কর্মচারিদের অতিরিক্ত তদর্থক ভাতা দেওয়ার ব্যবস্থা করা হয়েছে।

### ঘিয়া-কুন্তী প্রকল্প

৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ১০১১) **শ্রী রবীন মুখার্জি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার (জাতীয় সড়ক নং ২) ঘিয়া-কুন্তী নিকাশি প্রকল্পের জন্য কত টাকা মঞ্জুর করা হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** হুগলী জেলার ঘিয়া-কুন্তী নিকাশি প্রকল্পের অন্তর্গত একটি সেতু নির্মাণের জন্য ১,৫৫,৬১,০০০ টাকা (এক কোটি পঞ্চান্ন লক্ষ একষট্টি হাজার) সেচ ও জলপথ অধিকার, পূর্ত (সড়ক) বিভাগকে দিয়েছে।

### জওহর রোজগার যোজনায় বরাদ্দ

৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ১০২৯) **শ্রী রবীন মুখার্জি ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৭-৯৮ ও ১৯৯৮-৯৯ আর্থিক বছরে জওহর রোজগার যোজনায় হুগলি জেলায় কত অর্থ বরাদ্দ করা হয়েছে ; এবং

(খ) উক্ত অর্থ কোন কোন ব্লকে বন্টন করা হয়েছে (ব্লকওয়ারী হিসাব) ?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৯৭-৯৮ আর্থিক বছরে ৩৬৮.১১ লক্ষ টাকা এবং ১৯৯৮-৯৯ আর্থিক বছরে (২৩শে মার্চ, ১৯৯৯ অবধি) ৪৬৭.৪৭ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

(খ) অর্থ বন্টনের ব্লকওয়ারী হিসাব নিম্নে প্রদত্ত হল ঃ

| পঞ্চায়েত সমিতি | বরাদ্দ অর্থ | |
|---|---|---|
| | ১৯৯৭-৯৮ | ১৯৯৮-৯৯ |
| | টাকা | টাকা |
| ১। চুঁচুড়া-মগরা | ৩,৬২,০৪৪.০০ | ১,৩৩,৮৬১.০০ |
| ২। পোলবা-দাদপুর | ৭,৩৩,৯২৩.০০ | ২,৭১,৩৭৪.০০ |
| ৩। পাণ্ডুয়া | ৮,৪১,৭৭৮.০০ | ৩,১১,২৫৪.০০ |

| | | |
|---|---|---|
| ৪। বলাগড় | ৬,৪১,২১৪.০০ | ২,৩৭,০৯৩.০০ |
| ৫। ধনিয়াখালি | ৯,০৪,৪০৪.০০ | ৩,৩৪,৪০৮.০০ |
| ৬। হরিপাল | ৬,২৬,৪৬০.০০ | ৪,৩৮,৮২৭.০০ |
| ৭। তারকেশ্বর | ৪,২৪,৬১০.০০ | ২,৯৭,৪৩১.০০ |
| ৮। সিঙ্গুর | ৫,৬৪,৫৭১.০০ | ২,০৮,৭৩৬.০০ |
| ৯। শ্রীরামপুর-উত্তরপাড়া | ২,৪৩,১৪৭.০০ | ৮৯,৯০২.০০ |
| ১০। চণ্ডীতলা-১ | ৩,৬৮,৪৮১.০০ | ২,৫৮,১২৪.০০ |
| ১১। চণ্ডীতলা-২ | ৩,৬৮,৯০৪.০০ | ১,৩৬,৩৯২.০০ |
| ১২। জঙ্গিপাড়া | ৪,২৩,২৩৮.০০ | ২,৯৬,৪৭২.০০ |
| ১৩। আরামবাগ | ৭,৩৭,০০৫.০০ | ২,৭২,৫০০.০০ |
| ১৪। পুরশুরা | ৩,৭৭,১৫৩.০০ | ২,৬৩,৯২৩.০০ |
| ১৫। গোঘাট-১ | ৩,৭৭,৩৬২.০০ | ২,৬৪,৬১৯.০০ |
| ১৬। গোঘাট-২ | ৩,৯৬,৯৯৪.০০ | ২,৭৮,০৯০.০০ |
| ১৭। খানাকুল-১ | ৫,৩৯,৪৪৮.০০ | ১,৯৯,৪৫৮.০০ |
| ১৮। খানাকুল-২ | ৪,২২,৮৬৪.০০ | ১,৫৬,৩৫২.০০ |

## হুগলি জেলায় কলোনির উন্নয়ন

**৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৪৮) **শ্রী রবীন মুখার্জি ঃ** উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরের ২৮শে ফেব্রুয়ারি, ১৯৯৯ পর্যন্ত হুগলি জেলায় কলোনি উন্নয়নের জন্য কত টাকা খরচ হয়েছে (কলোনির নাম সহ) ; এবং

(খ) উক্ত জেলায় কলোনিগুলির উন্নয়নের জন্য ২৮.২.৯৯ পর্যন্ত কতগুলি প্রকল্প সরকারের কাছে জমা পড়েছে?

**উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) কেন্দ্রীয় সরকারের কলোনি পরিকাঠামো উন্নয়ন প্রকল্পে ঐ জেলায় ২৯ (উনত্রিশ)টি কলোনির জন্য মোট ৪,৫৯,২৭,৬৩৯ (চার কোটি উনষাট লাখ সাতাশ হাজার ছয় শত উনচল্লিশ) টাকা বরাদ্দ করা হয়েছে।

তদুপরি, অনুরূপ প্রকল্পে ঐ জেলায় ৮ (আট)টি কলোনির জন্য রাজ্য সরকারের বাজেট থেকে মোট ৭৬.৯০.১০০ (ছিয়াত্তর লাখ নব্বই হাজার এক শত) টাকা বরাদ্দ

করা হয়েছে।

কলোনিগুলির নাম সংযোজিত হল ঃ

**কেন্দ্রীয় সরকার**

| কলোনির নাম | থানা | বরাদ্দকৃত অর্থ |
|---|---|---|
| বীর ক্ষুদিরাম | | মগরা |
| ১২,১৫,৪২৯ | | |
| বি.পি.আর. কলোনি | মগরা | ১২,১১,৬৪০ |
| শিবসোহাগীনি | | মগরা |
| ৭,৩৯,৮৪৩ | | |
| নেতাজী নগর | | মগরা |
| ৮,৭৫,২৯০ | | |
| ল্যান্ড অফ্ নির্মলা সুন্দরী | চুঁচুড়া | ১৩,৯৬,৬৫৯ |
| ভদ্রেশ্বর-২ | ভদ্রেশ্বর | ৩,৮২,৬৭৩ |
| বিবেকানন্দ | উত্তরপাড়া | ৪,৭৫,১৯৫ |
| তারাপুকুর | শ্রীরামপুর | ১০,৩১,২৭০ |
| নিরঞ্জন নগর-১ | চন্দননগর | ১৬,৪২,২৮৮ |
| ল্যান্ড অফ্ ভোলানন্দী | চুঁচুড়া | ১৩,২০,৫৪৬ |
| সুকান্ত নগর | চুঁচুড়া | ৪৬,১৯,২৮৯ |
| ল্যান্ড অফ্ সুভাষ দাস | চুঁচুড়া | ১৩,২০,৯৩৭ |
| কমলা পল্লী | চন্দননগর | ১০,৮০,০৪১ |
| অথর বিঘা | মগরা | ৮,৮০,৩৭৯ |
| পাল পাড়া | ভদ্রেশ্বর | ৮,৬৬,৯৬৭ |
| নাফাই পল্লী | মগরা | ১১,৯৬,৭৯৯ |
| আমতলা | মগরা | ১৪,০৮,৪৩৭ |
| পদ্মাবতী | শ্রীরামপুর | ৯,৮৪,৪৩০ |
| শিবপুর নয়া পাড়া | মগরা | ২৮,১৩,০৬৫ |

| কলোনির নাম | থানা | বরাদ্দকৃত অর্থ |
|---|---|---|
| শান্তিনগর | ভদ্রেশ্বর | ২৪,৩৬,০৭৬ |
| শিবতলা | মগরা | ১২,৬৭,৭৪৪ |
| কানাইলাল | চন্দননগর | ১১,১৯,৬২৩ |
| বলাগড়-৩ | চুঁচুড়া | ১২,৬২,৭৮৯ |
| শান্তি পল্লী | ভদ্রেশ্বর | ২৬,৩৬,০০৭ |
| শিবপুর | মগরা | ১৭,৬১,৫০০ |
| ভদ্রকালী | উত্তরপাড়া | ৫,৯৬,৪৪৮ |
| ল্যান্ড অফ্ মনোরঞ্জন নন্দী | চুঁচুড়া | ২৩,২৪,২৯৩ |
| শেওড়াফুলী-২ | শ্রীরামপুর | ৩৮,২১,৫৪০ |
| কালীতলা কলোনি | উত্তরপাড়া | ৩২,৪০,৪৪১ |
| | | ৪,৫৯,২৭,৬৩১ |

রাজ্য সরকার

| কলোনির নাম | থানা | বরাদ্দকৃত অর্থ |
|---|---|---|
| সোমরা স্কীম | বলাগড় | ৮,৪৯,৭২০ |
| জিরাট এক্স ক্যাম্প সাইট | বলাগড় | ১৪,০০,৭৪০ |
| টিননা এক্স ক্যাম্প সাইট | পাণ্ডুয়া | ১৭,৯০,৪১৪ |
| রমানাথপুর বারুইজীবী স্কীম | পোলবা | ২,১৯,৯৮৮ |
| সুভাষ নগর বারুইজীবী স্কীম | শ্রীরামপুর ও উত্তরপাড়া | ১৬,৬৩,৫৬৬ |
| জল্পনা স্কীম | পাণ্ডুয়া | ৬,৩৪,৪৬৩ |
| বলাগড় এক্স ক্যাম্প সাইট | বলাগড় | ৮,১১,২০৯ |
| কৃষ্ণপুর এক্স ক্যাম্প সাইট | চুঁচুড়া | ৩,২০,০০০ |
| | | ৭৬,৯০,১০০ |

(খ) ঐ তারিখ পর্যন্ত সর্বমোট ৩৭ (সাঁইত্রিশটি) উল্লিখিত প্রকল্প রূপায়ণের জন্য এই বিভাগের কাছে প্রস্তাব পেশ করা হয়েছিল।

**ভাগীরথী মিল্ক কো-অপারেটিভে লাভ**

৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ১১৬১) **শ্রী মোজাম্মেল হক্‌ঃ** প্রাণীসম্পদ বিকাশ

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

*(ক) মুর্শিদাবাদ জেলায় ভাগীরথী কো-অপারেটিভ মিল্ক প্রোডিউসারর্স ইউনিয়নের গত পাঁচ বৎসরের লাভের পরিমাণ কত?*

(খ) উক্ত জেলায় দুগ্ধ উৎপাদনের উন্নয়নের জন্য কি কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে ; এবং

(গ) ঐ জেলায় ডেয়ারী টেকনোলজি পড়ানোর জন্য কোনও কলেজ স্থাপনের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না?

**প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৯৭-৯৮ সাল পর্যন্ত গত পাঁচ বছরে লাভের পরিমাণ ১,৭৪,৮৫,৯৫৪.৮৬ টাকা।

(খ) পরিকল্পনাগুলি হল ঃ

(১) ১৯৯৮ সাল থেকে প্রতি বৎসর ৫০টি করে প্রাথমিক দুগ্ধ সমবায় গঠন করে ২০০২ সালে মোট ৫০০টি সমবায় গঠন।

(২) প্রতি বৎসর সংগ্রহ বাড়ানো এবং ঐ সময়ের শেষে দৈনিক ১,৬০,০০০ লিটার সংগ্রহ করার পরিকাঠামো গড়ে তোলা।

(৩) প্রতি বৎসর স্থানীয় বাজারে ঘি ও দুধ বিক্রয়ের পরিমাণ বাড়িয়ে ঐ সময় শেষে প্রতিদিন ১০,০০০ লিটার দুধ ও মাসে ১২ টন ঘি স্থানীয় বাজারে বিক্রয়।

(৪) কৃত্রিম প্রজনন কেন্দ্র স্থাপন ও ঐ সময়ের শেষে বৎসরে প্রায় ৯৮,০০০ কৃত্রিম প্রজনন করার জন্য পরিকাঠামো ও ২৪০টি কৃত্রিম প্রজনন কেন্দ্র গড়ে তোলা।

(৫) ঐ সময়ের মধ্যে প্রাণীখাদ্য উৎপাদন ও বিক্রয় বাড়িয়ে মাসে ২০০০ টন করার ব্যবস্থা গ্রহণ।

(৬) ঐ সময়ের শেষে সবুজ প্রাণীখাদ্য উৎপাদনে সহায়তার জন্য প্রতি বছর ১৫০ টন বীজ সরবরাহ করা।

(৭) সমবায়-এর সদস্যাদের একাজে উদ্বুদ্ধ করতে ঐ সময় শেষে প্রতিবছর ১২,০০০ সদস্যকে প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা করা।

(গ) বর্তমানে নেই।

## মিড-ডে-মিল

**৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ১১৭৩) শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, প্রাথমিক স্কুলের ছাত্রদের "মিড-ডে-মিল" এর জন্য যে চাল সরবরাহ করা হয় তা ছাত্র-ছাত্রীদের খাওয়ার অনুপযোগী ; এবং

(খ) সত্যি হলে, সরকার এ বিষয়ে কী ব্যবস্থা গ্রহণ করেছেন।

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সব সময় নয়—তবে কখনো কখনো অনুমান সত্য।

(খ) এ বিষয়ে শিক্ষা বিভাগ কয়েকবার ভারত সরকারের শিক্ষা বিভাগ ও খাদ্য বিভাগের দৃষ্টি আকর্ষণ করে প্রতিকার চেয়েছে। বিষয়টি খাদ্য দপ্তরকেও ওয়াকিবহাল করা হয়েছে।

## বহরমপুর কেন্দ্রীয় কারাগারে খাবার বিক্রি

**৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৩০৮) শ্রীমতী মায়ারানী পাল ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বহরমপুর কেন্দ্রীয় কারাগারে বিচারাধীন বন্দিদের দেওয়া খাবার জেলের বাইরে বিক্রি হয় ; এবং

(খ) সত্যি হলে, উক্ত বিষয়ে রাজ্য সরকার মানবাধিকার কমিশনের প্রস্তাবের কোনও সুপারিশ কার্যকর করেছেন কি?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## বজবজ ফায়ার সার্ভিসের নতুন গাড়ি

**৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৫৭) শ্রী অলোককুমার দেব ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বজবজ শিল্পাঞ্চল এলাকায় ফায়ার সার্ভিসের কোনও নূতন গাড়ি দেওয়ার প্রস্তাব সরকারের আছে কি না ; এবং

*(খ) থাকলে কবে থেকে তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?*

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আপাতত নেই।

(খ) বর্তমানে যে সকল গাড়ি আছে তাদের কোনও একটি নিয়মমাফিক বাতিল বলে পরিগণিত হলে তার জায়গায় নতুন গাড়ি দেবার ব্যবস্থা করা হয়।

**গ্রন্থাগারে সরকারি সাহায্য**

৭০। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৫৮) **শ্রী অশোককুমার দেব ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চলতি আর্থিক বৎসরে কতগুলি গ্রন্থাগারকে সরকারি সাহায্য দেওয়া হয়েছে ; এবং

(খ) কোন্ কোন্ খাতে উক্ত অর্থ ব্যয় করা হয়েছে?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১১টি সরকারি গ্রন্থাগার ছাড়াও রাজ্যের ৪৪৩টি সরকার পোষিত ও ৭টি সাহায্যপ্রাপ্ত গ্রন্থাগারকে বেতন ও ভাতা, রেকারিং মেনটেনেন্স গ্রান্ট (পুস্তক ক্রয় ও বাঁধাই, আসবাবপত্র মেরামত, রক্ষণাবেক্ষণ ও বিবিধ) দেওয়া হয়েছে। এই বাবদ ব্যয়িত অর্থের পরিমাণ সরকার পোষিত ও সাহায্যপ্রাপ্ত গ্রন্থাগারগুলির জন্য বেতন ও ভাতা, রেকারিং মেনটেনেন্স গ্রান্ট বাবদ প্রায় ২২ কোটি টাকা।

এ ছাড়াও বিশেষ উন্নয়ন প্রকল্পের জন্য ৬৩টি সরকার পোষিত গ্রন্থাগারকে প্রায় ২.২৫ কোটি টাকার অর্থ সাহায্য দেওয়া হয়েছে।

(খ) বিশেষ উন্নয়ন প্রকল্পের সাহায্যে গৃহনির্মাণ, গৃহ সংস্কার, গৃহ সম্প্রসারণ, পুস্তক ও আসবাবপত্র ক্রয় ও বিবিধ রক্ষণাবেক্ষণের জন্য ব্যয় করা হয়েছে।

**ব্লকে হিমঘর স্থাপন**

৭১। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৯২) **শ্রী চিত্তরঞ্জন মুখোপাধ্যায় ঃ** কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রতি ব্লকে হিমঘর স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) কোলাঘাটে বেসরকারি হিমঘরটি অধিগ্রহণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এই মুহূর্তে সরকারের কোনও পরিকল্পনা নেই। হিমঘর স্থাপনের বিষয়টি মূলত বেসরকারি উদ্যোগে সংগঠিত হয়।

(খ) কোলাঘাটে বেসরকারি হিমঘরটি অধিগ্রহণের কোনও পরিকল্পনা সরকারের নেই।

**পশ্চিমবঙ্গ সরকার অনুমোদিত গ্রন্থাগার**

**৭২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪৩০) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে সরকার অনুমোদিত ও পরিচালিত গ্রন্থাগারের সংখ্যা কত?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** রাজ্যে সরকারি গ্রন্থাগার ১১টি। এ ছাড়াও সরকার অনুমোদিত ও পোষিত গ্রন্থাগারের সংখ্যা ২৪৪৩টি। তাছাড়া স্বেচ্ছাসেবী সংস্থা পরিচালিত ও সরকারি সাহায্যপ্রাপ্ত গ্রন্থাগারের সংখ্যা ৭টি।

**চাঁচোলে 'দমকল' কেন্দ্র স্থাপন**

**৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪৮৬) **শ্রী মহবুবুল হকঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ জেলার চাঁচোলে অগ্নি নির্বাপণ কেন্দ্র স্থাপনের কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না ;

(খ) থাকলে, বর্তমানে তা কি অবস্থায় আছে? এবং

(গ) কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আছে।

(খ) কেন্দ্রটি স্থাপনের জন্য প্রয়োজনীয় জমি পাওয়া গেছে। বাড়ি তৈরির নকশা এবং নির্মাণ ব্যয় সংক্রান্ত বিষয়গুলির সম্বন্ধে ব্যবস্থা নেওয়া হচ্ছে।

(গ) নির্মাণকার্য শুরু হবার পর যথাশীঘ্র সম্ভব তা শেষ করার চেষ্টা করা হবে।

**ক্যানিং মহকুমার প্রশাসনিক ভবনের পরিকল্পনা**

**৭৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫০২) **শ্রী সুভাষ নস্কর ঃ** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ক্যানিং-এ কল্যাণী বিশ্ববিদ্যালয়ের কৃষি ফার্ম-এর জমিতে মহকুমার প্রশাসনিক ভবন তৈরি হবে ; এবং

(খ) সত্যি হলে,

(১) কল্যাণী বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ প্রয়োজনীয় জমি হস্তান্তর করতে সম্মত হয়েছেন কি না ;

(২) হলে, উক্ত ভবনের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী ঃ** (ক) না।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

**ভদ্রপুর হাসপাতালে চুক্তিতে ডাক্তার নিয়োগ**

৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৬০) **শ্রী অসিতকুমার মাল ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বীরভূম জেলার ভদ্রপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে কর্মরত চিকিৎসক সপ্তাহে তিনদিন চিকিৎসা কেন্দ্রে উপস্থিত থেকে রোগী দেখেন ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত স্বাস্থ্যকেন্দ্রে পূর্ণ মেয়াদের চিকিৎসক নিয়োগের কোনও পরিকল্পনা আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সত্য

(খ) লোহাপুর বি.পি.এইচ.সি.-র চিকিৎসক উচ্চ শিক্ষার জন্য বদলী হয়েছেন। এমতাবস্থায় ভদ্রপুর পি.এইচ.সি.-তে চুক্তির ভিত্তিতে নিয়োজিত চিকিৎসককে মুখ্য স্বাস্থ্য আধিকারীকের নির্দেশে লোহাপুরে কাজ করার জন্য পাঠানো হয়েছে।

শীতলপুর পি.এইচ. সি.-র চিকিৎসককে সপ্তাহে তিনদিন ভদ্রপুর পি.এইচ.সি. এবং তিনদিন শীতল গ্রাম পি. এইচ.সি.-তে কাজ করার জন্য নির্দেশ দেওয়া হয়েছে।

## রামপুরহাট পঞ্চায়েত সমিতির অফিস স্থানান্তর

**৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৬৩) শ্রী অসিতকুমার মাল ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার রামপুরহাট ২ নং পঞ্চায়েত সমিতির অফিস রামপুরহাট থেকে মাড়গ্রামে স্থানান্তরিত করার জন্য ব্লক অফিস তৈরি করতে কত অর্থ মঞ্জুর করা হয়েছিল ; এবং

(খ) ব্লক অফিসটি কবে নাগাদ স্থানান্তরিত হবে বলে আশা করা যায়?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বরাদ্দকৃত অর্থ এবং প্রাপ্ত অর্থের পরিমাণ নিম্নরূপ ঃ

| | |
|---|---|
| (১) গৃহনির্মাণের জন্য ধার্য অর্থের পরিমাণ | ১৬,৯৪,৫০০ টাকা |
| (২) বর্তমান সময়ের মধ্যে প্রাপ্ত অর্থ | |
| আই.জে.আর.ওয়াই | ১,৯৩,২৩১ টাকা |
| ডি.পি.ও. | ৯,৫৭,৪৮৭ টাকা |
| মোট | ১১,৫০,৭১৮ টাকা |

(খ) গত ১০.৯.৯৬ তারিখে প্রয়োজনীয় দ্রব্য সরবরাহের জন্য টেন্ডার আহ্বান করা হয় এবং পরবর্তীকালে একটি 'রিট পিটিশন' মহামান্য হাইকোর্টে পেশ করা হয়—ডব্লু.পি. নং১৫৩৩৩ (ডব্লু). (বানু শেখ-বনাম-পশ্চিমবঙ্গ সরকার)। বি.ডি.ও. রামপুরহাট-২ নং পরবর্তী কাজকর্ম থেকে বিরত হবার জন্য মহামান্য হাইকোর্ট কর্তৃক নির্দেশিত হন এবং বিষয়টি এখনও স্থগিতাবস্থায় আছে।

নতুন ভবনটির নির্মাণ সম্পন্ন হবার অব্যবহিত পরেই ব্লক অফিসটি স্থানান্তরিত হবে।

## উচ্চমাধ্যমিকস্তরে ভর্তির সংকট

**৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৬৯) শ্রী শীতলকুমার সরদার ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার নিউ আন্দুল এইচ. সি. হাই স্কুলকে উচ্চমাধ্যমিকস্তরে উন্নীত

করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কোন্ শিক্ষাবর্ষ থেকে উক্ত অনুমোদন পাওয়া যাবে বলে আশা করা যায়?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আপাততঃ নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

[12-00—12-10 p.m.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** today, I have received three notices of Adjournment Motion. The first one is from Shri Kamal Mukherjee, Shri Sudhir Bhattacharjee and Shri Ramjanam Manjhi on the subject of acute crisis of power in the state. The second one is from Shri Ashok Kumar Deb on the subject of reported physical assaultation on to teacher at Siddheswari High School of Chanchal, Malda and the last one is from Shri Saugata Roy on the subject of deterioration of law and order situation in Darjeeling Hill area.

The subject matters of the motions related to day to day administration of the Government and do not call for adjournment of the business of the House.

The Members may invite attention of the Ministers concerned through Question, Mention, Calling Attention etc.

I, therefore, withhold my concent to all the Motions.

One Member of the party may, however, read the text of the Motion as amended.

**শ্রী কমল মুখার্জি ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরি এবং সাম্প্রতিক একটি সুনির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছে। বিষয়টি হলো ঃ

রাজ্যে প্রায় সর্বত্র বিদ্যুতের বেহাল অবস্থা। ব্যাপক লোডশেডিংয়ের জন্য কৃষিকার্যে চাষের ব্যাপক ক্ষতি হচ্ছে। মানুষের কষ্টের সীমা নেই এবং গভীর নলকূপগুলি বন্ধ থাকার জন্য পানীয় জলের সঙ্কট চলছে। বিদ্যুৎ থাকলেও লো ভোল্টেজের দরুন সন্ধ্যার পর টিউব লাইট জ্বলে না। এমনকি বাল্বগুলির শুধু ফিলামেন্টগুলি জ্বলে। উচ্চমাধ্যমিক পরীক্ষার্থীরাও ভীষণ অসুবিধার মধ্যে পড়েছে। এমতাবস্থায় এই সভার কাজ বন্ধ রেখে কিভাবে বিদ্যুতের উৎপাদন ও সরবরাহ ঠিক রাখা যায় তা আলোচনার দাবি জানাচ্ছি।

## Calling Attention

**Mr. Speaker :** Today I have received five notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Reported physical assault on two school teachers by two students of Sidheswari High School of Chanchol in Malda district. | : | Shri Pankaj Banerjee & Shri Prabhanjan Mondal |
| ii) | Reported controversy on proposed Cultural centre at Rawdon Square | : | Shri Saugata Roy |
| iii) | Alleged death of a seven year old child in an open municipal drain | : | Shri Sultan Ahmed |
| iv) | Reported murder of Shri Rudra Pradhan, Leader of G.N.L.F. at Chawkbazar, Darjeeling on 29.3.99 | : | Shri Abdul Mannan & Smt Shanta Chhetri |
| v) | Reported atack on villagers of Louhada Village under Bharatpur P.S. Murshidabad. | : | Shri Mozammel Haque |

I have selected the notice of Shri Abdul Mannan and Smt. Shanta Chhetri on the subject of "Reported murder of Shri Rudra Pradhan, Leader of G.N.L.F. at Chawkbazar, Darjeeling on 29.3.99.

*The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.*

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on 5th April, 1999.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** First, I call upon the Minister-in-Charge of Public Health Engineering Department to make a statement on the subject of acute crisis of water at Budge Budge in South 24-Parganas district.

(Attention called by Shri Ashoke Kumar Deb on the 26th March, 1999)

**শ্রী গৌতম দেব ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বজবজ পৌর এলাকা এবং বজবজ ১ নং ও ২ নং পঞ্চায়েত সমিতিগুলির সমন্বয়ে বজবজ অঞ্চল গঠিত। বজবজ পৌর এলাকা এবং বজবজ ১ নং পঞ্চায়েত সমিতির বৃহৎ অংশ (ছয়টি মাত্র মৌজা বাদে) সি. এম.ডি.এ.-র অন্তর্ভুক্ত। উক্ত অঞ্চলের পানীয় জল বিষয়ক তথ্যাদি নগর উন্নয়ন দপ্তর থেকে পাওয়া যাবে। বজবজ ২ নং পঞ্চায়েত সমিতি এবং বজবজ ১ নং পঞ্চায়েত সমিতির বাকি অংশে মূলত হস্তপরিচালিত নলকূপ দ্বারা পানীয় জলের ব্যবস্থা করা হয়। এছাড়া চক্‌-কাশীপুর ও চক্‌-আলমপুর, সাতগাছিয়া, দক্ষিণ-রায়পুর ও বুড়ুল—এই চারটি নলবাহিত জল প্রকল্পের মাধ্যমে ঐ এলাকার প্রায় ৪৫,০০০ অধিবাসীকে জল সরবরাহ করা হচ্ছে। ঐ এলাকায় পানীয় জলের অপ্রতুলতা সম্পর্কে জনস্বাস্থ্য কারিগরি দপ্তরে কোনও অভিযোগ নাই।

বজবজ ১ নং ও ২ নং পঞ্চায়েত সমিতি এলাকায় তেলারী, পোয়ালী ও বুইটা নলবাহিত জলসরবরাহ প্রকল্পের কাজ চলছে। উপরন্তু, দক্ষিণ ২৪ পরগনা ভূপৃষ্ঠ জল সরবরাহ প্রকল্পের মাধ্যমে বজবজ ২ নং পঞ্চায়েত সমিতি এলাকার সবকটি গ্রামেই নলবাহিত জল সরবরাহ করা সম্ভব হবে।

**মিঃ স্পিকার ঃ** অশোক দেব, আপনি যে কোশ্চেন করবেন তার লিখিত অনুমতি চাননি। আপনি যে প্রশ্ন করলেন তার লিখিত পারমিশন চেয়ে নিন।

**শ্রী অশোককুমার দেব ঃ** হ্যাঁ, স্যার, আপনার অনুমতি চাইছি। আমি মাননীয় মন্ত্রীর

কাছে জানতে চাই যে, আপনারা অনেক দেরিতে এই পরিকল্পনা নিয়েছেন। এর আগে থেকেই এখানে জল নেই, বজবজ এলাকায় জল না থাকার ফলে পৌরসভা এলাকার থেকে এবং শহরের বাইরের থেকে জল নিয়ে যেতে হচ্ছে। সুতরাং এই ব্যাপারে আপনারা কোনও সাহায্য করতে পারবেন কিনা জানাবেন কি?

**শ্রী গৌতম দেব ঃ** আপনার বজবজ ১নং পঞ্চায়েত সমিতির ফিগার নিশ্চয় আছে, এলাকায় গিয়ে মিলিয়ে নেবেন। তাতে সি এম ডি এ এলাকা বাদে যে ৬টি মৌজা পি এইচই দেখে, সেখানে মানুষ থাকে ২১ হাজার ৩৪৭জন। আর সেখানে আমাদের টিউবেলগুলো রানিং কন্ডিশনে রয়েছে ১৬৮টি। এছাড়া আমরা ৬টি মৌজাতে পাইপ ওয়াটার স্কীম নিয়েছি উইথ ওয়াটার সাপ্লাই স্কীমে। এটা কভার করবে ১৯ হাজার ৬৭৮ মানুষকে। তার মানে পি এইচই বজবজ ১নং পঞ্চায়েত সমিতির ৯২.৬৭ পারসেন্ট মানুষ পাইপ ওয়াটারের জল পেয়ে যাবে। সেটা সারা রাজ্যের অ্যাভারেজ হচ্ছে ২০ পারসেন্ট। তারপর বজবজ ২ নং পঞ্চায়েত সমিতি, যেটা পুরো পি এইচ ই-র জল পায়, সেখানে টিউবওয়েলের সংখ্যা ৩১৭টি। ৪টি স্কীম সেখানে নিয়ে পাইপ ওয়াটারের জল দেওয়া হবে। ২৬.৫৮ পারসেন্ট মানুষ এই জল পাবে। আমরা যে দুটি স্কীম শুরু করেছি তাতে সেখানকার টোটাল পারসেন্টেজ মানুষই কভার হয়ে যাবে। বজবজ ২নং পঞ্চায়েত সমিতির ৩৯.৫৯ পারসেন্ট মানুষ সেই জল পাবে। তাতে রাজ্যের যে পারসেন্টেজ তার ২০ পারসেন্টের মতো। যেহেতু আর্সেনিক এলাকায় একটা বিশাল স্কীম নেওয়া হয়েছে, আড়াইশো কোটি টাকার স্কীম। সেটা শেষ হলে পরে একটা মৌজাও বাকি থাকবে না, তারা সবাই কলকাতার সারফেস ওয়াটারের মতো জল পাবে। সেই স্কীমের কাজ চলছে।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Environment Department will make a statement on the subject of Restriction imposed on the Clubs at Rabindra Sarobar area by the West Bengal Pollution Control Board.

(Attention called by Shri Saugata Ray on the 23rd March. 1999).

**Shri Manabendra Mukherjee :** Mr. Speaker Sir,

I rise to make a statement in connection with the Calling Attention Motion of Shri Saugata Roy, MLA dated 23.03.99 on the subject "Restriction by West Bengal Pollution Control Board on Clubs in Rabindra

Sarobar area" :-

Hon'ble Mr. Justice G. R. Bhattacharyya and Hon'ble Mr. Justice N. A. Chowdhury of Calcutta High Court in their order dated 25.11.98 interalia directed that no club in the Lake area (i.e. Rabindra Sarobar area) should arrange any marriage party or any other social function to be held in the club area except sport activities and the clubs' own function. They also directed that such functions could be held by giving appropriate prior intimation to the Calcutta Improvement Trust and West Bengal Pollution Control Board and by taking strict measures for ensuring the protection of the environment and also by taking strict measure to ensure proper disposal of garbages and waste materials if there be any. In a subsequent order dated 16.12.98 this Division Bench of the Calcutta High Court further directed the West Bengal Pollution Control Board to frame guidelines regarding the implementation of their earlier order dated 25.11.98 and submit a report before the Court for consideration and approval. In framing the guidelines the WBPCB was directed to consult the CIT and the clubs of the lake area.

West Bengal Pollution Control Board convened two meetings with the different Clubs/Organisation on 4.1.99 and 8.1.99 where the representative of CIT was also present. In accordance with the direction of the Hon'ble Court, the West Bengal Pollution Control Board thereby drew up a guideline which has been submitted before the Hon'ble Court on 10.2.99 as directed.

[12-10—12-20 p.m.]

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, লেক এলাকার ক্লাবগুলির ব্যাপারে পলিউশন কন্ট্রোল বোর্ড যে বিধিনিষেধ আরোপ করেছেন, সেই ব্যাপারে বিবৃতি দিয়েছেন, মাননীয় মন্ত্রীও ঠিকই বলেছেন অরিজিনালি হাইকোর্টও এই ব্যাপারে একটা রায় দিয়েছিল এবং পলিউশন কন্ট্রোল বোর্ডকে নির্দেশ দিয়েছিল যাতে গাইড লাইন তৈরি করা হয়। কিন্তু পলিউশন কন্ট্রোল বোর্ড যে রায় দিয়েছেন যে গাইড লাইন দিয়েছেন তাতে লেক এলাকায় সমস্ত রোয়িং ক্লাব বন্ধ হয়ে যাবে। আমি একটা জিনিস বললে আপনার কাছে

ব্যাপারটা পরিষ্কার হয়ে যাবে, একটা রোয়িং বোট এর দাম ৩।৪ লক্ষ টাকা, ওর্স টোর্স নিয়ে আরও ১ লক্ষ ২০ হাজার টাকা। যদি কাহুকে পয়সা দিয়ে রোয়িং বোট ভাড়া করতে হয় তাহলে রোয়িংবোট এর জন্য ৫০০ টাকা পার ডে লাগবে। স্বভাবতই ক্লাবগুলি ৫০০ টাকা পার ডে দিয়ে বোটের জন্য খরচ করবে, এর ফলে রবীন্দ্র সরোবরে যে রোয়িং অ্যাকটিভিটিগুলি চলছিল, সেইগুলি বন্ধ হয়ে যাবে। যেহেতু এই ভাবে ক্লাবগুলি চালানো সম্ভব নয়, সেই জন্য সেখানে সমস্ত ক্লাবগুলি লাঞ্চ, ডিনার পার্টির আয়োজন করত, বেঙ্গল রোয়িং ক্লাবে লাঞ্চ ডিনার ধরে নিয়ে প্রায় ৫০০ লোক সেখানে কাজ করে, এর সঙ্গে যদি সুইমিং ক্লাব ধরা হয়, এটা ধরলে আরও ৫০০ লোক কাজ করে, যদি রেস্ট্রিকশন থাকে কোনও লাঞ্চ ডিনার করা যাবে না, তাহলে ক্লাবগুলি সব বন্ধ হয়ে যাবে। আজকে এটা মনে রাখা দরকার আছে। এই ক্লাবগুলি আজকের নয়। বেঙ্গল রোয়িং ক্লাব ১৯২৯ সালের থেকে আছে, অন্যান্য ক্লাবগুলিও ৪৬ সাল থেকে, আই. এল. এস. এস. ক্লাবও অনেক পুরনো ক্লাব, অনেক ক্লাবই ৫০ সালের আগে। পলিউশন কন্ট্রোল বোর্ড এমনভাবে নির্দেশ দিয়েছেন, তাতে ক্লাবগুলির ইতিহাস বা অবদান বিচার করেননি। পলিউশন কন্ট্রোল বোর্ড এটাও বলেননি, কিসের জন্য পলিউশন হচ্ছে? ক্লাবের জন্যই কি লেকের পলিউশন হচ্ছে? নাকি অন্য কোনও কারণে হচ্ছে? রবীন্দ্র সরোবর যদি ন্যাশনাল লেক হয় তাহলে তাকে উন্নত করার দায়িত্ব সি. আই. টি.র রয়েছে এবং সংশ্লিষ্ট অনেকেরই দায়িত্ব রয়েছে। কেন লেকের পাড় ভাঙা থাকবে, কেন রাস্তা ঠিক থাকবে না? এই পরিপ্রেক্ষিতে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি, পলিউশন কন্ট্রোল বোর্ড একটা স্বয়ংশাসিত সংস্থা হলেও পরিবেশ দপ্তরেরর অধীন। এই পরিপ্রেক্ষিতে আজকে যে গাইড লাইন পলিউশন কন্ট্রোল বোর্ড দিয়েছেন তাতে রবীন্দ্র সরোবরের সমস্ত ক্লাব বন্ধ হয়ে যাবে। কয়েক শত লোক চাকরি হারাবে। মাননীয় মন্ত্রীর কাছ থেকে জানতে চাইছি, পলিউশন কন্ট্রোল বোর্ড এবং যে গাইড লাইন তা পরিবর্তন করার জন্য বা সংশোধিত করার জন্য মন্ত্রী পলিউশন কন্ট্রোল বোর্ড এর সঙ্গে আলোচনা করা সামগ্রিক পরিবর্তন করবেন কি না? শুধুমাত্র গাইড লাইন ক্লাবগুলিকে মানতে বললেই হবে না, সব দিকটা দেখতে হবে।

**Mr. Speaker:** Mr. Roy, the object is to seek the clarification for which you have to ask the question. the way you are proceeding it seems to be a long speech. It could be a very good speech for those clubs but you have to seek the clarification.

**শ্রী সৌগত রায়ঃ** আপনি যেটা বলেছেন, সেটা ঠিকই। মন্ত্রীর জবাবটা যদি গৌতমবাবুর মতোন বড় হত, তাহলে প্রশ্নটা ছোট হত, কিন্তু ওনার উত্তরটা ছোট

হওয়ায় আমার প্রশ্নটা বড় হয়েছে।

মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি সমস্যাটা বুঝিয়ে বললাম। তবে এই ক্লাবগুলি কিন্তু পলিউশনের জন্য দায়ী নয় এবং ঐ লেকটি রক্ষণাবেক্ষণের ব্যাপারে সি. আই. টি এবং সরকারেরও দায়িত্ব আছে। এই জন্য পল্যুউশন কন্ট্রোল বোর্ডের এই গাইডলাইনটা রিভাইসড্ করার ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের দপ্তরের কোনও চিন্তা-ভাবনা আছে কি এবং থাকলে সেটা কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় সদস্য সৌগত রায়ের দীর্ঘ বক্তৃতা থেকে কয়েকটি প্রশ্নের উদ্দেশ্য আমি বুঝতে পেরেছি। পলিউশন কন্ট্রোল বোর্ড হাইকোর্টের নির্দেশে একটা গাইডলাইন সরকারের কাছে পেশ করেছেন, যেটা হাইকোর্টের বিবেচনাধীন আছে। ফলতঃ সে বিষয়ে আমি কোনও মন্তব্য করতে পারিনা। এই স্টেটমেন্ট ব্রীফ দেওয়া ছাড়া আর কোনও রাস্তা আমার নেই। মাননীয় সদস্যর এই আশঙ্কার কথা জানাচ্ছি, লেক অঞ্চলের এই ক্লাবগুলি কলকাতার সামাজিক জীবনে যে ভূমিকা পালন করে সে সম্পর্কে আমি অবহিত আছি। লেকের এই ঐতিহ্যশালী ক্লাবগুলি তাদের কাজ চালিয়ে যাবেন। কিন্তু এমন কিছু ঘটনা সেখানে ঘটে যাচ্ছে যেটা সামগ্রিকভাবে ফিজিকাল এনভায়ারনমেন্টের পরিপন্থী। এমন কিছু কাজ সেখানে হচ্ছিল যেটা খেলাধুলা সংক্রান্ত নয়। আপনারা সবাই নিশ্চয় জানেন, সেখানে বিয়ে বাড়ির নাম করে লাউড স্পিকারে হিন্দি গান চালানোর সাথে সাথে নাচ-গান করা রোয়িং ক্লাবের নিশ্চয় কালচার নয়। সেখানে স্পোর্টস অ্যাকটিভিটি চলতে পারে। হাইকোর্টের কাছে এটা পেশ করবার পর ব্যক্তিগতভাবে আমাদের দপ্তরের কাছে দুটি আবেদন এসেছে। একটি ওখানকার কর্মচারিরা আবেদন করেছে এবং আরেকটি বেঙ্গল রোয়িং ক্লাবের ম্যানেজমেন্ট আবেদন করেছে। পলিউশন কন্ট্রোল বোর্ডের সাথে আমরা এই বিষয়গুলো নিয়ে আলোচনা করছি। মাননীয় সদস্য নিশ্চয় আমার সঙ্গে একমত হবেন, হাইকোর্ট যদি আমাদের পুনর্বিবেচনা করার সুযোগ দেন, তবেই আমরা পুনর্বিবেচনা করতে পারব। আর রবীন্দ্র সরোবরের সামগ্রিক উন্নয়নের জন্য আমাদের সি. আই. টি একটা সামগ্রিক পরিকল্পনা ইতিমধ্যে তৈরি করছে। আমরা দেখছি টাকা-পয়সা আমরা কোথা থেকে যোগাড় করতে পারি। তবে রবীন্দ্র সরোবরের প্রাকৃতিক সম্পদকে যে কোনও মূল্যে আমাদের রক্ষা করতে হবে এবং সেই ব্যাপারে আমাদের সরকার দায়বদ্ধ এবং সেই কাজ করতে গিয়ে অনেকগুলো রেস্ট্রিকশন আমাদের ইমপোসড্ করতে হবে। তবে ক্লাবগুলোর অ্যাকটিভিটি যাতে বন্ধ না হয়ে যায় সেটা আমাদের দেখবে হবে। তবে সবটাই আদালতের বিচারাধীন, কাজেই এখন আমার পক্ষে কোনও অ্যাসুওরেন্স দেওয়া সম্ভব নয়।

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of the Municipal Af-

fairs Department will make a statement on the subject of disruption of water supply in the C.M.D.A. area.

(Attention called by Shri Ranjit Kundu on the 30th March, 1999)

**Sri Asoke Bhattacharjee :** Mr. Speaker Sir, I rise to make a statement in connection with calling Attention raised by Shri Ranjit Kundu MLA dated the 30th March, 1999 on the subject of disruption of Water Supply in the CMDA area No specific complaint has been received by the Calcutta Metropolitan Development Authority or Calcutta Municipal Corporation in regard to disruption of Water Supply in the Calcutta Metropolitan area due to of tubewells. A major portion of Calcutta and Howrah Municipal Corporation areas as well as 7 municipalities in the West Bank and 5 municipalities in the East Bank presently receives supply of water from surface sources and supplemented by the ground water sources through tubewells. Other municipalities within the Calcutta Metropolitan area are also receiving supply through deep tubewells In addition, there are hand tubewells in different municipalities. It might be possible that some of the hand tubewells might have dried up but as already mentioned no specific report or complaint has been received.

In case any specific problem is reported from any particular area, the same would be promptly looked into.

[12-20—12-30 p.m.]

**শ্রী রঞ্জিত কুন্ডু ঃ** সি. এম. ডি. এ. এলাকার অধীনে পৌর এবং পৌর বহির্ভূত যেসব এলাকা আছে, সেখানে নলবাহিত জল খানিকটা এবং হস্ত চালিত টিউবওয়েলের জল খানিকটা আছে। একটি পঞ্চায়েত এলাকাতে ইদানীং হস্তচালিত টিউবওয়েলে আর্সেনিক দেখা যাচ্ছে। সেটা সর্বত্র জানানো হয়েছে, সি. এম. ডি. এ.-কে জানানো হয়েছে। তা সত্ত্বেও সেখানে কোনও বিকল্প ব্যবস্থা হয়নি। সেটা মাননীয় মন্ত্রী জানেন কিনা এবং জানলে তা দূর করার কোনও ব্যবস্থা হয়েছে কিনা জানতে চাই। মন্ত্রী মহাশয় বললেন, ডিপ টিউবওয়েল শুকিয়ে যাওয়ার কোনও স্পেসিফিক খবর তাঁর কাছে নেই। আমার জানা আছে, অনেক জায়গায় ৫।৬ বছর কাজ করার পর ডিপ টিউবওয়েলগুলো অকেজো হয়ে পড়ছে এবং বিশেষজ্ঞরা বললেন—ওখানে ডিপ টিউবওয়েল করে আর জল সরবরাহ

*করা যাবে না। বিশেষ করে পৌর এলাকাতে, সেখানে সার্ফেস ওয়াটার সাপ্লাই ছাড়া গত্যন্তর নেই। ২।৩।৪ টে পৌরসভাকে একসঙ্গে করে গঙ্গাজল শোধন করে সরবরাহ করার কোনও পরিকল্পনা আছে কিনা জানাতে চাই। পৌর এলাকা বহির্ভূত কিছু জায়গায় নল-বাহিত জলের যে ব্যবস্থা আছে তা অপ্রতুল। আমি জানি নৈহাটিতে পৌর এলাকায় ওভারহেড ট্যাঙ্ক করার পরিকল্পনা ছিল, এই ব্যাপার মন্ত্রীর কিছু জানা আছে কিনা, জানতে চাই।*

**শ্রী অশোক ভট্টাচার্যঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রথমেই আমি বলছি, বৃহত্তর কলকাতার কোনও পুর এলাকাতে আর্সেনিকের কোনও নির্দিষ্ট অভিযোগ কোনও পৌরসভার পক্ষ থেকে আমাদের কাছে সেই ভাবে আসেনি। তবে, পুর-বহির্ভূত এলাকা থেকেও যদি পাই, সেটা দেখব। দ্বিতীয় হচ্ছে, এখনও পর্যন্ত কলকাতা পুর-এলাকাতে গঙ্গার দু পারে বেশিরভাগ পৌরসভাতে সার্ফেস ওয়াটার সাপ্লাই হয়ে থাকে। কিন্তু এখনও পর্যন্ত কিছু গ্রাম এলাকাতে সি. এম. ডি. এ. এলাকার মধ্যে এবং কিছু কিছু গ্রামাঞ্চল আছে, যেখানে ডিপ টিউবওয়েলের উপর নির্ভর করতে হচ্ছে, কিছু হ্যান্ড টিউবওয়েলের উপরও। এটা ঘটনা, ডিপ টিউবওয়েলগুলোতে ওভার-উইথড্রয়ালের ফলে নতুন করে রি-চার্জিং হচ্ছে না, ফলে অনেক জায়গাতে ডিপ টিউবওয়েলেরে জায়গায় জলের স্তর অনেক নেমে যাচ্ছে। যেমন, কলকাতায় অনেকগুলোতে ৮ মিটার পর্যন্ত জলস্তর নেমে গেছে। আর কতগুলো জায়গাতে ড্রাই সিজনে, আমাদের রাজ্যের অনেক জায়গার মতো কলকাতাতেও হ্যান্ড টিউবওয়েলগুলো ড্রাই হয়ে যায়। এই সমস্যা সমাধানের জন্য কলকাতা জলসরবরাহ ব্যবস্থাকে সার্ফেস ওয়াটার করার জন্য একটা উদ্যোগ নিয়েছি, আশা করছি ২০০০ সালের মধ্যে সেটা শেষ হয়ে যাবে এবং ১০০ মিলিয়ন গ্যালন জল নতুন করে সরবরাহ করতে পারব। ফলে ডিপ টিউবওয়েলের উপর নির্ভরতা চলে যাবে এবং সেইগুলো বন্ধ করে দেব। কলকাতার বাইরে ব্যারাকপুর, ভাটপাড়া কল্যাণী, এসব এলাকাতে মূলতঃ ডিপ টিউবওয়েলের উপর নির্ভর করে থাকতে হচ্ছে গ্রাম বা শহর এলাকায়, সেখানে চেষ্টা করছি নতুন করে ট্রিটমেন্ট প্ল্যান্ট করে ভূপৃষ্ঠের জল যাতে সরবরাহ করা যায়। সেরকম একটা চিন্তা-ভাবনা আমাদের আছে। ইতিমধ্যে আমরা দমদম, সাউথ দমদম এবং সল্ট লেক এলাকাতে ভূপৃষ্ঠ থেকে জল সরবরাহ শুরু করেছি। কামারহাটি, বরানগর এলাকাতেও ভূপৃষ্ঠ থেকে জল সরবরাহ শুরু করেছি। তবে এই ব্যাপারটাকে প্রসারিত করার চিন্তাভাবনা আছে। কতগুলি জায়গায় আন্ডার গ্রাউন্ড রিজার্ভার এবং ওভারহেড রিজার্ভার করার চিন্তা-ভাবনা আছে। আশা করছি সেগুলি নির্দিষ্ট সময়ের মধ্যে বাস্তবায়িত করব। সুখা মরসুমে মানুষ যাতে অসুবিধার সম্মুখীন না হয়, তারজন্য আমরা চেষ্টা করছি।

## PRESENTATION OF REPORT

### Presentation of the Forty-Sixth and Forty-Seventh Report of the Committee on Public Undertakings (1998-99), West Bengal Legislative Assembly

The Chairman (Shri Ranjit Kundu) Sir, I beg to present :

(a) The Forty-Sixth Report of the Committee on Public Undertakings, West Bengal Legislative Assembly on the North Bengal State Transport Corporation of Transport Department on the Report of the Comptroller and Auditor General of India (Commercial) for the year, 1990-91 (para 48.5) ; and

(b) The Forty-Seventh Report of the Committee on Public Undertakings, West Bengal Legislative Assembly on the West Bengal Tourism Development Corporation Limited of the Tourism Department on the Report of the Comptroller and Auditor General of India (Commercial) for the year, 1994-95 (para 4A.3.1 and 4A.3.2).

## LAYING OF REPORTS

### Annual Report and Accounts of the Saraswaty Press Limited for the year, 1997-98,

**Shri Mrinal Banerjee :** Sir, I beg to lay the Annual Report and Accounts of the Saraswaty Press Limited for the year, 1997-98

### The 36th Annual Report and Accounts of the Electro-Medical and Allied Industries Limited for the year, 1996-97.

**Shri Mrinal Banerjee :** Sir, I beg to lay to 36th Annual Report and Accounts of the Electro-Medical and Allied Industries Limited for the year, 1996-97.

### Annual Report and Accounts of the Durgapur Chemicals Limited for the year, 1997-98.

**Shri Mrinal Banerjee :** Sir, I beg to lay the Annual Report and Accounts of the Durgapur Chemicals Limited for the year, 1997-98

### Mention Cases

[12-30—12-40 p.m.]

**শ্রী লক্ষ্মণ বাগদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অন্ডাল থানার ৯ নাম্বার রেল কলোনিতে কুখ্যাত একজন সমাজবিরোধী তার নাম আসরফ খান, তার বিরুদ্ধে দুটো খুনের অভিযোগ আছে। পুলিশ তাকে বিভিন্ন জায়গাতে তল্লাশি চালিয়েও পায়নি। এখন তার বাবা মাকে তার সন্ধান জানার জন্য থানায় নিয়ে যাওয়া হয়। এই খবর জানতে পেরে ওই আসরফ খান বর্ধমান জেলা পরিষদের সদস্যা শ্রীমতী জয়শ্রী বিশ্বাসের বাড়িতে হামলা শুরু করে। তাকে বলে রিপোর্ট করেছিস, আমাকে কেন পুলিশ খুঁজছে? এর জবাব দে। জয়শ্রী বিশ্বাসের সঙ্গে তার তর্কাতর্কি চলে এবং হঠাৎ তার কাছ থেকে পাইপগান বের করে আসরফ খান গলাতে গুলি চালাবার চেষ্টা করে এবং চেঁচামেচি হওয়ার পরে তাকে ধরে ফেলে এবং পরে তাকে পুলিশের হাতে তুলে দেওয়া হয়। তার সাথে যে আরও ৩-৪ জন ছিল, তারা পালিয়ে যায়। সেজন্য আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে যেন তাদের গ্রেপ্তার করা হয়।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নরঘাট বিধানসভায় নন্দীগ্রাম তিন নম্বর ব্লকে হেড কোয়াটার চন্ডীপুর। এখানে তিন কিলোমিটারের মধ্যে কোনও মাধ্যমিক স্কুল নেই। সেখানকার ছাত্রছাত্রীদের পড়াশোনা করতে খুব অসুবিধে হচ্ছে। চন্ডীপুরেই অফিস, আদালত সমস্ত কিছু। তাই তিন কিলোমিটারের মধ্যে হাইস্কুল স্থাপন করা একান্তভাবে প্রয়োজন। একেবারে হয়তো পঞ্চম শ্রেণী থেকে দশম শ্রেণী পর্যন্ত হবে না। দুটো ফেজ করে যাতে অবিলম্বে একটা মাধ্যমিক স্কুল স্থাপন করা যায় তার জন্য বিদ্যালয় শিক্ষামন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কেননা বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে কিছু হবে না। অধ্যক্ষ মহাশয়, উচ্চ মাধ্যমিক পরীক্ষা শুরু হয়েছে। এই সময়ে বিভিন্ন জায়গায় পরীক্ষার

মাঝখানে যেভাবে লোডশেডিং হচ্ছে তাতে পরীক্ষার্থীদের ক্ষতি হচ্ছে। আমরা সেদিন দেখলাম যে বেহালা থেকে ডায়মন্ডহারবার পর্যন্ত কোথাও বিদ্যুৎ নেই। পরীক্ষাকেন্দ্র বিদ্যুৎ নেই। একেবারে বেহাল অবস্থা। আমার কাছে কয়েকজন পরীক্ষার্থী এসেছিল তারা আমাকে বলেছে যে বিধানসভায় বলুন যে পরীক্ষার সময়ে যেন বিদ্যুৎ চলে না যায়, অব্যাহত অবস্থায় থাকে। জানি না হবে কিনা। আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে বিদ্যুতের অব্যবস্থায় পরীক্ষার্থীরা সঙ্কটের সম্মুখীন না হয়।

**শ্রী নিশিকান্ত মেহতা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলার ঝালদা থানার অন্তর্গত জয়সীয়ারাম হাইস্কুল। ৬০ সালে সন্ন্যাসী রাঘবানন্দ মহারাজ এর উদ্যোগে এই স্কুলটি স্থাপিত হয়েছিল, সেই এলাকার ছাত্রছাত্রীদের শিক্ষার উন্নতি সাধনের জন্য। দীর্ঘদিন ধরে এই স্কুলটি স্বজনপোষণ দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে। জাল সার্টিফিকেট দেওয়া, অবৈধভাবে নিয়োগ এই ভাবে সেখানে দুর্নীতি হচ্ছে। মানুষ প্রতিবাদ করেছে। স্থানীয় পত্রপত্রিকায় এর বিরুদ্ধে লেখালেখি হয়েছে কিন্তু জেলা শিক্ষা প্রশাসন চুপচাপ বসে আছেন। ওই স্কুলের হেডমাস্টার জাল সার্টিফিকেট দিয়ে তিনমাস জেলে ছিলেন। তিন মাস জেলে থাকার পর তিনি বেরিয়ে এসে আবার স্কুল করছেন এবং বেতন নিচ্ছেন। আমি ওই এলাকার শিক্ষার্থীদের স্বার্থে আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিছু ডকুমেন্ট আমি আপনার কাছে পেশ করছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর কাছে একটা আবেদন জানাচ্ছি। মেদিনীপুর জেলার পিংলা ব্লক আমার বিধানসভা কেন্দ্র। এখানে একটা কারিগরি ও বৃত্তিমূলক প্রশিক্ষণ কেন্দ্র যাতে স্থাপন করা যায় তার জন্য আমি আগেও বলেছি। কিন্তু এখনও পর্যন্ত এ ব্যাপারে সরকারপক্ষের দিক থেকে কোনও দৃষ্টি দেওয়া হয়নি কেন বুঝতে পারছি না। বিশেষ করে কৃষি এবং শিল্পের সমন্বয় স্থাপন করে বর্তমানে স্বনিযুক্তির যে বাস্তব রূপায়ন ঘটানোর চেষ্টা চলছে সেখানে কারিগরি শিক্ষার প্রয়োজন। এই কারণে কারিগরি বিদ্যালয় যাতে স্থাপন করা হয় তারজন্য অনুরোধ রাখছি।

**Shrimati Shanta Chhetri :** Hon'ble Speaker, Sir, I would like to remind the Hon'ble Chief Minister and Hon'ble Library Minister that in response to the DGHC's demand, the State Legislature had last year passed an amendment bill putting the Library Department in the Council area under DGHC control. Last year itself the State Government also announced through the Hon'ble Library Minister that the said department

*had been handed over the the DGHC, but actually it has not been handed over yet. Hence I would request your honour to expedite the matter and direct the Minister concerned to do the needful.*

**শ্রী মোজ্জামেল হক্ ঃ** আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যালয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকা হরিহরপাড়ার দৌলতাবাদ থানা এলাকায় এ পর্যন্ত একটিও হাইস্কুল নেই। আগে বলা হয়েছিল শিক্ষা কর্তৃপক্ষের পক্ষ থেকে কাউন্সিলের কাছে, প্রায় আড়াই-তিন বছর হয়ে গেছে দরখাস্ত করা হয়েছে। বিভিন্ন স্তরে যোগাযোগ আছে, কিন্তু ওই থানা এলাকা ছোট থানা এলাকা হলেও সেখানে ৭টা মাধ্যমিক এবং হাইমাদ্রাসা স্কুল আছে। কিন্তু ওই এলাকার ছাত্র-ছাত্রীরা পাশ্ববর্তী থানা এলাকার স্কুলের মাধ্যমে পাশ করার পর হায়ার সেকেন্ডারীতে ভর্তি হয়। তাদের পক্ষে এটা খুব সঙ্কটের। লেখাপড়া ছাড়তে অনেকে বাধ্য হয়। যোগাযোগ রয়েছে কিন্তু ভর্তি হতে পারে না। আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যালয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্যার, রাজ্য সরকার রেশনে চাল এবং গমের দাম যত বাড়াচ্ছে কলকাতা রেশন দোকানগুলি থেকে তন্ডুল জাতীয় পদার্থ ততই পাওয়া যাচ্ছে না। গত ৩ সপ্তাহ হয়ে গেছে সাধারণ গ্রাহকরা দোকানে গিয়ে চাল, গম কিছু পাচ্ছে না। আগে ডিউ শ্লিপ দিয়ে পরে দেওয়ার গ্যারান্টী দেওয়া হতো, কিন্তু এখন তাও হচ্ছে না। আপনারা জিনিসপত্রের দাম বাড়িয়ে যত বলছেন ভরতুকি কমানো হচ্ছে ততই এই সব হচ্ছে। বাজারে চালের দাম যখন হু হু করে বাড়ছে তখন রেশনে নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র মানুষ পাচ্ছে না। খোলা বাজারে চড়া দাম দিয়ে জিনিসপত্র কিনতে বাধ্য হচ্ছে। আমি মাননীয় কলিমুদ্দিন সাম্‌সের সঙ্গে আলোচনা করছি, তাঁকে নির্দিষ্ট কতগুলি দোকানের নম্বর দিয়ে বলা হয়েছে যে সরকার রেশনে যে জিনিসপত্র সরবরাহ করছে সেটা তারা রাতের অন্ধকারে বাইরে বিক্রি করে দিচ্ছে। রেশন গ্রহীতারা সেখানে কিছু পাচ্ছে না। এ ব্যাপারে আমি আবার সরকারের কাছে বলি কলকাতার রেশন দোকানগুলিতে রেশনগ্রহীতারা যাতে জিনিসপত্র পান তার ব্যবস্থা করুন এবং যারা চোরা বাজারে বিক্রি করছে তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নিন।

**মিঃ স্পিকার ঃ** নিশিকান্ত মেহেতা আপনি প্রেসের সাথে কথা বলছিলেন, আমি আপনাকে ডাকলাম, কিন্তু আপনি বেরিয়ে গেলেন। আমি বারবার মেম্বারদের বলেছি হাউসের ভিতরে থেকে প্রেসের সাথে কথা বলা যায় না।

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্বাধীনতার ৫২ বছর পরেও ব্রিটিশদের গড়া আইন

আজও চলছে আমাদের দেশে। এয়ারপোর্টে যে সব ভি. ভি. আই.পি.-রা আসেন বা যান তাঁদের খাওয়ার ব্যবস্থা এস. পি. ডি. আই. বি. (এয়ারপোর্ট) অর্ডার করেন মুখ্য স্বাস্থ্য আধিকারীককে।

তাঁকে বলা হয় তুমি এসে খেয়ে দেখ এবং লিখে দিয়ে যাও এই খাবার খেলে ভি. ভি. আই. পি.দের কোনও অসুবিধা হবে না, ব্যাকটেরিয়া নেই, পয়জন নেই এবং সুখাদ্য। এটা একটা অপমানকর ঘটনা। আজকে স্বাধীনতার ১ বছর পরেও ব্রিটিশের তৈরি এই রকম একটা আইন এখানে চলছে। যদি কোনও কারণে বিষ থাকে তাহলে তো ঐ ভদ্রলোক মারা যাবে, এই জিনিস আজকের দিনে চলতে পারে না। আজকে নয়া প্রযুক্তির মাধ্যমে এই পরীক্ষার ব্যাপারটা করা যেতে পারে। আমি এই বাধ্যতামূলক আইনের বিরোধিতা করছি এবং নতুন প্রযুক্তির মাধ্যমে যাতে ঐ কাজ করা হয় তার জন্য আপনার মাধ্যমে সরকারের কাছে বলছি।

[12-40—12-50 p.m.]

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে রডন স্কোয়ারে প্রস্তাবিত সাংস্কৃতিক কেন্দ্র করার তীব্র বিরোধিতা করছি। স্যার, আমরা এই হাউসে ১৯৮৭ সালে ঐ রডন স্কোয়ারে সাংস্কৃতিক কেন্দ্র করার প্রস্তাবের বিরুদ্ধে প্রস্তাব এনেছিলাম এবং সেদিন কংগ্রেসের আনা ঐ প্রস্তাবের ফলে সরকার সেখানে তার কর্মসূচি বন্ধ করে দিয়েছিলেন। কিন্তু আজকে আবার দেখা যাচ্ছে মাননীয় মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য রডন স্কোয়ারে ৬ কোটি টাকা দিয়ে একটা সংস্কৃতিক কেন্দ্র করার কথা বলছেন এবং ঐ কাজের দায়িত্ব ক্যালকাটা কালচারাল সেন্টার বলে একটা সংস্থাকে দিয়েছেন। ৬ কোটি টাকা লাগবে অথচ ঐ ক্যালকাটা কালচারাল সেন্টারের আছে ২ কোটি টাকা। আজকে ওখানে সাংস্কৃতিক কেন্দ্র হলে পরিবেশ নষ্ট হবে, খোলা পুকুর আছে সেটা দূষিত হবে, বাচ্চাদের নেচার অবজারভেশন পার্ক বন্ধ হয়ে যাবে। আরও আশ্চর্যের ব্যাপার হচ্ছে এই ব্যাপারে বামফ্রন্টের শরিকদের সম্মতি নেই। আমি সেদিন টি. ভি.-তে শুনছিলাম, সি. পি. আই.-র মেয়র পরিষদের সদস্য এর বিরোধিতা করে বিবৃতি দিয়েছেন। আবার, আর. এস. পি. বলছে, ফ্রন্টের বৈঠকে এটা নিয়ে আলোচনা হয়নি। আজকে একদিকে যখন পরিবেশ রক্ষা, সবুজ রক্ষার কথা বলা হচ্ছে তখন অন্যদিকে এই বিপরীত রকম কাজের কথা বলা হচ্ছে। আগে আমরা রডন এবং রবীন্দ্র সরোবরের ব্যাপারেও লড়েছি। আজকে রডন স্কোয়ারে উক্ত সাংস্কৃতিক কেন্দ্র করার বিরুদ্ধে সি. পি. আই. এবং আর. এস. পি.-ও এগিয়ে আসুন এবং ভোক্যালি এ ব্যাপারে বলুন।

**শ্রী সুজন চক্রবর্তীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনারা মাধ্যমে আইন মন্ত্রীর

কাছে এই প্রস্তাব রাখছি। সবাই জানেন, বারইপুর, ক্যানিং ও কাকদ্বীপ তিনটি নতুন সাবডিভিশন হয়েছে গত আড়াই, তিন বছর যাবৎ। কিন্তু এই সাব-ডিভিশন তিনটেকে পূর্ণাঙ্গ করার কাজ দ্রুত করতে হবে। এই জায়গাগুলো কলকাতা থেকে বেশ দূরে এবং পরিবহনের ক্ষেত্রে দুরুহ হওয়ার জন্য কোর্ট-জনিত সমস্যা রয়েছে। ঐ জায়গাগুলোতে জনস্বার্থে যাতে ক্রিমিন্যাল কোর্ট করা হয় আমি তার আবেদন জানাচ্ছি।

**শ্রী তাপস ব্যানার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৬ তারিখ উচ্চমাধ্যমিক পরীক্ষায় উর্দু ফার্স্ট ল্যাঙ্গুয়েজের পরীক্ষা ছিল। আমি সেদিনের কোয়েশ্চেন পেপারটা দেখেছি এবং ঐ ভাষাভাষী মানুষের সাথে কথা বলে জেনেছি, টোট্যাল কোয়েশ্চেনটা ভুলে ভরা। স্যার, আপনি জানেন, দুটো ফুটকির জায়গায় তিনটে ফুটকি পড়ে গেলে অন্য মানে হয়ে যায়। এবং সেই রকমই ঐ প্রশ্ন পত্রের ক্ষেত্রে হয়েছে। আমি মনি করে, লে ম্যানদের মাধ্যমে এই উর্দু কোয়েশ্চেন পেপার করা হয়েছিল।

সেটা জনমানসে তীব্র প্রতিক্রিয়ার সৃষ্টি করেছে। আমার বিধানসভা এলাকার ৪৮ পারসেন্ট উর্দু ভাষাভাষীরা মানুষ। সেদিন আমি পরীক্ষা হলে ভিজিট করতে গিয়েছিলাম। সেখানে দেখলাম ছেলে মেয়েরা দিশেহারা অবস্থার মধ্যে রয়েছে। যে কোয়েশ্চেন পেপারগুলো সাপ্লাই করা হয় তাতে ৫টার প্যাকেট, ১০টার প্যাকেট ও ২০ টার প্যাকেট থাকে। কিন্তু সেখানে কোয়েশ্চেন পেপারের প্যাকেটগুলো খুলে দেখা গেল যে ৫টার জায়গায় ৩টে আছে, ১০টার জায়গায় ৭টা আছে এবং ২০টার জায়গায় ১৭ টা আছে। এই মারাত্মক গাফিলতির জন্য যে সব ব্যক্তি এর সঙ্গে জড়িত তাদের দৃষ্টান্তমূলক শাস্তির জন্য আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি। এছাড়া ঐসব ছাত্র-ছাত্রীদের যাতে গ্রেস-মার্ক দেওয়া হয় তারজন্য আমি আপনার মাধ্যমে দাবি করছি।

**শ্রীমতী মমতা মুখার্জিঃ** (উপস্থিত ছিলেন না)

**শ্রী রতনচন্দ্র পাখিরাঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র ঘাটালে এক ভয়ঙ্কর বিদ্যুৎ সঙ্কট চলছে। সেখানে অনেক সময় ২৪ ঘন্টার মধ্যে ৮ ঘন্টাও বিদ্যুৎ থাকছে না। ভয়ঙ্কর বিদ্যুৎ সঙ্কটের ফলে পাম্পসেট চালানো যাচ্ছে না। ডিপ টিউবওয়েল, মিনি ডিপটিউবওয়েল ইত্যাদি অচল হয়ে পড়েছে। বোরো ধান মার খাচ্ছে। ভয়ঙ্কর বিদ্যুৎ সঙ্কটের ফলে উচ্চ মাধ্যমিকের পরীক্ষার্থীরা অসুবিধার মধ্যে পড়েছে। ঘাটাল বিধানসভা এলাকায় বিদ্যুৎ বিভাগের অফিসার ও কর্মচারিদের একাংশের গাফিলতির ফলে এই ভয়ঙ্কর বিদ্যুৎ সঙ্কট দেখা যাচ্ছে। তাই আমার নিবেদন ঘাটাল বিধানসভা এলাকায়

বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা যাতে সচল রাখা যায় তারজন্য যেন মাননীয় বিদ্যুৎ মন্ত্রী হস্তক্ষেপ করেন। এ ছাড়া নির্মল বাজার এলাকায় ৬.৩ এম. ডি. সাবস্টেশন স্থাপন এবং চালু করার জন্যও আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকার মধ্যে ফুলিয়ায় শান্তিপুর কো-অপারেটিভ সোসাইটি লিমিটেডের আন্ডারে একটা কোল্ডস্টোরেজ আছে। কিন্তু সেটা ৩ বছর ধরে বন্ধ আছে। চাষীরা সেখানে আলু উৎপাদন শুরু করেছে। বারে বারে দপ্তরকে বলা হয়েছে। দপ্তর থেকে এসে তারা দেখে বলেছে যে সামান্য মেশিনারি ডিফেকটিভ্ আছে। সেজন্য তাঁরা এস্টিমেট করে বলেছিলেন যে সামান্য অর্থ খরচা করলেই এটা ঠিক হয়ে যাবে। কিন্তু এখনও কিছু করা হয়নি। আজ ৩ বছর কৃষ্ণনগরে হেমন্ত হিম্‌ঘরও বন্ধ রয়েছে। ফলে নদীয়ার বিরাট অংশের আলু সংরক্ষণের ক্ষেত্রে চরম সঙ্কটের মধ্যে পড়েছেন। মেরামত না হওয়ার জন্য ২ বছর আগে সেখানে বিক্ষোভ হয়েছিল, ফলে আইনশৃঙ্খলার অবনতি ঘটেছিল। এই কোল্ডস্টোরেজগুলো বন্ধ থাকার জন্য নদীয়ায় আলু সংরক্ষণের ক্ষেত্রে অসুবিধার সৃষ্টি হয়েছে। নদীয়ার পাশের জেলা বর্ধমানে ব্যাপক কোল্ড-স্টোরেজ আছে। যতদিন পর্যন্ত নদীয়ার ঐ কোল্ড-স্টোরেজগুলোকে মেরামত করা হচ্ছে না ততদিন পর্যন্ত নদীয়ার আলু চাষীদের আলু বর্ধমানের কোল্ডস্টোরেজে রাখার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় সমবায় মন্ত্রী এবং মাননীয় কৃষি বিপণন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মনোরঞ্জন পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বাঁকুড়া জেলা অত্যন্ত খরাপ্রবণ এলাকা। সেখানে তালডাঙ্গা সহ ৯৭টি ব্লকে তীব্র পানীয় জলের সঙ্কট চলছে। জরুরি ভিত্তিতে রীক্ বোর কমপ্রেসার মেশিনের সাহায্যে সেখানে টিউবওয়েল বসিয়ে পানীয় জলের সমস্যার সমাধান করার জন্য আমি অনুরোধ করছি। এছাড়া সেখানকার ক্ষেতমজুরদের কোনও কাজ নেই। পঞ্চায়েত মাধ্যমে অর্থ বরাদ্দ করে তাদের কাজের ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

[12-50—1-00 p.m.]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যে একটি সংগঠন তৈরি হয়েছে যাকে সংক্ষেপে টি. এম. সি বলা হয়। এই টি. এম. সির এখন নাম ঠিক হয়েছে তোড় মার কংগ্রেস। যখন তখন, যেখানে—সেখানে মারপিট, দাঙ্গা-হাঙ্গামা লাগাচ্ছে। গত ২৬ তারিখে মল্লিকের

*একটি বাড়িতে তারা এইভাবে হামলা করেছে। তাদের নেত্রী সাফাই গাইলেন, দল থেকে ১ জনকে বহিস্কার করা হল। আবার এই তোড়-মার কংগ্রেসের নেত্রী দাবি করেছে, দলের সাথে এদের কোনও সম্পর্ক নেই। গত ২৮ তারিখে এই টি. এম. সি একইভাবে চিৎপুরে ডি. ওয়াই. এফের অফিসে হামলা করেছে। একইভাবে খানাকুলে দেখেছি, বেদীভবনে দেখেছি হামলা করেছে। বলপাইতে পাঠাগারে আগুন দিয়েছে দেখেছি। মেদিনীপুরের কেশপুরেও এই জিনিস করেছে। এইভাবে নানা জায়গায় এই সংগঠন তারা কিছু সমাজ-বিরোধীদের জড়ো করে এইসব কাজ করেছে। সেইজন্য এই দল তোড়-মার কংগ্রেস হিসাবে চিহ্নিত হয়েছে। তাই আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি করছি, অবিলম্বে এদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করা হোক এবং এই সংগঠনকে যাতে বে-আইনি বলে ঘোষণা করা হয় তার ব্যবস্থা করা হোক।*

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি বিষয় রাখছি। বিষয়টি হচ্ছে, পশ্চিমবাংলার কারাগারগুলিতে জেল প্রশাসনের দুর্নীতি এবং অব্যবস্থার একটা ভয়াবহ রূপ নিয়েছে। এই জেল কারাগারগুলিতে যে ঠিকাদাররা (কন্ট্রাক্টররা ) খাদ্য সরবরাহ করে তাদের সঙ্গে জেলের অফিসার এবং স্টাফদের অসাধু আঁতাত-এর ফলে দুর্নীতি এমন পর্যায়ে চলে গেছে যে কাট-মানি বাড়তে-বাড়তে এমন একটা জায়গায় নিয়ে গেছে যার ফলে জেলের বন্দিদের এখন চরম দুরবস্থা। তাদের যে খাদ্য সরবরাহ করা হচ্ছে তা মানুষের ব্যবহারের উপযোগী নয়। এই পচা খাদ্য কুকুর-বিড়ালও খাবে না। ওয়ার্ডারদের মুখে-মুখে শোনা যাচ্ছে, বাজেটের পর পরিস্থিতি আরও মারাত্মক রূপ নেবে, কাট-মানি আরও বেড়ে যাবে। এর ফলে খাদ্য আরও অখাদ্য হবে, পরিমাণও আরও কমবে। তাই গোটা পশ্চিমবাংলার জেল জুড়ে বন্দিদের প্রচন্ড বিক্ষোভ। আপনি জানেন স্যার, বন্দিদের এই দুর্দশার জন্য মানবাধিকার কমিশন এবং মহামান্য আদালত স্ট্রিকচার দিয়েছেন। আমি তাই এই বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করছি, কারাগারগুলিতে এইরকম দুর্নীতি বন্ধ করে বন্দিদের দুর্দশার হাত থেকে মুক্ত করুন এবং তাদের যাতে উপযুক্ত মানুষের ব্যবহারের উপযোগী খাদ্য সরবরাহ করা হয় তারজন্য সরকার ব্যবস্থা নিক এবং তার সাথে-সাথে এইসব দুর্নীতিগ্রস্থ অপরাধীদের বিরুদ্ধে কঠোর শাস্তিমূলক ব্যবস্থা যাতে গ্রহণ করা হয় এই দাবিও জানাচ্ছি।

**শ্রী নাজমুল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আর কয়েকদিন পরে মেদিনীপুর সহ সারা রাজ্যজুড়ে কৃষকরা বোরো ধান তাদের খামারে তুলবেন। এই সময় থেকে খাদ্য সংগ্রহের নামে এবং খাদ্য পাচার বন্ধ করার নামে মেদিনীপুর জেলার পুলিশ প্রশাসন গ্রামে-গঞ্জে ছোট-

ছোট যারা ধান-চালের ব্যবসায়ী তাদের গ্রেপ্তার করছে নির্বিচারে এবং কেস দিচ্ছে। এমনিতেই মেদিনীপুরে রাইস মিল খুবই কম। চাষীদের পক্ষে দীর্ঘ কিলোমিটার পথ বেয়ে মিলে যাওয়া সম্ভব নয়। তাই এইসব ছোট-ছোট ব্যবসায়ী যারা ধান-চাল কেনাবেচা করে তাদের লাইসেন্স দেওয়া হোক, যাতে প্রোকিওরমেন্ট পলিসি ফেল না করে তার জন্য নির্দিষ্ট পরিমাণ লেভী ধার্য্য করা হোক। আর চাল পাচার বন্ধ করার দায়িত্ব পুলিশের। এইজন্য পুলিশ প্রশাসনকে সক্রিয় এবং সচল করা হোক। এইসব ছোট-ছোট ধান-চাল ব্যবসায়ীদের যদি ব্যবসা বন্ধ করে দেওয়া হয় তাহলে কৃষকেরা বিরাট সংকটের মুখে পড়বে। সেইজন্য আমি এই আবেদন জানাচ্ছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে পৌর এবং নগর উন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সারা রাজ্যে তীব্র জল সংকট দেখা দিয়েছে নানা কারণে এবং সময় মতো বৃষ্টি না হওয়ার জন্য। কিন্তু খোদ কলকাতায় আমার কেন্দ্রের ২টি ওয়ার্ডে ৮৫ এবং ৮৭ নম্বর ওয়ার্ডে একেবারেই জল পাওয়া যাচ্ছে না।

একটু আগে মাননীয় পৌরমন্ত্রী বললেন যে তারা সব টিউবওয়েল তুলে দেবেন এবং পাইপ লাইনের মাধ্যমে জল দেবেন। স্যার, পাইপ লাইনের মাধ্যমে যথেষ্ট জল সরবরাহের ব্যবস্থা না করেই টিউবওয়েলগুলি বন্ধ করে দেওয়া হচ্ছে। স্যার, কলকাতা কর্পোরেশন টিউবওয়েল দপ্তরটিই তুলে দিয়েছেন এবং পাইপ লাইনের সঙ্গে যোগ করে দিয়েছেন। ফলে টিউবওয়েল খারাপ হ'লে তা সারানোর ব্যবস্থা হচ্ছে না। পাইপলাইনে নির্দিষ্ট সময়ে যে জল আসার কথা তাই ঠিকমতোন আসছে না ফলে দক্ষিণ কলকাতায় তীব্র জল সংকট চলছে। গুরুদ্বার পার্কে একটা জলাধার হওয়ার কথা—এসব পরে হবে কিন্তু এখনই সেখানে তীব্র জলসংকট চলছে। আমার রাসবিহারী কেন্দ্রের পাড়ায় পাড়ায় জল সংকট চলছে। সময়মতো যে জল আসার কথা তাও সাফিসিয়েন্ট আসছে না। এস. আর. দাস রোড লেক এভিনিউ, পরাশর রোড, জনক রোড, সর্দার শঙ্কর রোড, রাজা বসন্ত রায় রোড, তারা রোড থেকে শুরু করে লেক ভিউ রোড, পনডিতিয়া রোড, গর্চা রোড, মনোহরপুকুর সেকেন্ড লেন প্রভৃতি রাস্তায় জল পাওয়া যাচ্ছে না। সেখানে টিউবওয়েলগুলি পর্যন্ত খারাপ হয়ে পড়ে আছে। অবিলম্বে সেখানে পানীয় জল উপযুক্ত পরিমাণে সরবরাহ করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী অজিত পান্ডেঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এটা খুবই আনন্দের কথা যে আর কয়েকদিনের মধ্যেই নিয়মিতভাবে ঢাকা-কলকাতা, লাহোর-দিল্লি বাস চলবে। কিন্তু মুশকিল হচ্ছে ভিসা নিয়ে। আমি সম্প্রতি বাংলাদেশ ও পাকিস্তান

ঘুরে এসেছি এবং দেখেছি, আমাদের এখানকার মানুষরাও যেমন চাইছেন তেমনি ওখানকার মানুষরাও চাইছেন ভারত-বাংলাদেশ-পাকিস্তানে যাতায়াতের ব্যাপারে ভিসা নামক বস্তুটি তুলে দেওয়া হোক। আমাদের নেবারিং কানট্রিতে এই ভিসা ব্যবস্থাটা কি ভাবে চলে আমি জানি না কিন্তু স্যার, আপনি সারা পৃথিবীতে ঘুরেছেন, আপনি জানেন, ইউরোপিয়ান কানট্রিতে—লন্ডন থেকে ফ্রান্স বা ফ্রান্স থেকে ইতালি যেতে গেলে ভিসা লাগে না। এমন কি আমাদের এখানে নেপাল বা ভুটান যেতে গেলেও ভিসা লাগে না। কিন্তু স্যার আশ্চর্যের ব্যাপার, আমার পিতৃপুরুষের দেশ—বাংলাদেশ বা পাকিস্তানে যেতে গেলে ভিসা লাগে। আমার অনুরোধ, ভারত থেকে বাংলাদেশ বা পাকিস্থানে যেতে গেলে ভিসা ব্যবস্থা তুলে দেওয়া হোক। পাসপোর্ট হ্যাজার্ডটা তুলে দেওয়া হোক। যে মাটির সঙ্গে আমার নাড়ির সংযোগ সেই বাংলাদেশ বা পাকিস্তানে যেতে গেলে ভিসা লাগবে কেন? এই ভিসা ব্যবস্থা তুলে দেওয়া হোক।

"গঙ্গা আমার মা, পদ্মা আমার মা,
দুই চোখে দুই জলের ধারা—
সিন্ধু, যমুনা, গঙ্গা আমার মা,
পদ্মা আমার মা।"

**শ্রী অশোককুমার দেব ঃ** স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বামফ্রন্টের মন্ত্রী এবং সদস্যরা এখানে আছেন, শুনুন, স্বাধীনতা সংগ্রামী, অবিভক্ত কমিউনিস্ট পার্টির নেতা শ্রীসুদিন পাল, তিনি চম্পাহাটিতে একটি সরকারি বৃদ্ধাশ্রমে থাকতেন। গত ২৪শে ফেব্রুয়ারি তিনি অ্যাডমিশন নিয়েছিলেন এম. আর. বাঙ্গুর হাসপাতালে। সেখান থেকে তিনি গত ২৫ তারিখে নিখোঁজ হয়েছেন, আজও তার হদিশ নেই। তিনি ছিলেন ওয়ার্ড নং ৮, বেড নং ১৮ তে। তিনি সেখানে ডাঃ পাত্রের আন্ডারে ভর্তি হয়েছিলেন। তিনি যে হোমে থাকতেন সেখানকার সুপারইনটেনডেন্ট চিঠি পাঠিয়েছেন কিন্তু তার নিখোঁজের কারণ কি তা আজ পর্যন্ত সঠিকভাবে জানা যাচ্ছে না। তিনি দীর্ঘদিন সি. পি. এমের সঙ্গে যুক্ত ছিলেন এবং কিছুদিন বজবজেও ছিলেন। চম্পাহাটিতে তিনি সরকারি একটি বৃদ্ধাশ্রমে থাকতেন। স্যার, বামফ্রন্টের আমলে পশ্চিমবঙ্গে হাসপাতাল থেকে শিশু পাচার হয়, শিশুকে কুকুরে টেনে নিয়ে যায় সে কথা আমরা জানি কিন্তু একজন মানুষ হাফিস হয়ে যাচ্ছেন এটা বড় সাংঘাতিক ব্যাপার। আমি ব্যাপারটি হোম মিনিস্টার, হেল্থ মিনিস্টারকে জানিয়েছি কিন্তু কিছুই হয়নি। এ ক্ষেত্রে ঐ মণীষা মুখার্জির মতন ঘটনা ঘটেছে কিনা তা আমরা জানতে চাই।

সেটা জানার প্রয়োজন আছে বলে আমি মনে করছি। এটা একটা গুরুত্বপূর্ণ

বিষয়। এটা বর্তমান, প্রতিদিন এবং কালান্তর কাগজে বেরিয়েছে। সেখানে ছবি দিয়ে বলা হয়েছে নিখোঁজ হয়েছেন। নিশ্চয়ই এই ব্যাপারে বামফ্রন্ট সরকারের সদস্যরা চিৎকার করবেন। এই ব্যাপারে তাঁরা নিশ্চয়ই জানার চেষ্টা করবেন। তাঁকে যাতে খুঁজে বের করা হয় এবং সঠিক ঘটনা কি সেটা জানানোর দাবি জানাচ্ছি।

[1-00—1-10 p.m.]

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বড়ই মর্মান্তিক ঘটনা কিছু দিন আগে আমার কেন্দ্র নদীয়ার করিমপুরে ঘটেছে। ঘটনাটি হচ্ছে পুত্রবধুকে কেরোসিন তেল গায়ে ঢেলে দিয়ে তার স্বামী শ্বশুর এবং শ্বাশুড়ি খুন করে। এই মর্মান্তিক ঘটনা ঘটেছে তাদের বাড়িতে করিমপুরের বাজারের কাছে। ওই ব্যক্তি হচ্ছে কালোবাজার ব্যবসায়ী। তারা যুক্তি করে পুত্রবধূকে মর্মান্তিকভাবে খুন করে। এই ঘটনার পুলিশ দু-জনকে অ্যারেস্ট করেছে, বাবা এবং তার ছেলেকে। কিন্তু বাকি তিন জনকে এখনও পর্যন্ত অ্যারেস্ট করা হয়নি। এরা হলো ছেলের মা, মেয়ে এবং জামাইকে। এরা সবাই ঘরের মধ্যে ছিল যখন খুন করা হয়। এখানে সন্দেহ দেখা দিয়েছে, আমি জানিনা পুলিশ কি কাজ করেছে কি রিপোর্ট দিয়েছে, আগাম জামিন পর্যন্ত পেলে গেল এই আসামীরা। আশ্চর্য্যের ব্যাপার, এই রকম একটা মর্মান্তিক ঘটনা ঘটলো, এইভাবে খুন করা হল, সেখানকার ব্যবসায়ীরা প্রায় হাতে-নাতে ধরিয়ে দিয়েছে, এই আসামীরা আগাম জামিন পেয়ে গেল। পুলিশ এমন রিপোর্ট দিয়েছে যে আসামীরা আগাম জামিন পেয়ে গেল। এই ব্যাপারে সাধারণ মানুষ সন্দেহ করছে পুলিশ ঘুষ খেয়েছে। আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি অবিলম্বে এই তিনজনকে গ্রেপ্তার করা হোক এবং আগাম জামিন যাতে না পায় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের সমাজ কল্যাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আমার ফলতা বিধানসভা কেন্দ্রে আই. সি. ডি. এস প্রকল্পের বাস্তব পরিস্থিতি সম্পর্কে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য। আমার এলাকায় এই প্রকল্পটি অনুমোদন লাভ করেছে আজ ১ বছর হয়ে গেল। একটি অফিসার এবং ২ জন কর্মচারী ভিন্ন এখনও পর্যন্ত কেউ আসেনি। অথচ ডেসটিটিউট হোমের মহিলাদের অ্যাপয়েন্টমেন্ট হয়ে গেছে। কিন্তু সব চেয়ে বড় কথা এখানে কাজ করতে গেলে সুপারভাইজার এবং গুরুত্বপূর্ণ কর্মীর দরকার। এখনও পর্যন্ত তাঁরা কেউ গিয়ে পৌঁছায়নি। এমন কি সেই অফিসে আসবাবপত্র পর্যন্ত নেই, অফিসের কোনও গাড়ি নেই। এতো বড় এলাকা, এই প্রকল্প বাস্তবে রূপ দিতে গেলে একটা গাড়ির দরকার। কিন্তু এখনও পর্যন্ত গাড়ি দেওয়া হয়নি। এই সরকারের অবিবেচনা প্রসূত কাজের জন্য, যথাযথ ব্যবস্থা গ্রহণ

না করার জন্য এই প্রকল্পের কাজ এখনও পর্যন্ত এগোয়নি। সরকার শুধু এখানে বসে বড় বড় কথা বলছে। মন্ত্রীরা ঠান্ডা ঘরে বসে আসেন, অথচ কোনও রকম চিন্তা-ভাবনা নেই। যার ফলে আজকে বছরের পর বছর প্রকল্প মার খাচ্ছে। কোনও রকম ব্যবস্থা আজ পর্যন্ত নেওয়া হল না আই. সি. ডি. এস প্রকল্পটি একই অবস্থা রয়েছে। তাই আমি আপনার মাধ্যমে, এই প্রকল্পের বিষয়ে যথাযথ ব্যবস্থা নেওয়ার জন্য দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী কনিকা গাঙ্গুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণের জন্য রাখছি। গত ২৩শে মার্চ শিয়ালদহ দক্ষিণ [illegible] শান্তিপুর ট্রেনে স্কুল ছাত্রের পোষাক পরে ডাকাতি করে। ট্রেনের যাত্রীরা [illegible] কাছে [illegible]যোগ দায়ের করে। এই বিষয়ে ২৫শে মার্চ আনন্দবাজার পত্রিকায় বড় বড় [illegible] প্রথম [illegible] এবং বর্তমান কাগজে ভেতরের পাতায় খবর প্রকাশিত হয়। খবরটি সম্পূ[illegible] [illegible]ভিত্তিহীন, কু[illegible]ক এবং মিথ্যা। ঐ ধরনের কোনও ঘটনা সেদিন ঘটেনি। এই ঘটনার পর [illegible]নে করে যাতায়া[illegible] স্কুলের ছেলেরা ট্রেনের সাধারণ যাত্রীদের কাছে সন্দেহের দৃষ্টিতে পড়েছে এবং অভিভাবকরা [illegible] হয়ে পড়েছে যদি অমূলক সন্দেহের কোপে ছাত্ররা আক্রান্ত হয়। [illegible]বাদিকতার নামে এই ধরণের অমূলক, ভিত্তিহীন এবং মিথ্যা সংবাদ পরিবেশন কোনও বি[illegible] ঘটনা নয়। সাংবাদিকতার নামে সংবাদমাধ্যমে এই ধরণের উষ্কানিমূলক ভিত্তিহীন সংবাদ প্রকাশ করে বিরোধীদের হাতে একটা ইস্যু তুলে দিতে চাইছে। এইভাবে সমাজবিরোধীদের হাতে আইন তুলে দিতে চাইছে। সংবাদপত্রে এই ধরনের সংবাদ প্রতিদিন, প্রতিনিয়তই বেরোচ্ছে। এই ধরনের ভিত্তিহীন সংবাদ সমাজবিরোধীদের উৎসাহিত করছে। কংগ্রেস, তৃণমূল কংগ্রেস এবং বিজেপি এরা বলছে, আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলা নেই। এই বিষয়টি প্রমাণ করার জন্য যখন কংগ্রেসের হাতে, তৃণমূল কংগ্রেসের হাতে বা বিজেপি'র হাতে কোনও তথ্য নেই, তখন তাদের কাছে এই ধরনের মিথ্যা, ভিত্তিহীন ও কুৎসা তুলে দেওয়ার জন্য আমরা ফলস্বরূপ দেখতে পাচ্ছি যে, ২৫শে মার্চ একজনের বাড়ি ভাঙচুর করা হল। ২৬শে মার্চ সল্টলেকে একজনের বাড়ি, কলকাতা কর্পোরেশনের দু'নম্বর বরো কমিটির অফিসে আক্রমণ করা হল। হাওড়াতে মেয়রের অফিসে আক্রমণ করা হল। প্রতিদিন কংগ্রেস, বিজেপি এবং তৃণমূল কংগ্রেসের সমাজবিরোধীরা এইভাবে জেলায় জেলায় আক্রমণ করে যাচ্ছে। প্রতিদিন এই ধরণের ঘটনা ঘটছে। নিজেরাই বিশৃঙ্খলা করে তারা প্রমাণ করতে চাইছে যে পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলা নেই। আমি এই ধরনের সংবাদপত্রের বিরুদ্ধে নিন্দা প্রস্তাব আনার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয়

স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে একটি গুরুতর ব্যাপারে তাঁর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। স্যার, হাওড়াতে দিনের আলোতে একজন কিশোরীকে অপহরণ করা হয়েছে। তাকে অপহরণ করে বাংলাদেশে পাচার করার ষড়যন্ত্র করে উত্তর ২৪ পরগনার প্রত্যন্ত গ্রামে নিয়ে যাওয়া হয়েছিল। এক সপ্তাহ ধরে তাকে ধর্ষণ করার পর স্থানীয় মানুষের চাপে এবং তাঁদের সহযোগিতায় উত্তর ২৪ পরগনার প্রত্যন্ত গ্রাম থেকে তাকে উদ্ধার করা হয়। ঘটনাটি ঘটে ২৫।২।৯৯ তারিখে। সে দাশনগর বিরাড্ডিঙ্গী গ্রামের স্থানীয় হেমচন্দ্র বিদ্যা মন্দিরের নবম শ্রেণীর একজন ছাত্রী। তার নাম রিঙ্কু সরকার। ঘটনার দিন সে যখন স্কুল থেকে বেরোয় তখন নীল রংয়ের মারুতি গাড়ি করে এসে একদল যুবক তাকে সকলের সামনে অপহরণ করে। তাদের দলের যে নেতা ছিল তার নাম শুভঙ্কর দাস। সে ঐ এলাকায় একজন কুখ্যাত নারী পাচারকারী এবং অন্ধকার জগতের সঙ্গে যুক্ত। সাধারণ মানুষ বলছেন যে, স্কুলটি একটি ভাল স্কুল। কিন্তু ঐ সময়ে স্কুলে কোনও দারোয়ান ছিল না। ঘটনাটি ঘটার পর থানায় গেলে থানা কোনও এফ. আই. আর. নিতে চায়নি। স্থানীয় মানুষের চেষ্টায় উত্তর ২৪ পরগনার প্রত্যন্ত একটি গ্রাম থেকে কিশোরীটিকে উদ্ধার করা হয়। শুভঙ্কর দাস একজন কুখ্যাত নারী পাচারকারী। সে ধরা পড়লেও সেই মারুতি গাড়ির মালিক এবং সহযোগী আরও কয়েকজন তারা এখন পর্যন্ত ধরা পড়েনি। একটু আগে মাননীয়া সদস্যা বলছিলেন যে এখানে ল' অ্যান্ড অর্ডার সিচুয়েশন খুব ভালো। আপনারা শুনুন এরপর যখন ঐ নারী পাচারকারীকে কোর্টে হাজির করা হয় তখন কোনও উকিল তার হয়ে জামিনের জন্য দাঁড়াননি। এটা শুনে রাখুন, আপনাদের পার্টি থেকে বিতাড়িত একজন, যিনি প্রাক্তন সদস্য এবং অ্যাসিস্ট্যান্ট প্রসিকিউটর ছিলেন, তিনি টাকার লোভে তার হয়ে জামিন দেন। আপনাদেরই পার্টির একজন লোক তিনি জামিন দাঁড়ান। একজন ধর্ষণকারীকে বাঁচাবার জন্য আপনাদেরই পার্টির লোক তিনি জামিন দাঁড়ান। আমি আবেদন জানাচ্ছি যে, সঠিকভাবে এনকোয়ারি করে এর বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেওয়া হোক।

[1-10—1-20 p.m.]

**শ্রী সুভাষচন্দ্র সরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পূর্তমন্ত্রী এবং ভূমি রাজস্বমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র নয়াগ্রামের হাতিবাড়ি এবং গোপীবল্লভপুরে রাস্তা হয়ে গেছে। কিন্তু ওই রাস্তাটির জন্যে কৃষকদের কাছ থেকে জমি অধিগ্রহণ করা হয়েছিল, কিন্তু সেই ক্ষতিপূরণের টাকা তাদেরকে দেওয়া হয়নি। ফলে ওই কৃষকরা মাঝেমাঝেই রাস্তা ঘিরে দিচ্ছেন এবং আমি আপনার মাধ্যমে বলতে চাই যে, চাষীদের যে জমি নিয়ে রাস্তা তৈরি হয়েছে, সেই জমির ক্ষতিপূরণ বা কম্পেনসেশনের টাকা যাতে তারা সত্বর পায় তারজন্য পূর্ত দপ্তরের

মন্ত্রী এবং ভূমি রাজস্ব দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিভিন্ন সময়ে দেখা যাচ্ছে যে, ওই টাকা না পাওয়ার ফলে চাষীরা রাস্তা আটকে দিচ্ছে। আইন-শৃঙ্খলা ব্যহত হচ্ছে, জনজীবনে নানা প্রতিক্রিয়ার সৃষ্টি হচ্ছে। সেই কারণে ওখানে সত্বর হাতিবাড়ি এবং গোপীবল্লভপুরে চাষীদের ক্ষতিপূরণ দেওয়া যায় তারজন্য পূর্ত এবং ভূমি রাজস্বমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত গভীর এবং দুঃখের সঙ্গে একটি বিষয় আপনার মাধ্যমে হাউসের কাছেএবং স্বরাষ্ট্রমন্ত্রী এবং শিক্ষার প্রাথমিক ও মাধ্যমিক বিভাগের মন্ত্রীর কাছে উত্থাপন করতে চাই। বিষয়টি হচ্ছে যে, হায়ার সেকেন্ডারি পরীক্ষার ৩০ তারিখে ইংরাজি পরীক্ষা ছিল। সেই ইংরাজি পরীক্ষার দিন কাগজে প্রকাশিত মালদা জেলার চাঁচলে সিদ্ধেশ্বরী হায়ার সেকেন্ডারী স্কুল এবং চাঁচল কলেজের ছাত্ররা সেখানকার দুজন যে ইনভেজিলেটার ছিলেন, শিক্ষক, যারা গার্ড দিচ্ছেলেন, তাদের উপরে আক্রমণ করা হয় এর যুক্তি কি—নাকি তাদেরকে গণ টোকাটুকি করার অধিকার দিতে হবে। এবং সেটা এমন পর্যায়ে পৌঁছায় যে, যে দুজন শিক্ষক গার্ড দিচ্ছিলেন, সেই শিক্ষকের উপরে দৈহিক আক্রমণ করা হয়। শুধু দৈহিক আক্রমণ নয়, তাদের প্রায় উলঙ্গ করে আক্রমণ করা হয়েছে। শুধু তাই নয়, এর আগে ১২.৩.৯৯ তারিখে নামখানায়, আমার কনস্টিটিউয়েন্সিতে মাধ্যমিক পরীক্ষার অঙ্ক পরীক্ষা হচ্ছিল। সেখানে ইনভেজিলেটার গণ টোকাটুকি করার অধিকার না দেওয়ার জন্য এবং প্রতিবাদ করার জন্য তাদের গায়ে কম্পাস ফুটিয়ে দেওয়া হয়। ওই দুজন শিক্ষকের মধ্যে একজন শিক্ষক হাসপাতালে চিকিৎসাধীন রয়েছেন। তিনি এস এস কে এম হাসপাতালে ভর্তি আছেন। ওই স্কুলটির নাম হচ্ছে দেব নগর এম. ডি. হায়ার সেকেন্ডারি স্কুল। ওই স্কুলের প্রধান শিক্ষক পরমেশ্বর মন্ডল এবং অ্যাসিস্ট্যান্ট শিক্ষক সোহাগ গায়েন আগে কংগ্রেস করতেন, এখন তৃণমূল করেন। সুতরাং এই হচ্ছে কংগ্রেস এবং তৃণমূল নেতাদের কাজ। তারা গণ টোকাটুকির ব্যবস্থাটাকে আবার ফিরিয়ে আনতে চাইছেন এবং শিক্ষা ব্যবস্থাকে পঙ্গু করবার জন্যে অসহযোগিতা শুরু করেছেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব গভীর দুঃখের সঙ্গে লক্ষ্য করছি এবং মাননীয় সদস্য রবীন দেব মহাশয়ও বললেন যে, রাজনৈতিক নেতাদের বাড়ির উপরে হামলা হচ্ছে। আমি নিজেও এই ব্যাপারে ভুক্তভোগী।

উনি বিশেষ করে খানাকুল, আরামবাগের কথা বললেন, আমি দেখেছি আমার বাড়িতে হামলা হয়েছে। খানাকুলে একজন সাংসদ একজন জাজ-এর উপর হামলা করেছেন পুলিশের উপস্থিতিতে, এই রকমও দেখেছি। দিনের পর দিন বহু মানুষ সি. পি. এম. এর বিরোধিতা করায়, তারা ঘর ছাড়া হয়ে গিয়েছেন। এমন কি ফরোয়ার্ড ব্লকের

বাসুদেব ঘোষরা শিবু ডোমের মাথার খুলি নিয়ে সেখানে ফুটবল খেলেছে। তাদের মধ্যের কেউ কেউ আছেন যারা হাউসে আছেন, তারা সেদিনের নায়ক ছিলেন। স্যার, দীর্ঘ ২২ বছর ধরে এদের ঠ্যাঙাড়ে বাহিনী গোটা রাজ্যে সি. পি. এম. বিরোধী মানুষ বিশেষ করে কংগ্রেস কর্মিদের উপর, তাদের বাড়িতে যেভাবে হামলা করেছে, তা বলার কথা নয়। সাঁইবাড়ির অত্যাচারের, হত্যার নায়ক যারা তারা মৃন্ময়ী দেবীর সামনে তার ছেলেদের প্রলয় সাঁই, মলয় সাঁই, জীতেন সাঁইকে খুন করে ভাতের মধ্যে রক্ত দিয়ে দেওয়া হয়েছিল। স্যার, আজকে তারা উদ্বিগ্ন হয়ে গিয়েছেন, কোথায় কিছু ছেলে চন্দন বসুর বাড়িতে হামলা করেছে, মুখ্যমন্ত্রীর ছেলে বলে উদ্বিগ্ন হয়ে গেছে তারা, আজকে প্রচার করছেন তারা, কোথায় ছিলেন সেদিন, যেদিন সাঁই বাড়িতে হামলা হয়েছিল। আরামবাগে প্রতিটি কংগ্রেস কর্মীর বাড়িতে হামলা হয়েছিল যেদিন, সেদিন কিন্তু নীরবে চুপ করে বসেছিলেন, প্রশাসন চুপ করে বসেছিল। তাই যা ঘটেছে আপনাদের ২২ বছরের অত্যাচারের প্রতিফলন ঘটেছে। আপনারা যে রাস্তা দেখিয়েছিলেন, সেই রাস্তায় তারা যাচ্ছে, আগে আপনারা নিজেদের দলকে সামলান, তারপরে অন্য কথা বলবেন।

**শ্রীমতী মমতা মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার জেলা পুরুলিয়া জেলার এই মুহূর্তে একটি বিশেষ বিষয়ের উপরে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলা এবং অন্যান্য খরা প্রবণ জেলাগুলিও এর মধ্যে পড়ে। গত বছরে খরা প্রবণ জেলা হিসাবে পুরুলিয়া জেলা ঘোষিত হয়েছিল। পুরুলিয়া জেলার চাষীরা ব্যাঙ্ক থেকে যে কৃষি ঋণ নিচ্ছে, বিশেষ করে সমবায় ব্যাঙ্ক থেকে, সেই কৃষি লোন এর মধ্যে ২ শতাংশ শস্য বিমা হিসাবে জি. আই. সি.তে জমা হয়। বর্তমানে পুরুলিয়া জেলার খরাক্লিষ্ট কৃষকরা এই বিমা অনুযায়ী তাদের প্রাপ্য টাকা এই সময়ে প্রচন্ড খরার মধ্যেও পাচ্ছেন না। এই ব্যাপারে আমি রাজ্য সরকারের কাছে দাবি জানাচ্ছি, সংশ্লিষ্ট দপ্তর যেন অবিলম্বে এই ব্যাপারে যুদ্ধকালীন তৎপরতায় কৃষকদের প্রাপ্য টাকা জি. আই. সি. থেকে দেওয়ার জন্য ব্যবস্থা করা হয়।

## Zero Hours

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। তা হল, সন্দেশখালি থানার ও. সি. এক পুলিশ বাহিনী নিয়ে এক নম্বর ব্লকের ভুগড়ি পাড়ায় যান। সেখানে একটি ফিশারীকে কেন্দ্র করে গরিব চাষীরা যখন নিজস্ব জমিতে আইন মোতাবেক দখল নিয়ে গিয়েছিল, সেখানে তখন পুলিশ তাদের উপর অত্যাচার চালায়। ঐ অঞ্চলে বর্তমান প্রধান হচ্ছেন বি. জি. পি.র। ওখানে প্রাক্তন প্রধানের ভাই এর একটি ফিশারী ছিল এবং তারা প্রাক্তন প্রধানকে নিয়ে থানায় গিয়ে পুলিশের সাহায্য নিয়ে, পুলিশকে দিয়ে অত্যাচার করায় এবং গরিব

চাষীদের ৯।১০ জনকে অ্যারেস্ট করে, শুধু তাই নয়, তাদের বিরুদ্ধে মিথ্যা মামলাও দায়ের করা হয়েছে।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ বিষয়। ন্যাশনালাইজড ব্যাঙ্ক এর আমাদের রাজ্যে যে ব্রাঞ্চগুলি রয়েছে, বিশেষ করে ইউ. কো ব্যাঙ্ক তাদের যে তিনটি ব্রাঞ্চ আছে, তাদের ডিপোজিট ভাল হওয়া সত্ত্বেও, সেই তিনটি ব্রাঞ্চ, ক্যানাল ওয়েস্ট বন্ডেল রোড, চিত্তরঞ্জন এভিনিউকে অন্য জায়গায় নিয়ে যেতে চাইছে। এর দ্বারা আমাদের রাজ্যের যে ব্যাঙ্কিং ব্যবস্থা তাদের উপর আক্রমণ করা হচ্ছে। আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে আবেদন করছি, তিনি এই বিষয়টি যেন দেখেন যাতে ইউকো ব্যাঙ্ক এবং অন্যান্য ব্যাঙ্কের যে ব্রাঞ্চগুলি রয়েছে, সেইগুলি তুলে দেওয়ার যে চক্রান্ত চলছে, তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্য আবেদন করছি।

**শ্রী অজয় দে ঃ** (নট কলড্)

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তরপ্রদেশের তিনটি জেলায়, বিশেষ করে চামেলী জেলায় প্রাকৃতিক ভূমিকম্পের ফলে কয়েকশো মানুষ মারা গেছে এবং কয়েক হাজার মানুষ গৃহচ্যুত হয়েছে। উত্তরপ্রদেশের সর্বনাশা ভূমিকম্পে যারা গৃহচ্যুত হয়েছে তাদের কাছে যদি কিছু সাহায্য পাঠানো যায় তারজন্য আমি আপনার মাধ্যমে সরকারের কাছে আবেদন করছি। বিশেষ করে সেখানে চিকিৎসা ব্যবস্থা অপ্রতুল, রিলিফ ম্যাটিরিয়াল সেখানে যথেষ্ট পরিমাণে পৌঁছাতে পারেনি। যখন আমাদেরই অঙ্গ রাজ্যে এই রকম ঘটনা ঘটেছে, তখন রাজ্য সরকারের উচিত সেখানকার ভূমিকম্পে বিধ্বস্ত মানুষদের কাছে ওষুধপত্র এবং রিলিফ ম্যাটিরিয়াল পাঠানো এবং সেই মানুষগুলোকে সাহায্য করা। আমাদের রাজ্য সরকারের সেখানে সক্রিয় ভূমিকা পালন করার জন্য আমি আবেদন জানাচ্ছি।

[1-20—3-00 p.m.]

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, গত ৩০শে মার্চ, মঙ্গলবার, হাওড়া জেলায় হনুমান জুটমিল হঠাৎ বন্ধ হয়ে গেছে। এই জুটমিল বন্ধ হওয়ার ফলে সাড়ে তিন হাজারের মত শ্রমিক-কর্মচারী পথে বসেছে। এই জুট মিলটি বন্ধ হওয়ার কোনও কারণ মালিকপক্ষ দিতে পারেনি। এই জুটমিলের মালিক বি. সি. জৈন তিনি শ্রমিকদের সম্পর্কে কোনও গুরুত্ব দিতেন না। সেখানকার শ্রমিকদের বর্ধিত ডি. এ আড়াই বছর ধরে দেওয়া হয়নি। আটশর মতো শ্রমিক রিটায়ার করা সত্ত্বেও তাদের কোনও রিটায়ারমেন্ট বেনিফিট দেওয়া হয়নি। সিটু সহ সমস্ত ট্রেড ইউনিয়নগুলো বলেছে আগে মিলটি খুলুন

তারপরে আলোচনা হবে। এই ব্যাপারে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাতে অবিলম্বে লক-আউট প্রত্যাহার করা হয় তার জন্য ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী সুনীতি চট্টোরাজ ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে এই সরকারের দৃষ্টি আকর্ষণ করছি, কর্ণ আকর্ষণ করছি। এর আগেও আমি কলিং অ্যাটেনশনে বলেছি, কিন্তু কোনও ফল পায়নি। স্যার, বীরভূম জেলাতে প্রচন্ড পানীয় জলের কষ্ট। বেকার সমস্যার সমাধান সম্বন্ধে আমি কোনও প্রতিকার চাইছি না, ল্ এন্ড অর্ডার ঠিক থাকবে সেটাও আমি আশা করিনা, কিন্তু পানীয় জলের সমস্যার সমাধান তো করা যেতে পারে। কংগ্রেস আমলে ৬,২০০টি গভীর নলকূপ এবং ৪,৩৮২টি অগভীর নলকূপ পানীয় জলের জন্য ব্যবস্থা করা হয়েছিল। কিন্তু এই সরকার বাইশ বছরে গড়ে ১০টি করে—এটা আমার কথা নয়, মাননীয় মন্ত্রীর বক্তব্য—২২৪টি গভীর নলকূপ অকেজো করে দিয়েছে এবং ৮৩টি অ-গভীর নলকূপ অকেজো করে দিয়েছে। আজকে গ্রামেগঞ্জে জলের হাহাকার চলছে। মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান জহর মিশ্র এবং রামপুরহাটের চেয়ারম্যান তারাও এই জলকষ্ট সম্বন্ধে বারবার রাজ্য সরকারকে বলেছেন। এই শহরে যে জলকষ্ট চলছে সেই ব্যাপারে যুদ্ধকালীন ভিত্তিতে যাতে ব্যবস্থা নেওয়া হয় তার জন্য আমি আবেদন জানাচ্ছি। ন্যূনতম খাবার জল যাতে মানুষকে দেওয়া যায় তার জন্য আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী মিলি হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রাজ্যে তৃণমূল এবং কংগ্রেসে আশ্রিত সমাজবিরোধিরা ধারাবাহিকভাবে নৈরাজ্যের প্রচেষ্টা চালাচ্ছেন। বারাসাতে বিরোধীদলের তৃণমূল নেতা ডাকাত সঙ্গীসহ ধরা পড়েছেন এবং পুলিশি হেফাজতে আছেন ; হুগলি জেলায় বলপাই গ্রন্থাগার পুড়িয়ে দেওয়া হয়েছে ; মেদিনীপুর জেলায় খাসজমিতে থাকা ৭০টি বাড়ি তৃণমূল কংগ্রেস ভাঙ্গচুর করেছে এবং পুড়িয়ে দিয়েছে ২০০টির মতো বাড়ি; উত্তরপূর্ব কলকাতায় ডি. ওয়াই. এফ. আই অফিসে হামলা হয়েছে, ভাঙ্গচুর করা হয়েছে এবং পোড়ানো হয়েছে ; চন্দন বসুর বাড়িতে হামলা হয়েছে এবং ভাঙ্গচুর করা হয়েছে।

এই ঘটনাগুলো কি প্রমাণ করে না যে, তৃণমূল কংগ্রেস পুরোপুরিভাবে দুর্বৃত্ত, দুষ্কৃতিদের আড্ডায় পরিণত হয়েছে? তাই আমি এদের বিরুদ্ধে পুলিশকে কঠোর এবং তীব্র ভূমিকা নিতে অনুরোধ করছি। এই সাথে এই সভায় সমস্ত সদস্যদের অনুরোধ করছি নিন্দা প্রস্তাব নিতে এবং আইন-শৃঙ্খলা পরিস্থিতি সঠিকভাবে রাখতে।

**শ্রী অশোককুমার দেব ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় বিভাগীয় মন্ত্রীর

দৃষ্টি আকর্ষণ করছি। আজকে কাগজে দেখলাম, বীরভূমের ছেলে শ্বশুরবাড়ি গিয়েছিল বর্ধমানে, সেখানে তাকে গ্রামের মানুষ পুড়িয়ে মারার চেষ্টা করেছিল তার 'এইডস' হয়েছে বলে। যেমন মন্ত্রী, তেমনি ডাক্তার। প্রথম যে ডাক্তার পরীক্ষা করেছিল, সে বলেছিল যক্ষ্মা হয়েছে,—সেইভাবে চিকিৎসা চলছিল। তারপরে অন্য ডাক্তারের কাছে নিয়ে যাওয়ার পর দ্বিতীয় ডাক্তার বলেছে—তোমার যক্ষ্মা হয়নি, এইডস হয়েছে, এইডস-এর চিকিৎসা কর। এর জন্য কলকাতায় যেতে হবে। এই বিষয়ে মন্ত্রী বলেছিলেন—এই ধরণের রোগ হলে সেইরকম পরিবেশ গড়ার চেষ্টা করবেন। দেখা যাচ্ছে দিনের পর দিন এই রোগ বাড়ছে, কিন্তু প্রতিকারের ব্যবস্থা হচ্ছে না। এটা একটাই ঘটনা নয়। এর আগেও এরকম দু-একটি ঘটনা ঘটেছিল, আমরা হাউসে উত্থাপনও করেছিলাম। আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব, যে ডাক্তার ভুল ট্রিটমেন্ট করেছিল, তার বিরুদ্ধে অ্যাকশন নেবেন।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি, আমরা আবার মিলিত হব ৩টের সময়।

(At this Stage the House was adjourned till 3.00 p.m.)

[3-00—3-10 p.m.]

(After Adjournment)

## Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 48th Report of the B.A. committee. The Committee met in my chamber and recommended this following :

Revised Programme of Business for the 1st April, 1999 and Programme of Business for the 5th April, 1999.

01.04.99, Thursday : (i) Demand No.18 Home (P & AR)

(ii) Demand No.19 Department ... 4 hours

05.04.99, Monday : Morning Session - 10.00 A.M.

(i) Motion under rule 185
regarding closure of
Dunlop Factory - Notice

given by Shri Subrata
Mukherjee and Others. ... 45 minutes

(ii) Motion under rule 185
regarding brutal attack
on Zugoslavia by NATO-
Notice given by Shri Rabindra
Nath Mondal & Others ... 45 minutes

(iii) Motion under rule 185
regarding law and order
situation in the State-
Notice given by Shri Abdul
Mannan and Others ... 45 minutes

(iv) Motion under rule 185
regarding industrial and
commercial policy of Union
Government-Notice given by
Shri Rabin Deb & Others ... 45 minutes

(v) Motion under rule 185
regarding water crisis in the
State-Notice given by
Shri Atish Chandra Sinha
and Others ... 45 minutes

AFTERNOON SESSION—3.00 P.M.

(i) The City Civil Court
(Amendment) Bill, 1999
(Introduction, Consideration
and Passing) ... 1 hour

(ii) The Presidency Small Cause
Courts (West Bengal Amendment)

Bill, 1999 (Introduction, Considera-
tion and Passing) ... 1 hour

**N.B.** There will be no Question for Oral Answer and Mention Case on Monday, the 5th April, 1999

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Parliamentary Affairs to move the motion for acceptance.

**Shri Probodh Chandra Sinha :** Sir, I beg to move that the 48th Report of the Business Advisory Committee for the acceptance of the House, be adopted.

The motion was then put and agreed to.

**Discussion and Voting on Demands for Grants**
**Demand Nos. 18 & 19.**

**Mr. Speaker :** There are 38 cut motions to Demand no. 18 and 47 cut motions to Demand No.19. All the cut motions are in order and Hon'ble Members may now move their motions.

**Demand No. 18**

Shri Abdul Mannan
Shri Sankar Sinha
Shri Pankaj Banerjee
Shri Shyamadas Banerjee
Shri Shashanka Sekhar Biswas
Shri Ashoke Kumar Deb
Shri Kamal Mukherjee
Shri Saugata Roy
Shri Nirmal Ghosh
Shri Tapas Roy

: Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs.100/-

**Demand No. 19**

Shri Gyan Singh Sohanpal

Shri Sankar Singha
Shri Shasanka Sekhar Biswas : Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs.100/-
Shri Shyamadas Banerjee
Shri Tapas Banerjee
Shri Deba Prasad Sarkar
Shri Abdul Mannan
Shri Pankaj Banerjee
Shri Kamal Mukherjee
Shri Saugata Roy

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বরাষ্ট্র বিভাগের পক্ষ থেকে মুখ্যমন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ এখানে পেশ করেছেন, আমরা তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে আনা কাটমোশনের সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। স্যার, এর আগেও বহুবার বললে ঠিক বলা হবে না, প্রায় প্রতিবারই স্বরাষ্ট্র বিভাগের সাধারণ বিভাগের উপর বক্তব্য আমি রাখি। প্রতিবারই একটা কথা বলবার চেষ্টা করি যে, অন্যান্য বিভাগে যদিও আক্রমণাত্মক কথা বলার সুযোগ থাকে এবং পুলিশ এবং সাধারণ প্রশাসনের ক্ষেত্রে ততটা আক্রমণাত্মক না হয়ে সাজেশনমূলক বক্তব্যই আমরা রেখে থাকি। আমি প্রথমেই আপনার সম্পর্কে একটা কথা পুনরাবৃত্তি করি। আপনি যখন প্রথম মুখ্যমন্ত্রী হলেন, তখন অনেক কথার উপর একটা বড় দামী কথা বলেছিলেন। সেটা হচ্ছে "আমি যদি কিছু নাও পারি, তাহলেও একটা স্বচ্ছ এবং পরিচ্ছন্ন দুর্নীতিহীন প্রশাসন উপহার দেব। এই কথাটা অরাজনৈতিক ক্ষেত্রে, সাধারণ মানুষের মধ্যে এবং আমরা যারা রাজনীতি করি, আমাদের মধ্যেই একটা ভয়ঙ্কর প্রতিক্রিয়া হয়েছিল। আপনার প্রতি আমাদের আশা ছিল কারণ এত দীর্ঘ সময় আর কোনও মুখ্যমন্ত্রী পাননি, আর কোনও মন্ত্রিসভা পাননি। যেটা আপনারা বলে থাকেন যে একটা বিচ্ছিন্ন পরিবর্তন নয় একটা মৌলিক পরিবর্তন আপনারা করতে চান এবং করা উচিত। আমরা এটাও বুঝি যে একটা রাজ্যের পক্ষে, সাধারণ প্রশাসনের সমস্ত স্তরে মৌলিক পরিবর্তন করা সম্ভব না কিন্তু অনেক জায়গায় আছে যে জায়গাতে মৌলিক পরিবর্তন করার সিদ্ধান্ত আপনারা নিতে পারতেন কিন্তু সেই সিদ্ধান্ত নিতে আপনারা ব্যর্থ হয়েছেন। ব্যর্থ হওয়া সত্ত্বেও আপনার মন্ত্রী, পুলিশ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী বুদ্ধদেববাবু বলেছেন সারা ভারতবর্ষের মধ্যে এটা নাকি মরুদ্যান। হ্যাঁ, মরুদ্যান। সেই ক্লাসের একটা খারাপ ছেলে একদিন হঠাৎ গিয়ে তার বাবাকে বলল, বাবা আমি ফাষ্ট হয়েছি, পুরস্কার পেয়েছি। তার বাবা বলল তুই কি করে পুরস্কার পেলি। ছেলে বলল ইন্সপেক্টর এসেছিল, জিজ্ঞেস করল গরুর কটা পা, আমি বললাম ৬টা পা। বাবা বলল তাতেই ফার্স্ট হলি। ছেলে বলল,

হ্যাঁ, বাকিরা তো বলেছে ১২।১৩।১৪টা। তো, আমাদের মরুদ্যান তো তাই। রাবড়ী দেবী, মুলায়ম দেবী এইসবের মধ্যে মরুদ্যান। কিন্তু প্রকৃত মরুদ্যান তো ওই গরুর ৬টা পায়ের মতো। আপনি তো একটা প্রো-শিল্পপতি আছেন। এখন আবার আপনাকে ডিঙিয়ে পুলিশমন্ত্রী যাচ্ছেন। ওই হর্ষ মেটা, নেওটিয়া, রাস্তা করে দিয়ে এলেন। তারপর থেকে চিৎকার করছেন দেখে নেব শ্রমিক-কর্মচারিদের। কিছুই বরদাস্ত করব না। কি বরদাস্ত করবেন না? ল অ্যান্ড অর্ডার মেনে শ্রমিক-কর্মচারিরা আন্দোলন করেন, প্রতিবাদ করেন। লক আউট হচ্ছে, লে অফ হচ্ছে তার বিরুদ্ধে তো হুঙ্কার ছাড়েন না। সাসপেনশন অব ওয়ার্ক হচ্ছে তার বিরুদ্ধে তো হুঙ্কার ছাড়লেন না। পুলিশমন্ত্রী হুঙ্কার ছেড়েছেন আমাদের এখানে ওয়ার্ক কালচার নেই। নেই তো। কোথা থেকে ওয়ার্ক কালচার শুরু হবে। আপনি যেখানে বসেন আপনার অফিস সেখান থেকে ওয়ার্ক কালচার শুরু হবে। আপনি যেখানে বসেন আপনার অফিস সেখানে থেকে ওয়ার্ক কালচার শুরু হওয়া উচিত বলে আমি মনে করি। আমি মনে করি রাইটার্স বিল্ডিংস প্রকৃতপক্ষে ওয়ার্ক কালচার নেই। ওয়ার্ক কালচার তৈরি করার জন্য কি ব্যবস্থা নিয়েছেন? কি ব্যবস্থা নেওয়া উচিত। ভাল কাজের জন্য পুরস্কৃত করা উচিত। যাতে এনথিউসড্ হয়। কাজ করার প্রবণতা বাড়ে। সেটা আপনারা করতে পারেননি। দু নম্বর কি হয়? যারা কাজ করবে না, কুকাজ করবে তাদের সাজা হওয়া উচিত। সেটা আপনারা করেননি, কারণ কো-অর্ডিনেশনে ভর্তি। কাদের সাজা দেবেন? কেউ যদি ফাইল নাও দেখে, তাও কাউকে কিছু বলার ক্ষমতা আপনাদের নেই। তিন নম্বর হল মন্ত্রী এবং সেক্রেটারির ঘর সাজালেন। ৬, ৮টা করে এ. সি বসালেন। ২০টা করে লাল নীল টেলিফোন দিলেন। অথচ আপনার চীফ সেক্রেটারি কি একবারও পিছনে গিয়ে দেখেছেন। ল্যাট্রিনের অবস্থা কি? ব্রিটিশ পিরিয়ড থেকে চলে আসছে। আপনি নাকে রুমাল না দিয়ে যদি ওখান থেকে ঘুরে আসতে পারেন তাহলে জীবনে আমি এই হাউসে আর আসব না। আজকে এই হচ্ছে অবস্থা। কাজের পরিবেশ যদি আনতে হয় ওয়ার্ক কালচার যদি আনতে হয় তাহলে আপনি এই ব্যবস্থাগুলি করুন। ওখানে টেবিলে বসে ৫০ বছর বয়সের লোক যদি কাজ করে তাহলে তার টি. বি. হয়ে যাবে। ওয়ার্ক কালচার নেই, আপনি ২২ বছর আছেন।

[3-10 — 3-20 p.m.]

ওয়ার্ক কালচার আনবার জন্য যাতায়াত ব্যবস্থা সাইন্টিফিক্ করা উচিত। আজকে ভালো একটা প্রাইভেট কোম্পানি তার স্টাফদের স্পেশ্যাল বাসে করে নিয়ে আসে। আর ওখানে তাদের ছুটতে ছুটতে রাইটার্স বিল্ডিংয়ে আসতে হয়। আপনি যদি দেখেন দেখবেন তীর্থযাত্রীদের মতো রাইটার্স বিল্ডিংয়ে তারা ঢুকছে, তার পর ঢুকেই তাকে হয়তো চড় খেতে হয়, তাহলে ওয়ার্ক কালচার আসবে কি করে? যাবার সময় আবার তাকে ছুটতে

হবে। যে ওয়ার্ক কালচার ২২ বছরে হয়নি সেই ওয়ার্ককালচার ২০০ বছরেও হবে না যদি না আপনি এই কয়টা ব্যবস্থা না নেন। ওখানে এমন এমন অনেক ঘর আছে যেখানে অনেক বেশি আলো দরকার সেখানে দেখেছি টিম্ টিম্ করছে আলো। আপনি এই ২২ বছরে বহু কনক্লেভ করেছেন কিন্তু বিনিয়োগ হচ্ছে না। বিনিয়োগ না হওয়ার প্রধান কারণ যারা বিনিয়োগকারী তারা আশ্বস্ত হচ্ছেন না। ওখানে কেউ যান না, যারা ইন্ডাস্ট্রিয়ালিস্ট তারা সেখানে যায় না, কতগুলি ফোঁড়ে যায়। আপনার কতগুলি ফোঁড়ে ট্রেডার্স আছে যেমন এন. কে. জালান, টোডি, হরষ নিয়োটিয়া তারা যায়। তারা বাড়ি করছে সেগুলি বিক্রি করার জন্য তারা যায়। হরষ নিয়োটিয়া তাকে কি করে পদ্মশ্রী দিলেন? সুরভীকে যা করেছেন করেছেন, আমি তখন ছিলাম না। হরষনিয়োটিয়াকে কি করে পদ্মশ্রী দিলেন। আমি একটা কনক্লেভে গিয়েছিলাম সেখানে ওকে দেখি লজ্জায় তাকাতেই পারছে না। আমি আপনার একটা বক্তৃতায় পড়েছিলাম কি সাম ডালমিয়াকে কংগ্রেস আমলে আদি কংগ্রেস আমলে ওই রকম একটা পদ্মশ্রী না পদ্মভূষণ দিয়েছিল সে দিন আপনি ভয়ঙ্কর বক্তৃতায় করেছিলেন। আজকে দেখি হরষ নিয়োটিয়াকে নিয়ে কি বলবেন শুনবো। আমার মূল কথা হচ্ছে আমরা চাই ওয়ার্ক কালচার এবং এই কয়টা জিনিস নিয়ে আপনি চালু করুন। আপনি যদি টি. ভি. দেখতে বারন করেন তাহলে—কাগজে পড়েছি যে জামা ধরে টেনেছিল। ভাবুন কি আস্পর্ধা, কোথায় গেছে? আপনার ওখানেই যদি ওয়ার্ক কালচার না থাকে তাহলে সারা দুনিয়াতে ওয়ার্ক কালচার নেই বললে কিছু হবে না। আমি মনে করি ওয়ার্ক কালচার ফিরিয়ে আনা উচিত। আমি বারে বারে আপনাকে বলেছি এবং আপনি স্পিকারও করেছেন সেটা হল যে সিনিয়রিটি কাম মেরিট করে প্রোমোশন দিন। সব জায়গায় সিনিয়রিটি বেসিসে প্রোমোশন দেবেন না। কিছু কিছু জায়গায় নিশ্চয়ই দিতে হবে। যেমন ধরুন ডিলিং অ্যাসিস্ট্যান্ট যারা ঢুকছে তাদেরকে আপার ডিভিশন নর্মাল কোর্সে সিনিয়রিটিতে দিতে দিন। কিন্তু পরবর্তীকালে কেন আপনি মেরিটকে জাজ করবেন না।

আমি আপনার কাছে আবেদন করব, প্রোমোশনের ক্ষেত্রে মেরিট জাজ করে পরীক্ষার ব্যবস্থা করা হোক। প্রোমোশনের ব্যাপারে মেরিটের উপর গুরুত্ব দিন এবং তার একটা হিস্ট্রি নিন।

আপনি আরেকটা সর্বনাশ করেছেন সি. পি. আর. তুলে দিয়ে। আপনি আগের সি. সি. আর.-র বদলে ওপেন সি. সি. আর. করে দিয়েছেন। এই ব্যাপারটা অনেকে জানেন না। আগে ছিল, সি. সি. আর.। উর্ধ্বতন কর্তৃপক্ষ লিখত, গোপনে লিখত। আর, এমন হয়েছে, যার সম্পর্কে সি. সি. আর. লেখা হ'ল তার কাছে তা পাঠিয়ে দেওয়া হবে এবং সে সেটা কারেকশন করে দেবে। পৃথিবীর কোথাও এমন হয়? তার থেকে বরং এমন

করুন, যার সি. সি. আর. সে লিখে উর্ধ্বতন কর্তৃপক্ষকে দিয়ে সই করিয়ে নিক! আপনি আবার প্রধানমন্ত্রী হবেন! ওপেন সি. সি. আর. করে দিচ্ছেন। আপনি যদি ওপেন সি. সি. আর. করতেন প্রধানমন্ত্রী হয়ে তাহলে তো কেলেঙ্কারীর একশেষ হ'ত। তাই আমি আপনাকে বলছি, ওপেন সি. সি. আর. বন্ধ করে দিয়ে আগের সি. সি. আর.-র পদ্ধতি ফিরিয়ে আনুন। তবে ভিক্টিট যাতে না হয় সেটা দেখা দরকার। অতীতে এই রকম ঘটেছে, সেই ঘটনা সাক্ষী আছি। এক্ষেত্রে কি কি ব্যবস্থা নেওয়া যায় সে ব্যাপারে আপনি ডিপার্টমেন্টের সঙ্গে কথা বলে দেখেতে পারেন। আগের সি. সি. আর.-এ লাগাম ছিল, নিয়ন্ত্রণ থাকত উর্ধ্বতন কর্তৃপক্ষের আজকে সেটা দেখা দরকার।

আপনি আরও একটা বিষয়ে সর্বনাশ করলেন। কি করে করলেন তা আমি জানিনা। আপনি কেন্দ্রীয় সরকারের দেখা-দেখি রিটায়ারমেন্টের বয়স ৬০ বছর করে দিলেন। এ ব্যাপারে আমাদের সঙ্গে তো চিত্তব্রতবাবুর মিটিং হয়েছে। সেন্ট্রাল গভর্নমেন্ট রিটায়ারমেন্টের বয়স ৬০ করে দিল আর অসীমবাবু আপনাকে বলাতে আপনি এখানে ৬০ বছরই রিটায়ারমেন্টের জন্য ঠিক করলেন। বলুন তো কত বেকার যুবক চাকরি পেল না? বুড়ো ঘোড়াগুলো চাকরি পাচ্ছে আর তাজা ঘোড়াগুলো বাইরে বসে ঘাস খাচ্ছে। এটা হয় কোনও দিন? আজকে সারা দুনিয়া ভাবছে কি করে নতুন প্রজন্মের ছেলেদের চাকরি দেওয়া যায়, কি করে রিটায়ারমেন্টের বয়স কমিয়ে দেওয়া যায়। আর. আপনারা এখানে ঠিক উল্টো কাজ করলেন। কেন করলেন? যেহেতু, দিল্লি করেছে, বি. জে. পি.-কে কপি করতে হবে। অথচ, কাগজে প্রায়ই দেখছি আপনি বি. জে. পি.-কে অসভ্য, বর্বর বলছেন। কিন্তু এ বেলায় না অসভ্য, না বর্বর। এর বেলায় সভ্য আর উর্বর। আর, এর পরিণতি কি? শুধু যে বেকার বাড়ল তাই নয়, অর্থনৈতিক পরিণতি হল ভয়ঙ্কর। এর পরে যখন আপনাকে এক সঙ্গে টাকাগুলো দিতে হয় তখন আপনি বিভিন্ন ক্ষেত্রে ট্যাক্স বসিয়ে সেই টাকা আমাদের কাছ থেকে আদায় করবেন। আর, সেই সঙ্গে করলেন কি? না, আপনি সরকারি কর্মচারিদের প্রভিডেন্ট ফান্ডের টাকা জোর করে আটকে রাখলেন। এমন কি প্রাথমিক শিক্ষকদের কাছ থেকেও তাদের পি. এফ.-র টাকা, উপার্জিত টাকা, হার্ডআর্ন মানি, তাদের অনুমতি ছাড়াই আটকে রাখলেন। জবরদস্তিভাবে এটা নিজেদের কাছে রেখে দিলেন।

[3-20—3-30 p.m.]

কোনও কোনও জায়গায় বাজারের চেয়ে কম ইন্টারেস্ট দিয়ে ফেরত দিচ্ছেন, আবার কোনও কোনও জায়গায় দিচ্ছেন না। আবার অনেক জায়গায় মার খাচ্ছে। ডাব্লু. বি. সি. এস. পরীক্ষায় যারা 'এ' ক্যাটেগরিতে পড়ল তারা একজিকিউটিভে থাকল, যারা

ছিল সাধারণ কর্মচারী হিসেবে তাদের নিয়োগ হতো, জেনারেল অ্যাসিস্ট্যান্ট হিসেবে তারা ঢুকত। কিন্তু আপনারা সেই জেনারেল ক্যাটেগরি তুলে দিয়েছেন। কিন্তু অল ইন্ডিয়ায় এখনও পর্যন্ত সেটা আছে। অল ইন্ডিয়া বেসিসে সেন্ট্রাল গভর্নমেন্টের যে পরীক্ষা হয় সেই পরীক্ষায় এই র‍্যাঙ্ক আছে। প্রোমোশন পেতে পেতে তারা ডেপুটি সেক্রেটারি পর্যন্ত হতে পারে। আমি আপনাকে অনুরোধ করছি আপনি ডাব্লু. বি. সি. এসে এই জেনারেল সেকশনের জেনারেল অ্যাপয়েন্টমেন্ট—এটা 'সি' ক্যাটেগরিতে চালু করুন। ডাব্লু. বি. সি. এসে অনেক ভাল ভাল ছেলে পাশ করেও তারা 'সি' হয়ে গেছে। সুতরাং তাদের একটা ক্যাটেগরি করে দিলে ভাল হবে। আমি হাউসে পড়ছিলাম, স্বর্গত বিশ্বনাথ মুখার্জি বলেছিলেন অ্যাডমিনিস্ট্রেশনে দে আর দি কি মেন্। ওরাই আসলে ফাইল শুরু করে। অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারি পর্যন্ত যাবার আগে পর্যন্ত ফাইল রাখা থেকে শুরু করে একটা বড় কাজ তারা করেছে। কিন্তু আপনাদের আমলে আপনারা সেটা বন্ধ করে দিয়েছেন। আপনারা সেটা ইমপ্লিমেন্ট করেননি ব্যুরোক্রেসির ভয়ে। ডায়েরি সিস্টেম চালু করা উচিত। এতে উর্ধ্বতন কর্তৃপক্ষ পরের দিন এসে বুঝতে পারবে যে, কম-বেশি যাই হোক এই লোকটা এই কাজ করে গেছে। ফলে তার একটা ব্যালেন্স-শীট হয়, কাজের মাপকাঠি হয়। তাহলে বোঝা যায় যে, কি কাজ করেছে আর কি কাজ করেনি। ডাঃ রায় এই সুন্দর সিস্টেম ইনট্রোডিউস করেছিলেন। যেহেতু কংগ্রেসিরা করেছিলেন সেজন্য আপনারা সেটা তুলে দিলেন কো-অর্ডিনেশন কমিটির কারণে। কোন বছরে তা মনে নেই, কিন্তু আপনি একবার বলেছিলেন যে, 'এই ডায়েরি সিস্টেম চালু করার কথা ভাবছি।' আমি আপনাকে অনুরোধ করছি যে এই ডায়েরি সিস্টেম চালু করুন। আই. এ. এস. দের ক্ষেত্রে একটা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হয়েছে। আপনাদের সময় আই. এ. এস.রা নবীন ব্রাহ্মণ হয়ে গেছে। সমাজের ডিউ, আন্‌ডিউ সমস্ত কিছু তারা উপভোগ করেছে। আজকে কোনও স্কুলে ভর্তির ব্যাপারে—আপনার কারো ছেলে হয় তো ভর্তি হয়ে যাবে, আর আপনার মন্ত্রী যদি একটা ভাল স্কুলে ছেলেকে ভর্তি করতে যান তাহলে তদ্বির করতে হবে, কিন্তু একজন আই. এ. এস. অফিসার যদি একজন আর্দালিকে দিয়ে চিঠি লিখে কোনও স্কুলে ছেলেকে ভর্তির জন্য পাঠান তাহলে সে সেন্ট জেভিয়ার্সে ভর্তি হয়ে যাবে। এই আন-ডিউ অ্যাডভান্টেজগুলো তারা নিচ্ছে। একজন আই. এ. এস. অফিসার, উনি ধরুন এ. ডি. এম., কোনও একটা জায়গায় কিছু হবে তখন বলা হল যে এ. ডি. এমের স্ত্রীকে সেখানে নিয়ে নেয়। আই. এ. এস.দের গোল্ডেন জুবিলি হল। আপনাদের দাবি করা উচিত ছিল এই কলোনিয়াল সিস্টেম তুলে দেওয়ার জন্য। আমরা প্রশাসনে বিভিন্ন জায়গা থেকে লোক নিতে পারি—মিলিটারী থেকে লোক নিতে পারি, জুডিশিয়ালি থেকে লোক নিতে পারি। কিন্তু আজকে এই আই. এ. এস. রা হাঁটতে পারে না, তারা ট্রামে উঠতে পারে না। তারা শুধু ভাল ইংরেজী মাধ্যমের স্কুলে

পড়েছে বলেই আই. এ. এস. হয়ে বেরিয়ে চলে এসেছে, সমাজের সে কেউকেটা হয়ে গেছে। তাই আমার দাবি হচ্ছে অর্ধেক জেলাগুলোর ক্ষেত্রে ডি. এম. পোস্টে ডাব্লু. বি. সি. এস.-দের প্রোমোশন দিয়ে যারা সিনিয়র আছে তাদেরকে ডি. এম. করে দিন। হতেই হবে—আই. এ. এস অফিসারকে? আসামে দেখুন, বেশ কয়েকটি পোস্টে অর্থাৎ আই. এ. এস পোস্টে সেখানে ওদের স্টেট সিভিল সার্ভিসের লোকেদের পোস্টিং করেছে। এমন কি পুলিশের জায়গায় পর্যন্ত। স্বভাবতই আমি আপনাকে অনুরোধ করব, এই আই. এ. এস পোস্টের ব্যাপারে আপনি গুরুত্ব দিয়ে ভাবুন। আপনি স্লোগান দিন, উই শ্যাল অপ্ট্ আউট আই. এ. এস এবং আই. পি. এস। আমি বারে বারে আপনাকে বলছি, চোখ খুলে দেখবেন, কি আনডিউ অ্যাডভানটেজ ওরা নিচ্ছে বিভিন্নভাবে। আমি নাম করে বলতে চাই না, ব্যক্তিগত আক্রমণ হয়ে যাবে। কিন্তু ওরা যে আনডিউ অ্যাডভানটেজ গ্রহণ করে তা কল্পনা করা যায় না। সুতরাং আপনি ১০ জেলায় ডি. এম করুন যারা ডব্লু. বি. সি. এস থেকে প্রোমোটেড হয়ে হবে। দ্বিতীয় কথা হচ্ছে, বি. ডি. ওদের কাজ হচ্ছে এখন তলার লেভেলে। এদের প্রধানত ২টি কাজ। একটি কাজ হল—আপনারা অবশ্য শিখিয়ে দিয়েছেন—ফল্‌স ভোটার লিস্ট তৈরি করতে হবে। আর একটি কাজ হল, যত কংগ্রেসি প্রধান তাদের বিরুদ্ধে ফল্‌স কেস তৈরি করে দেওয়া। আমি এই ব্যাপারে গাদাগাদা উদাহরণ দিতে পারি। কিন্তু সময়ের অভাবের জন্য আমি কয়েকটি উদাহরণ দিচ্ছি। যেমন, ফলতার প্রধান, তার বিরুদ্ধে ফল্‌স কেস জোর করে দিয়ে দিয়েছেন। সে অবশ্য এখন তৃণমূলে গেছে। তারপর মথুরাপুর ২ নম্বর ব্লকের প্রধানের বিরুদ্ধে একটা ফল্‌স কেস দিয়ে দিয়েছেন। তেমনিভাবে মগরা, সাগর প্রভৃতি বিভিন্ন জায়গায় কংগ্রেসি প্রধানদের বিরুদ্ধে ফল্‌স কেস দিয়েছেন। এইভাবে বি. ডি. ওদের কাজ হল কংগ্রেসি প্রধানদের বিরুদ্ধে ফল্‌স কেস সাজিয়ে দেওয়া। কেন? এর সঙ্গে আর একটা জিনিস গোচরে আনি। ইউথ সার্ভিস ডিপার্টমেন্টের একটা বড় কাজ। সেই ডিপার্টমেন্টটাও বি. ডি. ওর আন্ডারে নিয়ে আসা হচ্ছে। পুরো পরিকাঠামো ইউথ সার্ভিস ডিপার্টমেন্টের আছে যেটা সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে এসেছে, সেটাকে আজকে বি. ডি. ওর হাতে দেওয়া হয়েছে যাতে হাইলি পলিটিকালাইজড করে ফেলা যায়। আপনি কো-অর্ডিনেশন কমিটির কাছে গিয়ে বলছেন, বিনয়ী হতে হবে। আর কি করতে হবে? যথেষ্ট ভদ্র হতে হবে, যথেষ্ট নম্র হতে হবে। কিন্তু যে ভদ্র নয়, তাকে ভদ্র হতে হবে আর যে নম্র নয় তাকে নম্র হতে বলছেন। আপনি গার্জেন হিসাবে যাদের বলছেন, আপনি নিশ্চয়ই বুঝতে পারছেন কাদের বলছেন। আমার শেষ অনুরোধ, আপনি চাকরিতে ঢোকার বয়স সীমা ৩০ পর্যন্ত এক্সটেন্ড করেছেন। এদের ফুল পেনশনের জন্য আপনি অন্ততপক্ষে ৩৩ থেকে কমিয়ে ৩০ বছর করুন। ২৮ বছর করলে খুবই ভাল হয়, তানাহলে ৩০ বছর করাই ভাল। এটা করলে প্রশাসন গতিশীল হবে। মূল কথা হল,

প্রশাসনের ক্ষেত্রে যে গতি থাকার দরকার ছিল সেই গতি নেই। আপনি অবশ্য হাল ছেড়ে দিয়েছেন। কিন্তু আপনার সঙ্গে যাঁরা রয়েছেন তাদের কথাটা ভেবেছেন? গতি কি করে হবে? আপনার মন্ত্রিসভায় একজন মন্ত্রী আছেন—আমি ব্যক্তিগত আক্রমণ করছি না—ফরওয়ার্ড ব্লকের ভক্তিবাবুকে মন্ত্রী করে রেখেছেন। আপনার বয়স হলেও আপনি গট্-গট্ করে হাঁটেন। কিন্তু লোকে তো জানে না, আপনার দুটো মাইক লাগে। কিন্তু ভক্তিবাবু প্রশ্নের উত্তর দিতে পারেন না। কাছে বসলে অন্য গন্ধ বেরোয়, অসুবিধাজনক। স্বভাবতই অনেক লোক আছেন, তাঁদের মন্ত্রী করুন, যোগ্য মন্ত্রী নিয়ে আসুন। সচল মন্ত্রী সভা করুন। আমি পদত্যাগ চাই না, আমি পরিবর্তন চাচ্ছি।

আমি কটাক্ষ করছি না, আমি বলছি, মানুষ অসুস্থ্য হতেই পারে।

(গোলমাল)

মাননীয় মুখ্যমন্ত্রী, আপনাকে বলছি, আপনি যে সুযোগ পেয়েছেন সেই সুবর্ণ সুযোগ আপনি হেলায় নষ্ট করেছেন। এখনও যে সুযোগ আছে তারমধ্যে আপনি প্রশাসনকে সচল, স্বচ্ছ, দুর্নীতিমুক্ত করুন যেটা আপনি চেয়েছিলেন। কি অবস্থা দেখুন—কেউ যদি পেনসন নিতে যায় তাহলে ড্রয়ার খুলে ঠকঠক করে ড্রয়ারে মাল রাখ তারপর পেনসনের কাগজপত্র নিয়ে যাও। তাহলে কি রকম প্রশাসন চলছে বুঝুন। ডানলপের ফাইল লেবার ডিপার্টমেন্টে না দিয়ে দিলেন অসীমবাবুকে, অসীমবাবু তা ড্রয়ারের মধ্যে রেখে দিলেন। অসীমবাবু ডানলপের কি জানেন? আমি বারবার আপনাকে বলেছি যে আপনি ডানলপ নিয়ে বসুন। ডানলপ খুলবে, খুলতে পারে। মনু ছাবরিয়া ডাকাত হতে পারে কিন্তু অনেক প্রজেক্ট আছে। ঐ মুখ্যমন্ত্রী চেয়ার থেকে আপনি যদি নেতৃত্ব না দেন তাহলে ডানলপ খুলবে না। আমরা চাই ডানলপ খুলুক। আমার নিজের কাছেও কিছু প্রজেক্ট আছে। স্পিকার মহাশয় ডানলপ নিয়ে আলোচনার অনুমতি দিয়েছেন, যে দিন সে আলোচনা হবে সেদিন সেটা বলব। পুনরায় তাই আপনাকে বলছি, ঐ মুখ্যমন্ত্রীর চেয়ার থেকে নেতৃত্ব দিয়ে আপনি যদি ত্রিপাক্ষিক বৈঠকের কথা ঘোষণা না করেন তাহলে আমাকে অনশন করতে হবে। আপনার বাড়ির সামনে করব না, আপনার অফিসের সামনে বসে আমরণ অনশন করব। আপনি নেতৃত্ব দিয়ে ত্রিপাক্ষিক চুক্তি এবং আলোচনার ব্যবস্থা করুন। এই বলে কাটমোশনগুলি সমর্থন করে এবং বাজেটের বিরোধিতা করে শেষ করছি।

[3-30—3-40 p.m.]

**শ্রী স্পিকার ঃ** সুব্রতবাবু, বুদ্ধদেববাবু জিজ্ঞাসা করছেন, আপনি কখন অনশন করবেন? আপনি তো প্রায় জেনেভায় চলে যান, সেখানে অনশন করবেন, না, এখানে

করবেন?

**শ্রী কৃপাসিন্ধু সাহা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি বক্তৃতা করার সময় এই হাউসের বর্ষীয়ান মন্ত্রী শ্রী ভক্তিভূষণ মন্ডল সম্পর্কে যে অরুচিকর, অশালীন, অশোভন মন্তব্য করলেন আমার মনে হয় এটা প্রসিডিংস থেকে বাদ দেওয়া উচিত।

**শ্রী গৌরীপদ দত্ত:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র (সাধারণ প্রশাসন) মন্ত্রী যে বাজেট প্রস্তাব রেখেছেন তা সম্পূর্ণ সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত কাটমোশনের বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, সুব্রতবাবু যেভাবে বক্তৃতা শুরু করেছিলেন, তার সেই শুরুটা শেষ পর্যন্ত ধরে রাখতে পারেননি। তিনি যে কথাগুলি বললেন তা শুনতে শুনতে আমার সেই কথা মনে হচ্ছিল যখন ধর্মের ব্যাখ্যা করার জন্য চৈতন্যদেব রামানন্দ রায়কে অনুরোধ করেন তখন তিনি নানানভাবে তার ব্যাখ্যা করছিলেন। তাতে মহাপ্রভু বলেন, "প্রভু কহে এহ বাহ্য আগে কহ আর।"

আমি সুব্রতবাবুকে বলব উনি যে সমস্ত কথা বললেন, এই যে অ্যাডমিনিস্ট্রেশন এবং তার যে সমস্যা সেইগুলি আরও একটু গভীরভাবে চিন্তা করতে অনুরোধ করব। কথা শুনে মনে হচ্ছে যে এখানে ওয়ার্ক কালচারের এমন অভাব হয়ে গিয়েছে যে ব্রিটিশদের আবার ফিরিয়ে আনলে—যেটা ওঁরা করার চেষ্টা করেছেন—অ্যাডমিনিস্ট্রেশনটা ভাল হত। আমাদের এই যে অ্যাডমিনিস্ট্রেটিভ সেট আপ এই অ্যাডমিনিস্ট্রেশনটা তৈরি করেছিল ব্রিটিশ তাদের নিজেদের স্বার্থে দেশকে শোষণ এবং শাসন করার জন্য। স্বাধীনতার ৫০ বছর পেরিয়ে গেছে, তারা যেভাবে দেশকে শাসন এবং শোষণ করতে চেয়েছিল, আপনারা কেন্দ্রে এবং রাজ্যে বহু দিন ছিলেন, তার মূল পরিবর্তন করার ভূমিকা আপনারা নেননি। ১৯৭০ সালে কেন্দ্রীয় সরকার অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিশন করেছিল। তখন তারা বলছে আগে ১০টি অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিশন করেছিল কেন্দ্রীয় সরকার, কিন্তু শাসন ব্যবস্থার মূল পরিকাঠামো মূল দৃষ্টিভঙ্গির কোনও পরিবর্তন হয়নি। আমাদের স্বাধীনতার পর একটা সমস্যা এসেছিল। দেশ শাসন করবে কারা? আমাদের মুখ্যমন্ত্রী দেশকে যেভাবে চালাতে চাইছেন তাতে তাঁর বক্তব্যের মধ্যে বলেছেন যে একটা পরিচ্ছন্ন প্রশাসন তৈরি করবেন। এই প্রতিশ্রুতি রক্ষার জন্য কি কি স্টেপ্স কি কি জিনিস আমাদের এই বামফ্রন্ট সরকার গ্রহণ করেছে বিচার করে দেখতে হবে। সেই সঙ্গে তিনি আর একটা কথা বলেছেন। আমরা জানি অ্যাডমিনিস্ট্রেশনে যে সমস্ত অসুবিধাগুলি রয়েছে, মানুষের যে মূল সমস্যাগুলি আছে, আমাদের রাজ্যের সীমিত রক্ষার মধ্যে মানুষের মৌলিক দুঃখ কষ্ট দূর করতে পারবে না। বিনম্র কর্মসূচির মাধ্যমে যে দুঃখ দারিদ্র আছে তার নিরাকরণ করবার চেষ্টা করব। অ্যাডমিনিস্ট্রেশন নিয়ে যখন

আলোচনা করব তখন আমাদের বিচার করতে হবে যে আমরা সেইভাবে পদক্ষেপগুলি নিচ্ছি কিনা। এই পদক্ষেপের প্রথম সমস্যা হচ্ছে যে কারা দেশকে শাসন করবে, নির্বাচিত প্রতিনিধি না ব্রিটিশ আমলের মতো অফিসার, তারা করবে। আপনারা অফিসারদের কথা বলেন। আমি স্মরণ করিয়ে দিতে চাই ১৯৪৭ সাল থেকে যে কথা বলে আসছেন যে আই.এ.এস. অফিসার তুলে দেওয়া হবে কিনা। তুলে দেন নি ১৯৪৭ সালে আছে আই. এ. এস সেন্ট্রাল কেডারে হবে। আপনারা সেটা তুলে দেবার চেষ্টা করেছিলেন। পশ্চিমবাংলা একটা অঙ্গ রাজ্য, তার পক্ষে সম্ভব নয়। আপনারা কেন্দ্র বার বার বলেন, আমরা বলি ইউনিয়ন আপনারা বলেন প্রভিন্স, আমরা বলি না আমরা বলি স্টেট। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসার আগে থেকে আমরা বলছি যে কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে একটা পরিষ্কার চিত্র করা উচিত। পশ্চিমবাংলায় আই. এ. এস-এর সংখ্যা হচ্ছে ২৯৭ জন সেখানে ডব্লু. বি. সি. এস-এর সংখ্যা হচ্ছে ১৭৬০ জন। কিছুদিন আগে আপনাদের রাজ্য ছিল সেখানে খবর নেবার চেষ্টা করেছিলাম। তামিলনাড়ুতে ৩০০ জন আই. এ. এস এবং স্টেট সারভিসে হচ্ছে ৬০০ জন। সুতরাং আমরা চেষ্টা করছি যদি অ্যাডমিনিস্ট্রেশনকে ঠিক করতে হয় তাহলে নির্ভর করতে হবে জেনারেল পলিশির উপর দৃষ্টিভঙ্গির উপর। আপনারা ক্ষমতা কেন্দ্রের কুক্ষিগত করে রাখতে চান। মুখ্যমন্ত্রী বলেছেন রাইটার্স বিল্ডিং থেকে দেশকে শাসন করব না, আমরা দেশের মানুষের প্রতি বিশ্বাস রেখে দেশকে শাসন করব। আপনারা ডিসিপ্লিন আনার কথা বলেছেন। ডিসিপ্লিন কি ইমপোজ করা যায়? মানুষের আত্মপ্রত্যয় আত্মমর্যাদা বাড়াবার চেষ্টা করেছি। সেই জন্য আমরা মূল্য দিয়েছি নির্বাচিত জন প্রতিনিধিদের। আমাদের এখানে অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিশন হয়েছে। সেই কমিশন বিনম্রভাবে বলেছেন অনেক রেকমেনডেশন করেছি কিন্তু সেই রেকমেনডেশন কার্যকার হতে পারেনি।

[3-40—3-50 p.m.]

We have worked within a framework with a very relatively narrow ambit আপনি এটা পড়ে দেখবেন তাতে কি বলছে এই যে ব্যবস্থাটা রয়েছে "The Committee has also no illusion that its suggestions regarding administrative reforms even if accepted and implemented in full"—it will be very very difficult for the State to implement it. কিন্তু তা সত্ত্বেও তারা কয়েকটি মূল্যবান যে সমস্ত কথা বলেছেন, আপনার আলোচনায় সেগুলো এলে বাধিত হতাম। যে সমস্ত অ্যাডমিনিস্ট্রেশন চলে এবং তার ফিনান্সিয়াল রিলেশন সেন্টার-স্টেটের ওপরে—আপনারা তো বহুদিন ইউনিয়ন গভর্নমেন্টে ছিলেন আপনাদের কি প্রস্তাবনা ছিল? রাজ্য থেকে যে অর্থ সংগৃহীত হবে তার ৭০-৭৫ ভাগ এখানে ব্যবহৃত হবে।

কিন্তু এখন যা হচ্ছে, কেন্দ্র ৭০-৭৫ ভাগ নিয়ে যাচ্ছে, আর আমরা ২৫-৩০ ভাগ পাচ্ছি। তাহলে বলুন, কিভাবে অ্যাডমিনিস্ট্রেশনটাকে ভাল দিকে নিয়ে যাবেন? আইএএস ক্যাডার কে দিচ্ছে—প্রেসিডেন্ট তাদের অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছেন। তাদের যে লয়্যালটি, তাদের যে ট্রেনিং দেওয়া হয় সেসব সম্পূর্ণ ব্রিটিশ কায়দাতে চলছে। সেজন্য তাদের লয়্যালটি থাকছে না। পশ্চিমবঙ্গে ডব্লু. বি. সি. এস-দের যে ট্রেনিং হয়, অন্য স্টেটে যে ট্রেনিংয়ের ব্যবস্থা আছে, তার সঙ্গে আমাদের ট্রেনিংয়ের তফাৎ আছে। আমি দেখেছি, ট্রেনিংয়ের মধ্যে যাঁরা লিগ্যাল এক্সপার্টাইজ আছেন, তাঁরা সেইভাবে নেই। আমি পশ্চিমবঙ্গ অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রেনিং ইনস্টিটিউটে দেখেছি কি ভাবে পড়ানো হয়। অত্যন্ত মেকানিক্যালভাবে পড়ানো হচ্ছে। আমরা চাইছি মানুষের সঙ্গে সংযোগ রেখে যাতে ট্রেনিং দেওয়া যায়। আমরা যেন সেইভাবে নিয়ে যেতে পারি, যাতে আমাদের ফিনান্সিয়াল রিসোর্সকে সুবিধাজনকভাবে কাজে লাগাতে পারি। আর এটা করতে পারলে অ্যাডমিনিস্ট্রেশনকে আরও এগিয়ে নিয়ে যাওয়া যাবে। পশ্চিমবঙ্গ সরকারের মূল কথা ছিল ডিভলিউশন অফ পাওয়ার। আমরা চাইছি ক্ষমতার বিকেন্দ্রীকরণ হোক, যেকথা শুনলে আপনাদের চিত্ত বিকার হয়। আমরা মানুষের হাতে ক্ষমতা তুলে দিতে চাইছি। মানুষের হাতে ক্ষমতা দেওয়ার পথ হচ্ছে ত্রিস্তর পঞ্চায়েত। এখন তা চতুর্থ স্তর হয়ে গেছে। এটা একটা অভূতপূর্ব এক্সপেরিমেন্ট। আমাদের যে ট্রাডিশনাল অ্যাডমিনিস্ট্রেশন, যেমন পুলিশ, জুডিশিয়ারি, স্বাস্থ্য ইত্যাদি বিভাগ আছে, তার সঙ্গে যারা জনগণের প্রতিনিধি হয়ে আসছেন, তাঁরা কিভাবে অ্যাডমিনিস্ট্রেশনকে পাবেন? কিভাবে তাঁরা এইসব বিভাগকে পাবেন? এই যে পঞ্চায়েত তৈরি হয়েছে, আপনারা আইন পাশ করেছিলেন '৫৬ সালে। ১৯৫৭ সালে বলবন্ত রাও কমিশন কি বলেছিলেন—পঞ্চায়েতে কোনও রেগুলেটরি পাওয়ার থাকবে না। পঞ্চায়েত হবে ওনলি এ ডেভেলপমেন্টাল এজেন্সী। ১৯৭৮ সালে যখন অশোক মেহেতা কমিশন হয়েছিল, তাঁদের রিপোর্টে বলা হয়েছিল, পঞ্চায়েত উইল বি ওনলি এ ডেভেলপমেন্টাল এজেন্সী। আমরা চাইছি পঞ্চায়েতের হাতে আরও ক্ষমতা দিতে হবে। প্লানিংটা নীচের থেকে উঠে আসবে। নীচের থেকে যদি ক্ষমতা উঠে আসতে হয় তাহলে পঞ্চায়েতে যাঁরা নির্বাচিত হচ্ছেন—সেখানে আপনাদের দলের হতে পারে, আমাদের দলেরও হতে পারে—তাঁদের হাতে ক্ষমতা দিতে হবে। অশোক মিত্র কমিশনের যে অ্যাডমিনিস্ট্রেটিভ রিপোর্ট রয়েছে, তাতে বলেছেন প্লানিং ডিপার্টমেন্ট এবং প্লানিং বোর্ডের কথা। আপনাদের অবগতির জন্য বলছি, সেই চেষ্টাটা করা হয়েছে। আজকে প্লানিং বোর্ড থেকে প্রত্যেকটি দপ্তরে কি খরচ হবে, তাদের কি অ্যালোকেশন হবে তা প্লানিং বোর্ডের সঙ্গে আলোচনা করে, প্লানিং ডিপার্টমেন্টের সঙ্গে আলোচনা করে ঠিক করে নিতে হবে। প্লানিং বোর্ডকে নির্দ্দিষ্টভাবে দায়িত্ব দেওয়া আছে। কাউকে বাণিজ্য, কাউকে স্বাস্থ্য, কাউকে এগ্রিকালচার এই রকমভাবে দায়িত্ব দেওয়া

হয়েছে। সেই রকমভাবে ডিস্ট্রিক্টে প্লানিং কমিটি থেকে ভাগ করে দেওয়া হয়েছে। ডিস্ট্রিক্ট প্লানিং কমিটির মাধ্যমে ডেভেলপমেন্ট এজেন্সীতে যাবে—শতকরা ৫০ ভাগ ডিস্ট্রিক্টে চলে যাবে। আপনি এখানে দেখবেন যে, প্রত্যেক ডিপার্টমেন্ট যে টাকা পাচ্ছে সেই টাকাটা ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির সঙ্গে যোগ করে দেওয়া হয়, তবেই ডিপার্টমেন্ট টাকাটা খরচ করতে পারবে। কিন্তু দ্যাট সুড বি প্রসেসড্ থ্রু ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি। আমরা ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি করেই সন্তুষ্ট হয়নি। এই প্ল্যানিংটা নিচের থেকে আসা চাই। যতই বিজ্ঞানী এবং পন্ডিতেরা অনেক কিছু বলে থাকুন না কেন, নিচের তলার মানুষের চাহিদা, নিচের জগতের কিছু নিরীক্ষন চালাতে হবে কিন্তু তবুও আমরা দেখছি মানুষ অনেক ক্ষেত্রে ভুলভাবে চলে যাচ্ছে, সেটাকে প্রতিরোধ করতে হলে নিচের তলার মানুষের ব্যবস্থা বিচার করতে হবে। আমাদের যে সম্পদ আছে সেটাকে চিহ্নিত করেই তবে করতে হবে। তার জন্য প্রতিষ্ঠান আছে, তাদের ব্যবস্থা করতে হবে। সেইজন্য বলছি যে, গ্রাম সভা তার নিচে গ্রাম সংসদ, যেখানে বুথ ওয়াইজ সমস্ত ভোট হয়, সেটাকে সুষ্ঠভাবে বিশ্লেষণ করতে হলে, চিহ্নিত করে কিভাবে সেটাকে ব্যবহার করতে পারব দেখতে হবে। গ্রাম পঞ্চায়েত থেকে যে দাবি আসছে, সেটা আসছে পঞ্চায়েত সমিতিতে, পঞ্চায়েত সমিতির থেকে আসছে জেলা পরিষদে। জেলা পরিষদের মাধ্যমে প্ল্যানিং ডেভেলপমেন্ট এবং প্ল্যানিং বোর্ডের কাছে যাচ্ছে। আমরা চাইছি এটাকে আরও সক্রিয় এবং সজীব করতে। ডিপার্টমেন্টে যারা প্রশাসনে রয়েছেন তারা এখানে কেউ বিদেশ থেকে আসেননি বা ইংরেজ নন। আমাদেরই বাড়ির ছেলে, আমাদেরই কেউ একজন। আমাদের এই পঞ্চায়েত সমিতিতে যে পরীক্ষামূলক কাজ চলছে সেটা অভুতপূর্ব একথা বিশ্বের প্রতিটি লোক বলেছেন। দীর্ঘদিন ধরে যে, একটা কেন্দ্রীয় সরকারের কুক্ষিগত করে চালানোর প্রবণতা চালিয়ে এসেছে, আমরা সেটাকে সাধারণ মানুষের জায়গায় নিয়ে এসে, তাদেরকে পার্টিসিপেটারি ফাংশনিংয়ের সুযোগ করে দিয়ে একটা গঠনমূলক ফাংশন, যার ব্যাপারে আপনাদেরও এগিয়ে আসা উচিত, সেটা করার চেষ্টা করছি। প্রশাসন যে জায়গায় রয়েছে, সেখানে ভিজিলেন্সের ক্ষেত্রে ডিসিপ্লিনের কথা বলেছেন, সেই ব্যাপারে বলছি যে, কোন কোন জায়গায় ডিসিপ্লিনের ত্রুটি আছে। সারা পশ্চিমবঙ্গ তো ভারতবর্ষের বাইরে নয়। সারা ভারতবর্ষে যে অবক্ষয়, মূল্যবোধ কমে আসছে সেখানে একটা রাজ্যের মূল্যবোধ কিছুতেই রাখা যাবে না। তবুও আমরা মানুষকে সচেতন করতে চাইছি। মানুষকে ছড়ি দেখিয়ে হুকুম করে কাজ না করিয়ে তাকে যে দেশপ্রেমিক হতে হবে সেই উপলব্ধিটা আমরা করাতে চাইছি। এবং তার মধ্যে দিয়েই কাজ করতে পারব এই জিনিসটা আমরা করতে চাইছি। সেখানে আপনারা বলছেন কিভাবে সেটা হবে। সেটাকে করতে গেলে আমাদের যে আর্থিক ত্রুটি আছে, সেই আর্থিক ত্রুটিগুলোকে কভার করতে হবে এবং আমরা সেটা করতে চাইছি। সেখানে কিভাবে অর্থ

দিচ্ছে এবং সেই টাকা কিভাবে বাজেট থেকে আমাদের উন্নয়ন খাতে বরাদ্দ করা হচ্ছে সেসব জানবার জন্যে জনপ্রতিনিধিদের সঙ্গে একটা সংযোগ করা হয়েছে। সেখানে প্রত্যেকটি বিষয়ের জন্য বা দপ্তরের জন্য একটা করে সাবজেক্ট কমিটি করে দিয়েছেন। আগে ট্রাডিশনাল যে কমিটি ছিল সেগুলো তো রাখা হয়েছে। এছাড়া সাবজেক্ট কমিটি করা হয়েছে বিভিন্ন দপ্তরকে নিয়ে। আপনিও তো পি. এ কমিটির আগে চেয়ারম্যান ছিলেন। আমরা যে অর্থ দিচ্ছি আপনি তো জানেন। যে অর্থ ডিপার্টমেন্টকে দেওয়া হচ্ছে, তার যে বাজেট তৈরি হচ্ছে, তার একটা প্রি বাজেট স্কুটিনি আমরা করে দিচ্ছি। সেখানে প্রত্যেকটি দল থেকেই সদস্যরা রয়েছেন। সাবজেক্ট কমিটি প্রত্যিকটি জায়গায় ঘুরে কি কাজ হচ্ছে আর কি হচ্ছে না সেটা দেখছে। সেখানে পাবলিক ইনভল্‌ভমেন্টের দায়িত্ব দেওয়া হচ্ছে। প্রত্যেকটি দপ্তরের জন্য যে সাবজেক্ট কমিটি করা হয়েছে, তাতে সদস্য বিভিন্ন জায়গায় ঘুরে রিপোর্ট দেবে। সেই রিপোর্ট অনুযায়ী রাজ্য সরকার দায়িত্ব নেবেন। বিভিন্ন রাজ্যের থেকে লোক এসে জিজ্ঞাসা করেছে যে, আপনারা কিভাবে সাবজেক্ট কমিটিতে কাজ চালাচ্ছেন। আমরা জানি আপনারা এই জিনিস চাইছেন না। আপনারা চাইছেন না যে পঞ্চায়েত থাকুক। আপনারা চাইছেন যে, পঞ্চায়েত যাতে কাজ করতে না পারে তাহলে কেবলমাত্র আপনাদের হাতেই ক্ষমতা থাকবে, সাধারণ মানুষের হাতে আর যাবে না। আপনারা ল এ্যান্ড অর্ডারের কথা বললেন—আজকে প্রত্যেকটি থানাতে থানা কমিটি করা হয়েছে। সেখানে মানুষের অভাব-অভিযোগের কথা বলা হয়। এবং জেলা স্তরেও কিভাবে মানুষ তার অভাব অভিযোগের কথা বলতে পারে তারজন্য গ্রিভেন্স সেল করা হয়েছে।

[3-50—4-00 p.m.]

আপনারা দেখবেন, যে পুস্তিকা আপনাদের কাছে চলে গেছে, সেখানে দেখবেন বিভিন্ন জায়গায় কত গ্রিভান্স আছে। সেইগুলি রিড্রাসেস করার চেষ্টা হচ্ছে। দরিদ্র মানুষ যারা বিভিন্ন জায়গায় বিচার পাচ্ছে না, আমরা সেইজন্য বিচার কেন্দ্রকে আরও বিকেন্দ্রীকরণ করে ব্লক স্তরে নিয়ে যাওয়ার চেষ্টা করছি যাতে সাধারণ মানুষ আইনের সুযোগ পায়। আমরা চেষ্টা করছি সংগঠনের মাধ্যমে লিগ্যাল এইড যাতে তারা পায় এবং তার দ্বারা এগিয়ে যেতে পারে। আপনারা ভিজিলেন্স কমিশনের রিপোর্ট দেখেছেন, এখানে প্লেস করাও হয়েছে, সেখানে এই ভিজিলেন্স কমিশনের মাধ্যমে যেগুলি ইনডিসিপ্লিন আছে, আমরা এটুকু বলতে পারি যা ইরেগুলারিটি আছে, সেই ব্যাপারে ভিজিলেন্স কমিশনকে আরও অ্যাকটিভিটিস করা যেতে পারে, আমরা নিশ্চয় এই ব্যাপারে আরও বেশি তৎপর হব। যারা দোষী তাদেরকে আমরা ধরার চেষ্টা করছি, তারা যেন বিনা বিচারে বেরিয়ে যেতে না পারে। আমরা চাইছি রেগুলেটরি ফ্যাংশন অন দি জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন

এটা তো একদিনে পাওয়া যাবে না। আমরা চাইছি, নিচের স্তর থেকে এটা হোক। আমরা যে প্লানিং এর কথা বলছি মানুষকে সঙ্গে নিয়ে, সাম্প্রতিককালে আমাদের যে প্রতিষ্ঠানগুলি আছে, সেইগুলি দেখুক যে কাজগুলি আমরা করার চেষ্টা করছি, তার সঙ্গে সঙ্গে যাতে এক্সপার্টাইজ পাওয়া যায় সেটাও আমরা দেখছি অর্থাৎ রেগুলেটরি ফ্যাংশন যাতে থাকে আমরা তার চেষ্টা করছি। কাজেই যেটা আপনি বললেন, আজকে সমস্যা হচ্ছে দৃষ্টিভঙ্গি নিয়ে। আমরা উপর থেকে শাসন করব কিনা, সমস্যা হচ্ছে আমরা সমস্ত ক্ষমতাকে কুক্ষিগত করে কেন্দ্রীভূত করে ছড়ি ঘোরাব কি না? আমরা চেষ্টা করছি, মাননীয় মুখ্যমন্ত্রীও এই ব্যাপারে বলেছেন, এই সমস্ত শাসনের দৃষ্টি হচ্ছে পার্টিসিপেটরি ডেমোক্রেসি উপর নির্ভর করে আমরা মানুষকে সঙ্গে নিয়ে তাদের বিশ্বাস তাদের আত্মমর্যাদাবোধ, তার মাধ্যমে আমরা চাইছি, আমাদের দেশ আরও বেশি সমৃদ্ধ হোক। সেইজন্য বলছি আপনারা প্রত্যেক জাগাতে সাবজেক্ট কমিটিগুলির রিপোর্ট-এ দেখবেন, এখানে বিরোধী দলের সদস্যরা তারা যখন ঠান্ডা মাথায় আলোচনা করেন, প্রত্যেকটি রিপোর্টই আমাদের ইউনানিমাস হয়েছে। এবং প্রত্যেকটি রিপোর্ট তারা অন প্রিন্সিপাল গ্রহণ করেন। অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিশন হয়েছে তারা যেটা বলেছেন, সরকার যেগুলি গ্রহণ করেছেন, সেইগুলি জানিয়ে দিয়েছেন আর যেগুলি গ্রহণ করতে পারেননি সেইগুলিও তারা জানিয়ে দিয়েছেন। এখানে হোম পার-এর যে বাজেট প্লেস করা হচ্ছে, তার টাকার পরিমাণ অনেক কম। হোম পার এর যে পরিমাণ দায়িত্ব আছে, যে পরিমাণ সার্ভিস আমরা চাইছি, সেইভাবে টাকা দেওয়া হয়নি। আমি তো আশা করব এটা তো তারা সমর্থন করবেন এবং কাট মোশন যা বিরোধিরা দিয়েছেন, সেইগুলির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করলাম।

**মহঃ সোহরাব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রবীণ মুখ্যমন্ত্রী ১৮।১৯ নম্বর খাতে যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং যে কাটমোশন আনা হয়েছে সেইগুলিকে সমর্থন করছি। এবং মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই তিনি দীর্ঘ ২২ বছর ধরে মুখ্যমন্ত্রী আছেন তার অনেক বয়স হয়েছে, আমি তাকে অনুরোধ করছি টু আক্সহিজ কনসেন্স এই দীর্ঘ ২২ বছরে হোয়েদার দেয়ার ইজ এনি কোয়ালিটেটিভ ইমপ্রুভমেন্ট ইন দি অ্যাডমিনিস্ট্রেটিভ সেট আপ অফ ওয়েস্ট বেঙ্গল। এটা আমি তার কাছে অনুরোধ করছি নিশ্চয় তার কাছে এই ব্যাপারে উত্তর পাব। যে অ্যাডমিনিস্ট্রেটিভ সেট আপ হয়ে গেছে তার কোনও কোয়ালিটেটিভ ইমপ্রুভমেন্ট হয়েছে কিনা? স্যার, এই ২২ বছরের মধ্যে জনগণের যে আশা-আকাঙ্খা ছিল সাধারণ মানুষের যে আশা-আকাঙ্খা ছিল প্রশাসন নিয়ে তার সঙ্গে সঙ্গতিপূর্ণ নয়। মানুষ কি আশা করে সাধারণ প্রশাসনের কাছে। দুর্নীতিমুক্ত প্রশাসন হবে, নিরপেক্ষ প্রশাসন হবে, সামাজিক ন্যায়বোধে উদ্বুদ্ধ প্রশাসন হবে। মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, তার প্রশাসন এইদিকে গিয়েছে

না উল্টো দিকে গিয়েছে? আমি তাকে বলতে চাই, ঠিক তার উল্টো হয়েছে। আজকে তিনি বলছেন, '২২ বছর পরে দুর্নীতিমুক্ত করতে হবে।

তার মানে আজকে এই বাইশ বৎসর ধরে আপনারা এখানে দুর্নীতিভরা প্রশাসন, ঘুন ধরা প্রশাসন, পক্ষপাতদুষ্ট প্রশাসন তৈরি করেছেন। আজকে প্রতি রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি। সে পুলিশ দপ্তরই হোক, খাদ্য দপ্তরই হোক, ল্যান্ড রেভিনিউ দপ্তরই হোক বা শিক্ষা দপ্তরই হোক, যেখানেই যান না কেন, পয়সা ছাড়া কোনও কাজ হচেছ না। এমনকি শিক্ষকদের পেনশন পেতে গেলেও পয়সা দিতে হচ্ছে। আজকে সাধারণ প্রশাসনের যারা কর্মচারী তাদের ঘুষ না দিলে কোনও কাজ হচ্ছে না। আজকে মানুষ কি চায়, মিনিমাম গ্যারান্টি অফ ডেমোক্রেসি অ্যান্ড মিনিমাম গ্যারান্টি অফ নিউট্রালিটি ইন দি স্ফিয়ার অফ অ্যাডমিনিস্ট্রেশন কিন্তু এটা হচ্ছে না। নিউট্রালিটির কোনও প্রশ্ন নেই। আজকে গ্রাম পঞ্চায়েত থেকে জেলা পরিষদ প্রতিটি জায়গায় পাকাপোক্ত দলবাজি এবং বিভিন্ন দপ্তরকে আপনারা দলের করায়ত্ত করেছেন। একটু আগে গৌরীপদবাবু বক্তৃতা দেওয়ার সময় বললেন, গ্রাম-পঞ্চায়েত, পঞ্চায়েত সমস্ত জায়গায় মানুষকে ক্ষমতা দেওয়া হয়েছে। কিন্তু আজকে আমরা দেখতে পাচ্ছি আপনারা ক্ষমতার অপব্যবহার করছেন, দলবাজি করা হচ্ছে। আজকে বি. ডি. ও কেবলমাত্র গ্রাম পঞ্চায়েতের ক্লার্ক, আজকে এস. ডি. ও পঞ্চায়েত সমিতির ডিগনিফায়েড ক্লার্ক, আজকে ডি. এমের কোনও ক্ষমতা নেই, ঠুঁটো জগন্নাথ করে রেখেছেন। জেলা পরিষদের সভাধিপতির সঙ্গে বসে তাকে কাজ করতে হবে। কোনও গ্রাম পঞ্চায়েতের প্রধান যদি কংগ্রেসের থাকে, তার বিরুদ্ধে মামলা করা তাকে কি করে বেকায়দায় ফেলা যায় তার চেষ্টা করা, কি করে কম টাকা দেওয়া যায় তার ছক কষা। আমরা দেখতে পাচ্ছি এই অবস্থার মধ্যে দাঁড়িয়েও কোনও অফিসার যদি আপনাদের কথা না শোনেন তাহলে তাকে দুই মাসের মধ্যে, বা পাঁচ মাসের মধ্যে ট্রান্সফার করে দেওয়া হচ্ছে। শিক্ষাদপ্তরে আজকে এটা অনেক বেশি প্রতিফলিত হয়েছে। প্রাইমারী কাউন্সিলে এখনো পর্যন্ত কোনও ইলেকশন হয়নি, আপনারা এড-হক কমিটি করে প্রাইমারী কাউন্সিলগুলো চালাচ্ছেন। শিক্ষক নিয়োগ করার জন্য যে প্যানেল আপনারা করেছেন সুপ্রীম কোর্টের রায়ে সেই প্যানেল ক্যানসেল হয়ে গেছে। সেই প্যানেল তৈরি করার ক্ষেত্রে চরম দলবাজি করা হয়েছে। অন্যান্য জেলাতেও এই রকম ঘটনা ঘটেছে। মেদিনীপুর জেলায় শিক্ষক নিয়োগের ব্যাপারে যে দলবাজি করা হয়েছে তা বিভিন্ন খবরের কাগজে বেরিয়েছে। আমরা কিছুদিন আগে দেখলাম মুর্শিদাবাদের ডি. আই দিব্যগোপাল ঘটক—ভদ্রলোক, ইয়ংম্যান, সে আপনাদের কথা না শোনার জন্য তাকে বারাসাতে ট্রান্সফার করা হল। সি. পি. এমের শিক্ষক এবং সংগঠনের বিরুদ্ধে লাগার জন্য তাকে কিছুদিনের মধ্যে আবার ব্যারাকপুরে ট্রান্সফার করা হল। ব্যারাকপুর থেকে তাকে আবার বিকাশভবনে ট্রান্সফার করা হল এবং ক্লার্ক-এর পজিশন দেওয়া হল।

কোনও ভদ্রলোক যদি আপনাদের কথা না শোনেন, তাহলে তাকে এইভাবে ট্রান্সফার করা হয় এবং এইভাবে বিভিন্ন দপ্তরেও ট্রান্সফার করা হচ্ছে। আমরা দেখতে পাচ্ছি জুনিয়ার হাইস্কুলগুলো রেকগনিশনের ক্ষেত্রে দশ, বারো বছর ধরে চেষ্টা করছে, কিন্তু সেখানে আপনাদের দলের লোক নেই বলে তাদের রেকগনিশন দেওয়া হচ্ছে না।

[4-00—4-10 p.m.]

আমার এলাকায় গত বার একটা হাইস্কুল হ'ল। কয়েকদিন আগে জেলায় বড় বড় অফিসার গিয়েছিল মিটিঙ করতে, আমিও ছিলাম। তারা বলেছিল, ঘর নেই, বাড়ি নেই, মাস্টার নেই, ছাত্র নেই, এটা হাই স্কুল? হাড়োয়া জুনিয়ার হাইস্কুল। এখন সাজাপুর জুনিয়ার হাইস্কুল হাই স্কুল হয়ে গেল। অথচ বড় বড় স্কুল আছে পাশাপাশি, সেইগুলো হচ্ছে না। হায়ার সেকেন্ডারি স্কুলের ক্ষেত্রেও দলবাজী হচ্ছে। প্রিন্সিপালের ক্ষেত্রে কলেজে আপনাদের মন মতো কমিটি আছে। আমার জঙ্গীপুর কলেজে দু-তিনজন প্রিন্সিপাল গিয়েছিল, কিন্তু তাদের যোগদান করতে দেওয়া হ'ল না—যেহেতু সি. পি. এম. এর নির্বাচিত। কয়েকদিন আগে সুব্রতবাবু বলেছিলেন, কলকাতা ইউনির্ভাসিটির দলবাজিতে প্রো-ভাইস চ্যান্সেলরের পদে সুরভি দেবীকে নিয়ে গেলেন। নিয়ে গেলেন কেবলমাত্র দলবাজি করার জন্য। সমস্ত স্তরেই এমনকি হচ্ছে।

গতবার খুব ঢাকঢোল পিটিয়ে স্কুল সার্ভিস কমিশন গঠন করেছিলেন। বুকে হাত দিয়ে বলুন তো, সেখানে সেন্ট্রাল কাউন্সিল থেকে আরম্ভ করে রিজিওনাল কাউন্সিল পর্যন্ত সদস্যরা সি. পি. এম. নন এরকম আছে কি? সেখানে কি অন্য কোনও যোগ্য লোক ছিল না? সেখানে একজন সি. পি. আই.-এর, একজন আর এস. পি.-র একজন ফরোয়ার্ড ব্লকের, বাকি সব সি. পি. এম. এর। শিক্ষাতেই যদি এরকম দলবাজি করতে পারেন, তাহলে অন্যান্য দপ্তরে কি ভাবে কি করছেন, সবাই তা বুঝতে পারছে।

তাই মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে বলতে চাই—এই জিনিসগুলো চিন্তা করতে হবে। আপনি বহুদিন ধরে আছেন, ব্যক্তিগতভাবে বেশীরভাগ মানুষই হয়ত আপনাকে শ্রদ্ধা করে, কিন্তু যে ভাবে প্রসাসন চালাচ্ছেন, তাতে সেখানে ঘুন ধরে যাচ্ছে বিভিন্ন দপ্তরে ঘুঘুর বাসা হয়ে যাচ্ছে। এইগুলো চিন্তা করতে হবে।

মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আর একটা দিকে যেতে চাইছি। আজকে প্রশাসনে ডিভিশনাল কমিশনার বলে একটা পদ আছে। আমি জানি না এই শ্বেতহস্তি কেন পুষছেন, কি তাদের কাজ। জেলাতে ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনে ডি. এম. দপ্তর যাতে ঠিকভাবে চলে, সেটা দেখা উচিত। স্যার, আজকে আমরা বিভিন্ন জায়গায় দেখতে পাচ্ছি আই. এ. এস.-দের সঙ্গে আই. পি. এস.-দের দ্বন্দ্ব লাগছে। টেকনোক্রাটদের সঙ্গে

ব্যুরোক্রাটদের ঝগড়া লাগছে। ডি. এম. এবং এস. পি.-দের মধ্যে ঝগড়া লাগছে কে বড় কে ছোট। এটা কংগ্রেস সি. পি. এম.-এর ঝগড়া নয়। ঝগড়া হচ্ছে আই. এ. এস. আই. পি. এস-দের মধ্যে, ডি. এম. এস. পি.-দের সি. সি. আর লিখবে না এস. পি., ডি. এম. এর এইভাবে প্রশাসন চলছে। এইগুলো দেখবেন।

স্যার, অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি, ডঃ অশোক মিত্রের নেতৃত্বে যেটা হয়েছে, তারা বলছে, আজকে সমস্ত দপ্তরগুলোর মধ্যে কো-অর্ডিনেশন দরকার। জেলায় যেসব দপ্তর আছে, সেইগুলোর কো-অর্ডিনেশন করতে হবে ডি. এম. কে। সাব-ডিভিসনে করবেন এস. ডি. ও.। ব্লক লেভেলে যে সমস্ত দপ্তর আছে, সেখানে করবেন বি. ডি. ও. কিন্তু এই কো-অর্ডিনেশন ঠিকমতো হচ্ছে না। কোনও সমন্বয় সাধন হচ্ছে না। তাই আমার মনে হয় আর একটা দপ্তর খুলুন—ডিপার্টমেন্ট অফ্ কো-অর্ডিনেশন অ্যান্ড ইমপ্লিমেন্টেশন এবং সেটা আপনার হাতে রাখুন—কি ভাবে বিভিন্ন দপ্তরের মধ্যে কো-অর্ডিনেশন করতে হবে, সেখানে ইমপ্লিমেন্টেশন কি ভাবে হবে।

আজকে কাগজে দেখছি—সেন্ট্রাল থেকে উন্নয়নের জন্য টাকা-পয়সা আসছে। এদিকে বলছেন কেন্দ্র টাকা দেয় না, কিন্তু বিভিন্ন উন্নয়নমূলক যেসব কাজ রয়েছে, সেইগুলো আপনারা করতে পারছেন না। আপনি দেখছেন যে, লাস্ট দিন ফিনান্সিয়াল যে ইয়ার শেষ হল, সেই দিন টাকার জন্য সমস্ত দপ্তর ফিনান্স দপ্তরে ঘোরাঘুরি করেছে। সেইজন্য অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিশন এর যে বক্তব্য সেটা আমি তুলে ধরছি এবং সেটা করা উচিত এবং আজকে সব জায়গাতেই ফিনান্স দপ্তর নাক গলাচ্ছে। অন্যান্য দপ্তরের যে বরাদ্দ টাকা, তা তারা দিচ্ছে না। once the budgat has been passed and the Appropriation Bill signed by the Governor, the general procedure should be that the amount voted for an individual Department will be released in four quarterly instalments. স্যার, এটা হচ্ছে না। তাই আজকে ক্ষিতীবাবু তাঁকে ঘুরতে হচ্ছে। আজকে বীরেন মৈত্র বলছেন যে, ৪ ভাগের ১ ভাগ টাকা পেয়েছেন। ৩ ভাগ টাকা পাননি। এইভাবে যদি ফিনান্স ডিপার্টমেন্ট হস্তক্ষেপ করেন, তাহলে কি করে উন্নয়নমূলক কাজ হবে? স্যার, তাই মুখ্যমন্ত্রীকে এইকথাই বলছি যে, এই জিনিসগুলি নিয়ে ভাবতে হবে। আজকে উনি বলছেন যে, যারা কর্মচারী, তাদের কালচার নেই, ডিসিপ্লিন নেই। উনি মাঝে মাঝেই বলেন যে, কাদের বলব? তার মানে উনি স্বীকার করে নিচ্ছেন যে, এই জিনিস হচ্ছে। সেইজন্য আমি আবার ডঃ অশোক মিত্র কমিশন যে কথা বলেছেন, সেটা বলে আমার বক্তব্য শেষ করব A system and the quality of his performance are determined not so much by Rules and Codes but by the sense of Commitment on the part of

those who are involved in it. আজকে এখানে কেবলমাত্র কর্মচারী নয়, আজকে যারা ইন দিস সিস্টেম মন্ত্রী থেকে আরম্ভ করে তাদের যদি কমিটমেন্ট না থাকে, তারা কি করতে চান, তাদের নীতি এবং কাজের মধ্যে যদি ফারাক থাকে, সমন্বয় না থাকে, তাহলে কিছুতেই প্রশাসনকে দুর্নীতিমুক্ত, নিরপেক্ষ করা যাবে না। স্বচ্ছ করা যাবে না। তাই যেহেতু এই জিনিসগুলি এই প্রশাসনের মধ্যে নেই, তাই আমি মুখ্যমন্ত্রী যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন, তার বিরোধিতা করে, আমাদের আনা কাটমোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10—4-20 p.m.]

**শ্রী জয়ন্ত বিশ্বাস** : মাননীয় চেয়ারম্যান স্যার, বিরোধী পক্ষ থেকে দুজন বক্তার বক্তব্য শুনলাম। একজন হচ্ছে ৭০ ছুঁই ছুঁই, আর একজন হচ্ছেন ৬০ এর কাছাকাছি ওদের কি বলে সম্বোধন করব ওরে সবুজ, ওরে অবুঝ, ওরে আমার কাঁচা এই করে সম্বোধন করতে হয়। মাননীয় চেয়ারম্যান স্যার, ভারতবর্ষ হচ্ছে একটা ফেডারেল রাষ্ট্র। এই ফেডারেল রাষ্ট্রকাঠামোর ভিতর দিয়ে এখানে প্রশাসনিক স্তরের আমূল পরিবর্তন আনা যায় কিনা ভাবতে হবে। একটা র‍্যাডিক্যাল চেঞ্জ আনা যায় কিনা ভাবতে হবে। এই ব্যবস্থার কিছু পরিবর্তন করার জন্য যখন ডঃ অশোক মিত্র মহাশয় মন্ত্রী ছিলেন, তখন সমস্ত দেশ জুড়ে একটা আন্দোলন শুরু করেছিলেন, যেটা অন্যান্য রাজ্যেও হয়েছিল, যে কেন্দ্র রাজ্যের আর্থিক ক্ষেত্রে পুনর্বিন্যাস ঘটাতে হবে। সু-শাসন ব্যবস্থার মধ্যে কাজ করতে হবে। মৌলিক পরিবর্তন হয়নি। যদিও পরিমাণগত পরিবর্তন ঘটেছে। অশোক মিত্র কমিশনের যে রিপোর্ট সেই রিপোর্ট অধিকাংশই কার্যকর হয়েছে। তার ফলে প্রশাসন উপকৃত হয়েছে। আমার প্রথম বক্তব্য হচ্ছে যে আরেকটা প্রশাসনিক সংস্কার কমিটি গঠন করা হোক। প্রশাসনে গতিশীলতা আনার জন্য প্রত্যাশিত যে জায়গা আমরা সেখানে পৌছতে পারি নি। একটা ডাইনোসর ব্যবস্থা। সচিবালয় থেকে ব্লক স্তর পর্যন্ত একটা ডাইনোসর ব্যবস্থা, একে গতিশীল করা এত সহজ নয়। কিভাবে একে আরও গতিশীল করা যায় সেজন্য আমি মুখ্যমন্ত্রীকে ভেবে দেখতে অনুরোধ করব। আরেকটা প্রশাসনিক সংস্কার কমিটি গঠন করা হোক। দু-নম্বর হচ্ছে প্রশাসনে যে প্রশাসনকে গতিশীল করার জন্য এটা সঙ্গত কারণেই জেলা এবং মহকুমাকে ভাগ করা হয়েছে। সাতটা নতুন মহকুমা হয়েছে। অশোক মিত্র কমিশন রিপোর্ট দিয়েছিলেন যে আজকে প্রশাসনকে ত্বরান্বিত করতে, গতিশীল করতে গেলে মহকুমাকে ভাগ করতে হবে এবং মহকুমাকে ভাগ করা হয়েছে। আমি যে কথা বলব মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে যে এখনও কিন্তু ৭টি মহকুমার পরিকাঠামো গড়ে ওঠেনি। উনি বলেছেন "নবম পরিকল্পনায় প্রশাসনিক ভবন থেকে শুরু করে যে পরিকাঠামো তৈরি হবে আমরা আশা করব আরও

মহকুমা তৈরি হবে"। এটা সর্বজন স্বীকৃত যে মহকুমা হলে প্রশাসনিক তৎপরতা বৃদ্ধি পায়। বিহারেও অনেক মহকুমা হয়েছে। তবে মহকুমা হলেই জেলা ভাগ করলেই যে ভাল হয় তা নয়, ভাল নির্ভর করে পরিচালনার উপর। জেলা ভাগের কথা বলা হয়েছে। বড় জেলাগুলোকে ভাগ করা হবে। মুর্শিদাবাদ জেলাকে ভাগ করার কথা অশোক মিত্র কমিশনে ছিল না। আপনারা সকলেই জানেন মুর্শিদাবাদ জেলা একটা কমপ্লিকেটেড ডিস্ট্রিক্ট। পলাশী থেকে ফরাক্কা যেতে যত সময় লাগে, পলাশী থেকে কলকাতা আসতে সেই সময় লাগে। এইরকম একটা জেলা। চারিদিকে বডার। নানাবিধ সমস্যা, আইন শৃঙ্খলার প্রশ্নে স্বরাষ্ট্রমন্ত্রীকে বারবার বিবৃতি দিতে হয়েছে। তাকে পুলিশি ব্যবস্থা বাড়াতে হয়েছে। নতুন থানা করতে প্রচুর ব্যয়বরাদ্দ করতে হবে। যদিও আইন শৃঙ্খলা সঠিক জায়গায় আনা যাচ্ছে না। আমি বলব মুর্শিদাবাদ জেলাকে ভাগ করুন একজন এস. পি. কে দিয়ে এখানকার আইনশৃঙ্খলাকে রক্ষা করা সম্ভব না। কোথায় লালগোলা, কোথায় আখরিগঞ্জ, এইরকম একটা বিস্তীর্ণ এলাকা। তাই মুর্শিদাবাদ জেলাকে ভাগ করার দাবি জানাচ্ছি। সঙ্গে সঙ্গে বলব পশ্চিমবাংলার প্রশাসনে গতি আনার জন্য অন্যান্য বড় জেলাগুলোকে নির্দ্বিধায় ভাগ করতে হবে। তাহলে এই ব্যবস্থার মধ্যে থেকে, এই ধনবাদী চৌহদ্দীর মধ্যে থেকেও আমরা অনেকটা পরিবর্তন আনতে পারব। মাননীয় মুখ্যমন্ত্রী সেদিন প্রশ্নোত্তরের সময় বলেছিলেন পরিবর্তন এনেছেন। তবে পশ্চিমবাংলায় পরিবর্তন আনার ক্ষেত্রে একটা বড় ভূমিকা আছে, দায়িত্ব আছে। কিন্তু তবুও বলতে বাধ্য হচ্ছি যে আমরা আমাদের প্রত্যাশিত জায়গায় যেতে পারছি না। আমাদের মুখ্যমন্ত্রী বলছেন প্রশ্নোত্তরের সময়ে প্রশাসনের মধ্যে জনমুখীনতা গড়ে উঠেছে পঞ্চায়েতি ব্যবস্থার মধ্য দিয়ে জেলা স্তর পর্যন্ত সাধারণ মানুষ যে ভাবে প্রশাসনের সাথে যুক্ত হয়েছে, স্বভাবতই জনমুখীনতা তৈরি হয়েছে, ক্ষমতার কেন্দ্রবিন্দুতে পৌঁছে গেছে অনেক কর্মচারিরা আমাদের পক্ষে, তাদের বৃহত্তর অংশ তাদের একটা বড় ভূমিকা আছে পশ্চিমবঙ্গের পরিবর্তন আনার ক্ষেত্রে। কিন্তু এটাও বলতে বাধ্য যে তাদের মধ্যে একটা বড় অংশ প্রত্যাশিত জায়গায় যেতে পারছেন না। পুরনো কিছু ব্যবস্থাকে প্রবর্তন করছেন মুখ্যমন্ত্রী বলেছেন তাদের হাজিরা দেখা হবে তাঁরা সঠিক সময়ে তারা এসেছেন কিনা আজকে সেখানে জনমুখী প্রশাসন গড়ে উঠেছে, সমস্ত জায়গায় অভাব-অভিযোগ জানানোর ব্যবস্থা হয়েছে, এটা অভিজ্ঞতার মধ্যে দিয়ে হয়েছে এবং আমাদের নেতৃত্ব তাঁরা চেষ্টা করছেন। এতে ওঁদের উদ্বেগের কোনও কারণ নেই। এছাড়াও বাংলা ভাষার প্রবর্তনের জন্য মুখ্যমন্ত্রী মহাশয় উদ্যোগ নিয়েছেন। খুব সঙ্গত কারণ, পশ্চিমবাংলার অনেক বেশি সাধারণ মানুষ বাংলা ভাষাকে সরকারি কাজে ব্যবহার করতে আগ্রহী। নানা বাধা আছে কারণ পশ্চিমবাংলা বাংলাদেশ নয়, এক ভাষাভাষীর দেশ নয়। এখানে অসুবিধা আছে কিন্তু তবুও করতেই হবে। প্রশাসনিক কাজকর্ম সাধারণ মানুষের বোধগম্য করার জন্য

বাংলা ভাষার ব্যবহার করতেই হবে। বাংলা ভাষা আদালতে শুরু হয়েছে। এক সময় মনে হত আদালতে বাংলা ভাষা ব্যবহার করা যাবে না। আদালতের এক শ্রেণীর কায়েমী স্বার্থান্বেষী মানুষ তারা মনে করতেন এটা চালু হলে তাদের একনায়কত্ব চলে যাবে। তারা এটাকে ভাষার মোড়কে রাখার চেষ্টা করতেন। আমরা মনে করি এগুলি নিশ্চয়ই ইতিবাচক দিক, পরিবর্তনমুখী করা যাচ্ছে। তবে দীর্ঘ দিনের ঔপনিবেশিক কাঠামোর মধ্যে দাঁড়িয়ে আছে, এটাকে এত তাড়াতাড়ি করা যাবে না। বিভিন্ন সংবাদপত্রে পড়েছি আমরা মনে করি যে পশ্চিমবঙ্গের উন্নয়নের কাজ ব্যহত হচ্ছে। এলাকার উন্নয়নের জন্য এম. পি.-রা যে টাকা পেতেন—প্রথম দফায় এক লক্ষ টাকা এবং এখন দুলক্ষ টাকা করা হয়েছে। সংবাদপত্রে দেখলাম দু জন এম. পি. বাদে অন্য কেউ এটার পুরোটা খরচ করতে পারেননি। কারোর ২ লক্ষ টাকা কারোর ৩ লক্ষ টাকা আটকে আছে। আমি মুর্শিদাবাদ জেলায় শ্রদ্ধেয় ত্রিদিব চৌধুরি এবং প্রমথেশ মুখার্জির মুখপত্র হয়ে কাজ করি। আমার মনে হয় উন্নয়ন দপ্তর তাদের যে ভূমিকা সেই ভূমিকার জন্যই এই টাকা বরাদ্দ করা যায় না। প্রথম দফায় ছিল ইঞ্জিনিয়ারদের ভেটিং করে আমরা জমা দিয়ে দিতাম। তার পর ডি. এম. অনুমোদন করতেন। কিন্তু হঠাৎ করে একটা সার্কুলার হল ডি. এমের কাছে জমা দিতে হবে, তিনি অনুমোদন করবেন, তার পর ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট প্ল্যান এস্টিমেটের জন্য লেখা হলো, তার জন্য পি. ডব্লু. ডি.-র ইঞ্জিনিয়ারের কাছে লেখা রাখবেন। তাই বলছি এই গদাই লস্করী চালে চলার যে ব্যাপারটা এর জন্যই ১০০ কোটি টাকা উন্নয়নের জন্য যেটা এম. পি. কোটায় বরাদ্দ সেটা খরচ হতে পারে না। আমি বলব এখানে প্রশাসনিক শৈথিল্য এবং প্রশাসনিক উদ্যোগের অভাব আছে। এখানে মুখ্যমন্ত্রী নেই, কিন্তু বামফ্রন্ট সরকারের কর্মক্ষম দুজন মন্ত্রী আছেন আমি তাদের কাছে এই ব্যাপারটা দেখার জন্য বলব। এখানে খরা, বন্যা চলছে এবং তার জন্য অনেক স্কুল বিল্ডিং গড়ে উঠতে পারছে না এই কাজেও এই টাকাটা লাগানো যেত। মুখ্যমন্ত্রীর বিবৃতি আমি পড়েছি তিনি এখানেও এটা স্পষ্টভাবে বলেছেন। এবারে আমি বৃদ্ধর প্রসঙ্গে বলি, রাজ্যসভার সদস্য ছিলেন সৌগত রায়, আমরা যখন এই বিধানসভায় ২০ বছর আগে এসেছিলাম ওখানে সংস্কৃতে একটা লেখা ছিল বৃদ্ধদের সম্পর্কে ন সা সভা যত্র ন সন্তি বৃদ্ধাঃ ন তে বৃদ্ধা যে ন বদন্তি ধর্ম্মম্। তার মানে যে সভায় বৃদ্ধ নেই সেখানে মূল্য নেই, ধর্ম বাস করে না। সেখানে ভক্তি ও ধর্ম কোথায়। এখানে কিছু দিন আগে চাইনিজ ডেলিগেটরা এসেছিলেন। আমি তাদের বলেছিলাম ভক্তি ভূষণ মানে কি। তিনি বলেছিলেন ভক্তি মানে ফ্যাং আর ভূষণ মানে ফো। দেখুন ফ্যাং ফো কি রকম একটা আন্তর্জাতিক নাম হয়ে গেল।

সেই ভক্তিবাবু আমাদের সভাতে আছেন, একথা মনে রাখবেন। এই বলে আমি সাধারণ প্রশাসন খাতের এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-20—4-30 p.m.]

**শ্রী তাপস ব্যানার্জিঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ১৮ এবং ১৯ নম্বর দাবির অধীনে যে ব্যয়-বরাদ্দের মঞ্জুরী চেয়েছেন আমি স্বাভাবিক কারণেই তার বিরোধিতা করছি এবং আমাদের দলের আনা কাট-মোশনের সমর্থন করে বক্তব্য শুরু করছি। স্যার, আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে জানতে চাই, পশ্চিমবাংলায় প্রশাসন বলে কিছু আছে কিনা? পরিচ্ছন্ন প্রশাসন বলে কিছু আছে কিনা? আমরা যে যে জায়গা থেকে নির্বাচিত হয়েছি, তার মহকুমা অফিস, জেলা অফিসে যদি যাওয়া যায় তাহলে এর কিছু উত্তর পাওয়া যেতে পারে। আর, পরিচ্ছন্ন কাজকর্ম হয় কি না? আপনারা এখানে হয়তো তর্কের খাতিরে বলবেন, হচ্ছে, হবে। আপনারা তো সব কিছুতেই বলেন, হচ্ছে, হবে। কিন্তু আমরা সবাই জানি, পশ্চিমবাংলায় প্রশাসন বলে কোথাও কিছু নেই। এটা রেকর্ড থাকবে, আগামীদিনের ইতিহাসে লেখা থাকবে। একদিকে যেমন লেখা থাকবে সব চেয়ে বেশি বছর মুখ্যমন্ত্রী কে ছিলেন? না, জ্যোতি বসু। ৮৫ বছর বয়সে কে যুবকের মতো হেঁটে যেতেন? না, জ্যোতি বসু। এই বয়সেও কার চেহারায় এত চক চক করে? তারও উত্তর হবে, জ্যোতি বসু। কিন্তু আরও একটা প্রশ্ন, সবচেয়ে ব্যর্থ মুখ্যমন্ত্রী, অপকর্মের নায়ক হিসাবে সবচেয়ে বেশি দুর্নীতিগ্রস্ত প্রশাসন কে উপহার দিয়েছেন? তার উত্তরও কিন্তু শ্রী জ্যোতি বসুই। আজ থেকে অনেক অনেকদিন পরে যখন আমরা কেউ থাকব, কেউ থাকব না, আমাদের সন্তান-সন্ততিরা থাকবে এবং তখন তারা ইতিহাসে এগুলো পড়বে এবং তাঁর সম্বন্ধে মুল্যায়ন করবে। আজকে সবাই বলছে, রাজা খুব সুন্দর পোশাক পরে আছেন বাঃ, খুব ভাল, বাঃ, খুব ভাল। কিন্তু রাজার পরনে যে আদৌ কোনও পোশাক নেই সে কথা আমরা কেউ বলছি না।

আপনারা অনেক কথা বলেন কিন্তু কাজে করেন না। মাননীয় অশোক মিত্র কমিশন সুপারিশ করেছিলেন যে বিষয়ে তা আপনারা আজও করেননি। অশোক মিত্র কমিশন বলেছিলেন মেদিনীপুর ভাগ করার কথা। তা হল না। মুর্শিদাবাদের ব্যাপারে যা বলেছিলেন তাও হ'ল না। বর্ধমানকে ভাগ করার কথা বলতে বলতে গলা ফেটে গেল। কিন্তু কিছুই হ'ল না। অশোক মিত্র মহাশয় জনসংখ্যার যে পরিমাণের নিরিখে জেলা ভাগের কথা বলেছিলেন তাতে আজকে বর্ধমান জেলাকে তিনটে ভাগে ভাগ করলে তবে তাঁর সুপারিশ ন্যায্য হবে বলে মনে হয়। কিন্তু অশোক মিত্র কমিশনের কোনও সুপারিশ মানা হয়নি। আজকে আপনারা মেদিনীপুর জেলা ভাগ করতে ব্যর্থ হয়েছেন। আর, বর্ধমান জেলা ভাগের কথা তো বলছেনই না। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী জনসভায় ভাষণ দেওয়ার সময় বড় জেলাকে ভাগ করবার কথা বলেন। কিন্তু এক্ষেত্রে তাঁর ব্যর্থতা স্ববিরোধিতাই প্রমাণ করছে।

আজকাল ডি. এম., এস. পিরা থাকেন না। তাঁদের কি কাজ হয়েছে বর্তমানে? আপনারা আবার ক্ষমতা বিকেন্দ্রীকরণের কথা বলেন। কিন্তু আপনারা আজকে ক্ষমতা বিকেন্দ্রীকরণের নামে জেলা পরিষদের হাতে সমস্ত ক্ষমতা কেন্দ্রীভূত করছেন। জেলা পরিষদের সভাধিপতি আজকে ১১০টা কমিটির মেম্বার। তাঁরা একটা মিটিং এ্যাটেন্ড করতে পারেন তো অন্যটাতে পারেন না। প্রশাসন তো ভেঙ্গে পড়বেই। আপনারা আজকে সমস্ত ক্ষমতা জেলা-পরিষদকে দিয়ে দিয়েছেন। ডি. এম. এস. পি.-র কোনও দায়িত্ব নেই। আজকে গোটা পুলিশ প্রশাসন কি করে চলবে সেটা নির্ভর করতে হয় জেলা-পরিষদের উপর। এই যদি অবস্থা হয় তাহলে প্রশাসন বলে কিছু থাকবে?

প্রশাসন ভেঙে পড়েছে। ডি. এম. রা কোনও কাজ করছে না। ডি. এম.-রা নিজের মতো ঘুরে বেড়াচ্ছেন, সভাধিপতি ১০টা কমিটির চেয়ারম্যান হয়ে যেখানে-সেখানে যা খুশি কাজ করছেন। মহকুমা স্তরে পরিকাঠামো গড়ে দিতে পেরেছেন? একটা বিল্ডিং এক জায়গায় শুরু হলে সেটা কবে যে শেষ হবে সেটা কেউ বলতে পারেনা। ম্যাক্সিমাম্ জায়গায় এই জিনিস দেখা যাচ্ছে। বি. ডি. ও. অফিসগুলোর কি চেহারা হয়েছে? তাঁদের স্বয়ংসম্পূর্ণ অফিস বলে কিছু নেই। বি. ডি. ও. অফিসে গাড়ি নেই। সুন্দরবন অঞ্চলের বি. ডি. ও.-দের কি চেহারা? তাঁরা সাইকেল করে, আবার কোথাও বা ঠেলাগাড়ি করে ঘুরে বেড়ান। আপনারা বলেন তৃণমূল স্তরে ক্ষমতা ছড়িয়ে দিতে হবে। কিন্তু তৃণমূল স্তরে বি. ডি. ও.দের কিছু করার জন্য কোনও সুযোগসুবিধা তাঁদের দেওয়া হয় না। মাননীয় মুখ্যমন্ত্রী ভিজিলেন্স কমিশনের কথা বলেছেন। কিন্তু রেলের পাস নিয়ে যারা দুর্নীতি করল আজকে তাদের কি শাস্তি দিচ্ছেন? আপনারা উপর মহলে যারা আছে তাদের কিছু করছেন না। আপনারা ভিজিলেন্স কমিশনের নাম নিয়ে কিছু চুনোপুঁটি, কিছু ক্লার্ক, দারোয়ান এদেরকে শাস্তি দিলেন। কিন্তু আই. এ. এস., আই. পি. এস. বা যারা প্রশাসনের পিলার তাদের কোনও দৃষ্টান্তমূলক শাস্তি দিতে পারছেন না। আপনারা তাদের উপর পুরোপুরি নির্ভরশীল হয়ে পড়েছেন। আপনারা বলেছিলেন আদালতে বাংলা ভাষা চালু করবেন। কিন্তু কটা আদালতে বাংলা ভাষা চালু হয়েছে? একটা সাবডিভিশন কোর্টে ৭-৮টা কোর্ট আছে। কিন্তু কোনও কোর্টে বাংলাভাষা চালু আছে? ফার্স্ট মুনসেফ্, সেকেন্ড মুনসেফ্ যারা আছেন তাঁরা হয়তো বাংলাতে কিছু কাজ করেন। কিন্তু জেলা আদালত, হাইকোর্টে বাংলা ভাষায় কাজ হয় না। আপনারা বলছেন এরজন্য আন্দোলন করতে হবে, আর সবাই মিলে দিল্লি যেতে হবে। মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে প্রশাসন বলে পশ্চিমবঙ্গের মাটিতে কিছু নেই। আজকে এস. ডি. ও. অফিসগুলো কি ফাংশন করছে? এস. ডি. ও. অফিসগুলোতে শুধু ট্রেজারি চেকের ক্লিয়ারেন্সের কাজ হয়। এর ফাংশন শুধু এটুকুই। এস. ডি. ও.রা স্বাধীনভাবে কোনও কাজ করতে পারে না। তাদের পঞ্চায়েত সমিতি, কর্পোরেশনের মেয়রের অধীনে থেকে কাজ করতে হয়। তেমনি ডি.

এম.দের জেলা সভাধিপতির অধীনে থেকে কাজ করতে হয়। বি. ডি.ও.রা যাতে স্বয়ংসম্পূর্ণ হয়ে কাজ করতে পারে তার জন্য চেষ্টা করতে হবে। এভাবে যাদের যতটুকু কাজ করার কথা তারা সেটা করছেন না। সব জায়গায় কর্মচারিরা ট্রান্সফার হন। কিন্তু এস. ডি. ও. অফিসের কর্মচারিরা ট্রান্সফার হন না। এই সিস্টেম অ্যাবোলিস্ করবেন কিনা সেটা মাননীয় মুখ্যমন্ত্রী নিশ্চয় তাঁর জবাবি ভাষণে বলবেন। যে ব্যয়বরাদ্দ এখানে পেশ করা হয়েছে তার বিরোধিতা করে এবং আমাদের তরফ থেকে যে কাট-মোশনগুলো দেওয়া হয়েছে সেই কাট-মোশনগুলোকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-30—4-40 p.m.]

**শ্রী মহম্মদ ইয়াকুবঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, ১৮ এবং ১৯ নম্বর দাবির অধীনে যে ব্যয়বরাদ্দ এখানে পেশ করা হয়েছে তাকে সমর্থন জানিয়ে এবং বিরোধীপক্ষের আনীত কাট-মোশনের বিরোধিতা করে আমি দুই-একটি বিষয় এখানে উল্লেখ করতে চাই। আমাদের বিরোধী বন্ধুদের মধ্যে থেকে বক্তৃতা রাখতে গিয়ে কেউ কেউ বলেছেন যে, মেদিনীপুর জেলা ভাগ হওয়ার কথা, কিন্তু আজও পর্যন্ত ভাগ হয়নি এবং এটা দীর্ঘদিন ধরে চলছে। ঠিক কথা, সত্যকে অস্বীকার করার বিষয় নয়। কিন্তু এটাও সত্য, যেমন দিনাজপুর জেলাকে ভাগ করা হয়েছে। একটা উত্তর দিনাজপুর আর একটা দক্ষিণ দিনাজপুর এভাবে ভাগ করা হয়েছে। এখন একটা জেলাকে ভাগ করতে গেলে তার প্রশাসনিক দিক আছে, পরিকাঠামোর বিষয় আছে। দুম করে আমরা চাইলেই বা কোনও কমিশনের রিপোর্ট বা তাদের রেকমেনডেশনের সাথে সাথেই তা কার্যকার করা হবে এমন ধারণা আমাদের বিরোধী দলের বন্ধুদের করা উচিৎ নয়। কেননা তাদের বোঝা উচিৎ একটা রাজ্য সরকারের তার আর্থিক প্রতুলতা কতটা আছে, ক্ষমতা কতটা আছে। এরজন্য প্রশাসনিক পরিকাঠামো তৈরি করতে কি কি ব্যবস্থা নেওয়া দরকার—এই সমস্ত কিছু করতে গেলে অবশ্যই তার প্রয়োজন হয়। স্বাভাবিকভাবেই এটা ঠিকই, বর্তমান সরকারের যে সিদ্ধান্ত সেই সিদ্ধান্তকে কার্যকর করার আগে গত বিধানসভায় আমাদের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী বলেছিলেন এক প্রশ্নের জবাবে যে, সকলকে নিয়ে বসে আলোচনা করে কিভাবে, কি পদ্ধতিতে, কি অবস্থায় ভাগ করা যায় এবং তার প্রসাসনিক পরিকাঠামো কি অবস্থায় করা হবে সেটা ঠিক করতে হবে এবং যত শীঘ্র সম্ভব করা হবে। তাহলে এই জায়গায় এখনো আমরা দাঁড়িয়ে। স্বাভাবিকভাবে এই বিষয়টি আমাদের বিরোধীবন্ধুদের বোধগম্য হওয়া উচিৎ ছিল বলে আমি মনে করি। দ্বিতীয়ত ওয়ার্ক কালচারের প্রশ্ন তোলা হয়েছে। ঠিকই, দীর্ঘদিন ধরে একটা সিস্টেমের মধ্য দিয়ে আমরা চলেছি। এটা আজ নয়, স্বাধীনতার পরবর্তীকাল থেকে আস্তে আস্তে যে সিস্টেম, যে ব্যবস্থা দীর্ঘদিন ধরে চলে আসছিল তার মধ্য দিয়ে, আমাদের প্রশাসনিক পরিকাঠামোর মধ্যে কর্মচারিদের

কাজ না করার যে মানসিকতা সেই মানসিকতা তৈরি হয়েছিল। শুধু তাই নয়, কি করে ইনক্রিমেন্ট হবে, কি করে প্রমোশন হবে এই নিয়ে যারা ভাবছিলেন আজকে সেই দীর্ঘদিনের অবস্থার একটা পরিবর্তন করার চেষ্টা চলছে এবং এই চেষ্টা হঠাৎ করে করা সম্ভব নয়। দীর্ঘদিনের যে অভ্যাস সেই অভ্যাসকে পরিবর্তন করার জন্য আমাদের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী এবং মন্ত্রিসভার অন্যান্য সদস্যরা এবং আমাদের সরকারের পক্ষ থেকে সমস্ত রকমের চেষ্টা চালাচ্ছে। কিন্তু রাতারাতি ওয়ার্ক কালচারের বিরাট পরিবর্তন হয়ে যাবে এই ধারণা করাটাই ভুল। সরকারি কর্মচারিদের কাজের মানসিকতা তৈরি করতে হলে আর একটা দিক আছে, সেটা হচ্ছে বিশেষ পরিবেশ। এমন অনেক অফিস আছে যেখানে আমি গিয়ে দেখেছি, যেমন মাছের হাট বসেছে। সেখানে বসার জায়গা নেই, আলো নেই, বাতাস নেই। সঙ্গতভাবেই আমি পরিবেশ দুষণের কথা বলছি।

স্বাভাবিকভাবেই সেইসব কর্মচারিদের বেশিরভাগ আমাদের এখানে বিশেষ করে শহর কলকাতায় বিভিন্ন দপ্তরে যারা আছেন তারা মফস্বল ও গ্রামাঞ্চল থেকে ট্রেনে, বাসে করে আসেন। কমিউনিকেশনের অনেক অসুবিধার মধ্যে দিয়ে তারা আসেন। তারপর যখন অফিসে বসছেন তখন সেই পরিবেশের মধ্যে কাজ করার মানসিকতা তাদের থাকে না বলেই আমার মনে হয়। এই প্রসঙ্গে একটা উদাহরণ দিই। সি. আই. টি. বিল্ডিং-এ আমাদের এগ্রিকালচারাল মার্কেটিং দপ্তরের। সেই দপ্তরে ঢুকলে দম বন্ধ হওয়ার মতোন অবস্থা হয়। মাননীয় সদস্যরা যদি সেখানে পর পর ১৫ দিন যান তাহলে ১৬ দিনের দিন তার অবধারিত ব্রংক্রাইটিস হবে। রাইটার্স বিল্ডিং বা মহাকরণের স্বাস্থ্য দপ্তরে যান দেখবেন একই রকম অবস্থা। কাজেই একদিকে যেমন নতুন নতুন প্রশাসনিক ভবন নির্মাণ করার চেষ্টা হচ্ছে তেমনি অপর দিকে কি করে এগুলির পরিসর বাড়ানো যায়, কাজের পরিবেশ সেখানে তৈরি করা যায় সেটাও দেখতে হবে। অনেক দূর দূরান্তর থেকে ট্রেনে, বাসে করে কর্মচারিরা অনেক হয়রানি সহ্য করে আসেন, তাদের যাতায়াতের ক্ষেত্রেও কি করে সুবিধা করা যায় সে দিক থেকে চিন্তা করা দরকার। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করব যে গুরুত্ব সহকারে এগুলি চিন্তা করুন এবং কি ভাবে একটা সুষ্ঠু পরিবেশ তৈরি করা যায় সেটা দেখুন। আমরা ওয়ার্ক কালচারের কথা বলছি, কাজে গতি আনার কথা বলছি, কর্মচারিদের সময়মতো অফিসে আসার কথা বলছি, তাদের সামাজিক দায়বদ্ধতা সম্পর্কে সচেতন করার কথা বলছি তেমনি তার সঙ্গে সঙ্গে একটা ভাল পরিবেশও তৈরি করা দরকার যার মধ্যে দিয়ে একজন কর্মচারী কাজ করার মানসিকতাটা পাবেন। স্যার, আপনি জানেন, প্রশাসনিক দিক থেকে ২৪ পরগনা জেলাকে ভাগ করা হয়েছে। ভাগ হওয়ার পর উত্তর ২৪ পরগনার জেলা হাসপাতালের যে পরিকাঠামো তৈরি হওয়া দরকার, যে সমস্ত ব্যবস্থা প্রশাসনিক দিক থেকে হওয়া দরকার দীর্ঘ ১৮ বছর হয়ে গেলেও আজ পর্যন্ত বারাসত

মহকুমা হাসপাতালে ঐ মহকুমা হাসপাতালের পরিকাঠামো বহাল আছে। স্বাভাবিকভাবেই যে দিক থেকে আমি চিন্তাভাবনা করতে বলব। তারপর স্বাস্থ্য পরিষেবার জন্য আমাদের যে সমস্ত সরকারি কর্মচারী রয়েছেন—গ্রুপ সি, গ্রুপ ডি যাই হোক—তাদের যে দায়িত্ব স্বাস্থ্য পরিষেবার ক্ষেত্রে, বিভিন্ন হাসপাতালে আপনি যাবেন, দেখবেন সেই পরিবেশ নেই। বেশিরভাগ ক্ষেত্রেই কাজ না করার মানসিকতা রয়েছে। সরকারের পক্ষ থেকে যে টুকু চিকিৎসা ব্যবস্থা করার জন্য বরাদ্দ করা হয় সে ক্ষেত্রে সরকার যেভাবে চাইছেন সেইভাবে সেটাকে কিন্তু বাস্তবায়িত করা যাচ্ছে না এক শ্রেণীর হাসপাতালের শ্রমিক কর্মচারিদের জন্য। এ দিকে বিশেষভাবে নজর দেওয়া উচিত বলে আমি মনে করি। শুধু ঔষুধ, বেড এটাই বড় কথা নয়, তার সাথে হাসপাতালে চিকিৎসার পরিবেশ তৈরি করা দরকার। এ ব্যাপারে আজকে কড়া ব্যবস্থা নেওয়ার প্রয়োজন হয়ে পড়েছে।

কারণ এই দপ্তর সম্পর্কে বহু সমালোচনার সম্মুখীন হতে হচ্ছে সাধারণ মানুষের কাছ থেকে। স্বাভাবিকভাবে এটা আমাদের দেখা দরকার। পঞ্চায়েতের ব্যাপারে আমরা ক্ষমতার বিকেন্দ্রীকরণ করেছি। সেখানে কাজগুলি যাতে হয়, প্রশাসনিক দিক থেকে যে সমস্ত সরকারি কর্মচারী আছে তারা যাতে সঠিক দায়িত্ব পালন করে সেই দিকে আমাদের নজর দিতে হবে। তা ছাড়া অন্যান্য যে সমস্ত বিষয় আছে প্রশাসনিক দিক থেকে, সেই ব্যাপারে বিশেষভাবে নজর দিতে হবে। আজকে একটা কথা বার বার বলা হচ্ছে ওয়ার্ক কালচার, ওয়ার্ক কালচার ওয়ার্ক কালচার। এই ওয়ার্ক কালচার ফিরিয়ে আনার জন্য, শ্রমিক কর্মচারিদের মধ্যে কাজের পরিবেশ ফিরিয়ে আনার জন্য এবং সেই পরিবেশ তৈরি করার জন্য আমাদের সরকারের পক্ষ থেকে বিশেষ করে মুখ্যমন্ত্রীর তরফ থেকে বার বার বলা হচ্ছে। সেই দিক থেকে যৌথভাবে যাতে চেষ্টা করা যায় সেই রকম একটা চাপ সৃষ্টি করা দরকার যাতে আমরা একটা সুস্থ্য পরিবেশ তৈরি করতে পারি। এই কথা বলে ১৮ নম্বর এবং ১৯ নম্বর দাবি অধীনে যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে তাকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40—4-50 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, ১৮ নম্বর এবং ১৯ নম্বর দাবি অধীনে যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করা হয়েছে সেই ব্যয়-বরাদ্দের দাবির আমি বিরোধিতা করছি এবং বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। এই যে স্টেটমেন্ট দিয়েছেন মুখ্যমন্ত্রী জ্যোতি বসু, এই স্টেটমেন্ট হিপোক্রাটিক স্টেটমেন্ট। আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী যে একজন হিপোক্রাট অনেক দিন আগেই তা প্রমাণ হয়ে গেছে। আজকাল উনি যে রাজনীতির কথা বলেন ঠিক তার উল্টোটা উনি করেন। এই বক্তব্যের মধ্যে তা বারে বারে পরিষ্কারভাবে ফুটে উঠেছে। উনি ৫ নম্বর প্যারাগ্রাফে বলছেন "সরকারি

নীতিসমূহের সার্থক প্রয়োগ প্রধানত সচিবালয় স্তর থেকে শুরু করে ব্লকস্তর পর্যন্ত সরকারি কর্মচারিদের দক্ষতার উপর নির্ভরশীল।" কোনও দিন দক্ষতার প্রয়োজনীয়তা অনুভব করেছেন? দক্ষতার কোনও মুল্য দিয়েছেন? দক্ষতার বিচার হয়েছে সম্পূর্ণ তাঁদের পার্টির আনুগত্যের উপর ভিত্তি করে। কে কি দল করে, তাঁর দলের উপর তার কতখানি আনুগত্য আছে, তার উপর ভিত্তি করে সমস্ত কিছু বিচার হয়েছে। স্বচ্ছ প্রশাসন চালাবার চেষ্টা কোনও দিন করেছেন? ২২ বছর শাসন ক্ষমতায় আছেন, আজকে কেন বলতে হচ্ছে ওয়ার্ক কালচার নিয়ে? বুদ্ধদেববাবু একটা হাসপাতাল ভিজিট করতে গিয়েছিলেন, সেখানে আমি নিমন্ত্রিত ছিলাম। সেখানে বুদ্ধদেববাবু মিটিং-এ বলছেন, আমি কাজের বিষয়ে কোনও ক্ষেত্রে কমপ্রোমাইজ করব না, কাজ করতে হবে। সেখানে বুদ্ধদেববাবুর পার্টির ইউনিয়ন সি. আই. টি. ইউ বেলভিউ নারসিং হোম বন্ধ করে দিয়েছিল। সেখানে বুদ্ধদেববাবু মিটিং করে কর্মসংস্কৃতি ফেরানোর কথা বলছেন। আমি মনে করি আপনারা কখনই কর্মসংস্কৃতি ফিরিয়ে আনতে পারবেন না। কারণ আপনারা আন্তরিকভাবে চান না এই রাজ্যে কর্মসংস্কৃতি ফিরে আসুক। আপনারাই এই রাজ্যে কর্মসংস্কৃতি ধ্বংস করেছেন। আপনারা যতদিন পর্যন্ত ক্ষমতায় ছিলেন না ততদিন আপনারা শিখিয়েছেন কাজ করতে হবে না। আপনারা বলেছেন আসি যাই মাইনে পাই, কাজ করলে ওভারটাইম পাই। আপনারা বলেছেন এখন কংগ্রেস সরকার আছে, কাজ করার দরকার নেই, ওরা আমাদের বিরুদ্ধে। আপনারা কাজের কথা কোনও দিন বলেননি। আজকে আপনারা কাজের কথা বললে কেন শুনবে। বাপ যদি মদ খায়, আর ছেলেকে যদি মদ খেতে বারণ করে তাহলে ছেলে কি শুনবে বাপের কথা? সে বাপকে দেখে মদ খাওয়া শিখবে। রাইটার্স বিল্ডিং-এর লোকদের কি বলে জানেন? রাইটার্স বিল্ডিং-এ বলে দেরি করে আসি তাই তাড়াতাড়ি চলে যাই। দুটি দেরি এক সঙ্গে করা যায় না। আজকে রাইটার্স বিল্ডিং-এ অবস্থা চলছে। ভেবে দেখুন তারা বেলা ১২টার সময় আসছে আর তাড়াতাড়ি চলে যাচ্ছে আবার সেই ১২টার সময় এসে টেষ্ট খেলার রিপোর্ট নিয়ে আলোচনা করে। আমি ট্রেড ইউনিয়ন আন্দোলন করি, আমি অনেক দিন থেকে শুনছি যে পৌরসভায় কর্মসংস্কৃতি ফিরিয়ে আনা হবে। কিন্তু সেটা শুনেই যাচ্ছি।

[4-50—5-00 p.m.]

১২টার সময়ে লোক আসে। খোদ রাইটার্স বিল্ডিংসে ১২টা পর্যন্ত লোক আসে। কলকাতার কথা ছেড়ে দিন। যারা ডিএম অফিসে কাজ করে, যারা এসডিও অফিসে কাজ করে, যারা বিডিও অফিসে কাজ করে, তারা কখন অসে? সুতরাং কর্মসংস্কৃতির কথা আপনারা বললেই হবে না। কারণ আপনাদের প্রতি মানুষের সেই বিশ্বাসযোগ্যতা আর নেই। আপনারা বলছেন প্রশাসনিক কো-অর্ডিনেশনের কথা। আমার কাছে কাগজ রয়েছে। কেস করেছেন কে? কেস করেছেন ডিস্ট্রিক্ট প্রাইমারী স্কুল কাউন্সিলের বিরুদ্ধে। কেস

করেছেন স্টেট গভর্নমেন্টের বিরুদ্ধে, স্টেট অফ ওয়েস্ট বেঙ্গলের বিরুদ্ধে। একই সরকারের একটি ডিপার্টমেন্টের একজন কেস করেছেন আর একটি ডিপার্টমেন্টের বিরুদ্ধে। আমার কাছে হাইকোর্টের রায় রয়েছে। কেসে হাইকোর্টে ডাইরেক্টোরেট অফ স্কুল এডুকেশন হেরে গেছে। ঘটনাটি সেই ভদ্রলোককে নিয়ে, শ্রীকান্ত পাঠক তিনি ১১বার কোর্টে কেস করে জিতেছেন। শেষ জিতেছেন ফেব্রুয়ারি মাসে। কেস করেছেন কে—না, রাজ্য সরকারের একটি দপ্তরের একজন আর একটি দপ্তরের বিরুদ্ধে। আপনারা আবার প্রশাসনের কথা বলেন। তাপসবাবু ঠিকই বলেছেন, জেলায় জেলায় কোথাও প্রশাসন নেই। আপনারা সেইভাবে আজকে রাজ্যকে চালাবার চেষ্টা করছেন। সব থেকে হাস্যকর হচ্ছে, এরা দুর্নীতির বিরুদ্ধে কথা বলছেন। কাদের দুর্নীতির বিরুদ্ধে কথা বলছেন জ্যোতি বসু? কেন্দ্রের দু'জন মন্ত্রীকে সুপ্রিম কোর্টের রায়ের ফলে তাঁদের ফাইন দিতে হয়েছিল। শ্রীমতী শিলা কল এবং সতীশ শর্মাকে দুর্নীতি করবার জন্য ফাইন দিতে হয়েছিল। আমি একবার আপনাদের মনে করিয়ে দিতে চাই, এই রাজ্যের মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে কলকাতা হাইকোর্ট কি মন্তব্য করেছেন, কি রায় দিয়েছেন? কোনও মুখ্যমন্ত্রীর আত্মমর্যাদাবোধ থাকলে তিনি পদত্যাগ করতেন। জাস্টিস পিনাকিচন্দ্র ঘোষ বলেছেন, In view of this I am unable to state that this court has not been able to find any reasons given by Hon'ble Chief Minister in allotting plots in favour of the persons. কাদের দিয়েছেন—সুরভী দেবীর স্বামীকে দিয়েছেন। কোর্ট বলেছেন, এর পিছনে কোন কারণ খুঁজে পাচ্ছি না। প্রশান্ত শূরের পুত্র বধুকে দিয়েছেন, আর দিয়েছেন মুখ্যমন্ত্রীর ব্যক্তিগত আপ্ত সহায়ককে। কোর্ট বলেছেন, এর পিছনে কোনও কারণ খুঁজে পাচ্ছি না। এসব হাইকোর্ট তাঁর রায়ে বলেছেন। একটু ধৈর্য ধরলে আমি পুরোটা পড়ে শুনিয়ে দিতে পারি। I am not quashing the names of the said allottees or the plots already allotted to them since Mr. Ghosh appearing on behalf of the petitioner has conceded prayer of the write pitition and furthermore since the said allottees have not been made a party the application must fail on that ground alone, although I do not have any hesitation to hold that such allotments are without any reason. একটু গায়ে লাগবে। একটু জ্বালা লাগবে। হাইকোর্ট মুখ্যমন্ত্রী সম্পর্কে এই মন্তব্য করেছেন। এটা আমার কথা নয়, কোর্টের কথা, যে অ্যালটমেন্ট দিয়েছেন তার পিছনে কোনও কারণ আমি খুঁজে পাচ্ছি না। এখানেই শেষ নয়। এর থেকেও কুৎসিৎ কথা বলেছেন। লজ্জা থাকলে তিনি পদত্যাগ করতেন। দিল্লিতে কোনও ঘটনা ঘটলে আপনারা সেখানে কি বলেন? বলেন, জয়েন্ট পার্লামেন্টারি কমিটি চাই। এখানে আপনারা বলতে পারছেন না, মুখ্যমন্ত্রীর দুর্নীতি নিয়ে জয়েন্ট অ্যাসেমব্লি কমিটি করা হোক, আমরা তদন্ত করব? একই

মুখে দু'রকম কথা মানায় না। দিল্লিতে হলে বলেন জয়েন্ট পার্লামেন্টারি কমিটি চাই। কিন্তু এখানে হলে তা বলেন না। ২২ বছরের মুখ্যমন্ত্রীকে কি বলেছেন—রেসপনসিবল্ নন। আর লজ্জা রাখবেন কোথায়? এখানে যাঁরা বসে আছেন ঐ পালের মধ্যে, এই লজ্জা রাখবেন কোথায়? আরও বলেছেন—অ্যান্ড হ্যাজ নট been done as a reasonble man ought to have exercised his discretion on the given fects লজ্জায় মাথা নিচু হয়ে যায়। এই ধরনের মন্তব্য ভারতবর্ষের যে কোনও রাজ্যের মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে করা হলে তিনি পদত্যাগ করতেন। আজকে এদের কাছ থেকে আমাদের শুনতে হচ্ছে দুর্নীতিমুক্ত প্রশাসন করতে প্রচেষ্টা চালাবেন। আপনারা তো বলেন সোশ্যালাইজেশন অফ ইকোনমির কথা। কিন্তু সোশ্যালাইজেশন অফ ইকোনমি আপনারা করতে পারেননি, সোশ্যালাইজেশন অফ কারাপশন করে দিয়েছেন রাজ্যের প্রতিটি স্তরে, প্রতিটি জায়গায়। এমন কি শ্মশানে মড়া পোড়াতে গেলেও দুর্নীতি, একটা পেশেন্টকে ভর্তি করতে গেলেও দুর্নীতি। বর্ধমানের মেমারী থেকে আড়াই বছরের শিশুকে নিয়ে তার বাড়ির লোকেরা এসেছিল। শিশুটির মাথায় টিউমার হয়েছে, তাকে ভর্তি করার জন্য আমাকে বলেছিল। আমি তার উত্তরে জানালাম যে, ডেট ছাড়া তো ভর্তি করা যাবে না, তার উত্তরে শিশুটির বাড়ির লোক বললেন যে, তাকে একজন ক্লাশ ফোর স্টাফ বলেছে যে, টাকা দিলে হাসপাতালে ভর্তি করে দেবে। এমন একটা জায়গায় হাসপাতালগুলোকে নিয়ে যাচ্ছেন যে, টোটাল সোশ্যালাইজেশন অফ কারাপশনে ভরিয়ে দিচ্ছেন। সর্বস্তরের মানুষের মধ্যে এখন দুর্নীতি বাসা বেঁধেছে। ঘুষ ছাড়া থানাতে কোনও কাজ হয় না। থানাতে একটা শব্দ আছে আপনারা হয়ত সবাই জানেন যে ডাকবাবু । ডাকবাবুর নাম শোনেনি থানাতে এমন কেউ নেই। প্রত্যেক থানাতেই একটা করে ডাকবাবু তৈরি হয়। এই ডাকবাবু কোনও সরকারি পদ নয়, এই ডাকবাবু হয় কোনও একটা কনস্টেবল। সে বিভিন্নভাবে অন্যায়ভাবে টাকা তুলে থাকেন। কোথায় চার হাজার, কোথাও সাড়ে চার হাজার টাকা তোলেন। এইভাবে ৪৫ হাজার পর্যন্ত টাকা তোলা হয়। এই টাকাগুলো কখনো প্রস কোয়ার্টার থেকে, কখনো সাট্টার ঠেক থেকে, মদের ঠেক থেকে তোলা হয়। ৪৫ হাজার টাকা হয়ে গেলে ওই টাকা ও. সিকে দিয়ে দিতে হবে। এখানে বুদ্ধদেববাবু থাকলে ভাল হত, উনি তো ধর্মপুত্র যুধিষ্ঠির, বড় বড়াই করে বলেছেন যে, এখানে ৯০ পার্সেন্ট পুলিশই সাধু। এই জিনিস কি কোনও রাজ্যে আছে? আজকে সর্বত্র দুর্নীতিতে ভরে গেছে দুর্নীতি কোথায় নেই, সর্বত্র দুর্নীতি। এরফলে প্রশাসন সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে। এই ব্যাপারে আপনারা প্রত্যেকটি স্তরে এনকারেজ করছেন। আমি ধন্যবাদ জানাচ্ছি জয়ন্ত বিশ্বাস এবং মহঃ ইয়াকুবকে এই কারণে যে, আপনাদের পালে তারা এখনো আছেন, কিন্তু তারাও মাঝে মাঝে প্রতিবাদ করেছেন। তারা প্রতিবাদ করে বলছেন যে, হাসপাতালে দুর্নীতি হচ্ছে ইত্যাদি। আজকে প্রশাসনে

দীর্ঘ সূত্রতার ফলে ডিসিসন ইমপ্লিমেন্ট করতে পারেননি। কি কারণে মেদিনীপুর জেলা ভাগ করা হল না বুঝলাম না। এখানে অন্য কোনও কারণ নেই, মন্ত্রীদের অন্তর্দলীয় লড়াইয়ের জন্য জেলা ভাগ করা হচ্ছে না। সুজনবাবু আপনিও তো কি একটা কারণে প্রতিবাদ করেছেন। আপনিও তো বললেন যে জেলখানা কেন বাড়ছে না। তারপরে বারুইপুরের ট্রেজারির ব্যাপারেও প্রতিবাদ করা হয়েছে। আজকে মেনশন দেবার সময়েও বলেছেন যে দীর্ঘসূত্রতার ফলে চিকিৎসা ব্যবস্থা এবং প্রশাসনিক কাজকর্ম হচ্ছে না। অথচ এখানে যখন ভোট দিতে হয় তখন আপনারা সবাই মিলে বোতাম টিপে দেন। ১৯৯৬ সালে বারুইপুরের সাব ডিভিসনাল অফিস হবে এটা ডিক্লেয়ারড্ হয়েছিল, কিন্তু আজকে সেটা কমপ্লিট হয়েছে কিনা জানিনা। আজকে সেটা হয়ত পরিপূর্ণ হতে পারেনি। বিভিন্ন জেলা ভাগ করার ক্ষেত্রে মাননীয় মুখ্যমন্ত্রী, এখানে বসে আছেন, তিনি গত সেসনে বলেছিলেন যে, মেদিনীপুরকে ভাগ করা হবে। কিন্তু এখনও পর্যন্ত সেটা করা হল না। আসলে আপনাদের সত্যিকারের রাজ্য চালানোর ইচ্ছাটাই নেই। টোটালি পলিটিকেলাইজেশন অফ দি অ্যাডমিনিস্ট্রেশন হয়ে গেছে। রাজনৈতিক দৃষ্টিভঙ্গি থেকে আপনারা প্রশাসনকে চালাতে চাইছেন। এর ফলে কোনও কোনও ক্ষেত্রে কর্মচারিরা আপনাদের কথা শোনে না। এর ফলে আই এ এস এবং আই পি এসদের মধ্যে মাঝে মাঝেই ঝগড়া লাগে। আসলে একটা পরিষ্কার, স্বচ্ছ, সুষ্ঠ প্রশাসন আপনারা চান না। জ্যোতি বসুর রাজত্বে পরিষ্কার, স্বচ্ছ প্রশাসন পাওয়া যাবে না। সেই কারণে মাননীয় মুখ্যমন্ত্রী তথা জ্যোতি বসুর দপ্তরের ব্যয়বরাদ্দের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী কর্তৃক আনীত ১৮ নং ১৯ নং দাবির অধীনে ১৯৯৯-২০০০ সালের ব্যয়বরাদ্দের দাবি মঞ্জুরের জন্য পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে আনীত ৪৭টি কাটমোশনকে সমর্থন করছি।

কেন, এই ব্যয়-বরাদ্দের দাবি মঞ্জুর করা যায় না, সেই সম্পর্কে বক্তব্য রাখবার চেষ্টা করছি। মাননীয় চেয়ারম্যান মহোদয়, মুখ্যমন্ত্রীর বয়স হয়েছে, উনি ব্যস্ত মানুষ, ওনাকে দিয়ে যে রিপোর্টগুলি এখানে বছরের পর বছর লিখিয়ে নেওয়া হচ্ছে, আমার আশঙ্কা উনি সেইগুলি তুলনামূলকভাবে বিচার করেছেন কি না? ৯৭-৯৮ সালে উনি যে ব্যয়-বরাদ্দর দাবি এনেছিলেন তখন যে পরিমাণ ছিল তা হচ্ছে ৭৬ কোটি ৭৩ লক্ষ টাকা। ৯৮-৯৯ সালে ১৮ এবং ১৯ নম্বর দাবির অধীনে যে দাবি পেশ করেছিলেন তখন তার পরিমাণ ছিল ৮৪ কোটি ২৯ লক্ষ টাকা। অর্থাৎ ৯৭-৯৮ সালেতে এই দুটো খাতে যে ব্যয়-বরাদ্দর দাবি এনেছিলেন তার ভেতরে তফাৎ ছিল ৯ কোটি টাকার

মতোন। এবারে তিনি ৯৯-২০০০ সালে এনেছেন ১২৩ কোটি টাকা। মাননীয় চেয়ারম্যান মহোদয় যদি আপনি পড়ে দেখেন তাহলে দেখবেন, প্রথম দাবির অধীনে তিনি পেশ করেছেন ৬৫ কোটি ১০ লক্ষ টাকা। তারপর ৫৭ কোটি ৯৭ লক্ষ ১০ হাজার টাকা, একুনে ১২৩ কোটি টাকা। গতবারে তিনি বাজেট বরাদ্দ পেশ করেছিলেন ৮৪ কোটি টাকা এবারে তিনি পেশ করলেন ১২৩ কোটি টাকা অর্থাৎ ৩৯ কোটি টাকা এবারে তিনি বেশি ব্যয় বরাদ্দ মঞ্জুরের জন্য পেশ করেছেন। গতবারের চাইতে যদি পারসেন্টেজ করেন মাননীয় চেয়ারম্যান মহোদয় মোট ৪৫ শতাংশ বেশি মঞ্জুরি, বেশি ব্যয় বরাদ্দের জন্য তিনি আমাদের কাছে তার আবেদন পেশ করেছেন। এক বছরে তফাৎ যেখানে দাঁড়িয়েছে ৩৯ কোটি টাকা। কি পেয়েছি আমরা? উনি এখানে বারেবারে একই কথা বলেন। তিনটি বাজেট ভাষণে একই কথা প্রায় বলেছেন। উনি বললেন, ওনারা বলবেন, একই কথা, কিন্তু অ্যাটিচুড সেম, পারপাস সেম। সেই একই কথা বলে যাচ্ছেন। কাজটাও একই জায়গায় দাঁড়িয়ে আছে। অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মসটা বাদ দিন। ওনারা বলছেন, কাজের গতি আনবেন, স্বচ্ছ প্রশাসন আনবেন, রাজ্যে সামগ্রিক গতিশীল কার্যকারিতা আসবে। ১১ নম্বর অনুচ্ছেদে বলেছেন, রাজ্য সরকার গতিশীল ও কার্যকর প্রশাসনের জন্য প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। এই লক্ষ্যে, সরকারি কাজ কর্মের উন্নতি ও আধুনিকিকরণের জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। সরকারি পরিষেবাকে পরিচ্ছন্ন ও উদ্যোগী করতে প্রশাসনকে আরও দায়বদ্ধ স্বচ্ছ ও গণমুখী করে তুলতে কার্যকর ব্যবস্থা নেওয়া শুরু হয়েছে। ওরা একটাই দায়বদ্ধতার কথা শিখেছেন, কতটা স্বচ্ছ? আর একটা গণমুখী প্রোপিপিল এর কথা শিখেছেন—এটাও কতটা স্বচ্ছ? সৎ অফিসার কাজ করার চেষ্টা করছে, তার কি পরিনতি হচ্ছে, কল্যাণ বাগচী সেক্রেটারি ফরেস্ট ডিপার্টমেন্টের তাকে সরে যেতে হল। কেন তিনি বনদপ্তরের, কিছু অন্যায়, কিছু দুর্নীতিগ্রস্থ অফিসারকে ধরে ছিলেন, কোটি কোটি টাকার চুরি, তার জন্য তাকে সরে যেতে হল। তাকে গুণাগার দিতে হল। সেইজন্য চীফ সেক্রেটারির অর্ডার এল, না তোমাকে আর বন দপ্তরে রাখা যাবে না সেক্রেটারি করে, তাকে সরে যেতে হল। এই হচ্ছে ট্রান্সপারেন্সি, স্বচ্ছতার নমুনা। মাননীয় চেয়ারম্যান মহোদয়, আপনার মনে আছে, কিছুদিন আগে কলিমুদ্দিন সামস এর অন্যায়ের বিরুদ্ধে দুর্নীতির বিরুদ্ধে বিরোধিতা করেছিলেন, অর্ক প্রভ দেব? তার দপ্তরের সচিব হয়েছিলেন, সেই অর্ক প্রভ দেবকে সরে যেতে হল। অর্ক প্রভ দেব বলেছিলেন, না এইভাবে হতে পারে না, আপনি যদি এইভাবে কাজ করেন চাষীরা মার খাবে, ব্যবসাদারদের স্বার্থ রক্ষিত হবে। হোর্ডারদের স্বার্থ রক্ষিত হবে। অন্যায় এর বিরুদ্ধে অর্কপ্রভ দেব রুখে দাঁড়িয়েছিলেন, প্রসাসনকে দুর্নীতিমুক্ত করবেন? কি রিওয়ার্ড দিলেন, তাকে সরে যেতে হল। আপনি বলছেন স্বচ্ছতা আনবেন, তখনি আনতে পারবেন, যখন পানিশমেন্ট এবং রিওয়ার্ড পাশাপাশি থাকবে। যদি কেউ দুর্নীতি করে বা প্রশ্রয় দেয়

তাকে শাস্তি পেতে হবে যদি কেউ দুর্নীতির বিরুদ্ধে লড়াই করে, স্বচ্ছতার পক্ষে থাকে, তাহলে তাকে পুরস্কৃত করতে হবে।

[5-00—5-10 p.m.]

মাননীয় জ্যোতি বসুর প্রশাসন কি রকম তিরস্কার এবং পুরস্কার দেয় দেখুন, অর্কপ্রভ দেবকে রাজ্যপালের দপ্তরে পাঠিয়ে দেওয়া হল। রাজ্যপাল কোনও মন্ডপে বা কোনও মন্দিরে, কোনও দেবতা বা কোনও দেবীর ফিতে কাটতে যাবেন তার ডায়েরী তিনি রাখবেন। রাইটার্স বিল্ডিঙে বা পশ্চিমবঙ্গের প্রশাসনের কোনও দপ্তরে তা রাখা হল না এই রকম ন্যায়নিষ্ঠ, কর্মক্ষম অফিসারকে। তুমি মন্ত্রীর দুর্নীতির বিরুদ্ধে কথা বলেছো তো তোমাকে ডাম্পিং করে দেওয়া হবে। সুখবিলাস ভার্মাকে পাওয়ার ডিপার্টমেন্ট থেকে সরিয়ে দেওয়া হল। তিনি সেখানে নিরন্তর সংগ্রাম চালিয়ে যাচ্ছেন, দিনের পর দিন ইলেকট্রিক বিল বাড়িয়ে দেওয়া হচ্ছে, কনজিউমারদের পরিষেবা বাড়ানো হচ্ছে না, সি. ই. এস.সি.কে কনজিউমারদের শোষণ করতে দেওয়া হবে না। সি. ই. এস. সি টারিফ যাতে না বাড়তে পারে তার জন্য তিনি চেষ্টা করেছিলেন। তারজন্যই আজকে সুখবিলাস ভার্মাকে পাওয়ার ডিপার্টমেন্ট থেকে সরিয়ে দেওয়া হল। আপনারা বলছেন এইগুলো সৎ এবং স্বচ্ছ প্রশাসন। আপনাদের বাইশ বছরের রাজত্বে ১৭টি কমিশন করেছেন, কিন্তু একটা কমিশনের রিপোর্টও আপনারা পাবলিশড্ করেননি। আপনারা ইমারজেন্সি একসেস কমিশন করলেন, কতজন মানুষের জেল, জরিমানা গ্রেপ্তার হলো। তৎকালীন পৌরমন্ত্রীর বিরুদ্ধে মাটি কেলেঙ্কারীর অভিযোগ এল, সেই ব্যাপারে ওয়ান ম্যান কমিটি করা হল। কিন্তু কোথায় গেল সেই কমিটির রিপোর্ট। মাননীয় মুখ্যমন্ত্রী বাধ্য হলেন তার মন্ত্রিসভার একজন সদস্যর বিরুদ্ধে ওয়ান ম্যান কমিটি করতে, কিন্তু যে কন্ট্রাক্টারের বিরুদ্ধে অভিযোগ লিপিবদ্ধ হয়েছিল, আমরা দেখলাম কাউন্সিল চেম্বারে যখন হিয়ারিং আরম্ভ হল, তখন সেই কন্ট্রাক্টার গিয়ে হাইকোর্টে একটা কেস করলেন। মাননীয় মুখ্যমন্ত্রীর নিয়োজিত কমিশনের বিরুদ্ধে দুর্নীতিগ্রস্থ একজন কন্ট্রাক্টার গিয়ে ১৯৮৪ সালে কলকাতা হাইকোর্টে একটা কেস করলেন। আপনারা শুনলে স্তম্ভিত হয়ে যাবেন ১৯৮৪ থেকে ১৯৯৯, পনেরো বছর পেরিয়ে গেছে, আজও পর্যন্ত হাইকোর্টে সেই ইনজাংশন ভ্যাকেট করা হল না। এই কমিশন কেন্দ্রীয় সরকারের নয়, কংগ্রেসের কেউ করেনি, মাননীয় মুখ্যমন্ত্রী করেছেন তার মন্ত্রিসভার একজন সদস্যর বিরুদ্ধে, কিন্তু সেই তদন্ত কমিশনের বিরুদ্ধে হাইকোর্টে একটা ইনজাংশন করা হল। এই হচ্ছে আপনাদের ট্রান্সপেরেন্সি, এই হচ্ছে আপনাদের স্বচ্ছতা, এই হচ্ছে আপনাদের সততা, এই হচ্ছে আপনাদের গণমুখী কার্যকলাপ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাধীনতার ৫১ বছর পেরিয়ে গেছে, ব্রিটিশের বিরুদ্ধে আমরা লড়াই করেছিলাম, তখন আপনারা কিন্তু লড়াই করেননি। তখন আপনারা ব্রিটিশের

পদলেহন করেছিলেন। আমরা ব্রিটিশের বিরুদ্ধে লড়াই করে, ব্রিটিশের একটা সিংহ ছিল তাদের প্রতীক, আমরা সেটাকে তিনটে সিংহ করেছি। আজকে গ্রামের একজন হারান রশিদ বা রামা কৈর্বত্য তারা ডি. এমকে গিয়ে বলতে পারবে, হুজুর আমার জমির ধান লুঠ হয়ে গেল এর বিচার চাই।খালি গায়ে, লেখাপড়া না জানা মানুষ, তাদের পর যখন শারিরীক অত্যাচার শুরু হয়, তাদের জমির ধান লুঠ হয়, তাদের বাড়ি লুঠ হয়, তখন সেই হারান রশিদ বা রামা কৈবত্যরা ডি. এমের দরজা পেরিয়ে, চৌকাঠ পেরিয়ে তার কাছে গিয়ে বলতে পারেনা, হুজুর এর বিচার চাই। এই হচ্ছে আজকে ট্রান্সপেরিন্সি, এই হচ্ছে গণমুখী ব্যবস্থা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বলা হয়েছে আমরা বিকেন্দ্রীকরণ করেছি, আমরা বিচার-ব্যবস্থার উন্নতি করেছি।

কি উন্নতি করেছেন বিচার ব্যবস্থায়? কেননা, যেখানে এত টাকা খরচ করতে চান, সেখানে কি বলেছেন? বলেছেন, সরকার বিচার-ব্যবস্থা বিকেন্দ্রিকরণের দিকে অগ্রসর হচ্ছে। কিরকম? কলকাতা হাইকোর্টের চিফ্ জাস্টিস সেদিন বললেন, তিন লক্ষেরও বেশি মামলা হাইকোর্টে পড়ে আছে, বিচার হচ্ছে না। আপনারা বলবেন—জাজ নেই, ব্যবস্থা নেই। তার ফলে ইনফ্রাস্ট্রাকচারাল ডিমেরিটস-এর জন্য তিন লক্ষের বেশি বিচারাধীন কেস আজকে আইনের শাসনের দরজায় ঘুরে ঘুরে চলে যাচ্ছে। কোনও ব্যবস্থা হচ্ছে না। তারপর রোজ যেগুলো পেন্ডিং হচ্ছে, অ্যাকুমুলেটেড হচ্ছে, সেইগুলো কোনওদিন বিচার পাবে কিনা ঠিক নেই। হয়ত কোনওদিন বিচার পাবে, কিন্তু তখন দেখা যাবে বিচার প্রার্থী আর ইহলোকে নেই, পরলোকে চলে গেছে।

আজকে দলবাজি করতে গিয়ে মন্ত্রিসভায় ৪৯ জন মন্ত্রী রেখেছেন। কংগ্রেস আমলে লোকালে সেল্ফ গভর্নমেন্ট ছিল। আপনারা ভেঙে ভেঙে একে কি করেছেন দেখুন। দমকল ব্যবস্থা দেখুন। দমকল ব্যবস্থা দেখবার জন্য একজন মন্ত্রী ছিলেন। প্রীতমবাবু আমার বন্ধু লোক, কিন্তু সরকারি ব্যবস্থা দেখুন। দমকল দেখছেন অশোকবাবু, প্রীতমবাবুও দেখছেন। কালকে হয়ত আবার আর একজন মন্ত্রী হবে। দুটো পার্ট দমকলের। একটা ওয়াটার ক্যারিয়ার পোরশন, আর একটা হচ্ছে মেকানিক্যাল অর্থাৎ, গাড়ী চালানো, ড্রাইভার, ইত্যাদির কাজ দেখাশোনা করা। আজকে মানববাবু আর সুভাষবাবুকে মন্ত্রী করা নিয়ে চুলোচুলি হচ্ছে—যুব উন্নয়ন দফতর কে নেবে? আর, মহম্মদ আমিনকে মন্ত্রী করা হয়েছে সংখ্যালঘু দফতরের। তাঁর কোনও বাজেট আছে? দেখুন তো মাননীয় অধ্যক্ষ মহাশয়—কোনও বরাদ্দ আছে কিনা। একজনকে মন্ত্রী করে রেখেছেন, যার বরাদ্দ নেই। গতবারও তিনি কোনও ভাষণ দেননি কেননা, কোনও বরাদ্দই দেননি। দলের লোককে পদ দেওয়ার জন্য কি ভাবে কি করছেন দেখুন। কিভাবে সরকারি বরাদ্দের টাকা খরচ করবেন? গতবার করেছিলেন ৮৪ কোটি টাকা, এবারে করেছেন ১২৩ কোটি

টাকা। অর্থাৎ, প্রায় ৪০ কোটি টাকা বাড়িয়ে দিলেন। কেননা, দলের সদস্যদের মন্ত্রিসভায় ঢোকাতে হবে। কংগ্রেস আমলে শিক্ষা দফতরে দুজন মন্ত্রী ছিলেন, আপনারা করেছেন ৬ জন। এতে কি শিক্ষার কোনও অগ্রগতি করেছেন?

চিফ সেক্রেটারি করেছেন যাকে, সেই অকর্মণ্য লোকটা কি করছে? টাই পরছে, স্যুট পরছে—এই নিয়েই ব্যস্ত আর সেক্রেটারিদের ডেকে পাঠাবে কে টাই পরে আসেনি। আর, এই লোকটাকে রাখবার জন্য আরও চারটে লোককে বসিয়ে রেখেছেন, তারাও চিফ্ সেক্রেটারির র‍্যাঙ্কের মাইনে পায়।

আপনারা বলছেন সুষ্ঠু, স্বচ্ছ, গণমুখী প্রশাসন দিয়েছেন। আজকে প্রশাসনকে কোথায় নিয়ে যাচ্ছেন জ্যোতিবাবু, বুদ্ধবাবু মিলে, বলবেন।

যান না লালবাজারে। সেখানে আজকে জয়েন্ট কমিশনার অফ পুলিশ—তার নাম ভি. ভি. থাম্বি। আর ডি. সি. ট্রাফিক হরিসেবা বার্মা। দুজনেই কেরালার লোক। কিন্তু দু-জন দুজনের মুখ দেখেন না। একজন ভাবে, আমি ব্রাহ্মণ কেন ওর কথা শুনব? ও তো ট্রাইব্যাল। আর একজন ভাবে, আমি ট্রাইব্যাল, কেন ঐ ব্রাহ্মণের কথা শুনব। এইরকমভাবে যদি চলে তাহলে সেখানে কি কাজ হবে বলতে পারেন? এর জন্য ট্রাফিক ব্যবস্থা কলকাতায় ভেঙে পড়েছে, কলকাতার জনজীবন বিপর্যস্ত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ থেকে এক বছর আগে যেসব ট্রাফিক লাইট লাগানো হয়েছিল, সেইগুলো নষ্ট হয়ে গেছে। কে করবে—ভার্মা না থাম্বি? কি প্রশাসন এখানে? আজকে এই প্রশাসন মুখ থুবড়ে পড়ার উপক্রম হয়েছে এবং তার সঙ্গে যোগ হয়েছে অন্তর্দ্বন্দ্ব। আজকে কিরণময় নন্দ যদি বলেন যে, পুকুর ভরাট হবে না, তখন আলিমুদ্দিন স্ট্রিট থেকে ফোন করে কোনও এক সি পি এম নেতা বলেন যে, পুকুর ভরাট হবে। এই হচ্ছে অবস্থা। এইভাবে মন্ত্রিসভা চলেছে। এটা একটা শকট। এক একজন মন্ত্রী এক এক রকম কথা বলছেন এবং বিবৃতি দিচ্ছেন। বুদ্ধদেববাবু বললেন যে, কলকাতার রাউডান স্কোয়ারে সংস্কৃতি কেন্দ্র করবেন, তখন কলকাতার সবুজ রক্ষার দায়িত্বে যিনি আছেন, এম আই সি ক্যালকাটা কর্পোরেশন, তিনি বলেন যে, এটা রুখে দেওয়া হবে। এটা করতে দেওয়া হবে না। প্রশাসন কি করবে? প্রশাসনে আপনারা গতি আনবেন? প্রশাসনের গতি আপনারা শ্লথ করে দিচ্ছেন। রিটার্ডেড করে দিচ্ছেন। নেগেটিভ অ্যাকসিলারেশন করে দিচ্ছেন রাজ্যকে এগিয়ে নিয়ে যাওয়ার শকট, আর এগোচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলে থেকে বিরোধিতা করা নয়, এটা করা উচিত বলে মনেকরি এবং সরকারের এই কাজগুলি করা উচিত বলেই আমরা বারবার বলে থাকি। আমরা কখনই বলি না যে, ৭২ জন নিয়ে ক্ষমতায় যেতে চাই। একবারও আমরা বলছি না যে, আমরা কেন রাজপথে আছি। তুমি রাজপদে থাক। বাংলার মানুষ তোমাকে রাজপদে থাকতে দিয়েছে।

যে পদ্ধতিতেই তোমরা থাক, কিন্তু আমাদের একটাই দাবি যে, তোমরা রাজ্যে সু শাসন দাও। আজকে এক একটা প্রদেশ এগিয়ে যাচ্ছে। সেদিনকার পিছিয়ে থাকা ওড়িষ্যাও এগিয়ে গেছে। আমাদেরকে বাই বাই করে দিয়েছে। মহারাষ্ট্রের কথা বাদ দিন, গুজরাটের কথা বাদ দিন, অন্ধ্রের কথা বাদ দিন, ওদেরই শাসিত কেরালার কথা ধরুন, আমাদের থেকে তারা এগিয়ে যাচ্ছে, আর আমাদের বাংলা পিছিয়ে যাবে। আমাদের মুখ্যমন্ত্রী—তাঁর কি কাজ, সেটা হচ্ছে দাদু। তিনি ১১টার সময় রাইটার্স বিল্ডিং-এ আসবেন। ২২টা গাড়ি পার করিয়ে দিতে হবে। সল্টলেক থেকে রাইটার্স বিল্ডিং পর্যন্ত সর্বত্র যেন একটা তটস্থ ভাব। রাস্তায় ট্রাফিক বন্ধ। কেন বন্ধ, না মহারাজাধিরাজ রাইটার্স বিল্ডিং-এ আসছেন। গাড়ী রাইটার্স বিল্ডিং-এ ঢুকে গেল। ডেপুটি কমিশনারও রাইটার্স বিল্ডিং-এ ঢুকে গেল। আবার দেড়টার সময়, প্রায় আর একবার সাজানো। আপনারা প্রশাসনকে এইভাবে বিকল করে দিচ্ছেন। বৈকল্যের প্রশাসনে আপনারা গতি আনতে পারবেন না। আপনারা বলছেন যে, আপনারা চেয়ার টেবিলকে গতিশীল করবেন। আপনি বলছেন যে, মহাকরণ, নব মহাকরণ এবং বিকাশ ভবনকে এগিয়ে নিয়ে যাওয়ার চেষ্টা করছেন। এটা হতে পারে না। এটা হয়নি। আজকে পরিস্থিতি এমন একটা জায়গায় পৌঁছেছে যে, ম্যাকেনজীর রিপোর্ট আপনাদের চোখে আঙ্গুল দিয়ে দেখিয়ে দিয়েছে। আজকে যে পুলিশ অফিসার দায়িত্ব নিয়ে কাজ করবেন, তাকে আপনারা ডাম্প করে দেবেন। যে পুলিশ অফিসার আপনাদের কথা না শুনে, মানুষের কথা বলবে, তাকে সেখান থেকে আপনারা তাড়িয়ে দেবেন। আজকে আপনারা নিজেদের মধ্যেই অন্তর্দ্বন্দ্ব লাগিয়ে দিচ্ছেন। আপনারা প্রশাসনকে স্থবির করে দিচ্ছেন। আজকে দপ্তর থাকবে, মন্ত্রী থাকবে, অথচ মন্ত্রীদের হাতে টাকা থাকবে না। এটা কেন হবে? আজকে আপনারা পঞ্চায়েতের হাতে সব ক্ষমতা দিয়েছেন, আর বলছেন বিকেন্দ্রীকরণ করেছেন। এই বিকেন্দ্রীকরণ করে করে আপনারা গগন বিদারণ করছেন। পি ডব্লু ডির কাজ আপনারা পঞ্চায়েতের হাতে দিচ্ছেন। পঞ্চায়েত ইঞ্জিনিয়ারের কাজ কি বুঝবে? এম বি বি এস ডাক্তারের যোগ্যতা পঞ্চায়েতের লোক কি করে নির্ধারণ করবে? ইনফ্রাস্ট্রাকচারাল ডেভেলপমেন্ট না করে শুধু বিকেন্দ্রীকরণ করে আপনারা আপনাদের অক্ষমতাকে ঢাকা দেওয়ার চেষ্টা করছেন, ডিসেন্ট্রালাইজ করে দিচ্ছেন। অর্থাৎ ইয়োর ইনএবিলিটি ইজ রেশনালাইজড্। পশ্চিমবঙ্গের সার্বিক উন্নয়নের মেরুদন্ডকে লুপ্ত করে দিয়ে পশ্চিমবাংলায় এক ব্যর্থতার ইতিহাস তৈরি করেছেন। তাই আগামী প্রজন্মের কাছে, মানুষের কাছে আপনাদের ব্যর্থতার কথাই লেখা থাকবে। আজকে পশ্চিমবাংলার প্রশাসনকে ন্যুব্জ করে দিয়ে আপনারা পশ্চিমবাংলার অর্থনীতিকে থামিয়ে দিয়েছেন। (মাইক অফ)

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর ঃ** (অনুপস্থিত)

[5-20—5-30 p.m.]

**শ্রী নির্মল মুখার্জিঃ** মাননীয় মন্ত্রী মহাশয় তথা স্বরাষ্ট্রমন্ত্রী ১৮ এবং ১৯ নম্বর ধারায় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন আমি তা সমর্থন করছি এবং বিরোধীদলের আনা কাট মোশনগুলোর বিরোধিতা করছি। আপনাদের সকলকে বুঝতে হবে যে আমরা একটা গণতান্ত্রিক সংসদীয় ব্যবস্থার মধ্যে সংসদের অভ্যন্তরে অথবা বিধানসভার অভ্যন্তরে যে আচরণ করি, আমাদের যে ভূমিকা, দায়িত্বশীলতা, যে শৃঙ্খলাপরায়ণতা এবং যে আচরণ করি তাই প্রতিফলিত হয় প্রশাসনিক স্তরে। আমরা যারা সংসদের এবং বিধানসভার সদস্য আমরা কি স্বচ্ছ, গতিশীল এবং কর্মমুখর একটা প্রশাসন চাই জনসাধারণের স্বার্থে, তা যদি চাই তাহলে আমাদের আন্তরিক সদিচ্ছার বহিঃপ্রকাশ ঘটাতে হবে। জনপ্রতিনিধি, সাংসদ, বিধানসভার সদস্যরা বিধানসভার অভ্যন্তরে আমরা সেই আচরণ করি না। জনসাধারণ কি শিখছেন? কি শিখছেন আমাদের আচরণের মধ্যে দিয়ে? কর্মচারিরা—উচ্চস্তর থেকে নিম্নস্তর পর্যন্ত, কি শিখছেন আমরা মূল্যায়ন করব না? সেই মূল্যায়নের ভিত্তিতে আমরা দেখতে চাই একটা গণতান্ত্রিক সংসদীয় ব্যবস্থার মধ্যে, একটা অঙ্গরাজ্য পশ্চিমবাংলায় আমাদের প্রশাসনে আমরা কতখানি গতিশীলতা আনতে পেরেছি, কতখানি স্বচ্ছতার মধ্যে দিয়ে কাজ করছি। কর্মসংস্কৃতি আমরা কতটা আনতে পেরেছি। নিশ্চয়ই আমাদের সমালোচনা হবে। সমালোচনা থাকবেই, সমালোচনা আমাদের কাম্য এবং সমালোচনার মধ্যে দিয়েই আমরা উন্নতর ব্যবস্থার দিকে এগোতে পারব। সেই কারণে আমরা আশা করব, আমাদের আবেদন বিরোধীপক্ষের সদস্যগণের কাছে যে প্রশাসনকে গতিশীল করার ক্ষেত্রে কেবলমাত্র যারা ট্রেজারী বেঞ্চে আছেন বা যারা মন্ত্রী আছেন তারাই প্রশাসনে গতিশীলতা আনতে পারনে তাই নয়, এক্ষেত্রে আপনাদের কিছু ভূমিকা আছে, কিছু কর্তব্য আছে। সেই কর্তব্য পালন করার সময় এসেছে। আমি যে কথা বলতে চাই, প্রধানত ব্রিটিশ শাসনকালে ভারতবর্ষে ঔপনিবেশিক শাসন ব্যবস্থাকে কায়েম করার স্বার্থে সেই ব্যুরোক্র্যাটিক সিস্টেমকে ইনট্রোডিউস করেছিল। তাই আজকে ৫২ বছরের উপর দেশ স্বাধীন হয়ে যাবার পরেও সেই যে প্রশাসনিক ব্যবস্থা সেখানে আমরা কিছু চুনকাম করতে পেরেছি মাত্র, প্রকৃতপক্ষে তাদের তৈরি কাঠামোর কোনও পরিবর্তন আমরা করতে পারিনি। এটাই হচ্ছে বাস্তব অবস্থা। সুব্রতবাবু বলেছেন আই. এ. এস ক্যাডার তুলে দেবার কথা। আন্তরিকভাবে বলেছেন কিনা জানি না। পারবেন তো আই. এ. এস ক্যাডার তুলে দিতে? ২৯৪ জন সদস্য প্রচেষ্টা থাকবে। সম্ভব না। আমি যে কথাটা বলতে চাই এইরকম একটা পুরনো ব্যবস্থার মধ্যে, ঔপনিবেশিক কাঠামোর মধ্যে গত ২২ বছরে আমাদের পশ্চিমবঙ্গের প্রশাসনে, একেবারে সব স্তরে—উচ্চস্তর থেকে নিম্নস্তর পর্যন্ত, কর্মচারিদের উদ্যোগের মধ্যে দিয়ে, তাদের প্রচেষ্টার মধ্যে দিয়ে আমরা যে সাফল্যগুলো অর্জন করেছি।

ভূমি সংস্কার থেকে শুরু করে বলা যেতে পারে ভূমিসংস্কারে বর্গাদারদের স্বার্থে বর্গা রেকর্ড, কৃষি, সেচ, সামাজিক বনসৃজন, মৎস, সাক্ষরতা, নারীশিক্ষা, আইনশৃঙ্খলা পরিস্থিতি এই সমস্যাগুলি তুলনামূলকভাবে সব রাজ্যের জনগণের দ্বারা স্বীকৃত, জাতীয় স্তরে স্বীকৃত এবং আন্তর্জাতিক স্তরেও স্বীকৃত। এই কাজের একমাত্র কৃতিত্ব তা কি পশ্চিবঙ্গের মুখ্যমন্ত্রীর বা তাঁর মন্ত্রী পরিষদের? আমাদের পশ্চিমবঙ্গের প্রশাসনের সমস্ত অংশের না হলেও বেশির ভাগ কর্মচারির আন্তরিকভাবে সদিচ্ছার ভিত্তিতে সফল করতে পেরেছি। যদি আমরা সেই স্তরে সরকারি কর্মচারিদের সেই মানসিকতার জায়গায় আনতে পারতাম তাহলে নিশ্চয়ই ২২ বছরে সেই জায়গায় পশ্চিমবঙ্গের এই সাড়ে ৬ কোটি মানুষকে নিয়ে যেতে পারতাম এ কথা কি বিরোধী দলের মাননীয় সদস্যরা চিন্তা করবেন না? গণতান্ত্রিক ব্যবস্থায় ট্রেড-ইউনিয়নের দরকার আছে, অ্যাশোসিয়েশনের দরকার আছে। এটা স্বীকৃত এবং সেই অধিকারকে সবচেয়ে বেশি সম্মান দিয়েছে এই বামফ্রন্ট সরকার। বামফ্রন্ট সরকারের এই সম্মান এবং মর্যাদা দেওয়ার মধ্যে দিয়ে যারা এটার অপব্যবহার করছে সেই অপব্যবহারকারীকে বন্ধ করার চেষ্টা আমরা করছি। এটাকে বিকৃতভাবে চিত্রিত করার চেষ্টা করা হচ্ছে। আপনারা যে সম্মান কর্মচারিদের দেননি, তাদের অ্যাশোসিয়েশন করার অধিকার দেননি, কিন্তু সেই অধিকার আমরা তাদের দিয়েছি। এর মধ্যে কিছু কিছু খারাপ জিনিস আছে, সেগুলিকে প্লাগ করার চেষ্টা আমাদের করতে হবে। এগুলিকে বন্ধ করার ক্ষেত্রে আপনাদের আন্তরিক সহযোগিতার প্রয়োজন আছে। সেই সহযোগিতা জ্যোতি বসুকে নয়, ৭ কোটি মানুষকে সহযোগিতা করা এবং পশ্চিমবাংলার উন্নয়নকে শক্তিশালী করার জন্য সহযোগিতা। কিছুদিন ধরে দেখছি পশ্চিমবাংলায় একটা কথা এসেছে কর্মসংস্কৃতি। কর্মসংস্কৃতির সঙ্গে সঙ্গে আচরণ সংস্কৃতিও যুক্ত করা উচিত। এই আচরণ সংস্কৃতি কোথা থেকে শুরু হবে? এটা শুরু হবে বিধানসভার অভ্যন্তর থেকে। মাননীয় মুখ্যমন্ত্রী কি ধরনের আচরণ করছেন, তাঁর মন্ত্রিসভার সদস্যরা কি ধরণের আচরণ করছেন, বিরোধী দলের মাননীয় সদস্যবৃন্দরা কি ধরণের আচরণ করছেন, আমরা বিধানসভাকে জনগণের কল্যাণে কি ভাবে ব্যবহার করছি—জনগণই সেটা দেখবেন। আজকে উন্নত প্রযুক্তির যুগে মিডিয়া অত্যন্ত পাওয়ারফুল হয়েছে এবং সবচেয়ে পাওয়ারফুল হয়েছে ইলেকট্রনিক্স মিডিয়া। আমরা জনগণের প্রতিনিধি হিসাবে যে আচরণ করি পশ্চিমবাংলার ৭ কোটি মানুষ সেটা দেখবে এবং আনবে। আমাদের চিন্তা-ভাবনা সব টি. ভি.র পর্দায় যদি দেখা যায়। তারা যদি দেখেন যে আমরা মাইক ভেঙে দিলাম, মুখ্যমন্ত্রীকে আক্রমণ করতে উদ্যোগী হলাম, গদা টেনে নিয়ে চলে গেলাম এবং কাজের মন্ড করে ছুঁড়ে দিলাম এবং সংসদীয় রীতিনীতি বর্হিভূত ভাষায় কথা বললাম তাহলে কি করে আশা করব যে জনগণ এবং কর্মচারিদের কাছ থেকে যে কাজ আমরা চাইছি সেটা পাবো। এই সবই কি মুখ্যমন্ত্রীর সদিচ্ছায় হতে পারে? এতে আপনাদের, আমার সদিচ্ছার

প্রয়োজন নেই? আমি আবেদন করি ২৯৫ জন মাননীয় সদস্য-সদস্যার কাছে যে পশ্চিমবাংলার উন্নয়ন প্রকৃত অর্থেই যদি আমরা চাই তাহলে আমাদের নিজেদেরকে সেইভাবেই আচরণ করতে হবে।

জনপ্রতিনিধিদের দায়িত্ব এবং কর্তব্য নেই? পশ্চিমবাংলার মঙ্গল এবং উন্নয়নের জন্য আমাদের কাজ করতে হবে। এই আবেদন আমি সকলের কাছে রাখতে চাই। এবং সঙ্গে সঙ্গে আমি বলতে চাই, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী যে বরাদ্দের দাবি রেখেছেন, মাননীয় বিরোধী দলের সদস্যরা এখানে এখনও পর্যন্ত যা বলেছেন, মাননীয় সুব্রতবাবু কিছু সাজেস্টিভ আকারে রেখেছেন তার মধ্যে কি হবে না হবে সেটা নিশ্চয় বিবেচ্য বিষয়। এখানে কেউ কেউ বলেছেন, কিছু নাকি পরিবর্তন হয়নি। আমি মাননীয় সুব্রতবাবুর দৃষ্টি আকর্ষণ করে বলছি, ২২ বছরের আগে যখন আমরা ছিলাম না তখন মাননীয় সুব্রতবাবু এখানকার সদস্য ছিলেন, মন্ত্রী ছিলেন এবং পঙ্কজবাবুও ছিলেন। আমাদের মধ্যেও অনেকে ছিলেন। আপনারা আজকে কোনও পরিবর্তনই লক্ষ্য করছেন না? ২২ বছর আগে একজন বিধায়ককে তার কনস্টিটিউন্সিতে একটা টিউবওয়েল বা একটা পাকা রাস্তা করবার জন্য ডি. এম., এস. ডি. ও.-দের সামনে হাতজোড় করে দাঁড়াতে হ'ত। কিন্তু আজকে আর এম. এল. এ., এম. পি.-দের ডি. এম., এস.ডি.ও.-দের সামনে গিয়ে এইসব কাজের জন্য হাতজোড় করে দাঁড়াতে হয়না। আজকে এই প্রশাসনের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গে যে পঞ্চায়েত ব্যবস্থা পরবর্তীকালে হয়েছে তাতে গ্রামের মানুষ প্রতিনিধিত্ব করছেন। তা সে আপনাদের লোক হতে পারেন, আমাদের লোকও হতে পারেন। জনগণ প্রশাসন পরিচালনা করছেন। ডেমোক্রাটিক সিস্টেমে এটা চলছে। এ গভর্নমেন্ট বাই দি পিপল, ফর দি পিপল, অফ দি পিপল। আজকে সেই প্রশাসন পশ্চিমবঙ্গে আমরা তৈরি করেছি, বাই দি পিপল, ফর দি পিপল, অফ দি পিপল। আপনাদের ভালো লাগছে না এটা দেখে যে, গ্রামের কুমোর, কামারের ঘরের ছেলে আজকে পঞ্চায়েত প্রধান হচ্ছেন? মুচির ঘরের ছেলে আজকে পঞ্চায়েত প্রধান হচ্ছেন? গ্রামের একজন গরিব ঘরের মেয়ে পঞ্চায়েতের প্রধান হচ্ছেন, পঞ্চায়েত সমিতির সভাপতি হচ্ছেন এবং গ্রামের মঙ্গল, কল্যাণ করছেন, বি. ডি. ও. করছেন না আজকে আর বি. ডি. ও., এস. ডি. ও. সেখানে পলিসি মেক করছেন না, পলিসি মেক করছেন স্থানীয় [illegible]গণ। পশ্চিমবাংলার এই যে ঐতিহাসিক পরিবর্তন আমরা এনেছি তা আপনারা পশ্চিমবাংলার মানুষ হিসাবে, পশ্চিমবাংলার জনপ্রতিনিধি হিসাবে এই পরিবর্তনকে লক্ষ্য করছেন না? আশাকরি আপনার নিশ্চয় তা করছেন এবং তার সুফলও পাচ্ছেন। আমি আপনাদের বলছি, পশ্চিমবাংলা পশ্চিমবাংলাতেই আছে। পরবর্তীকালেও এই ব্যবস্থা পশ্চিমবাংলায় থাকবে এবং এই ব্যবস্থাকেই আমরা আগামীদিনে আরও উন্নত, উন্নততর, উন্নততম জায়গায় নিয়ে যাব পশ্চিমবাংলার তামাম ৭ কোটি মানুষের স্বার্থে। এটা

আমাদের দৃষ্টিভঙ্গি। এটা প্রশাসন পরিচালনা করার ক্ষেত্রে আমাদের আউটলুক। তবে এই ভালোর মধ্যে আমি পশ্চিমবাংলায় যাতে স্বাচ্ছন্দভাবে প্রশাসন চলতে পারে, প্রসাসনকে গতিশীল করার স্বার্থে কিছু বলব। যদিও আমাদের আর্থিক ক্ষমতা সীমিত কিন্তু তার মধ্যেই যাতে জনগণের অর্থের প্রকৃত সদ্ব্যবহার হয়, অপচয় বন্ধ করা যায় তার জন্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি। আমি মনেকরি, প্রশাসনের সর্বস্তরে পুরস্কার, তিরষ্কার এবং শাস্তির ব্যবস্থা দ্রুততার সঙ্গে কার্যকর করতে হবে পশ্চিমবাংলার ৭ কোটি মানুষের স্বার্থে। এই ব্যবস্থা করতে গিয়ে আমি আবেদন করব মাননীয় পঙ্কজবাবুর মতো ট্রেড ইউনিয়ন নেতাদের কাছে এবং কংগ্রেস, তৃণমূল ইত্যাদি সবাইকে বলব, মাননীয় সুব্রতবাবু আই. এন. টি. ইউ.সি.-র বড় লিডার তাঁকেও বলব এই পুরস্কার, তিরষ্কার এবং প্রয়োজনে শাস্তির বিষয়টা প্রকৃত অর্থে যখন বিবেচনা করা হবে তখন আপনারা স্বদিচ্ছার বহিঃপ্রকাশের মানসিকতা দেখাতে পারবেন তো?

[5-30—5-40 p.m.]

আমরা এটা দেখব না? আপনারা সেই অ্যাশোসিয়েশনগুলোকে নিয়ে সেই সমস্ত জায়গায় সাজা-প্রাপ্ত, শাস্তি প্রাপ্ত কর্মচারিদের নিয়ে ভাঙচুর করবেন না তো? [* * *] আমি বলতে চাই যে, ব্যবহারিক ব্যবস্থা এবং প্রকৃত ব্যয় অনুযায়ী এবং ডিপার্টমেন্টাল এবং ইন্টার ডিপার্টমেন্টাল অফিসারদের মধ্যে কো-অর্ডিনেশনের আরও বেশি প্রয়োজন রয়েছে। আমি একটা দৃষ্টান্ত দিচ্ছি। মনে করুন হেল্‌থ ডিপার্টমেন্টের একটা উইং একটা হাসপাতালের জন্য অ্যাম্বুলেন্স, একস্‌-রে মেশিন, আলট্রা-সোনোগ্রাফি মেশিন ইত্যাদি কেনার জন্য প্রকৃত অর্থে প্রয়োজন অনুভব করলেন এবং সেগুলো স্যাংশন হল এবং কেনা হল। কেনার পর সেগুলোকে হাসপাতালে পাঠিয়ে দেওয়া হল। কিন্তু সেই উইং দেখলেন না যে সেই অ্যাম্বুলেন্সের ড্রাইভার আছে কিনা, তার স্ট্রেচার-বয়ের অনুমোদন আছে কিনা, আলট্রাসোনোগ্রাফি, একসৃরে মেশিন যারা চালাবেন সেই মেকানিকের পদ আছে কিনা ইত্যাদি। অথচ মেশিন, যন্ত্রপাতি এসে গেল কিন্তু সেগুলো কর্মচারিদের অভাবে পড়ে থেকে নষ্ট হয়ে গেল। সেগুলো নষ্ট হয়ে যাওয়ার পরে সেই সব পদের জন্য অনুমোদন পাওয়া গেল এবং সেই পদগুলো সৃষ্টি হল। কো-অর্ডিনেশনের অভাবে এটা হল। সুতরাং পাবলিক ইন্টারেস্টে এই কো-অর্ডিনেশন আরও বেশি করে তৈরি করতে হবে। আমি তারপর বলতে চাই যে, আমি আছি বলে কোনও ত্রুটি নেই এটা ভাবার কোনও কারণ নেই। আমরা আছি, ত্রুটি আছে এবং কাজ করতে গেলে ত্রুটি হয়। ত্রুটি মুক্ত হওয়ার জন্য প্রতিটি মানুষকে লড়াই করতে হবে। পলিসি বেস্‌ড ইনট্রোডাক্‌শন অফ কমপিউটার সিস্টেম ইন অ্যাডমিনিস্ট্রেশন কম্পিউটার ব্যবহার করা আজকে

Note *Expunged as ordered as the Chair

বাস্তবসম্মত। বিজ্ঞানকে অস্বীকার করলে চলবে না। কিন্তু কোথায় কম্পিউটার ব্যবহার করা হবে তার জন্য একটা পলিসি থাকা দরকার। কম্পিউটার যত্রতত্র ব্যবহার করলে চলবে না। এরজন্য যদি পলিসি ইনট্রোডিউস করেন তা হলে এর অপচয় হবে না তাহলে অপ্রয়োজনীয় জায়গায় কম্পিউটার আসবে না। আমার সাজেশন্ হল, পারচেজ পলিসি অফ ভেহিকেল্‌স ইনক্লুডিং পুলিশ এব্যাপারে একটা পলিসি থাকা দরকার। বিভিন্ন জায়গায় পুলিশের কাজে প্রচলিত জীপ্ গাড়ি ছাড়াও বড় ভেহিকেল্‌স, তার পাশাপাশি মারুতি, জিপ্‌সি, টাটা-সুমো ইত্যাদি ব্যবহার করা হচ্ছে। এটা কি কোনও পলিসির ভিত্তিতে হচ্ছে, না কি অফিসার কেন্দ্রিক কোনও ইচ্ছার ভিত্তিতে পলিসি হচ্ছে? টাকার অনুমোদন আছে, কিন্তু কোন জায়গায়, কোন গাড়ি কেনা হবে তার একটা সুষ্ঠু নীতি একটা পলিসি থাকা দরকার। এটা বিবেচনার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি দৃষ্টি আকর্ষণ করছি পলিসি অফ্ হায়ারিং কার্‌স অ্যান্ড ট্রান্সপোর্ট ফর অ্যাডমিনিস্ট্রেশন ইনক্লুডিং পুলিশ। আমরা নিশ্চয়ই প্রয়োজনে কার হায়ার করব। কিন্তু সেটা কোন পলিসির ভিত্তিতে? সেরকম কোনও পলিসি আছে কি? যদি না থাকে তাহলে সেই পলিসি আমাদের প্রবর্তন করতে হবে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, ট্রান্সপোর্ট এনটাইটেলমেন্ট পলিসি ফর ক্যাডার্স অ্যান্ড ইফ্ পসিবল্ ফর দেয়ার ফ্যামিলি। কেন একথা বলছি? সরকারি গাড়ি এবং তার সঙ্গে হায়ার করা গাড়ি কোনও ক্যাডার কত সময়ের জন্য ব্যবহার করবে, কোন ক্যাডার সর্বক্ষণের জন্য গাড়ি ব্যবহার করবে, কোন ক্যাডার পুল-কার ব্যবহারের জন্য পাবে এর একটা সুনির্দিষ্ট পলিসি থাকা উচিত। আমার মনে হয় এই কাজে অপব্যবহার হচ্ছে। এই অপব্যবহার যদি আমরা রোধ করতে পারি তাহলে সেই টাকা জন-কল্যাণে ব্যয় করতে পারব। আমরা দেখেছি এমন কিছু কিছু জায়গায় সর্বত্র না হলেও কিছু কিছু জায়গায় অফিসাররা তাদের এনটাইটেলমেন্টের বাইরে গিয়ে ব্যক্তি স্বার্থে গাড়ি ব্যবহার করছে, ফ্যামিলির স্বার্থে গাড়ি ব্যবহার করছে। এইসব বন্ধ করতে হবে। নিশ্চয়ই এ ব্যাপারে নজরদারী করতে হবে। যদি কোনও অফিসার তার এনটাইটেলমেন্টের বাইরে যদি ব্যক্তি স্বার্থে এইসব গাড়ি ব্যবহার করেন তা বন্ধ করতে হবে—একথা বলা নিশ্চয়ই সরকারের সমালোচনা নয়, সরকারের স্বার্থেই এই কথা বলতে হবে। যদি বিরোধীদলের সদস্যরাও বলেন নিশ্চয়ই সেটা গ্রহণীয় হওয়া উচিৎ। আমি যেকথা বলতে চাই, পলিসি ফর পারমিটিং ভি আই. পি. রেডলাইট ফেসিলিটি—এটা আজকে বলা যেতে পারে হাসির খোরাক হয়ে যাচ্ছে। কোন্ ভি. আই. পি রেড লাইট ফেসিলিটি পাবেন তার একটা লিস্ট বের করা উচিৎ। আমরা দেখছি মন্ত্রীরা পাবেন। আর কারা-কারা পাবেন তার একটা লিস্ট জনস্বার্থে পাবলিশ্ করে দেওয়া উচিৎ। আজকে সরকারের কোন দপ্তরের কোন সেক্রেটারি পাবেন, কোন লেভেলে দেওয়া হবে, তার ডেজিগনেশন কি হবে সেটা বলে দেওয়া উচিৎ

আজকাল দেখছি, হায়ার্ড কারে রেড-লাইট লাগানো হচ্ছে। সুতরাং এইসব নিয়ন্ত্রণ করার ব্যবস্থা করতে হবে। আমি এই কয়েকটি সাজেশন জনস্বার্থে রাখছি এবং এগুলি যাতে কার্যকর হয় তার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর সাথে সাথে এই ব্যয়-বরাদ্দের দাবিকে সমর্থন জানিয়ে এবং বিরোধীদের আনা কাট-মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** শোভনদেব চট্টোপাধ্যায়ের যে নামটা নিয়েছেন সেটা বাদ যাবে। এইরকম ব্যক্তিগত আক্রমণ করবেন না, ব্যক্তিগত আক্রমণ করা ঠিক নয়।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আমি সম্পূর্ণভাবে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। স্যার, সংস্কৃতে একটি কথা আছে, স্বকার্য্যমদ্যকর্ত্তব্যম পরাহ্নে চা পরাহ্ণিকম্। অর্থাৎ আগামীকাল যে কাজ করা হবে বলে ঠিক আছে, সেটা আজই করে ফেলা ভাল। সেইদিক থেকে আমাদের বিশ্বাস আমাদের মাননীয় মন্ত্রী মহোদয়গণ তাঁরা সেইভাবেই কাজকর্ম করেন। কিছু ফেলে রাখেন না। আমি এই কথা বলতে চাই, আমাদের বামফ্রন্ট সরকার গতিশীল সরকার এবং এই গতিশীলতার প্রমাণ আমরা সর্বক্ষেত্রে পাই এবং তাকে কার্যকর করার ক্ষেত্রে যে প্রশাসনিক চেষ্টা সেই চেষ্টা অব্যবহত আছে। তবে একটা কথা বলতে চাই, আমরা দেখেছি, যে সমস্ত অফিসাররা বন্যা, খরা এই সমস্ত সময়ে বিভিন্ন জেলায় যান তারা সেখানে গিয়ে সাধ্যমতো কাজ করার চেষ্টা করেন। এটা যেমন দেখেছি, ঠিক তেমনি এমন কিছু অফিসার আছেন তারা ঠিক সেইভাবে কাজকর্ম থেকে বিরত থাকেন। তাই আমার বক্তব্য, বন্যা, খরা কিম্বা প্রাকৃতিক দুর্যোগের সময়ে যেসব অফিসাররা সৎ এবং একনিষ্ঠভাবে কাজকর্ম করবেন তাদের কাজের জন্য যেন পুরস্কার থাকে, ঠিক তেমনি যারা কাজ থেকে দুরে সরে থাকবেন অর্থাৎ মানুষের সেবা থেকে দুরে থাকবেন তাদের যেন শাস্তির ব্যবস্থা থাকে। আরও একটি কথা বলি, এখানে জেলা ভাগের কথা বলা হয়েছে। এ ব্যাপারে নিশ্চয়ই একমত হব, মেদিনীপুর জেলা ভারতবর্ষের মধ্যে বৃহত্তম জেলা। মাননীয় মুখ্যমন্ত্রী এর আগেই বলেছেন, যে হ্যাঁ, এই জেলা ভাগ হওয়া দরকার।

[5-40—5-50 p.m.]

জেলা ভাগের ব্যাপারে নিয়ে আমরা সর্বদলীয় মিটিং-এ বসেছিলাম। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলব, যদি প্রয়োজন হয় তাহলে জেলার এম. পি. সভাধিপতি, মেদিনীপুরের ৫৪টি ব্লকের সভাপতিদের নিয়ে পুনরায় বৈঠক করে একটা সিদ্ধান্ত অবিলম্বে নিন কারণ আমরা মনে করি অবিলম্বে জেলা ভাগ হওয়া দরকার। স্যার, আমরা দেখেছি, একজন

অফিসারের হাতে যদি দুটি-তিনটি চার্জ থাকে তাহলে তার কাজ করতে অসুবিধা হয়। এই প্রসঙ্গে বলি, সোশ্যাল ওয়েলফেয়ারের যে সমস্ত সি. ডি. পি.ও. আছেন বিভিন্ন ব্লকে তাদের এক একজনের উপর ৩-৪টি করে ব্লকের দায়িত্ব দেওয়া আছে। এতে কি করে কাজ হবে বা মানুষ কি করে পরিষেবা পাবে তা বুঝতে পারি না। তাই আমার প্রস্তাব প্রতিটি ব্লকের জন্য আলাদা করে সি. ডি. পি.ও. দেওয়া হোক এবং যে ব্লকের দায়িত্বে তিনি থাকবেন সেই ব্লকের কাজকর্ম তিনি দেখাশুনো করুন, এতে ভাল কাজ হবে। এর পর আমি যে প্রসঙ্গে আসছি সেটা হল, আপনি জানেন, তমলুকের জন্য আলাদা এ. ডি. এম. আছেন, হলদিয়ার জন্য আলাদা এ. ডি. এম. আছেন মেদিনীপুরের জন্য আলাদা এ. ডি. এম. আছেন। এটা খুবই গুরুত্বপূর্ণ ব্যাপার, মাননীয় মুখ্যমন্ত্রীর নজরে আনছি, তমলুকের এ. ডি. এম. দীর্ঘদিন হল চলে গিয়েছেন, তার জায়গায় এক সময় মেদিনীপুরের এ. ডি. এম. এসে অতিরিক্ত চার্জ হিসাবে তমলুকের চার্জ নিয়েছিলেন, এখন হলদিয়ার এ. ডি. এম. অতিরিক্ত চার্জ হিসাবে তমলুকের চার্জে আছেন। তিনি সপ্তাহে দু-দিন আসেন ফলে হলদিয়া এবং তমলুক দুটি জায়গার মানুষরাই কাজ পাচ্ছেন না ঠিক মতোন। সেখানে স্থায়ীভাবে তমলুকের জন্য যাতে অবিলম্বে এ. ডি. এম. দেওয়া হয় সে ব্যবস্থা করা হোক। এই কয়েকটি কথা বলে বাজেটকে সমর্থন করে এবং কাটমোশনের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই ব্যয়বরাদ্দের উপর আলোচনার জবাব দেবেন মাননীয় মুখ্যমন্ত্রী কিন্তু মাননীয় সদস্যরা এখানে যে সব বক্তব্য রাখছেন সেই বক্তব্য তার নজরে আসছে কিনা তা আমরা বুঝতে পারছি না। সদস্যরা কিন্তু আশা করেন যে তাদের বক্তব্যের জবাব তারা পাবেন। এই বিষয়টা স্যার, আপনাকে দেখার জন্য অনুরোধ জানাচ্ছি। এখানে আজকে যে ১৮ এবং ১৯ নং খাতের ব্যয়বরাদ্দ পেশ করা হয়েছে তা সরকারি প্রশাসন পরিচালনার জন্য। এ ক্ষেত্রে সাধারণ প্রশাসন চালানোর ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের যে দৃষ্টিভঙ্গি সে সম্পর্কে আমার দ্বিমত থাকায় এই বাজেটের বিরোধিতা করে আমার কাটমোশনের সমর্থনে আমি বক্তব্য রাখছি। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় প্রশাসনের গতিশীলতা, দক্ষতা, দায়বদ্ধতা, নিরাপত্তার কথা বলেছেন। প্রশাসনের গতিশীলতা এবং দক্ষতা সম্পর্কে এই ভাষণে যা দাবি করা হয়েছে সে সম্পর্কে আমি বলতে চাই যে বামফ্রন্ট সরকারের প্রশাসন গতিশীল হওয়া দূরের কথা, এই প্রশাসন একদম স্থবির। প্রশাসনের মারাত্মক চেহারা এবং কার্যকলাপ দেখলেই আমার কথার প্রমাণ পাবেন। এই প্রশাসনের গতিশীলতা কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটা বলি। রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের বিভিন্ন প্রকল্প যাতে অর্থ বরাদ্দ করা হয়েছে সেই বরাদ্দকৃত অর্থ কি ভাবে আনইউটিলাইজড হয়ে পড়ে থাকছে বিভিন্ন বছরে তার কিছু দৃষ্টান্ত আমি তুলে ধরছি। বিগত আর্থিক বছরে কেন্দ্রীয় সরকারের গ্রামোন্নয়ন

দপ্তরের যে সর্বশেষ রিপোর্ট '৯৮-'৯৯ সালের তাতে দেখা যাচ্ছে সামাজিক সহায়তা প্রকল্পের ৬৬ কোটিরও বেশি টাকা এই বামফ্রন্ট সরকার খরচ করতে পারেনি। এই রিপোর্টটা হচ্ছে ২রা মার্চ '৯৯ এর। এতে দেখা যাচ্ছে গ্রামের মানুষদের সহায়তা প্রকল্পের কেন্দ্রীয় সরকারের ৪টি স্কীমে অর্ধেক টাকা এই সরকার খরচ করতে পারেনি। ৯৮-৯৯ সালে এন. এস. এ.পি. ন্যাশনাল সোশ্যাল অ্যাসিস্ট্যান্স প্রোগ্রামে বরাদ্দ ছিল ৫৪ কোটি ৬৬ লক্ষ ১৮ হাজার টাকা, খরচ হয়েছে ২১ কোটি ১৫ লক্ষ ৩৫ হাজার টাকা। তার মানে ৩৯.০৬ শতাংশ ইউটিলাইজড হয়েছে। অনুরূপভাবে এন. ও. এ. পি. ন্যাশনাল ওল্ড এজ পেনশন স্কীমে বরাদ্দ ছিল ৩৮ কোটি ১৭ লক্ষ ১৩ হাজার টাকা, খরচ হয়েছে ১৫ কোটি ৯৩ লক্ষ ১৮ হাজার টাকা অর্থাৎ ইউটিলাইজড হয়েছে ৪১.৭৪ শতাংশ। এন. এফ. বি. এফ., ন্যাশনাল ফ্যামিলি বেনিফিট স্কীম, এখানে বরাদ্দ হয়েছিল ১০ কোটি ২২ লক্ষ ৯০ হাজার টাকা, সেখানে খরচ হয়েছে ৩ কোটি ৭৬ লক্ষ ৪০ হাজার টাকা। অর্থাৎ ইউটালাইজেশন হয়েছে ৩৬.৭৬ শতাংশ। ন্যাশনাল মাইনরিটি বেনিফিট স্কীম, এখানে অর্থ বরাদ্দ হয়েছিল ৬ কোটি ২৬ লক্ষ ১৫ হাজার টাকা, সেখানে খরচ হয়েছে ১ কোটি ৪৬ লক্ষ ১৩ হাজার টাকা, অর্থাৎ ইউটিলাইজ হয়েছে ২৬.৫৩ শতাংশ। ফলে স্যার আমরা দেখতে পাচ্ছি ৬৬ কোটি টাকার উপর সরকার ব্যয় করতে পারেনি। গোটা রাজ্যে খরা পরিস্থিতি চলছে, জলের অভাবে চাষ মার খাচ্ছে, পানীয় জলের সঙ্কট সারা রাজ্যে। এই ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের গ্রাম উন্নয়ন দপ্তর তার মনিটরি ডিভিসন যে লেটেস্ট রিপোর্ট দিয়েছে তাতে দেখতে পাচ্ছি, ১৯৯৮-৯৯ সালের যে পরিসংখ্যান তারা দিয়েছেন তাতে দেখতে পাচ্ছি রুরাল ওয়াটার সাপ্লাই স্কীমে বরাদ্দ হয়েছিল ১০০ কোটি ৫ লক্ষ টাকা। সেখানে সরকার খরচ করেছে ৪২ কোটি ৭৫ লক্ষ টাকা। অর্থাৎ ইউটিলাইজ হয়েছে ৪২.৭৩ শতাংশ। অ্যাকসিলারেটেড রুরাল ওয়াটার সাপ্লাই স্কীমে বরাদ্দ করা হয়েছিল ৭৬ কোটি ৭ লক্ষ টাকা, সেখানে খরচ করা হয়েছে ১৬ কোটি ৪৯ লক্ষ টাকা। অর্থাৎ ইউটিলাইজ হয়েছে ২১.৬৯ শতাংশ। মিনিমাম নিডস প্রোগ্রামে বরাদ্দ হয়েছিল ২৩ কোটি ২৭ লক্ষ টাকা সেখানে খরচ হয়েছে বাড়তি কিছুটা, ২ কোটি ২৭ লক্ষ টাকা বাড়তি খরচ হয়েছে। বাকি কাজের ক্ষেত্রে প্রায় ১১৪ কোটি টাকা সরকার খরচ করতে পারেনি। নিজের রাজ্যের দপ্তর, সেচ দপ্তর পরিকল্পনা খাতে ১০৪ কোটি টাকা খরচ করতে পারেনি। যখন পশ্চিমবঙ্গের খরা পরিস্থিতি এই রকম ভয়ঙ্কর সেখানে এই টাকা খরচ করতে পারেনি। তাহলে প্রশ্ন হচ্ছে আপনার প্রশাসন কতখানি গতিশীল প্রমাণ করে? আপনার এই দাবি কতটা সঠিক সেটা আপনি বলুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আরও একটা বিষয় বলছি সেখানে কি হয়েছে। সংসদের যে টাকা, এম. পি.-রা যে টাকা পান, পশ্চিমবাংলায় ৫৮ জন সংসদ আছেন তার মধ্যে ৫৬ জনের টাকা আটকে গিয়েছে। আপনাদের সংসদের দিল্লিতে এই বিষয় নিয়ে হইচই

করেছেন যে আমরা টাকা পাচ্ছি না, কাজ হচ্ছে না। আমাদের এখান থেকে অফিসারকে দিল্লিতে ডেকে পাঠানো হল, আমাদের মুখ্য সচিব সেখানে গেলেন। সেখানে তিনি তিরস্কৃত হলেন। ১৫ই মার্চ তিনি গিয়েছিলেন এবং সেখানে তাঁকে মুচলেখা লিখে দিয়ে আসতে হল এই বলে যে ভবিষ্যতে আর এই রকম ক্রটি বিচ্যুতি হবে না। সংসদের বছরে ওই টাকা দুবারে পান। ফার্স্ট ইন্সটলমেন্টের টাকা দেওয়ার পর তার ইউটিলাইজেশন সার্টিফিকেট দিলে পরের ইন্সটলমেন্টের টাকা দেওয়া হয়। কিন্তু বহু ক্ষেত্রে এই ফার্স্ট ইন্সটলমেন্টের ইউটিলাইজেশন সার্টিফিকেট পাইনি সেই জন্য সেকেন্ড ইন্সটলমেন্টের টাকাও পাওয়া যায়নি। মাননীয় মন্ত্রী বুদ্ধদেববাবু রয়েছেন, তিনি নিজে বলেছেন সাংসদ গুরুদাস দাস গুপ্তের টাকা দিয়ে নন্দনে কাজ হয়েছে, তার সার্টিফিকেট বার করতে মাথার ঘাম পায়ে ফেলতে হয়েছে। বুদ্ধদেববাবু স্বীকার করেছেন যে আমাদের রুটিন ওয়ার্ক করতেই চলে যায় সাংসদের টাকা। প্রশাসন কতটা গতিশীল, কতটা সঠিক মাননীয় মুখ্যমন্ত্রী নিশ্চয়ই বিবেচনা করবেন এবং গতিশীলতা আনবার চেষ্টা করবেন। ট্রান্সপারেন্সী, গোটা প্রশাসনে স্বচ্ছতার কথা বলা হয়েছে। ২২ বছর ধরে এমন অবস্থা করেছেন যে কোনও দপ্তরে ঘুষ ছাড়া চলে না। সেখানে সুপারিশ ছাড়া ফাইল নড়ে না। কি শিক্ষা দপ্তরে কি স্বাস্থ্য দপ্তরে কি পুলিশ দপ্তরে, কি জেল দপ্তরে, সমস্ত জায়গায় একই অবস্থা। আজকে কারাগারে কি অবস্থা সকালে আলোচনা হয়েছে। খাদ্য সরবরাহ করে যে সমস্ত ঠিকাদার, সেখানে কাট মানি চাওয়া হচ্ছে। এই রকম একটা জায়গা যেখানে কাট মানি চাওয়া হচ্ছে। তার ফলে খাদ্যের মান এবং পরিমাণ দিনের পর দিন কমে যাচ্ছে সর্বক্ষেত্রে।

[5-50—6-00 p.m.]

সর্বক্ষেত্রেই এই জিনিস চলছে। অথচ এই দুর্নীতি বন্ধ করার জন্য ট্রান্সপারেন্সী আনার জন্য আপনার যে ইন্সট্রুমেন্টস্ রয়েছে, অর্থাৎ ভিজিলেন্স কমিশন, নজরদারী কমিশন, সেই নজরদারী কমিশনকে ঠুঁটো জগন্নাথ করে রেখেছেন। প্রতিবার এই ভিজিলেন্স কমিশন রিপোর্ট দিচ্ছে। ১৯৯৩ সালে তারা যে রিপোর্ট দিয়েছে, যে এক্সপ্রেশন করেছে—আমার কথা নয়, ভিজিলেন্স কমিশনের কথা, ল' এনফোর্সিং অথরিটি তাঁদের সমস্ত ক্ষেত্রে নন-কোঅপারেশনের ফলে তাদের সুপারিশগুলো কার্যকর হচ্ছে না। তারা বলছে যে রিপোর্ট "Report goes to show that out of several alleged delinquent prima facie found guilty by the Commission of different charges many escaped due to scant attention, lax and sluggish attitude and lack of initiative on the part of respective disciplinary authorities." এই হচ্ছে। তারপর তারা বলছে ল্যাক্স অফ স্ট্যাটুটরি পাওয়ার অফ দি কমিশন রয়েছে। আমি প্রতি

বছর মাননীয় মুখ্যমন্ত্রীকে প্রশ্ন করি, আপনি ভিজিলেন্স কমিশনকে অ্যাকটিভ করুন, এফেকটিভ করুন, মেক ইট মিনিংফুল। তা নাহলে তাদের রিপোর্টের অর্থ কি? তাদের স্ট্যাটুটরি পাওয়ার দিন, তা নাহলে তারা সুপারিশ করে যাবে, আর ডেলিংকোয়েন্সী করে অফিসাররা কো-অপারেট করবে না। ফলে দুর্নীতি বাড়বে—বাড়ছেও। আজকে প্রশাসনকে জনমুখী করার কথা বলছেন, মন্ত্রীরা সবাই বলছেন। এখানেও বলা হয়েছে রিড্রেসাল অফ পিপল'স গ্রিভান্সের জন্য সব অফিসে কম্পিউটারাইজড করা হচ্ছে। ১লা জানুয়ারি থেকে মহাকরণে একটা বিভাগ খোলা হয়েছে। এরপর ডিস্ট্রিক্টে, মহকুমাতে এগুলো যাবে। জনমুখী প্রশাসন, শুনতে খুব ভাল। এগুলো কি কার্যকর হবে? কারণ আমাদের এখানে প্রশ্ন জাগে ২৯৪ জন জনপ্রতিনিধি আমরা শুধু মেনশন আওয়ারে যে বিষয়গুলো মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করে আনি, সেগুলো কি কখনও এফেকটিভ হয়? যেখানে ২৯৪ জন জনপ্রতিনিধি দৃষ্টি আকর্ষণ করেন, সেগুলোর নিরসনের ব্যবস্থা নিতে পারছেন না, দেখা যাবে দু'দিন পরে মহাকরণে জন-সম্পর্ক বিভাগটি উঠে যাবে। আমার প্রশ্ন হচ্ছে, এগুলো কি শুধু ঘোষণা করার জন্য, না কি কাজ করার জন্য? প্রশাসনিক নিরপেক্ষতা তো নেই, তা নাহলে দেখা যাচ্ছে সরকারের কাছ থেকে প্রত্যেকটি বিষয়েই মোর অ্যান্ড মোর পার্টিজান, চূড়ান্ত দলবাজি কি করে হয়? আজকাল সুরভী টুরভী বলে চিৎকার করছে। কিন্তু এটা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। রমেন পোদ্দার থেকে আরম্ভ করে সব অ্যাপয়েন্টমেন্টই পার্টিজান অ্যাপয়েন্টমেন্ট। পদোন্নতি, ট্রান্সফার সবকিছুই অ্যাকাডেমিক ভিত্তিতে নয়, নেসেসিটির কথা ভেবে নয়, মেরিটের ভিত্তিতে নয়, জনসাধারণের প্রয়োজনের ভিত্তিতে নয়, শুধু দলীয় দৃষ্টিকোণ থেকে এসব করা হচ্ছে। রমেন পোদ্দার, তিনি বায়ো ফিজিকসের লোক, তাঁকে সমাজ বিজ্ঞানী বলে ঘোষণা করে তাঁকে অনুন্নত কমিশনের সদস্য করা হল যখন তিনি ভি. সি. পদ থেকে চলে গেলেন। ফলে শুধু সুরভী কেন, ভারতী রায় থেকে আরম্ভ করে সব ক্ষেত্রেই একটা পার্টিজান দৃষ্টিভঙ্গি থেকে এসব করা হচ্ছে। পক্ষপাতদুষ্ট প্রশাসনে ন্যূনতম নিরপেক্ষতা আছে? বিভিন্ন যে ট্রেড ইউনিয়নগুলো আছে, শুধু কো-অর্ডিনেশন কমিটি কেন, আরও যেগুলো আছে, তাদের প্রতিও নিরপেক্ষ দৃষ্টিভঙ্গি থাকা উচিত ছিল। সেদিন কোয়েশ্চেন আওয়ারে, বাজেট নিয়ে আলোচনার দিন সেদিন দেখছিলাম যে, কিছু সিসিআর, ডায়েরীর কথা বলছেন। এটা তো আপনারা ইমপ্লাই করছেন কর্মসংস্কৃতির অভাবের জন্য। আমি বলতে চাই ডিসিপ্লিন বা শৃঙ্খলাবোধের ক্ষেত্রে ডিসিপ্লিনটা কি—ডিসিপ্লিন ইমপোজড্ ফ্রম দি আউটসাইড অর ডিসিপ্লিন—দি সেল্‌ফ ইমপোজড্ ডিসিপ্লিন। আপনারা সেখানে একটা বামপন্থী দল হিসাবে দাবি করে একটা বামপন্থী সরকার তার সংস্পর্শে এসে সরকার তার সামাজিক দায়বদ্ধতার চেতনাকে উপলব্ধি করাতে চেয়েছেন। সেখানে কনফিডেনশিয়াল ক্যারাকটার রিপোর্ট যেটা আগে ছিল, তাতে দেখা গেছে যে, আপনারা এই রিপোর্টের সুযোগ নিয়ে কর্মচারিদের উপর

জোর খাটাতেন। আপনারা এই ব্যবস্থা তুলে দিলেন, কিন্তু আবার এটাকে নিয়ে আসার কি কারণ হল জানলাম না। আমরা দেখেছি ১৯৬৭-৬৯ সালে সরকারি কর্মচারিদের মধ্যে একটা সেল্ফ ইমপোজড্ ডিসিপ্লিন ছিল। সরকারি বাসগুলো ভাঙ্গচুর হলে সরকারি কর্মচারিরাই সেটা উদ্যোগ নিয়ে মেরামত করে চালাতেন। এবং এই বাসগুলোতে লেখা হত যে, সরকারি কর্মচারিদের প্রচেষ্টা এবং উদ্যোগে বাস চালানো হল। সুতরাং যুক্তফ্রন্ট সরকারের আমলে সরকারি কর্মচারিদের মধ্যে একটা সেল্ফ ইমপোজড্ ডিসিপ্লিন ছিল যে জিনিসটা বামপন্থী আদর্শে আজকে জর্জরিত। আজকে আবার নতুন করে তার চর্চা আপনারা করতে চাইলেও সেটা কমছে। সবচেয়ে মারাত্মক যেটা হয়েছে যে, সমস্ত প্রশাসনের মধ্যে সরকারি কর্মচারি কি হাসপাতাল সর্বক্ষেত্রে একটা সেল্ফ কনট্রাডিকটারি ডিসিপ্লিন গড়ে উঠেছে। যুক্তফ্রন্টের সময়ে শিক্ষক থেকে বলুন, ডাক্তার থেকে বলুন, সরকারি কর্মচারী বলুন সবার মধ্যে একটা দায়িত্ববোধ ছিল। আজকে তার বড় অভাব দেখা যাচ্ছে। এইরকম সেল্ফ কন্ট্রাডিক্টরি নিয়ে কাজ করা যাবে না। আগে তো এসব করার প্রয়োজন হয়নি, আজকে তবে এসব করার প্রয়োজন হচ্ছে কেন। আসলে বামপন্থীদের মধ্যে সুবিধাবাদীর চর্চা, রাইটস্ উইদাউট সিয়ার প্রিভিলেজ আজকে বামপন্থীদের মধ্যে ঢুকে গেছে। সুতরাং তারই রিফ্লেকশন আজকে কর্মসংস্কৃতির মধ্যে, অতএব এসব কথা বলে কোনও লাভ নেই। আপনারা পঞ্চায়েতে বারেবারে বিকেন্দ্রীকরণের কথা বলেছেন। অ্যাপারেন্টলি সাউন্স নাইস, গণতান্ত্রিক একটা ভাবধারা, বিকেন্দ্রীকরণ। কিন্তু এই বিকেন্দ্রীকরণের নামে শুধুমাত্র দলবাজি আর দুর্নীতির সম্প্রসারণ ছাড়া কিছুই নয়। আজকে বিকেন্দ্রীকরণের নাম করে সমস্ত ক্ষমতাকে আপনারা কুক্ষিগত করার চেষ্টা করছেন। ফলে এই বিকেন্দ্রীকরণের নামে এই জিনিস ঘটছে। সর্বশেষে আমি যেকথা বলতে চাই সেটা হচ্ছে যে, মাথাভারি প্রশাসন সামগ্রিকভাবে অ্যাডমিনিস্ট্রেশনের একটা বোঝা হয়ে দাঁড়াচ্ছে। আজকে মন্ত্রী থেকে শুরু করে আপনাদের সবাই বিদেশে যাচ্ছেন। পুলকার আগে যেখানে একটা কি দুটো থাকত এখন সেখানে প্রচুর পরিমাণে পুলকারের গাড়ি ডালহৌসি স্কোয়ারে দেখতে পাওয়া যায়। পুলকারের ভাড়া কি অধিক পরিমাণে সেটা সরকারকে বহন করতে হচ্ছে। এইভাবে সরকারি গাড়ি, সরকারি মাথাভারী প্রশাসন নিয়ে অর্থের অপচয় হচ্ছে। আজকে দেখা যাচ্ছে যে, রাম শ্যাম যদু মধু সবাই পুলকারের গাড়ি করে যাতায়াত করছেন। তারপরে মন্ত্রীদের তো বিদেশ যাওয়া লেগেই আছে। একজন চীনে যাচ্ছেন, একজন আমেরিকা যাচ্ছেন, একজন আমেরিকা যাচ্ছেন সরকারি অর্থ অপচয় করে, তার কোনও ব্যবস্থাই নেওয়া হচ্ছে না। সুতরাং এই মাথাভারী প্রশাসনের অপচয় বন্ধ করতে হবে। এইকথা বলে ধন্যবাদ জানিয়ে কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী যে হোম পারসোনেল অ্যান্ড

অ্যাডমিনিস্ট্রেশন ডিপার্টমেন্টের বাজেটের ব্যয়বরাদ্দ ১৮ এবং ১৯নং দাবি উত্থাপন করেছেন তার বিরোধিতা করে আমাদের আনীত কাটমোশনকে সমর্থন করে বক্তব্য শুরু করছি। গত বছরের বাজেটে ছিল ৮৩ কোটি টাকা, এবারে সেটা ১২৩ কোটি টাকা করা হয়েছে। অর্থাৎ ৪০ কোটি টাকা মানে ৫০ পারসেন্ট টাকা বাড়ান হয়েছে টোটাল বাজেটের। আর পে কমিশনের জন্য সরকারি কর্মচারিদের বেতন বেড়েছে, সেই কারণে অর্থের পরিমাণ বাড়াতে হয়েছে। কিন্তু যে পরিমাণে অর্থ দেওয়া হচ্ছে, সেই পরিমাণে এফিশিয়েন্সি বাড়েনি। এই বিষয়টা বিচার করে দেখতে হবে। দীর্ঘ ২২ বছর ধরে বামফ্রন্ট সরকার একটি স্থায়ী প্রতিষ্ঠান হিসাবে পশ্চিমবঙ্গে রয়েছে এবং তার মুখ্যমন্ত্রী হিসাবে আপনি এই দপ্তরের দায়িত্বে রয়েছেন। অন্যান্য রাজ্যে যেভাবে বিভিন্ন সরকারের ট্রান্সফার হয়েছে সেটা এই রাজ্যে এঁদের রাজত্বে কখনো হয়নি। কিন্তু এই রাজ্যে একটা স্থায়ী সরকার থাকা সত্ত্বেও আমরা কি সুযোগ-সুবিধা পেয়েছি সেটা আজকে ভাববার বিষয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, এই বামফ্রন্ট সরকার একটা স্থায়ী সরকার, স্থায়ী তার প্রসাসন এবং স্থায়ী সেখানে জ্যোতিবাবু মুখ্যমন্ত্রী হিসাবে। এর সঙ্গে এখানে স্থায়ী হচ্ছে বেকারত্ব এবং স্থায়ী হচ্ছে দুর্নীতি।

[6-00—6-10 p.m.]

এদের স্টেবিলিটি হচ্ছে এই স্টেবিলিটি। আমি একটা কথা সহজভাবে বলব, মুখ্যমন্ত্রী নিশ্চয় বয়সে প্রবীণ, কিন্তু আজকে পরিবর্তনশীল যুগের সাথে তাল মেলাতে যে প্রশাসন ব্যবস্থা থাকা দরকার, আমরা কি সেই প্রশাসন করতে পেরেছি? আমরা উত্তরপ্রদেশ, বিহারের চেয়ে ভাল বলছি না, সেদিন এখানে একটা রাজ্যের মুখ্যমন্ত্রী চন্দ্রবাবু নাইডু এসেছিলেন, রাজনৈতিকভাবে খুব স্বচ্ছ মানুষ নন, তিনি বলছিলেন অন্ধ্রপ্রদেশের প্রত্যেকটি জেলা প্রশাসনের সঙ্গে হেড কোয়ার্টার এর সাথে মুখ্যমন্ত্রী কম্পিউটার নেটওয়ার্কে লিঙ্কড রয়েছে। যে কোনও তথ্যর ব্যাপারে সিদ্ধান্ত নেওয়ার আগে বোতাম টিপলেই কম্পিউটার স্ক্রিনে এসে যাবে। তিনি বলছিলেন, কোন বাঁধে কতটা জল রয়েছে, কতটা রিলিজ করেছে, সেটা দেখতে চাইলে বোতাম টিপলেই সেদিনের হিসাবটা মুখ্যমন্ত্রীর দপ্তর থেকেই বলে দেওয়া যায়। কোন ইন্ডাস্ট্রি কতটা প্রোগ্রেস করেছে, কোন জায়গায় অবস্থান করছে, সেটা বোতাম টিপলেই মুখ্যমন্ত্রী জানতে পারছেন। মুখ্যমন্ত্রী এত বছর পরেও মিলেনিয়াম সাইবার ইনফর্মেশন ফ্রেন্ডলি সিস্টেম করতে পারলেন না। তার ফলে এখন সিস্টেম কি, কোনও তথ্যর দরকার হলে ওনাকে ডি. এম. কে ফোন করতে হবে, এস. টি. ডি. করে ; তারা সেটা ফ্যাক্স করে জানাবেন। আজকে এই রকমভাবে প্রশাসন চলে না, নুতন আধুনিক প্রশাসন ব্যবস্থা থাকা দরকার। সেইদিক থেকে উনি ব্যর্থ হয়েছেন। এখন মুখ্যমন্ত্রী বলছেন, ওয়ার্কিং গ্রুপ করা হয়েছে তারা ইনফর্মেশনের ব্যাপারে সাহায্য করবে।

সাজেশন দেবে। তারপরে ইনফর্মেশন টেকনোলজি গড়বে, যা অন্যান্য রাজ্যে ৫ বছর আগে তারা করে নিয়েছে। এখানে প্রশাসনিক কাজে যেভাবে টেলিফোন আর ফ্যাক্স পাঠিয়ে কাজ হয়, আজকের দিনে পৃথিবীতে এইভাবে কোথাও হয়না। আমরা সেই জায়গায় পড়ে আছি। এইজন্যই বলছি, এটা একটা অচল, অনড় অথর্ব প্রশাসন যখন তারা কোনও ব্যাপারে সিদ্ধান্ত নেন, তাদের কাছে সেই মুহূর্তের তথ্যটা থাকে না। আজকে যদি কোনও ইনফর্মেশন ছাড়া ডিসিশন নিতে হয়, তাহলে সেই ডিসিশন ভুল হতে বাধ্য। সেটাই এখন হচ্ছে। তাই আমি আগেই বলেছি, এই বাজেট বরাদ্দর বিরোধিতা করছি। আমি এখানে মিত্র কমিশনের রিপোর্ট উল্লেখ করতে চাই না, তার কারণ মিত্র কমিশনের রিপোর্ট ডেড হয়ে গেছে। ১৫।১৬ বছর আগের কমিশন, কমিশন নয় কমিটির রিপোর্ট, প্রতিবারেই মুখ্যমন্ত্রীকে বলি, কমপক্ষে ১২ বার জিজ্ঞাসা করেছি, কবে মানা হচ্ছে, সিম্পিল রিপোর্ট ছিল, জেলার জনসংখ্যা হওয়া উচিত ২৫।৩০ লক্ষ। যদি ধরি মেদিনীপুরের ক্ষেত্রে এই রকম হলে, সেক্ষেত্রে ৪টি জেলা হওয়া উচিত ছিল। মুর্শিদাবাদ, বর্ধমানে আরও ডিভিশন হওয়া উচিত ছিল। যা সারা ভারতবর্ষে হচ্ছে। এই সরকার ভেতরে বাইরে এত অনড়, অচল যে সবাই এটা জানে। আপনার যত ছোট ইউনিট হবে, তত চালানো সহজ হবে। স্মলার ইউনিট বেটার অ্যাডমিনিস্ট্রেশন। কিন্তু এখানে জ্যোতিবাবুর সরকারের মতো অচল অনড় সরকার যারা গত ২২ বছর ধরে এই প্রশ্নগুলির সিদ্ধান্ত নেয়নি। তাই আমি আজকে আর মিত্র কমিশনের রিপোর্ট উল্লেখ করছি না। আমি আজকে আপনাদের কাছে এই কথা বলতে চাই, এই দপ্তর মুখ্যমন্ত্রীর দপ্তর, আই. এ. এস. ডাবলিউ. বি. সি. এস. অফিসার, সেক্রেটারিয়েট এর দপ্তর, যদিও আমার আই. এ. এস. দের ব্যাপারে বিরাট কিছু অনীহা নেই, ভাল ছাত্ররা এখানে আসে, অন্যান্য ক্ষেত্রেও যায়, কিন্তু আই. এ. এস. সিস্টেম বর্তমানে এই শতাব্দীর কাছে এটা সার্ভ করছে কিনা, আই. এ. এস. সিস্টেম যদি টাইম স্কেল, ভার্টিকাল আপলিফটমেন্ট হয়, এতে যোগ্য লোককে যোগ্য জায়গায় আনা যাচ্ছে না, তবে আই. এ. এস. এ দিল্লিতে দেখবেন, উপরের স্তরে হরাইজন্টাল এন্ট্রি। তবে আমাদের এখানে হরাইজন্টাল এন্ট্রির সুযোগ নেই। নিচু স্তর থেকে যোগ্যতার ভিত্তিতে ডিপার্টমেন্টাল সেক্রেটারি পর্যন্ত হয়ে যাবে, তা না হলে ঢোকার সুযোগ নেই না হলে তোমরা ম্যানেজমেন্ট এক্সপার্ট হও।

আমাদের রাজ্যে বাইশ বছর ধরে গণমুখী প্রশাসনের কথা আপনারা চিন্তা করেননি। আমি জানি আই. এ. এস সিস্টেমটা ওরা চেঞ্জ করতে পারবে না। এক রাজ্যের লোকেরা অন্য রাজ্যে যান, এতে কিছুটা জাতীয় সংহতি হয়। কিন্তু আই. এ. এস-রা তাদের পারপাস সার্ভ করতে ব্যর্থ হচ্ছে। আজকে আই. এ. এস অফিসার হয়ে যারা আসছেন, আপনারা যদি দেখেন তারা ইয়ঙ্গ অফিসার রাজ্যের বাইরে থেকে আসছেন, কিন্তু যেদিন জেলায় যাচ্ছেন, সেদিনই তারা বুঝতে পারছেন তিনটি অথরিটির কাছে

এ্যডজাস্ট করে তাকে চলতে হবে। এক হচ্ছে জেলার সি. পি. এম পার্টির সেক্রেটারি, দ্বিতীয় হচ্ছে জেলাপরিষদের সভাধিপতি এবং তৃতীয় হচ্ছে জেলার মন্ত্রী। তখন থেকেই যে টিউনিং হয়ে যাচ্ছে, কোনও ফাইলে ইন্ডিপেন্ডেন্ট ওপিনিয়ন দেওয়া, কোনও ব্যাপারে ইনিসিয়েটিভ নেওয়া, এই সমস্ত উদ্যোগ ব্যুরোক্রেট থেকে আই. এ. এস অফিসার সবার মধ্যে থেকেই একদম চলে গেছে। ওরা জানে কোনও ঝুঁকিতে আমরা যাব না এবং অ্যাডমিনিস্ট্রেটিভ সিগনাল কি পাঠাচ্ছে দেখে। অ্যাডমিনিস্ট্রেটিভ সিগনাল পাঠাচ্ছে মেনে চলো সুবিধা হবে। দেবপ্রসাদবাবু বলছিলেন বিশ্ববিদ্যালয়ে সুরভি দেবীর নিয়োগের কথা, মুখ্যমন্ত্রীর তিনি জীবনী লিখেছেন। এটাতো সিগনাল দেওয়া হল না, রমেন পোদ্দার পার্টির মেম্বার হলেন, তারপরে ভাইস চ্যান্সেলর হলেন, তারপরে রাজ্যসভায় সি. পি. এমের মেম্বার হলেন। ভারতী রায় প্রথমে প্রোভাইস চ্যান্সেলর হলেন, তারপরে রাজ্যসভায় সি. পি. এম পার্টির মেম্বার হলেন। সুরভি দেবীকেও বলা হচ্ছে পার্টি লাইন টো করে চল, ভারতী রায়ের মতো একটা জায়গা থাকবে, এই একই সিগনাল অ্যাডমিনিস্ট্রেশন থেকে পাঠানো হচ্ছে। যেদিন আমরা দেখলাম ছয়জন অফিসারকে সুপারসীড করে কৃষ্ণমূর্তিকে চীফ সেক্রেটারি করলেন, রিটায়ার করার পরের দিন তাকে পাবলিক সার্ভিস কমিশনের চেয়ারম্যান করা হল, সিগনাল ইজ কোয়াইট ক্লিয়ার। পার্টি লাইন মেনে চল, চিফ সেক্রেটারি হবে, আবার রিটায়ারমেন্টের পরেও দু-চার বছর করে খাবে। অফিসারদের সমস্ত ইনিসিয়েটিভ শেষ হয়ে গিয়েছে এবং এইভাবে আজকে প্রশাসন চলছে। এই প্রশাসন স্বচ্ছ নয়, এই প্রশাসন গণমুখী নয়, এই প্রশাসন নিরপেক্ষ নয় এবং এটা হতে পারেনা। আজকে রাজ্যে যখন আপনি ইন্ডাস্ট্রিয়ালাইজেশনের কথা বলছেন তখন ম্যাকিন্সের রিপোর্টে কি বলছে সেটা আমি এই হাউসে আলোচনা করেছি, সেটা আমি রিপিট করতে চাই না। এই রাজ্যের একটা নেগেটিভ ইমেজ রয়েছে, এই রাজ্যের ব্যুরোক্রেটরা কোনও সিদ্ধান্ত নিতে চাননা, ফলে সিদ্ধান্ত নিতে দেরি হয়। মহারাষ্ট্রে সিকন যে রকম ইন্ডাস্ট্রি ধরে আনে, হায়দ্রাবাদে যেমন চন্দ্রবাবু নাইডু কম্পিউটার কোম্পানি ধরে আনছেন, কিন্তু রাজ্যে দু-চারজন অফিসার ছাড়া আর কারোর কোনও উদ্যোগ দেখা যায় না। কারণ জেলাস্তর থেকেই সেই উদ্যোগ মেরে দেওয়া হচ্ছে। ব্রিটিশ আমলে আই. সি. এস অফিসার হত, ব্রিটিশরা আসত, তাদের মূল কাজ ছিল ভারতবাসীকে দমন করে রাখা। কিন্তু দেখবেন তারা ডিস্ট্রিক্ট গেজেটিয়ার রেখে গেছেন, আজ থেকে একশ বছর আগেকার সেই ডিস্ট্রিক্ট গেজেটিয়ার এখনও লোক পড়ে ফর ইনফর্মেশন। কিন্তু আজকে আই. এ. এস অফিসারদের কাছ থেকে না অ্যাডমিনিস্ট্রেশন ইনপুট, না কোনও অ্যাকাডেমিক ইনপুট পাওয়া যায় না, দেয়ার ব্রেইনস্ আর স্টালটিফায়েড। এটাই হচ্ছে পশ্চিমবাংলার সবচেয়ে দুর্ভাগ্যজনক ব্যাপার। আজকে প্রশাসনের জন্য দরকার ছিল, অ্যাডমিনিস্ট্রেশনটাকে রিফর্মস করে সিমপ্লিফিকেশন করা যায় কিনা। একটা হিসাব চন্দ্রবাবু নাইডু দিচ্ছিল,

একটা ডিসিশন ফাইলে দিতে গেলে উনিশটা জায়গায় সই করতে হয়—চন্দ্রবাবুর নাম ভাল লাগছে না, আমার কিছু বলার নেই, আজকে সারা ভারতবর্ষের লোক বলছে যে, অন্ধ্রে ওরা কংগ্রেসের কাছে হেরে যাবে। কিন্তু চন্দ্রবাবু নাইডুরা অ্যাডমিনিস্ট্রেশনকে মডার্ন করেছে। পশ্চিমবাংলায় একটা ফাইল মন্ত্রীর সই হওয়ার আগে কুড়ি জায়গায় সই হতে লাগে। আমরা কখনোই ভাবিনি, আমাদের এখানে এই প্রসিডিওরটাকে কিভাবে সিমপ্লিফাই করা যায়, সইয়ের সংখ্যা, স্টেজের সংখ্যা কিভাবে কমিয়ে দেওয়া যায়, যাতে তাড়াতাড়ি সিদ্ধান্ত নেওয়া যায়। সেই ব্যাপারে কিন্তু কোনও উদ্যোগ নেওয়া হচ্ছে না। তার ফলে এখানে সমস্ত ব্যাপারটা ডিলেইড হয়ে যাচ্ছে এবং সেইজন্য আজকে আমাদের ওয়ার্ক কালচারের কথা নতুন করে বলতে হচ্ছে। ওয়ার্ক কালচারের কথা কি বলবেন? মুখ্যমন্ত্রী এবং বুদ্ধদেববাবু বিবৃতি দেবার পরে একটা সংবাদপত্রে বেরিয়েছে,—ভাল কাজ করলে পুরস্কার, ফাঁকি দিলে শাস্তি হয়না, উপায় নেই, উদ্যোগ রাজ্যের তারপরেই আরেকটা কাগজে বেরিয়েছে তারা সকাল ১১টার সময়ে রাইটার্স বিল্ডিং-এ গিয়েছে।

[6-10—6-20 p.m.]

'কড়া শাস্তির হুমকি সত্ত্বেও দেরিতে হাজিরা মহাকরণে'। 'শুক্রবার সকাল ১০টা ৪০ মিনিট, স্বরাষ্ট্র (মেন ইস্যু) দপ্তর। সুনসান অফিসে হাতে গুনে ইতস্তত ছড়িয়ে ছিটিয়ে সাকুল্যে সাত-আট জন কর্মী। ঘর জুড়ে গা ঘেষাঘেষি করে রাখা প্রায় ৫০টি চেয়ারের সিংহভাগই শূন্য। তারপরে মহাকরণে স্বাস্থ্য দফতর। ঘড়ির কাঁটা ১১টা অতিক্রম করে গেলেও স্বাস্থ্যমন্ত্রী পার্থ দে-এর দফ্‌তরে অর্ধেক লোকও আসেনি। শখানেক চেয়ার। হাজির ৪০ থেকে ৫০ জন। বেলা ১১টায় অফিসে ঢুকে কর্ম-সংস্কৃতিকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে হাজিরা খাতায় সই করেছেন কেউ কেউ'। তারপর, 'সকাল ১১টায় ৩০ জন লোক নিয়ে শুরু হ'ল অসীমবাবুর রাজস্ব দপ্তর। কৃষি দফ্‌তরেও বেশিরভাগ চেয়ার ফাঁকা।' এই তো ওয়ার্ক কালচারের অবস্থা। ওয়ার্কিং গ্রুপ করে কি করবেন? ন্যূনতম একটা ডিসিপ্লিন ইমপোজ করা গেল না যে, সময় মতো আসতে হবে। এত বক্তৃতা দিয়েও এটা করা গেল না। আপনারা বলছেন রিওয়ার্ড অ্যান্ড পানিশমেন্টের কথা, ওয়ার্কিং গ্রুপের কথা। আজকে পর্যন্ত কোথায় কটা রিওয়ার্ড এবং পানিশমেন্ট হয়েছে তা বলবেন। যারা এল. ডি. সি. হয়ে ঢুকছে, ১ : ১, প্রত্যেকেই ইউ. ডি. সি. হবে অফিসে সময়মতো আসুক চাই না আসুক। এই হাউসে আগেও আলোচনা হয়েছে সি. সি. আর. বা কনফিডেন্সিয়াল ক্যারেক্টার রিপোর্ট নিয়ে। এখন তো ওপেন সি. সি. আর। যার বিরুদ্ধে সি. সি. আর. দিচ্ছেন, তাকে সেটা দেখিয়ে দিতে হবে। কার ঘাড়ে কটা মাথা আছে, কোন্ কর্মীর নামে দেবে? যদি সি. সি. আর. ওপেন হয়, কন্‌ফিডেন্সিয়াল না হয়, তাহলে যথাযথ অ্যাডমিনিস্ট্রেশন হচ্ছে না। এই চিত্র রাইটার্সে। রাইটার্স থেকে নামতে নামতে জেলায়,

জেলা থেকে নামতে নামতে মহকুমায়, মহকুমা থেকে নামতে নামতে বি. ডি. ও. অফিসে একই চিত্র। কোনও জায়গাতেই অফিসারদের কোনও অথিরিটি নেই। মহাকরণ—যেখানে মন্ত্রীরা বসেন, সেখানেই যদি অ্যাটেন্ডেন্সের এই অবস্থা হয়, তাহলে অন্য অন্য জায়গাতে যে এরকম হবে, সেটা আর আশ্চর্যের কি?

দেবপ্রসাদবাবু উল্লেখ করেছেন, আমিও পড়ছি, গত মাসের কাগজে উল্লেখ আছে 'অনিয়মের দায়ে রাজ্যের ৫৬ সাংসদের টাকা আটক'। 'শুধু গুরুদাস দাশগুপ্তই নন, নিয়ম মেনে টাকা খরচ না করা কিংবা করলেও টাকা খরচের সার্টিফিকেট (ইউটিলাইজেশন সার্টিফিকেট) সময়মতো জমা না দেওয়ায় পশ্চিমবঙ্গের ৫৮ জন সাংসদের মধ্যে ৫৬ জনেরই টাকা কেন্দ্রিয় সরকার আটকে রেখেছে। পশ্চিমবঙ্গের মুখ্য সচিব মনীষ গুপ্ত রাজ্য সরকারের পক্ষ থেকে বেআইনি খরচের জন্য ভুলভ্রান্তি স্বীকার করে মুচলেকা দেওয়ার প্রস্তাব মেনে নেন। কেন ভুল খাতে টাকা খরচ করা হয়েছে, কে তার জন্য দায়ী, এক মাসের মধ্যে সেই তদন্ত শেষ করে ভুলত্রুটি শোধরানো হবে বলেও মুখ্য সচিব প্রতিশ্রুতি দিয়েছেন। মুখ্য সচিবকে মুচলেকা দিতে হয়েছে এটা আমাদের কাছে কত বড় লজ্জার ব্যাপার এবং বুদ্ধদেববাবু বলেছেন ইউটিলাইজেশন সার্টিফিকেট আমাকে গুতিয়ে বার করতে হয়েছে। সুতরাং, যেখানে গুতিয়ে ইউটিলাইজেশন সার্টিফিকেট বার করতে হয়, সেখানে কি অ্যাডমিনিস্ট্রেশনের অবস্থা, তা আপনারা সকলেই বুঝতে পারছেন।

আমি আপনাদের কাছে তাই কয়েকটি কথা বিনীতভাবে নিবেদন করি। আপনারা বলেছেন, You want to make the administration more accountable, trans-parent and citizen-friendly. A Working Group has been formed to advise the Government. আগে ছিল কোনও কাজ যদি না করতে চান, তাহলে একটা কমিটি করে দিতেন। এখন তা পাল্টেছে, নতুন জারগান এসেছে, নাম হয়েছে ওয়ার্কিং গ্রুপ, টাস্ক ফোর্স, ইত্যাদি। একটার সাথে আর একটার কি তফাৎ কেউ জানে না। সুতরাং, কি ভাবে এফিসিয়েন্সি বাড়ানো যায়, তার জন্য ওয়ার্কিং গ্রুপ করেছেন। আর একটা বলছেন, a Task Force is working to advise the Government on the revision of administrative manuals, training policy for officers and staff, promotion and transfer policy, and for streamlining the administration. প্রমোশন অ্যান্ড ট্রান্সফার পলিসির ব্যাপারে কার্যত কো-অর্ডিনেশন কমিটি যা বলেন, সেটাই মেনে নিতে হয়। এর জন্য তো ওয়ার্কিং গ্রুপের কিছু দরকার নেই। স্ট্রিম লাইনিং দা অ্যাডমিনিস্ট্রেশন, এটা আগে বলেননি যে, আমি অ্যাডমিনিস্ট্রেশনের ধাপগুলো কমাতে চাই। সেই ব্যাপারে কোনও পদক্ষেপ নিয়েছেন? The State Government is com-mitted as always to bringing in more changes in the attitudes and

aptitudes of people working in the Government. মনোভাব পরিবর্তন করার কথা বলছেন। কিন্তু মনোভাব পরিবর্তনের কথা যে বললেন, তার মোটিভেশন কি? মোটিভেশন হচ্ছে যেটা আগেও বলা হচ্ছে রি-ওয়ার্ড অ্যান্ড পানিশমেন্ট। সেই মোটিভেশন রাজ্য সরকারের রাইটার্সে এই ২২ বছর ধরে আনা যায়নি। মুখ্যমন্ত্রী কোনওদিন রাইটার্সের দপ্তরে গিয়ে দেখেছেন? ২২ বছরে একটা দিনও কি তিনি পিছনের দিকে তাকিয়ে দেখেছেন? তিনি গটগট করে এসে ঢোকেন। তারপর ওই ভি আই পি লিফ্ট দিয়ে উঠে নিজের ঘরে ঢুকে যান। রাইটার্স বিল্ডিং অ্যাডমিনিস্ট্রেশন কিভাবে চলে কোনও মন্ত্রী কি দেখেছেন? একটা দিনও যদি দেখতেন তাহলে অ্যাডমিনিস্ট্রেশন এ নড়চড় পড়ত। কিন্তু সেই নড়চড় পড়েনি। সেইজন্য আজকে অ্যাডমিনিস্ট্রেশন এত করাপটেড, এত মানুষের প্রতি হস্টাইল। এখানে অনেকে বলেছেন যে, ২২ বছর ধরে বামফ্রন্টের শাসনে করাপশন কমেছে। আমি জানি যে, এই দপ্তর মূলত ডবলু বি সি এস এবং আই এ এস অফিসাররা দেখে থাকেন। তলার লেভেলে ঘুষ নেওয়া কমেনি। মুখ্যমন্ত্রী বারবার বলেছেন যে, আমরা ডিজিলেন্স কমিশন করছি। ডিজিলেন্স কমিশনের এতদিনে উনি ৯৩ এর রিপোর্ট এখানে প্লেস করেছেন। ১৯৯৩ এর পর থেকে ৫ বছর ধরে ভিজিলেন্স কমিশনের এরিয়ারস্। আপনি কি করে আশা করেন যে অ্যাডমিনিস্ট্রেশনের উপর কোনও কন্ট্রোল থাকবে, কোনও করাপট্ অফিসারের উপর কোনও নিয়ন্ত্রণ থাকবে? এর ফলে করাপট অফিসারদের ক্ষেত্রে কোনও নিয়ন্ত্রণ নেই, ভিজিলেন্স কমিশনে এই ব্যাপারে কোনও ব্যবস্থাই করা যায়নি। প্রতিবার মুখ্যমন্ত্রী বলে গিয়েছেন, কিন্তু আমরা তার কোনও সমাধান পাইনি। আজকে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে শুনতে চাই যে, উনি ভিজিলেন্স কমিশনের রিপোর্ট কত বছরের মধ্যে আপ টু ডেট করতে পারবেন? এটা আজকে ওঁকে ঘোষণা করতে হবে। এরজন্য আর একটা ওয়ার্কিং কমিটি, স্পেশ্যাল গ্রুপ করছেন, টাস্ক ফোর্স কমিটি করছে এবং এই কথা আগেও উল্লেখ করেছেন যে, ভিজিলেন্স কমিশনকে আইনগত ক্ষমতা দেবেন। ভিজিলেন্সে একজন রিটায়ার্ড অফিসারকে নিয়োগ করলেন। তাঁকে রেকমেন্ডারী অফিসার করে তাকে স্ট্যাটুটারী পাওয়ার দিলেন না। কর্ণাটক, মহারাষ্ট্রে লোক আয়ুক্ত চালু করা হয়েছে। সেই লোক আয়ুক্তে মুখ্যমন্ত্রীসহ অনেকেরই দুর্নীতির অভিযোগ পেশ করতে হয়। আমি জানতে চাই যে, বামফ্রন্টের রাজত্বে এমন একটা লোক আয়ুক্ত করতে পারলেন না কেন? বাইরে বলেন যে, দিল্লিতে হওয়া দরকার। দিল্লিতে লোক পাল বিল হয়েছে মন্ত্রীদের বিচার করার জন্য এখানে একটা লোক আয়ুক্ত করতে পারলেন না। আজকে চিফ সেক্রেটারী নতুনভাবে হওয়ার পর উনি গ্রিভেন্স সেল তৈরি করেছিলেন। এটা কিছুদিন হওয়ার আগে ইনফরমেশন সেন্টারে কাজ করা শুরু হয়েছিল। এখানে অফিযোগ জানাবে এবং উৎসাহ নিয়ে বলা হল যে, রাইটার্সে সেল খোলা হল, নিউ সেক্রেটারিয়েটে সেল খোলা হল, বিকাশ ভবনে সেল খোলা হল। জেলায় জেলায় গ্রিভানস্ সেল করা হল। আমরা জানতে চাই যে,

গতবার ইনফরমেশন সেন্টারে যে গ্রিভান্স সেল খোলা হয়েছে তাতে কত গ্রিভান্স জমা পড়েছে, কত গ্রিভান্স রিজলভ্ হয়েছে। তার রিপোর্ট আপনি প্লেস করুন। মুখ্যমন্ত্রীর দেওয়া তথ্যে রয়েছে যে, গ্রিভান্স প্রসিডিওর করেছে। কিন্তু এতদিন যে গ্রিভান্সে প্রসিডিওর ছিল, তাতে কতজন তার সমস্যার সমাধান পেয়েছে, তার সম্পর্কে কোনও ইনফরমেশন সরকার থেকে দেবার দরকার মনে করল না। আজকে তাই আমাদের এই কথা ভাবতে হবে যে, যে কায়দায় পশ্চিমবঙ্গ সরকার চলছে যার জন্য ১২৪ কোটি টাকা মুখ্যমন্ত্রী চেয়েছেন সেই কায়দায় মানুষের কাছে ফল পৌঁছে দেওয়া যাচ্ছে না। আপনারা বলছেন আই. এ. এস. অফিসারদের ট্রেনিং হচ্ছে অ্যাডমিনিস্ট্রেটিভ ইউনিটে কিন্তু আজকে আমি অনেক জায়গায় জানি সেই আই. এ. এস অফিসাররা পশ্চিমবঙ্গের সাথে ইনট্রিগ্রেটেড হলেন না, তারা ডিসট্যান্ট রয়ে গেলেন। তার কারণ তাদের যে সিস্টেম অব ট্রেনিং এবং পরবর্তীকালে যে সিস্টেম অব ট্রেনিং তাতে রাজ্যের সাথে একীকরণ হয় না। ডব্লু. বি. সি. এস অফিসাররা তাদের অনেকের একটা গ্রিভান্স থাকে যে, তাঁরা চান বা না চান তাদের উপরে আই. এ. এস অফিসাররা তাঁদের উপর বসে যাবেন। কিন্তু তাঁদের যে ট্রেনিং প্রসিডিওরটা পশ্চিমবঙ্গে একটা স্ট্যান্ডার্ড অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রেনিং ইন্সটিটিউট করতে পারেননি। আমাদের দরকার ছিল যে আজকে সারা দেশে ম্যানেজমেন্ট সায়েন্সের একসপ্লোজন ঘটেছে। সেখানে আমাদের উপরের লেভেলে যে অফিসাররা রয়েছেন তাঁদের মডার্ন ম্যানেজমেন্ট সায়েন্স সম্বন্ধে ট্রেন্ড করা দরকার ছিল কিন্তু আজকে পর্যন্ত আমাদের প্রশাসনের উপরে যাঁরা বসে আছেন তাঁরা মডার্ন ম্যানেজমেন্ট সায়েন্স সম্পর্কে অ্যাওয়ার নন। একটা কথা এর মধ্যে পড়ে ভাল লাগল। একটা জায়গায় বলেছেন এফিসিয়েন্স কি করে ইমপ্রুভ করবেন বলেছেন" by way of construction of new office building and residential quarters, qualitative improvement in human resources by emerging training elimination of corruption, symplification of procedures and practices and enforcement of discipline.

[6-20—6-30 p.m.]

এই পাঁচটার কোনওটাই করেননি। অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং। কলকাতায় শরটেজ। অনেকেই বলেছেন রাইটার্সে গাদাগাদি করে লোক বসে। ক্যামাক স্ট্রীটে একটা মিনি রাইটার্স করার কথা ছিল। সেখানে কোনও অঙ্গুলী হেলনে সেই মিনি রাইটার্স করা বন্ধ হয়ে গেল। সাব-ডিভিশন যেখানে আপনারা করেছেন এস. ডি. ও'র অফিস গিয়েছে তো কোর্ট যায়নি। আবার সেটা গিয়েছে তো আরেকটা যায়নি। আপনি বলেছেন যে মফস্বলে অধিকাংশ সাব-ডিভিশন ফুল ফ্লেজেড কোর্ট সাব ডিভিশন হয়ে যাবার কয়েক বছর পরে ফাংশন করছে না। আমরা পশ্চিমবাংলায় ২২ বছরে মাত্র দুটো জেলা ভাগ হয়েছে। ২৪

পরগনা আর পশ্চিমদিনাজপুর। জেলা পর্যন্ত ভাগ করেননি। আর সামান্য সাব ডিভিশনের যে অ্যাডমিনিস্ট্রেটিভ সেট আপ তার যে বিল্ডিং সেট আপ সেটাও করতে পারেননি। তাই আজকে তাপস সঠিকভাবে পয়েন্ট আউট করেছে যে সল্টলেকেই সাব ডিভিশন হয়েছে। সেখানে সব ইনফ্রাস্ট্রাকচার রয়েছে। সল্টলেকে শুধু একটা ভি. আই. পি পুলিশিং এর একটা জায়গা হয়েছে কিন্তু সেই সল্টলেক সাবডিভিশনও সেল্‌ফ সাফিসিয়েন্ট হয়নি। তাই আমি এই কথা বলতে চাই যে পশ্চিমবাংলায় একটা সুযোগ ছিল বিকজ অব স্টেবিলিটি অব দি অ্যাডমিনিস্ট্রেশন। এখানে একটা স্বচ্ছ ইনফরমেশন, ফ্রেন্ডলি পিপিল ওরিয়েন্টেড অ্যাডমিনিস্ট্রেশন দেওয়ার সুযোগ ছিল। আমি দুঃখিত মুখ্যমন্ত্রী গটগট করে রাইটার্সে ঢুকছেন ঠিকই কিন্তু মানুষ যে অ্যাডমিনিস্ট্রেশন তাঁর কাছে আশা করেছিল তারা সেটা পায়নি। তার ফলে অ্যাডমিনিস্ট্রেশন গটগট চলছে না, থপথপ করে চলছে, পড়ে যাচ্ছে। তাই এই প্রশাসন সম্বন্ধে কি বলব। এই প্রশাসন তো নিজেই হ্যান্ডিক্যাপড্‌। এই প্রসঙ্গে নীরেন্দ্রনাথ চক্রবর্তীর একটা কবিতা মনে পড়ে যাচ্ছে।

"কে কার টিটকিরি দেবে, প্রত্যেকের ঝুলির ভেতর তিনখানা বেড়ালছানা, প্রত্যেকেই চেষ্টা করছে তথ্যটাকে লুকিয়ে রাখতে, প্রত্যেকেই জানে তাদের তিন ফুট সামান্য"।

আপনাদের তিন ফুট সীমানা, নিজের ঘরের দেওয়ালের মধ্যেই তাই এই বাজেটের বিরোধীতা করে, আমাদের আনা কাটমোশনের সমর্থন করে, বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** আমি আরও আধঘন্টা সময় বাড়ালাম।

**শ্রী জ্যোতি বসু ঃ** সাধারণ প্রশাসনের উপর ১৮ এবং ১৯ নং দাবির অধীন আমি যে প্রস্তাব রেখেছি সেটা সমর্থন করে এবং যতগুলি ছাটাই প্রস্তাব এসেছে সবগুলির বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। দুই পক্ষের মাননীয় সদস্যরা বলেছেন, উত্তর অনেকগুলির তার মধ্যে দিয়ে হয়ে গেছে আমাদের দিক থেকে, তবুও আমি যতটা নোট নিতে পেরেছি তার উপর ভিত্তি করেই বলছি। প্রথমত আমি সৌগতবাবুকে দিয়ে আরম্ভ করি আবার শেষটা বোধ হয় ওঁকে দিয়েই করতে হবে। উনি যা বললেন পশ্চিমবাংলার সাধারণ মানুষ অনেক কিছু আশা করেছিল আমি যখন মুখ্যমন্ত্রী হলাম। এটা কি করে জানলেন আপনি? আমি তো তখনই প্রথম হলাম, তার আগে আমিতো বিরোধী দলের নেতা ছিলাম। এটা আমাকে সার্টিফিকেট দিচ্ছেন নাকি? জনগণ যা ভেবেছিল আমরা তাই করেছি। জনগণকে আমরা সন্তুষ্ট করতে পেরেছি। এটা আমার কৃতিত্ব নয়, এটা শুধু আমার মন্ত্রীমণ্ডলীর কৃতিত্ব নয়। এটা সমস্ত জনসাধারণ, এটা পশ্চিমবঙ্গের বেশির ভাগ জনসাধারণের কৃতিত্ব এবং তার জন্যই এটা আমরা করতে পেরেছি। তাদের সমর্থন ও সহযোগিতা আমরা পেয়েছি এবং আশা করি ভবিষ্যতেও

পাব। আত্মসন্তুষ্টি আমাদের কখনও নেই। আমাদের নেতিবাচক কিছু দিক আছে। আপনারাও আমাদের বলেন আমরাও শুনি, কতগুলি ঠিক, কতগুলি বেঠিক। যেগুলি ঠিক আমরা গ্রহণ করে কার্যকর করবার চেষ্টা করি অদল-বদল করে। আর যা করতে পারি না মানুষের কাছে বলি। আমরাতো কংগ্রেস দল নই যে মানুষের কাছে সব কিছু লুকিয়ে রাখব, কত রকম প্রতিশ্রুতি দেব নির্বাচনের সময় কিন্তু করব ঠিক উল্টোটা, আমরা সেই পথে কখনও যাই না। একথা প্রথমেই আমি বলে রাখছি। আরেকটা উনি বললেন যে আমাদের অ্যাডমিনিস্ট্রেশনকে আরও আধুনিক করতে হবে, ইনফর্মেশন এবং টেকনোলজি আনতে হবে। এর আগেও আমরা এর জবাব দিয়েছি। রাজ্যপালের ভাষণের উপর থেকে জবাব কিছুটা গেছে। সৌগতবাবু নিশ্চয়ই জানেন এবং সকলেই জানেন আমরা সেই কাজ একটু দেরিতে আরম্ভ করেছি। ইতিমধ্যেই একটা টাস্কফোর্স হয়েছিল তারা রিপোর্ট দিয়ে দিয়েছে যে কি ভাবে পুলিশের এটা কম্পিউটারাইজ্‌ড করতে হবে। আমি দু-একটি অনুষ্ঠানে গিয়েছি কম্পিউটার নিয়ে পুলিশ যেখানে ব্যবস্থা করছে। কারণ সমস্ত পশ্চিমবঙ্গে তখনও হয়নি, এটা আমি দু-বছর আগেকার কথা বলছি। কিন্তু এখন এই টাস্কফোর্স হওয়াতে এটা হবে। একটা টাস্কফোর্স হয়েছে আমাদের গভর্নর এটা করেছেন, চীফ সেক্রেটারি দিয়ে বলেছেন যে তিন মাসের মধ্যে আমাকে রিপোর্ট দিতে হবে যে কি হচ্ছে না হচ্ছে, কি ব্যাপার। ইনফর্মেশন এবং টেকনোলজির ব্যাপারে উনি অন্ধ্রপ্রদেশের মুখ্যমন্ত্রীর কথা বলেছেন। উনি আমার সাথে দেখা করতে এসেছিলেন। উনি করেছেন, কিন্তু এত করেও—আমি অন্য কোনও স্টেটের বদনাম করতে চাই না, যদিও চন্দ্রবাবু নাইডু আমাদের বিরুদ্ধে চলে গেছেন তবুও বলছি, এত করেও ৫০০ কোটি টাকা ওভারড্রাফ্‌ট। সবই খবর আছে কোথায় জল, কোথায় তেল, কোথায় কি করতে হবে, কোথায় কি প্রয়োজন। কিন্তু এত করেও ৫০০ কোটি টাকা ওভারড্রাফ্‌ট। আমাদের এক পয়সাও ওভারড্রাফ্‌ট নেই। তার পর সুব্রত মুখার্জি মহাশয় তিনি কতগুলি গুরুত্বপূর্ণ কথা বলেছেন। তিনি আগেও বলেছেন যে কথা সেই কথা তিনি বলেছেন। কিন্তু এগুলি আমরা যত্ন সহকারে শুনি এবং যত্নসহকারে করার চেষ্টা করি। যদিও এফিসিয়েন্সী এটা এক দিনে হয় না, এটা বরাবরই করে যেতে হবে। সরকারের যাঁরাই থাকবেন তাঁদের বললে চলবে না যে আমরা সব করে দিয়েছি, এটা একটা কনটিনিউয়াস প্রসেস্‌ এটা মনে রাখতে হবে। আমরা এখন করছি। এখন দুটো যে টাস্কফোর্সের কথা বললাম তার মাধ্যমে আমরা করতে আরম্ভ করেছি। এখানে উনি বললেন, আগের সরকারের সঙ্গে তুলনা করলেন কিনা জানি না, উনি মন্ত্রী ছিলেন। উনি রবীন্দ্রনাথের লেখা লিখতে দিতেন না, আমাদের সুভাষ বোসের লেখা লিখতে দিতেন না। কাগজপত্র নিয়ে ওঁনার কাছে যেতে হত, উনি ঠিক করতেন যে এ সব চলবে কি না। কবিদের, রাজনৈতিক নেতা যাঁরা আছেন তাদের সবার লেখা, বই, পুস্তক থেকে লেখা সেটা ছাপা যাবে কি না এই সবই তিনি ঠিক করে দিতেন। এখন সে অবস্থা আর নেই।

[6-30—6-40 p.m.]

এখন ভদ্রভাবে, সিভিলাইজ্‌ড সরকার যেভাবে চলে সেই ভাবেই চলছে। কংগ্রেস সরকারের আমলে কি হ'ত? ট্রেড ইউনিয়ন করতে দেওয়া হ'ত না সরকারি কর্মচারিদের এবং তাদের গ্রেপ্তার করে বিনা-বিচারে আটকে রাখা হয়েছিল প্রেসিডেন্সি জেলে। এটা ওনারা নিশ্চয় জানেন। এবং তাঁরা ভেবেছিলেন, তাঁরা মন্ত্রীরা সব কিছু ঠিক করে দেবেন। কত ভুল করেছিলেন নিশ্চয় ২২ বছরে তাঁরা বুঝেছেন। আমরা ট্রেড ইউনিয়ন করার অধিকার দিয়েছি। এমন কি আমরা স্ট্রাইকের অধিকারও দিয়েছি কর্মচারিদের। যা ভারতবর্ষের কোথাও নেই। অন্য কোনও দেশে আছে কি না জানিনা। কিন্তু আমরা বলেছি, এমন ব্যবস্থা করতে হবে আলোচনার মাধ্যমে যাতে স্ট্রাইক করতে না হয়। ওনারাও জানেন, এটা শেষ হাতিয়ার। আমরা পুলিশকে বলেছি, আপনারা সংগঠন করতে পারবেন, কিন্তু স্ট্রাইক করতে পারবেন না। ওনারা মেনে নিয়েছেন। জেলায় জেলায় ওঁদের তিনটে অ্যাশোসিয়েশন আছে, অফিসার ইত্যাদি মিলেয়ে। সেই অ্যাশোসিয়েশনগুলোর সঙ্গে আমাদের কথা হয়। আমরা যা পারি ওঁদের বলি করব। এটা কি আগের কংগ্রেস আমল? তখন কোনও গণতন্ত্র ছিল না কি? বহুদিন ধরে আমরা দেখেছি। সেই জন্য আমরা দেখছি, শুধু তুলনা করছি না, এখন ভারতবর্ষে যা হয়েছে, ৫০ বছর স্বাধীনতার পর তার সঙ্গে তুলনা করলে কোথায় আছে এখন কেরলা, ত্রিপুরা? এই ধরনের সরকার কোথায় আছে? কংগ্রেসকে দেখছি মহারাষ্ট্র, হরিয়ানায়। যেখানে আপনারা বেশি বেশি শিল্প গড়তে চেষ্টা করছিলেন, সব জায়গায় হেরেছেন। কারণ আপনারা ভুল-নীতি অনুসরণ করেছিলেন। আমাদের উপর অন্যায় করেছেন, অবিচার করেছেন। কারণ আমরা বামফ্রন্ট। কিন্তু কংগ্রেসি রাজত্বের ব্যাপারেও সঠিক ব্যবস্থা নেননি পরিকল্পনা কমিশন, কেন্দ্রীয় সরকার। পূর্বাঞ্চলে কি হয়েছে? উত্তরপ্রদেশে কি হয়েছে? বিহারে কি হয়েছে? রাজস্থান—সেখানে তো কংগ্রেস ছিল। সমস্ত জায়গায়। মধ্যপ্রদেশেও। এটা হচ্ছে ভুল নীতি। আপনারা একদিকে ভ্রান্ত প্লানিং করেছিলেন এবং অন্যদিকে আমাদের দেখেননি। ইচ্ছাকৃতভাবে আমাদের উপর অবিচার করেছেন এবং নানাভাবে আমাদের বাধা দিয়েছেন যাতে আমরা শিল্প গড়তে না পারি, প্রথম স্থান থেকে নেমে যায়। এটা তো রেকর্ড, আপনারা সবাই জানেন। এম. এল. এ.-রাই শুধু নন, মানুষও জানেন।

মাননীয় সৌগতবাবু বললেন, মানুষ বিচার করবে। তা, করেছেন তো এতদিন ধরে। তবে, আমাদের আত্মসন্তুষ্টির কোনও অবকাশ নেই। মানুষ যেমন সব সময় ঠিক জায়গায় থাকেন না তেমনি মানুষের মনোভাব আমাদের ভালো করে বুঝতে হবে, কম করে দেখলে চলবে না। তাদের চেতনার বিকাশ ঘটাতে হবে। আমাদের বামফ্রন্ট পার্টির যারা সরকার পরিচালনার বিষয়ে আছেন তাঁরা একথা বলেন।

আরেকটা বক্তব্য, মাননীয় সুব্রতবাবু কেন বললেন জানি না। উনি ভক্তিবাবুর নাম করে বললেন। এটা বলা ঠিক নয়। হয়তো কিছু অসুস্থতা থাকতে পারে। কিন্তু ওঁনার মত এতদিনকার সদস্যরা এইভাবে বলা ঠিক নয়। কখনও হয়তো বুঝতে অসুবিধা হয়েছে। কিন্তু এইভাবে কি বলতে হয়। আমাদের অ্যাসেম্বলির মধ্যে একথা বলা ঠিক নয়। উনি আমাকে বললেন, সুব্রতবাবু এবং আরও কয়েকজন মিলে আমার কাছে এসেছিলেন অন্য একটা কাজে। আমি বললাম, আপনি এই যে দু'একটা কথা বললেন, আমাকে বললেন, আমি গটগট করে হাঁটি। তা, আপনি চান না আমি হাঁটি? ৮৫ বছর বয়স হতে চলল।

কিন্তু আমি ওঁকে ঠাট্টা করে বললাম ডোন্ট গেট্ টেকেন্ ইন্ বাই লুক্স। আমার শরীর অত ভাল নেই। এটা লুকোবার কিছু নয়। এটা আপনাদের যাঁদের চিনি তাঁদের বলেছি। চিকিৎসার জন্য বাইরে যাচ্ছি, বাইরে যেতে হচ্ছে। যতদিন পারছি মার্কসিস্ট কমিউনিস্ট আমরা করে যাচ্ছি। এটা হচ্ছে কথা। কিন্তু এভাবে বলা আমার একদম পছন্দ নয়। তারপর উনি আরেকটা কথা বলেছেন—ডানলপ সম্বন্ধে। উনি আমার ঘরে গিয়েছিলেন, আমি বললাম, আপনি আসুন না, কি বলছেন? কি করতে হবে? আমরা যা আইন বুঝেছি, যা কিছু বুঝেছি—ঐ ছাবারিয়া পালিয়ে গেছে, ও আর আসবে না। এখন আসলেই গ্রেপ্তার হবে। আমরা কেন্দ্রীয় সরকারকে অনেক আগে যখনই বন্ধ হল তখনই বলেছিলাম যে, এ পারবে না, এ করবে না। ওর বোধহয় ৩৫-৩৬ পারসেন্ট শেয়ার আছে। কিন্তু আপনারা আই. ডি. আর. অ্যাক্টে কারখানাটা নিয়ে নিন। এখন নিতে পারেন, ম্যানেজমেন্ট তো নেওয়া যায়। আপনারা ট্রাম কোম্পানির ম্যানেজমেন্ট নিয়েছিলাম, তারপর জাতীয়করণ করছি। তখন আমি আমার এক সেক্রেটারিকে নিয়ে দিল্লি গিয়েছিলাম। ইন্দিরা গান্ধী ছিলেন, একদিনের মধ্যে উনি আমাকে অনুমতি দিয়েছিলেন আমি যখন বুঝিয়ে বললাম কেন আমাকে ট্রাম কোম্পানি নিতে হবে। মালিকপক্ষের সাহেবরা ও ভারতীয়রা সব পালিয়ে গেছে। কলকাতায় অরাজক অবস্থার সৃষ্টি হবে, ট্রাম বন্ধ হবে। আমার এক অফিসার ছিলেন মুর্শেদ, তাঁকে নিয়ে আমি দিল্লিতে গেলাম, ইন্দিরা গান্ধীর সঙ্গে দেখা করলাম। আমি বললাম, আমার অ্যাসেম্বলি চলছে, আমাকে অনুমতি দিন, বলুন আপনার অফিসারকে ডেকে যে, এটা আমি নিতে পারি। একদিন দিল্লিতে থাকতে হয়েছিল, সৌভাগ্যবশতঃ একদিনের মধ্যে তিনি আমাকে অনুমোদন দিলেন, আমি ওটা নিয়ে নিলাম, ম্যানেজমেন্টটা নিয়ে নিলাম। তারপর ন্যাশনালাইজ্ড করেছি। এটাও তো করা যেত। ব্যাঙ্ক তো মালিক ছাড়াও টাকা দেয়, সেই টাকাটা বলে দিন, দেবে। আপনারা নিন, নিয়ে আমাদের হাতে দিয়ে দিন, পশ্চিমবঙ্গ সরকারের হাতে দিয়ে দিন। আমরা ঐ কর্মিদের নিয়ে, অফিসারদের নিয়ে চালাই। তারপর আমরা এম. আর. এফ.-র মতো টায়ার ফ্যাক্টরি, তাদের সঙ্গেও যোগাযোগ করেছিলাম, এরা প্রাইভেট

ভাল চালায় শুনেছি। আমরা বললাম আপনারা এটা নিন না, ওঁরা আমাদের অফিসারদের বললেন যে, ঐ ছাবাড়িয়াকে আমরা চিনি, আমরা যোগাযোগ করেছি, কিন্তু ছাবাড়িয়া ওদের বললেন আপনারা নাক গলাবেন না, আমরা শেয়ার কাউকে দেব না। এখন সুব্রতবাবু আমাকে লিগাল অ্যাডভাইস দেবেন, আর প্র্যাকটিক্যাল অ্যাডভাইস দেবেন—আমি কি করতে পারি। কারণ আমি বলেছি আপনি আই. এন. টি. ইউ. সি.-র বড় নেতা, আপনি এসে আমাকে বলবেন। এটা আমি খুচরো কতকগুলো কথা বলেছিলাম। তারপর হচ্ছে এমপ্লয়িদের কর্মসংস্কৃতি—আপনারা বারেবারে বলেন যে কর্মসংস্কৃতি খালি পশ্চিমবঙ্গ ছাড়া ভারতবর্ষের সমস্ত জায়গায় আছে। অথচ আমি বারবার বলছি ২২ বছরে আমরা কিছু তো করেছি। সেটা কি শুধু মন্ত্রীরা করেছেন নাকি শুধু কয়েকজন অফিসার মিলে করেছেন? তার মধ্যে কর্মিদের কোনও ভূমিকা ছিল না কো-অর্ডিনেশন কমিটি বারে বারে আমাদের বলছে যে, আপনারা প্রমোশন এবং সাজা দুটোই দিচ্ছেন না কেন? দুটো ব্যবস্থা করছেন না কেন? আছে না কি কোথাও যে কর্মচারী বা শ্রমিকদের কমিটি এরকম কথা বলতে পারে? তাঁরা বলছেন, যারা দেরি করে আসে, তাড়াতাড়ি চলে যায়, কাজ করেন না তাদের সাজা দিন। যাই হোক, শুনেছেন কমিটি হয়েছে। আমি প্রশ্ন উত্তরের সময় আপনাদের বলেছিলাম, আমরা ভাবছি ৩১ তারিখের মধ্যে পে-কমিশনের ঐ দ্বিতীয় অংশটা পেয়ে যাব। কিন্তু আমরা পাইনি। এখন আমরা শুনছি যে এপ্রিল মাসের দ্বিতীয় সপ্তাহে হয়তো পাব। ওটা দিতে আমরা তৈরি হয়ে আছি এবং ওটা দিলে আমরা ডাইরেকটিভ সবাইকে দেব। কারণ আমরা বলেছি এটা কনটিনিউয়াস প্রসেস। আর আমার ইচ্ছা, যদিও সেটা এখনও ঠিক হয়নি যে, মন্ত্রীরাও মাসে একবার করে তাদের বিভাগের রেজিস্টার দেখবেন। তারপর ডায়েরি ইনট্রোডিউস করা হচ্ছে। এটা করা হচ্ছে এবং সেটা দেখা হবে, যে লেভেলে দেখা হয় সেই লেভেলে দেখা হবে। মন্ত্রীরাও দেখবেন, তারপর যদি সাজার ব্যবস্থা হয়, সাজাও হবে। প্রোমোশনের জন্য যদি প্রয়োজন হয় তাহলে এটা ব্যবহার করব। এটা তো আমরা আগেই বলেছি, প্রশ্ন উত্তরের সময়। আমরা দেখছি সেটা। সেজন্য আমি ওয়ার্ক কালচার সম্বন্ধে এটা বার বার বলি। এজন্য নাকি শিল্পপতিরা এখানে আসছেন না। ওঁদের সময় ওয়ার্ক-কালচার ছিল, শিল্পপতিরা এসেছেন। আর আমাদের সময় ওয়ার্ক-কালচার নেই তাই শিল্পপতিরা আসছেন না। এটাই নাকি লজিক। কেন্দ্র যখন ওদের ঐ লাইসেন্স প্রথা বন্ধ করল ১৯৯১ সালে, তারপর থেকে ৪৮ হাজার কোটি টাকার দরখাস্ত এসেছে আমাদের কাছে। পুঁজি নিয়োগ করবার জন্য, প্রশ্নের উত্তরের সময়ে তিন-চারবার বলা হয়ে গেছে। সেই অঙ্কের হিসাবের মধ্যে যাচ্ছি না। অন্তত ৭ কোটি, ৭ কোটি করে ১৪ হাজার কোটি টাকার ব্যবস্থা সেখানে হয়েছে। আরও ৩৬ ভাগ আমরা করতে পেরেছি, পুঁজি

[6-40—6-50 p.m.]

নিয়োগ করতে পেরেছি। কিছুটা নির্মীয়মান আছে, কিছুটা হয়ে গেছে, প্রডাকশন শুরু হয়ে গেছে, আর কিছুটা হবে। ওইটা আসল কারণ না। সমস্যা হচ্ছে, প্রোডাকশন শুরু হয়ে গেছে, আর কিছুটা হবে। ওইটা আসল কারণ না। সমস্যা হচ্ছে, একটা মন্দা চলছে, নানা অবস্থা চলছে। বিদেশিরা এসে বলে, দিল্লিতে কে সরকারে থাকবে, কি নীতি হবে—এইসব তাদের প্রশ্ন। তারা এইসব কর্ম-সংস্কৃতি নিয়ে একটা কথাও বলেন না। কেউ কেউ অবশ্য চান স্ট্রাইক বন্ধ হয়ে যাক। আমি বলি, স্ট্রাইক বন্ধ হবে না। সংসদীয় গণতন্ত্রে স্ট্রাইক থাকে এবং স্ট্রাইক হবে প্রয়োজন হলে। কিন্তু কখন স্ট্রাইক হবে, কখন স্ট্রাইক করবেন এটা আপনারাই ঠিক করবেন কখন করা উচিৎ বা উচিৎ নয়। সঙ্গে সঙ্গে আমি বলেছি, আপনারা হেল্‌থ অফ দি ফ্যাক্টরী বা ইন্ডাস্ট্রি এটা আপনাদের একটু দেখতে হবে। সব মালিকদের হাতে ছাড়বেন কেন? আপনারা ওদের সঙ্গে বসুন। ওরা কি করতে চান, ওরা প্রডাকশন কি বাড়াতে চায় বা কমাতে চায় তারজন্য তাদের সঙ্গে আপনারা বসুন। আর মালিকদেরও আমি বলেছ, অনেক সময়ে তারা যেভাবে—কিছু মালিক অন্তত শ্রমিকদের সঙ্গে যে ব্যবহার করেন তাতে আপনারাই তো ঠেলে দিচ্ছেন তাদের ঐ পথে। আপনারা ওদের ডাকুন, কথা বলুন। কোথা থেকে টাকা পাচ্ছেন, কি করতে যাচ্ছেন, আপনাদের লক্ষ্য কি, কি করলে ভাল হবে ওদের সেটা বুঝিয়ে বলুন। ওরা অবুঝ নাকি যারা ট্রেড ইউনিয়ন করেন? সে যে দলেরই প্রতিপত্তি থাকুক ঐ ট্রেড ইউনিয়নের এবং কথা বললে তাঁরা নিশ্চয়ই বুঝবেন এটা এবং তাঁরা বুঝতে আরম্ভ করেছেন। কাজেই সেইদিকে বেশি চিন্তা না করলেই চলবে। তারপর পরিবেশের কথা বলেছেন যাতে কর্মিদের ভাল হয়। এটা ঠিকই, এটা ভাল কথা বলেছেন। আমাদেরও খুব খারাপ লাগছে। অনেকদিন ধরে যে পরিবেশের মধ্যে কর্মিরা কাজ করেন—ঐ রাইটার্স বিল্ডিংস-এর পিছন দিকে এটা খুবই খারাপ। স্তূপিকৃত ফাইল, চেয়ার ভাঙা এইসব ছিল। আমরা এখন কঠিন হয়েছি, সকলে কিন্তু যেতে চায়নি—লোক সরতে চায়নি—এটা ঠিকই বিধাননগরে নিয়ে গেছি অনেক অফিস, এটা আপনারা জানেন। একটা-দুটো ডিপার্টমেন্ট-এর পুরো অফিস নিয়ে গেছি সেখানে। আর যেখানে প্রাইভেট বাড়িতে অফিস আছে সেটা ছেড়ে দেবার চেষ্টা করছি, ওখানে সব নিয়ে যাবার চেষ্টা করছি। কাজেই ওটা আমাদের নিশ্চয়ই নজর দিতে হবে। আরও নতুন নতুন বাড়ি করার ব্যবস্থা বাজেটের মধ্যে আছে, এটা আমরা করব। তারপর আর একটি কথা বলা হয়েছে—২।৩ জন সদস্য বলেছেন, সিনিওরিটি বেস্‌ড প্রোমোশন। এটা সুব্রতবাবু সমর্থন করেন, না করেন না? সেটা উনি করেন আমি যা বুঝেছি। কিন্তু উনি বলেন যে, একটা পরীক্ষার মতোন ব্যবস্থা করতে হবে প্রমোশন ইত্যাদির ব্যাপারে। আমরা যেটা করছি, পরে আপনারা দেখতে পাবেন। আমি সৌগতবাবুকেও বলছি, আমি দেব আপনাদের।

আপনারা তখন বলবেন আর কি করার আছে। ডায়রেকটিভ আমরা দেব ঐ কমিটির রিপোর্ট নিয়ে। বেশিদিন সময় লাগবে না। তারপর বলা হচ্ছে, আই. এ. এসদের প্রতিপত্তি এবং পক্ষপাতিত্বের কথা বলা হয়েছে। কি পক্ষপাতিত্ব? প্রমাণ কি তার? আপনারা যে গালাগালি দিয়ে বলছেন আই. এ. এস এবং ডব্লু. বি. সি. এসরা ওরা পার্টির কথা মতো চলে। এটা ঠিক না, আপনাদের সময়ে ওরা কি পার্টির কথা মতো চলতো? বোধ হয় খানিকটা চলতো, আমি জানি না। কিন্তু আমরা এইসব কথা কখনও বলি না। আমরা কংগ্রেস সরকারের বিরুদ্ধে বলেছি, কিন্তু কর্মচারিদের বিরুদ্ধে তো বলিনি? কিন্তু আপনারা তাই করেছেন, এদের নিন্দা করেছেন। এরা তো কিছুটা করেছেন, এরা সব থেকে বড় সংগঠন। তা ছাড়া আমাদের বামফ্রন্টে, তাদের পার্টির কিছুটা প্রতিপত্তি সংগঠনের মধ্যে আছে। তাঁরা একসঙ্গে আসেন আমার কাছে। তাঁরা আমাদের বলেন, আপনি প্রমোশন, ডিমোশন ইত্যাদি এইসব ডিসিপ্লিন করুন না, তাঁরাই তো বলেন আমাকে। আমি তিনবার, চারবার, পাঁচবার বলেছি, সম্মেলনে আমি বলেছি। কাজেই আমাদের রাজ্যের সঙ্গে অন্য রাজ্যের পার্থক্য আছে। তারপর আর একটি কথা সুব্রতবাবু বলেছেন, সেটা হচ্ছে, ৬০ বছর হঠাৎ করে কেন আপনারা করে দিলেন? কেন্দ্র করেছে বলে আপনারাও করে দিলেন। আমাকে যদি ব্যক্তিগত বলেন তাহলে আমি বলব, আমারও কিছুটা অন্যায় আছে। হয়তো কিছুটা রেজিস্ট করতে পারতাম। কেন্দ্র যা করেছে তাই যে আমাদের করতে হবে তার কি মানে আছে? এটা, কথাটা ঠিক কিন্তু আমরা আবার হিসাব করে দেখলাম এই নিয়ে একটা অনর্থক গোলমালের মধ্যে আমরা যাব কেন। এটা প্রাথমিকভাবে ভাল লাগে কিন্তু যেখানে এতো বেকার সমস্যা ভারতবর্ষে সেখানে এটা কেন হ'ল।

(গোলমাল)

কিন্তু আবার আমরা দেখলাম, শতকরা কত আমি ঠিক জানি না, ঐ গ্রুপ 'ডি' যারা আছেন তাদের ইতিমধ্যেই এটা আছে। আমরাই ব্যবস্থা করেছি ৬০ বছর। কারণ ওদের প্রোমোশন্যাল এভিনিউ এসব প্রায় নেই। আমরা এসব ভুলেই গিয়েছিলাম। তখন আমরা ভাবলাম, আচ্ছা, ওদেরও করে দিই যদিও এটা যে একেবারে সঠিক হচ্ছে আমি বলতে পারব না আমাদের এই সামাজিক, অর্থনৈতিক অবস্থার মধ্যে, বেকারীর অবস্থার মধ্যে। কিন্তু যাইহোক, এটা হয়েছে। আর একটা কথা কেন্দ্রের একটা মত আছে। আমি দেখেছি, কংগ্রেসেরও ছিল, যুক্ত ফ্রন্ট সরকারেরও ছিল। কেন্দ্রের অর্থমন্ত্রী একবার বললেন, আমরা যে পে কমিশন করছি বা মেনে নিচ্ছি তা আপনাদের মানতে হবে কেন রাজ্যগুলিকে? আমি বললাম, এই নীতিতে আমরা বিশ্বাস করি না। চিদাম্বরমকে আমি বললাম আপনাদের এই নীতিতে আমরা বিশ্বাস করি না। পাশাপাশি অফিস—কোলকাতায়

কেন্দ্রীয় সরকারের অফিস, পাশে আমাদের সরকারের অফিস, আপনারা ডি. এ বা মাগ্গিভাতা বাড়িয়ে দিলেন জিনিসপত্রের দাম বেড়েছে বলে—এটা আপনারা করতে বাধ্য, নিয়মের মধ্যে আছে, তা আমাদের লোকদের আমরা দিতে পারব না কেন? আপনাদের লোকরাই সেটা শুধু এনজয় করবে? সত্যি কথা বলতে কি—এটা আমি ওকে বোঝাতে পারিনি। কংগ্রেসেরও এই মনোভাব দেখেছি। আমরা বলছি, আমাদের কর্মচারিদের আমরা যতটা পারি—আমাদের নোট ছাপাবার মেশিন নেই ঠিকই কিন্তু যতটা আমরা পারি কেন্দ্র যা দেয় তা আমাদের দিতে হবে। সেইজন্য আমরা দাবিও করেছি। অ্যাশোসিয়েশনে যারা আছেন তাঁরাও দাবি করেছেন। আমরা তাদের বলেছি, আপনারাও এটা দাবি করুন। আপনাদের তো মাহিনা বাড়বে, অনেক বেশি টাকা পাবেন। আর আমাদের তো শুধু সরকারি কর্মচারী নয়, আমাদের শিক্ষকরা আছেন—সব নিয়ে প্রায় ৯।। লক্ষ লোককে আমাদের দিতে হবে। আমরা বলেছি, আপনারাও দাবি করুন। আমরা আগেও দাবি করেছি, এই সেদিন দিল্লিতে গিয়েও দাবি করেছি। সপ্তাহ দুয়েক আগে দিল্লিতে গিয়েছিলাম একটা মিটিং-এ, সেই সময়ও বলেছি যে শতকরা ৫০ ভাগ আপনাদের, কেন্দ্রীয় সরকারকে এটা বহন করতে হবে আমরা যে মাহিনা বাড়াচ্ছি পে কমিশন ইত্যাদিতে। এখনও তার সুরাহা হয়নি, যাইহোক, ফিনান্স কমিশন আসছেন আর কয়েকদিনের মধ্যে তাদের কাছেও আমাদের এই দাবি পেশ করতে হবে। কেন রাজ্যগুলি সমস্তটা বহন করবে? বর্ধিত মাহিনা দিতে হচ্ছে কারণ জিনিসপত্রের দাম কেন্দ্রীয় সরকারের প্ল্যানিং কমিশনের নীতির জন্যই তো বাড়ছে। কাজেই ওদের এই দায়িত্বের খানিকটা অন্তত বহন করতে হবে। সবটা আমরা বলছি না কিন্তু অন্ততঃ শতকরা ৫০ ভাগ ওদের দিতে হবে। তারপর আর একটা কথা বলা হয়েছে যে নেউটিয়া কেন পদ্মশ্রী পেয়েছে? আমাকে বলছেন কেন?

(গোলমাল)

আমাকে কেন বলছেন? What the hell am I to do?

কে ভারতরত্ন পাবে, কে কি পাবে তা আমি কি করবো?

(গোলমাল)

আমরা কয়েক বছর আগেই রেকমেনডেশন দেওয়া বন্ধ করে দিয়েছি। এ কেন পেয়েছে, আপনাদের তো অনেক বন্ধু দিল্লিতে আছে সে কথা তাদের গিয়ে জিজ্ঞাসা করুন, আমাকে জিজ্ঞাসা করবেন না। কে কি পেয়েছে তা আমি কি করব?

(গোলমাল)

এই তো হচ্ছে সব বিরোধীদলের বড় বড় নেতা, জ্ঞানগম্যি বলে কিছু নেই যা আমি দেখছি। তারপর আর আমার বিশেষ কিছু বলার নেই।

(গোলমাল)

বারবার বলা হয়, এবারেও বলা হল যে মিত্র কমিশনের রিপোর্ট, অ্যাডমিনিস্ট্রেটিভ রিফরমসের রিপোর্ট-এর কথা। আপনারা তো কখনও বলেন না যে আপনারা ক'টা গ্রহণ করলেন। কতবার আমি এ নিয়ে বলেছি যেসব পুরানো কাগজপত্র ঘাঁটলেই দেখতে পাবেন প্রশ্নের উত্তর দিতে গিয়ে বলেছি, বাজেটের সময় বলেছি। একশো কত'টা ওরা দিয়েছিলেন, যতদুর আমার মনে পড়ে তারমধ্যে ৯১টা আমরা গ্রহণ করেছি, ১০টা গ্রহণ করতে পারিনি, আর কয়েকটা এখনও বিচারাধীন আছে। আর একটা বলেছেন, ঠিকই বলেছেন যে দুটো জেলা তো ভাগ হয়েছে।

[6-50—7-00 p.m.]

আর এতো বড় একটা জেলা মেদিনীপুর এটা ভাগ হলো না কেন। সে তো ওনারা জানেন কেন ভাগ হল না। আমরা তো সবাই এই নিয়ে মিটিং করেছি, কংগ্রেস ছিল আমরা ছিলাম এস. ইউ. সি. আই ছিল, সবাই ছিল তাঁরা। আমরা মিটিং করেছি এটাকে আমরা গুরুত্ব দিচ্ছি। কারণ হিসাবে যা দেখছি, সেদিনও আমি মেদিনীপুরে গিয়েছিলাম, ৯০ লক্ষের উপর লোক হয়ে গিয়েছে একটা জেলাতে।

(গোলমাল)

এটাতেও আপত্তি নাকি? এখানে একজন আমাকে বললেন, সব পার্টিই বোধ হয় ছিল, তার মধ্যে এস. ইউ. সি. আই ভাগ করবার বিরুদ্ধে। তা ছাড়া অন্য সবাই বলেছেন যে আপনারা একটা তৈরি করুন। এখন প্রশ্ন সেটা দুটি হবে না তিনটি হবে কারণ কেউ আবার বলেছেন তিনটে করতে। আবার কেউ বলছেন দুটো করতে। আমরা করছি, এটা আমরা পার্টিদের দেব। পদ্ধতি এটাই হবে, পার্টিদের আমরা দেব, রাজনৈতিক দলদের দেব, আপনাদের দেব, এখানে একটু আলোচনা হবে। আপনারা তার উত্তর কি দেন দেখা হবে। সৌগতবাবু ওই মিটিং-এ ছিলেন কংগ্রেসের নেতা হিসাবে। তিনি বলেছিলেন, আমরা কি বলব, ভাগ তো হওয়া চাই, কিন্তু আপনারা ঠিক করুন কি ভাবে ভাগ করবেন, আমাদের একটা কাগজ দিন, আমরা সেটা দেখে দেব। ঠিকই তো, আমাদের পার্টিও তাই বলছে, বামপন্থী দলগুলি একই কথা বলছে।

(গোলমাল)

কাজেই আমি যেটা বলেছিলাম আর একবার সেটা বলি যে একটা বিরাট পরিবর্তন হয়েছে এই ডিসেন্ট্রালাইজ করে, ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে, যেটা কংগ্রেস রাজত্বে কোনওদিন হয়নি। কোনওদিন তাঁরা এই প্রশ্ন তুলেননি। প্রশ্ন তুললেও আমরা বিরোধিতা তুলেছিলাম সব বাদ দিয়ে দিয়েছেন। কিন্তু শেষ অবধি সেই রাজীব গান্ধীকে আইন করতে হল। পঞ্চায়েত, পশ্চিমবাংলায় এই সব দেখে আইন করতে হল। উনি আমাকে বলেছিলেন। আমি বলেছিলাম—আইন করছেন কেন? এটা তো স্টেট করবে, এটা স্টেট সাবজেক্ট। উনি বললেন করবে না। আমি বলেছিলাম, আপনারা তো অনেকগুলিতে সরকারে আছেন বিভিন্ন রাজ্যে। তখন ছিল, এখন নেই, এখন ২-৩টি বোধ হয় আছে কংগ্রেসের। উনি বললেন, কেউ করবে না। এতো দিন তো দেখলাম, টাকা-পয়সা যায় না, যদিও যায় খরচ হয় না, ইত্যাদি ইত্যাদি বিকেন্দ্রীকরণ করতে হবে। সেটা আমরা কেন্দ্রকে বলছি স্বাধীনতার পর থেকে যে বিকেন্দ্রীকরণ করুন ক্ষমতার। এখানে সেটা হয়েছে। গ্রীভান্স কমিটি হয়েছে, একেবারে গ্রাম অবধি হয়েছে, জেলায় জেলায় হয়েছে, রাইটার্স বিল্ডিং-এ হয়েছে, বিধাননগরে হয়েছে। বিভিন্ন জায়গায় এই সব আমরা করেছি। মানুষ আসছে। আমার কাছে তার একটা হিসাব আছে যে ৯০০ জন এসেছে, ৫০০টা আমরা ডিল করেছি, ৪০০টি বাকি। এই সব হিসাব আমার কাছে আছে, এই সব পড়ে আমি সময় নষ্ট করছি না। তারপর হচ্ছে অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস, এই সব আমি বলেছি। আর আমি মনে করি এটা সমর্থনযোগ্য যখন বিরোধীদের থেকে বলা হয় যে আরও কার্যকর করুন আপনারা আরো তারা সাধারণ মানুষের জন্য কাজ করে, তাদের চেতনা যাতে বাড়ে, কাজ যাতে করে কর্মচারিরা। কিন্তু আমি এটা বলছি এটা কনটিনিউয়াস প্রসেস। আর আমাদের সব থেকে সুবিধা হল বড় যে সংগঠন, তারাও একই কথা বলছে। সেই জন্য আমার মনে হয় ৩-৪ মাসের মধ্যে আমরা বুঝতে পারব যখন থেকে এই ডাইরেকটিভ যাবে যে সত্যটা কি দাঁড়াচ্ছে। আমি আগের দিনও বলেছি প্রশ্ন উত্তর পর্বে যে অল্প সংখ্যক কিছু মানুষের জন্য বেশির ভাগ কর্মচারী নিন্দিত হবে কেন। কেন তাদের বিরুদ্ধে মানুষ পয়েন্ট ফিংগার্স অ্যাট দেম? এটা সে দিনও আমি বলেছি, এটা খুব অন্যায় জিনিস হচ্ছে। যাই হোক আমাদের দিক থেকে গৌরীপদবাবু এবং অন্যান্যরা অনেকে বলেছেন, জয়ন্ত বিশ্বাস ইত্যাদি কিছু উত্তর দিয়েছেন, আমি তার মধ্যে যাচ্ছি না। তা ছাড়া এখানে বলা হচ্ছে তফসিলি জাতি এবং উপজাতি এবং আদার ব্যাকোয়ার্ড ক্লাসের কথা যে রোসটার ঠিক থাকছে না, ঠিকমতো অ্যাপয়েন্টমেন্ট হয়নি। এই বলে আমাদের এখান থেকে কেউ বলেছেন এটা। এটা সবটা ঠিক নয়, তবে কিছুটা ঠিক। যার জন্য আমরা একটু আইনটা বদলেছি যে, যে অফিসার এটা করেন না নিয়ম অনুযায়ী তাদের যাতে সাজা দেওয়া যায়। এটা নূতনভাবে আমরা করতে বাধ্য হয়েছি আমাদের অভিজ্ঞতা থেকে। কারণ আমরা দেখেছি অনেক সময় যে, পাওয়া গেলেও

কতগুলি জায়গায় তারা করেন না। কেন করেন না তার কোনও হিসাব নেই, কোনও উত্তর নেই। সেই জন্য এই ব্যবস্থা কঠোর করবার জন্য আমরা এটা করছি শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইব অ্যান্ড আদার ব্যাকোয়ার্ড ক্লাসদের জন্য। তারপর একজন বলেছেন, তাঁর স্বভাবসিদ্ধ এই সব বলার যে কোনও বিকেন্দ্রীকরণ হয়নি। ওরা নাকি লেফ্‌ট পার্টি, বামপন্থী দল! কিন্তু অনেক অভিজ্ঞতার পর ওদের আমরা বাদ দিয়েছি। আবার যদি আসতে চান, তাহলে নিজেদের একটু শুধরে নিন, তা নাহলে চলবে না। আমাদের বামপন্থী দল বলে। ভিজিলেন্স কমিশনের কথা আবার বলেছেন। সেদিন প্রশ্নোত্তরে বলেছি যে, আমরা '৯৫ সাল অবধি পেয়েছি, এই বাজেট সেসনের মধ্যে আমরা ভাবছি দিয়ে দেব। '৯৮ সাল পর্যন্ত আমরা চেষ্টা করছি দিয়ে দেব। এটা ঠিক, আমরা যখন বিরোধী দলে ছিলাম তখন আমরা এটা বলতাম, এত দেরি করা হচ্ছে কেন? '৯৮ অবধি করে দেব। আবার তো জুন-জুলাই অ্যাসেম্বলির অধিবেশন হবে। আশাকরি তার মধ্যে করে দেব। আর বিশেষ কিছু আমার বলার নেই। আর একটি কথা, আমি বলতে চাইনি বলা হচ্ছে, আই. এ. এসদের, এমন কি ডব্লু. বি. সি. এস দের, বিশেষ করে আই. এ. এসরা, তারা একটা জেলায় গেলে, সেখানে তারা জানে সিপিএম অফিসে যেতে হবে, তা নাহলে কাজ হবে না। সম্পূর্ণ অসত্য কথা। সম্পূর্ণ অসত্য কথা। বলা হচ্ছে ওরা নিরপেক্ষ নয়। নিরপেক্ষ নয় বললেই তো হবে না, প্রমাণ দিন? সুব্রতবাবু একটা প্রমাণ দিয়েছেন—অবশ্য প্রমাণ কিনা জানিনা—উনি বলেছেন, গ্রাম পঞ্চায়েতে যারা কংগ্রেসে আছে—দু'জনের বিরুদ্ধে বলেছেন, এতগুলো তো আছে আমাদের তাদের বিরুদ্ধে মিথ্যা কথা লিখে দেওয়া হয়েছে। প্রমাণ দিন না? আমাদের তো অনেক উকিল, ব্যারিস্টার আছে। প্রমাণ না দিলে, এ ম্যান ইজ ইনোসেন্ট আনলেস হি ইজ ফাউন্ড গিল্টি। কিন্তু আমাদের কিছু কর্মীর বিরুদ্ধে তো তারা বলেছেন, যাঁরা নির্বাচিত। তাহলে দাঁড়ালো কি? আমাদের পক্ষের যারা তারা যদি খুন জখম করে, তাদের গ্রেপ্তার করে কোর্টে হাজির করি, ইনভেস্টিগেশন করি। কিন্তু পাঁচ বছরের মধ্যে আমাদের যে এগারশো ছেলে খুন হয়েছিল, তাদের কি হলো? ক'টা মামলা হয়েছে, হেমন্ত বসু থেকে নিয়ে? নট ওয়ান, একটিও মামলা হয়নি। আপনি (সুব্রত মুখার্জিকে দেখিয়ে) তো হোম মিনিস্টার ছিলেন সেই সময়ে। ইউ ওয়ার দি হোম মিনিষ্টার অ্যাট দ্যাট টাইম, আই রিমেমবার। এখন ঐভাবে সরকার চলে না। এখন যারা দোষী তাদের ধরতে হবে। তৃণমূলের একজন নেতা, আমাদেরকে হারিয়ে হয়েছেন। পুলিশ ওঁকে রেড্ করতে যায়নি। ওঁর বাড়িতে রেড্ করতে গিয়েছিল। সে ডাকাতি করে এসে তৃণমূলের ঐ নেতার বাড়ির ছাদে শুয়ে ছিল। আর একটি কথা বলে শেষ করি—বলার ইচ্ছা ছিল না—সেটি হচ্ছে সুরভি ব্যানার্জির কথা আর ভারতী রায়ের কথা। এই ভারতী রায়কে এস. ইউ. সি'র ছেলেরা দৈহিক আক্রমণ করেছিল। একজন মহিলা, তাঁর ওপরে দৈহিক আক্রমণ করেছিল।

একজন মহিলা, তাঁর ওপরে দৈহিক আক্রমণ করেছিল। আমি আগেও বলেছি, সুরভিকে নির্বাচিত করেছেন রাজ্যপাল এবং ভি. সি.। তাঁরা মিলে এটা ঠিক করেছেন। এটা সমন্বয় কমিটি বা অন্য কোথাও যায়নি। তাঁরা এটা ঠিক করেছেন তাঁর বায়োডাটা দেখে। আমার জীবনী লিখলে ইংরাজিতে সেটা ঠিক হোক, ভুল হোক—সেটা কি তাঁর ডিসকোয়ালিফিকেশন হতে পারে? তিনি ইংরাজির হেড ছিলেন। কিন্তু আমি বলছি, আপনারা কি বলছেন অস্তিত্বহীন আমেরিকান ইউনিভার্সিটির ডক্টরেটকে ভাইস চ্যান্সেলর করতে? সুব্রতবাবু, উনিই ওঁকে এনেছিলেন রাজনীতিতে, এখন হেরে যাচ্ছেন। সৌগতবাবু ওঁর বিরুদ্ধে দাঁড়িয়ে পাঁচ হাজার ভোট পেয়েছেন ; আর আমাদেরও হারিয়েছেন আড়াই লাখ ভোটে। এই তো দাঁড়িয়েছে মানুষের চেতনা। একটা অস্তিত্বহীন আমেরিকার ইউনিভার্সিটি, ইস্ট জর্জিয়া ইউনিভার্সিটির উনি দাবি করেন তার থেকে ডক্টরেট পেয়েছেন। কারা তাকে ভোট দেয় সেটা নিশ্চয় দেখা দরকার। কোথায় তাদের চেতনা আসলে কেউ জেনে দেয় কেউ না জেনে দেয় এই হচ্ছে অবস্থা।

(গোলমাল)

[7-00—7-10 p.m.]

আরেকটা বলে দিই, এই যে সৌগতবাবু, উনি বললেন, উনি একটা ঠিক কথা বলেছেন যে, লোকপাল অ্যাক্ট আপনারা করেননি কেন সবাই জড়িয়ে। এটা আমি বলছি ঠিকই কথা, আমি বুদ্ধর সঙ্গে অনেক আগেই কথা বলেছিলাম এবং আমরা অপেক্ষা করছিলাম কেন্দ্রীয় সরকার একটা আইন আনবে শুনছি। তারমধ্যে প্রাইম মিনিস্টারকেও অন্তর্ভুক্ত করা হবে কিনা সেটা নিয়ে আলোচনা হচ্ছে। তাই আমি বললাম যে কেরলে তো হয়ে গেছে। আইনটা তো এখানে নিয়ে এসে আমরা করলে ক্ষতিটা কি আছে। এতো প্রত্যেক রাজ্যেরই করা উচিত। এখানেও সেটা আমরা চাইছি। কেরলে আইনটা আমরা দেখছি যদি আমরা এই অ্যাসেম্বলি শেষ হবার আগে করতে পারি কিনা। এটা আপনি বলে আমাদের মনে করিয়ে দিয়েছেন। আর এখন খবর নিলাম যে অ্যাক্টটা চলে এসেছে। তবে আমাদের আইনজ্ঞরা দেখে বলবেন যে লোকপাল বিলটা কিভাবে করবে। আর তো আমার কিছু বলার নেই। আরেকটা বলে দিই আমাদের এখানে কিছুই হচ্ছে না, শিল্প অমুক হচ্ছে না বলা হয়েছে, তার একটা হিসাব দিচ্ছি। সেদিন অর্থমন্ত্রী তাঁর বক্তব্যে বললেন হায়ার রেট অফ গ্রোথ সম্পর্কে। এখানে রেট অফ গ্রোথ in employment is 2.9 par year in West Bengal and that in remaining states is 2.3. তাহলে কি হল? এটা তো আমরা বলিনি, আমাদের হিসাব নয়, দিল্লির হিসাব, বিশেষজ্ঞরা হিসাব করেন। তারপরে হচ্ছে রেট অফ ডিক্লাইন in population below poverty line which was 54 per cent in 1977-78 come to 38 per cent

in 1993-94. এটা আমাদের পশ্চিমবঙ্গে হয়েছে, এটা বুঝলেন বোধহয়। এইকথা বলে এই ব্যয়বরাদ্দের পাশের সমর্থন চেয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পারসোনাল এক্সপ্ল্যানেশন হচ্ছে যে, মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর জবাবী ভাষণে বলেছেন যে এস ইউ সি তাদের সংশোধন করলে আবার বামপন্থীতে নেবেন। আমরা বামপন্থীতে যাবার জন্যে লালায়িত নই। বামপন্থী তার অবাম নীতি ত্যাগ করলে তবেই যাব। আপনাদের কাছে কখনো বামপন্থীতে যাব বলে একথা বলিনি। আপনারা অবাম নীতি ত্যাগ করুন তাহলে আমরা বামপন্থীতে যাব তা না হলে যাব না। আপনাদের অবাম নীতির বিরুদ্ধে আমরা আন্দোলন করছি।

### Demand No.18

**Mr. Speaker :** There are 38 cut motions to Demand No.18. All the cut motions are in order. Now, I put all the cut motions except 4, 7, 12, 15, 19, 20, 27, 30, 34 & 35 to vote.

The motions (cut motions 1, 2, 3, 5, 6, 8, 9, 10, 11, 13, 14, 16, 17, 18, 21, 22, 23, 24, 25, 26, 28, 29, 31, 32, 33 that the amount of the Demand be reduced by Rs.100/- was then put and lost.

The Motions (Cut Motions Nos.4, 7, 12, 15, 19, 20, 27, 30, 34, 35) that the amount of Demand be reduced by Rs.100 were than put and a division was taken with the following results :-

**Noes**

Adhikari, Shri Nisith

Bagdi, Shri Bijay

Bagdi, Shri Lakhan

Banerjee, Shri Debabrata

Banerjee, Shri Mrinal

Basu, Shri Jyoti

Bera, Shri Dipak

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Ananda Kumar

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Kali Prasad

Biswas, Shri Kamalakshi

Biswas, Shrimati Susmita

Bouri, Shri Haradhan

Chakrabarty, Shrimati Kumkum

Chakraborty Shri Sujan

Chatterjee, Shri Pratim

Chattopadhyay, Shri Jyoti Krishna

Choudhury, Shri Bansha Gopal

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut Kumar

Das Gupta, Dr. Asim Kumar

Deb, Shri Rabin

Dey (Bose), Shrimati Ibha

Dey, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Duley, Shri Krishna Prasad

Dutta, Shri Binoy

Dutta, Shri Gurupada

Dutta, Shri Himangsu

Ganguly, Shri Bidyut

Ganguly, Shrimati Kanika

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Susanta

Giri, Shri Ashoke

Hembaram, Shri Rabindranath

Hira, Shrimati Mili

Kalimuddin Shams, Shri

Kar, Shrimati Anju

Kisku, Shri Lakshmi Ram

Kundu, Shri Ranjit

Mahata, Shri Khagendra Nath

Mahato, Shri Abinash

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Tamal

Mal, Shri Nimai

Mandal, Shri Prabhanjan

Md. Ansaruddin, Shri

Md. Yakub, Shri

Mirquasim Mondal, Shri

Mistry, Shri Bimal

Mitra, Shri Biswanath

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Rabindranath

Mozammel Haque, Shri

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Mukherjee, Shri Pratyush

Mukherjee, Shri Srikumar

Mukhopadhyay, Shri Chittaranjan

Mursalin Molla, Shri

Nanda, Shri Brahmamoy

Nanda, Shri Kiranmay

Naskar, Shri Sankar Sharan

Nath, Shri Madanmohan

Nazmul Haque, Shri

Patra, Shri Manoranjan

Rana, Shrimati Shakti

Ray, Shri Bachha Mohan

Ray, Shri Dwijendra Nath

Roy, Shri Mrinal Kanti

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Sahis, Shrimati Bilasibala

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Sen, Shri Dhirendra Nath

Sen Gupta (Bose), Shrimati Kamal

Shaw, Dr. Prabin Kumar

Sinha, Dr. Nirmal

Sinha, Shri Prabodh Chandra

Zamadar, Shri Badal

**Ayes**

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Banerjee, Shri Tapas

Bhattacharjee, Shri Sudhir

Biswas, Shri Shashanka Shekhar

Chattopadhyay, Shri Shovandev

Deb, Shri Ashoke Kumar

Ghosh, Shri Nirmal

Gulsan Mullick, Shri

Md. Sohrab, Shri

Mukherjee, Shri Kamal

Mukherjee, Shri Subrata

Poddar, Shri Deokinandan

Quazi Abdul Gaffar, Shri

Roy, Shri Tapas

Sardar, Shri Sital Kumar

Sinha Shri Atish Chandra

**Absts:** Sarkar, Shri Deba Prasad, Purkait, Shri Prabodh

The Ayes being.....17 and Noes 87 the motions were lost

The Motion of Shri Asim Kumar Dasgupta that a sum of Rs.65,10,00,000 be granted for expenditure under Demand No.18, Major Head: "2052 Secretariat General Services" during the year, 1999-2000.

This is inclusive of a total sum of Rs.21,48,30,000 already voted on account in March, 1999 was then put and agreed to.

**Demand No.19**

There are 47 Cut Motions. I now, put all the Cut Motions to vote accept Cut Motion Nos.2, 4, 11, 13, 23, 27, 29, 30, 34, 41 on which I understand a Division will be demanded.

The Motions (Cut Motions 1, 3, 5 to 10, 12, 14 to 22, 24 to 26, 28, 31 to 33, 35 to 38, 40, 42 to 46) that the amount of Demand be reduced by Rs.100 were then put and lost.

[7-10—7-15 p.m.]

The motions (Cut Motions No.2, 4, 11, 13, 23, 27, 29, 30, 34, 39, 41 and 47) that the amount of Demand be reduced by Rs.100/- were then put and a Division was taken with the following results:

**Noes**

Adhikari, Shri Nisith

Bagdi, Shri Bijay

Bagdi, Shri Lakhan

Banerjee, Shri Debabrata

Basu, Shri Jyoti

Bera, Shri Dipak

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Ananda Kumar

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Kali Prasad

Biswas, Shri Kamalakshi

Biswas, Shrimati Susmita

Bouri, Shri Haradhan

Chakrabarty, Shrimati Kumkum

Chatterjee, Shri Pratim

Chakraborty, Shri Sujaw

Chattopadhyay, Shri Jyoti Krishna

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut Kumar

Das Gupta, Dr. Asim Kumar

Deb, Shri Rabin

Dey (Bose), Shrimati Ibha

Dey, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Duley, Shri Krishna Prasad

Dutta, Shri Binoy

Dutta, Shri Gurupada

Dutta, Shri Himangsu

Ganguly, Shri Bidyut

Ganguly, Shrimati Kanika

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Susanta

Giri, Shri Ashoke

Hembaram, Shri Rabindranath

Hira, Shrimati Mili

Kalimuddin Shams, Shri

Kar, Shrimati Anju

Kisku, Shri Lakshri Ram

Kundu, Shri Ranjit

Mahata Shri Khagendra Nath

Mahato, Shri Abinash

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Tamal

Mal, Shri Nimai

Mandal, Shri Prabhanjan

Md. Ansaruddin, Shri

Md. Yakub, Shri

Mirquasim Mondal, Shri

Mistry, Shri Bimal

Mitra, Shri Biswanath

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Rabindranath

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Mukherjee, Shri Pratyush

Mukherjee, Shri Srikumar

Mukhopadhyay, Shri Chittaranjan

Mursalin Molla, Shri

Nanda, Shri Brahmamoy

Nanda, Shri Kiranmay

Naskar. Shri Sankar Sharan

Nath, Shri Madanmohan

Nazmul Haque, Shri

Pan, Shri Bhakta Ram

Pandey, Shri Ajit

Patra, Shri Manoranjan

Rana, Shrimati Shakti

Ray, Shri Bachha Mohan

Ray, Shri Dwijendra Nath

Routh, Shri Dibakanta

Roy, Shri Mrinal Kanti

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Sahis, Shrimati Bilasibala

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Bushas Chandra

Sen, Shri Dhirendra Nath

Sen Gupta (Bose), Shrimati Kamal

Shaw, Shri Prabin Kumar

Sinha, Dr. Nirmal

Sinha, Shri Prabodh Chandra

Sk. Jahangir Karim, Shri

Zamadar, Shri Badal

**Ayes**

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Banerjee, Shri Tapas

Bhattacharjee, Shri Sudhir

Chattopadhyay, Shri Shovandev

Deb, Shri Ashoke Kumar

Ghosh, Shri Nirmal

Gulsan Mullick, Shri

Md. Sohrab, Shri

Mukherjee, Shri Kamal

Mukherjee, Shri Subrata

Poddar, Shri Deokinandan

Quazi Abdul Gaffar, Shri

Roy, Shri Tapas

Sardar, Shri Sital Kumar

Sinha, Shri Atish Chandra

**Abst:** Sarkar, Shri Deba Prasad and Purkait, Shri Prabodh.

The Ayes being—16 and Noes: 88. The motions were lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sun of Rs.57,97,10,000 be granted for expenditure under Demand No.19, Major Head: "2053—District Administration" during the year 1999-2000. (This is inclusive of a total sum of Rs.19,13,04;000 already voted on account),

Was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7.15 p.m. till 11 a.m. on Monday, the 5th April, 1999 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 5th April, 1999 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 6 Ministers of State and 165 Members.

[11-00 — 11-10 a.m.]

**Mr. Speaker ;** I have very sad information to the hon., members that this morning at 5-15 a.m. our sitting hon. member Nirode Roychowdhury has passed away at S.S.K.M. Hospital. His body is expected to come at about 11 a.m. to this Assembly. As soon as his body will come I will adjourn the House to offer floral tribute to him.

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি খুব গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে ক্লোরাইড ইন্ডাস্ট্রিজের চেয়ারম্যান এবং ম্যানেজিং ডিরেক্টর শ্রী সত্যব্রত গাঙ্গুলি থাকতেন ৫ সি. নিউ রোডে।

**মিঃ স্পিকার ঃ** আপনার তো অ্যাডজর্নমেন্ট মোশন আছে, তখন বলবেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমারও একই ধরনের প্রশ্ন, শুধু তার সঙ্গে বিমানবাবুর কথাটাও যুক্ত করে নেওয়ার জন্য বলছি।

### Unstarred Questions
### (to which written Answers were laid on the Table)

#### প্রতিবন্ধীদের শংসাপত্র

৭৮। (অনুমোদিত প্রশ্ন নং ৩) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রতিবন্ধীদের শংসাপত্র দেওয়ার পদ্ধতি কি ; এবং

(খ) রাজ্যে কতগুলি হাসপাতালে এ ধরনের শংসাপত্র দেবার ব্যবস্থা আছে?

(জেলাওয়ারি তথ্য ও হাসপাতালগুলির নাম)।

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হাসপাতালের বিশেষজ্ঞ মেডিক্যাল অফিসারদের দ্বারা গঠিত বোর্ডের রায়ের ভিত্তিতে শংসাপত্র দেওয়া হয়।

(খ) কলকাতার ক্ষেত্রে চারটি মেডিক্যাল কলেজ হাসপাতাল ও মফস্বলের ক্ষেত্রে মহকুমা ও সদর হাসপাতালে শংসাপত্র দেবার ব্যবস্থা আছে। (জেলাওয়ারি তথ্য ও হাসপাতালগুলির নামের তালিকা আলাদাভাবে দেওয়া হল)।

## মেদিনীপুর জেলা বিভাজন

৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৭) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলাকে ভাগ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পরিকল্পনাটি আলোচনার প্রাথমিক স্তরে আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

## Irregularities in Kalna Sub-Divisional Hospital

80. (Admitted question No. 105) **Shri Gopal Krishna Dey** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether a newborn baby was taken away by a dog from Kalna Sub-Divisional Hospital in January, 1999 ;

(b) if so,

(i) who were the persons responsible for this ; and

(ii) what action has been taken against them ?

**Minister-in-charge of the Health and Family Welfare Department :** (a) No. But a commotion was created over a dead body found outside the hospital.

(b) In course of inquiry senior officials found some irregularities in the functioning of the hospital and so certain administrative steps are taken including suspension of the D.O.M.

**কালাজ্বর, ম্যালেরিয়া ও আন্ত্রিকের প্রাদুর্ভাব রোধকরণ**

৮১। (অনুমোদিত প্রশ্ন নং ১২২) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১-১-৯৮ থেকে ৩১-১২-৯৮ তারিখ পর্যন্ত রাজ্যের বিভিন্ন স্থানে কালাজ্বর, ডেঙ্গু, ম্যালেরিয়া, আন্ত্রিক ও এনকেফেলাইটিসে কত মানুষ মারা গেছেন ; এবং

(খ) উক্ত রোগগুলির প্রাদুর্ভাবরোধে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) কালাজ্বর-৬, ডেঙ্গু-শূণ্য, ম্যালেরিয়া-৫৪, আন্ত্রিক-১১৬২ ও এনকেফেলাইটিস-৭।

(খ) শহর ও গ্রামাঞ্চলে হাসপাতাল/স্বাস্থ্যকেন্দ্রগুলির মাধ্যমে উপযুক্ত চিকিৎসার ব্যবস্থা এবং ওষুধ সরবরাহের ব্যবস্থা করা হয়েছে। আন্ত্রিক প্রতিরোধে স্বাস্থ্যকেন্দ্র/হাসাপাতালে চিকিৎসার ব্যবস্থা ছাড়াও সংশ্লিষ্ট এলাকায় বিশোধিত পানীয় জলের ব্যবস্থা করা হয়েছে। এবং ব্লিচিং পাউডার, ও. আর. এস. এবং হ্যালোজেন ট্যাবলেট পর্যাপ্ত বিতরণ করা হয়েছে। আন্ত্রিক প্রতিরোধকল্পে সরকারি তহবিল থেকে ৫৬.৫ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে।

ম্যালেরিয়া, কালাজ্বর, এনকেফেলাইটিস ও ডেঙ্গুপ্রবণ এলাকায় স্প্রে কর্মসূচির মাধ্যমে পর্যাপ্ত কীটনাশক ওষুধ ছড়ানো হয়েছে। এ ছাড়া উপরোক্ত রোগগুলির প্রতিরোধের জন্য জনগণকে নিয়মিত টি. ভি. সংবাদপত্র ও বেতার ইত্যাদি প্রচার মাধ্যমের সাহায্যে শিক্ষাদান ও এ-সম্পর্কে সচেতনতা বৃদ্ধির প্রচেষ্টা চালান হয়েছে। গ্রাম পঞ্চায়েত, শিক্ষা-প্রতিষ্ঠান, স্বেচ্ছাসেবী ও বিভিন্ন গণমাধ্যম সংস্থার সহায়তায় উপরোক্ত রোগগুলির প্রতিবিধানের জন্য চেতনা সৃষ্টির প্রচেষ্টা চালান হয়েছে। বর্তমান আর্থিক বছরে এ বাবদ সরকারি তহবিল থেকে ২৯৮.৮১ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে।

**হুগলি জেলায় বিচারকের শূণ্যপদ**

৮২। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৫) **শ্রী কমল মুখার্জি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হুগলি জেলায় জেলা আদালত ও মহকুমা আদালতগুলিতে বিচারকের শূণ্যপদের সংখ্যা কত (৩১-১-৯৯ পর্যন্ত)?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** হুগলি সদর এবং মহকুমা আদালতগুলিতে বিচারকের শূণ্যপদগুলির সংখ্যা (৩১-১-৯৯ পর্যন্ত) এরূপ ঃ

১। সিভিল জজ (জুনিয়র ডিভিশন), অতিরিক্ত কোর্ট, হুগলি।

২। সিভিল জজ (জুনিয়র ডিভিশন), অতিরিক্ত কোর্ট, শ্রীরামপুর।

৩। জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট, তৃতীয় কোর্ট, হুগলি।

৪। জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট, অতিরিক্ত কোর্ট, হুগলি।

৫। জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট, তৃতীয় কোর্ট, চন্দননগর।

৬। জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট, পঞ্চম কোর্ট, শ্রীরামপুর।

৭। জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট, অতিরিক্ত কোর্ট, আরামবাগ।

**সাবসিডিয়ারি হেলথ সেন্টার**

৮৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৫) **শ্রী রামপদ সামন্ত ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মোট কতগুলি সাবসিডিয়ারি হেলথ সেন্টার আছে ;

(খ) নতুন কোনও সাবসিডিয়ারি হেলথ সেন্টার গড়ার পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(গ) থাকলে, মেদিনীপুর জেলার সাইট সিলেকশন কমিটির কাছে পিংলা ব্লকের কোনও আবেদন জমা পড়েছে কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পশ্চিমবঙ্গের সাবসিডিয়ারি হেলথ সেন্টারগুলি বর্তমানে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র (পি. এইচ. সি.) হিসাবে রূপান্তরিত

হয়েছে। মোট পি. এইচ. সি.-র সংখ্যা হল ৯১৭।

(খ) না। নতুন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র গড়ার কিছু প্রস্তাব বিবেচনাধীন আছে।

(গ) ১৯৮৪ সলে পিংলা ব্লকের অন্তর্গত কারাকাই-এ সাবসিডিয়ারি হেলথ সেন্টার গড়বার জন্য একটি প্রস্তাব থাকা সত্ত্বেও জনসংখ্যার হার কম থাকায় বিবেচিত হয়নি।

## আর্সেনিক দূষণজনিত রোগ

৮৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৯০) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে আর্সেনিক দূষণজনিত রোগে আক্রান্ত মানুষের সংখ্যা কত ;

(খ) কতগুলি জেলার মানুষ এই আর্সেনিক দূষণজনিত রোগের শিকার ;

(গ) আর্সেনিক দূষণজনিত রোগে আক্রান্ত হয়ে ইতিমধ্যে কত জন মারা গিয়েছেন ; এবং

(ঘ) উক্ত রোগ নির্ণয় এবং নিরাময়ের জন্য স্বাস্থ্য দপ্তর কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৫,৭৬৯ জন (ফেব্রুয়ারি '৯৯ পর্যন্ত)।

(খ) ৮টি জেলার ৬৫টি ব্লকের মানুষ এই রোগের শিকার।

(গ) ২০ জন।

(ঘ) অন্যান্য রোগের মতো এই রোগটিকেও প্রোগ্রাম হিসেবে চিহ্নিত করা হয়েছে এবং যথাযথ রোগ নির্ণয়ের জন্য একটি স্পেক্ট্রোফটোমিটার কলকাতা স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিনে বসানো হয়েছে, আই. পি. জি. এম. ই. আর. এবং কলকাতা স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিনে প্রতি বৃহস্পতিবার চিকিৎসার জন্য ক্লিনিক খোলা থাকে এবং রোগী ভর্তির ব্যবস্থা আছে। এ ছাড়া জেলা ও মহকুমা হাসাপাতালে প্রাথমিক চিকিৎসা করা হয়। পশ্চিমবঙ্গ সরকার, ইউনিসেফ ও অল ইন্ডিয়া ইনস্টিটিউট অফ হাইজিন অ্যান্ড পাবলিক হেলথ কলকাতার সহযোগিতায় ডাক্তার ও স্বাস্থ্যকর্মীদের ৮টি শিক্ষণ শিবির করা হয়েছে। এ ছাড়া সামগ্রিকভাবে জনসাধারণের এ বিষয়ে চেতনা বৃদ্ধির জন্য প্রচার মাধ্যমে সাহায্য দেওয়া হচ্ছে।

**Blood Bank at Kharagpur General Hospital**

85. (Admitted question No. 322) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether it is a fact that an advanced type of Blood Bank attached to Kharagpur General Hospital was established at Kharagpur in May, 1986 ;

(b) if so, whether the said Blood Bank is fully equipped (both with Staff and Equipment) to be Classified as such i.e. advanced type of Blood Bank ;

(c) whether it is a fact that the said Kharagpur Blood Bank is without a Pathologist since its establishment in 1986 ; and

(d) details of Staff and Equipment available with the Blood Bank.

**Minister-in-charge of the Health and Family Welfare Department :** (a) As per NACO Guideline there are two categories of Blood Bank :

(i) ZBTC (Zonal Blood Testing Centre) ;

(ii) District Level Blood Bank—all the Blood Bank attached to District & Sub-Divisional Level Hospital are termed as 'District Level Blood Bank', Kharagpur General Hospital Blood Bank is a District Level Blood Bank.

(b) (i) Kharagpur General Hospital Blood Bank has been included under modernisation of Blood Bank adopted by NACO. Accordingly Equipment classified for "District Level Blood Bank" were sent by NACO.

(ii) Staff required for a District Level Blood Bank is being arranged by Midnapore District Health Authority.

(c) There is Provision of Medical Officer in District Level Blood Bank. Accordingly one Medical Officer has been provided by CMOH.

(d) (i) Staff available are—

(a) One Medical Officer ;

(b) Three Medical Technologist ;

(c) Four GDA ;

(d) Sweeper do the work from the Existing Strength of Hospital.

(ii) Equipment which are available to run a District Level Blood Bank are such—

(a) Blood Bank Refrigerator ;

(b) Refrigerator ;

(c) Sterilizer (vertical); and

(d) Hot airover.

Along with other Equipment required to maintain the work of a District Level Blood Bank are available.

**বর্ধমান মেডিক্যাল কলেজে কার্ডিওলজি বিভাগ**

৮৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৯) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি** ঃ স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, বর্ধমান মেডিক্যাল কলেজ হাসপাতালে বহু যন্ত্রপাতি থাকা সত্ত্বেও কার্ডিওলজি বিভাগটি চালু করা হয়নি ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত বিভাগ চালু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) হ্যাঁ।

(খ) ১৯৯৯ মার্চ থেকে মেডিসিন বিভাগের অধীন কার্ডিওলজি বিভাগ চালু হবে

**বলে আশা করা যায়।**

**ঝুপড়িতে অগ্নিকান্ড**

৮৭। (অনুমোদিত প্রশ্ন নং ৭০১) **শ্রী ইউনুস সরকার এবং শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, গত ২৬শে জানুয়ারি, ১৯৯৯ মানিকতলা খালপাড়ে অগ্নিকান্ডের ফলে বেশ কিছু ঝুপড়ি-বাড়ি পুড়ে ছাই হয়ে গিয়েছে ;

(খ) সত্যি হলে, ঝুপড়ির সংখ্যা ও ক্ষয়-ক্ষতির পরিমাণ কত ; এবং

(গ) ক্ষতিগ্রস্ত পরিবারদের কোনও আর্থিক সাহায্য দেওয়া হয়েছে কি না?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, একথা সত্যি।

(খ) ভষ্মীভূত ঝুপড়ির সংখ্যা—১,০৬৮। সামগ্রিক ক্ষয়-ক্ষতির পরিমাণ সঠিকভাবে নিরূপণ করা যায়নি। তবে আনুমানিক ঝুপড়ি প্রতি ২,৫০০ টাকা হিসেবে মোট ক্ষয়-ক্ষতির পরিমাণ ২৬,৭০,০০০.০০ টাকা।

মোট মৃতের সংখ্যা—৩ (মহিলা-১, পুরুষ-২)

(গ) না, কারণ ক্ষতিগ্রস্ত পরিবারদের তরফ থেকে এখন অবধি আর্থিক স্যাহয্যের কোনও আবেদন আসেনি।

**মাঝেরহাট কলোনিতে উদ্বাস্তু পরিবার**

৮৮। (অনুমোদিত প্রশ্ন নং ৮৩৫) **শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) টালিগঞ্জ বিধানসভা কেন্দ্রের অন্তর্গত মাঝেরহাট কলোনিতে উদ্বাস্তু পরিবারের সংখ্যা কত ;

(খ) উক্ত কলোনির জমি সরকার অধিগ্রহণ করেছেন কি ; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত কলোনির কতগুলি পরিবারকে সরকার জমির দলিল দিয়েছে?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) প্রাথমিক পর্যায়ে সমীক্ষা অনুসারে উদ্বাস্তু পরিবারের সংখ্যা ১৫০ (একশত পঞ্চাশ)।

(খ) না। তবে, জমি অধিগ্রহণের কাজ শুরু হয়েছে।

(গ) প্রশ্ন ওঠে না।

**নদীয়ায় অকেজো নলকূপ**

৮৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯০৮) **শ্রী সুশীল বিশ্বাস** ঃ জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, নদীয়া জেলার আসাননগর ও ভীমপুর এলাকায় গুচ্ছ নলকূপগুলির অধিকাংশ অকেজো অবস্থায় পড়ে আছে ; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) সত্যি নয়।

এই অঞ্চলে ১৯৭০-এর দশকে প্রোথিত মোট ৪৮টি অগভীর নলকূপের মধ্যে ৩২টি চালু অবস্থায় আছে। ১৬টি পরিত্যক্ত অবস্থায় আছে।

(খ) পাম্প মোটর সেট পাইপ, ফিল্টার প্রভৃতি বিভিন্ন সাজ-সরঞ্জাম উপর্যুপরি চুরি হয়ে যাওয়ার ফলে উক্ত ১৬টি অগভীর নলকূপ ১৯৮২ সাল থেকে পরিত্যক্ত।

**বন্যায় ত্রাণ**

৯০। (অনুমোদিত প্রশ্ন নং ৯০৭) **ডঃ নির্মল সিংহ** ঃ ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮ সালে মুর্শিদাবাদ, মালদহসহ ৮টি জেলায় বন্যায় ত্রাণের ও পুনর্গঠনের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে রাজ্য সরকারের পক্ষ থেকে কত টাকা চাওয়া হয়েছিল ;

(খ) উপরোক্ত ত্রাণ ও পুনর্গঠনের কাজে কত টাকার প্রয়োজন ছিল ;

(গ) রাজ্য সরকার উক্ত ব্যাপারে কত টাকা ব্যয় করেছে ; এবং

(ঘ) ব্যয়িত অর্থের মধ্যে রাজ্য ও কেন্দ্রের আনুপাতিক হার কত?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) ৭০৬.৩৭ কোটি।

(খ) ৭০৬.৩৭ কোটি টাকা।

(গ) ৭১.০৩ কোটি টাকা (১০-৩-১৯৯৯ পর্যন্ত)।

(ঘ) ১ঃ৩।

### SPZ at S.D.F. Building

91. (Admitted question No. 948) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Commerce & Industries Department be pleased to state—

(a) how many units are functioning at Software Promotion Zone (SPZ) at S.D.F. Building ;

(b) what is the total turnover ; and

(c) total number of persons employed there ?

**Minister-in-charge of the Commerce and Industries Department :** (a) (i) Nine Software units are operating from Software Technology Park (at S.D.F. Building).

(ii) 8 Software units are operating outside S.D.F. building.

(iii) 23 other units operating at S.D.F. building.

(b) (i) Total turnover (export) of the above mentioned 9 units (for the period from April, 1998 to December, 1998) is about Rs. 35 crore.

(ii) Total turnover of the above mentioned 8 units (for the period from April, 1998 to December, 1998) in Rs.125 Crore.

(c) (i) 600 (six hundred) persons are employed in the above mentioned 9 units.

(ii) 1,000 (one thousand) persons are employed in the above-mentioned 8 units.

(iii) 480 (four hundred eighty) persons are employed in the above-mentioned 23 units.

## মুর্শিদাবাদ জেলায় ক্ষুদ্র জল সেচ প্রকল্প

৯২। (অনুমোদিত প্রশ্ন নং ১১৫৬) **শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় কতগুলি এম. টি. ডব্লু., ডি. টি. ডব্লু. ও আর. এল. আই. সেচ প্রকল্প অকেজো অবস্থায় আছে ; এবং

(খ) উক্ত সেচ প্রকল্পগুলি চালু করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মুর্শিদাবাদ জেলায় জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন দপ্তরের অন্তর্গত বিভিন্ন ধরনের ক্ষুদ্র সেচ প্রকল্পের বর্তমান অবস্থা নিম্নরূপ ঃ

| ক্রমিক সংখ্যা | প্রকল্পের ধরন | | সচল প্রকল্পের সংখ্যা | অকেজো প্রকল্পের সংখ্যা |
|---|---|---|---|---|
| (১) | অগভীর নলকূপ | .. | ৬৮২ | ২৪ |
| (২) | গভীর নলকূপ | | | |
| | উচ্চক্ষমতা সম্পন্ন | .. | ৪৮৯ | ৭০ |
| | মধ্যক্ষমতা সম্পন্ন | .. | ২৮ | ৪ |
| | নিম্নক্ষমতা সম্পন্ন | .. | ১৮০ | ২৪ |
| (৩) | নদীজলোত্তলন প্রকল্প | .. | ৩১৩ | ৩৮ |

(খ) উপরোক্ত অকেজো প্রকল্পগুলির মধ্যে যে সমস্ত প্রকল্প ট্রান্সফরমার পুড়ে যাওয়ায়, ট্রান্সফরমার ও বৈদ্যুতিক তার চুরি ইত্যাদির দরুন অকেজো অবস্থায় আছে সেগুলিকে সচল করার জন্য বিদ্যুৎ দপ্তরকে ঐ তার ও ট্রান্সফরমার পুনঃস্থাপন করতে বলা হয়েছে। ঐ বাবদ টাকাও জমা দেওয়া আছে। যাতে ঐ প্রকল্পগুলি শিঘ্রই চালু করা যায় তার জন্য বিদ্যুৎ দপ্তরের সাথে যোগাযোগ রাখা হচ্ছে। এছাড়া বুজে যাওয়ায় অকেজো নলকূপগুলিকে চালু করার জন্য ঐ প্রকল্পগুলিকে চালু করার জন্য ঐ প্রকল্পগুলিকে পুনর্খননের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

## শিশুশ্রমিকদের জন্য বিদ্যালয়

৯৩। (অনুমোদিত প্রশ্ন নং ১১৭৯) **শ্রী দেবব্রত ব্যানার্জি ও শ্রী লক্ষণ বাগদি ঃ**

শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বর্তমানে শিশুশ্রমিকদের জন্য কোন কোন জেলাতে কতগুলি বিদ্যালয় চলছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** জাতীয় শিশুশ্রমিক প্রকল্পের অধীনে মোট ৬টি জেলায় ২১৮টি বিদ্যালয় চলছে। জেলাভিত্তিক তথ্য নিম্নরূপ ঃ

| জেলা | | বিদ্যালয়ের সংখ্যা |
|---|---|---|
| (১) উত্তর দিনাজপুর | .. | ৪০টি |
| (২) দক্ষিণ দিনাজপুর | .. | ২৭টি |
| (৩) উত্তর ২৪-পরগনা | .. | ৩৮টি |
| (৪) দক্ষিণ ২৪-পরগনা | .. | ৩৫টি |
| (৫) মেদিনীপুর | .. | ৩৯টি |
| (৬) বর্ধমান | .. | ৩৯টি |
| মোট | .. | ২১৮টি |

## রতুয়ায় ডিপ-টিউবওয়েল

৯৪। (অনুমোদিত প্রশ্ন নং ১২৫৮) **শ্রী সমর মুখার্জি ঃ** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ জেলার রতুয়া এলাকায় চাষীদের স্বার্থে ডিপ-টিউবওয়েল বসানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, আছে।

আর. আই. ডি. এফ.-২-এর অন্তর্গত পরিকল্পনায় রতুয়ার ১নং ব্লকের অন্তর্গত কংকট ও শিবরামপুর মৌজায় ১টি করে এবং রতুয়া ২নং ব্লকের খড়বাড়ি এলাকায় ১টি উচ্চক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ বসানোর প্রকল্প রূপায়ণ করা হবে।

(খ) এই প্রকল্পের কাজ শুরু হয়ে গেছে।

**বহরমপুর কারাকর্মিদের আবাসন**

৯৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৩০৭) **শ্রী দিলীপকুমার দাস ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, বহরমপুর কেন্দ্রীয় কারার পাশে কারাকর্মিদের জন্য নির্মিত আবাসন কারা কর্তৃপক্ষের "বসবাস অযোগ্য" ঘোষণা করা সত্ত্বেও সেখানে কিছু কর্মী বসবাস করছেন ; এবং

(খ) সত্যি হলে, উক্ত বিষয়ে সরকার কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**স্বাস্থ্যকেন্দ্র উন্নয়ন প্রকল্প**

৯৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৯০) **শ্রী মহবুবুল হক ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ জেলার চাঁচোল ১নং ও ২নং ব্লকে বিশ্বব্যাঙ্কের আর্থিক সাহায্যে কোনও স্বাস্থ্যকেন্দ্র উন্নয়ন প্রকল্প কার্যকর করা হচ্ছে কি না ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কি কি ধরনের উন্নয়ন প্রকল্প কার্যকর করা হয়েছে/হচ্ছে ; এবং

(গ) উক্ত প্রকল্প রূপায়ণের জন্য কত অর্থ বরাদ্দ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মালদহ জেলার চাঁচোল গ্রামীণ হাসপাতালটি বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় উন্নয়ন প্রকল্পের আওতাভুক্ত।

(খ) হাসপাতালটির সংস্কার প্রয়োজনভিত্তিক সম্প্রসারণ যেমন গ্যারাজ, মৃতদেহ সংরক্ষণাগার ও অভ্যন্তরস্থ রাস্তা নির্মাণ করার পরিকল্পনা রয়েছে।

(গ) মোট বরাদ্দকৃত অর্থের পরিমাণ ৬০.৫৮ লক্ষ টাকা মাত্র।

**গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রর উন্নয়ন**

৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৫০৩) **শ্রী সুভাষ নস্কর ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় দক্ষিণ ২৪-পরগনা জেলায় কতগুলি (১) গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র এবং (২) উপ-স্বাস্থ্যকেন্দ্রের উন্নয়ন করা হচ্ছে (ব্লকওয়ারি) ; এবং

(খ) উক্ত অর্থে কি কি ধরনের উন্নয়নের কাজ করা হবে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় দক্ষিণ ২৪-পরগনা জেলায় যথাক্রমে—(১) ১২টি গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র এবং (২) ১৬টি প্রাথমিক হাসপাতাল ও ৫টি ব্লক প্রাথমিক হাসপাতালের উন্নয়নের কাজ হাতে নেওয়া হয়েছে।

(খ) বরাদ্দকৃত অর্থে হাসপাতালগুলি সংস্কার ও কিছু প্রয়োজনভিত্তিক সম্প্রসারণের কাজ করা হবে।

## চাঁচোল মিউনিসিপ্যালিটি স্থাপনের প্রস্তাব

৯৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৫০৯) **শ্রী মহবুবুল হক ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ জেলার চাঁচোল মিউনিসিপ্যালিটি স্থাপনের কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কবে নাগাদ তা কার্যকরি হবে বলে আশা করা যায়?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## রাজ্যে দুধের ঘাটতি

৯৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৪৯) **শ্রী অশোককুমার দেব ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে মোট দুধের ঘাটতি কত ; এবং

(খ) উক্ত ঘাটতি মেটানোর জন্য রাজ্য সরকার কি কি পদক্ষেপ নিয়েছেন?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এ ব্যাপারে কোনও সমীক্ষা

হয়নি।

(খ) উক্ত ঘাটতি মেটানোর জন্য রাজ্য সরকার নানাবিধ কর্মসূচি গ্রহণ করে, যার মধ্যে অন্যতম হল—সংকরায়ণের মাধ্যমে দেশি গরুর মানোন্নয়ন। এবং সংকর গরু প্রতিপালনে গো-পালকদের ব্যাপকভাবে প্রশিক্ষণ করা। গবাদি প্রাণীর স্বাস্থ্য সুরক্ষা, সুষম গো-খাদ্য চাষ, হিমায়িত গো-বীজ দ্বারা সংকরায়ন ইত্যাদি ব্যবস্থাকে ত্রিস্তর পঞ্চায়েতের সহযোগিতায় সম্প্রসারিত করা হচ্ছে। উন্নত মানের গো-খাদ্যের ব্যবস্থাও করা হচ্ছে। দুগ্ধ-সমবায় গড়ে তোলার জন্য দুগ্ধ উৎপাদকদের নানাভাবে উৎসাহিত করা হচ্ছে। গো-পালনের ক্ষেত্রে ক্রমবর্ধমান খরচের কথা মাথায় রেখে গ্রামাঞ্চলের গো-পালকদের সরকার বা দুগ্ধ-সমবায়ের কাছে দেয় দুধের সংগ্রহ-মূল্য প্রয়োজনমতো বৃদ্ধি করা হচ্ছে। মহিলাদের গো-পালনে আরও বেশি আগ্রহী করে তুলে তাদের স্বাবলম্বী করে তোলার উদ্দেশ্যে জেলায় জেলায় গড়ে তোলা হচ্ছে মহিলা দুগ্ধ-সমবায় সমিতি।

এইসব কর্মসূচি রূপায়ণের মাধ্যমে দুধের উৎপাদনও তুলনামূলকভাবে বৃদ্ধি পাচ্ছে। ফলে ঘাটতি ধীরে ধীরে হলেও ক্রমশ কমছে।

### দলমায় হাতির উপদ্রব

১০০। (অনুমোদিত প্রশ্ন নং ১৬০৭) **শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

> মেদিনীপুর জেলায় বেলপাহাড়ী ও লালগড়ে প্রতি বছরই দলমা পাহাড়ের হাতির উপদ্রবে যেভাবে শস্য ও জীবনহানি ঘটছে তা প্রতিরোধে বনবিভাগ কি কি কার্যকর ব্যবস্থা গ্রহণ করেছেন?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** হাতির হানায় শস্য ও জীবনহানি প্রতিরোধ করার জন্য নিম্নোক্ত ব্যবস্থা নেওয়া হয়েছে ঃ

(১) মেদিনীপুর ও বাঁকুড়া জেলার বনাঞ্চলে পশুখাদ্য, ঘাস ইত্যাদির চাষ করা হচ্ছে।

(২) শুখা মরশুমে বনাঞ্চলে পানীয় জলের সঙ্কট দূর করতে জল ও মৃত্তিকা সংরক্ষণ কার্যক্রম নেওয়া হচ্ছে।

(৩) লোকালয়ে ও শস্য ক্ষেতে হাতির হানা বন্ধ করতে ও হানাদার হাতিকে জঙ্গলে ফেরত পাঠাতে গ্রামবাসীদের প্রশিক্ষণ ও বিশেষ দ্রব্যসামগ্রী দেওয়া হচ্ছে।

(৪) হাতির হানায় শস্যের ক্ষতি অথবা মানুষ এবং গবাদি পশুর জীবনহানি হলে এককালীন সাহায্য দেওয়া হয়।

(৫) ১৯৯৫ ও ১৯৯৬ সালে ভারত সরকারের অনুমতিক্রমে কয়েকটি বুনো হাতিকে মেদিনীপুর জেলায় ধরা হয়—এর উদ্দেশ্য ছিল বুনো হাতিকে ভয় দেখিয়ে তার ধ্বংসলীলা কমিয়ে আনা ও এইসব হাতিগুলিকে প্রশিক্ষণ দিয়ে তাদেরকে বন বিভাগের কুনকি হাতির কাজে লাগানো।

**দীঘার সৌন্দর্যরক্ষা ও উন্নয়ন**

১০১। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৯৭) **শ্রী মৃণালকান্তি রায় :** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দীঘায় সৌন্দর্য বৃদ্ধির জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, তার রূপরেখা কি?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) আছে।

(খ) পরিবেশ আইন অনুসারে প্রস্তুত 'কোস্টাল জোন ম্যানেজমেন্ট প্ল্যান'-এর উপর ভিত্তি করে পশ্চিমবঙ্গ শহর ও নগর (পরিকল্পনা ও উন্নয়ন) আইন, ১৯৭৯ অনুযায়ী প্রস্তুত এল. ইউ. ডি. সি. পি.-এর রূপরেখা অনুসারে দীঘার সৌন্দর্য রক্ষা ও উন্নয়নের প্রক্রিয়া চলছে। একদিকে পুরানো দীঘার সামগ্রিক পরিবেশ উন্নয়ন ও সমুদ্রতটের সংরক্ষণ তথা নান্দনিক আকর্ষণ বৃদ্ধির পরিকল্পনা নেওয়া হয়েছে। অপরদিকে পুরানো দীঘার সমুদ্রতটের ক্ষয়জনিত পরিস্থিতির কথা স্মরণে রেখে তৎসংলগ্ন এলাকায় নূতন দীঘা গড়ে তোলার কাজ চলছে সৌন্দর্যায়নের বিষয়টি সামগ্রিক এলাকার পরিকল্পনা ও উন্নয়নের উপরে অনেকাংশে নির্ভরশীল। তাই উন্নয়নের উপরে পরিকল্পিত নিয়ন্ত্রণ রাখার জন্য এল. ইউ. ডি. সি. পি. তৈরি করা হয়েছে। এবং পরিবেশ রক্ষার কথা স্মরণে রেখে বনসৃজনের উপর গুরুত্ব দেওয়া হয়েছে। বনভোজনের জন্য নির্দিষ্ট এলাকা চিহ্নিত করে তার উন্নয়ন করা হচ্ছে, যাতে যত্রতত্র বনভোজনের প্রবণতা রোধ করা যায়। ১৭ একর জায়গার উপর নতুন একটি হোটেল-সেক্টর গড়ে তোলার কাজ চলছে। রাস্তার উপরে মোটরগাড়ি, বাস প্রভৃতি দাঁড় করিয়ে রাখার প্রবণতা রোধ করার জন্য ট্যাক্সি ও বাসস্ট্যান্ড তৈরির পরিকল্পনা নেওয়া হয়েছে। কাজলদীঘি সরোবর ও তৎসংলগ্ন এলাকার উন্নয়ন, পারিপার্শ্বিক সৌন্দর্য বিকাশ প্রভৃতি পরিকল্পনা করা হয়েছে। যত্রতত্র দোকানপাট গজিয়ে ওঠার প্রবণতা বন্ধ করার জন্য বাজারকেন্দ্র গড়ে তোলা হচ্ছে।

**সমুদ্রতীরে রাস্তায় আলোর বন্দোবস্ত করা হচ্ছে। রাস্তার পাশে বাগান তৈরির পরিকল্পনা নেওয়া হয়েছে।**

### শব্দদূষণ

১০২। (অনুমোদিত প্রশ্ন নং ১৮২৬) **শ্রী লক্ষীরাম কিসকু ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, পুরুলিয়া জেলায় বাঁন্দোয়ান ব্লকে ইঁটভাটা ও পাথর ভাঙার মেশিন ব্যবহারের ফলে শব্দদূষণ হচ্ছে ;

(খ) সত্যি হলে, উক্ত দূষণ নিয়ন্ত্রণের জন্য কোনও আইনগত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না?

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'না' হলে, কারণ কি ; এবং

(ঘ) উক্ত ইঁটভাটা ও পাথর ভাঙা মেশিনে কাজ করার জন্য কতজন শ্রমিকের স্বাস্থ্যের ক্ষতি হয়েছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ইঁটাভাটা হতে কোনও শব্দদূষণের সম্ভাবনা নেই। রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের কাছে পাথর ভাঙা সংস্থার কাছে থেকে শব্দদূষণ সংক্রান্ত কোনও নালিশ গৃহীত হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্নই ওঠে না।

(ঘ) এই পরিসংখ্যান জানা নেই।

### অ্যানিম্যাল ডেভেলপমেন্ট ভলেন্টিয়ার্স

১০৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৮৯) **শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সারা রাজ্যে কতজন অ্যানিমাল ডেভেলপমেন্ট ভলেন্টিয়ার্স কর্মীকে এল. ডি. এ. কর্মী পদে নিয়োগ করা সম্ভব হয়েছে ;

(খ) হাওড়া জেলায় উক্ত অ্যানিমাল ডেভেলপমেন্ট ভলেন্টিয়ার্সদের সকলকে প্রয়োজনীয় কিটস দেওয়া হয়েছে কি না ; এবং

(গ) রাজ্যে উক্ত সংস্থায় এল. ডি. এ. পদে নিয়োজিত কর্মীর সংখ্যা কত?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ৩০ জন।

(খ) না, দশজনকে দেওয়া হয়েছে।

(গ) রাজ্যে মোট নিয়োজিত এল. ডি. এ. কর্মীর সংখ্যা ৩,৪৮৮ (তিন হাজার চারশত অষ্টাশি) জন।

## বেলুড় স্টেট জেনারেল হাসপাতাল

১০৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৯০৮) **শ্রীমতী কনিকা গাঙ্গুলি ঃ** স্বাস্থ্য ও পরিবেশ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেলুড় স্টেট জেনারেল হাসাপাতালে উন্নয়নের কাজ (এইচ. এস. ডি. পি. কর্মসূচি) সমাপ্ত হয়েছে কি ;

(খ) হয়ে থাকলে, উক্ত হাসপাতালে বর্তমানে কি কি পরিষেবা প্রদান করা হয়ে থাকে ; এবং

(গ) আর কোনও কোনও হাসপাতালে উক্ত এইচ. এস. ডি. পি. কর্মসূচি সমাপ্ত হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বেলুড় স্টেট জেনারেল হাসাপাতালের উন্নয়নের কাজ শেষ হয়েছে এবং গত ২. ২. ৯৯ তারিখে স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ দপ্তরকে হস্তান্তর করা হয়েছে।

(খ) অপ্রয়োজনীয়।

(গ) এই কর্মসূচিতে সল্টলেকে স্টেট জেনারেল হাসপাতাল ও দুবরাজপুর গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রের কাজ ইতিমধ্যে সমাপ্ত হয়েছে। এ ছাড়া হাসপাতালগুলির প্রয়োজনীয় যন্ত্রপাতি ইত্যাদির সরবরাহ আগামী ডিসেম্বর, ২০০০ সালের মধ্যে সম্পূর্ণ করা হবে বলে আশা করা যায়।

## Government Lawyers' Remuneration

105. (Admitted question No. 118) **Shri Sougata Roy :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state—

(a) the number of panelled lawyers appointed by Government on payment basis for appearing in different courts on its behalf in 1997 and 1998;

(b) the highest amount paid by the State Government during the said two years to those lawyers with their names ; and

(c) the reasons for appointing those lawyers by the State Government.

**Minister-in-charge of the Judicial Department :** (a) In 1997—

| | | |
|---|---|---|
| (i) High Court, Calcutta | .. | 228 |
| (ii) City Sessions Courts, Calcutta | .. | 40 |
| (iii) City Civil Court, Calcutta | .. | 14 |
| (iv) All District Courts in West Bengal | .. | 419 |
| | Total : | 701 |

In 1998—

| | | |
|---|---|---|
| (i) High Court, Calcutta | .. | 330 |
| (ii) City Sessions Courts, Calcutta | .. | 35 |
| (iii) City Civil Court, Calcutta | .. | 18 |
| (iv) All District Courts in West Bengal | .. | 450 |
| | Total : | 833 |

(b) In 1997—

| | | Rs. |
|---|---|---|
| (i) Smt. Manjuri Gupta | .. | 1,72,300 |
| (ii) Smt. Smriti Kana Mukherjee | .. | 86,615 |

(iii) Mr. S. K. Oli Mohammad .. 79,995

(iv) Shri Rashbehari Mahato .. 79,800

(v) Shri Pulak Ranjan Mondal .. 78,450

(vi) Mr. Motiar Rahman Molla .. 68,401

(vii) Shri Prafulla Kumar Ghosh .. 62,470

In 1998—

(i) Shri Apurbalal Basu .. 84,592

(ii) Shri Swapan Kumar Mallick .. 58,161

(iii) Shri Ganesh Maity .. 58,885

(iv) Mr. Motiar Rahman Molla .. 54,275

(v) Shri B. N. Chowdhury .. 48,089

(vi) Shri B. S. Bagchi .. 42,653

(vii) Shri A. M. Roy .. 34,833

(c) All those panel lawyers were appointed by the State Government to safeguard the interests of the State in the cases where the State is involved.

### বন বিভাগের বিক্রয়কেন্দ্র

১০৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৭) **শ্রী কমল মুখার্জি :** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বন বিভাগ কর্তৃক উৎপাদিত হলুদ, খয়ের, মধু ও সিট্রোনিলা তেল ইত্যাদি বিক্রয়ের জন্য বেকার যুবক-যুবতীদের কোনও সুযোগ দেওয়া হয় কি-না ;

(খ) উক্ত সামগ্রী বিক্রি করে সরকারের লাভ হয় কি ; এবং

(গ) আরও অধিকসংখ্যক বিক্রয়কেন্দ্র স্থাপনের চিন্তা-ভাবনা সরকারের আছে কি

না?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বন বিভাগের সংগৃহীত বনজ মধু, সিট্রোনিলা ঘাস থেকে নিষ্কাশিত তেল এবং অন্যান্য বনজ বস্তু, যেমন—বড় এলাচ, হলুদ ইত্যাদি পশ্চিমবঙ্গের সব ক'টি জেলায় অবস্থিত বিভাগীয় বনাধিকরণ, ক্ষেত্র অধিকরণ ও কয়েকটি বিক্রয়কেন্দ্র থেকে জনসাধারণের কাছে বিক্রয় করা হয়। ঐসব বস্তু সংগ্রহ ও উৎপাদন করার কাজ স্থানীয় জনসাধারণের মাধ্যমে করা হয়।

(খ) হ্যাঁ।

(গ) আপাতত নয়, কারণ সংগ্রহ ও উৎপাদন সীমিত।

**হুগলি জেলার ক্লাবগুলিকে সুযোগ-সুবিধা প্রদান**

১০৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৭০) **শ্রী কমল মুখার্জি ঃ** যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরের ২৮-২-৯৯ পর্যন্ত যুবকল্যাণ দপ্তর হুগলি জেলায় কোন কোন শহরের যুবকদের ক্লাবকে কি কি প্রকারের সুযোগ-সুবিধা দিয়েছে;

(খ) একথা কি সত্যি যে, বর্তমান আর্থিক বছরে উক্ত দপ্তর কিছু ক্লাবকে 'মল্টিজিম' সরঞ্জাম সরবরাহ করেছে ;

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কয়টি ক্লাবকে দেওয়া হয়েছে ; এবং

(ঘ) উক্ত সুযোগ পাওয়ার ক্ষেত্রে কি পদ্ধতি/রীতি অনুসরণ করা হয়?

**যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পর্বত অভিযানের জন্য 'চন্দননগর মাউন্টেনিয়ারিং অ্যাসোসিয়েশন'-কে পাঁচ হাজার টাকা অনুদান এবং ভদ্রকালির 'দি হিমালয়ান ট্রটার্স' ক্লাবকে ছয় হাজার টাকা অনুদান দেওয়া হয়েছে।

বিভিন্ন ক্রীড়া সরঞ্জাম, যথা—ফুটবল, ভলিবল, ভলিবল-নেট, ক্যারাম বোর্ড, ক্রিকেট কিট, টেবিল টেনিস বোর্ড নিম্নলিখিত ক্লাবসমূহকে বিতরণ করা হয়েছে ঃ

গোপালনগর রিক্রিয়েশন ক্লাব, সিংগুর। শম্ভুনাথ স্মৃতি সঙ্ঘ, বুড়োশিবতলা। পোগীনগর স্বামীজি সংঘ, হরিপাল। শিশুমন্দির, চুঁচুড়া। শান্তি কমিটি, দিদিঠাকুরাণীতলা, ভদ্রেশ্বর। মিলনতীর্থ, জঙ্গীপাড়া। উদয় সঙ্ঘ, বক্সা। ডানকুনি স্পোর্টিং ক্লাব, ডানকুনি। মডার্ন কাঞ্চন গোষ্ঠী, ধনিয়াখালি। চৈতালি সঙ্ঘ, রিষড়া। ডায়মন্ড ক্লাব, ধরমপুর ইত্যাদি।

(খ) হ্যাঁ।

(গ) সারা রাজ্যে ২০টি ১৬ স্টেশনযুক্ত মাল্টিজিম অনুমোদিত হয়েছে। হুগলি জেলায় চুঁচুড়ার 'অগ্রদ্যুতি অ্যাথলেটিক ক্লাব'-কে ঐরূপ ১টি মাল্টিজিম দেওয়া হয়েছে।

(ঘ) স্থানীয় জেলা পরিষদ, জেলাশাসক ও জেলা যুব আধিকারিকদের সুপারিশের ভিত্তিতে দেওয়া হয়েছে।

**'সমীক্ষা ও গবেষণা' প্রকল্পে অর্থ মঞ্জুরি**

১০৮। (অনুমোদিত প্রশ্ন নং ২০৩) **শ্রী কমল মুখার্জি :** বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

> ১৯৯৮-৯৯ আর্থিক বছরে (২৮শে ফেব্রুয়ারি, ১৯৯৯ পর্যন্ত) রাজ্যে বিদ্যালয়স্তরে 'সমীক্ষা ও গবেষণা' প্রকল্পে কোথায় কোথায় এবং কত অর্থ মঞ্জুর করা হয়েছে?

**বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** ১৯৯৮-৯৯ আর্থিক বছরে ২৮শে ফেব্রুয়ারি, ১৯৯৯ পর্যন্ত পশ্চিমবঙ্গের চারটি জেলার ৯১টি স্কুলে মোট ১,৭৭,০০০ টাকা (১ লক্ষ সাতাত্তর হাজার টাকা) বন্টন করা হয়েছে। জেলাভিত্তিক ও বিদ্যালয়ভিত্তিক বিস্তারিত তালিকা এতদসহ সংযুক্ত হল :

বিদ্যালয়স্তরে "সমীক্ষা ও গবেষণা প্রকল্প" মঞ্জুরীকৃত অর্থের জেলাভিত্তিক ও বিদ্যালয়ভিত্তিক তালিকা—১৯৯৮-৯৯ আর্থিক বছরের ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত

| জেলা : জলপাইগুড়ি | মোট অনুদান : ২৩,০০০ | উপকৃত বিদ্যালয়ের সংখ্যা-৬ |
|---|---|---|

**বিদ্যালয়ের নাম**

১। বিদ্যাশ্রম বিদ্যাজ্যোতি বিদ্যানিকেতন হাইস্কুল, পোঃ ধূপগুড়ি।

২। হ্যামিলটনগঞ্জ হাইস্কুল, পোঃ হ্যামিলটন, জেলাঃ জলপাইগুড়ি।

৩। গাধেয়ান কুঠি জুনিয়র হাইস্কুল, পোঃ + গ্রামঃ বন্ধনী।

৪। জুরাপানী হাইস্কুল, পোঃ জুরাপানী।

৫। গোসাইরাত রাজমোহন হাইস্কুল, পোঃ গোসাইরাত।

৬। অ্যানগ্রোবাসা বংশীবদন জুনিয়র হাইস্কুল, পোঃ সজনাপাড়া।

জেলা ঃ বাঁকুড়া মোট অনুদান ঃ ৩৮,০০০ উপকৃত বিদ্যালয়ের সংখ্যা-২৫

| বিদ্যালয়ের নাম | | মিউনিসিপ্যালিটি/ পঞ্চায়েত সমিতি |
|---|---|---|
| ১। পরিমল দেবী বালিকা বিদ্যালয় | .. | বিষ্ণুপুর |
| ২। বিষ্ণুপুর সাব-ডিভিশনাল হাইস্কুল | .. | ঐ |
| ৩। মেজিয়া হাইস্কুল | .. | মেজিয়া |
| ৪। ভারহার বিদ্যানিকেতন | .. | ঐ |
| ৫। টালডাংরা হাইস্কুল | .. | টালডাংলা |
| ৬। টালডাংরা গার্লস হাইস্কুল | .. | ঐ |
| ৭। সিমলাপল গালর্স হাইস্কুল | .. | সিমলাপল |
| ৮। সিমলাপল হাইস্কুল | .. | ঐ |
| ৯। সারেঙ্গা হাইস্কুল | .. | সারেঙ্গা |
| ১০। বিক্রমপুর হাইস্কুল | .. | ঐ |
| ১১। বনসুরিয়া হাইস্কুল | .. | গঙ্গাজলঘাঁটি |
| ১২। অমরকানন হাইস্কুল | .. | ঐ |
| ১৩। কেনদুয়াদিহী বয়েজ হাইস্কুল | .. | বাঁকুড়া |
| ১৪। বাঁকুড়া গার্লস হাইস্কুল | .. | ঐ |
| ১৫। মিশন গার্লস হাইস্কুল | .. | ঐ |
| ১৬। কোলপুর হাইস্কুল | .. | কোটলপুর |
| ১৭। গোগর্য়া হাইস্কুল | .. | ঐ |
| ১৮। সব্রাকোন হাইস্কুল | .. | টালডাংরা |
| ১৯। হরমাস্রো হাইস্কুল | .. | ঐ |
| ২০। খাত্রো হাইস্কুল | .. | খাত্রো |

| বিদ্যালয়ের নাম | | মিউনিসিপ্যালিটি/ পঞ্চায়েত সমিতি |
|---|---|---|
| ২১। সুপুর হাইস্কুল | .. | ঐ |
| ২২। বিষ্ণুপুর কে. এম. হাইস্কুল | .. | বিষ্ণুপুর |
| ২৩। ইন্দপুর গোয়েঙ্কা হাইস্কুল | .. | ইন্দপুর |
| ২৪। পুরন্দরপুর হাইস্কুল | .. | বাঁকুড়া-II |
| ২৫। গঙ্গাজলঘাঁটি হাইস্কুল | .. | গঙ্গাজলঘাঁটি |

জেলা ঃ হুগলি মোট অনুদান ঃ ১,০৪,০০০ উপকৃত বিদ্যালয়ের সংখ্যা-৫০

| বিদ্যালয়ের নাম | | মিউনিসিপ্যালিটি/ পঞ্চায়েত সমিতি |
|---|---|---|
| ১। নবগ্রাম বিদ্যাপীঠ | .. | শ্রীরামপুর-উত্তরপাড়া |
| ২। নবগ্রাম হাইস্কুল | .. | ঐ |
| ৩। নবগ্রাম হীরালাল পাল বালিকা বিদ্যালয় | .. | ঐ |
| ৪। রিষড়া হাইস্কুল | .. | রিষড়া |
| ৫। রিষড়া হাইস্কুল (বালিকা) | .. | ঐ |
| ৬। মহেশ শ্রীরামকৃষ্ণ আশ্রম বিদ্যালয় | .. | ঐ |
| ৭। মহেশ পরমেশ্বরী বালিকা বিদ্যালয় | .. | শ্রীরামপুর |
| ৮। মহেশ হাইস্কুল | .. | ঐ |
| ৯। বল্লভপুর হাইস্কুল | ... | ঐ |
| ১০। মলিনা লাহিড়ী বয়েজ একাডেমি | .. | ঐ |
| ১১। শ্রীরামপুর ইউনিয়ন হাইস্কুল | .. | ঐ |
| ১২। বৈদ্যবাটী বি. এম. ইনস্টিটিউশন | .. | বৈদ্যবাটী |
| ১৩। রবীন্দ্র স্মৃতি হাইস্কুল | .. | চাম্পদনী |
| ১৪। তেলিনীপাড়া ভদ্রেশ্বর হাইস্কুল | .. | ভদ্রেশ্বর |
| ১৫। বঙ্গ বিদ্যালয় | .. | চন্দননগর |

| বিদ্যালয়ের নাম | | মিউনিসিপ্যালিটি/ পঞ্চায়েত সমিতি |
|---|---|---|
| ১৬। কৃষ্ণভামিনী নারী শিক্ষামন্দির | .. | ঐ |
| ১৭। ভারতী বিদ্যাভবন | .. | হুগলি চুঁচুড়া |
| ১৮। চিনসুরা দেশবন্ধু মেমোরিয়াল হাইস্কুল | .. | ঐ |
| ১৯। হরনাথ নিরোদা ঘোষ বিদ্যামন্দির | .. | ঐ |
| ২০। হুগলি গালর্স হাইস্কুল | .. | ঐ |
| ২১। ব্যান্ডেল বিদ্যামন্দির | .. | চিনসুরা-মগড়া |
| ২২। দেবানন্দপুর হাইস্কুল | .. | ঐ |
| ২৩। আলিনগর ইয়াসিন মন্ডল হাইস্কুল | .. | পলবা দাদপুর |
| ২৪। পুইনান হাইস্কুল | .. | ঐ |
| ২৫। পান্ডুয়া শশীভূষণ হাইস্কুল | .. | পান্ডুয়া |
| ২৬। জীরাত কলোনি হাইস্কুল | .. | বলাগড় |
| ২৭। আশুতোষ স্মৃতিমন্দির স্কুল | .. | ঐ |
| ২৮। বাকুলিয়া আর. এন. ইনস্টিটিউট | .. | ঐ |
| ২৯। সিঙ্গুর গোলাপ মোহিনী মল্লিক গার্লস হাইস্কুল | .. | সিঙ্গুর |
| ৩০। হরিপাল জি. ডি. ইনস্টিটিউশন | .. | হরিপাল |
| ৩১। দুয়ারাত্তা রাজেশ্বরী ইনস্টিটিউশন | .. | ঐ |
| ৩২। মুক্তোরপুর হাইস্কুল | .. | তারকেশ্বর |
| ৩৩। ক্ষুদিরামপুর হাইস্কুল | .. | ঐ |
| ৩৪। জঙ্গলপাড়া হাইস্কুল | .. | পুরশুড়া |
| ৩৫। ডিউলপাড়া হাইস্কুল | .. | ঐ |
| ৩৬। হরিশচক হাইস্কুল | .. | খানাকুল |
| ৩৭। গড়ালগাছা হাইস্কুল | .. | চন্ডীতলা |

| বিদ্যালয়ের নাম | | মিউনিসিপ্যালিটি/ পঞ্চায়েত সমিতি |
|---|---|---|
| ৩৮। ডানকুনি রামকৃষ্ণ বিদ্যাশ্রম | .. | ঐ |
| ৩৯। মসৎ আফতাল মিত্র হাইস্কুল | .. | চন্ডীতলা II |
| ৪০। আন্তপুর হাইস্কুল | .. | জঙ্গীপাড়া |
| ৪১। আরামবাগ হাইস্কুল | .. | আরামবাগ |
| ৪২। আরামবাগ গার্লস হাইস্কুল | .. | ঐ |
| ৪৩। ট্রায়াল হাইস্কুল | .. | জগৎ I |
| ৪৫। রামকৃষ্ণ মিশন হাইস্কুল | .. | জগৎ II |
| ৪৬। শ্যামবাজার হাইস্কুল | .. | ঐ |
| ৪৭। বান্দরহাটি হাইস্কুল | .. | ধনিয়াখালি |
| ৪৮। বাঁশবেড়িয়া হাইস্কুল | .. | বাঁশবেড়িয়া |
| ৪৯। ঘোষপাড়া হাইস্কুল | .. | খানাকুল I |
| ৫০। বড়া মধুসূদন হাইস্কুল | .. | সিঙ্গুর |

জেলা ঃ উত্তর চব্বিশ পরগনামোট অনুদান ঃ ১২,০০০উপকৃত বিদ্যালয়ের সংখ্যা-১০

| বিদ্যালয়ের নাম | | মিউনিসিপ্যালিটি/ পঞ্চায়েত সমিতি |
|---|---|---|
| ১। শ্রীচৈতন্য বিদ্যালয় | .. | গোবরডাঙ্গা |
| ২। স্বামীজী সেবা সংঘ হাইস্কুল | .. | ঐ |
| ৩। নেতাজী বিদ্যাপীঠ | .. | ঐ |
| ৪। নির্মলপ্রভা হাইস্কুল | .. | বিষ্ণুপুর |
| ৫। প্রীতিলতা বয়েজ হাইস্কুল | .. | গোবরডাঙ্গা |
| ৬। প্রীতিলতা গার্লস হাইস্কুল | .. | ঐ |
| ৭। গোবরডাঙ্গা কলেজিয়েট হাইস্কুল | .. | ঐ |
| ৮। দক্ষিণ চাতরা গার্লস হাইস্কুল | .. | মছলন্দপুর |

| | | |
|---|---|---|
| ৯। বেড়গুম হাইস্কুল | .. | ঐ |
| ১০। হাবরা হাইস্কুল | .. | হাবরা |

### পিংলায় বৈদ্যুতিক সাবস্টেশন স্থাপন

১০৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৮) **শ্রী রামপদ সামন্ত :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলার পিংলা থানার করকাইয়ে ১৩২ কে. ভি. বিদ্যুতের একটি সাবস্টেশন স্থাপনের পরিকল্পনা আছে ;

(খ) সত্যি হলে উক্ত প্রকল্পের অন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত এবং

(গ) কবে নাগাদ উক্ত প্রকল্পের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ। মেদিনীপুর জেলার পিংলা থানার অন্তর্গত করকাইয়ে একটি ১৩২ কে. ভি. সাবস্টেশন স্থাপনের পরিকল্পনা নেওয়া হয়েছে।

(খ) প্রকল্পটি রূপায়ণের জন্য আনুমানিক ১৬৬১.১৯ লক্ষ টাকা খরচ হবে।

(গ) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে প্রকল্পটির কাজ শুরু হবে বলে আশা করা যায়।

### শ্রীরামপুর উত্তরপাড়া ব্লকের বৈদ্যুতিকরণ

১১০। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯৬) **শ্রী আবদুল মান্নান :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১-১-৯৯ পর্যন্ত হুগলি জেলার শ্রী রামপুর উত্তরপাড়া ব্লকের কয়টি মৌজায় বৈদ্যুতিকরণের কাজ সম্পূর্ণ হয়েছে ;

(খ) ২৮-২-৯৮ পর্যন্ত উক্ত ব্লকের বৈদ্যুতিকরণের জন্য স্থানীয় সাংসদদের এল. এ. ডি. এস. থেকে প্রদত্ত অর্থের পরিমাণ কত ; এবং

(গ) ৩১-১-৯৯ পর্যন্ত উক্ত অর্থের কত পরিমাণ ব্যয়িত হয়েছে।

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হুগলি জেলার শ্রীরামপুর থানায় মোট ১৬টি এবং উত্তরপাড়া থানায় মোট ৬টি গ্রামীণ বসতিপূর্ণ মৌজার সবকটিতে পূর্বেই 'ভারজিন' হিসাবে বিদ্যুতায়নের কাজ হয়েছে।

(খ) উক্ত দুটি থানায় নিবিড়ীকরণ (ইনটেনসিফিকেশন) প্রকল্পে এম. পি. স্থানীয় বিদ্যুৎ উন্নয়ন প্রকল্পে নির্দিষ্টভাবে ৪.৫৬ লক্ষ টাকা বরাদ্দ হয়েছে।

(গ) উপরোক্ত বরাদ্দকৃত অর্থ সম্পূর্ণভাবে ব্যয় হয়েছে।

## হুগলি আদালতের নতুন গৃহনির্মাণ

১১১। (অনুমোদিত প্রশ্ন নং ৪০৮) **শ্রী আবদুল মান্নান ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় জেলা ও মহকুমা আদালতের নতুন গৃহনির্মাণের কোনও পরিকল্পনা আছে কি না ;

(খ) থাকলে, কোন কোন আদালতের ক্ষেত্রে উক্ত পরিকল্পনা আছে ;

(গ) কবে নাগাদ ঐ পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায় ; এবং

(ঘ) এ জন্য মোট কত টাকা ব্যয় হবে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) জেলা সদরে নেই। তবে মহকুমায় আছে।

(খ) আরামবাগ মহকুমা আদালত ভবন।

(গ) ঐ পরিকল্পনাটি সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে।

(ঘ) এখনই বলা সম্ভব নয়।

## রাজ্যে বিদ্যুতায়ন

১১২। (অনুমোদিত প্রশ্ন নং ৪৭০) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

২৮-২-৯৯ পর্যন্ত রাজ্যে বিদ্যুতায়িত ও বিদ্যুৎবিহীন মৌজার সংখ্যা কত (জেলা ও থানাওয়ারি হিসাব)?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ২৮-২-৯৯ পর্যন্ত রাজ্যে মোট ২৯,৩৪৪টি মৌজায় বিদ্যুতায়ন হয়েছে। বিদ্যুৎবিহীন মৌজার সংখ্যা হচ্ছে ৮,৬৮০। জেলা ও থানাওয়ারি হিসাব গ্রন্থাগার টেবিলে রাখা হ'ল।

### পরিবেশ দূষণ নিয়ন্ত্রণ

১১৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪৭৩) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি** ঃ পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য পরিবেশ দূষণ নিয়ন্ত্রণের জন্য সরকার নতুন কোনও ব্যবস্থা গ্রহণ করছেন কি না ;

(খ) যে সব কারখানা দূষণ সৃষ্টি করছে তাদের বিরুদ্ধে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন ; এবং

(গ) আসানসোলে এবং দুর্গাপুরের যে সকল কারখানাগুলি পরিবেশ দূষণ করে চলেছে সরকার তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) কলকাতার দূষণ নিয়ন্ত্রণের জন্য একটি বিশেষ উচ্চ পর্যায়ের কমিটি গঠন করা হয়েছে। স্থানীয়ভাবে যৌথ পরিচালন ব্যবস্থা নেওয়া হয়েছে। সীসা ও বর্জনীয় পদার্থ দূষণ নিয়ন্ত্রণের জন্য অল্প ব্যয়ে কারিগরি ব্যবস্থা নির্দেশিত হয়েছে। এয়ার হর্ণ, বাজি-পটকা ইত্যাদির ব্যবহার নিষিদ্ধ হয়েছে। বায়োমেডিক্যাল ওয়েস্টের উপযুক্ত ব্যবস্থাপন করা শুরু হয়েছে।

(খ) দূষণ নিয়ন্ত্রণকারী শিল্প সংস্থাগুলির বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

(গ) আসানসোল এবং দুর্গাপুর অঞ্চলের কয়লা খনিগুলির দূষণ সম্পর্কিত রিপোর্ট হাইকোর্টে জমা দেওয়া হয়েছে। তা ছাড়া অন্যান্য বৃহদায়ন কারখানা দূষণের ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। বর্তমানে দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ বিভিন্ন শিল্প কারখানার দূষণ নিয়ন্ত্রণের ব্যবস্থাগুলি পর্যবেক্ষণ করছেন। দুর্গাপুর ও আসানসোল অঞ্চলের বিভিন্ন স্থানে Ambient Air Quality Monitoring-এর কাজ চলছে।

### প্রাথমিক স্কুলে ভর্তিতে সংরক্ষণ

১১৪। (অনুমোদিত প্রশ্ন নং ৪৮৭) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি** ঃ বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

প্রাথমিক বিদ্যালয়ে লটারির মাধ্যমে ভর্তির সময় তফসিলি জাতি ও উপজাতিভুক্ত ছাত্রদের ভর্তির জন্য সংরক্ষণের পদ্ধতি কি?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ তফসিলি জাতিভুক্ত শিক্ষার্থীদের জন্য ২২ শতাংশ এবং আদিবাসী শিক্ষার্থীদের জন্য ৬ শতাংশ আসন সংরক্ষণের ব্যবস্থা

আছে।

## হীরাপুরে হিন্দিভাষার স্কুল

১১৫। (অনুমোদিত প্রশ্ন নং ৫০৪) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হীরাপুর বিধানসভা কেন্দ্রের অধীন হিন্দিভাষী ছাত্র-ছাত্রীদের জন্য হিন্দি মাধ্যম স্কুল খোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** না—আপাতত এ ধরনের কোনও পরিকল্পনা সরকারের নেই।

## হীরাপুরে জলাধার নির্মাণ

১১৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫১৩) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হীরাপুর বিধানসভা কেন্দ্রের শীতলা, বিনোদ বাঁধ, মারিচ কোটা, সুইতি, ক্যুইনাঙ্কর, মদনডিহি, কোয়ারডিহি প্রভৃতি জায়গায় জলাধার তৈরির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

## কোনা এক্সপ্রেসওয়ে প্রকল্প

১১৭। (অনুমোদিত প্রশ্ন নং ৬৩৪) **শ্রী সুভাষ গোস্বামী ও শ্রী তপন হোড় ঃ** নগরোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কোনা এক্সপ্রেসওয়ে প্রকল্পটি পুরোপুরি কবে নাগাদ চালু করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**নগরোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** কোনা এক্সপ্রেসওয়ের প্রথম পর্যায়ের কাজ শেষ হয়েছে এবং গাড়ি চলাচলের জন্য খুলে দেওয়া হয়েছে। রাস্তাটির কিছু অংশ আরও প্রশস্ত করা এবং দু পাশে Service Road করার প্রকল্প হাতে নেওয়া হয়েছে।

Service Road তৈরির কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে। আশা করা হচ্ছে ডিসেম্বর ২০০০ সালের মধ্যে কাজ শেষ হবে।

### লালবাগে ট্যুরিস্ট লজ নির্মাণ

১১৮। (অনুমোদিত প্রশ্ন নং ৬৮২) **শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার লালবাগ শহরে পর্যটকদের থাকার সুবিধার্থে আর একটি ট্যুরিস্ট লজ নির্মাণ করা হবে ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মুর্শিদাবাদ জেলার লালবাগ শহরে পর্যটকদের থাকার সুবিধার্থে একটি পর্যটক আবাসের নির্মাণ সম্প্রতি আরম্ভ হয়েছে। এজন্য আনুমানিক ব্যয় হবে প্রায় ১ কোটি টাকা।

(খ) আশা করা যায় ১৯৯৯-২০০০ সালের মধ্যে ঐ ট্যুরিস্ট লজ-এর নির্মাণ সম্পন্ন হবে।

### গ্রামে বিদ্যুৎ সংযোজন

১১৯। (অনুমোদিত প্রশ্ন নং ৭৪১) **শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে (২৮-২-৯৯ পর্যন্ত) রাজ্যে মোট কতগুলো বিদ্যুৎ সংযোজন করা হয়েছে ; এবং

(খ) উক্ত উদ্দেশ্যে কতগুলি নতুন ট্রান্সফর্মার বসানো হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে (২৮-২-৯৯ পর্যন্ত) মোট ২৫টি ভার্জিন বা অবিদ্যুতায়িত মৌজায় বিদ্যুতায়ন করা হয়েছে। এ ছাড়া ৪৩৮টি বিদ্যুতায়িত মৌজায় নিবিড়করণের কাজ হয়েছে।

(খ) উপরোক্ত বৈদ্যুতিকরণের কাজে ২৪০টির মতো নতুন ট্রান্সফর্মার বসানো হয়েছে।

### ডি. পি. ই. পি.-তে ব্যয়

১২০। (অনুমোদিত প্রশ্ন নং ৯৪৪) **ডঃ নির্মল সিংহ ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরের ২৮-২-৯৯ পর্যন্ত দক্ষিণ ২৪ পরগনা জেলার ডি. পি. ই. পি. প্রকল্পে কত টাকা ব্যয় করা হয়েছে ; এবং

(খ) উক্ত জেলায় প্রাথমিক শিক্ষা ক্ষেত্রে উক্ত প্রকল্পের আওতায় কি ধরনের উন্নয়নের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

**বিদ্যালয় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ডি. পি. ই. পি. প্রকল্পে দক্ষিণ ২৪ পরগনায় ১৯৯৮-৯৯ আর্থিক বছরের ২৮-২-৯৯ পর্যন্ত মোট ১ কোটি ৯৫ লক্ষ ৩৩ হাজার টাকা ব্যয় হয়েছে।

(খ) বিদ্যালয়ের পরিচালন ব্যবস্থার সাথে অভিভাবক তথা সাধারণ মানুষকে যুক্ত করা, বিদ্যালয়ের পরিকাঠামোগত উন্নয়ন বিধান, সংশ্লিষ্ট বয়সের সকল শিশুকে বিদ্যালয়ের অন্তর্ভুক্ত করা। শিক্ষক-প্রশিক্ষণ তথা সার্বিকভাবে প্রাথমিক শিক্ষার প্রসার ও মানোন্নয়নের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

### চুঁচুড়া ইমামবাড়া সদর হাসপাতালের অ্যাম্বুলেন্স

১২১। (অনুমোদিত প্রশ্ন নং ১০০৬) **শ্রী রবীন মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার চুঁচুড়া ইমালবাড়া সদর হাসপাতালে কয়টি অ্যাম্বুলেন্স আছে: এবং

(খ) তন্মধ্যে বর্তমানে কটি অ্যাম্বুলেন্স চালু আছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হুগলি জেলার চুঁচুড়া ইমামবাড়া হাসপাতালে বর্তমানে মোট ৩(তিন)-টি অ্যাম্বুলেন্স আছে।

(খ) তিনটির মধ্যে ১টি (একটি) সচল অবস্থায় এবং ২টি অচল অবস্থায় আছে। যে দুটি অ্যাম্বুলেন্স অচল অবস্থায় আছে সেগুলি মেরামতের অযোগ্য এবং বাতিল ঘোষণা করার প্রস্তাব রয়েছে।

## সি. আই. টি. নিয়ন্ত্রিত মহিলা হস্টেলগুলিতে অস্থায়ী কর্মী

১২২। (অনুমোদিত প্রশ্ন নং ১০৪২) **শ্রী রবীন মুখার্জি** ঃ নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-এর জানুয়ারি থেকে ১৯৯৯-এর জানুয়ারি পর্যন্ত ক্যালকাটা ইম্প্রুভমেন্ট ট্রাস্ট নিয়ন্ত্রিত মহিলা হস্টেলগুলিতে অস্থায়ী (ক্যাজুয়াল) কর্মী হিসাবে কর্মরত কর্মচারিদের বর্তমান বেতনক্রম কত ; এবং

(খ) রাজ্য সরকারি কর্মচারিদের বর্তমান বেতনক্রমের সঙ্গে কর্মিদের বেতনক্রম সামঞ্জস্য রাখার বিষয়ে সরকারের কোনও চিন্তাভাবনা আছে কি?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) ক্যালকাটা ইম্প্রুভমেন্ট ট্রাস্ট নিয়ন্ত্রিত একটি আলাদা কমিটি দ্বারা পরিচালিত কর্মরতা মহিলাদের দুটি আবাসিক হস্টেলে অস্থায়ীভাবে নিযুক্ত কর্মচারিদের নিম্নলিখিত হারে, মাসিক (কনসলিডেটেড) বেতন দেওয়া হয়। প্রসঙ্গত উল্লেখযোগ্য যে হস্টেলের কর্মচারিরা কেহ ক্যাজুয়াল কর্মচারী নহে এবং তাদের জন্য কোনও নির্দিষ্ট বেতনক্রম নেই।

| পদ | | ১-১-১৯৯৯ থেকে প্রদত্ত থোক. মাসিক বেতন |
|---|---|---|
| | | টাঃ |
| ১। সুপারিনটেন্ডেন্ট | .. | ১৮২০ |
| ২। মেট্রন | .. | ১৪৫৬ |
| ৩। হেড দারোয়ান | .. | ১২৭৪ |
| ৪। অ্যাঃ দারোয়ান | .. | ১০৯২ |
| ৫। হেড কুক | .. | ১২৭৪ |
| ৬। অ্যাঃ কুক | .. | ১০৯২ |
| ৭। হেলপার কুক | .. | ১০৯২ |
| ৮। পার্টটাইম সুইপার | .. | ৪৫৫ |
| ৯। পার্টটাইম অ্যাকাউন্টেট | .. | ৫৪৬ |

**Renovation of Muslim Burial Ground**

123. (Admitted question No. 1060) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Minorities Development and Welfare Department be pleased to state—

(a) whether the Government has taken up any project to renovate and modernise the Muslim Burial Ground located at Prince Anwar Shah Road of Tollygunge ;

(b) if so, when the project is expected to be started ; and

(c) what is the estimated cost of the project ?

**Minister-in-charge of the Minorities Development and Welfare Department :** (a) No.

(b) Question does not arise ;

(c) Question does not arise.

**রাজ্যে প্রতিবন্ধীর সংখ্যা**

১২৪। (অনুমোদিত প্রশ্ন নং ১১৩৭) **ডঃ রামচন্দ্র মন্ডল :** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অদ্যাবধি রাজ্যে প্রতিবন্ধীর সংখ্যা কত ও মেদিনীপুর জেলায় প্রতিবন্ধী কত আছে ;

(খ) প্রতিবন্ধিদের কর্মসংস্থানের জন্য সরকার কোনও কারিগরি বা অন্য কোনও প্রকল্প গ্রহণ করেছে কি না ; এবং

(গ) উক্ত প্রকল্পে কত জনের কর্মসংস্থানের সুযোগ কোথায় কোথায় আছে?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ভারত সরকার কর্তৃক ১৯৯১ সালের জনগণনায় প্রতিবন্ধিদের বিষয়ে বিশদভাবে কোনও তথ্য না থাকায় রাজ্যের ও কোনও বিশেষ জেলার ক্ষেত্রে প্রতিবন্ধীর সংখ্যা নিরূপণ করা সম্ভব হয়নি।

(খ) প্রতিবন্ধীদের কর্মসংস্থানে সহায়তার জন্য সমাজ-কল্যাণ বিভাগ পরিচালিত

কোচবিহারের সরকারি অন্ধ বিদ্যালয় এবং রায়গঞ্জের সূর্যোদয় মূক ও বধির বিদ্যালয় সংশ্লিষ্ট প্রতিবন্ধীদের বিভিন্ন রকমের কারিগরি শিক্ষা দেওয়া হয়। পরবর্তীকালে এর ভিত্তিতে অনেকেই বিভিন্ন সংস্থায় কর্মে নিয়োজিত হন।

এছাড়া, রাজ্য সরকার কর্তৃক অনুদানপ্রাপ্ত বিভিন্ন স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের দ্বারাও বিভিন্ন কারিগরি শিক্ষা বিভিন্ন ধরনের প্রতিবন্ধীদের দেওয়া হয়।

(গ) বর্তমান সরকারি নিয়ম অনুযায়ী তিন শতাংশ পদ এই ধরনের প্রতিবন্ধী ব্যক্তিদের দেওয়া হচ্ছে।

## বহরমপুরে স্টেডিয়াম নির্মাণ

১২৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৩০৯) **শ্রীমতী মায়ারানী পাল ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মুর্শিদাবাদ জেলার বহরমপুরে স্টেডিয়াম নির্মাণের জন্য ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** মুর্শিদাবাদ জেলা শাসকের ২২.৩.৯৯ তারিখের ৩৪৯ নং প্রতিবেদন অনুযায়ী উক্ত স্টেডিয়ামটির নির্মাণের জন্য এ পর্যন্ত ব্যয়িত অর্থের পরিমাণ ৩৯,৯৪,৭৮২.০০ টাকা (উনচল্লিশ লাখ চুরানব্বই হাজার সাতশত বিরাশি টাকা)।

## মুর্শিদাবাদ জেলায় বৈদ্যুতিকরণ

১২৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৩১৫) **শ্রীমতী মায়ারানী পাল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে (২৮শে ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত) মুর্শিদাবাদ জেলায় মোট কতগুলি মৌজা বিদ্যুতায়িত হয়েছে, এবং

(খ) তন্মধ্যে বহরমপুর ব্লকের অন্তর্গত মৌজার সংখ্যা কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৮১ সালের জনগণনা অনুযায়ী মুর্শিদাবাদ জেলার ১৯২৭টি গ্রামীণ মৌজার মধ্যে ১৭৯২টি মৌজা ২৮.২.৯৯ তারিখ পর্যন্ত ভারজিন হিসাবে বিদ্যুতায়িত হয়েছে। এই জেলায় বিদ্যুৎবিহীন মৌজার সংখ্যা বর্তমানে ১৩৫টি।

(খ) বিদ্যুতায়নের হিসাব থানাভিত্তিক রাখা হয়, ব্লকভিত্তিক নয়। ২৮.২.৯৯ তারিখ

পর্যন্ত বহরমপুর থানার অন্তর্গত মোট ১৩০টি মৌজার মধ্যে ১২১টি 'ভারজিন' হিসাবে বিদ্যুতায়িত হয়েছে। ৯টি মৌজায় বিদ্যুতায়নের কাজ এখনও বাকি আছে।

**আবাসন দপ্তরের উপনগরী প্রকল্প**

১২৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৩২৮) **শ্রী অসিত মিত্র ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজারহাট-গোপালপুর পুরসভার অধীন আটঘরা মৌজার চিনার পার্ক আবাসন দপ্তরের প্রস্তাবিত উপনগরীর মধ্যে আছে কি না ; এবং

(খ) থাকলে, ক্ষতিগ্রস্ত জমির মালিকদের কি পরিমাণ অর্থ ক্ষতিপূরণ দেওয়া হয়েছে?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) তেঘরিয়া, কৈখালি এবং আটঘরা মৌজার কিছু অংশ নিয়ে চিনার পার্ক গঠিত। চিনার পার্কের এক অংশ নূতন কলকাতা এই প্রকল্পের রাস্তার জন্য নেওয়া হয়েছে।

(খ) চিনার পার্কের আটঘরা মৌজার ক্ষতিগ্রস্ত জমির মালিকদের 'সালি' জমির ক্ষতিপূরণ বাবদ একর পিছু আনুমানিক কুড়ি লক্ষ অষ্টআশি হাজার টাকা দেওয়া হয়েছে।

**রাজ্যে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

১২৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৫১) **শ্রী অশোককুমার দেব ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের উন্নতির জন্য কোনও উদ্যোগ নেওয়া হয়েছে কি না ; এবং

(খ) না নেওয়া হয়ে থাকলে, কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) প্রশ্ন ওঠে না।

**হাওড়া জেলায় বৈদ্যুতিকরণ**

১২৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬৪) **শ্রী জটু লাহিড়ী ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

২৮শে ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত হাওড়া জেলায় বিদ্যুৎবিহীন মৌজার সংখ্যা কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** রাজ্য বিদ্যুৎ পর্ষদ হতে প্রদত্ত তথ্য অনুযায়ী হাওড়া জেলার মোট ৭৫৫টি গ্রামীণ মৌজার মধ্যে সবকটিই ইতিমধ্যে ভারজিন হিসাবে বিদ্যুতায়িত করা হয়েছে। এই জেলায় কোনও বিদ্যুতবিহীন মৌজা নেই।

**রাজ্যে গ্রন্থাগারের সংখ্যা**

১৩০। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৫৮) **শ্রী রবীন্দ্রনাথ হেমব্রম ঃ** শিক্ষা (গ্রন্থগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মোট গ্রন্থগারের সংখ্যা কত ;

(খ) তন্মধ্যে, গ্রামীণ গ্রন্থাগারের সংখ্যা কত ; এবং

(গ) শিক্ষার্থীদের পাঠপোযোগী গ্রন্থাগার স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১১টি সরকারি গ্রন্থাগারসহ সরকার অনুমোদিত ও পোষিত মোট গ্রন্থাগারের সংখ্যা ২,৪৫৪টি। তাছাড়া স্বেচ্ছাসেবী সংস্থা পরিচালিত ও সরকারি সাহায্যপ্রাপ্ত গ্রন্থগারের সংখ্যা ৭টি।

(খ) গ্রামীণ গ্রন্থাগারের সংখ্যা ২১৯৭টি।

(গ) গ্রন্থাগার পরিষেবা দপ্তর গ্রন্থাগার (পাবলিক লাইব্রেরি) ব্যবস্থা দেখাশোনা করেন। এছাড়া বিদ্যালয় শিক্ষা দপ্তর, বিদ্যালয় গ্রন্থাগার ও উচ্চশিক্ষা দপ্তর, বিশ্ববিদ্যালয় ও মহাবিদ্যালয় গ্রন্থাগার সম্পর্কিত বিষয়গুলি দেখাশোনা করেন।

তবে রাজ্যের শিক্ষার্থীদের চাকুরি সংক্রান্ত বিভিন্ন প্রতিযোগিতামূলক পরীক্ষায় প্রস্তুতির সাহায্যার্থে রাজ্য কেন্দ্রীয় গ্রন্থাগার ও সরকারি, সরকার পোষিত জেলা গ্রন্থাগারগুলিতে বৃত্তি সহায়ক কেন্দ্র (গ্রন্থ মাধ্যমে)—নামে সংশ্লিষ্ট বই, পত্র-পত্রিকাসহ পৃথক বিভাগ চালু করা হয়েছে।

**বেলডাঙ্গা সুগার মিলের অবস্থা**

১৩১। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৬৫) **শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেলাডাঙ্গা সুগার মিলটি বর্তমানে কি অবস্থায় আছে ; এবং

(খ) কোন শর্তে মিলটি চাঁপদানী ইন্ডাস্ট্রিজ লিমিটেডকে হস্তান্তর করা হয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) মিলটি বর্তমানে বন্ধ আছে।

(খ) পাটনির্ভর শিল্প স্থাপনের জন্য মোট ১৬.৭১ একর জমি ৩৪,০৪,৫৮৭ টাকা লিজ প্রিমিয়াম মূল্যে ৯৯ বৎসরের জন্য লিজ দেওয়া হয় এবং উক্ত জমি-সংলগ্ন বাড়ি, কাঠামো, যন্ত্রপাতি ২২,০০,৫২৩ টাকা মূল্যে হস্তান্তর করা হয়।

### Old Age Homes

132. (Admitted question No. 1474) **Shri Shovandev Chattopadhyay :** Will the Minister-in-charge of the Social Welfare Department be pleased to state—

(a) whether there is any plan to set up new old age homes in the State ; and

(b) if so, the number thereof.

**Minister-in-charge of the Social Welfare Department :** (a) There is no plan to set up new old age homes in the State, at present by the State Government.

(b) Does not arise.

### State of Housing Board Flats

133. (Admitted question No. 1475) **Shri Shovandev Chattopadhyay :** Will the Minister-in-charge of the Housing Department be pleased to state—

(a) whether it is a fact that 464 ready flats of Housing Board are not being sold ; and

(b) if so, the reasons thereof ?

**Minister-in-charge of the Housing Department :** (a) As on

16.3.99; 481 ready flats of West Bengal Housing Board remains unsold.

(b) Out of the aforesaid 481 flats, 240 flats remains unsold under General Quota due to lack of demand. The balance 241 flats remain unsold under Chairman's Quota as such flats are yet to be allotted by the Chairman, West Bengal Housing Board.

## প্রাথমিক শিক্ষা পর্যদের নির্বাচন

১৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৯১) **শ্রী মহবুবুল হক ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, বিভিন্ন জেলায় প্রাথমিক শিক্ষা পর্যদের নির্বাচন সময়মতো হচ্ছে না ; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, সত্যি

(খ) আদালতে মামলা থাকার জন্য শিক্ষক নির্বাচকদের তালিকা প্রস্তুত করতে সঙ্কট সৃষ্টি।

## মেদিনীপুর জেলায় বৈদ্যুতিকরণ

১৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৯৬) **শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

২৮শে ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত গ্রামীণ বৈদ্যুতিকরণ পরিকল্পনায় মেদিনীপুর জেলায় কতগুলি মৌজা বিদ্যুতায়িত হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** মেদিনীপুর জেলার মোট ১০,৪৬৮টি গ্রামীণ মৌজার মধ্যে ৫৪৫৭টি মৌজা ২৮-২-৯৯ পর্যন্ত ভার্জিন হিসাবে বিদ্যুতায়িত হয়েছে। বর্তমানে জেলার ৫০১১টি মৌজা বিদ্যুৎ বিহীন।

## মেদিনীপুর আই. টি. আই.-তে যান্ত্রিক অব্যবস্থা

১৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৬০০) **শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য, মেদিনীপুর আই. টি. আই.-তে একটি মেশিন বিদ্যুৎ সংযোগ ও ট্রান্সফরমার-এর অভাবে কয়েক বছর ধরে পড়ে আছে ;

(খ) সত্য হলে, মেশিনটিকে পঠন-পাঠন (প্রশিক্ষণ) কাজে ব্যবহার করার কোনও উদ্যোগ সরকার নিয়েছেন কি ; এবং

(গ) উক্ত আই. টি. আই.-তে বর্তমানে কটি লেকচারারের পদ শূন্য রয়েছে?

**কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ। বৈদ্যুতিক সাব-স্টেশনের উন্নতি বিধানে নতুন ট্রান্সফরমার বসানোর জন্য "প্লাস্টিক প্রসেসিং অপারেটর" যন্ত্রটি ব্যবহার করা যাচ্ছে না।

(খ) ইতিমধ্যে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া শুরু হয়েছে।

(গ) উক্ত আই. টি. আই.-তে বর্তমানে ৯ (নয়)টি ইন্সট্রাক্টরের পদ শূণ্য রয়েছে।

## গ্রন্থাগার কর্মিদের পুরস্কারের ব্যবস্থা

১৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৭০৮) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গ্রন্থাগারগুলিতে যারা সুনামের সঙ্গে দীর্ঘদিন কাজ করেছেন গ্রন্থাগার দিবসে তাদের পুরস্কৃত করবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা কার্যকর হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আছে।

(খ) প্রথম পর্যায়ে সুষ্ঠুভাবে পরিচালিত ও গ্রন্থাগার পরিষেবা দেওয়ার ক্ষেত্রে অগ্রণী ভূমিকার জন্য সংশ্লিষ্ট গ্রন্থাগারগুলিকে পুরস্কৃত করা হবে। এ বিষয়ে প্রকল্প তৈরি করা হচ্ছে।

পরবর্তী পর্যায়ে গ্রন্থাগার কর্মীদের পুরস্কৃত করা হবে।

## এ. ডি. ডি. এ-কে অর্থ বরাদ্দ

১৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৭৫) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্য সরকার কর্তৃক আসানসোল-দর্গাপুর উন্নয়ন সংস্থায় ১৯৯১-৯২, ১৯৯২-

৯৩, ১৯৯৩-৯৪, ১৯৯৪-৯৫, ১৯৯৫-৯৬, ১৯৯৬-৯৭, ১৯৯৭-৯৮, ১৯৯৮-৯৯ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ছিল?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ১৯৯১-৯২ থেকে ১৯৯৮-৯৯ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত আসানসোল-দুর্গাপুর উন্নয়ন সংস্থাকে ঋণ ও অনুদান দেওয়া হয়েছে নিম্নলিখিত ভাবে ঃ

| আর্থিক বছর | | ঋণ (লক্ষ টাকা হিসাবে) | অনুদান (লক্ষ টাকা হিসাবে) |
|---|---|---|---|
| ১৯৯১-৯২ | .. | ৬০.০০ | ৩০.০০ |
| ১৯৯২-৯৩ | .. | ১০০.০০ | ৩০.০০ |
| ১৯৯৩-৯৪ | .. | ১০০.০০ | ১০০.০০ |
| ১৯৯৪-৯৫ | .. | ১০০.০০ | ১০০.০০ |
| ১৯৯৫-৯৬ | .. | ৪৩.০০ | ১২৬.০০ |
| ১৯৯৬-৯৭ | .. | ১২০.০০ | ১৫০.০০ |
| ১৯৯৭-৯৮ | .. | ১৫০.০০ | ১৬০.০০ |
| ১৯৯৮-৯৯ | .. | ১২৩.৭৫ | ৮২.৫০ |

৩১শে জানুয়ারি ১৯৯৯ পর্যন্ত ১৯৯৮-৯৯ অতিরিক্ত অনুদান ১০০.০০ লক্ষ টাকা বি. এম. এস. প্রকল্পে।

## উলুবেড়িয়ায় স্টেডিয়াম

১৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৩৫) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, হাওড়া জেলার উলুবেড়িয়া শহরের স্টেডিয়ামটি বর্তমানে ভগ্ন অবস্থায় রয়েছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত স্টেডিয়ামটি মেরামত করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ও (খ) ১৯৯৮ সালে উলুবেড়িয়া স্টেডিয়ামটির তদারকি ও দেখভালের দায়িত্ব উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটির উপর ক্রীড়া দপ্তর কর্তৃক

ন্যস্ত হয়েছে।

### শহরতলিতে আবাসন প্রকল্প

১৪০। (অনুমোদিত প্রশ্ন নং ১৯১০) **শ্রীমতী কণিকা গাঙ্গুলি** ঃ আবাসন বিভাগের বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বালি অঞ্চলে নিম্নবিত্তদের জন্য আবাসনের কোনও প্রস্তাবিত প্রকল্প আছে কি না?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ বালি অঞ্চলে নিম্নবিত্তদের জন্য আবাসন পর্ষদের কোনও প্রকল্প নাই।

### কল্যাণী শহরে স্টেডিয়াম নির্মাণ

১৪১। (অনুমোদিত প্রশ্ন নং ১৯২২) **শ্রী শঙ্কর সিংহ** ঃ ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, নদীয়া জেলার কল্যাণী শহরে স্টেডিয়াম নির্মাণ করার একটি পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন ;

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবে রূপায়িত হবে বলে আশা করা যায় ;

(গ) উক্ত স্টেডিয়াম নির্মাণে আনুমানিক ব্যয়ের পরিমাণ কত ; এবং

(ঘ) ২৮শে ফেব্রুয়ারি, ১৯৯৯ পর্যন্ত উক্ত প্রকল্পে ব্যয়ের পরিমাণ কত?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) নদীয়ার জেলা প্রশাসনের কাছ থেকে এই বিষয়ে একটি প্রস্তাব পাওয়া গেছে, যাহা এখনও বিবেচনাধীন রয়েছে।

(খ) এখনই বলা সম্ভব নয়।

(গ) সম্ভাব্য ব্যয়ের খসড়া হিসাব এখনও চূড়ান্ত করা হয়নি।

(ঘ) প্রশ্ন ওঠে না।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received two notices of Adjourn-

ment Motion. The first one is from Shri Ashok Kumar Deb on the subject of alleged death of five dacoits from police firing at Duttaphulia Village under Dhantala P.S., Nadia and the second one is from Shri Saugata Roy on the subject of reported missing of Shri S. B. Ganguly, Chairman and Managing Director of Chloride Industries.

The subject matter of the Motion relates to day to day administration of the Government and do not call for adjournment of the business of the House.

The Members may call attention of the Minister concerned through Calling Attention, Question, Mention etc..

I, therefore, withhold my consent to both the Motions.

One Member of the party may, however, read the text of the Motion as amended.

**Shri Saugata Roy :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :—

The disappearance of Shri S. B. Ganguly, Chairman and Managing Director of Chloride Industries has caused great scare among industrialists in Calcutta. Shri Ganguly has been missing since Friday, 2nd April morning when he was supposed to have gone for a morning walk to Agri-Horticultural Society gardens from his Alipore residence of New Road. So far the Police has not got a single clue in the matter, nor any ransom note. This is a matter of worry because kidnapping was not known in Calcutta. But unfortunately 72 hours after the incident has happened, the Police remains clueless about where such a prominent industrialist could have gone. Sri Ganguly is well-known in industrial circle. If he is found missing in this way I do not know how the other industrialists can be really persuaded to invest in West Bengal. I would like the Hon'ble Police Minister to make a statement on the sam

Otherwise unless because of the said death of hon. Member Nirode Roy Chowdhury we cannot adjourn the House but we do feel that this matter should be discussed in depth and whatever information the police has got so far in this matter should be laid before this House. This is a matter of serious concern to all of us. Please take note.

## Calling Attention

**Mr. Speaker :** To-day I have received two notices of Calling Attention on the following subjects, namely :

| Subject | Name |
|---|---|
| i) Deplorable condition of Dhubulia T.B.Hospital | : Shri Ashok Kumar Deb |
| ii) Reported missing of the Chairman of Chloride Industries since 2nd April, 1999 | : Shri Saugata Roy & Shri Sultan Ahmed |

I have selected the notice of Shri Saugata Roy and Shri Sultan Ahmed on the subject of reported missing of the Chairman of Chloride Industries since 2nd April, 1999.

The Minister-in-Charge may please make a statement today, if possible, or send a statement direct to the member concerned.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the reply will be sent to the member concerned directly, through the Police Department.

## LAYING OF REPORTS

### Annual Report and Accounts of the West Bengal Industrial Development Corporation Limited for the year 1997-98

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission I beg to lay the Annual Report and Accounts of the West Bengal Industrial Development Corporation Limited for the year 1997-98.

## Annual Report and Accounts of the Webel Informatics Limited for the year 1992-93

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission I beg to lay the Annual Report and Accounts of the Webel Informatics Limited for the year 1992-93.

## Annual Report and Accounts of the Greater Calcutta Gas Supply Corporation Limited for the year 1997-98

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission I beg to lay the Annual Report and Accounts of the Greater Calcutta Gas Supply Corporation Limited for the year 1997-98

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সত্যব্রত গাঙ্গুলির অপহরণের ব্যাপারে আমাদের দেওয়া কলিং অ্যাটেনশন আপনি গ্রহণ করেছেন, এর জন্য আমরা আপনার কাছে কৃতজ্ঞ। কিন্তু আপনি জানেন যে, আজকে হাউস বন্ধ হয়ে যাচ্ছে। কলকাতার বুকে এই রকম একটা ঘটনা ঘটেছে। বুদ্ধদেববাবু সবই জানেন। আজকে উনি যদি এই ব্যাপারে স্টেটমেন্ট দেন, তাহলে আমরা একটু আশ্বস্ত হব। আর হাউস বসবে না। আজকের দিনটি আমাদের কাছে খুবই দুঃখের দিন। এটা নিয়ে আমরা সকলেই দুঃখিত। তবু শহরে এত বড় ঘটনা ঘটেছে। সব কিছু নিয়েই চলতে হবে আমাদের। দু মাস পরে হাউস বসবে। সেটা অনেকদিন হয়ে যাবে। ব্যাপারটা হালকা হয়ে যাবে। আমরা সংবাদপত্র থেকে তো সবই জানতে পারব। তিনি যদি আজকে হাউসে এসে এই ব্যাপারে বলেন তাহলে ভাল হয়।

**Mr. Speaker :** Mr. Mannan, I have accepted Mr. Roy's Calling Attention which I think you will appreciate. Now the question is that the Minister most probably is not aware that today the House is sitting at 10 o'clock. Might be there is a communication gap. Now I am told that he is coming. Now the Minister is the best person to be able to make a statement or not to make a statement. But we have to understand the delicacy of the situation. The matter is under investigation. At this point disclosing certain facts might hamper the process of investigation. The question is I have accepted your motion. Let the Minister come and explain his position. Let him come and see what he has got

to say.

## MOTION UNDER RULE 185

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that—

This House notes with grave concern that the Dunlop (India) Limited at Sahaganj has been closed Since February, 1998 ;

4,500 workers in the factory are not receiving their wages since November, 1997 ;

One worker, Prasenjit Sarkar, has committed suicide for his inability to afford treatment of his ailing daughter ; and the matter has been raised several times in the State Assembly.

This House is also aware of the fact that the State Government has already urged the Government of India twice to invoke the Industries (Development and Regulation) Act towards taking over of the factory and expressed its intention to be associated with the management, as an interim measure ; and the Government of India has shown its disinclination to invoke the Industries (Development and Regulation) Act for taking over the factory.

This House, therefore, resolves that an All-Party Delegation be sent to Delhi to press on the Government of India the need of for immediate taking over of the company under the Industries (Development and Regulation) Act in order to safeguard the interests of the factory and of its workers.

[11-10 — 11-20 a.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ডানলপ বন্ধের ব্যাপারে এখানে যে সর্বদলীয় প্রস্তাব পেশ করা হয়েছে, আমি এবং আমাদের পক্ষ থেকে সবাই তা সমর্থন করছি। প্রস্তাবের কপি আপনার কাছে পৌঁছে গেছে। ন্যাচারালি আমি প্রস্তাব পাঠ করছি না। কিন্তু এ সম্পর্কে কিছু বক্তব্য এবং প্রস্তাব আপনার মাধ্যমে এই হাউসে রাখতে চাই। যদিও যথেষ্ট গুরুত্ব দিয়ে ডানলপের ব্যাপারে এই প্রস্তাবে আলোচনা হয়নি। ওখানকার

স্থানীয় বিধায়ক শ্রী রবীন মুখার্জি মহাশয় বিষয়টি এখানে আপনার মাধ্যমে উত্থাপন করার চেষ্টা করেছেন। কিন্তু যে গুরুত্ব পাওয়া উচিত ছিল, সেই গুরুত্ব ডানলপ বন্ধ হয়ে যাওয়ার পর পায়নি। শুধু ডানলপ নয় আমি আরও একটি বিষয় বলতে চাই, যদিও আমরা জয়েন্ট রেজলিউশন নিয়ে এসেছি, যদিও আমরা এখানে লড়াই করছি এক সাথে, কারখানার গেটের সামনে তবুও এটা ঠিক যে বন্ধ কারখানার ব্যাপারে রাজ্য সরকারের উদাসীনতা একটা বিপজ্জনক অবস্থায় গিয়ে দাঁড়িয়েছে। কনক্লেল করে, কনকড করে, এন. আর. আই. নিয়ে এসে "মৌ" করার চেষ্টা করছেন অথবা নতুন ইন্ডাস্ট্রি করার মিথ্যা আশ্বাস দেওয়ার প্রবণতা আমরা দেখতে পাচ্ছি কয়েক বছর ধরে। পুরাতন যে কারখানাগুলো বন্ধ হবার মুখে অথবা বন্ধ হয়ে গেছে, সেই জায়গায় কোনও প্রচেষ্টা এই সরকারের পক্ষ থেকে নেওয়া হয়নি। এই কথা বলতেই হবে আজকে একজন আত্মহত্যা করেছে বলে ডানলপ নিয়ে আমরা খুব চিন্তিত কিন্তু অবাক হয়ে যাবেন যে এক একটা জায়গায় ভয়ানকভাবে বন্ধ হয়ে যাবার ফলে নৈরাজ্যের সৃষ্টি হয়েছে যা অভূতপূর্ব। একজন আত্মহত্যা করেছেন বলে আলোচনা করতে দেওয়া হল সেজন্য ধন্যবাদ। এই আলোচনা সূত্র ধরে বলতে চাই কয়জন মন্ত্রী আছেন, বড় বেঞ্চের কোনও মন্ত্রী উপস্থিত নেই, আজকে শুধু মেটাল বক্স যেখানে ১৫৫ জন লোক যাদের স্টারভেশন ডেথ হয়েছে না হলে আত্মহত্যা করেছে। সব পার্টির লোকই আছে। তাদের জন্য আমরা কোনও রকম আলোচনা করিনি আর রায়চক নিয়ে বড় বড় আলোচনা হচ্ছে। একটা কারখানায় না খেতে পেয়ে ১৫৫ জন আত্মহত্যা করল, না খেতে পেয়ে মারা গেল তার নামে লিস্ট আমি এই হাউসে দিয়েছি। তা সত্ত্বেও কোনওরকম কিছু করা হয়নি। এম. এম. সি. থেকে আরম্ভ করে ম্যাকসিমাম জায়গায় আজকে প্রায় প্রতিদিন আত্মহত্যা করছে, অজানা সংবাদের হিসাব হয়ে গেছে। একটা ব্যাপারও আপনাদের নজরে পড়েনি, আপনারা নজর দেননি। আজকে দ্বিপাক্ষিক, ত্রিপাক্ষিক চুক্তির কোনওরকম ব্যবস্থা করা হয়নি। ইন্ডিয়ান লেবার কনফারেন্স থেকে বারবার সুপারিশ করা হয়েছে ত্রিপাক্ষিক চুক্তির উপর গুরুত্ব দেবার, মৃণালবাবু এখানে আছেন উনি জানেন কিনা জানি না কিন্তু খবর নিশ্চয়ই উনার কাছে আছে, এত গুরুত্বপূর্ণ ব্যাপার হওয়া সত্ত্বেও কোনও ত্রিপাক্ষিক চুক্তির বা বৈঠক করা হচ্ছে না। খালি বলা হচ্ছে প্রাইভেট করে দাও। অথচ কি কোর সেক্টর, বা জেসপের মতো কারখানা যে কোনও সময়ে বনধ হয়ে যেতে পারে। মাইনে হচ্ছে না, ইরেগুলার মাহিনা হচ্ছে দু, তিন মাস অন্তর। অথচ সেখানে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। ডানলপের সাথে হুগলির সবচেয়ে বড় প্রতিষ্ঠিত কারখানা হচ্ছে হিন্দমোটর। আজকে সেখানেও চূড়ান্ত অবস্থা চলছে। বাকিগুলোতেও চূড়ান্ত অবস্থা চলছে। কিন্তু হিন্দমোটরে বে-আইনিভাবে লে অফ করে রেখে দেওয়া হয়েছে। সরকার অনুমতি দেয়নি তা সত্ত্বেও সরকারকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে লে অফ চলছে। সরকার কি এটা জানেন

না? আমি মনে করি সরকার এটা জানেন। সরকার জানেন না একথা সত্যি নয়। কিন্তু সরকার এ বিষয়ে উদাসীন হয়ে আছেন। ডানলপ নিয়ে আমরা বহুবার বলেছি। ডানলপকে, একটা ঐতিহাসিক কারখানাকে মনু ছাবারিয়া ধ্বংসের পথে নিয়ে যাচ্ছে। ডানলপের মতো কারখানাকে ইচ্ছাকৃতভাবে কেন্দ্রীয় সরকার আর রাজ্য সরকারের চোখের সামনে বন্ধ করে দিচ্ছে। যুগান্তরের মতো যার বিক্রি তার ওয়ার্কিং ক্যাপিটাল প্রতিদিন নিয়ে গিয়ে গিয়ে তার ওয়ার্কিং ক্যাপিটাল নিঃশেষ করে দেওয়া হল। আজকে ১২০ কোটি টাকা ওয়ার্কিং ক্যাপিটাল যদি নতুন করে না ঢালা হয় তাহলে ওই কোম্পানির ভবিষ্যত আর উজ্জ্বল করা সম্ভব হবে না। ক্রেডিবিলিটি এত কমে গেছে যে কোনও ফিনান্সিয়াল ইনস্টিটিউশন ব্যাঙ্ক তারা মনু ছাবারিয়ার নাম শুনলে এগিয়ে আসছে না। কেন্দ্রীয় সরকারের ৮০০ কোটি টাকা মেরে দিয়ে এর মধ্যে রাজ্য সরকারেরও টাকা রয়েছে তারা গাল্ফ কান্ট্রিতে গিয়ে গোপনে ওখান থেকে কলকাঠি নাড়ছেন। ডানলপের আরও সম্পত্তি রয়েছে সেগুলিকে বিক্রি করে তার টাকা তুলে নিয়ে পার্মানেন্ট এন. আর. আই. হয়ে যাবে। এমন কোনও শক্তি দুই সরকারের নেই যে এই একটা ইকনমিক্যাল ক্রিমিনাল তাকে দুবাই থেকে ধরে নিয়ে আসা যায়। তাদের প্রচুর প্রপার্টি আছে। স্বাধীনতার উত্তরকালে সবচেয়ে প্রথম এই রাবার ইন্ডাস্ট্রি তৈরি হয়েছিল, কিন্তু আজ পর্যন্ত এই হাইটেকের যুগে ডানলপ এমন এমন জিনিস তৈরি করত যেমন প্লেনের চাকা তাদের একচেটিয়া ছিল, তা সত্ত্বেও তাকে বন্ধ করে দেওয়া হল পরিকল্পনা মাফিক। আজকে রাজ্য সরকারের অর্থ দপ্তরের দিনের পর দিন এই নীরবতার জন্যই এটা হয়েছে। আমি বলতে চাইছি প্রতিদিন মারা যাচ্ছে, ৭ হাজার কর্মী, শুধু এখানেই নয় চেন্নাইতেও বন্ধ করে দেওয়া হয়েছে। গত ফেব্রুয়ারি মাসে বন্ধ হয়েছে, তার পর এক বছর কয়েক মাস হয়ে গেল, তারা যে সব প্রস্তাব দিয়েছে সেগুলি ভয়ঙ্কর প্রস্তাব। তারা আবার দ্বিপাক্ষিক মিটিং ডেকেছে। আমি বলতে চাই যে দ্বিপাক্ষিক মিটিং বন্ধ করে দেওয়া হোক, জ্যোতি বসুর নেতৃত্বে ত্রি-পাক্ষিক মিটিং ডাকা হোক। আমি তাদের প্রস্তাবের কপি দেব এবং সঙ্গে সঙ্গে আমি এই প্রস্তাব করছি—এখানে মন্ত্রী রয়েছেন, উচ্চ-পর্যায়ের একটা ছোট টিম মুখ্যমন্ত্রীর নেতৃত্বে দিল্লিতে গিয়ে দরবার করা দরকার। যেমন এক সময় ট্রাম-কোম্পানির জন্য দিল্লিতে দরবার করেছেন বলে মুখ্যমন্ত্রী বলেছেন। মেটাল বক্স-এ কি হচ্ছে? তার জন্য কাউকে কিছু বলার নেই। তারা বোম্বে থেকে আরম্ভ করে কলকাতা সহ তাদের সব সম্পত্তি বিক্রি করে দিচ্ছে। আমি চাই একটা সর্ব দলীয় টিম লেবার মিনিস্টারের নেতৃত্বে দিল্লিতে গিয়ে কথাবার্তা শুরু করুক।

[10-20 — 10-30 a.m.]

**শ্রী সৌগত রায় :** স্যার, ডানলপ কারখানার ব্যাপারে সুব্রত মুখার্জি এবং অন্যরা

যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করছি। এর আগে ডানলপ কারখানার কর্মী প্রসেনজিৎ সরকার আত্মহত্যা করার পর আমরা একটা দৃষ্টি আকর্ষণী প্রস্তাব এনেছিলাম, তার উত্তরে শিল্প পুনর্বাসন দপ্তরের মন্ত্রী যা বলে ছিলেন তা ছিল আইনগত কচকচানিতে ভরা। ডানলপকে কোনও রাস্তা দেখাননি। আপনি সে দিন মন্ত্রীকে নির্দেশ দিয়ে বলে ছিলেন যে প্রসেনজিৎ সরকারের মেয়ের চিকিৎসার ব্যবস্থা যাতে রাজ্য সরকার করে। কিন্তু রাজ্য সরকার এটা করেনি।

তারপর আজকে এই প্রস্তাব এসেছে এবং মাননীয় অর্থমন্ত্রী আমাদের সঙ্গে আলোচনা করেছিলেন এই সর্বদলীয় প্রস্তাব আনার আগে এবং আমরা এক মত হয়ে এই সর্বদলীয় প্রস্তাব এনেছি। আমি আপনাকে পরিষ্কার ভাবে বলতে চাই, এই সর্বদলীয় প্রস্তাব ১ বছর আগে আনার ব্যাপারে রাজ্য মন্ত্রিসভার এক মত হওয়া উচিত ছিল, রাজ্য সরকারের এক মত হওয়া উচিত ছিল। কারণ, যে কায়দায় এ পর্যন্ত ডানলপ খোলার চেষ্টা করা হয়েছিল সেই কায়দায় ডানলপ খোলা যাবে না। আপনি হয়ত জানেন স্যার, গত বছরের ১৮ ফেব্রুয়ারি ডানলপ বন্ধ হয়ে গিয়েছে। অর্থাৎ, ইতিমধ্যে ১ বছর ১ মাস সময় অতিবাহিত হয়ে গিয়েছে এবং এর মধ্যেই ডানলপকে বোর্ড অফ ইন্ডাস্ট্রিয়াল ফিন্যান্স অ্যান্ড রিকনস্ট্রাকশন বা বি. আই. এফ. আর. রুগ্ন কারখানা বলে ঘোষণা করেছে। ডানলপের সমস্যা একদিক দিয়ে দেখতে গেলে খুব সহজ। ডানলপের বর্তমান মালিক মনু ছাবড়িয়া এক সময় ডানলপ, শওয়ালেস, প্রভৃতি কারখানা অধিগ্রহণের ক্ষেত্রে রাজ্য সরকারের সাহায্য পেয়েছেন। কিন্তু তিনি আজকে ডানলপ খুলতে চাইছেন তো নাই উল্টে ডানলপের ২ হাজার কোটি টাকার সম্পত্তি বিক্রি করে সরিয়ে নিতে চাইছেন। তিনি দাবি তুলেছেন এই সম্পত্তি বিক্রির অধিকার তাকে দিতে হবে যাতে শিল্পকে পুনরুজ্জীবিত করা যায়। আমি মনে করি মনু ছাবড়িয়া দেশের সমস্ত আইন ভঙ্গ করেছেন। তিনি একজন ক্রিমিন্যাল। তার মেয়েও এখানে থাকতেন কিন্তু তাকেও আমরা সময়মতো গ্রেপ্তার করতে পারিনি। আর, উনি তো দুবাইতে বসে আছেন। তাই আজকে আমার পরিষ্কার প্রস্তাব, বি. আই. এফ. আর.-র কাছে রাজ্য সরকার-কে জানাতে হবে, আমরা কারখানা অধিগ্রহণ করতে চাই। এর আগে রাজ্য সরকার ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেশন অ্যাক্ট '৫১ অনুসারে ডানলপের ম্যানেজমেন্ট অধিগ্রহণের কথা বলেছিলেন। কিন্তু কেন্দ্রীয় সরকার অনুমতি দেয়নি। আজকে এ বিষয়ে সর্বদলীয় প্রস্তাবে প্রস্তাব করছি, এই বিধানসভার একটা সর্বদলীয় প্রতিনিধি দল দিল্লিতে গিয়ে কেন্দ্রীয় সরকার, বিশেষ করে প্রধানমন্ত্রীর কাছে দরবার করুক। রাজ্য সরকার যদি অধিগ্রহণ করতে চায় তাহলে আই. ডি. আর. অ্যাক্টে কেন্দ্রীয় সরকারের অনুমতি দেওয়া দরকার। তা যাতে তারা দেন তার জন্য আমি এই সভায় প্রস্তাব করছি, পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী সেই সর্ব দলীয় প্রতিনিধি দলের নেতৃত্ব দিন। তার কারণ, ডানলপ শুধু সাড়ে

৪ হাজার শ্রমিকের কারখানাই নয় এটা পশ্চিমবাংলার শিল্পায়নের ক্ষেত্রেও একটা দিগন্ত বিশেষ। আজকে যখন শিল্পায়নের জন্য বাইরে থেকে পুঁজি আনার চেষ্টা করা হচ্ছে তখন যদি এই বৃহত্তম ব্যক্তি মালিকানার শিল্প বন্ধ হয়ে থাকে তাহলে পশ্চিমবঙ্গে কেউ টাকা বিনিয়োগ করতে এগিয়ে আসবে না। তাই আমার প্রস্তাব, এই কারখানা ছাবড়িয়া নয়, রাজ্য সরকার অধিগ্রহণ করে এম. আর. এফ.-র মতো কাউকে দিক এবং অবিলম্বে ডানলপ কারখানা চালু করার ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে সর্বদলীয় কমিটিকে দিল্লিতে প্রয়োজনীয় অনুমতির জন্য পাঠানো হোক। কোনও লিগ্যাল কচকচি নয়। বি. আই. এফ. আর. বা এ. আই. এফ. আর.-কে দিয়েও ডানলপ কোনও দিন খুলবে না বলেই আমার মনে হয়। একটু আগে মাননীয় সুব্রতবাবু বলছিলেন, ১১ বছর হয়ে গেল মেটাল বক্স খোলেনি। ঐ কারখানার ৩০ জন শ্রমিক আত্মহত্যা করতে বাধ্য হয়েছে। আজকে যদি ডানলপ খোলার কোনও ব্যবস্থা না করা যায় তাহলে ডানলপেও মৃত্যুর সংখ্যা বাড়বে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ১৮৫ মোশনে যে প্রস্তাব আমি এবং অন্য দলের পক্ষ থেকে উপস্থিত করেছি সে সম্পর্কে দু-একটা কথা বলছি। অধিগ্রহণের প্রস্তাবে বিস্তৃত আলোচনার কোনও সুযোগ নেই কারণ সময় অল্প। আর একটা বেদনার বিষয় হচ্ছে, আমাদের মাননীয় সদস্য, সহ-কর্মী শ্রী নিরোদ রায়চৌধুরি আর আমাদের মধ্যে নেই।

ডানলপ সম্পর্কে এই সভাতে বিভিন্ন সময়ে বিভিন্ন বক্তা আলোচনা করেছেন। আমরা জানি ডানলপ আজকে এক বছরেরও বেশি বন্ধ হয়ে পড়ে আছে। আমার বাড়ির কয়েক কিলোমিটার দূরে ডানলপ ফ্যাক্টরি অবস্থিত। কয়েক হাজার মানুষ আজকে সেখানে বেকার হয়ে পড়ে আছেন। শুধু কর্মচারিরাই বেকার নন, সেখানকার আশেপাশের এলাকার সমস্ত অর্থনৈতিক অবস্থা ভেঙে পড়েছে। আমাদের সরকারের জ্যোতিবাবু এবং অন্যান্য মন্ত্রীরা বিভিন্ন সময়ে ছাবারিয়ার সাথে, মালিকের সাথে এবং অন্যান্যদের সাথে বসার চেষ্টা করেছেন। বিভিন্ন রাজনৈতিক দল, বিভিন্ন ট্রেড-ইউনিয়ন ও মালিক পক্ষের সাথে যতটুকু সম্ভব আমরা বসার চেষ্টা করেছি। কিন্তু সবটা এখনও ঠিক হয়নি। কারণ এটুকু জানার প্রয়োজন আছে যে, আমাদের হাতে যে ক্ষমতা আছে সেই ক্ষমতাই সমস্ত ক্ষমতা নয়, যে ক্ষমতা কেন্দ্রীয় সরকারের হাতে আছে। কাজেই সভায় আজকে বক্তব্য উঠেছে যে আমাদের সরকার পক্ষ থেকে কিছু নাকি করা হয়নি, গুরুত্ব দেওয়া হয়নি, মিথ্যা আশ্বাস দেওয়া হয়েছে—এটা ঠিক নয়। আমাদের সীমিত ক্ষমতা আছে। আমরা একটা স্টেজ পর্যন্ত কথা বলতে পারি। তার চেয়ে বেশি কিছু করতে পারিনি। সেজন্য অত্যন্ত গুরুত্ব দিয়ে সর্বসম্মতভাবে এই প্রস্তাব গ্রহণ করে ছোট প্রতিনিধি দল নিয়ে দিল্লি

গিয়ে আমরা কেন্দ্রীয় সরকারের সাথে আলোচনা করব। যাতে আমাদের ডানলপ খোলার চেষ্টা হয়। এবং ডানলপ খোলার সাথে সাথে অন্যান্য আরও কিছু খোলারও চেষ্টা করব। ভারতবর্ষের চেহারা এক আর পশ্চিমবঙ্গের চেহারা আরেক। পশ্চিমবঙ্গে বিভিন্ন ইন্ডাস্ট্রিয়াল বেল্টে বিভিন্ন ফ্যাক্টরি বন্ধ আছে। এটা পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের ত্রুটির জন্য নয়। এতে কেন্দ্রীয় সরকারেরও ত্রুটি আছে। সেজন্য আপনাদের কাছে অনুরোধ করছি আমরা সর্বসম্মতভাবে এই আলোচনা করে একটা সর্বদলীয় কমিটি করে আমরা দিল্লি যাব। সেখানে অত্যন্ত গুরুত্বসহকারে আমরা আমাদের সম্পর্কে বোঝাব। সেখানে আমাদের প্রতিনিধিদের সাথে আমাদের দায়িত্বশীল মন্ত্রীরা যাবেন। এই কথা বলে এই প্রস্তাব সকলকে সমর্থন করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

[10-30 — 10-40 a.m.]

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের হাউসের সমস্ত মাননীয় সদস্যরা একমত হয়ে সর্বসম্মত প্রস্তাব নেওয়ার জন্য সিদ্ধান্ত নিয়েছি এবং সেই প্রস্তাব অনুযায়ী একটু আগে মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি ডানলপ অধিগ্রহণের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে একটা সর্বদলীয় প্রতিনিধি দল যাওয়ার জন্য প্রস্তাব দিয়েছেন। এটা অনেক মাননীয় সদস্যও বলেছেন। মাননীয় সদস্য শ্রী কৃপাসিন্ধু সাহাও বললেন যে, এটা ঠিক, শুধু প্রস্তাব নিয়ে আগেও অনেকবার ডেপুটেশন নিয়ে দিল্লি গেছি। বিশেষ করে আজকে সেখানে যে সরকার আছে সেই সরকার রাজ্যের প্রতি কতটুকু সহানুভূতিশীল তাতে সন্দেহ আছে। তবে যে ডেলিগেশন নিয়ে দিল্লি যাওয়া হবে সেই ডেলিগেশনের সাথে যদি মাননীয় মুখ্যমন্ত্রী যান তাহলে ভাল হয়। এতে বিষয়টির গুরুত্ব বাড়ে এবং কেন্দ্রীয় সরকারের উপর আরও চাপ সৃষ্টি করা যায়। এক বছরেরও বেশি হল এই কারখানা বন্ধ আছে। প্রথমে রাজ্য সরকারের দ্বারা আমরা মিস-গাইডেড হয়েছি। রাজ্য সরকারের মাননীয় অর্থমন্ত্রী নিজে বলেছিলেন যে রাজ্য সরকার এটা অধিগ্রহণ করবেন। এতে সেখানকার শ্রমিকরা আশ্বস্ত হয়েছিলেন এবং স্থানীয় সাংসদ ও সিটু ও অন্যান্য নেতারা সেখানে বিজয় সম্মেলন করেছিলেন। সেখানকার সাড়ে পাঁচ হাজারেরও বেশি শ্রমিক তারা আশ্বস্ত হয়ে সেই বিজয় উৎসব পালন করেছিলেন এই ভেবে যে, রাজ্য সরকার এটা অধিগ্রহণ করবেন।

কিন্তু এখন দেখতে পাচ্ছি নানারকম আইনের জটিলতা দেখে রাজ্য সরকার তার দায়িত্ব এড়িয়ে যাবার চেষ্টা করেছে বা এক বছর পরে উপলব্ধি করেছে, ওখানে রাজ্য সরকারের কিছু করার নেই। যা কিছু করার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। অথচ আমরা জানি না কোন যুক্তি দিয়ে সেদিন রাজ্য সরকারের মন্ত্রীরা, বিশেষ করে মাননীয় অর্থমন্ত্রী, যিনি সব কিছু খুঁটিয়ে বিচার বিবেচনা করেন, তিনি নিজে শ্রমিকদের আশ্বস্ত করেছিলেন

এবং ঘোষণা করেছিলেন, রাজ্য সরকার ডানলপ অধিগ্রহণ করবে। কিছু দিন আগে মাননীয় সদস্য সৌগত রায়ের একটা দৃষ্টি আকর্ষণী নোটিশের পরিপ্রেক্ষিতে মাননীয় মন্ত্রী মৃণাল ব্যানার্জি যা উত্তর দিয়েছিলেন তা আরও বিভ্রান্ত তৈরি করেছিল। আশ্চর্যের বিষয় যে ছাবারিয়া কোটি কোটি টাকা তছরূপ করে চলে গেছে, তাকে গ্রেপ্তারের দায়িত্ব যদিও কেন্দ্রীয় সরকারের তথাপি গ্রেপ্তার করার জন্য কেন্দ্রীয় সরকারের ওপর রাজ্য সরকারের যে চাপ সৃষ্টি করা দরকার ছিল, তা তারা করতে পারল না। শুধু ডানলপ কারখানাই নয়, হুগলি জেলায় বহু কারখানা বন্ধ হয়ে গেছে, সেগুলো খোলারও কোনও চেষ্টা হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয় ট্রাইপারটাইট বৈঠক করার সময়ই পান না। ফলে কারখানাগুলোর জমি প্রোমোটারদের কাছে বিক্রি হয়ে যাচ্ছে এবং সেখানে তারা বাড়ি করছে। হুগলি জেলায় বহু কারখানা বন্ধ হয়ে গেছে। সেগুলো খোলার জন্য রাজ্য সরকার তার কোনও ভূমিকাই পালন করছে না। আমাদের মধ্যে রাজনৈতিক মতাদর্শগত পার্থক্য থাকলেও, মতভেদ থাকলেও কারখানা খোলার ব্যাপারে আমাদের উভয় পক্ষের সক্রিয় হওয়া দরকার। সাথে সাথে আমি এখানে উল্লেখ করছি, হুগলি জেলার আর একটা বড় কারখানা—হিন্দুস্থান মোটরের ৫০% শ্রমিককে খুব শীঘ্রই লে-অফ করা হবে। কয়েক দিন আগেও তিন দিনের সপ্তাহ ছিল, এখন চার দিনের সপ্তাহ চলছে। হুগলি জেলার শ্রীদুর্গা কটন মিল, জে. কে. স্টিল আগেই বন্ধ হয়ে গেছে। ডি. আই. এস. কটন মিল বন্ধ হয়ে গেছে। স্ট্যান্ডার্ড ফার্মাসিউটিক্যালস অনেক দিন বন্ধ হয়ে গেছে। শুধু ডানলপের ক্ষেত্রেই আমাদের দায়িত্ব পালন করলে চলবে না, ঐগুলো খোলার জন্যও আমাদের দায়িত্ব পালন করতে হবে। সুতরাং সেই উদ্যোগ গ্রহণ করার জন্য আমি রাজ্য সরকারকে অনুরোধ করছি। ডানলপকে কেন্দ্র করে যে ছোট ছোট কারখানাগুলো গড়ে উঠেছিল, সেগুলোও বন্ধ হয়ে গেছে। সেগুলোর কথাও আমাদের গুরুত্ব দিয়ে বিবেচনা করতে হবে। হিন্দুস্থান মোটরে যে অচল অবস্থার সৃষ্টি হয়েছে তা দূর করার জন্য অবিলম্বে পজিটিভ স্টেপ নেওয়া হোক। এই কথা বলে আমি আবার বলছি, মাননীয় মুখ্যমন্ত্রী যদি সর্বদলীয় প্রতিনিধি দলের নেতৃত্ব দেন তাহলে কেন্দ্রীয় সরকারের ওপর ভালভাবে চাপ সৃষ্টি করা সম্ভব হবে। আমরা লক্ষ্য করছি অন্যান্য রাজ্যের মুখ্যমন্ত্রীরা তাদের নিজ নিজ রাজ্যের গুরুত্বপূর্ণ প্রশ্নে নিজেরা রাজ্যের বিধায়কদের নিয়ে এবং প্রয়োজন হলে সাংসদদের নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে ডেপুটেশনে যান। আজকে আমাদের মুখ্যমন্ত্রী, জ্যোতিবাবুর মতো প্রবীণ মুখ্যমন্ত্রী, প্রবীণ রাজনীতিবিদ যদি যান তাহলে এই সমস্যার প্রতি সারা দেশের দৃষ্টি আকর্ষণ করা সম্ভব হবে এবং ডেপুটেশনের মাধ্যমে অধিগ্রহণের ব্যাপারে তীব্র চাপ সৃষ্টি করা যাবে। সুতরাং পরিশেষে মাননীয় মুখ্যমন্ত্রীকে সর্বদলীয় প্রতিনিধি দলের নেতৃত্ব দেবার আবেদন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ডানলপ কারখানার কর্মী

প্রসেনজিৎ সরকারের আত্মহননের মর্মান্তিক ঘটনা এবং বিভিন্ন বন্ধ কারখানার বহু শ্রমিকের আত্মহত্যার ধারাবাহিকতাই আজকে পশ্চিমবাংলায় বন্ধ কারখানা খোলার ব্যাপারে কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের নমনীয় ও দুর্বল দৃষ্টিভঙ্গির প্রমাণ। পশ্চিমবঙ্গে শ্রমিক শ্রেণীর ওপর মালিকদের ক্রম-বর্ধমান যে আক্রমণ সেই আক্রমণ প্রতিহত করার ক্ষেত্রে ঐ ঘটনাগুলো কেন্দ্র এবং রাজ্য সরকারের ব্যর্থতাকে চোখে আঙুল দিয়ে দেখিয়ে দিচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ডানলপ কারখানা অধিগ্রহণের জন্য দিল্লিতে সর্বদলীয় প্রতিনিধি দল নিয়ে যাবার প্রস্তাবটি খুবই যথার্থভাবে এখানে উত্থাপিত হয়েছে।

আমি মনে করি, সত্যি যদি কনসার্ন ফিল করেন, সত্যি যদি মনে করেন যে এই দাবি অত্যন্ত গুরুত্বপূর্ণ তাহলে সেই দাবির গুরুত্ব অনুধাবন করে আজকে যুক্তিসঙ্গতভাবে সর্বদলীয় প্রতিনিধিদল দিল্লিতে যাওয়ার যে প্রস্তাব এসেছে সেই প্রতিনিধি দলে রাজ্যের মুখ্যমন্ত্রী, বর্ষীয়ান নেতা শ্রী জ্যোতি বসু তার নেতৃত্ব দিন বেং এটা একটা টোকেন এক্সপ্রেশন যে সরকার এই পশ্চিমবাংলার মানুষের জন্য এই সমস্যাটা কতটা গুরুত্ব সহকারে বিবেচনা করে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা অত্যন্ত উদ্বেগের কথা যে, আজকে যেভাবে মালিকরা—শুধু ডানলপ নয়—পশ্চিমবাংলার এই রকম বন্ধ কলকারখানা মেটাল বক্স থেকে শুরু করে বিভিন্ন বন্ধ কলকারখানার কয়েকশো কর্মীকে ইতিমধ্যে কারখানা না খোলার জন্য আত্মহত্যার পথে ঠেলে দিয়েছেন, সেই মর্মান্তিক পরিস্থিতির যাতে অবসান ঘটে তারজন্য সরকারকে সচেষ্ট হতে হবে। শুধু বন্ধ কলকারখানা খোলা নয়, এই সমস্ত কারখানার মালিকরা প্রফিডেন্ট ফান্ডের টাকা থেকে আরম্ভ করে, ই. এস. আইয়ের টাকা, গ্র্যাচুইটির টাকা যেভাবে আত্মসাৎ করেছে, এরজন্য সরকারের হাতে ন্যূনতম যে অস্ত্র আছে আইনগত ব্যবস্থা নেওয়ার সেগুলি ঠিক-ঠিকভাবে মালিকদের বিরুদ্ধে গ্রহণ করা হচ্ছে না বলে মালিকরা বেপরোয়া মনোভাব নিয়ে একটার পর একটা আক্রমণ চালিয়ে যাচ্ছে এবং শ্রমজীবী মানুষকে আত্মহত্যার পথে ঠেলে দিচ্ছেন। তাই এইরকম মর্মান্তিক পরিস্থিতির যাতে অবসান ঘটে তারজন্য প্রস্তাব গ্রহণ করতে হবে। সাথে সাথে দেশব্যাপী, রাজ্যব্যাপী এর বিরুদ্ধে আন্দোলন গড়ে তুলতে হবে। আমরা একদিকে উদারীকরণের বিরুদ্ধে বলছি। কিন্তু উদারীকরণ নীতি শুধু কেন্দ্রীয় সরকারই নয়, রাজ্য সরকারের উপরও প্রভাব ফেলেছে। যার ফলে মালিকদের ক্ষমতা দুর্বল হয়নি। তাই আমি এই ধরনের প্রস্তাবকে সমর্থন করে এবং আমাদের সর্বদলীয় প্রতিনিধি দলে আমাদের মুখ্যমন্ত্রীর নেতৃত্ব দাবি করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন হোড় ঃ** (অনুপস্থিত)

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ডানলপ এলাকার বিধানসভার সদস্য সে ব্যাপারে আপনি নিশ্চয়ই অবগত আছেন এবং আমি আপনাকে জানাচ্ছি

স্যার, গত ৮ এপ্রিল, ১৯৯৮ সালে আমাদের মুখ্যমন্ত্রী একটা সভা ডেকেছিলেন এবং সেই সভায় সিদ্ধান্ত হয় ডানলপের জন্য সাময়িক অধিগ্রহণ করে নতুন প্রমোটরের হাতে ডানলপ দেওয়া হবে। এ ব্যাপারে মুখ্যমন্ত্রী এই হাউসে তার বক্তৃতায় ঘোষণা করেছেন। আপনারা সকলেই অবগত আছেন, ডানলপ একটি লাভজনক সংস্থা। এই ডানলপ কারখানা থেকে ছাবারিয়া ২০০ কোটি টাকা সাইফুন করেছেন বিভিন্ন পেপার অর্গানাইজেশনের মাধ্যমে। এই কারখানাটি আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন এবং এই ডানলপ কারখানা থেকে আন্তর্জাতিক সম্পন্ন টায়ার তৈরি হয়। এরোপ্লেনের টায়ার তৈরি হয় এবং ডিফেন্সেরও অর্ডার আছে এবং সেখানে আই. পি. প্রোডাকশন পর্যন্ত হয়। আজকে এইরকম ধরনের কারখানা বন্ধ হয়ে গেছে। এ ব্যাপারে মুখ্যমন্ত্রী মিটিং ডেকেছিলেন এবং আমি এই ব্যাপারে মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি, তার নেতৃত্বে একটি সর্বদলীয় প্রতিনিধিদল কেন্দ্রীয় সরকারের কাছে যান এবং এ ছাড়াও মাদ্রাজে যে ফ্যাক্টরি আছে, চেন্নাইয়ের এস্বাটুরে, সেই ফ্যাক্টরি খোলার জন্য মাদ্রাজের মুখ্যমন্ত্রী, এম. করুণানিধি এই প্রতিনিধি দলে যেন যোগ দেন তারজন্য আমি দৃষ্টি আকর্ষণ করছি এবং আমাদের মুখ্যমন্ত্রী যেন ডানলপ খোলার জন্য নেতৃত্ব দেন প্রতিনিধি দলের।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ডানলপ কারখানা খোলার জন্য যে সর্বদলীয় প্রতিনিধি দলের প্রস্তাব এসেছে তাকে সমর্থন করেই বলছি, মুখ্যমন্ত্রীর নেতৃত্বে যে দিল্লি যাওয়ার কথা উঠেছে—আমি জানি না ওনার সময় হবে কিনা, কারণ উনি দিল্লির সরকার ফেলার জন্য অনেক বেশি ব্যস্ত। আজকে শুধু ডানলপ কারখানা নয়, ডানলপ কারখানার কর্মী প্রসেনজিৎ সরকার শুধু আত্মহত্যা করেছে তা নয়, আজকে আমাদের রাজ্যে জি. কে. ডব্লু. থেকে শুরু করে আই. সি. আই. বুকবন্ড, লিপটন, ফিলিপস প্রভৃতি বড় বড় কারখানা একের পর এক চলে যাচ্ছে, বন্ধ হয়ে যাচ্ছে।

আমরা দেখিনি মুখ্যমন্ত্রীকে কোনও উদ্যোগ নিতে, রাজ্য সরকারকে কোনও উদ্যোগ নিতে। এই রাজ্য সরকারের শ্রম দপ্তর সম্পূর্ণ বন্ধ্যা, মৃত দপ্তর। এই দপ্তরের কাছে গিয়ে বিচার চাইলে কোনও বিচারই পাওয়া যায় না। ডানলপ কারখানার মনু ছাবারিয়া এখান থেকে টাকা নিয়ে গিয়ে অন্য জায়গায় বিনিয়োগ করেছে, এখান থেকে টাকা সাইফোন করেছে। এসব জানা সত্ত্বেও তাকে বা তার পরিবারের লোকদের এই রাজ্য সরকার গ্রেপ্তার করেনি বরং তাদের সহজে চলে যেতে দিয়েছে। আজকে যে সর্বদলীয় প্রস্তাব ডানলপের উপর এসেছে তাকে সমর্থন করেও বলছি, '৯৮ সালে পার্লামেন্টের নির্বাচনের আগে জ্যোতিবাবু বলেছিলেন কি করে যে তারা ডানলপ অধিগ্রহণ করবেন? তিনি কি আইনটা জানেন না যে বি. আই. এফ. আরে যে ইউনিট গিয়েছে তারজন্য বি. আই. এফ. আরের কাছেই আবেদন করতে হবে, তা ছাড়া তাকে ন্যাশনালাইজ করা

যাবে না, টেক ওভার করা যাবে না? এই আইনটা মুখ্যমন্ত্রীর জানা ছিল কিন্তু জানা সত্ত্বেও তিনি অধিগ্রহণের কথা বলেছিলেন। এই যে এখানে শিল্পপুনর্গঠন মন্ত্রী বলছেন যে দিল্লি রাজি হচ্ছে না এটা টেক ওভার করতে—এটা জানা সত্ত্বেও নির্বাচনের আগে অসত্য প্রতিশ্রুতি দিয়েছিলেন কেন? সেটা কি তাহলে শুধু ভোটে জেতার জন্য দিয়েছিলেন? তাহলে এই সরকারের সদিচ্ছা কোথায়? স্যার, আপনি জানেন, এই রাজ্যে অবস্থিত শুধু ডানলপ কারখানাই নয়, কয়েক শো কারখানা এখানে বন্ধ এবং তারজন্য কয়েকশো মানুষকে আত্মহত্যা করতে হয়েছে। যেহেতু ডানলপ নিয়ে এখন খুব হৈ-চৈ হচ্ছে সেইজন্য এই প্রস্তাব আজকে ওরা এনেছেন। যাই হোক, রাজ্য সরকার যখন রাজি তখন অবিলম্বে কেন্দ্রীয় সরকারকে রাজি করানোর জন্য এখান থেকে সর্বদলীয় কমিটি যাক।

[10-40 — 10-50 a.m.]

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বন্ধ ডানলপ কারখানা খোলার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে সর্বদলীয় ডেলিগেশন পাঠানোর জন্য যে প্রস্তাব এসেছে—অধিগ্রহণের দাবিতে তাকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, এই ডানলপ কারখানা এক বছর হতে চলল বন্ধ। ইতিমধ্যে রাজ্য সরকার অনেকবার চেষ্টা করেছেন, কেন্দ্রীয় সরকারকে লিখেছেন কিন্তু এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকার সাড়া দেননি। এই অবস্থায় কেন্দ্রীয় সরকারকে বাধ্য করার জন্য সেখানে সর্বদলীয় কমিটি পাঠানোর যে প্রস্তাব তাকে আমি সমর্থন করছি। স্যার, সেখানকার শ্রমিক কর্মচারী ভাইরা আজকে যে দুর্দশার মধ্যে দিন কাটাচ্ছেন তাদের কি করে আমরা সাহায্য করতে পারি তা দেখতে হবে। সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকারকে বাধ্য করতে হবে যাতে তারা আই. ডি. আর. অ্যাক্টে এই ডানলপ কারখানাটি অধিগ্রহণ করে। পশ্চিমবঙ্গ সরকারের অধিগ্রহণ করার অধিকার নেই। এই অবস্থায় কেন্দ্রীয় সরকারকে এই কাজে বাধ্য করানোতে যাতে আমরা সফলকাম হই সেই আশা করে এই সর্বদলীয় প্রস্তাবকে সমর্থন করে শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, এই প্রস্তাবের উপর আলোচনার জন্য যে সময় নির্দিষ্ট ছিল দেখা যাচ্ছে, তার মধ্যে আলোচনা শেষ হবে না। অতএব আপনাদের অনুমতি নিয়ে আমি সময় আরও ১৫ মিনিট বাড়িয়ে দিচ্ছি। আশা করি আপনারা এতে সম্মত হবেন।

(মাননীয় সদস্যগর্ণ সম্মতি দেওয়ার পর)

**এই প্রস্তাবের উপর আলোচনার জন্য সময় আরও ১৫ মিনিট বাড়ল। এবারে শ্রী মৃণাল ব্যানার্জি বলুন।**

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, ডানলপ সম্পর্কে প্রস্তাব তুলতে গিয়ে সুব্রতবাবু কতকগুলি কথা বলেছেন। তিনি বলেছেন, ডানলপ সম্পর্কে রাজ্য সরকার উদাসীন। তিনি আরও বলেছেন যে রাজ্যের অন্যান্য বন্ধ শিল্প কারখানা সম্পর্কেও রাজ্য সরকার উদাসীন। এ সম্পর্কে আমি মাননীয় সদস্যকে বলতে চাই, পশ্চিমবঙ্গ সরকারই বোধ হয় একমাত্র রাজ্য সরকার যারা রাজ্যের বন্ধ, রুগ্ন শিল্পের বিষয়ে অনেকগুলি পদক্ষেপ নিয়েছেন যা ভারতবর্ষের অন্যান্য রাজ্যে নেই। আমি মাননীয় সদস্যের অবগতির জন্য বলতে চাই, ভারতবর্ষের একটি মাত্র রাজ্য সরকারই একটি বন্ধ শিল্পকে খোলার জন্য ৫ কোটি টাকা সফট লোন দেবার ক্ষেত্রে সিদ্ধান্ত গ্রহণ করেছেন। তিনি মেটাল বক্সের উপমা দিলেন। ভারতবর্ষে এই রকম উপমা নেই যে কোনও একটা প্রাইভেট ইন্ডাস্ট্রিকে খুলবার জন্য ৫ কোটি টাকা বা কোনও টাকা সফট লোন হিসাবে দিয়েছে বা দেবার সিদ্ধান্ত গ্রহণ করেছে। কাজেই আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে শিল্প খোলার ক্ষেত্রে আমাদের যথেষ্ট উদ্যোগ রয়েছে। ডানলপ এমনই একটা কারখানা যে কারখানায় শুধু মাত্র ৫।। হাজার শ্রমিক-কর্মচারীর রুজি-রোজগার জড়িত, তা নয়। এই ডানলপ কারখানার সঙ্গে পশ্চিমবাংলার অর্থনীতিও জড়িত। ডানলপ কারখানা খোলার ব্যাপারে আমাদের বিরোধী দলের সদস্যরা কতকগুলি কথা বললেন যে, রাজ্য সরকার ইচ্ছা করলেই বোধ হয় এটা করতে পারতেন, এ. আই. এফ. আর, বি. আই. এফ. আর., আই. ডি. আর অ্যাক্ট ইত্যাদি আইনের কচ-কচানির মধ্যে দিয়ে রাজ্য সরকার সময় অতিবাহিত করছেন। সৌগতবাবুকে আমি বলতে চাই যে, এক বছরের মধ্যে আমরা ছাবরিয়ার ম্যানেজমেন্ট পরিবর্তনের জন্য কেন্দ্রীয় সরকারকে আই. ডি. আর. অ্যাক্ট প্রয়োগ করে এটা গ্রহণ করার কথা জানিয়েছি। কিন্তু কেন্দ্রীয় সরকার সেটা গ্রহণ করেননি। তারা বলেছেন যে, আই. ডি. আর. অ্যাক্ট অনুযায়ী তারা এটা অধিগ্রহণ করবেন না। আমরা বলেছিলাম যে, আই. ডি. আর. অ্যাক্টে অধিগ্রহণ করে ব্যাঙ্ক সাহায্য দিলে আমরা পশ্চিমবঙ্গ সরকার টেম্পোরারিলি এই ম্যানেজমেন্টকে নিতে রাজি আছি। কিন্তু তারা এটা করলেন না। তখন আমরা বি. আই. এফ. আরে জানালাম, ম্যানেজমেন্ট পরিবর্তনের জন্য যদি বি. আই. এফ. আর ম্যানেজমেন্ট পরিবর্তন করে, ব্যাঙ্ক ইত্যাদি যদি আমাদের লোন দেয় তাহলে রাজ্য সরকার এই ম্যানেজমেন্ট চালাতে প্রস্তুত আছে। কিন্তু বি. আই. এফ. আর থেকে ম্যানেজমেন্ট পরিবর্তনের জন্য সেই ধরনের কোনও নির্দেশ এখনও পর্যন্ত আসেনি আমাদের বলা সত্ত্বেও। আমাদের মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীকে চিঠি দিয়েছেন, ফিনান্স মিনিস্টার চিঠি দিয়েছেন এবং আমরা বারবার এটা নিয়ে দরবার করেছি কিন্তু এখনও পর্যন্ত কিছু হয়নি। এ. আই. এফ. আর., বি. আই. এফ. আর-এ কেন্দ্রীয় সরকারকে বাদ দিয়ে একটা রাজ্য সরকার ইচ্ছা করলেই একটা কারখানাকে বা কোনও একটা ইন্ডাস্ট্রিকে অধিগ্রহণ করা, এটা রাজ্য সরকারের পক্ষে সম্ভব নয়, সেটা

আমার মনে হয় বিরোধী সদস্যদের এটা ভাল করে জানেন। আমরা এটা করতে পারছি না বলে আমরা নানা ভাবে চেষ্টা করছি। এখন সমস্যা হচ্ছে, আমাদের সন্দেহ আছে যে প্রেজেন্ট ম্যানেজমেন্ট তারা এটা কিভাবে চালাবেন। তারা চাইছে যে রিভাইভ্যাল প্যাকেজ করবে। 'সিকা' অ্যাক্টের ১৭(২) ধারা অনুযায়ী তারা রিভাইভ্যাল প্যাকেজে দেবার কথা বলেছেন। কিন্তু আমরা আপত্তি করেছি। আমরা বলেছি যে, ১৭(৩) অ্যাক্ট অনুযায়ী যাতে রিভাইভ্যাল প্যাকেজ হয়, যাতে ব্যাঙ্ক, ফিনান্সিয়াল ইনস্টিটিউশন, এমপ্লয়িজ এবং রাজ্য সরকারও তার মধ্যে থাকতে পারে। কিন্তু তারা ১৭(২) ধারা অনুযায়ী নিজেরাই প্যাকেজ তৈরি করবেন, এটা জানিয়েছে। সেই কারণ এ. আই. এফ. আরে যাই, তারপরে বি. আই. এফ. আরে যাই। মাননীয় সুব্রতবাবু জানেন যে, এটা ইচ্ছা করলেই আমরা নিতে পারি না। এটা আইনের কচ্-কচানি নয়, ভারতীয় যে আইন আছে তার মধ্যে দিয়ে আমাদের যেতে হবে, তাছাড়া কোনও উপায় নেই। ভারতবর্ষে এই প্রথম বন্ধ কারখানার কর্মচারিদের জন্য আমরা মাসে ৫ শত টাকা করে তাদের রিলিফ দিচ্ছি। এই ডানলপ কারখানার কর্মচারিদের এই রিলিফ দিতে গিয়ে আমাদের মাসে প্রায় ২২ লক্ষ টাকা খরচ হবে। আর এখানে প্রসেনজিতের কথা বলা হয়েছে। এর আগেও বলা হয়েছিল, আমাদের স্পিকার মহাশয় বলেছিলেন। আমরা একটা সিদ্ধান্ত গ্রহণ করেছি যে প্রসেনজিতের মেয়ের চিকিৎসার ব্যাপারে সমস্ত খরচ রাজ্য সরকার বহন করবে। এছাড়া আমাদের অফিসাররা যাচ্ছেন, চিকিৎসা ছাড়াও চিকিৎসার ক্ষেত্রে যদি কোনও খরচ করতে হয়, আমরা সেই ব্যাপারে কতটা সাহায্য করতে পারি সেই ব্যাপারটা খতিয়ে দেখবার জন্য আমাদের অফিসাররা তাদের সঙ্গে যোগাযোগ করার চেষ্টা করছেন। কাজেই ব্যাপারটা এই নয় যে রাজ্য সরকার উদাসীন, রাজ্য সরকার এই ডানলপ খোলার ব্যাপারে কোনও উদ্যোগ গ্রহণ করেননি বা ডানলপ কর্মচারিদের ব্যাপারে তারা উদাসীন, তাদের দুঃখ-দারিদ্রের ব্যাপারে তারা কোনও চিন্তা-ভাবনা করছেন না। একদিকে আমরা চেষ্টা করছি কিভাবে ওটাকে রিভাইভ করা যায় ১৫ই এপ্রিলের মধ্যে। ঐ ১৫ই এপ্রিলের মধ্যে বি. আই. এফ. আর.-কে জানাতে হবে প্রেজেন্ট ম্যানেজমেন্ট কিভাবে রিভাইভ করবে। যদি না জানাতে পারে তাহলে ১৭(৩) অ্যাক্টে 'সিকা' অংশ গ্রহণ করবে এবং আমরা অংশ গ্রহণ করব। ম্যানেজমেন্ট পরিবর্তনের যে দাবি করছি সেখানে বলব এবং চাইব, ম্যানেজমেন্ট পরিবর্তনের মধ্যে দিয়ে যদি ব্যাঙ্ক ফিনান্সিয়াল ইনস্টিটিউশন সাহায্য করে চলে তাহলে ঐ ম্যানেজমেন্ট চলবে। একদিকে ওটাকে খুলবার জন্য আমরা চেষ্টা করছি, আর একদিকে সেখানকার শ্রমিক-কর্মচারিদের সাহায্য করবার জন্য আমাদের সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে যা করা যায় তার চেষ্টা করছি। আমরা হিসাব করে দেখেছি, এরজন্য ২২ লক্ষ টাকা করে লাগবে রিলিফ পারসাসে প্রতি মাসে। কাজেই বিরোধীপক্ষ আমাদের সরকারের ইনটেনশন সম্পর্কে যেসব কথা

বলেছেন আমি তার বিরোধিতা করছি। তবে এ বিষয়ে একটি সর্বদলীয় কমিটি দিল্লি গিয়ে দরকার করবার ক্ষেত্রে, চাপ সৃষ্টি করবার ক্ষেত্রে, দাবি করবার ক্ষেত্রে যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন করছি এবং সর্বদলীয় দল দিল্লি যাওয়ার ব্যাপারে সরকার পক্ষ থেকে যে উদ্যোগ নেওয়া দরকার সেই উদ্যোগ গ্রহণ করবার প্রতিশ্রুতি দিচ্ছি। এই কথা বলে যেসব বিরূপ মন্তব্য এসেছে তার বিরোধিতা করে এই যে সর্বদলীয় প্রস্তাব তাকে সমর্থন করছি।

[10-50 — 11-00 a.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডানলপের মতো একটা সেনসেটিভ বিষয় নিয়ে সরকার পক্ষের সাথে কোনও বিতর্ক করতে চাই না, তার কারণ হ'ল, এখানে যে বিতর্ক তৈরি করব সেই বিতর্ক ইন্ডাস্ট্রি লেভেলে যে সংগ্রাম চলছে, সেখানে শ্রমিকরা সবাই মিলে যে লড়াই করছেন, সেখানে সেই বিতর্ক পৌঁছে যেতে পারে। তাতে আমরা দুর্বল হব এবং ছাবারিয়া আরও শক্তিশালী হবে। আমি একটি কথা মন্ত্রী মহাশয়কে বলছি, ম্যানেজমেন্ট অধিগ্রহণের যে সময় ছিল সেটা ছিল অনেক আগে। এখন যতই ম্যানেজমেন্ট অধিগ্রহণ করুন এবং কেন্দ্রীয় সরকার যতই অনুদান দেন, তাহলেও কিন্তু কারখানাটি আপনারা চালাতে পারবেন না। এখন আপনাদের পুরোটা অধিগ্রহণ করতে হবে। এখানে আমি দায়িত্ব নিয়ে বলছি, এই সর্বদলীয় কমিটিতে যদি যান তাহলে যশবন্ত সিন্‌হাকে জিজ্ঞাসা করবেন, সেখানে প্রি-বাজেটে ট্রেড ইউনিয়ন সম্বন্ধে যে আলোচনা হয়েছিল সেখানে ডানলপ সম্বন্ধে স্পেশ্যালি তিনি বলেছিলেন, 'ডানলপ অধিগ্রহণ করে দেব যদি রাজ্য সরকার সেটা চালাতে রাজি থাকেন।' অসীমবাবুর কাছে সেই ফাইলটা পড়ে থাকল, লেবার ডিপার্টমেন্টে নয়। সেজন্যই বলেছি, 'আপনারা উদাসীন।' জানতেন যে, আপনারা ওটা অধিগ্রহণ করতে পারবেন না। কিন্তু অধিগ্রহণ করে দিলে আপনারা সেটা চালাবেন একথা যদি লিখিতভাবে তাদের দিতেন তাহলে কেন্দ্রীয় সরকার নিশ্চিত সেটা করতেন। এখন বলছেন ইচ্ছা আছে চালাতে, অর্থ সরকার দেবেন ; বলছেন—'আমরা তৈরি, কেন্দ্রীয় সরকার কিছু করুন বা নাই করুন।' তখন কেন এটা বলেননি, 'আমাদের অধিগ্রহণ করবার ক্ষমতা নেই, অধিগ্রহণ করবার ক্ষমতা রয়েছে কেন্দ্রীয় সরকারের।' এখন অধিগ্রহণ করবার কথা তাদের বলুন, অধিগ্রহণ করবার পর ওটা আপনারা চালাবেন বলুন। এরজন্য ওয়ার্কিং ক্যাপিটাল দরকার।' ১২০ কোটি টাকা ওয়ার্কিং ক্যাপিটাল আপনারা দেবেন সেই সিদ্ধান্ত এবং সেই [illegible]সিকতা তৈরি করে আপনাদের যেতে হবে। কোথা থেকে ১২০ কোটি টাকা জোগাড় করবেন সেটা এখন ঠিক করুন। আপনারা যে প্রস্তাব দিয়েছেন কিছু নেওয়া যাবে, বেশির ভাগ বাতিল করতে [illegible]। তবে আমি একটা কথা বলতে চাই, ছাবারিয়া যে রয়েছে তার মাত্র ৩৭ শতাংশ

আর. এল. আই. সি.-র ২১ শতাংশ, অন্যান্য আর্থিক প্রতিষ্ঠানগুলির বাকি অংশ রয়েছে। সেই ক্ষেত্রে আপনারা যদি ছাবারিয়ার এই ৩৭ শতাংশ নিয়ে নেন তাহলে কিন্তু প্রায় ৯০ কোটি টাকা ইনভেস্ট করলেই এই কারখানা চলাবার সম্ভাবনা আছে। এখন মূল কথা হল ওয়ার্কিং ক্যাপিটাল দরকার। এটা একটা ক্রিম ইন্ডাস্ট্রি, এর বাজারের কোনও অভাব নেই, সারা পৃথিবীতে এর বাজার রয়েছে, মনোপলি বাজার। এখন ওয়ার্কিং ক্যাপিটাল দরকার, আপনারা জোগাড় করে নিন। এখন ম্যানেজমেন্ট টেকওভার করে কিছু হবে না, সেই সময় ৪-৫ বছর আগে চলে গেছে, আর. পি. গোয়েঙ্কা এবং ছাবারিয়া যখন এক সাথে চালাচ্ছিল, সেই সময় ম্যানেজমেন্ট টেক ওভার করতেন তবে হত। আজকে মৃত অবস্থা, ম্যানেজমেন্ট টেকওভারের কথা আর বলবেন না। এখন বলতে হবে টোটাল টেক-ওভার। অর্থাৎ ওয়ার্কিং ক্যাপিটাল দরকার। আশা করি আপনারা এই প্রস্তাব গ্রহণ করবেন। এই ব্যাপারে জ্যোতিবাবু নেতৃত্ব দিন। এলিতেলি মন্ত্রী গেলে হবে না, কোঅপারেশন মন্ত্রী ভক্তিবাবুর নেতৃত্বে আমরা যেতে চাই না, জ্যোতিবাবুর নেতৃত্বে আমরা যেতে চাই, তার তলায় নয়।

**Mr. Speaker :** Mr. Subrata Mukherjee, the last portion of your speech was not relevant.

There is no amendment to the Motion.

The motion of Shri Subrata Mukherjee that—

This House notes with grave concern that the Dunlop (India) Limited at Sahaganj has been closed since February, 1998 ;

4,500 workers in the factory are not receiving their wages since November, 1997 ;

One worker, Prasenjit Sarkar, has committed suicide for his inability to afford treatment of his ailing daughter ; and the matter has been raised several times in the State Assembly.

This House is also aware of the fact that the State Government has already urged the Government of India twice to invoke the Industries (Development and Regulation) Act towards taking over of the factory and expressed its intention to be associated with the management, as an interim measure ; and the Government of India has shown

its disinclination to invoke the Industries (Development and Regulation) Act for taking over the factory.

This House, therefore, resolves that an All-Party Delegation be sent to Delhi to press on the Government of India the need of for immediate taking over of the company under the Industries (Development and Regulation) Act in order to safeguard the interests of the factory and of its workers.

was then put and carried.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। স্যার, আজকে যে রিভাইজ প্রোগ্রাম দেওয়া হয়েছে তাতে মর্নিং সেশন ৩টা থেকে। এই আফটারনুন সেশনে দুটি বিলের কথা বলা হয়েছে, একটা হল দি সিটি সিভিল কোর্ট অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯৯ (ইন্ট্রোডাকশন, কনসিডারেশন অ্যান্ড পাসিং) দ্বিতীয় বিল হল দি প্রেসিডেন্সি স্মল কেস কোর্ট (ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৯, (ইন্ট্রোডাকশন, কন্সিডারেশন অ্যান্ড পাসিং)। স্যার এখন ১০টা ৫৮ বাজে, এখন পর্যন্ত এই বিলের কোনও কপি আমরা পাইনি। আমরা ইনট্রোডাকশনে অপোজ করতে পারি, বিলের অ্যামেন্ডমেন্ট দিতে পারি, কিন্তু বিলের কোনও কপি আমরা পাইনি। আমরা দেখছি প্রতিবার এই জুডিশিয়ারি ডিপার্টমেন্ট এই ধরনের স্লিপ আপ করছে। স্যার, আপনি এটা দেখুন। এটা না দিলে আমরা বিল মুভ করতে দিচ্ছি না, আমরা অপোজ করব। এর আগের বার এই জিনিস হয়েছে এবারও হচ্ছে।

(Noise)

**Mr Speaker :** Mr. Roy, you are a veteran parliamentarian. The Bills were not moved in the last session. They were not moved in the last session. But the Bills were circulated in the last session. Once the Bills are circulated, they did not require any further circulation.

[11-00 — 11-10 a.m.]

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of Home (Police) Departemnt will make a statement on the subject of reported murder of

Shri Rudra Pradhan, Leader of G-N-L-F at Chawkbazar, Darjeeling on 28-3-99.

(Attention called separately by Shri Abdul Mannan and Shrimati Shanta Chhetri on the 1st April, 1999.)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

বিগত ২৮/৩/৯৯ তারিখে, দার্জিলিং চকবাজারে, জি. এন. এল. এফ. নেতা শ্রী রুদ্র প্রধান-এর হত্যা বিষয়ে দুই বিধায়ক, শ্রী আব্দুল মান্নান এবং শ্রীমতী শান্তা ছেত্রীর আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাব সম্পর্কে আমি আমার বিবৃতি দিচ্ছি।

দার্জিলিং জেলার সদর থানার গান্ধী রোডে শ্রী রুদ্রকুমার প্রধান, পিতা—প্রয়াত মানবাহাদুর প্রধান ছিলেন সিংমারি তকভার কেন্দ্র থেকে গোর্খা হিল কাউন্সিলের নির্বাচিত কাউন্সিলার। সদ্য অনুষ্ঠিত গোর্খা হিল কাউন্সিলের নির্বাচনে একই কেন্দ্র থেকে রুদ্রকুমার প্রধান জি. এন. এল. এফ.-এর মনোনীত প্রার্থী হিসেবে দাঁড়য়েছিলেন। ঐ কেন্দ্রে এবারের নির্বাচনে শ্রীপ্রধান আরও ৭ জন প্রার্থী ছিলেন। এদের মধ্যে দুজন বিক্ষুব্ধ জি. এন. এল. এফ.-এর সমর্থক, কিশোর গুরুং এবং মনোজিৎ সুব্বাও ভোটে ঐ কেন্দ্র থেকেই দাঁড়িয়েছিলেন। নির্বাচনের সময় এই সব প্রার্থীদের মধ্যে যথেষ্ট বিদ্বেষের সৃষ্টি হয়েছিল।

গত ২৮/৩/৯৯ তারিখে দার্জিলিঙের প্রধান বাসস্ট্যান্ডের সামনে প্রকাশ্য দিবালোকে বেলা ১১টা ৪৫ মিনিট নাগাদ ৪/৫ জন লোক রুদ্র প্রধানকে ধারালো অস্ত্র দিয়ে আক্রমণ করে, গুরুতররূপে আহত করে। তাকে সঙ্গে সঙ্গে হাসপাতালে স্থানান্তরিত করা হয়। কিন্তু তিনি মারা যান।

এপ্রসঙ্গে জানানো যেতে পারে যে, শ্রীপ্রধানকে তার জীবনহানির আশঙ্কা থাকায় নিরাপত্তার জন্য রক্ষী দেওয়া হয়েছিল। কিন্তু তিনি এদের নিতেন না, একা একাই চলা ফেরা করতেন।

কিশোর গুরুংকে এই হত্যার ষড়যন্ত্রে জড়িত সন্দেহে গ্রেপ্তার করা হয়েছে।

পুলিশ তদন্ত করতে গিয়ে চারজন হত্যাকারীর পরিচিতি জানতে পেরেছে। হত্যাকারিদের ঘনিষ্ট প্রবীণ জিম্বা এবং হেমন্ত লেপচাকেও পুলিশ গ্রেপ্তার করেছে। সদর থানার অন্তর্গত লুঙথাঙ গ্রামে হ্যাপিভ্যালি টি এস্টেট-এর জনৈক নিম শেরপার বাড়ি থেকে একটি, রক্তমাখা কুকরী এবং বেনিয়ান পাওয়া গিয়েছে। শেরপা, এবং অন্যান্য

সন্দেহভাজন ব্যক্তিরা পালিয়ে গিয়েছে। তাদের এখনও গ্রেপ্তার করা সম্ভব হয়নি। পুলিশ এদের গ্রেপ্তার করার জন্য তল্লাসি চালাচ্ছে।

এই খুনের ঘটনার পরিপ্রেক্ষিতে, অপরাধিদের সঙ্গে সঙ্গে গ্রেপ্তারের দাবিতে দার্জিলিঙ, কার্সিয়াঙ এবং কালিম্পং-এর জি. এন. এল. এফ.-এর ব্রাঞ্চ কমিটিগুলি তিন মহকুমাতে অনির্দিষ্ট কালের জন্য ২৯.৩.৯৯ তারিখ থেকে বন্ধের ডাক দেন। চা-বাগান অত্যাবশ্যক পরিষেবা এবং উচ্চ মাধ্যমিক পরীক্ষাকে বন্ধের আওতা থেকে বাদ দেওয়া হয়। এর ফলে তিন মহকুমায় দোকান বাজার, স্কুল-কলেজ সব বন্ধ থাকে। যানবাহনও বন্ধ হয়ে যায়।

যাইহোক, ১লা এপ্রিল ১৯৯৯ থেকে, জনসাধারণের অসুবিধার কথা ভেবে কুড়ি দিনের জন্য বন্ধ তুলে নেওয়া হয়েছে। তবে এই সময়ের মধ্যেই সমস্ত অপরাধীদের গ্রেপ্তারের দাবি অবশ্য থাকছে।

শবব্যবচ্ছেদ পরীক্ষার পর রুদ্রকুমার প্রধানের দেহ ৩০. ৯. ৯৯ তারিখে সৎকার করা হয়।

এ প্রসঙ্গে সদর থানায় ভারতীয় দন্ড বিধির ৩০২।৩৪—ধারা অনুযায়ী ২৮/৩/৯৯ তারিখের ৪৩।৯৯ নং কেস রুজু করা হয়েছে।

এ বিষয়ে তদন্ত চলছে।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি জানেন যে, এর আগে এই রুদ্র প্রধান কয়েকবার আক্রান্ত হয়েছেন। আপনি বলেছেন যে তাকে দেহরক্ষী দেওয়া হয়েছিল। তিনি তা নিতেন না। আমার প্রশ্ন হচ্ছে, তিনি কি অফিসিয়ালি সিকিউরিটি নিতে রিফিউজ করেছিলেন? তা যদি করে থাকেন তাহলে আর কোনও ব্যবস্থা প্রশাসন করেছিল কি না? ঘটনার দিন তাকে যদি সিকিউরিটি দেওয়া হয়ে থাকে, তাহলে ঐ সময়ে ডিউটিতে কে ছিল? ঘটনার দিন কি ব্যবস্থা করেছিলেন? দ্বিতীয় আর একটি প্রশ্ন, পাহাড়ে ঐ এলাকায় হঠাৎ করে অনির্দিষ্টকালের জন্য বন্ধ ডিক্লিয়ার করে দিল। আপনি তখন শিলিগুড়িতে ছিলেন। বনধের ফলে যানবাহন বন্ধ থাকার জন্য বহু পরীক্ষার্থী পরীক্ষা দিতে পারেনি—প্রশাসন তারজন্য কি ব্যবস্থা নিয়েছিল? আর একটি প্রশ্ন, বাকিদের কি গ্রেপ্তার করা হয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি তিন-চারটে প্রশ্ন করলেন। প্রথমত যেটা বললেন—ওকে যে সিকিউরিটি দেওয়া হয়েছিল তা তিনি নিতেন না। তিনি কোথায় বেরোচ্ছেন, না বেরোচ্ছেন আগে থেকে তা না বললে দেওয়া সম্ভব নয়। এরপর

আপনি যেটা বললেন, ঐ সময়ে তিনি সিকিউরিটি নেননি কেন, এটা আমি খবর নেব। এর আগে ওকে গুলি করবার চেষ্টা করা হয়েছিল। সেই ঘটনায় একজনকে গ্রেপ্তার করা হয়েছিল। কাজেই সরকার একেবারেই যে জানতেন না আক্রমণ করার চেষ্টা করা হচ্ছে, তা নয়। ঐ ঘটনার পর, আপনার দ্বিতীয় প্রশ্ন, ওখানে সব বন্ধ হয়ে গেল। আমি তখন শিলিগুড়িতে ছিলাম। আমি ডি. এম.-কে বলি ওদেরকে রিকোয়েস্ট করতে, অন্যদের বলি রিকোয়েস্ট করতে। ঐ ঘটনার পর বিশেষ করে একজনকে, হ্যাপি ভ্যালি এস্টেটের 'নিম শেরপা'-কে ধরা হয়েছে। এটা হচ্ছে আমাদের বড় সূত্র—তার কাছে রক্তমাখা ভোজালি পাওয়া গেছে। একটা ভোজালি পাওয়া গেছে, এটাই যদি ফরেনসিক রিপোর্টে পাওয়া যায় তাহলে মিলে যাবে। সেটাই চেষ্টা হচ্ছে। কিন্তু এইরকম খুন হয়ে গেল তার জন্য স্পন্টিনিয়াসলি বন্ধ হয়ে গেল। সেখানে তাদের অনুরোধ করা ছাড়া আমাদের কোনও পথ ছিল না। অনুরোধ করা হয়েছিল চিফ সেক্রেটারিকে দিয়ে, অনুরোধ করা হয়েছিল ডি. এমকে দিয়ে। শেষ পর্যন্ত গভর্নর গেলেন, তার কাছে ওথ নিলেন, তখন আবার অনুরোধ করলাম তুলে নিন, তখন তুলে নিলেন। শুধু বলতে পারি খুনের আরও বাকিদেরও তাড়াতাড়ি গ্রেপ্তার করা যাবে।

**Mr. Speaker :** Mr. Bhattacharjee, they have given a notice of Calling Attention on the reported missing of the Chairman of the Chloride Industries since 2nd April, 1999. The notice is given by Shri Saugata Ray and Shri Sultan Ahmed. If you can make a statement today, make a statement. If you can't make a statement today send it to the members concerned. Another thing is that whether you can enlighten the House as regards kidnapping of the industrialist who was being kidnapped from the Lake area.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুটি ঘটনাই আমাকে প্রস্তুত না হয়ে বলতে হবে। বিবেক চ্যাটার্জি, তিনি একজন প্রমোটার, তার কাছ থেকে ১০ লক্ষ টাকা চাওয়া হয়েছিল। প্রায় মাঝরাতে বিবেক চ্যাটার্জিকে উদ্ধার করেছি। তাদের ধরার মধ্যে যে তিন জন রয়েছে, তার মধ্যে দুজনকে গ্রেপ্তার করেছি। বাবা ও ছেলে, দুজনেই মল্লিক, কি যেন মুসলিম নাম, নামটা ঠিক মনে নেই। আরেকটু পরে সব খবরই পেয়ে যাব। তারমধ্যে আবার একজন আত্মীয় এটা আমরা ধরতে পেরেছি। তাকে ফিরিয়ে আনা হয়েছে এটা একটা ভাল খবর। কিন্তু যে অপরিস্থিতিতে এই কথা বলছি বিশেষ করে শ্রী এস. বি. গাঙ্গুলির ঘটনাটি উদ্বেগজনক এতে কোনও সন্দেহ নেই। এস. বি. গাঙ্গুলি একজন এক্সাইড এর চেয়ারম্যান এবং তিনি সি. আই. আই.-এর একজন কর্মকর্তা।

আমার সঙ্গে তার বিশেষ পরিচয় ছিল। ঘটনা এখনও পর্যন্ত যা দাঁড়িয়ে আছে তাতে বলছি যে, এখনও আমরা চেষ্টা করছি, আমরা আশাবাদী, আমরা চেষ্টা করে যাচ্ছি। তবে বাড়ি থেকে বেরিয়ে যাবার পর বাড়ির লোকের কাছ থেকে কোনও সূত্র আমরা পাইনি। তিনি প্রতিদিন হর্টিকালচার গার্ডেনে বেড়াতে যান, কিন্তু সেদিন যাননি। পুলিশ বুঝতে পেরেছে যে, তাহলে মাঝপথে কোনও একটা ঘটনা ঘটেছে। দু-তিনটে সূত্র আমাদের কাছে আছে, সেটা এখনওই বিধানসভাতে সবটা না বলাই ভাল। আমার সঙ্গে সৌগতবাবুর ফোনে কথাও হয়েছিল।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এটা কি তাজ হোটেল থেকে হারিয়ে যাওয়ার ঘটনা নয়, তো? কেন না চটকলের মালিকরা অনেক সময়ে চটকলে আগুন লাগিয়ে দেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** কলকাতাতে এরকম দুটি ঘটনা ঘটেছে। তার একটা হচ্ছে একটি ছেলে হারিয়ে গেছিল। তার বাবা হচ্ছে শিল্পপতি। কিছু দিন পরে ছেলে ফিরে এল। তার উত্তর তিনি দিতে পারেননি। সেই ছেলে কোথায় ছিল পুলিশকে তিনি জানাতে পারেননি। কিন্তু আমরাও লোকটিকে ছেড়ে দেব না। আমরাও মামলা করবার কথা বলেছি। আরেক জন জালান, তিনি এক মাস নিরুদ্দেশ ছিলেন। তারপরে ফিরে আসলেন।

**ভয়েজ ঃ ৫০ লক্ষ টাকা দিয়ে ফিরে আসতে হয়েছে।**

আমি খুব দায়িত্ব নিয়ে বলছি এই দুটি ঘটনা যে হয়েছে তাতে এটা ভিত্তিহীন। এই দুইটি ঘটনা হচ্ছে একেবারে ভিত্তিহীন, কোনও যুক্তি নেই, এর সঙ্গে এটা মেলাবেন না আপনারা। শ্রী গাঙ্গুলির ঘটনায় এই ব্যাপারটায় আমরা এগুতে চেষ্টা করছি। আপাতত এটা আমি বলতে পারব।

(গোলমাল)

আমি দায়িত্ব নিয়ে বলছি, আমার ইন্টেলিজেন্স ফেইল করছে না, আপনি যে অভিযোগ করছেন, সেটা ভিত্তিহীন।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় পুলিশ মন্ত্রীর বিবৃতি খুব সংক্ষিপ্ত বিবৃতি আমি শুনলাম। আমি শনিবার সকাল বেলায় মন্ত্রীর সঙ্গে কথা বলেছি, তার কারণ এস. বি. গাঙ্গুলি আমার বিধানসভা এলাকায় থাকতেন। উনি ঠিক শিল্পের মালিক নন, শিল্পের পরিচালক ছিলেন। এই ঘটনার পরে আলিপুর এলাকায় একটা ভয়ের ছায়া নেমে এসেছে। আমি এস. বি. গাঙ্গুলির বাড়িতে ৩/৪ বার গিয়েছিলাম। বাড়ির লোকেরা আতঙ্কগ্রস্থ, কোনও

রকম ক্লু তারা দিতে পারছেন না। আমি মাননীয় মন্ত্রীকে বলতে চাই, আরও দু-একটি ঘটনার কথা উনি উল্লেখ করেছেন সজ্জন জালান, বিবেক চ্যাটার্জি দুইটি ঘটনায় কিডন্যাপিং হয়েছিল। এস. বি. গাঙ্গুলির ঘটনায় এই আশঙ্কা আমার হচ্ছে, কলকাতায় যেটা ছিল না, কিডন্যাপিং ফর রানসাম দিল্লি, বোম্বেতে হত, সেটা কলকাতায় এসেছে। মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই, এই যে কলকাতায় বাবলু শ্রীবাস্তব এর ঘটনা ধরা পড়ল, এর আগে আরও দু-একটি ঘটনা ঘটেছে, তাই আপনি শিল্পপতিদের নিরাপত্তা দেওয়ার জন্য কিছু ব্যবস্থা করেছেন কিনা? কারা তদন্ত করছেন? তারা কোনও লিড পেয়েছেন কি না? এস. বি. গাঙ্গুলির বাড়ির সামনে কোনও প্রটেকশন দেওয়া হচ্ছে কি না? জেনারেলি যে সমস্ত এলাকায় শিল্পপতিরা বেড়াতে যান, যেমন আমার এলাকায় হর্টিকালচার সোসাইটি আছে, ন্যাশনাল লাইব্রেরি আছে, ভিক্টোরিয়া মেমোরিয়াল আছে, এই সমস্ত জায়গায় প্রটেকশনের ব্যবস্থা করেছেন কিনা? এস. বি. গাঙ্গুলি যে বড় রাস্তার উপর দিয়ে হর্টিকালচারে যেতেন, সেটা কোয়ার্টার কি. মি. ও নয়, সেই বড় রাস্তা থেকে যদি কিডন্যাপিং করে নিয়ে যায় তাহলে এক্ষেত্রে মাননীয় মন্ত্রী কি বলবেন? এর আগেও বাবলু শ্রীবাস্তব এর গ্যাঙ এসেছিল, আপনারা কেন সেই অ্যাঙ্গেলে ব্যবস্থা নেননি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি এটা কখনই বলার চেষ্টা করিনি, দিল্লি বোম্বেতে যেটা হচ্ছে, সেটা কলকাতায় হবে না। আমি এটা বলেছি, এখনও বলছি, যে ২/৩টি ঘটনার কথা বললেন, জালান এবং আর একজন, এই দুইটি ঘটনার সঙ্গে সত্যিকারের অ্যাবডাকশন বা র‍্যানসাম জড়িত নেই। ঐ দুইটি ধোঁয়াটে ব্যাপারে। বাবলু শ্রীবাস্তব এর ব্যাপারটা সেটা গুরুতর ব্যাপার। যে হোটেল মালিক তাদের লক্ষ্য ছিল সেটা তারা পারেনি, তারা গুলি খেয়ে মরে যায়। সেই কেস আমরা ছাড়িনি। আর একটা কেস সি. বি. আই. তদন্ত করছে। যেসব জায়গায় আপনি পাহারার ব্যবস্থা করতে বলছেন, হার্টিকালচার গার্ডেনে, ভিক্টোরিয়া মেমোরিয়ালে, ব্রিগেড প্যারেড গ্রাউন্ডে, এই সমস্ত জায়গায়, আমাদের এখানে আগে থেকেই বিভিন্ন স্তরের অনুরোধে পুলিশ এর একটা পাহারার ব্যবস্থা করা আর্লি মর্নিং থেকে ছিল। নির্দিষ্টভাবে এই ঘটনার তদন্তে রয়েছে ক্যালকাটার ডিটেক্টিভ ডিপার্টমেন্ট অর্থাৎ তারা নিজেদের মধ্যে কাজটা ভাগ করে নিয়েছে ২/৩টি সূত্রে। গতকাল আর একটা সূত্র এসেছে, এই তিনটি জায়গা থেকে কাজ হচ্ছে। কলকাতার ডিটেক্টিভ ডিপার্টমেন্ট তাদের কর্মদক্ষতার সম্বন্ধে আমি হতাশ নই, তারা যা করার করে যাচ্ছেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, যেটা বললেন তা বিভিন্ন সংবাদপত্রে বেরিয়েছে। আমি আশা করেছিলাম হাউস বন্ধ হয়ে যাবে, যাই হোক মাননীয় মন্ত্রী মহাশয়কে আজকেই আপনি উত্তর দিতে বললেন। আজকে আমি সকালে ভিক্টোরিয়ায় দেখছিলাম, যারা মর্নিং ওয়ার্ক করে তারা নিজেদের মধ্যে বলাবলি করছে কখন কি হয়,

তারা একটা আতঙ্কের মধ্যে আছে। এর আগে বাবলু শ্রীবাস্তবের যে কেস হয়েছে তার জন্য আপনাদের পুলিশের কোনও কৃতিত্ব নেই, উত্তরপ্রদেশ পুলিশ না আসলে তাদের ধরা যেত না। আপনি এখানে বললেন যে দুজনের বিরুদ্ধে মামলা হয়েছে। কিন্তু ব্যাপার হচ্ছে কি কোনও অপহরণ হওয়ার পরে তারা ঘটনাটা চেপে যচ্ছে, অপহৃত হওয়ার পরে তারা মুক্তিপণ দিয়ে দিতে বাধ্য হচ্ছে। কারণ রাজ্য সরকারের পুলিশের উপরে মানুষের কোনও আস্থা নেই, রাজ্য সরকারের পুলিশের উপরে মানুষের আস্থা হারিয়ে গেছে। আমার প্রশ্ন হচ্ছে, এই ব্যাপারে প্রকৃত রহস্য উদঘাটনের জন্য আপনি সি. বি. আই. এনকোয়ারির দাবি করবেন কি, না ডি. ডি.-র তদন্তের উপরেই নির্ভরশীল থাকবেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনারা বারবারই এখানে বলেন যে ইউ. পি.-র পুলিশ এখানে চলে আসল। আসল ব্যাপার হচ্ছে ইউ. পি.-র পুলিশ যখন এখানে আসে তখন আমাদেরকে জানিয়েই আসে এবং আমরা এক সঙ্গে কাজ করি। আমাদের পুলিশও যখন বিহারে যায় তখন সেখানে জানিয়েই যায়। উত্তরপ্রদেশ পুলিশ এখানে এসেছিল স্পেসিফিক ইনফর্মেশন নিয়ে এবং স্টেট পুলিশকে জানিয়েই তারা এসেছিল। আমাদের রাজ্য পুলিশের দুটি দল পাটনা এবং বোম্বেতে এখন আছে এবং তাদেরকে জানিয়েই আমাদের যেতে হয়। কিন্তু পাঞ্জাব পুলিশ যখন এখানে এসেছিল তারা অন্যায়ভাবে এখানে এসেছিল এবং অন্যায়ভাবে গুলি করেছিল। তাদের বিরুদ্ধে আমরা মামলা করেছি। শিল্পপতিদের নিরাপত্তার ব্যাপারে, শিল্পপতিদের যে সমস্ত অর্গানাইজেশন আছে সি. আই. আই. বলুন, তারা বলছে কলকাতা হচ্ছে সেফেস্ট প্লেস। এই কথা আমি দায়িত্ব নিয়েই বলছি। আর আপনাদের খুশি করার জন্য আমি কোনও অবস্থাতেই সি. বি. আইয়ের কথা ভাবছি না, ডি. ডি.-র তদন্তের প্রতিই আমাদের আস্থা আছে।

[11-20 — 11-30 a.m.]

## DISCUSSION ON MOTION UNDER RULE 185

**Mr. Speaker :** Now, I will take up Motion under Rule 185 standing in the name of Shri Abdul Mannan and others regarding law and order situation in the State. I call upon Shri Abdul Mannan to speak.

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মোশনটা মুভ করছি,—

(c) এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে,—

সমগ্র রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতির চূড়ান্ত অবনতি হয়েছে ;

রাজ্যে আইন-শৃঙ্খলা রক্ষাকারী পুলিশবাহিনী সম্পূর্ণরূপে রাজনৈতিক পক্ষপাত দোষে দুষ্ট ;

রাজ্যের সাধারণ মানুষ সাংবিধানিক ও নাগরিক অধিকার থেকে বঞ্চিত ;

রাজ্যে কংগ্রেসসমেত বিরোধী রাজনৈতিক দলের কর্মীরা প্রতিনিয়ত নির্বচারে অত্যাচারিত ও খুন হচ্ছে ;

রাজ্যে পুলিশের থানাগুলি গরিষ্ঠশাসক দলের দলীয় অফিসে পরিণত হয়েছে ;

রাজ্যে সাধারণ মানুষের কোনও নিরাপত্তা নেই ;

রাজ্যে নারী-নির্যাতন উত্তরোত্তর বৃদ্ধি পেলেও পুলিশ প্রশাসন কোনও পদক্ষেপ গ্রহণ করছে না ;

সরকারের শরিক দলগুলির কর্মিরাও নির্বিচারে খুন হচ্ছেন ;

প্রতি বছর রাজ্যে গড়ে ১৫২৯ জন মানুষ খুন হচ্ছেন ;

রাজ্যে লক-আপে মৃত্যুর সংখ্যা ক্রমান্বয়ে বৃদ্ধি পাচ্ছে ;

রাজ্যে পুলিশ প্রশাসনের উপর সাধারণ মানুষের আস্থা না থাকায় গণধোলাই ও গণপ্রহারে মৃত্যুর সংখ্যা বাড়ছে ; এবং

সীমান্তবর্তী জেলা এবং খোদ কলকাতা শহরের বিভিন্ন স্থানে বিভিন্ন রাজ্যের উগ্রপন্থীরা এবং আন্তর্জাতিক গুপ্তচর ও উগ্রপন্থীরা নির্বিঘ্নে আশ্রয় নিয়ে দেশের এবং মানুষের নিরাপত্তাকে বিঘ্নিত করছে।

এই সভা মনে করে যে,

রাজ্য প্রশাসনের সার্বিক ব্যর্থতা এবং পুলিশ প্রশাসনের চূড়ান্ত অপদার্থতা এই পরিস্থিতির সৃষ্টি করেছে।

সেইহেতু, এই সভা নাগরিকদের সাংবিধানিক অধিকার, জীবন-জীবিকাকে রক্ষা করার অধিকার ও নাগরিক নিরাপত্তা সুরক্ষিত করতে এবং রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকারের যৌথ প্রয়াসে মানুষের ও দেশের নিরাপত্তার জন্য উগ্রপন্থীদের ঘাঁটি ভেঙ্গে এবং বিদেশি গুপ্তচরদের সনাক্ত করে গ্রেপ্তার করতে রাজ্য সরকারের কাছে দাবি জানাচ্ছে।

স্যার, আজকে আমরা বিভিন্ন সংবাদপত্রে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর বিবৃতি পড়েছি এবং

রাজ্যের বর্তমান আইন-শৃঙ্খলা পরিস্থিতি যে চরমে, তাতে তিনি উদ্বেগ প্রকাশ করেছেন। বিশেষ করে খানাকুল, গড়েবেতা, বাসন্তী, কেশপুর এবং বিভিন্ন জায়গায় যে সমস্ত ঘটনা ঘটছে তাতে আমরা আরও উদ্বিগ্ন হয়ে পড়েছি। দেখা যাচ্ছে যে, গ্রামাঞ্চলে রাজনৈতিক সংঘর্ষ অনেক বেড়ে গেছে। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী বিভিন্ন সময়ে অন্য কারোর উপরে দোষারোপ করেন এবং অন্যের উপরে দোষ চাপিয়ে দেওয়ার চেষ্টা করেন এবং তাদের দিকে আঙুল দেখিয়ে দেন।

কিন্তু আজকে আমি জানি, অনেক জায়গাতেই আপনাদের পার্টি অফিস বন্ধ হয়ে গেছে। খানাকুলে বন্ধ হয়ে গেছে, মন্ত্রীর এলাকা গড়বেতায়, কেশপুরে, অনেক জায়গায় বন্ধ হয়ে গেছে আপনাদের পার্টি অফিস। ২২ বছর ধরে যে রাজনীতি আপনারা সৃষ্টি করেছেন, আজকে তারই বহিঃপ্রকাশ ঘটছে। কয়েকদিন আগে চন্দন বসুর বাড়িতে থামলা হয়েছিল—কারও বাড়িতে হামলা আমি নিন্দা করি—সেদিন শহরের আরবানাইজড এলিটরা ক্ষোভে ফেটে পড়েছিল। কিন্তু যেদিন জ্যোতিবাবু, বুদ্ধবাবু আপনাদের দলের ক্যাডাররা অন্যান্যদের বাড়িতে হামলা করেছে, এমনকি মহিলাদের উপর নির্যাতন চালিয়েছে, সেদিন তো তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেননি। সেদিন যদি এর প্রতিকার হত, তাহলে আজকে এই অবস্থা হত না। বুদ্ধদেববাবু এর জবাব দেবেন। আজকে যে আপনাদের পার্টির উপর হামলা হচ্ছে তার জন্য দায়ী আপনারাই। মি. ডেপুটি স্পিকার স্যার, চেয়ারে আছেন, আপনাকেই সাক্ষী রেখে বলছি,—যেদিন ফরোয়ার্ড ব্লকের লোক বাবুলাল মোহান্তিকে রতনপুর গ্রামে ঘিরে ফেলেছিল আপনাদের দলের লোকেরা, তখন বিধায়ক অনিল মুখার্জি পুলিশের গাড়ি নিয়ে তাকে উদ্ধার করতে গিয়েছিল, তখন তার উপর হামলা হয়েছিল। বাবুলাল মোহান্তি অবশ্য এখন আপনাদের দলে। আপনাদের দলের লোকের দ্বারা যখন ডেপুটি স্পিকারের উপর হামলা হয়েছিল, সেখানে কোনও আইনি ব্যবস্থা নিতে পারেননি। আরামবাগে জনরোষ ফুটে উঠছে আপনাদের উপর। সেদিন আপনাদের দলের এম. পি. মনোজমোহন মুখার্জি বাধ্য করেছিল বিচারপতিকে তার রায় পাল্টাতে। তাকে বলা হয়েছিল—আপনার রায় পাল্টান, না হলে আপনার স্ত্রী বিধবা হয়ে যাবে, তার মাথার সিঁদুর উঠে যাবে। বলুন, কোনও সভ্য সরকারের রাজত্বে এরকম হতে পারে? বলতে পারবেন আমি যে অভিযোগ করছি তা মিথ্যে? বলুন সেসবের বিরুদ্ধে কোনও আইনি ব্যবস্থা নিতে পেরেছিলেন? খানাকুলে আমি কালকেও গিয়েছিলাম। সেখানকার লোকেরা বলছে, আজকে আপনাদের দলের বাদল মাঝি ঘরছাড়া হয়েছে। ১৯৮২ সালে যখন আমি সেখানে মিটিং করতে গিয়েছিলাম, তখন সে দলবল নিয়ে আমার উপর হামলা চালিয়েছিল আমার সিকিউরিটি গার্ড তখন গুলি চালিয়েছিল। আজকে যদি সেখানকার লোক তাকে ঘরছাড়া করে দেয়, তাহলে তারা কোনও অন্যায় করেনি। গোঘাটে এক গ্রামে বাবু ঘোষ, শিবু ডোমের মাথার খুলি নিয়ে ফুটবল

খেলেছিল—এক বিধায়কের নেতৃত্বে। বীরভূমে পাটনি নামে একটি গ্রামে আপনাদের এম. এল. এ.-র নেতৃত্বে মহিলাদের উপর হামলা চালানো হয়েছিল। এস. ডি. পি. ও. নজরুল ইসলাম তাদের অ্যারেস্ট করেছিল। কিন্তু দেখলাম এক সপ্তাহের মধ্যেই নজরুল ইসলামকে ট্রান্সফার করা হল। কি করেছেন শাসনে—যখন মজিদ মাস্টারের অত্যাচারে বহু লোক সেখানে ঘরছাড়া হয়েছিল? বিরোধী দলের নেতা সিদ্ধার্থশঙ্কর রায়ের এলাকায় যখন তার উপর হামলা হয়েছিল, তখন কি ব্যবস্থা নিয়েছিলেন? (এই সময় মাননীয় সদস্য বিনয় দত্ত কিছু বলার জন্য উঠে দাঁড়ান)। মি. ডেপুটি স্পিকার, আমি কিন্তু বলিনি কে ফুটবল খেলেছে, নাম বলিনি। ঠাকুর ঘরে কে রে? আমি তো কলা খাইনি। সেইরকম হল—উঠে যখন বলছেন। আমি বুদ্ধদেববাবুর কাছে কয়েকটা প্রশ্ন রাখছি। উনি সেগুলি বললেন, আমি তারপর বলব। বুদ্ধদেববাবু যখন আপনি বলবেন, তখন আপনি এই ব্যাপারে বলবেন। আপনি বলবেন যে ডেপুটি স্পিকারের উপর ওন্দা থানায় হামলা হয়েছিল কিনা। হামলাকারির বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছিল কিনা। আপনি বলুন একজন সাংসদ আরামবাগের এস. ডি. জে. এম. এন. মুখার্জি তার বিরুদ্ধে হুমকি দিয়েছিল কিনা রায় পাল্টানোর জন্য। আপনি বলবেন ডাঃ জয়নাল আবেদিন, এবং সোমেন মিত্র পি. সি. সি. আই.-এর সভাপতির উপর বিরোধী দলের ভগবানগোলায় হামলা হয়েছিল কিনা। কারা করেছিল? তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছিল কিনা? এই প্রশ্নের উত্তর আপনি দেবেন।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মাহশয়, এই সভার রুল ১৮৫ মোতাবেক যে মোশন আনা হয়েছে, তার যদি প্রত্যেকটা লাইন মনোযোগ দিয়ে পড়েন এবং মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী যদি এটা অনুধাবন করার চেষ্টা করেন, তবে আজকে অস্বীকার করার উপায় নেই যে গোটা পশ্চিমমবাংলায় আজকে মানুষের জীবন, মান, ধন এবং সম্পত্তি আজকে নিরাপত্তাহীনতায় ভুগছে। মাননীয় মন্ত্রী যতই জোর গলায় বলুন যে, তার পুলিশ বাহিনী ঠিক ঠিক মতোন কাজ করছেন। কিন্তু বিবেকের দরজায় যদি তিনি আঘাত হানেন তাহলে বুঝতে পারবেন যে, পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা নামক বস্তুটি হারিয়ে গেছে—সেটা শরিক কোঁদল শুধু সাগরে আর. এস. পি.-র ঘর পুড়িয়ে, মানুষকে টুকরো টুকরো করে খুন করা হোক, আর বাঁকুড়ায় বৃদ্ধা জননীকে ঘর থেকে টেনে নিয়ে খুন করা হোক, আর হুগলির চাঁদা না দেওয়ার জন্য জননীকে নিহত করা হোক। আজকে পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলা এমন ভাবে হারিয়ে গেছে যে, খোদ কলকাতায় শিল্পপতিদের বলতে হচ্ছে যে, কোথায় তারা বেড়াতে যাবেন সকাল বেলায়, আর সেখানে সাদা পোশাকে পুলিশ মোতায়েন থাকবে। পশ্চিমবঙ্গে সাধারণ মানুষের জীবনের নিরাপত্তা হারিয়ে গেছে। আজকে কলকাতা জঙ্গলের রাজত্ব হয়ে গেছে। বুদ্ধদেববাবু স্বরাষ্ট্রমন্ত্রী হওয়ার পরে কলকাতায় প্রকাশ্য দিবালোকে মহিলাদের শ্লীলতাহানী করা হচ্ছে। মন্ত্রী

কিছু করতে পারছেন না। আজকে রেড রোডে স্পোর্টসম্যান ক্রীড়াবিদ অনুশীলন করার সময় লাঞ্ছিতা হলেন। দোষীদের সনাক্তকরণ করা যায়নি। আজকে কলকাতার ফ্ল্যাট বাড়িতে ৮৪ বছরের বৃদ্ধা মহিলাকে খুন করে আততায়ীরা পালিয়ে গেল। আমি বলছি না যে, প্রতিটি আততায়ীর পিছনে একজন করে পুলিশ দাঁড় করিয়ে রাখুন। আজকে এনভায়রনমেন্ট এমন হয়ে গেছে যে, অপরাধীরা অপরাধ করার সময় বুক কাঁপে না। আমি অনুরোধ করছি যে, আপনি এমন ব্যবস্থা করুন যে, অপরাধ করার আগে আততায়ীরা একবার থমকে দাঁড়াক। আপনি কতজনকে গ্রেপ্তার করেছেন? আজকে এমন অবস্থা হয়েছে যে, হেয়ারিং হওয়ার আগেই আসামীর বেল আউট হয়ে যাচ্ছে। আপনার পুলিশ অফিসারই টাকা খেয়ে এই সমস্ত ঘটনার এমনভাবে চার্ট ফ্রেম করছে যে, বেল করলেই ছাড় পেয়ে যাচ্ছে। আপনার পুলিশের একাংশই এদের আশ্রয় দাতা। আজকে সমাজবিরোধীরা, পুলিশের একাংশ এবং আপনারা মিলে গোটা পশ্চিমবাংলায় নাভিশ্বাস তৈরি করে দিয়েছেন। আজকে আপনার দলের লোক খুন হচ্ছে হাবড়ায়। গ্রেপ্তার করতে পারেনি রাজ্যের পুলিশ। সত্যি কি মিথ্যা আপনাকে বলতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয়, হাবড়ায় আপনার পার্টির ছেলেকে খুন করা হল, কেন রাজ্য পুলিশ গ্রেপ্তার করতে পারেনি আততায়ীকে। তাকে ধরতে হল সি. বি. আইকে দিয়ে। কেন গ্রেপ্তার করতে পারেনি—তার কারণ থানার ওসির সামনে আজকে সমাজবিরোধীদের চেয়ার করে দিয়েছেন। আজকে হাবড়া থানার ওসির সামনে বাবলু হচ্ছে চেয়ার। আজকে তাই বলছি শুধু তর্ক করবেন না। বিরোধীপক্ষ কথা বলছে বলে শুধু চেপে দেওয়ার চেষ্টা করবেন না। পশ্চিমবঙ্গের যৌবন আতঙ্কিত, পশ্চিমবঙ্গের তারুণ্যকে খুন করা হচ্ছে। আজকে এখানে মা-বোনেদের ইজ্জত কেড়ে নেওয়া হচ্ছে। এখানে আজকে আর মরুদান নেই। এখানে শশ্মানে পরিণত হয়েছে। আপনি জানেন যে আপনার ডেপুটি কমিশনার, কলকাতা পুলিশের ডি. সি. আর আপনার জয়েন্ট কমিশনারের মুখ দেখাদেখি বন্ধ? আপনি কি জানেন যে জয়েন্ট কমিশনার বি. বি. থামিব আর আপনার ডেপুটি কমিশনার অব পুলিশ হরি ভার্মা দু জন কেউ কারোর মুখ দেখেন না। দুজনেই কেরালার অধিবাসী। একজন ব্রাহ্মণ, আরেক জন ট্রাইবাল। এ খবর আপনার কাছে আছে নিশ্চয়ই। এর ফল কি? আজকে কলকাতার আইনশৃঙ্খলা মুখ থুবড়ে পড়েছে। আপনার কমিশনার অব পুলিশ একজন অযোগ্য লোক। (মাইক অফ)

[11-30 — 11-40 a.m.]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের পক্ষ থেকে মাননীয় আবদুল মান্নান এবং অন্যান্যরা যে প্রস্তাব এখানে এনেছেন আমি সেই প্রস্তাবের বিরোধিতা করছি। এই প্রস্তাবের বিরোধিতা করছি তার কারণ এই প্রস্তাব রাজনৈতিক উদ্দেশ্য

প্রণোদিত হয়ে আনা হয়েছে। এর সঙ্গে সদিচ্ছার কোনও প্রকাশ আমরা দেখতে পাচ্ছি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এই হাউসকে জানাতে চাই যে এই রাজ্যের আইনশৃঙ্খলাকে বিপন্ন করার জন্য একটা শক্তি পরিকল্পিতভাবে কাজ করে চলেছে। গোটা দেশ জুড়ে ক্রিমিনালাইজেশনের একটা জোয়ার চলেছে। এর মদতদাতা কারা তা আমাদের অজানা নয়। আজকে দেশ জুড়ে যে সন্ত্রাস, যে দুবৃত্তায়নের পথ গ্রহণ করা হয়েছে তাও আমাদের অজানা নয়। এই রাজ্যে আমি নির্দিষ্টভাবে উল্লেখ করছি। আবদুর রউফ জেলা পরিষদের তার বাড়িতে তিনটি রিভলবার সহ, বোমা সহ ধরা পড়েছে। সে কে? না, তৃণমূল কংগ্রেসের নেতা। আপনিও জানেন মাননীয় সদস্য। আমি যেটা মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে উপস্থিত করতে চাইছি, এই সমস্ত চোর, গুন্ডা, বদমাশ, ডাকাত এদের আশ্রয়দাতা কারা, প্রশয়দাতা কারা? মাননীয় সদস্য বললেন খানাকুলে আক্রমণ করা হয়েছে। খানাকুলে কারা আক্রমণ করছে? গত পরশুদিন একজন তৃণমূল নেত্রী কেশপুরে গিয়ে উস্কানি দিয়ে এসেছে যে আইন নিজের হাতে তুলে নেওয়া হবে বলে। মন্ত্রী সুশান্ত ঘোষকে হুমকি দিয়ে এসেছে। [* * *] গত বছর, আলিপুরে নির্বাচনের পরের দিন, যখন কাউন্টিং হচ্ছিল তখন কে গিয়ে অ্যাডিশনাল ডি. এমকে কলার ধরেছিল। এটা জানতে হবে। আমাদের কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশনের দু নম্বর, সাত নম্বর বরোতে কারা আক্রমণ করেছে? ভিক্টোরিয়া মেমোরিয়াল হল কারা আগুন দিয়ে পুড়িয়েছে। আজকে এই ভাবে গোটা রাজ্যে সন্ত্রাস সৃষ্টি হতে চলেছে। আজকে আমরাও এর জন্য উদ্বিগ্ন। এটা আমাদের কাছে যন্ত্রণাদায়ক। আজকে একটা রাজনৈতিক দল গুন্ডা, বদমাস, চোর, জোচ্চোর, বিদেশিদের কাছ থেকে টাকা নিয়ে আজকে তাদের মদত দিয়ে চলেছেন, এইরকম শক্তিকে মদত দিচ্ছে। আমরা জানি, মাননীয় মন্ত্রী অ্যারেস্ট করিয়েছেন, ৯টা খুনের আসামীকে কিন্তু তাকে জেল থেকে ছাড়িয়ে আনার জন্য কারা সওয়াল করেছিলেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে, আমি সেই প্রস্তাবের বিরোধিতা করছি এবং সমাজ বিরোধীদের কঠোর শাস্তি দাবি করছি এবং যাদের যোগসাজসে এদের সাথে রয়েছে তাদেরও শাস্তি দাবি করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্যার, পয়েন্ট অফ অর্ডার, মাননীয় সদস্য রবীনবাবু একটু আগে তার বক্তব্য রেখেছেন। যদিও আমরা জানি যে চোরের মায়ের বড় গলা। উনি আমার নাম করে বলেছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নাম বাদ যাবে।

---

Note : * Expunged as ordered by the Chair.

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** শুধু নাম বাদ গেলেই হবে না, পুরো লাইনটা বাদ দিতে হবে।

**শ্রী মিঃ ডেপুটি স্পিকার ঃ** ওকে জড়িত করে যে লাইনটা আছে সেটা বাদ যাবে।

(হইচই)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব আইন-শৃঙ্খলার উপর এখানে উত্থাপন করা হয়েছে, আপনি জানেন স্যার, কলকাতা সহ সমগ্র রাজ্যের আইনশৃঙ্খলা পরিস্থিতির এত দ্রুত অবনতি ঘটছে যা গভীর উদ্বেগজনক। পুলিশমন্ত্রী কলকাতাকে আজকে আইন শৃঙ্খলার মরুদ্যানে বলে দাবি করলেও বাস্তবে আমরা দেখছি এই কলকাতা শহরে ক্রিমিনালদের অবধী মৃগয়াক্ষেত্র হিসাবে পর্যবসিত হয়েছে। দাগী আসামীদের নিরাপদ আশ্রয়স্থল হয়েছে এই কলকাতা শহর এবং এর ফলে কলকাতা সহ গোটা পশ্চিমবঙ্গে খুন, ডাকাতি, রাহাজানি, ইভটিজিং, কিডন্যাপিং আজকে একটা ভয়াবহ জায়গায় এসে দাঁড়িয়েছে। কার্যত নাগরিকদের নিরাপত্তার দায়বদ্ধতা এই সরকারের আছে বলে মনেই হয় না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গে আরও যেটা ভয়াবহ অবস্থা সেটা হচ্ছে আইনশৃঙ্খলার রক্ষাকারী যে পুলিশ প্রশাসন তারা সাধারণ মানুষের নিরাপত্তা দেখে না, যারা ক্রিমিনাল, যারা অপরাধী তাদের রক্ষাকারী হিসাবে পর্যবসিত হয়েছে। বিশেষ করে সরকারি দলের আশ্রিত ক্রিমিনাল তারা যতই অপরাধ করুক তাদের বিরুদ্ধে পুলিশ কেস নিতে চায় না। যদিওবা কেস নিতে বাধ্য হয় তাহলে এমন ভাবে কেস সাজায় হালকা ভাবে যাতে অপরাধিদের সাজা হয় না। বিশেষ করে সাধারণ মানুষ তারা পুলিশের মিথ্যা মামলায় হয়রানি হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই রকম একটা ভয়াবহ আইন শৃঙ্খলার পরিস্থিতি ঘটেছে, তার নিরসনের জন্য আমি দাবি করছি, যাতে অবিলম্বে একটা সর্বদলীয় মিটিং ডাকা হয় যাতে এর সমস্যার সমাধান হতে পারে। প্রত্যেকটি থানা ধরে ধরে পুলিশের কাজের উপর নজরদারি করার জন্য সর্বদলীয় কমিটি করার দাবি জানাচ্ছি, যাতে অপরাধীরা সাজা পায়, তাদের বিরুদ্ধে চার্জশিট সময়মতো দেওয়া হয়। এই কথাগুলি বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে কংগ্রেসের মাননীয় আবদুল মান্নান এবং অন্যান্য সদস্যদের আইন-শৃঙ্খলার উপর আনীত প্রস্তাবে আমি বিস্মৃত। আমরা লক্ষ্য করছি সাধারণ ভাবে আইনশৃঙ্খলার কিছু কিছু ঘটনা এখানে ইতস্তত বিক্ষিপ্তভাবে ঘটলেও, হামলাবাজি যা হচ্ছে তার সঙ্গে তাদেরই নেতৃত্ব বিশেষ করে তাদেরই লোকজন জড়িয়ে পড়ছে। আমি লক্ষ্য করছি, এখানে যে অবস্থা আছে তা যাতে

বিঘ্নিত হয় তার চেষ্টা হচ্ছে। রাজ্যে আইন-শৃঙ্খলার অবনতির ইতস্তত, বিক্ষিপ্ত কিছু ঘটনা ঘটলেও সে ক্ষেত্রে পুলিশ নিশ্চয় ব্যবস্থা গ্রহণ করছে এবং সাক্ষী, ইত্যাদির অভাবে সেই সমস্ত ব্যবস্থা বিলম্বিত হচ্ছে এ বিষয়ে কোনও সন্দেহের অবকাশ নেই। আমরা চাই, সরকার কঠোর ভাবে, যে কোনও মূল্যে যাতে আইন-শৃঙ্খলা বিঘ্নিত না হয় তার ব্যবস্থা নেবেন। দলমত নির্বিশেষে, রাজনৈতিক পরিচয় নির্বিশেষে যে সমস্ত ক্রিমিন্যাল বিভিন্ন সময় আইন-শৃঙ্খলার অবনতি ঘটানোর চেষ্টা করে, হামলাবাজি করার চেষ্টা করে, তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেবার দরকার। তারা পুলিশের গাফিলতির জন্য সুযোগ পেয়ে যাচ্ছে। কংগ্রেসের সময় যেসব অ্যাপয়েন্টেড পুলিশ কর্মচারী আছেন তারা স্বপ্ন দেখেন আবার তারা সরকারে ফিরে আসবেন এবং তাহলে তারা ব্যবস্থা নেবে। তাই আজকে এই সব ঘটনা ঘটছে। তবে আজকে কংগ্রেস শাসিত রাজ্য, বি. জে. পি. শাসিত রাজ্যের থেকে পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলা পরিস্থিতি নিশ্চয় ভাল অবস্থায় আছে। এখানে লুঠ করে, ডাকাতি করে, খুন করে বা কাউকে হাইজ্যাক করে নিলে সেখানে পুলিশ অ্যাটেম্পট করার চেষ্টা করে। আইনের শাসন অব্যহত রাখতে সর্বদা চেষ্টা করা দরকার। প্রশাসনকে নিরপেক্ষভাবে পরিচালিত হতে হবে এবং অপরদিকে বিরোধী দলের বন্ধুরা যাতে স্যাবটোজ না করেন, অর্ন্তঘাত না করেন, সমাজ বিরোধীদের সুযোগ না দেন, থানা আক্রমণ করতে প্ররোচনা না দেন, পুলিশের গায়ে হাত না দেন, সেটাও দেখতে হবে। তা না হলে তো আইন-শৃঙ্খলার অবনতি হতে পারে। আমরা আশা করব ওদের সময়কার আইন-শৃঙ্খলার অবস্থাটা ওনারা মাথায় রাখবেন। তাই এই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তৃতা শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আজকে এখানে মোশন ১৮৫-তে আইন-শৃঙ্খলার বিষয়ে যে প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করছি। স্যার, আপনার নিজেরও অভিজ্ঞতা আছে, এই হাউসের মধ্যে কিছুদিন আগে মাননীয় তপন হোড় মাথায় সেলাই করে বসে ছিলেন। আমি জিজ্ঞাসা করি তাকে কে মাথায় মেরেছিল? সি. পি. এম.। কুমীরমারীতে আপনাদের সরকারের মন্ত্রীর ভাইপোকে কারা খুন করেছে? কাদের হাতে খুন হয়েছে? তাছাড়া, আপনি নিজে কাদের হাতে হেনস্থা হয়েছিলেন, বিপর্যস্ত হয়েছিলেন? এখানকার আইন-শৃঙ্খলা পরিস্থিতি কেমন তা কি এর পরেও বলে বোঝাতে হবে? আইন-শৃঙ্খলা রক্ষার দায়িত্ব আজকে যাদের হাতে আছে তারাও আক্রান্ত হয়েছে আমাদের রাজ্যে। একটু আগে মাননীয় মন্ত্রী বলছিলেন, বাইরে থেকে, অন্য রাজ্য থেকে পুলিশ এসে কেন এখান থেকে আসামী ধরে নিয়ে যাবে। এটা অন্যায়। আজকে অসম থেকে পুলিশ এসে এখান থেকে অসমের জঙ্গী ধরে নিয়ে যাচ্ছে, গ্রেপ্তার করছে। পাঞ্জাব থেকে পুলিশ এসে সেখানকার উগ্রপন্থীকে এখান থেকে গুলি করে মেরে নিয়ে যাচ্ছে। কেন? আপনাদের অপদার্থতার জন্য। আজকে প্রতিদিন সংবাদে

দেখা যাচ্ছে, জনরোষের ফলে, গণ-পিটুনির ফলে হত্যার ঘটনা ঘটছে। পশ্চিমবাংলার মানুষের আজকে আপনাদের উপর কোনও আস্থা নেই। তাই আজকে বাংলার মানুষ নিজেদের হাতে ক্ষমতা তুলে নিয়েছেন। আপনাদের অপদার্থতা এই জায়গায় নিয়ে এসেছে পশ্চিমবঙ্গকে। পশ্চিমবঙ্গের কোনও জেলায় যদি কেউ আক্রান্ত হয় এবং তার পরিচয় যদি সি. পি. এম. না হয় তাহলে সে কোনও জায়গায় বিচার পায় না, ডায়রি নেওয়া হয় না। মহিলাদের উপর অত্যাচার করা হলে তাদের কোনও ডায়রি নেওয়া হয় না। আজকে আপনারা এই রাজ্যকে এই জায়গায় নিয়ে এসেছেন। সেজন্য এই প্রস্তাবকে সমর্থন করে এই সরকারকে ধিক্কার দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিশিকান্ত মেহতা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় আবদুল মান্নান সাহেব যে প্রস্তাব এখানে রেখেছেন সেটা দেখে আমি আশ্চর্য হয়ে যাচ্ছি। চোরের মায়ের বড় গলা। স্বাধীনতার পরবর্তীকালে গোটা ভারতবর্ষে আইন-শৃঙ্খলা, অর্থনৈতিক সমস্ত দায়-দায়িত্ব যাদের উপর ছিল সেই কংগ্রেসেরই রাজত্বে পশ্চিমবঙ্গে ১৯৭৫ সালে এমার্জেন্সি পিরিয়ড থেকে অনেক দুর্নীতি, অত্যাচার, খুন হয়েছিল। কিন্তু আজকে পশ্চিমবঙ্গে যেখানে সীমিত ক্ষমতার মধ্যে, গণতান্ত্রিক প্রক্রিয়ার মাধ্যমে সুষ্ঠুভাবে আমরা আইন-শৃঙ্খলা চালু রেখেছি। এরা দীর্ঘদিন ধরে চেষ্টা করছেন এই সরকারকে হঠিয়ে এই দিকে এসে বসবেন। কিন্তু জনগণ এদের সমর্থন করেননি। তাই কংগ্রেস, তৃণমূল কংগ্রেস বিভিন্ন ভাবে বিভিন্ন সময়ে বামফ্রন্ট সরকারের বিরোধিতা করছেন এবং বিভিন্ন উস্কানিমূলক কাজ করে যাতে আমাদের অসুবিধা হয় তার জন্য আপ্রাণ চেষ্টা করছেন। কিন্তু এতে তারা ব্যর্থ হয়েছেন। সুতরাং কংগ্রেস থাকলে দুর্নীতি হবে না এটা ভাবা যায় না। তৃণমূল কংগ্রেস অ্যান্টি-সোশ্যালদের প্ল্যাটফর্ম। সুতরাং তারা থাকলে এখানে আইনশৃঙ্খলা ভাল থাকবে এটা হতে পারে না। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় বলেছেন পশ্চিমবঙ্গ এমন একটি রাজ্য যেখানে গোটা ভারতবর্ষের মানুষ এসে শান্তিতে বসবাস করেন। ভারতবর্ষের আর কোথাও এটা দেখা যায় না। এখানে জাতপাতের খুন, রাজনৈতিক খুন হয় না। একবার মাননীয় মন্ত্রী অম্বরীশবাবু বলেছিলেন যে,এখানে শান্তিতে থাকার জন্য বিহার থেকে হাতির দল এসে জঙ্গলে বাচ্চা প্রসব করে। এত সুন্দর জায়গায় আপনারা উস্কানিমূলক যে কাজ করছেন তাতে মানুষ আপনাদের ক্ষমা করবেন না। আপনারা আইন-শৃঙ্খলা হাতে নেওয়ার চেষ্টা করছেন। শুধু কয়েকজন কনস্টেবল, পুলিশ, ও. সি. দিয়ে আইন-শৃঙ্খলা সুষ্ঠুভাবে চালানো যায় না। আইন-শৃঙ্খলার অবনতির বিরুদ্ধে সবাই মিলে লড়াই করতে হবে, সকলকে সচেতন করতে হবে। তাহলেই আইনশৃঙ্খলা রক্ষা করা যাবে। এই বলে আপনারা যে প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[11-50 — 12-00 Noon]

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় আবদুল মান্নান সহ আমরা যারা আইনশৃঙ্খলার অবনতি নিয়ে যে প্রস্তাব নিয়ে এসেছি সে সম্বন্ধে আমি আমার বক্তব্য রাখছি। আমাদের স্বরাষ্ট্র মন্ত্রী আছেন, তিনি ভাল করে জানেন সাতগাছিয়ার এম. এল. এ. মুখ্যমন্ত্রী নিজে। তার এলাকায় কয়েকদিন আগে ৭ জন ডাকাতকে খুন করে মারা হল। পুলিশের সামনে। পুলিশকে এলাকার মানুষ বিশ্বাস করছেন না। শুধু তাই নয় মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী যে বাড়িতে থাকেন সেই বাড়িতে চুরি হয়। স্বরাষ্ট্রমন্ত্রীর বাড়িতেই যদি চুরি হয় তাহলে পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা আছে কিনা সেটা আপনারা বিচার করবেন। কসবায় গঙ্গাধরবাবু বলে একজনকে যেভাবে খুন করা হল তাতেও কি আপনারা বলবেন পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলা ভাল? ডি. সি. মেহতাকে খুন করা হয়েছিল। কিন্তু সে ব্যাপারে কোনও অ্যাকশন কি নেওয়া হয়েছে? শুধু তাই নয়, আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবঙ্গের শাসক দলের নেতা এবং কর্মীরা দিনের পর দিন বিভিন্ন ধরনের অপরাধ করে রেহাই পেয়ে যাচ্ছে। প্রশাসন থেকে তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। ইতিপূর্বে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী নিজেই স্বীকার করেছিলেন যে, পুলিশ ক্রিমিনালদের সঙ্গে জড়িত আছে। আজকে এখানে তিনি অন্য কথা বলছেন। বলছেন, পুলিশ ভাল কাজ করছে। অথচ মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী, মুখ্যমন্ত্রী একদিন আপনাকে ব্যাঙ্গ করে বলেছিলেন, "তোমার পুলিশ যা তা করছে, এই ভাবে সরকার চালানো যায় না"। সেকথা কি আপনি আজকে ভুলে গেছেন? আজকে আমাদের রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতি বিহারের চেয়েও খারাপ হয়ে গেছে। বিভিন্ন রাজ্যের উগ্রপন্থীরা, ক্রিমিনালরা এ রাজ্যে এসে আশ্রয় নিচ্ছে এবং সন্ত্রাস সৃষ্টি করছে। বোম্বাই থেকে ক্রিমিনালরা কলকাতায় এসে সন্ত্রাস সৃষ্টি করছে। এমন অবস্থার সৃষ্টি হয়েছে যে, রাত ১০-টার পরে কোনও ভদ্রলোক, কোনও ভদ্রমহিলা রাস্তায় বেরুতে পারে না। আজকে এ রাজ্যের মানুষের পক্ষে নিরাপদে ট্রেনে যাতায়াত করা সম্ভব হচ্ছে না। দিনের পর দিন ট্রেনে ছিনতাই, ডাকাতি, রাহাজানি, ধর্ষণের ঘটনা ঘটে চলেছে। কোথায় প্রশাসন? অথচ স্বরাষ্ট্র মন্ত্রী হাউসে দাঁড়িয়ে পুলিশের তৈরি করা রিপোর্ট পড়ে চলেছেন, তিনি নিজের কথা বলতে পারছেন না। আজও পুলিশের তৈরি করা অসত্য রিপোর্ট হাউসের সামনে পেশ করলেন। আইন-শৃঙ্খলা রক্ষার সর্বক্ষেত্রে এ রাজ্যের প্রশাসন সম্পূর্ণ ব্যর্থ। ফলে আজকে আর সাধারণ মানুষ এই প্রশাসনকে বিশ্বাস করছে না। পুলিশ মন্ত্রীকে আমি অনুরোধ করছি, আপনি ছদ্মবেশে রাজ্যের বিভিন্ন এলাকা একটু পরিদর্শন করে দেখুন, তাহলেই দেখতে পাবেন রাজ্যের মানুষ কি বলছে। পুলিশ সম্বন্ধে মানুষের মতামত জানতে পারবেন। রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতি এবং পুলিশ প্রশাসন এমন জায়গায় পৌঁছে গেছে যে, একটা বড় কোম্পানি, 'এক্সাইড'-এর এম. ডি. সত্যব্রত গাঙ্গুলি অপহৃত

হলেন, আজ পর্যন্ত তাকে খুঁজে পাওয়া গেল না। এই হচ্ছে রাজ্যের আইন-শৃঙ্খলার অবস্থা। পুলিশবাহিনী সম্পূর্ণরূপে রাজনৈতিক পক্ষপাত দোষে দুষ্ট। রাজ্যে বিরোধী দলের কর্মিদের রোজ খুন করা হচ্ছে। থানাগুলো সি. পি. এম.-এর অফিসে পরিণত হয়েছে। ফলে সাধারণ মানুষের কোনও নিরাপত্তা নেই। দিনের পর দিন নারী-নির্যাতন বেড়ে চলেছে। প্রতি বছর এ রাজ্যে গড়ে ১,৫২৯ জন মানুষ খুন হচ্ছে। এমন কি লক-আপে মৃত্যুর সংখ্যা পর্যন্ত দিন দিন বাড়ছে। সুতরাং রাজ্য প্রশাসনের সার্বিক ব্যর্থতা এবং পুলিশ প্রশাসনের চূড়ান্ত অপদার্থতার পরিপ্রেক্ষিতে আমাদের পক্ষ থেকে আজকে এই সভায় যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে তাকে আমি সম্পূর্ণ সমর্থন করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী সদস্যদের পক্ষ থেকে তোলা প্রস্তাবের ভাষা পড়ে মনে হচ্ছে এটা রাজনৈতিক পক্ষপাত দোষে দুষ্ট এবং এর একটা বাক্যও আমি গ্রহণ করতে পারছি না। ওরা কিছু কিছু ঘটনার কথা বলেছেন। আমি প্রত্যেকটা ঘটনার উত্তর দিতে পারছি না। সাধারণভাবে কয়েকটা কথা বলছি, যে কথাগুলো আমি সবসময়ই বলার চেষ্টা করি। পশ্চিমবঙ্গটা একটা স্বাধীন রাষ্ট্র নয়। এটা ভারতের একটা অঙ্গরাজ্য। এটা ওরা বুঝেও বোঝেন না। যদি সারা দেশে অপরাধের মাত্রা বেপরোয়াভাবে বাড়ে তাহলে পশ্চিমবঙ্গেও তা বাড়ার কারণগুলো একই। সুতরাং এটা যদি এই রকম হত যে, পশ্চিমবঙ্গে শুধু অপরাধ সংঘটিত হচ্ছে, আর সারা দেশে ফুলের গন্ধ বেরচ্ছে, তাহলে সেটা সত্যিই আমাদের কাছে একটা সমস্যা হ'ত। খুবই সমস্যা হ'ত, যা আপনারা প্রমাণ করতে চাইছেন, পশ্চিমবঙ্গে অপরাধ বাড়ছে, সারা দেশে ফুলের গন্ধ বেরচ্ছে। আমি বার বার এই কথা বলবার চেষ্টা করেছি যে, পশ্চিমবঙ্গে যে অপরাধের ঘটনাগুলো ঘটছে সেগুলোকে বা সেই অপরাধের কারণগুলোকে শুধু আইন-শৃঙ্খলার চোখ দিয়ে, পুলিশি ব্যবস্থা দিয়ে দেখলে হবে না। হ্যাঁ, পুলিশ ব্যবস্থা একটা গুরুত্বপূর্ণ বিষয়—সরকারি মনোভাব, সরকারি দক্ষতা, কর্ম দক্ষতা গুরুত্বপূর্ণ বিষয়। কিন্তু যে যে কারণে অপরাধ বাড়ছে সেই কারণগুলো একটু বিশ্লেষণ করতে হবে। অপরাধ-প্রবণতা একটা বেপরোয়া মনোভাব গ্রহণ করেছে—ভয়ঙ্কর, ডগেড কম্পিটিশন যাকে বলে। কোরাপশনের ভয়ঙ্কর প্রতিযোগিতা। করাপশন—খুব তাড়াতাড়ি টাকা তৈরি করতে হবে, খুব তাড়াতাড়ি বড়লোক হতে হবে, এই সব প্রবণতাগুলির জন্য অপরাধ বাড়িয়ে দিচ্ছে। কোনও কোনও সদস্য প্রতিক্রিয়া দেখালেন। তা সত্ত্বেও সারা দেশের দিকে তাকিয়ে আমি বলছি, এই রাজ্যে কাস্টিস্ট ওয়ার বেশি নয়। সারা ভারতের আইন-শৃঙ্খলা যদি দেখেন, সাম্প্রদায়িক প্রশ্নে যদি দেখেন, কাস্টের লড়াই যদি দেখেন, বর্ণ-বিদ্বেষ, জাত-পাত নিয়ে যা হচ্ছে, সাম্প্রদায়িকতা নিয়ে যা হচ্ছে, সব নিয়ে যা হচ্ছে, সেই অবস্থা এখানে নেই। আমি আপনাদের তথ্য দেখিয়ে ভারাক্রান্ত করতে চাই না। উত্তরপ্রদেশের টোটাল ক্রাইমের যদি ফিগার দেখেন, বড় রাজ্য মহারাষ্ট্রের ফিগার আমার

কাছে আছে, প্রত্যেক রাজ্যের ফিগার আছে। ওখানে অপরাধের সংখ্যা হচ্ছে ১ লক্ষ ৮১ হাজার ১৪৮ আর আমাদের পশ্চিমবাংলায় অপরাধের সংখ্যা হচ্ছে ৫৬ হাজার ৫৬৬। উত্তরপ্রদেশের সঙ্গেও যদি দেখেন তাহলে দেখবেন আমাদের এখানে কম। আমি আপনাদের আর একটি ফিগার বলে দিই, সেটা হচ্ছে, সেন্ট্রাল ক্রাইম ব্যুরো, ১৯৯৭ সালের রিপোর্ট। সেটা এখনও বেরোয়নি, দিল্লি থেকে হোম—সেক্রেটারি আমাদের কাছে পাঠিয়েছি। এতে প্রত্যেক মেট্রোপলিটন সিটির ক্রাইম ফিগার আছে। এর মধ্যে ক্রাইম ধরা হয়েছে ক্রাইম রেট পার ১ লক্ষ। (নয়েজ)... মিঃ ব্যানার্জি, অত অধৈর্য হবেন না, আপনার পয়েন্টেও আসব। এই ফিগার হচ্ছে ১৯৯৭ থেকে ১৯৯৮ সালের। আমাদের কলকাতা শহরে রেট হচ্ছে সবচেয়ে কম, ১৮.৫১। সব চেয়ে কম অপরাধ। আপনারা তর্ক করবেন কিনা জানি না, দিল্লি—কলকাতা-বোম্বে এই ৩টি শহরের মধ্যে থেকে আমাদের শহর এখনও পর্যন্ত অনেক উপরে আছে। এটা আপনারা মানবেন কিনা জানি না। এবার আপনি যেটা বলতে চাইছেন—এখানে কয়েকটি ফিগার আছে—আমি শুধু বলে দিচ্ছি, এখানে তথ্যটা ভুল আছে। আপনারা বলেছেন মেয়েদের উপর অত্যাচার বাড়ছে। আমি বিনিতভাবে বলছি, মেয়েদের উপর অত্যাচারের ঘটনা, ধর্ষণের ঘটনা ১৯৯৭ সালে ছিল ৭৯৬, ১৯৯৮ সালে সেটা মারজিন্যালি কমে এসে হয়েছে ৭৩০। সুতরাং আপনাদের এই ধারণা ভুল। ৩টি ক্ষেত্রে আমি বলতে চাইছি, আপনাদের এই প্রস্তাবের মধ্যে ভুল কথা আছে। মহিলাদের উপর অত্যাচারের সংখ্যা কমেছে। দ্বিতীয়ত, কাস্টোডিয়াল ডেথ ১৯৯৭ সালে ছিল ১০টি, ১৯৯৮ সালে সেটা কমে হয়েছে ৮টি। আমি চেষ্টা করব, এ বছর যাতে না থাকে। ২ কমেছে। সুতরাং বোঝা যাচ্ছে আপনারা জোর করে তথ্যটা সাজিয়ে দিয়েছেন যে সব কিছু খারাপ হচ্ছে। আমি শুধু হাউসে বলতে চাইছি এবং অ্যাডমিট করছি—আমি সবাইকেই বলেছি—শুধু রেল ডাকাতের প্রশ্নে বেড়েছে। এটা আমাদের নিয়ন্ত্রণ করতেই হবে। এই রেল ডাকাতি ছাড়া আর কোনও ফিগার বাড়েনি। মহিলাদের উপর অত্যাচার থেকে আরম্ভ করে সমস্ত জায়গায় মারজিন্যালি কমেছে, প্রত্যেকটি ফিগার আমার কাছে আছে। একমাত্র রেল ডাকাতির ফিগার বেড়েছে। এ ছাড়া প্রত্যেকটি ক্ষেত্রে যদি বলেন, থেপ্ট, বাগলারি, রাওটিং, হাইওয়ে ডাকাতি প্রভৃতি প্রত্যেকটি বেড়েছে—এটা সঠিক নয় এবং এ থেকে প্রমাণও হয় না। আপনারা জোর করে তথ্যকে বিকৃত করবেন না। আপনারা এখানে ৩টি ক্ষেত্রে ভুল বলেছেন। একজন বলেছেন মহিলাদের উপর অত্যাচার বেড়েছে। কিন্তু আমি বলছি, মহিলাদের উপর অত্যাচারের সংখ্যা কমেছে, কাস্টোডিয়াল ডেথও কমেছে—এটা বলেছি। লিঞ্চিং-এর ঘটনা ১৯৯৬ সালে ছিল ১৪৭টি, ১৯৯৭ সালে ছিল ১৪৯টি আর ১৯৯৮ সালে হয়েছে ১২৭টি। সুতরাং এর থেকে প্রমাণিত হয় না যে লিঞ্চিং বেড়েছে? লিঞ্চিং হয়েছে, তবে যেটা বেড়েছে বলছেন সেটা কমেছে।

[12-00 — 12-10 p.m.]

প্রত্যেকটা অপরাধ কমেছে একমাত্র রেলের ডাকাতির ফিগারটাই আমার কাছে শুধু উদ্বেগজনক—একথাটাই আপনাদের কাছে বলতে চাইছি।

**(ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ ঃ আপনি চাপা দিচ্ছেন ঘটনা।)** না, না, চাপা দেবার কোনও চেষ্টা নেই। চাপা দেওয়াটা কোনও দায়িত্বশীল সরকারের কাজও নয়, তা হলে তো আমি আপনাদের এই ফিগারটাও অন্য রকম দেখিয়ে বলতে পারতাম যে ওটাও কমে গেছে। এসব মন্তব্য করবেন না। এসব মন্তব্য করার জায়গা এটা নয়।

(গোলমাল)

আর যে প্রশ্নটা আজকে অনেক সদস্য ঘুরে ফিরে করেছেন সেটা হচ্ছে, শিল্পপতির ঘটনাটা যা ঘটেছে—এই ঘটনার ফলে পশ্চিমবাংলার শিল্পপতিদের মধ্যে স্বাভাবিকভাবেই একটা উদ্বেগের সঞ্চার হয়েছে। এই প্রসঙ্গে আমি আপনাদের বলতে পারি, সেটা হ'লেও পশ্চিমবাংলায় যারা শিল্পপতি আছেন বা সর্বভারতীয় শিল্পপতি যারা আছেন তাদের সমস্ত সংগঠনগুলি, তারা এখনও মনে করেন—আমি যেটা আগের আলোচনার সময় বললাম—যে পশ্চিমবাংলা এবং কলকাতা শহর সমস্ত দিক থেকে বিচারে এখনও পর্যন্ত সবচেয়ে ভাল অবস্থায় আছে আইনশৃঙ্খলা যা আছে। এটা তারা মনে করেন, এরজন্য আপনাদের বেশি চিন্তাভাবনা করার দরকার নেই।

(গোলমাল)

শিল্পপতিদের একমাত্র মুখপাত্র আপনি নন, আপনার থেকে অনেক বেশি লোককে আমি জানি। আমি আমার বক্তব্য আর দীর্ঘ করব না, শুধু মাননীয় সদস্যরা কিছু কিছু প্রশ্ন যা তুলেছেন সে সম্পর্কে কয়েকটি কথা বলেই শেষ করব। মান্নান সাহেব যে কথা বলেছেন সে তো অনেক পুরানো কথা। তিনি বলেছেন, আপনাদের মধ্যে মারামারি—আর. এস. পি.-র সঙ্গে মারামারি। আমি বলছি, এসব ঘাঁটিয়ে লাভ কি? এসব কথা আমি তুললে আপনারা কি খুব ভাল জায়গায় যাবেন? আমরা তো তাও ১০টা পার্টি মিলে এক সাথে আছি, মাঝে মাঝে বিরোধ হয় কিন্তু তবুও এক সঙ্গে আছি, আর আপনাদের নিজেদের পার্টির মধ্যে অবস্থাটা কি? আপনাদের পার্টির মধ্যে ক'জ ক'জনকে খুন করেছিল, মেরেছিল তার তালিকা তো আমার কাছে আছে। কে ককে খুন করেছিল, কে কাকে মেরেছিল, কে কেস চলতে চলতে মাঝপথে বন্ধ করে দিয়েছিল। এ সমস্ত তো আমার কাছে আছে। কাজেই এসব নিয়ে বেশি ঘাঁটাবেন না। আপনাদের নিজেদের পার্টির মধ্যে যেসব ব্যাপার আছে—খুন খারাপি করার, মারধোর করার—সেসব নিয়ে

বেশি ঘাঁটাবেন না। আমি শুধু বলতে চাই, রাজনৈতিক ক্ষেত্রে একটা বিপদ—সেটা ঠিকই যে রাজনৈতিক ক্ষেত্রে আমাদের রাজ্যে যেটা আপনারা বললেন, বাঁকুড়া, হুগলি, মেদিনীপুরে রাজনৈতিক দলগুলির মধ্যে সংঘর্ষ হচ্ছে। আমি আপ্রাণ চেষ্টা করছি রাজনৈতিক স্তরে সেটা মেটানোর। কিন্তু মান্নান সাহেব যেটা বললেন সেটা তো একতরফা বললেন। তিনি বললেন, আরামবাগ, খানাকুলে আপনারা একাই অপরাধী, মেদিনীপুরে আপনারাই অপরাধী। কিন্তু ওকে জিজ্ঞাসা করি, তিন দিন আগে কি ঘটনা ঘটেছে? আপনি তো জানেন, সেখানে বয়স্ক একজন ভদ্রলোককে মিছিলের মধ্যে বোমা, লাঠি দিয়ে মারা হল। ঐ তৃণমূল, তৃণমূলের বক্তা আবার দেখছি চলে গেছেন বক্তৃতা দিয়ে, ঐ তৃণমূল এবং বি. জে. পি. তারা এক সঙ্গে খুন করল আমাদের সভাধিপতির বাবাকে মিছিলের মধ্যে। ৯ জন গ্রেপ্তার হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, এই মোশনের উপর আলোচনার জন্য যে সময় নির্দিষ্ট ছিল তা শেষ হচ্ছে ১২টা বেজে ৪ মিনিটে। দেখা যাচ্ছে আরও কিছু সময়ের প্রয়োজন। আমি আপনাদের সম্মতি নিয়ে এর উপর আরও ১৫ মিনিট সময় বাড়াচ্ছি। আশা করি আপনারা এতে সম্মত হবেন।

(মাননীয় সদস্যগণ সম্মতি দেন)

সময় আরও ১৫ মিনিট বাড়ল। এবারে বুদ্ধদেব ভট্টাচার্য বলুন।

(এই সময় মাননীয় সদস্য শোভনদেব চট্টোপাধ্যায় উঠে দাঁড়িয়ে বলতে থাকেন।)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** চুঁচুড়াতে পার্টি অফিস নিয়ে মান্নান সাহেবদের সঙ্গে মারামারি করছেন কেন? ঐ রকম মারামারি করলে সবাইকে অ্যারেস্ট করাব।

(গোলমাল)

সর্বশেষে বলছি, আমরা কখনও এ কথা বলতে চাই না যে পশ্চিমবঙ্গ অপরাধমুক্ত। পশ্চিমবঙ্গে অপরাধ হচ্ছে এবং তা সামলানোর জন্য আমি আপ্রান চেষ্টা করছি। কিন্তু যে কথাটা আমি বলতে চাই সেটা হচ্ছে, এটা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। পশ্চিমবঙ্গেই শুধু হচ্ছে তা নয়। আপনাদের প্রস্তাবের মধ্যে কতকগুলি খুব হাস্যকর লাইন আছে। আপনারা লিখেছেন, সাংবিধানিক এবং নাগরিক অধিকার থেকে পশ্চিমবাংলার মানুষ বঞ্চিত। এ কথা পড়লে পাগলেও হাসবে বলে আমার ধরাণা। আমি একথা মনে করি, সারা ভারতবর্ষের মধ্যে এখনও পর্যন্ত কলকাতা এবং পশ্চিমবাংলা মাথা তুলে আছে থাকবে। শুধু মাঝে মাঝে আপনারা একটু বিপদ করেন। বিশেষ করে ঐ তৃণমূল, ওরা বেশি বিপদ করে। বি.জে.পি. তৃণমূলকে শক্তহাতে ধরতে পারলে আমরা ঠিক করতে

পারব এবং শান্তিশৃঙ্খলা বজায় থাকবে। এই কথা বলে প্রস্তাবের সম্পূর্ণ বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী বুদ্ধদেববাবুর বক্তব্য শুনলাম। আমরা আশা করেছিলাম যে, আমরা যে প্রশ্নগুলি করেছি তার উত্তর পাব। আমরা যেটা বলেছি যে, ২২ বছর ধরে আপনাদের ক্যাডারদের অত্যাচার সহ্য করে আজকে মানুষ এমন একটা অবস্থায় এসেছে যে আজকে গণ-প্রতিরোধ হচ্ছে। আজকে আদর্শগত সংঘর্ষ থেকে বাঁচার তাগিদ বেশি হয়েছে। মেদিনীপুর, হুগলি, বর্ধমান, বাঁকুড়া ইত্যাদি ঐসব জায়গায় দীর্ঘদিন ধরে আপনারা এমন জঙ্গলের রাজত্ব তৈরি করেছেন যার ফলে সেখানে আইনের শাসন বলে কিছু নেই। মানুষ আইনের কাছে কোনও সাহায্য পায়নি। আপনাদের দলের নেতারা যে সন্ত্রাস সৃষ্টি করেছিলেন তার থেকে তারা কোনও প্রতিকার পায়নি। আমিও এই ব্যাপারে একজন ভুক্তভোগী আমি যখন আরামবাগের বিধায়ক তখন আমার গাড়ি আটকানো হল। আমাকে বলা হল যে গণ-আদালতে আমার বিচার হবে, ১০ হাত নাকখত দিতে হবে। কি ব্যাপার? না, তুমি জ্যোতিবাবুর বিরুদ্ধে কথা বলেছ কেন? আজকে সভাপতির বাবাকে হত্যা করা হয়েছে। এটা নিশ্চয়ই নিন্দনীয়। যে কোন হত্যাই নিন্দনীয়। মৃত লোকের নামে নিন্দা করতে নেই। কিন্তু সেই লোকটি কত লোকের খুনের নায়ক ছিলেন, সেটা বলবেন কি? আপনি জানেন দাঁতনে কিভাবে কংগ্রেসকে খুন করা হয়েছে। আজকে যে রাজনীতি আপনারা সৃষ্টি করেছেন তার শিকার আপনাদেরও হতে হচ্ছে। আপনি সাংবিধানিক অধিকারের কথা বললেন। সেই সাংবিধানিক অধিকার কি আছে? এতদিনের রাজনৈতিক অভিজ্ঞতা থেকে দেখা গেছে যে আরামবাগে গ্রাম পঞ্চায়েত কংগ্রেসের, পঞ্চায়েত সমিতি কংগ্রেসের, জেলা পরিষদে যেখানে পঞ্চায়েত নির্বাচনে ১৯৮৩ সালে যারা কংগ্রেস জিতেছিল তারা ১৯৮৮ সালের নির্বাচনে প্রার্থী হতে পারলেন না। এটা কি সাংবিধানিক অধিকার হরণ করা নয়? গ্রাম বাংলায় এবারে বহু জায়গায় পঞ্চায়েত নির্বাচনে প্রার্থীদের মনোনয়ন পত্র প্রত্যাহার করতে বাধ্য হয়েছে আপনাদের ঠ্যাঙ্গাড়ে বাহিনীর অত্যাচারে। এটা কি সাংবিধানিক অধিকার হনণ করা নয়? এই কথাটাই আমরা বলতে চেয়েছি যে, ২২ বছর ধরে আপনারা সন্ত্রাসের রাজত্ব তৈরি করেছেন। সেদিন যদি আইনের শাসন প্রতিষ্ঠিত হত তাহলে আজকে এই অবস্থা হত না। আজকে আপনাদের সভাপতির বাবা মারা যেত না যদি ঐ দলের নেতারা যে অত্যাচার করেছে, যে খুণ করেছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিতেন। মানুষ ২২ বছর কি দেখেছে? মানুষ দেখেছে যে, ১২ বছর ধরে থানাগুলিকে সি. পি. এম.-এর লোকাল অফিসে পরিণত করেছে। সি. পি. এম. অত্যাচার করলে, নেতারা অত্যাচার করলে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া যাবে না। থানায় ডায়রি করতে গেলে তাদেরই বিরুদ্ধে মামলা করা হবে। এই রকম অবস্থা আপনারা সৃষ্টি করেছেন। গ্রামবাংলায় এক একটা

খুঁদে জ্যোতিবাবু তৈরি হয়েছে। গ্রামে তারা নিজেদের মুখ্যমন্ত্রী বলে মনে করে এলাকায় এমন দাপট দেখাচ্ছে। আমি বলেছিলাম যে এক সপ্তাহ আগে নজরুল ইসলামকে যদি আপনাদের দলের এম. এল. এ.-কে গ্রেপ্তার করার অপরাধে বদলি না করতেন তাহলে মানুষ দেখত যে আইনের শাসন রয়েছে। আমি বলেছিলাম যে ডেপুটি স্পিকারের উপরে যে হামলা হয়েছে সেটা আপনাদের দলের লোকেরাই করেছে, কিন্তু কোনও ব্যবস্থা নিয়েছেন? আপনি এগুলি সম্পর্কে বলবেন। আপনাদের দলের এম. পি. কোর্টে বিচারপতিকে পেটাচ্ছে। আপনি কোনও ব্যবস্থা নিয়েছেন? আপনি কোনও ব্যবস্থা নিতে পারেননি। আপনি কিসের আইনের শাসনের কথা বলেন, কিসের সাংবিধানিক অধিকারের কথা বলছেন? যে রাজ্যে বিচারপতি লাঞ্ছিত হয়, যে রাজ্যে বিচারপতি অত্যাচারিত হয়ে তাকে রায় পাল্টাতে হয়, সেই রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী হিসাবে আপনি আইনের শাসন আছে বলে দাবি করবেন না। আপনি আমাদের পাগল বলবেন, এটা স্বাভাবিক। কারণ পাগল খানায় ডাক্তার গেলে কি বলে জানেন? পাগলা গারদে গেলে দেখবেন যে, রুগী ডাক্তারকে দেখে বলে যে একটা পাগল এসেছে। কাজেই স্বাভাবিক ভাবেই আপনারা আমাদের পাগল বলবেন। কারণ আপনারা হচ্ছেন রুগী, আর আমরা হচ্ছি ডাক্তার। আমাদের দেখে আপনারা পাগল বলবেন, এটাই স্বাভাবিক। এতে আমরা অবাক হই না। আমি মাননীয় বুদ্ধদেববাবুকে বলব যে এত বিদ্রূপ, ব্যাঙ্গ করবেন না। দেওয়ালের লিখন আপনারা পড়তে শিখুন। গ্রাম বাংলার মানুষ আজকে আদর্শগত সংঘাত ভুলে গিয়ে বাঁচার তাগিদে এক হয়ে যাচ্ছে। আপনাদের পার্টি অফিসগুলির উপরে হামলা হচ্ছে, পার্টি অফিসগুলি বন্ধ হয়ে যাচ্ছে। ঐতো মন্ত্রী মহাশয় বসে আছেন। মন্ত্রী মহাশয়ের এলাকার পার্টি অফিস বন্ধ হয়ে গেছে, খুলতে পারছেন না, বেরুতে পারছেন না। কারণ কি? সেদিন যদি ঐ মন্ত্রী এম. এল. এ. থাকা কালীন অত্যাচার না করতেন তাহলে কিন্তু আজকে এটা হত না। আজকে এখানে ফরোয়ার্ড ব্লকের একজন এম. এল. এ. শিবপ্রসাদ মালিক আসেননি। সাংবিধানিক অধিকার হরণ করা হচ্ছে না?

[12-10 — 1-10 p.m.] (Including adjournment)

আজকে সেজন্য যে প্রস্তাব এনেছি সেটা ঠিকই এনেছি। আমরা জানি, আপনাদের যে ঠ্যাঙাড়ে বাহিনী তাদের দমন করবার ক্ষমতা আপনার নেই। জ্যোতিবাবুও সেটা পারেননি, আপনিও পারবেন না। সেজন্যই কোনও ব্যবস্থা আপনি করতে পারছেন না। এখানে যে বক্তব্য রাখলেন সেটা রাজনৈতিক উদ্দেশ্যেই রাখলেন, স্বরাষ্ট্রমন্ত্রী হিসাবে ঐ উদ্দেশ্যেই বক্তব্য রাখলেন ; মানুষ হিসাবে বক্তব্যটা রাখলেন না। তার জন্য মনে করি, যে প্রস্তাব এখানে এনেছি সেটা সঠিকভাবেই এনেছি। তারজন্য প্রস্তাবকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

The motion of Shri Abdul Mannan that—

এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে,—

সমগ্র রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতির চূড়ান্ত অবনতি হয়েছে ;

রাজ্যে আইন-শৃঙ্খলা রক্ষাকারী পুলিশবাহিনী সম্পূর্ণরূপে রাজনৈতিক পক্ষপাত দোষে দুষ্ট ;

রাজ্যের সাধারণ মানুষ সাংবিধানিক ও নাগরিক অধিকার থেকে বঞ্চিত ;

রাজ্যে কংগ্রেসসমেত বিরোধী রাজনৈতিক দলের কর্মীরা প্রতিনিয়ত নির্বিচারে অত্যাচারিত ও খুন হচ্ছে ;

রাজ্যে পুলিশের থানাগুলি গরিষ্ঠশাসক দলের দলীয় অফিসে পরিণত হয়েছে ;

রাজ্যে সাধারণ মানুষের কোনও নিরাপত্তা নেই ;

রাজ্যে নারী-নির্যাতন উত্তরোত্তর বৃদ্ধি পেলেও পুলিশ প্রশাসন কোনও পদক্ষেপ গ্রহণ করছে না ;

সরকারের শরিক দলগুলির কর্মিরাও নির্বিচারে খুন হচ্ছেন ;

প্রতি বছর রাজ্যে গড়ে ১৫২৯ জন মানুষ খুন হচ্ছেন ;

রাজ্যে লক-আপে মৃত্যুর সংখ্যা ক্রমান্বয়ে বৃদ্ধি পাচ্ছে ;

রাজ্যে পুলিশ প্রশাসনের উপর সাধারণ মানুষের আস্থা না থাকায় গণধোলাই ও গণপ্রহারে মৃত্যুর সংখ্যা বাড়ছে ; এবং

সীমান্তবর্তী জেলা এবং খোদ কলকাতা শহরের বিভিন্ন স্থানে বিভিন্ন রাজ্যের উগ্রপন্থীরা এবং আন্তর্জাতিক গুপ্তচর ও উগ্রপন্থীরা নির্বিঘ্নে আশ্রয় নিয়ে দেশের এবং মানুষের নিরাপত্তাকে বিঘ্নিত করছে।

এই সভা মনে করে যে,

রাজ্য প্রশাসনের সার্বিক ব্যর্থতা এবং পুলিশ প্রশাসনের চূড়ান্ত অপদার্থতা এই পরিস্থিতির সৃষ্টি করেছে।

সেইহেতু, এই সভা নাগরিকদের সাংবিধানিক অধিকার, জীবন-জীবিকাকে রক্ষা করার

অধিকার ও নাগরিক নিরাপত্তা সুরক্ষিত করতে এবং রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকারের যৌথ প্রয়াসে মানুষের ও দেশের নিরাপত্তার জন্য উগ্রপন্থীদের ঘাঁটি ভেঙ্গে এবং বিদেশি গুপ্তচরদের সনাক্ত করে গ্রেপ্তার করতে রাজ্য সরকারের কাছে দাবি জানাচ্ছে।

was then put and a Division was taken with the following results :

**NOES**

Adhikari, Shri Nisith

Bagdi, Shri Lakhan

Bag, Shri Kartic Chandra

Banerjee, Shri Debabrata

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Sushil

Biswas, Shrimati Susmita

Bose, Shri Shyamaprasad

Bouri, Shri Angad

Chakraborty, Shri Sujan

Chatterjee, Shri Pratim

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chawdhury, Shri Amar

Das, Shri Paresh Nath

Das Mahapatra, Shri Kamakshya Nandan

Deb, Shri Goutam

Deb, Shri Rabin

Dey, Shri Narendra Nath

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Dutta, Shri Binoy

Dutta, Shri Himangsu

Ganguly, Shrimati Kanika

Ghosh, Shri Biren

Ghosh, Shri Sunil Kumar

Ghosh, Shri Susanta

Goala, Shri Rajdeo

Goswami, Shri Subhas

Hembaram, Shri Rabindranath

Id. Mohammed, Shri

Kabi, Shri Pelab

Khanra, Shri Saktipada

Kisku, Shri Lakshmi Ram

Kundu, Shri Ranjit

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Nanda Dulal

Majhi, Shri Tamal

Mal, Shri Nimai

Mondal, Shri Mehbub

Mandal, Shri Prabhanjan

Mandal, Dr. Ramchandra

Md. Ansaruddin, Shri

Md. Mahamuddin, Shri

Md. Yakub, Shri

Mehta, Shri Nishikanta

Mirquasim Mondal, Shri

Mistry, Shri Bimal

Moitra, Shri Birendra Kumar

Mondal, Shri Kshitiranjan

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Rabindranath

Mondal, Shri Subhas

Mostafa Binquasem, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Nirmal

Mukherjee, Shri Pratyush

Naskar, Shri Sankar Sharan

Nath, Shri Madanmohan

Oraon, Shri Jagannath

Paik, Shrimati Sakuntala

Pal, Shri Shyama Prosad

Pan, Shri Bhaktaram

Rana, Shrimati Shakti

Ray, Shri Dwijendra Nath

Routh, Shri Dibakanta

Roy, Shri Narmada Chandra

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Saresh, Shri Ankura

Sen, Shri Dhirendra Nath

Sen Gupta (Bose), Shrimati Kamal

Shaw, Dr. Prabin Kumar

Sinha, Dr. Nirmal

Sinha, Shri Prabodh Chandra

Sk. Jahangir Karim, Shri

**AYES**

Abdul Mannan, Shri

Abu Hasem Khan Chowdhury, Shri

Abu Hena, Shri

Abu Sufian Sarkar, Shri

Bhattacharjee, Shri Sudhir

Biswas, Shri Shashanka Shekhar

Chatterjee, Shri Rabindra Nath

Chattopadhyay, Shri Shovandev

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Deb, Shri Ashoke Kumar

De, Shri Ajoy

Fazle Haque, Dr.

Ghosh, Shri Nirmal

Goswami, Shri Mihir

Gyan Singh Sohanpal, Shri

Humayun Reza, Shri

Lahiri, Shri Jatu

Mahato, Shri Shantiram

Mahbubul Haque, Shri

Mainul Haque, Shri

Mal, Shri Asit Kumar

Md. Sohrab, Shri

Motahar Hossain, Dr.

Mukherjee, Shri Rabin

Mukherjee, Shri Subrata

Poddar, Shri Deokinandan

Quazi Abdul Gaffar, Shri

Roy, Shri Pramatha Nath

Roy, Shri Tapas

Singha, Shri Sankar

Sinha, Shri Atish Chandra

Sk. Daulat, Shri

Sultan, Ahmed, Shri

**Abst :**

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasad

The Ayes being : 35 and Noes : 77.

The motion was lost.

**Mr. Speaker :** I would inform the hon. members that within a short while the dead body of Nirode Roy Chowdhury will be coming to the Assembly premises. So, I adjourn the House till 1 p.m.

(At this Stage the House was adjourned till 1. p.m.)

(After Adjournment)

[1-00 — 1-10 p.m.]

## DISCUSSION ON MOTION UNDER RULE 185

**Mr. Speaker :** Shri Rabindranath Mondal, please move your motion.

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, আমি আমার মোশনটি মুভ করছি।

এই সভা অত্যন্ত ক্ষোভ এবং গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, ইউরোপ ভূখন্ডে যুগোশ্লাভিয়ার উপর মার্কিন সাম্রাজ্যবাদের নেতৃত্বে ন্যাটো জোটের জঘন্য ও ব্যাপক সামরিক অভিযানের ঘটনা শুধুমাত্র যুগোশ্লাভিয়ায় ব্যাপক ক্ষয়ক্ষতি ও সাধারণ নাগরিক, মহিলা ও শিশুদের হত্যালীলা সংঘটিত করছে তাই নয়, সমগ্র ইউরোপ জুড়ে

যুদ্ধের দামামা বাজাচ্ছে এবং ঘটনার গভীরতা ও ব্যাপকতা সমগ্র বিশ্ববাসীর শান্তি এবং নিরাপত্তাকে এক কঠিন চ্যালেঞ্জের সম্মুখীন করেছে।

এই সভা অবগত আছেন যে, আলবেনিয়ান বংশোদ্ভুত মানুষ অধ্যুষিত কসোভো এলাকায় সমস্যা সমাধানে বিভিন্ন স্তরে আলোচনার পর্যায়ে থাকা সত্ত্বেও এই এলাকায় সার্ব বাহিনীর অত্যাচারের অজুহাতে মার্কিন সাম্রাজ্যবাদ আক্রমণ শুরু করেছে।

এই সভা মনে করে যে,—৬টি দেশ নিয়ে গঠিত 'কন্টাক্ট' গ্রুপের আলোচনায় যুগোশ্লাভিয়া কসোভোর স্বাধিকার (অটনমি) কার্যকর করার প্রস্তাব দেওয়া সত্ত্বেও মার্কিন সাম্রাজ্যবাদসহ বেশ কিছু পশ্চিমী দেশ যুগোশ্লাভিয়াকে আরও খন্ড বিখন্ড করতে চায়। সার্বিয়ান রাষ্ট্রপতি মিলান মিলোটিনভিক সর্বশেষ আলোচনায় কসোভোতে এমন কি আন্তর্জাতিক শক্তির উপস্থিতিও মেনে নিয়েছে। নিরাপত্তা পরিষদের পাঁচ স্থায়ী সদস্যের দুইটি দেশ—রাশিয়া এবং চীন এই সামরিক হানার তীব্র বিরোধিতা করছে। তদসত্ত্বেও ন্যাটো রাষ্ট্রসংঘের নিরাপত্তা পরিষদকে এড়িয়ে একতরফা ভাবে সামরিক হানা চালিয়ে যাচ্ছে।

এই সভা আরও অবগত আছে যে—সোভিয়েত ইউনিয়নের পতনের পর বিশ্বজুড়ে মার্কিন সাম্রাজ্যবাদ একতরফা কর্তৃত্ব কায়েম করতে মরিয়া হয়ে ইরাক, আফগানিস্তানসহ বিভিন্ন দেশের উপর নানান ছল ছুতোয় রাষ্ট্রসংঘের মতামত অমান্য করে বিমানহানা ও বোমা বর্ষণ করছে।

এই সভা আরও লক্ষ্য করছে যে—রাশিয়ার প্রধানমন্ত্রী ইয়েভগেনি প্রিমাকভ যুদ্ধ বন্ধের জন্য বিভিন্ন দেশের সাথে আলোচনা শুরু করেছেন। তিনি সার্ব রাষ্ট্রপতিকে শেষ পর্যন্ত আবার আলোচনায় বসতে রাজি করিয়েছেন। মার্কিন সাম্রাজ্যবাদ প্রিমাকভের শান্তি দৌত্য ব্যর্থ করে দিয়ে ঘোষণা করছে যে, হানাদারি বন্ধ হবে না। এমতাবস্থায় রাশিয়া সিদ্ধান্ত নিয়েছে যে অ্যাড্রিয়াটিক সাগরে রুশ নৌবহর পাঠানো হবে। এর ফলে সমগ্র ইউরোপে উত্তেজনা আরও গভীর থেকে গভীরতর হচ্ছে।

অতএব এই সভা রাজ্যবাসীকে এই জঘন্য হানাদারির বিরুদ্ধে ঐক্যবদ্ধ হবার আহ্বান জানাচ্ছে এবং রাজ্য সরকারের মাধ্যমে ভারত সরকারের নিকট দাবি জানাচ্ছে যে, সুউজ্জ্বল ঐতিহ্য স্মরণ করে জোট নিরপেক্ষ আন্দোলনের নেতা ভারত শুধুমাত্র প্রতিবাদ করে নয়, বিশ্বজুড়ে মার্কিন সাম্রাজ্যবাদের বোম্বেটেগিরির বিরুদ্ধে আন্তর্জাতিক প্রতিরোধ গড়ে তোলার জন্য সক্রিয় উদ্যোগ এবং নেতৃত্ব গ্রহণ করুক।

এখানে এই যে মোশনটি আনা হয়েছে, এই মোশনের মধ্যে সমস্ত বিষয়টি সংক্ষিপ্ত

হলেও ব্যাখ্যা করা হয়েছে। আমি শুধু শুরুতে যেটি বলতে চাই, এই মোশনের কনটেক্সটি হল যুগোশ্লাভিয়াতে মার্কিন যুক্তরাষ্ট্রের নেতৃত্বাধীন 'ন্যাটো'র যে বোম্বেটেগিরি এবং হামলাবাজি, এর বিরুদ্ধে তীব্র ধিক্কার এবং ঘৃণা। এই হামলাবাজি জাতীয় স্বার্বভৌমত্বের বিরুদ্ধে, তার সুস্পষ্ট লক্ষণ ফুটে উঠেছে। বিশ্বের জনগণ মার্কিন যুক্তরাষ্ট্রকে এমন কোনও অধিকার দেয়নি যে, সারা বিশ্ব জুড়ে মার্কিন যুক্তরাষ্ট্র পুলিশি গিরি করবে। শুধু তাই নয়, পৃথিবীর কোনও দেশে মানবাধিকার লঙ্ঘিত হচ্ছে এটা দেখতে মার্কিন যুক্তরাষ্ট্রকে এক্তিয়ার দেয়নি। কোনও দেশে আক্রমণ চালাবার এক্তিয়ারও মার্কিন যুক্তরাষ্ট্রের নেই। সেইজন্য আজকে সারা বিশ্ব জুড়ে মার্কিন যুক্তরাষ্ট্রের বিরুদ্ধে জনমত ঐক্যবদ্ধ হচ্ছে। আমি এই সভায় এই প্রস্তাব অন্যান্য অনেকের সঙ্গে আপনাদের কাছে উপস্থাপিত করেছি। মার্কিন যুক্তরাষ্ট্র সারা পৃথিবী জুড়ে ভয়ঙ্কর যে সব কান্ড ঘটাচ্ছে, তার বিরুদ্ধে ঐক্যবদ্ধ হয়ে সারা পৃথিবীর সামনে ভাবনার সময় এসেছে। মার্কিন যুক্তরাষ্ট্রের হাতে আজকে সারা বিশ্বের জনগণ বিপন্ন। বিশ্বব্যাঙ্ক, আই. এম. এফ. ইত্যাদির মাধ্যমে নয়া উদারনৈতিক বিশ্বায়নের নামে আজকে তৃতীয় বিশ্বের দেশগুলোকে দাসত্বের শৃঙ্খলে আবদ্ধ করে, তাদের পদানত করে, অর্থনৈতিক সার্বভৌমত্বকে নষ্ট করে রাজনৈতিক দুর্বৃত্তায়ন ইত্যাদি যা কিছু তারা ঘটাচ্ছে, সবকিছুর বিরুদ্ধে আজকের দিনে একটা কর্তব্য হয়ে দাঁড়িয়েছে ঐক্যবদ্ধ হওয়ার। অতএব এই সভায় এই হামলাবাজের বিরুদ্ধে ভারতবর্ষের সুউজ্জ্বল ঐতিহ্যকে স্মরণ করে জোট নিরপেক্ষ আন্দোলনের নেতা হিসাবে ভারতের যে ভূমিকা, আন্তর্জাতিক প্রতিরোধ গড়ে তোলার জন্য ভারত সেই নেতৃত্ব গ্রহণ করুক। আমাদের এই সভায় আমরা সবাই ঐক্যবদ্ধভাবে প্রস্তাব গ্রহণ করি। পশ্চিমবঙ্গের মানুষ বরাবরই সাম্রাজ্যবাদের বিরোধী। এই ঐতিহ্য পশ্চিমবঙ্গের মানুষের আছে। সদস্যরা ঐক্যবদ্ধভাবে মার্কিন সাম্রাজ্যবাদ সমগ্র পৃথিবীতে যে আন্তর্জাতিক চক্রান্তের জাল বিস্তার করছে তার বিরুদ্ধে সোচ্চার প্রতিবাদ জানান। পৃথিবীর প্রতিটি দেশে দেশে নিরপেক্ষ মানুষ এবং নিরপরাধ মানুষের উপরে যে হত্যার লীলা সংগঠিত করছে তার বিরুদ্ধে প্রতিবাদ ধ্বনিত হোক সারা পৃথিবীর বুকে। এই সামান্য দায়িত্ব আমরা সবাই মিলে পালন করি এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থনের আবেদন জানিয়ে আনুষ্ঠানিকভাবে প্রস্তাবটি প্লেস করলাম।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যুগোশ্লাভিয়ার উপরে ন্যাটোর আক্রমণকে কেন্দ্র করে যে সর্বদলীয় প্রস্তাব গ্রহণ করা হয়েছে তাকে আমি সমর্থন করছি। স্যার, ব্যাপারটা এখন নতুন নয়, এই হাউসের একটা ঐতিহ্য আছে যে, যেখানে দেশের বা বিশ্বের কোথাও আক্রমণাত্বক কোনও কাজ হয়, অথবা কোনও সাম্রাজ্যবাদী শক্তির অভ্যুত্থান হয় তখনই তার প্রতিবাদ করে এবং এই সভা নানাভাবে তার প্রতিবাদ করে থাকেন। আজকে আমরা খুশি এই কারণে যে, একটা প্রস্তাব নিয়ে এসেছি ঠিকই,

কিন্তু পাশাপাশি ভারতবর্ষ স্থায়ী কমিটির সদস্য না হওয়া সত্ত্বেও ভারতবর্ষ তথা ভারত সরকার ন্যাটোর এই কাজকে সমর্থন না করে বরং রাশিয়ার বিভিন্ন প্রস্তাবকে তারা বাইরের থেকে সমর্থন করেছেন। এটাই হচ্ছে ঐতিহ্যের পরম্পরায় সেখানে যে সরকারই থাকুক না কেন, কেন্দ্রীয় সরকার এক্ষেত্রে ঠিকই কাজ করেছেন কিন্তু এতে আমাদের আশ্চর্য হওয়ার কিছু কারণ নেই। শয়তানের যেমন মৃত্যু হয় না, তেমনি সাম্রাজ্যবাদেরও মৃত্যু হয় না। যতদিন সাম্রাজ্যবাদী শক্তি থাকবে ততদিনই বিভিন্ন ইস্যুকে কেন্দ্র করে. যেমন কখনও ইরাককে কেন্দ্র করে, কখনও ভিয়েতনামকে কেন্দ্র করে, কখনও অলিন্দ হত্যাকে কেন্দ্র করে, কখনও বাংলাদেশকে কেন্দ্র করে, কখনও ভারতবর্ষের কাশ্মীরকে কেন্দ্র করে, কখনও শ্রী লঙ্কাকে কেন্দ্র করে এইসব সাম্রাজ্যবাদী শক্তি তাদের কাজকর্ম চালিয়ে যাবে। আজকে নতুন করে আবার আমেরিকা ন্যাটোর সঙ্গে হাত মিলিয়ে আক্রমণ শুরু করে দিয়েছে যুগোশ্লোভিয়ার উপরে। এইভাবে বিভিন্ন আন্তর্জাতিক ক্ষেত্রে সাংঘাতিকভাবে আক্রমণ চালিয়ে যাচ্ছে। সেই কারণে আজকে ন্যাটো বস্তুটাকে নিয়ে ভাবনা চিন্তা করা উচিত এবং এটা শুধু বিচ্ছিন্নভাবে নয়, সাধারণভাবে ভাবা উচিত। দ্বিতীয় বিশ্বযুদ্ধের পরবর্তী যে সমস্ত আন্তর্জাতিক প্রতিষ্ঠান সেই সময়ে প্রয়োজনকে কেন্দ্র করে তৈরি হয়েছিল আজকে সেগুলোকে একটু নতুন করে মূল্যায়ন করা দরকার। ভারত সরকারকেও বিশেষ করে উদ্যোগ নেওয়ার দরকার এবং নিরপেক্ষ দেশগুলোকেও উদ্যোগ নেওয়া উচিত যতে করে মূল্যায়ন হয়। শুধুমাত্র এমন একটি প্রতিষ্ঠানকে মার্কিন সাম্রাজ্যবাদ রাজনৈতিক, সামাজিক, অর্থনৈতিক কারণে মদত দেবার জন্যে তাকে জিইয়ে রেখে দেয়। আজকে প্রকৃতপক্ষে কেন প্রয়োজন হয়েছে এই ন্যাটো নামক এমন একটি সংস্থার সেটা জানার দরকার। আমার নিজের ধারণা ন্যাটো কি সেটা যদি একটু বিশ্লেষণ করেন তাহলেই বুঝতে পারবেন। ন্যাটো কি সেটা একটু পড়লেই জানতে পারবেন। ন্যাটোর এইরকম কাজ আজকে কসবোকে কেন্দ্র করে, তাতে শুধু যুগোশ্লোভিয়াকে নয়, এইরকম আরও আক্রমণ তারা করে যাবে। ন্যাটো আমরা দেখেছি কাগজে পুরো অর্থটা হচ্ছে নর্থ আটলান্টিক ট্রিটি অর্গানাইজেশন, যার একটা মিলিটারি অ্যালায়েন্স তৈরি হয়েছিল ১৯৪৯ সালে।

[1-10 — 1-20 p.m.]

তখন এদের সাহায্যে হয়েছিল বেলজিয়াম, কানাডা, ডেনমার্ক, ফ্রান্স, ইউ. কে., আয়ারল্যান্ড, ইটালি, নরওয়ে, পর্তুগাল, ইউ. এস. এ., এবং পরে ৫২ সালে গ্রীস এবং টার্ক এর সঙ্গে যুক্ত হয় এবং পরবর্তীকালে ৫৫ সালে ওয়েস্ট জার্মানির সঙ্গে যুক্ত হয়ে যায়। মজার ব্যাপার হল, এর টোটাল এইম তুলে বলা হচ্ছে কখন সেফ গার্ড অফ আটলান্টিক কমিউনিটি নেই। একটা ভয়ঙ্কর সেকটারিয়ান আউটলুক এর জন্ম হল এবং

পার্টিকুলারলি এর উদ্দেশ্য ঘোষণা করা হয়েছিল এগেস্ট দি সোভিয়েট ব্লক। আরো মজার ব্যাপার, ন্যাটো পলিসি ডিটারমাইন করবে এবং তার কো-অর্ডিনেট করার জন্য একটা কাউন্সিল তৈরি হল। তার হেড কোয়ার্টার হল ব্রাসেলস। এর চেয়ারম্যান, সেক্রেটারি তৈরি হল। কিন্তু মিলিটারি যে কমিটি তার হেড কোয়ার্টার তৈরি হল ওয়াশিংটন ডি. সি. তে। নাটোর একটা প্রতিষ্ঠানের হেড কোয়ার্টার বেলজিয়াম, ব্রাসেলসে তার ডিফেন্স, মিলিটারির কন্ট্রোল অথরিটির অফিস। সেটা হল ওয়াশিংটন ডি. সি.। ইউ. এস. এ. তে সাম্রাজ্যবাদীর বড় পীঠস্থান সেখানে। স্বভাবতই আজকে সারবিয়ান থেকে শুরু করে যুগোশ্লোভিয়া এটা একটা ভয়ঙ্কর ব্যাপার এই কারণে যে একদিকে যেমন কশোভার প্রায় ১০ লক্ষ মানুষ তারা আলবেনিয়া থেকে শুরু করে বিভিন্ন জায়গায় রিফিউজি হয়ে আছড়ে পড়ছে বিভিন্ন দেশে দেশে এবং সেখানে শুধুমাত্র রাজনৈতিক নয়, অরাজনৈতিক দিক থেকে বেশীরভাগ তারা ৯৮ শতাংশ অরিজিন আলতেনিয়ান মুসলিম, সেইজন্য তাদের উপর আক্রমণটা ঐদিক থেকে বেশি করে করা হচ্ছে। কি অপরাধ তারা করেছে? যুগোশ্লোভিয়ার উপর যে আক্রমণ? আজকে মার্কিন সাম্রাজ্যবাদের যে হানা বাহিনী আক্রমণ করেছে, যেখানে আজকে আমরা যখন বক্তৃতা করছি, তখন ৫ জন মানুষ মারা গিয়েছে, বহু মানুষ হতাহত হয়েছে। বহু ইমপর্টান্ট জায়গায় মটার ব্যবহার করা হয়েছে, রণতরী ব্যবহার করা হচ্ছে, বিভিন্ন জায়গায়। এখানটায় ঠিক চেষ্টা হচ্ছে কুয়েতের মতন কব্জা করার। ইউরোপে আলাদা একটা কমিউনিটি তৈরি হয়েছে, নতুন করে স্বাধীনতার দীর্ঘদিন পরে আবার কিছু করার ব্যাপারটা আছে। আবার একটা ব্লক তৈরি হয়েছে। আপনি জানেন ইউরোপ এর ইকনমি আলাদা রয়েছে, তাদের কয়েন আলাদা হয়েছে, পরস্পারের সঙ্গে হাত মিলিয়ে বাঁচার জন্য নিজেদের শক্তিশালী করার জন্য এই ব্লক আরো বেশি ক্ষমতা ব্যবহার করছে, বিভিন্ন জায়গায় ট্রেড করছে মার্কিন সাম্রাজ্যবাদের মদতে। আমি এটা উল্লেখ করছি, তাই নয়, আমি মনে করছি এই প্রস্তাব দিল্লিতে পাঠিয়ে দিন একটা জনমত-এর পক্ষে আছে। কারণ বিস্তারিতভাবে বি. বি. সি. নিউজ-এ সর্বত্র বলা সত্ত্বেও প্রকৃত প্রচা! একটা হওয়া দরকার বাংলার মানুষের কাছে। এই বাংলার মানুষরা ভিয়েতনাম-এর যুদ্ধে রক্তবাহিত করেছিল, এই বাংলার মানুষরা উদ্বাস্তুদের নিজেরা না খেয়ে স্থান দিয়েছিল, তাই শুধু এই প্রস্তাব নয়, ব্যাপক প্রচার হওয়া দরকার, সাম্রাজ্যবাদের বিরুদ্ধে, ন্যাটোর বিরুদ্ধে। আমরা যেন সেটা করতে পারি। একটিই কথা ন্যাটোর প্রয়োজনীয়তা শেষ হয়েছে, ন্যাটোকে উইথড্র করা হোক।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, ন্যাটো জোট এবং সাম্রাজ্যবাদী শক্তির যুগোশ্লাভিয়ার উপরে আক্রমণের বিরুদ্ধে, গোটা বিশ্বে জনমত তৈরি করবার উদ্দেশ্যকে সামনে রেখে, তার সাথে এই রাজ্যের মানুষকে লড়াই সংগ্রামে উৎসাহিত করবার জন্য এবং গণতন্ত্রের পতাকাকে তুলে ধরবার জন্য যে প্রস্তাব এখানে এসেছে

তাকে সমর্থন করে আমি দু-চারটি কথা বলতে চাই। সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াইয়ের ক্ষেত্রে ভারতবর্ষের মানুষের একটা বিরাট ভূমিকা রয়েছে। প্রায় ২০০ বছর ধরে আমাদের দেশে শাসনের নাম করে তারা শোষণ চালিয়েছে এবং তার বিরুদ্ধেই ১৯০৮ সালের ১১ই আগস্ট ক্ষুদিরাম ফাঁসির মঞ্চে জীবন উৎসর্গ করে এবং দেশের বিভিন্ন প্রান্তে যুব সমাজ জীবন উৎসর্গ করবার জন্য এগিয়ে আসে। বাংলাদেশের যুদ্ধের সময়ও পশ্চিমবাংলার মানুষ, ভারতবর্ষের মানুষ তাদের পাশে এসে দাঁড়িয়েছিল। আমরা কয়েক বছর আগে দেখেছি ইরাকে মার্কিন সাম্রাজ্যবাদের আক্রমণ এবং আফগানিস্থানে সাম্রাজ্যবাদী শক্তির বিচরণ এবং যুগোশ্লাভিয়ার ক্ষেত্রেও আমরা দেখতে পাচ্ছি ন্যাটো জোটভুক্ত দেশগুলির নেতৃত্বে সাম্রাজ্যবাদী শক্তি কসাভো, আলবেনিয়ানের উপর আক্রমণ করছে, অত্যাচার চালাচ্ছে এবং প্রতিদিনে শয়ে, শয়ে মানুষ হতাহত হচ্ছে, নর-নারী, বৃদ্ধবৃদ্ধা মৃত্যুমুখে পতিত হচ্ছে এবং বার বার তারা শান্তির প্রস্তাবকে লঙ্ঘন করছে। আজকে রাশিয়া ভেঙ্গে যাবার পরে সমাজতান্ত্রিক দুনিয়াতে শক্তি কমে যায়, যার ফলে সাম্রাজ্যবাদী শক্তি তাদের আক্রমণ বাড়িয়ে দিয়েছে। এই অবস্থায় দাঁড়িয়ে রাশিয়ার প্রধানমন্ত্রী শান্তি চুক্তির যে প্রস্তাব রেখেছিলেন তাকে আমেরিকা বা ন্যাটো জোটভুক্ত দেশগুলি মানছে না। ভারতবর্ষের কেন্দ্রীয় সরকারের কাছে এই প্রস্তাবের মধ্যে দিয়ে আহ্বান করা হচ্ছে, জোট নিরপেক্ষ দেশগুলির নেতৃত্বে রয়েছে ভারত, ভারত এই জোট নিরপেক্ষ দেশগুলিকে নিয়ে এই সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে একটা দুর্বার গণ আন্দোলনের নেতৃত্ব দিতে পারে। আজকে বিধানসভায় যে প্রস্তাব এসেছে, বিধানসভার বাইরে গ্রামীণ এলাকায়, শহর এলাকায়, সমস্ত মানুষ বুদ্ধিজীবী, লেখক, শিল্পী সমস্ত মানুষ সংঘবদ্ধ হয়ে পৃথিবীর দেশে দেশে যে সাম্রাজ্যবাদীরা যে নগ্ন আক্রমণ করছে তার বিরুদ্ধে লড়াই করতে হবে। আজকে চতুর্দিকে যুদ্ধের দামামা বাজিয়ে, অর্থনৈতিক অবরোধের মধ্যে দিয়ে সাম্রাজ্যবাদী শক্তি তৃতীয় বিশ্বের দেশগুলিকে শোষণের বিচরণ ক্ষেত্রে পরিণত করতে চাইছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে গোটা রাজ্যের মানুষকে সাথে নিয়ে ন্যাটো জোটভুক্ত দেশগুলির বিরুদ্ধে তৃতীয় বিশ্বের উন্নয়নশীল দেশ এবং আন্ডার ডেভালপড্ কাউন্ট্রির মানুষগুলোকে সংগঠিত করা জরুরি হয়ে পড়েছে এবং জোট নিরপেক্ষ দেশগুলির নেতৃত্বে ভারতবর্ষের যে ভূমিকা তা পান করবার জন্য যে আহ্বান এই প্রস্তাবের মধ্যে রাখা হয়েছে তা সঠিক, তাই এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[1-20 — 1-30 p.m.]

**শ্রী তাপস রায়ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, গভর্নমেন্ট চিফ হুইপ রবীন্দ্রনাথ মণ্ডল যুগোশ্লাভিয়ার উপর মার্কিন সাম্রাজ্যবাদের নেতৃত্বে ন্যাটো জোটের আক্রমণের উপরে যে

প্রস্তাব এখানে রেখেছেন সেই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করছি।

গত পরশুদিন যারা বি. বি. সি. দেখেছে—যুগোশ্লাভিয়ার মানুষের দুর্দশা দেখে তাদের চোখে জল না বেরিয়ে উপায় ছিল না। আমেরিকার পুলিশ ন্যাটো যেভাবে সারা পৃথিবীর উপর দাদাগিরি চালায়, সেইভাবে তাদের নামি-দামি বাহিনী, বোমারু বিমান পাঠিয়ে যুগোশ্লাভিয়ার আবাল-বৃদ্ধ-বণিতার উপর নির্বিচারে বোমা-গুলি বর্ষণ করে হত্যালীলা চালাচ্ছে। তারা সেখানে নতুন করে গ্রেভিয়ার্ড তৈরি করছে যেমন করেছে আগেও মহিলা, বৃদ্ধ-বৃদ্ধা-শিশু, এমনকি হুইল চেয়ারে করে পর্যন্ত ইতালি, ম্যাসিডোনিয়া, বৃটেনের দিকে পালিয়ে যাচ্ছে। এই সভা সেই আক্রমণের বিরুদ্ধে তীব্র নিন্দা ও ধিক্কার জানাচ্ছে

রাশিয়ার বিপর্যয়ের পর মার্কিন সাম্রাজ্যবাদ নতুন করে বড়দা সাজতে চাইছে—সারা পৃথিবীর অভ্যন্তরীণ ব্যাপারে তারা হস্তক্ষেপ করছে, সেখানকার মানুষের উপর অত্যাচার চালাচ্ছে। এখানে মিলোসেভিচের ভূমিকারও আমি নিন্দা করি। কেননা, এথনিক ক্লিনজিং এর নামে একটা বিশেষ সম্প্রদায় বা জাতির উপর অত্যাচার চালাচ্ছে, তাদের বাধ্য করছে ভ্যাকেট করতে—যুগোশ্লাভিয়ার প্রান্ত থেকে পর্যন্ত। কিন্তু আমেরিকার বোমা বর্ষণ বা একটা দেশের উপর দখলদারি বা তার অভ্যন্তরীণ ব্যাপারে দখলদারি করা পৃথিবীর কোনও শান্তিপ্রিয় দেশ, গণতন্ত্রপ্রিয় দেশের মানুষ মেনে নেয়নি। একটি বিশেষ দেশ—ইরাকের উপর গাল্ফ ওয়ারের নামে দু-দুবার আক্রমণ চালিয়েছে এই মার্কিন সাম্রাজ্যবাদ। এমনকি পরবের সময়ও আক্রমণ হয়েছে। যখন মনিকা ইস্যুতে বিল ক্লিন্টনের উপর ইমপিচমেন্ট চলছিল, তখন বাড়িতে তার উপর হিলারি, চেলসা আক্রমণ করছে সেইসময় ইরাকের উপর সে তার বাহিনীর সাহায্যে আক্রমণ চালাচ্ছে। আমরা দেখেছি বসনিয়ার ক্ষেত্রেও, সেখানে কিভাবে অত্যাচার চলাচ্ছিল সার্ভরা। নারকীয় উন্মাদনায় মানুষের উপর হত্যালীলা চালাচ্ছিল। আজকে মার্কিন সাম্রাজ্যবাদ বিশ্ব-জনমতকে উপেক্ষা করে সমস্ত বসুন্ধরায় যুদ্ধাতঙ্ক ছড়াচ্ছে, তার নিন্দা করার ভাষা আমাদের জানা নেই অত্যন্ত কঠিন ভাষায় তার নিন্দা করি। যে প্রস্তাব দিয়েছেন প্রিমাকভ, ন্যাটোর বদমাইশি বন্ধ করতে, তাকে স্বাগত জানাই। ন্যাটো, আজকে তার পুলিশ বাহিনী যে ভাবে একের পর এক দেশের অভ্যন্তরীণ ব্যাপারে এগোচ্ছে, হস্তক্ষেপ করছে, আগামী দিনে আমাদের দেশেও তা ঘটতে পারে। যেভাবে যুগোশ্লাভিয়া, সার্বিয়া, বেলগ্রেড, কসোভোর বিভিন্ন জায়গায় আক্রমণ চলছে, হত্যালীলা চলছে, তা বন্ধ করার জন্য এই মহাসভা ভারত সরকারের মাধ্যমে রাষ্ট্রপুঞ্জের মহাসচিবের কাছে আবেদন করছে। এই আবেদন করছি ভারত সরকারের মাধ্যমে রাষ্ট্রপুঞ্জের মহাসচিবের কাছে এবং যে প্রস্তাব পিমাকভ দিয়েছেন যে ভারতবর্ষ, চিন এবং রাশিয়া, এই তিনটি দেশ একত্রিত হয়ে, এই তিনটি শক্তি একত্রিত হয়ে এই ন্যাটো বা মার্কিন সাম্রাজ্যবাদিদের বিরুদ্ধে রাষ্ট্রপুঞ্জের কাছে কথা

বলবে বা রুখে দাঁড়াবে বা এই সমস্ত আক্রমণের মোকাবিলা করবে। আমি অনুরোধ করব এই সভার মাধ্যমে যে, ভারতের প্রধানমন্ত্রী, তিনি তার সঠিক বক্তব্যের মাধ্যমে যেন রাশিয়ার আবেদনে সাড়া দেন এবং ভারত, চীন এবং রাশিয়া যুক্তভাবে ন্যাটোর অত্যাচারের বিরুদ্ধে প্রতিবাদ ধ্বনিত করতে পারে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, শ্রী রবীন মন্ডল মহাশয়, এখানে যে প্রস্তাব উত্থাপন করেছেন, তাকে আমি সমর্থন করছি। শুধু শেষ একটি শব্দ পরিবর্তন করে অন্য শব্দ ব্যবহারের জন্য আবেদন করছি। শেষ লাইনে আছে—বিশ্ব জুড়ে মার্কিন সাম্রাজ্যবাদের বোম্বেটেগিরির বিরুদ্ধে আন্তর্জাতিক প্রতিরোধ গড়ে তোলার জন্য সক্রিয় উদ্যোগ এবং নেতৃত্ব গ্রহণ করুক। এই বোম্বেটেগিরির জায়গায় ভাল বাংলায় নগ্ন আক্রমণ ও তার বিরুদ্ধে প্রতিরোধ গড়ে তোলার সক্রিয় উদ্যোগ ও নেতৃত্ব গ্রহণ করুক। মাননীয় চেয়ারম্যান স্যার, আমরা সবাই জানি যে, বাইপোলারিজমের সুযোগ নিয়ে আমেরিকান সাম্রাজ্যবাদ পৃথিবীর দেশে দেশে এই সমস্ত ঘটনা সংগঠিত করছে। ইরাকের ঘটনা, যুগোশ্লাভিয়ার ঘটনা সারা বিশ্ব দেখছে। সারা পৃথিবী জুড়ে তারা যুদ্ধের দামামা শুরু করে দিয়েছে। এর মূল কারণ আমেরিকান সাম্রাজ্যবাদ ওয়ার ইকনমির উপর দাঁড়িয়ে আছে। তাদের অভ্যন্তরীণ সংকট তীব্র থেকে তীব্রতর প্রকট হয়েছে। এই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে অ্যামেরিকান সাম্রাজ্যবাদ পৃথিবীর দিকে দিকে যুদ্ধ বাঁধাবে। কিন্তু এই কথা মনে রাখতে হবে যে, সাম্রাজ্যবাদিদের মৃত্যু হয়। পৃথিবীর দেশে দেশে শ্রমজীবী মানুষের যে লড়াই আন্দোলন হচ্ছে, পৃথিবীর দেশে দেশে অভ্যন্তরীন যে লড়াই গড়ে উঠছে, সেই লড়াই সংগ্রামের ভিতর দিয়ে সাম্রাজ্যবাদিদের মৃত্যু ঘন্টা বেজে উঠেছে। তাতে সাম্রাজ্যবাদী শক্তির পতন অনিবার্য। তাই আমরা এই কথা মনে করি যে, এই শ্রমজীবী মানুষের লড়াই যত বিকশিত হবে, তত সাম্রাজ্যবাদিদের পতন ত্বরান্বিত হবে। আমরা এই তথ্য বিশ্বাস করি যে, শয়তানের মৃত্যু হয়, সাম্রাজ্যবাদিদের মৃত্যু হয়। আজকে ভারতের পশ্চিমবঙ্গে সাম্রাজ্যবাদ বিরোধী ঐতিহ্য আছে। সেই ঐতিহ্যকে অনুসরণ করে ভারতে সাম্রাজ্যবাদী আক্রমণের বিরুদ্ধে লড়াই করেছে এবং আজও ভারতের জনগণ সাম্রাজ্যবাদিদের আক্রমণ পৃথিবীর যে দেশে ঘটে, তার বিরুদ্ধে উচ্চ কণ্ঠে প্রতিবাদ করে। স্যার, আজকে এই প্রস্তাবের মাধ্যমে সেই সুমহান ঐতিহ্য অনুসরণ করে ভারত যে ভূমিকা নিয়েছে, তাকে অভিনন্দন জানানোর সঙ্গে সঙ্গে, আমরা বলি যে, আরও সক্রিয় ভূমিকা গ্রহণ করতে হবে। ভারতের মতো একটা দেশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে প্রতিবাদ জানায় তার একটা ফল আছে। আমি আশা করব এই প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে যাবে এবং এই কথা বলে এই মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[1-30 — 1-40 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে যে সর্বদলীয় প্রস্তাব এসেছে, যুগোশ্লাভিয়ার উপর মার্কিন নেতৃত্বে, ন্যাটোর সামরিক পৈশাচিক আক্রমণ, যে সামরিক অভিযান তার নিন্দা করি এবং এর বিরুদ্ধে সারা বিশ্বের বলিষ্ঠ জনমত গড়ে তোলার, প্রতিবাদ, প্রতিরোধের উদ্দেশ্যে এবং ভারত সরকারকে তার দায়িত্ব এবং ভূমিকা পালন করার জন্য যে প্রস্তাব এখানে আনা হয়েছে সেই প্রস্তাবের সমর্থনে বলতে গিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। আপনি জানেন চেয়ারম্যান স্যার, বিশেষ করে সমাজতান্ত্রিক শিবিরের পতনের পর সারা বিশ্ব জুড়ে মার্কিন সাম্রাজ্যবাদ তারা আজকে তাদের প্রভুত্ববাদ নীতিতে স্বাধীনতা সার্বভৌমত্ব, গণতন্ত্রকে হত্যা করার যে জঘন্য নীতি নিয়ে চলেছে, এর বিরুদ্ধে সারা বিশ্ব জুড়ে সাম্রাজ্যবাদের বিরুদ্ধে আন্দোলন, বলিষ্ঠ জনমত গড়ে তোলা দরকার। প্যারালালি জঙ্গী শান্তি আন্দোলন গড়ে তুলতে না পারলে মার্কিন সাম্রাজ্যবাদের যে প্রভুত্ববাদের নীতিতে পরাস্ত করা যাবে না। তারা মুখে যাই বলুক যে সংখ্যালঘুদের উপর আক্রমণ গণ হত্যার অজুহাত তুলে তাদের অভ্যন্তরীণ বিষয়ে হস্তক্ষেপ করার কোনও অধিকার কাউকে দেওয়া হয়নি। এর জন্য আন্তর্জাতিক সংস্থা রয়েছে সে রকম কিছু মানবাধিকার লঙ্ঘিত হলে সেই সংস্থাই তাদের দায়িত্ব নেবে। আসলে যেটা করতে চাইছে কশোভা এলাকায় ইন্ডাস্ট্রি, ন্যাচারাল রিসোর্স, অত্যন্ত উন্নত প্রাকৃতিক সম্পদে পরিপূর্ণ, খনিজ সম্পদে পূর্ণ এবং সেখানে যে স্কিল্ড লেবার এইগুলোর আধিপত্য কায়েম করার জন্য আমেরিকা সাম্রাজ্যবাদ এর ন্যাটো গোষ্ঠী তারা আজকে এই অজুহাতে তাদের উপর আধিপত্য কায়েম করতে চাইছে। বল্কান স্টেট, এটা স্ট্রাটেজির দিক থেকে এটা একটা গুরুত্বপূর্ণ জায়গা—গেটওয়ে টু মিডল ইস্ট আবার দক্ষিণ ইওরোপেও যাওয়ার রাস্তা। এইরকম একটা জায়গায় তারা আধিপত্য কায়েম করতে চাইছে এবং সেই উদ্দেশ্যকে সামনে রেখেই, তার সাথে সাথে যুগোশ্লাভিয়াকে খন্ড বিখন্ড করতে চাইছে। কারণ যুগোশ্লাভিয় সরকার, সেখানকার শ্রমজীবী মানুষের যে রেজিস্ট্যান, তাদের যে বিক্ষোভ আন্দোলন তার ভিত্তিতে যুগোশ্লাভিয় সরকার আই. এম. এফের যে ডিকটেশন, তাদের যে জনবিরোধী কন্ডিশনগুলোকে মেনে বারবার তাদের অর্থনীতিকে বাজারে অর্থনীতির সামনে খুলে দিতে দ্বিধা করছে না, পারছে না ফলে যুগোশ্লাভিয় সরকার বাধ্য হয়ে সেই বাজারে অর্থনীতির কাছে নিজেদের অর্থনীতিকে বিকিয়ে দেয় সেজন্যই এই আক্রমণ। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে একদিকে আমেরিকা চাইছে যে, ইরাকের উপর যে রকম মিলিটারি আক্রমণ হয়েছিল সেইরকম ভয়াবহ মিলিটারি আক্রমণ নেমে আসবে আর না হলে যে শর্ত আরোপ করা হয়েছে তা মানতে হবে। যুগোশ্লাভিয়াকে তাদের ডিকটেশনের কাছে নতিস্বীকার করতে বাধ্য করতে চাইছে।

ফলে এই রকম একটা জায়গায় চাপ সৃষ্টি করতে চাইছে। আপনি জানেন স্যার, ১৯৯১ সালে অত্যন্ত বর্বরোচিত ভাবে তারা যে ইকোনমিক স্যাংশন স্কীম যুগোশ্লাভিয়ার বিরুদ্ধে কাসোভারের বিরুদ্ধে করেছিলেন এবং সেই স্যাংশন আজও আছে। যাতে সমস্ত দিক থেকে চাপ সৃষ্টি করে আই. এম. এফের কন্ডিশনারিটিজের কাছে নতি স্বীকার করতে বাধ্য হয় এই রকম একটা চাপ সৃষ্টি করছে। যুগোশ্লাভিয়ার উপর আক্রমণ কোনও বিচ্ছিন্ন কোনও ঘটনা এটা বিশ্বের শান্তিকামী মানুষের কাছে এটা হতে পারে না। তাই আজকে এর প্রতিবাদ জানিয়ে এবং সর্বদলীয় যে প্রস্তাব তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী চিত্তরঞ্জন দাসঠাকুর ঃ** স্যার, আমরা জানি সাম্রাজ্যবাদীরা যখন গভীর সংকটে নিমজ্জিত তখন তাদের সূচিমুখকে অন্য দিকে ঘুরিয়ে দেওয়ার জন্য তারা নানা ধরনের বোম্বেটে পরিকল্পনা করে, অতীতেও এ রকম ভাবে করেছে। এবারেও যখন মার্কিন সাম্রাজ্যবাদ তাদের নেতা যখন সংকটে পড়েছে তখন স্বায়ত্ব শাসন গণতন্ত্র বিপন্ন ইত্যাদি নানা শব্দগুলি ক্ষুন্ন হচ্ছে এই অজুহাত দেখিয়ে সেই হামলা চালাচ্ছে এবং নিরপরাধ মানুষের প্রাণ হরণ করছে। ভারতবর্ষ চিরদিনই সাম্রাজ্যবাদের বিরুদ্ধে তাদের প্রতিবাদ জানিয়ে এসেছে, বাংলা হচ্ছে তার একটা পীঠস্থান। সেই বাংলাদেশের আইনসভায় দাঁড়িয়ে আমি সেই সাম্রাজ্যবাদের বিরুদ্ধে তীব্র ধিক্কার জানাচ্ছি। অতীতে যেমন বাংলা কামপুচিয়া, ভিয়েতনাম তাদের পক্ষে এবং কিউবার বিরুদ্ধে যখন মার্কিন হামলা চলতে থাকে তার বিরুদ্ধে বাংলার ছাত্র, যুবসমাজ এবং দেশপ্রেমী গণতন্ত্র প্রিয় মানুষ যেভাবে এগিয়ে এসেছেন, এবারেও সেই ভাবেই রুখে দাঁড়াবেন সে বিশ্বাস আমার আছে। আমাদের দেশের যে সরকার আছে সেই সরকার যেন আরও বলিষ্ঠ ভূমিকা পালন করবে। আমাদের যে জোটনিরপেক্ষ আন্দোলন, সেই জোট-নিরপেক্ষ আন্দোলনের একজন অংশীদার হিসাবে ভারতবর্ষ যাতে কার্যকর ভূমিকা পালন করে এবং অতীতে যে সব ষড়যন্ত্র ব্যর্থ হয়েছে এবারেও তা ব্যর্থ হবে এই বিশ্বাস আমার আছে। সাম্রাজ্যবাদের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করে বিশ্বের শান্তি আন্দোলনকে জোরদার করার আহ্বান জানিয়ে এবং মার্কিন সাম্রাজ্যবাদের এই হুমকি বন্ধ হোক এবং এই যে প্রস্তাব এসেছে তাকে সর্বান্তকরণে সমর্থন জানাচ্ছি। এই প্রস্তাবকে বাস্তবায়িত করার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারকে গুরুত্বপূর্ণ এবং ইতিবাচক ভূমিকা পালন করার দাবি রেখে এই প্রস্তাবকে আরেকবার সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যুগোশ্লাভিয়ার উপর আমেরিকার নেতার ন্যাটো বাহিনীর যে আক্রমণ পরিচালনা করছে গত ২৪ মার্চ থেকে এই আক্রমণের বিরুদ্ধে তীব্র ধিক্কার এবং প্রতিবাদ জানিয়ে আজকে এই বিধানসভায় মাননীয় সদস্য শ্রী

রবীন মন্ডল এবং অন্যান্য সদস্যরা যে প্রস্তাব উপস্থিত করেছেন তাকে সমর্থন জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি ভাল করেই জানেন যে দ্বিতীয় বিশ্বযুদ্ধের ঠিক পরে পরেই আন্তর্জাতিক রাজনীতির ক্ষেত্রে আদর্শগত প্রতিযোগিতা বা মতদ্বৈততা এবং প্রভাব বিস্তারের প্রতিযোগিতাকে কেন্দ্র করে পৃথিবীতে কতগুলি সামরিক চুক্তি হয়েছিল। ন্যাটো, ওয়ার-শ, সিয়াটো, সেন্টো এবং রিয়ো মোট এই ৫টি আন্তর্জাতিক সামরিক চুক্তি হয়েছিল। এই চুক্তির বৈশিষ্ঠ ছিল সামরিক আত্মরক্ষামূলক চুক্তি। চুক্তির ভিত্তিতে কোনও রাষ্ট্র যদি চুক্তি বহির্ভূত রাষ্ট্র দ্বারা আক্রান্ত হয় তাহলে আক্রান্ত রাষ্ট্রকে রক্ষা করার জন্য চুক্তি ভিত্তিতে অন্য রাষ্ট্রগুলি সাহায্য করতে এগিয়ে আসবে।

[1-40 — 1-50 p.m.]

কিন্তু এখানে মূল যে প্রশ্ন, 'ন্যাটো'র যে শর্ত এবং নীতি ও আদর্শ, যার উপর ভিত্তি করে ঐ চুক্তি হয়েছিল তা কিন্তু যুগোশ্লাভিয়ার ক্ষেত্রে লংঘিত হয়নি। এখানে ন্যাটো গোষ্ঠীভুক্ত কোনও দেশ কিন্তু আক্রান্ত হয়নি। উল্টে ন্যাটোই আক্রমণকারীর ভূমিকা পালন করছে। অর্থাৎ, দেখা যাচ্ছে যে উদ্দেশ্যে ঐ চুক্তি হয়েছিল সম্পূর্ণ তার বিপরীতে গিয়ে ন্যাটো একটা আক্রমণাত্মক ভূমিকা পালন করে চলেছে যুগোশ্লাভিয়ার বিরুদ্ধে, পরিবর্তন নীতির বিরুদ্ধে এবং বে-আইনি ভাবে। অন্য দিকে আজকে পৃথিবীতে ছোট-বড় যে ঘটনাই ঘটুক না কেন, আন্তর্জাতিক বিরোধ বা বিবাদের শান্তিপূর্ণ মীমাংসার জন্য সম্মিলিত জাতিপুঞ্জের গঠন হয়েছিল এবং গত ৫০ বছর ধরে তা কাজ করে চলেছে। কিন্তু আমেরিকা যুগোশ্লাভিয়া আক্রমণ করার পূর্বে ঐ সম্মিলিত রাষ্ট্রপুঞ্জের অনুমোদন নেওয়ার প্রয়োজন মনে করল না। তারা নিজেদের তাগিদে ঐ আক্রমণ শুরু করল। ভাবখানা এমন যে, আমেরিকাই যেন বিশ্বের অভিভাবক, সমস্ত ভাল-মন্দের বিচার বা রক্ষা করার অধিকার যেন একমাত্র তারই রয়েছে।

আজকে কসোভায় যে ঘটনা ঘটেছে তার মূল কারণ কি? পূর্ব ইউরোপের দুটো বৃহৎ রাষ্ট্র হচ্ছে সোভিয়েত রাশিয়া এবং যুগোশ্লাভিয়া। আগের সোভিয়েত রাশিয়ার ভাঙ্গন ঘটেছে। কিন্তু যুগোশ্লাভিয়ার মধ্যে যে রাষ্ট্রগুলো রয়েছে তাদের নিয়ে একটা ফেডারেল স্ট্রাকচার চলছে। কসোভা এখন মূল যুগোশ্লাভিয়া রাষ্ট্রের মধ্যে আছে। সেখানে প্রধানত দু' ধরনের মানুষ বাস করে। আলবেনিয়ান এবং সার্ভ। আলবেনিয়ানরা ধর্মের দিক থেকে মুসলিম। এখানে আলবেনিয়ানরা সংখ্যাগরিষ্ঠ, সার্বরা সংখ্যালঘিষ্ঠ। কিন্তু সমগ্র যুগোশ্লাভিয়ায় সার্বরা সংখ্যাগরিষ্ঠ এবং আলবেনিয়ানরা সংখ্যালঘিষ্ঠ। ওখানে আলবেনিয়ানরা মুক্তি যুদ্ধ পরিচালনা করছে। ওদের উদ্দেশ্য হচ্ছে যুগোশ্লাভিয়া থেকে কসোভাকে বিচ্ছিন্ন করে একটা স্বাধীন ও স্বতন্ত্র রাষ্ট্র হিসাবে আত্মপ্রকাশ করা। সেই মুক্তি যুদ্ধের নেতৃত্ব দিচ্ছেন ইব্রাহিম রু গাবো। যুগোশ্লাভিয়ার এই অভ্যন্তরীণ সমস্যার সমাধানের জন্য

প্যারিসের কাছা-কাছি একটা শহরে ফ্রান্সের উদ্যোগে শান্তি আলোচনা হয়। সেখানে ঠিক হয় কসোভাকে আরও বেশি শ্বায়ত্তশাসন দেওয়া হবে যাতে তাদের জাতিগত সমস্যার মীমাংসা করা যায়, স্যাটিসফাই করা যায়। কিন্তু আমেরিকার দাবি হচ্ছে কসোভার মানুষদের কি দেওয়া হবে না হবে সেটা পর্যবেক্ষণ করার জন্য সেখানে ন্যাটোর সামরিক বাহিনী মোতায়েন করতে হবে। স্বাভাবিক ভাবেই যুগোশ্লাভিয়ার রাষ্ট্রপতি এটা মানতে রাজি হননি। কারণ, কসোভাকে কতটা স্বায়ত্ত্বশাসন দেওয়া হবে সেটা তাদের নিজস্ব ব্যাপার। অর্থাৎ, যুগোশ্লাভিয়ার ভূখন্ডে ন্যাটোর বাহিনী মোতায়েন করা চলবে না। এবং যুগোশ্লাভিয়া নিজের থেকেই কসোভাকে স্বায়ত্ত্বশাসন দেবে। এটা জানার পরক্ষনেই ন্যাটো সামরিক আক্রমণ শুরু করে। এবং গত ২৪ মার্চ থেকে এই হানাদারি চলছে। সেই আক্রমণে ওখানকার নিরিহ্ মানুষের জীবন ও সম্পত্তির ব্যাপক ক্ষয়-ক্ষতি হচ্ছে। আমেরিকা আরও বলছে, যুগোশ্লাভিয়া আলবেনিয়ানদের উপর প্রচন্ড আক্রমণ করছে, তাদের জীবন-সম্পত্তি নষ্ট করছে, মানবাধিকার লঙ্ঘন করছে এবং সেই মানবাধিকার রক্ষা করার জন্য নাকি তারা এটা করেছে। কিন্তু অন্যদিকে দেখা যাচ্ছে, ন্যাটোর আক্রমণের ফলে যুগোশ্লাভিয়ার বহু মানুষের ধন-প্রাণ বিনষ্ট হচ্ছে এবং বহু মানুষ উদ্বাস্তু হয়ে অন্য দেশে আশ্রয় গ্রহণ করতে বাধ্য হচ্ছে। আজকে ন্যাটোর এই আক্রমণের মধ্যে দিয়ে আমেরিকা নিজেই মানবাধিকার লঙ্ঘন করছে। আজকে পৃথিবীতে সমস্ত বড় বড় দেশ আছে তাদের এক এক জায়গার জনবসতি এক এক রকমের।

এক শ্রেণীর মানুষ একটা অংশে সংখ্যাগরিষ্ঠ আছে, আবার সেই শ্রেণীর মানুষ আরেকটা অংশে সংখ্যালঘিষ্ঠ। আবার এক শ্রেণীর মানুষ যে অংশে সংখ্যালঘিষ্ট সেই শ্রেণীর মানুষই আরেকটা অংশে সংখ্যাগরিষ্ঠ। এভাবে আন্দোলনের ফলে পৃথিবীর অনেক রাষ্ট্রই ছোট ছোট রাষ্ট্রে পরিণত হবে। যুগোশ্লাভিয়ার সার্বভৌমত্বের অধিকার আছে। কিন্তু আমেরিকা সেটা হরণ করার চেষ্টা করছে। সুতরাং তার বিরুদ্ধে জনমত গঠন করে সাম্রাজ্যবাদী আক্রমণকে প্রতিহত করার জন্য উদ্যোগ গ্রহণ করা দরকার। সেই উদ্যোগ গ্রহণের ব্যাপারে, এই সিদ্ধান্তের মাধ্যমে আমরা অনেক খানি এগিয়ে যাব। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-40 — 1-50 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাদের সময় শেষ হয়ে এসেছে। আমি আরও ১৫-১৬ মিনিট সময় বাড়িয়ে দিলাম। আশা করি এতে সকলের মত আছে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, যুগোশ্লাভিয়ায় ন্যাটোর আক্রমণের ব্যাপারে যে সর্বদলীয় প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন জানাচ্ছি এবং সমর্থন জানাচ্ছি একটা বিষয়ে, কারণ

একটা অন্যায়ের প্রতিবিধান কখনও আরেকটা অন্যায় দিয়ে হতে পারে না। এর মধ্যে পরিষ্কার ভাবে বলতে চাই, এই যে প্রস্তাব এসেছে, তার মানে এই নয় যে যুগোশ্লাভিয়ায় সার্বদের যে অত্যাচার, তাদের যে যুদ্ধমত্ততা তাকে আমরা সমর্থন করি। সার্ব নেতা মিলোসে ভিচ, তাকে আধুনিক দুনিয়ার একটা কসাই বললে অত্যুক্তি হয় না। এর আগে দেখেছি বসনিয়ার সনিয়াম মুসলিমদের তারা মেরেছে। এবং আজকেও কসোভোয়, সেখানে ৮০ পারসেন্ট আলবেনিয়াম মুসলিম, তাদের উপর জোর করে এথনিক ক্লিন্সিং বলে নতুন শব্দ চালু করা হয়েছে, একটা এলাকার পুরো একটা জাতি তাকে নিশ্চিহ্ন করা হবে এবং সেই উদ্দেশ্যে অত্যাচার করা হচ্ছে এবং মহিলাদের ধর্ষণ করা হচ্ছে। সার্বদের এই জিনিসের নিন্দা করি। যুগোশ্লাভিয়ার বর্তমান শাসকের প্রতি আমাদের কোনও সমর্থন নেই। তবে যুগোশ্লাভিয়ার শাসকরা অন্যায় করছেন বলে সেখানে খবরদারি করার অধিকার আমেরিকা বা ন্যাটোর উপর বর্তায়নি। বসনিয়ায় অত্যাচার হয়েছিল, সেটা আরেকটা দেশ ছিল। কিন্তু বসনিয়ায় আমেরিকা যায়নি। ক্রুয়োশিয়ায় যখন গন্ডগোল হয়েছিল তখন সেখানে আমেরিকা যায়নি। কসোভো যেটা যুগোশ্লাভিয়ার অঙ্গরাজ্য, সেখানে আভ্যন্তরীন ব্যাপার নিয়ে ন্যাটো আক্রমণ শুরু করেছে। এবং তাদের স্টেলথ বোম্বার যেটা খুব শক্তিশালী, যুগোশ্লাভিয়ার রাজধানী বেলগ্রেডের বিভিন্ন জায়গায় তারা সেই বোমা বর্ষণ করেছে। তাতে শুধু সামরিক টার্গেট নয়, তাতে সাধারণ মানুষ ক্ষতিগ্রস্ত হচ্ছেন। আমি মিলোসেভিচের বিরোধী হয়েও আমেরিকার এই আক্রমণের তীব্র নিন্দা করছি। এই নিয়ে আলোচনার মাধ্যমে সমাধানের চেষ্টা হয়েছে। প্যারিসে শান্তি আলোচনা হয়েছিল। এই আলোচনায় সমস্যার সমাধান না হওয়ার ফলে একতরফা ভাবে আমেরিকা বিমান হানা হেনেছে। এটা একটা সার্বভৌম রাষ্ট্রের অধিকারের উপর হস্তক্ষেপের সামিল। এটা দুর্ভাগ্যজনক যে রাশিয়ায় কমিউনিজম কোলাপস হওয়ার পরে এই পৃথিবী ইউনিপোলার ওয়ার্ল্ড হয়ে গেছে। আমেরিকা নিজেদের গ্লোবাল পুলিশ হিসেবে সারা পৃথিবীকে দেখবার চেষ্টা করছে। এবং পৃথিবীর যেখানে যা হয়েছে সেখানে যেন তাদের হস্তক্ষেপ করার অধিকার আছে। এর বিরুদ্ধে সব স্বাধীন সার্বভৌম দেশের প্রতিবাদ করা উচিত। আমরা আনন্দিত যে ইউনাইটেড নেশনস সিকিউরিটি কাউন্সিলের দু-জন পার্মানেন্ট সদস্য রাশিয়া ও চিন প্রতিবাদ করেছেন। রাশিয়ার প্রধানমন্ত্রী প্রিমাকভ বেলগ্রেডে গিয়েছেন, কসোভার লোকেদের কিছুটা স্বায়ত্ত-শাসন দেওয়ার জন্য রাশিয়ার পক্ষ থেকে চেষ্টা করা হচ্ছে। ভারতবর্ষ, চিন এবং রাশিয়া মোটামুটি একই দৃষ্টিভঙ্গি নিয়েছে এবং আমেরিকা তথা ন্যাটোর বিমানহানা বন্ধ করার কথা বলেছে। ন্যাটো বলতে মূলত মার্কিন যুক্ত রাষ্ট্র, যদিও ব্রিটেনের প্লেন যাচ্ছে, কিন্তু দুর্ভাগ্যবশত একদা প্রবলপরাক্রান্ত ব্রিটিশ এখন একটা ক্ল্যায়েন্ট স্টেট-এ পরিণত হয়েছে। এর মধ্যে দিয়ে আমরা বিপদ দেখতে পাচ্ছি। আজকে কসোভোর মিলিটেন্টদের কথা বলা হচ্ছে। এরপরে ওরা বলবে কাশ্মীরের লোকেরা

অত্যাচারিত হচ্ছে। সুতরাং কাশ্মীরের মিলিটেন্টদের রক্ষায় ভারতবর্ষে আমেরিকার প্লেন হানা দেবে। অনেক দেশেই এথনিক প্রবলেম আছে। ভারতবর্ষের কাশ্মীরে আছে, বাংলাদেশে আছে, শ্রীলঙ্কায় আছে, অন্যান্য অনেক দেশে আছে। সেই সমস্যা সেই দেশের মানুষকে গণতান্ত্রিক পদ্ধতিতে মেটাতে হবে। সমস্যা আছে বলে আমেরিকার বিমান হানা দেবে, তা কখনও মেনে নেওয়া যায় না। আমেরিকার এই অধিকার থাকতে পারে না। তাই ভিয়েতনামের যুদ্ধের সময় যেভাবে পৃথিবীবাসী ভিয়েতনামের পাশে দাঁড়িয়েছিল সেভাবে আজকে যুগোশ্লাভিয়ার পাশে দাঁড়াবে। যুগোশ্লাভিয়ার শাসকরা অত্যাচারী, তাতে কোনও সন্দেহ নেই। কিন্তু যুগোশ্লাভিয়ার সার্বভৌমত্বের স্বার্থে তাদের পাশে দাঁড়াতে হবে। যে কারণে সাদ্দাম হোসেনের কুয়েত আক্রমণকে সমর্থন না করেও আমরা ইরাককে সমর্থন জানিয়েছিলাম ; সেই একই কারণে যুগোশ্লাভিয়ায় মার্কিন আক্রমণের নিন্দা করছি এবং যুগোশ্লাভিয়ার সার্বভৌমত্বের প্রতি সমর্থন জানাচ্ছি।

[1-50 — 2-00 p.m.]

**শ্রী গৌতম দেব :** ডেপুটি স্পিকার মহাশয়, খুবই সময়োপযোগী একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রস্তাব এখানে শ্রী রবীন মন্ডল এনেছেন। আজকেই একটা খবর আছে যে, চিনের প্রধানমন্ত্রী, তিনি যুগোশ্লাভিয়ার ঘটনা ব্যাখ্যা করতে গিয়ে বলেছেন, 'যেভাবে একের পর এক দেশ যুগোশ্লাভিয়ার বিষয়ে যুক্ত হচ্ছে তাতে আর একটা বিশ্ব-যুদ্ধ শুরু হয়ে যাওয়া অমূলক নয়, যদিও চিন তার বিরোধী।' রাষ্ট্রসংঘের কোনও তোয়াক্কা না করে ন্যাটো এবং বিশেষ করে মার্কিনীরা যুগোশ্লাভিয়ার বিরুদ্ধে আক্রমণ শুরু করেছে। নেহরু, টিটো, সুকর্ণ, নাসের সারা পৃথিবীতে জোট-নিরপেক্ষ আন্দোলন শুরু করেছিলেন। বিশ্ব রাজনীতিতে ভারতবর্ষের মান-সম্মান সৃষ্টির পিছনে এই জোট নিরপেক্ষ আন্দোলনের বিরাট ভূমিকা ছিল। জোট নিরপেক্ষ আন্দোলনের একটা অন্যতম দেশ যুগোশ্লাভিয়া। রাষ্ট্রসংঘের সিকিউরিটি কাউন্সিলের পাঁচটি পারমানেন্ট মেম্বারের দুটি রাশিয়া এবং চিন ন্যাটোর যুগোশ্লাভিয়া আক্রমণের বিরুদ্ধে। তা সত্ত্বেও মার্কিনীরা এই নৃশংস আক্রমণ চালিয়ে যাচ্ছে। তাপসবাবু এখানে খুব সঠিকভাবেই উল্লেখ করেছে যে, রাশিয়ার প্রধানমন্ত্রী ইয়েভগেনি প্রিমাকভ বার বার যুদ্ধ থামাবার চেষ্টা করছেন এবং সর্বশেষ তিনি যে প্রস্তাব দিয়েছেন তাতে ন্যাটোর'ও দুটি দেশ, ইতালি এবং ফ্রান্স অনেকটা রাজি হয়েছে এখনই আলোচনা শুরু করার জন্য। কিন্তু আমেরিকা তথা মার্কিন সাম্রাজ্যবাদের কথা হচ্ছে—আলোচনার কোনও বিষয় নেই। বরং আজকের খবর হচ্ছে তারা এত দিন পর্যন্ত আকাশ-পথে আক্রমণ করছিল, এখন তারা সিদ্ধান্ত নিয়েছে কিছু দিনের মধ্যে স্থলপথে আক্রমণ শুরু করবে। স্বাভাবিকভাবেই অবস্থা খুব জটিল দিকে যাচ্ছে। এটা আমরা সবাই জানি যে, ইতিমধ্যেই যুগোশ্লাভিয়া দেশটাকে দু' তিনটে খন্ড করা হয়েছে।

বসনিয়া বেরিয়ে গেছে। ক্রোয়েশিয়া বেরিয়ে গেছে। এখন কসোভোকে সেখান থেকে বের করার চেষ্টা হচ্ছে। স্বাভাবিকভাবেই যুগোশ্লাভিয়ার পক্ষে এটা খুবই অস্বস্তির ব্যাপার। কিন্তু সৌগতবাবু যা বললেন তা কংগ্রেস পার্টির বক্তব্য কিনা আমি জানি না। আমার তা জানা নেই, আমি কাগজ-পত্র দেখে তা বলতে পারব। কংগ্রেস সারা দেশের একটা বড় রাজনৈতিক পার্টি, তার এই বক্তব্য কিনা আমি জানি না। তবে তিনি জানেন কিনা জানি না, গত ১৫ই মার্চ যে আলোচনা হয়েছিল তাতে মিলোসেভিচ রাজি হয়েছিলেন ওয়াইড রেঞ্জিং অটোনমি ইনক্লুডিং গ্রান্ট অব অটোনমি—কসোভো এলাকায় আরও ক্ষমতা দিতে তিনি রাজি হয়েছেন। এমন কি তিনি এটা আলোচনা করতেও রাজি হয়েছেন ইন্টারন্যাশনাল প্রেজেন্স অব কসোভা। আন্তর্জাতিক কোনও শক্তি দেখভাল করবার জন্য সেখানে থাকবে, এটাতে তিনি রাজি হয়েছেন। ওর অত্যাচারের কথা, এথনিক ক্লিন্সিং ইত্যাদি মার্কিন সাম্রাজ্যবাদী প্রচার।

যার জন্য কোনও কাগজে দেখবেন না যে এত বড় ঘটনা ঘটেছে। কোনও কাগজ খুলে দেখবেন না যে বিশ্বে এত বড় বিপদ। মার্কিনিদের হাতে গোটা বিশ্বে প্রচার। যার জন্য কাশ্মীর নিয়ে সেখানে প্রচার হচ্ছে যে, কাশ্মীরে শেষ করে দিচ্ছে ভারতীয় বাহিনী এবং আগামী দিনে কাশ্মীরকে সামনে রেখে দিয়াগো ও গার্সিয়া থেকে যদি বোমা পড়তে শুরু করে দিল্লিতে, কি কলকাতাতে তাহলে কি তার যুক্তি থাকবে? সুতরাং এই সমস্ত মার্কিনি প্রচার যা নিয়ে বাড়াবাড়ি হচ্ছে এই সবই আমরা তার বিরুদ্ধে। কিন্তু উনি যা বললেন তা ঠিক নয়। সেই জন্য বলছি, এই মার্কিনিরা কোথায় থাকে—যখন তুরস্কের মধ্যে কুর্দ—তারা তো স্বাধীনতা চায়নি, তারা চেয়েছে অটোনমি—সেখানে মার্কিন বিমান গেছে? ইস্রায়েলের মধ্যে প্যালেস্টাইনরা স্বাধিকার চেয়েছে, তারজন্য মার্কিন বিমান সেখানে গেছে? কোথাও মার্কিন বিমান যায়নি। কানাডাতে—আমেরিকার পাশের দেশ কানাডা—যেখানে এথনিক ফরাসি মেজরিটি—সেখানে ক্যুইবেক প্রজাতন্ত্র বের করে নিতে চাচ্ছেন। মার্কিনিরা সেখানে গেছে? খোদ ব্রিটেনে আইরিশরা যেখানে এতদিন ধরে লড়ছে স্বাধীনতার জন্য, তার সাপোর্টে লন্ডনে বোমা পড়েছে? কোথাও কিছু না। অথচ যুগোশ্লাভিয়ায় গিয়ে সেখানে এইসব করা হচ্ছে। সেই কারণে সঠিকভাবেই রবীনবাবু প্রস্তাব এনেছেন এবং তাপসবাবু সঠিকভাবেই উল্লেখ করেছেন যদিও প্রস্তাবের মধ্যে এটা নেই। আজকে অত্যন্ত জরুরি হচ্ছে, রাশিয়া, চিন এবং ভারত এই ৩টি শক্তি এক জায়গায় দাঁড়ানো এই মার্কিন সাম্রাজ্যবাদের বোম্বেটেগিরির বিরুদ্ধে এবং ন্যাটোর নেতা হিসাবে। শুধু একটা প্রস্তাব নিয়ে নয়, ভারতের পররাষ্ট্র মন্ত্রী এবং প্রধানমন্ত্রীর পৃথিবী জুড়ে চেষ্টা করা উচিত এর বিরুদ্ধে বলিষ্ঠ ব্যবস্থা নেওয়ার জন্য। ইতিমধ্যে অ্যাড্রিয়াটিক সাগরে চলে গেছে সোভিয়েত রাশিয়ার নৌবহর। ফলে বিশ্ব পরিস্থিতি ক্রমশ জটিল হচ্ছে। সবাই মিলে এক সাথে জনমত গড়ে তোলা উচিৎ এবং ভারত সরকারের উপর

চাপ দেওয়া উচিৎ এবং এই প্রস্তাবকে সবাই মিলে গ্রহণ করা উচিৎ। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই প্রস্তাবে যারা অংশগ্রহণ করেছেন তারা সমেত সমস্ত সদস্যকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি এই রকম গুরুত্বপূর্ণ বিষয়ে সহমত পোষণ করার জন্য। বক্তব্যের মধ্যে অনেকে যে যার দৃষ্টিভঙ্গি থেকে বলেছেন কিন্তু মূলত সকলে একমত মার্কিন সাম্রাজ্যবাদের আগ্রাসী ভূমিকা সম্পর্কে। আমি প্রথমে মাননীয় সদস্য শ্রী জয়ন্তকুমার বিশ্বাস বোম্বেটেগিরির বদলে নগ্ন আক্রমণ বসানোর কথা যেটা বলেছেন সেটা গ্রহণ করতে অসুবিধা নেই, এর সঙ্গে যুক্ত করে নেব। আজকে এটা ঠিকই, মাননীয় মন্ত্রী শ্রী গৌতম দেব বিশ্ব পরিস্থিতির কথা বলতে গিয়ে যে অন্য বিশ্ব যুদ্ধের একটা সম্ভাবনাময় পরিস্থিতি তৈরি হয়েছে সেটা উল্লেখ করেছেন এবং আমরা এইসব ঘটনা সকলেই জানি, মার্কিন সাম্রাজ্যবাদীরা এই পরিস্থিতি পৃথিবীতে বহুকাল ধরে করে আসছে। বিশেষ করে সোভিয়েত সমাজতান্ত্রিক দেশের বিপর্যয়ের পর মার্কিন যুক্তরাষ্ট্র আজকে সারা পৃথিবীকে একটা নতুন দিকে ঠেলে দিয়েছেন, যুদ্ধের পরিস্থিতির মুখে ঠেলে দিয়েছেন এবং সমস্ত দেশগুলির উপর বিশেষ করে তৃতীয় বিশ্বের দেশগুলির উপর আগ্রাসী ভূমিকা নিয়ে এগিয়ে চলেছে নানাভাবে। স্বাভাবিকভাবেই পৃথিবীর মানুষ এইসব সম্পর্কে শঙ্কিত এবং তার বিরুদ্ধে বিশ্ব জনমত প্রতিষ্ঠিত হতে চলেছে। আমেরিকার এই খেলা আজকে নতুন নয়। আমরা সকলেই জানি, পানামাতে তার আগ্রাসনের কথা। নোরিওগাকে দানব সাজিয়ে বলেছিল ড্রাগ চালানকারী। তারপর এখন সাদ্দাম হোসেনের বেলায় বলে যাচ্ছেন যে, নতুন হিটলার সারা পৃথিবীকে গ্রাস করতে আসছে। আমরা জানি, আজকে রাষ্ট্র সংঙ্ঘ এবং নিরাপত্তা পরিষদ যেগুলি আছে সেগুলিকে একেবারে আবর্জনা স্তূপে পরিণত করেছে মার্কিন যুক্তরাষ্ট্র এবং তার নেতৃত্বে ন্যাটো গোষ্ঠী। সাত-সাতবার রাষ্ট্রসঙ্ঘে প্রস্তাব এসেছে কিউবা থেকে আমেরিকার অবরোধ তুলে নিতে হবে। কিন্তু আমেরিকা তার তোয়াক্কা না করে তাকে বাতিল করে দিয়েছে। স্যার আপনি জানেন, ইতিমধ্যে একটা নতুন পরিস্থিতিতে প্যালেস্টাইন আজকে সমঝোতা চুক্তিপত্রে স্বাক্ষর করতে বাধ্য হচ্ছে। আজকে সিরিয়া বলুন, লেবানন বলুন, প্যালেস্টাইন বলুন, তারা তাদের সম্পর্কে যে সমস্ত প্রস্তাব রাষ্ট্রপুঞ্জে এনেছে, সেগুলি ওরা বাতিল করে দিয়েছে। বাতিল করে দিয়ে আজকে পরিস্থিতিকে জটিল থেকে জটিলতর করে দিয়েছে। এইরকম পরিস্থিতির সামনে দাঁড়িয়ে সমস্ত মানুষ তার বিরুদ্ধে ঐক্যবদ্ধ হচ্ছে। আমরা জানি, যখন প্রথম দ্বিতীয় বিশ্বযুদ্ধের সমাপ্তি পর্বে তখন মার্কিন যুক্তরাষ্ট্র জাপানে দুটো বোমা ফাটিয়ে সারা পৃথিবীকে ভয় দেখাল।

আর সেই দ্বিতীয় বিশ্বযুদ্ধের শেষ সময়ে, পরবর্তীকালে সোভিয়েট রাশিয়া পারমানবিক

অস্ত্রের শক্তিধর রাষ্ট্র হ'ল এবং তারপর থেকেই পৃথিবীর মানচিত্রটা সাধারণ খেটে খাওয়া, মুক্তিকামী, স্বাধীনতাপ্রিয় মানুষের পক্ষে গেল। আমেরিকান সাম্রাজ্যবাদ ভয় দেখিয়ে নানান দেশের উপর তাদের কব্জা, তাদের অধিকারটা কায়েম করার চেষ্টা করেছে। আজকে সেটা পারছে না বলেই তারা নিত্য নতুন কৌশল নেবার চেষ্টা করছে। আজকে যে প্রস্তাব এসেছে এটা নতুন কিছু নয়। আজকে যেটা যুগোশ্লাভিয়াতে হচ্ছে, আমরা ভারতবর্ষের মানুষ, আমরা আতঙ্কিত এই ভেবে যে কোনওদিন না আবার কাশ্মীর নিয়ে নতুন করে ওরা একটা যুদ্ধ লাগিয়ে দেওয়ার চেষ্টা শুরু করে দেয়। এই আশঙ্কা থেকেই আমরা এই প্রস্তাব নিয়ে এসেছি। আজকের পরিস্থিতিতে আমরা মনে করি এটা অত্যন্ত প্রাসঙ্গিক। আমি আগেই উল্লেখ করেছি যে ভারতবর্ষের জোট নিরপেক্ষ আন্দোলনে একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। এ ক্ষেত্রে পৃথিবীর মধ্যে ভারতবর্ষের একটা সুমহান ঐতিহ্য আছে। কাজেই সেদিক থেকে আজকে বিশ্বজুড়ে মার্কিন সাম্রাজ্যবাদের এই ষড়যন্ত্রের বিরুদ্ধে, চক্রান্তের বিরুদ্ধে, যুদ্ধ পরিস্থিতি সৃষ্টি করার বিরুদ্ধে এবং তাদের আগ্রাসী ভূমিকার বিরুদ্ধে নিশ্চয় আমাদের যথাযোগ্য ভূমিকা পালন করতে হবে। আজকে তাই এই সভায় প্রস্তাব নিয়ে ভারত সরকারের মাধ্যমে আমেরিকান যুক্তরাষ্ট্রের যে আগ্রাসী মনোভাব তার বিরুদ্ধে আমরা তীব্র ধিৎকার এবং নিন্দা জানাচ্ছি। এই প্রস্তাব গ্রহণ করে আমাদের রাজ্যের যে সাম্রাজ্যবাদ বিরোধী ঐতিহ্য আছে— আসুন সেই ঐতিহ্যের প্রতি আমরা সম্মান দেখাই। এই কথা বলে সকলকে ধন্যবাদ দিয়ে ও অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[2-00 — 2-10 p.m.]

The motion of Shri Rabindranath Mondal as amended that—

এই সভা অত্যন্ত ক্ষোভ এবং গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, ইউরোপ ভূখন্ডে যুগোশ্লাভিয়ার উপর মার্কিন সাম্রাজ্যবাদের নেতৃত্বে ন্যাটো জোটের জঘন্য ও ব্যাপক সামরিক অভিযানের ঘটনা শুধুমাত্র যুগোশ্লাভিয়ায় ব্যাপক ক্ষয়ক্ষতি ও সাধারণ নাগরিক, মহিলা ও শিশুদের হত্যালীলা সংঘটিত করছে তাই নয় সমগ্র ইউরোপ জুড়ে যুদ্ধের দামামা বাজাচ্ছে এবং ঘটনার গভীরতা ও ব্যাপকতা সমগ্র বিশ্ববাসীর শান্তি এবং নিরাপত্তাকে এক কঠিন চ্যালেঞ্জের সম্মুখীন করেছে।

এই সভা অবগত আছেন যে, আলবেনিয়ান বংশোদ্ভূত মানুষ অধ্যুষিত কসোভো এলাকার সমস্যা সমাধানে বিভিন্নস্তরে আলোচনার পর্যায়ে থাকা সত্ত্বেও এই এলাকায় সার্ব বাহিনীর অত্যাচারের অজুহাতে মার্কিন সাম্রাজ্যবাদ আক্রমণ শুরু করেছে।

এই সভা মনে করে যে,—৬টি দেশ নিয়ে গঠিত 'কন্টাক্ট' গ্রুপের আলোচনায়

যুগোশ্লাভিয়া কসোভার স্বাধিকার (Autonomy) কার্যকর করার প্রস্তাব দেওয়া সত্ত্বেও মার্কিন সাম্রাজ্যবাদসহ বেশ কিছু পশ্চিমী দেশ যুগোশ্লাভিয়াকে আরও খন্ড বিখন্ড করতে চায়। সার্বিয়ান রাষ্ট্রপতি মিলান মিলোটিনভিক সর্বশেষ আলোচনায় কসোভোতে এমন কি আন্তর্জাতিক শক্তির উপস্থিতিও মেনে নিয়েছে। নিরাপত্তা পরিষদের পাঁচ স্থায়ী সদস্যের দুইটি দেশ—রাশিয়া এবং চিন এই সামরিক হানার তীব্র বিরোধিতা করছে। তদ্‌সত্ত্বেও ন্যাটো রাষ্ট্রসংঘের নিরাপত্তা পরিষদকে এড়িয়ে একতরফাভাবে সামরিক হানা চালিয়ে যাচ্ছে।

এই সভা আরও অবগত আছে যে,—সোভিয়েত ইউনিয়নের পতনের পর বিশ্বজুড়ে মার্কিন সাম্রাজ্যবাদ এক তরফা কর্তৃত্ব কায়েম করতে মরিয়া হয়ে ইরাক, আফগানিস্তানসহ বিভিন্ন দেশের উপর নানান ছল ছুঁতোয় রাষ্ট্রসংঘের মতামত অমান্য করে বিমানহানা ও বোমাবর্ষণ করছে।

এই সভা আরও লক্ষ্য করছে যে—রাশিয়ার প্রধানমন্ত্রী ইয়েভগেনি প্রিমাকভ যুদ্ধ বন্ধের জন্য বিভিন্ন দেশের সাথে আলোচনা শুরু করেছেন। তিনি সার্ব রাষ্ট্রপতিকে শেষ পর্যন্ত আবার আলোচনায় বসতে রাজি করিয়েছেন। মার্কিন সাম্রাজ্যবাদ প্রিমাকভের শান্তি দৌত্য ব্যর্থ করে দিয়ে ঘোষণা করছে যে, হানাদারি বন্ধ হবে না। এমতাবস্থায় রাশিয়া সিদ্ধান্ত নিয়েছে যে অ্যাড্রিয়াটিক সাগরে রুশ নৌবহর পাঠানো হবে। এর ফলে সমগ্র ইউরোপে উত্তেজনা আরও গভীর থেকে গভীরতর হচ্ছে।

অতএব এই সভা রাজ্যবাসীকে এই জঘন্য হানাদারির বিরুদ্ধে ঐক্যবদ্ধ হবার আহ্বান জানাচ্ছে এবং রাজ্য সরকারের মাধ্যমে ভারত সরকারের নিকট দাবি জানাচ্ছে, যে সুউজ্জ্বল ঐতিহ্য স্মরণ করে জোট নিরপেক্ষ আন্দোলনের নেতা ভারত শুধুমাত্র প্রতিবাদ করে নয়, বিশ্বজুড়ে মার্কিন সাম্রাজ্যবাদের নগ্ন আক্রমনের বিরুদ্ধে আন্তর্জাতিক প্রতিরোধ গড়ে তোলার জন্য সক্রিয় উদ্যোগ এবং নেতৃত্ব গ্রহণ করুক।

was then put and agreed to.

## DISCUSSION ON MOTION UNDER RULE 185

**শ্রী রবীন দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আন্ডার রুল ১৮৫, আমি আমার প্রস্তাব আনুষ্ঠানিকভাবে উত্থাপন করছি।

"এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে,—আন্তর্জাতিক অর্থভান্ডার, বিশ্ব ব্যাঙ্ক ও বিশ্ব বাণিজ্য সংস্থার নির্দেশিত পথ অবলম্বন করার ফলে—

এই রাজ্যের অসংখ্য কলকারখানা বন্ধ ও রুগ্ন হয়ে পড়েছে,

কেন্দ্রীয় সরকার কিছু রাষ্ট্রায়ত্ব সংস্থা তুলে দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করে কয়েক হাজার শ্রমিক কর্মচারী ও তাদের পরিবার পরিজনকে অনাহার, অর্ধাহার ও অনিশ্চয়তার মুখে ঠেলে দিয়েছেন;

এবং দেশের স্বয়ম্ভরতা এক চরম বিপদের সম্মুখীন হয়েছে।

এই সভা মনে করে যে, দেশের অর্থনীতির উদারিকরণের মাধ্যমে বহুজাতিক সংস্থাগুলির খবরদারি যত বাড়ছে দেশের শ্রমিক কর্মচারীর ভবিষ্যৎ ততই অন্ধকারাচ্ছন্ন হচ্ছে।

এই সভা আরও মনে করে যে, বিমা বেসরকারিকরণ, রাষ্ট্রায়ত্ব ব্যাঙ্কের শাখা বন্ধকরণ, পেটেন্ট আইন সংশোধন ইত্যাদি দেশের কৃষি ক্ষেত্রকে ক্ষতিগ্রস্ত করবে, জীবনদায়ী ওষুধকে মানুষের ক্ষমতার বাইরে নিয়ে যাবে এবং আকাশছোঁয়া মূল্যবৃদ্ধি জনজীবনকে দুর্বিষহ করে তুলবে।

এই সভা গভীর ক্ষোভের সাথে আরও লক্ষ্য করছে যে, এই সমস্ত বিষয়ের বিরুদ্ধে দেশব্যাপী যে প্রতিবাদ ধ্বনিত হচ্ছে তার প্রতি কেন্দ্রীয় সরকারের কোনও ইতিবাচক সাড়া পাওয়া যাচ্ছে না।

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে জনস্বার্থ বিরোধী এই সমস্ত পদক্ষেপসমূহ অবিলম্বে প্রত্যাহার করে জনস্বার্থে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বিশ্বব্যাঙ্ক, বিশ্ব বাণিজ্য সংস্থা এবং আন্তর্জাতিক অর্থভাণ্ডার এই তিন শক্তির যে নীতি, যে নির্দেশ তা অনুসরণ করার ফলে আমাদের দেশের অর্থনীতি, আমাদের দেশের স্বয়ংভরতা চরমভাবে বিপন্ন। কলকারখানা বন্ধ হচ্ছে, রাষ্ট্রায়ত্ব সংস্থা ধ্বংস হচ্ছে, পাশাপাশি জিনিসপত্রের দাম বাড়ছে। অনাহার, অর্ধাহারে লোক ধুঁকছে। একটার পর একটা ব্যবস্থা যা গ্রহণ করা হয়েছে '৯১ সাল থেকে তার ফলে দেশ আজ এই অবস্থায় এসে দাঁড়িয়েছে। সেদিন কংগ্রেস যে নীতি গ্রহণ করেছিল, আজকে বি. জে. পি. জোট সরকারও সেই একই পথ ধরে চলছে। মুখে তাদের স্বদেশিয়ানার কথা আর দেশকে তারা বিদেশের হাতে তুলে দিচ্ছেন এবং এইভাবে আমাদের দেশের সর্বনাশ করে দিচ্ছেন। এর বিরুদ্ধে ইতিমধ্যেই আন্দোলন শুরু হয়েছে। আমাদের রাজ্যে গত ১৭ থেকে ২১ তারিখ পর্যন্ত বর্ধমানে এবং তারপর ২১ থেকে ২৫ তারিখ পর্যন্ত দেবীপুর থেকে বর্ধমান, হুগলি, হাওড়া হয়ে বিশাল পদযাত্রা কলকাতায়

এসে সমাবেশ করেছে। তাতে সকল স্তরের মানুষ এবং শ্রমিক কর্মচারিরা অংশগ্রহণ করেছেন। মানুষের উপর যে নিদারুণ আক্রমণ নেমে এসেছে তা থেকে পরিত্রাণ পাবার জন্য সব মানুষ এই আন্দোলনে সামিল হয়েছেন। এই আন্দোলনের প্রতি আমাদের রাজ্যের মেহনতি মানুষরা, বামপন্থী মানুষরা তাদের সহ-মর্মিতা, সমর্থন জানিয়েছেন। কিন্তু দিল্লির সরকার, যার মধ্যে শোভনদেববাবুদের টি. এম. সি. দল আছে তাদের কানে জল ঢুকছে না, তারা তাদের পথেই চলছে। তাই আজকে আমি এই প্রস্তাব উত্থাপন করেছি। আমরা এই প্রস্তাবের মাধ্যমে যারা ঐ তিন শক্তিকে সমর্থন করছেন, তাদের নীতি কার্যকর করছেন তাদের বিরুদ্ধে কার্যকর ব্যবস্থা গ্রহণের জন্য বলছি এবং রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে বাধ্য করতে চাইছি যাতে কেন্দ্রীয় সরকার জনবিরোধী ব্যবস্থা গ্রহণের পরিবর্তে জনমুখী ব্যবস্থা গ্রহণ করতে বাধ্য হন। এই বলে আমি আমার প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, এই প্রস্তাবের উপর আলোচনা শেষ হবে ২-টো বেজে ৪৭ মিনিটে। মাননীয় সদস্যগণের কাছে অনুরোধ, আপনারা আপনাদের জন্য নির্দিষ্ট সময়ের মধ্যে বক্তব্য শেষ করবেন। এখন শ্রী নির্মল ঘোষ বলুন। আপনার সময় ৮ মিনিট।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সরকারি দলের পক্ষ থেকে মাননীয় সদস্য রবীন দেব মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন সেই প্রস্তাবের আগাপাশতলা বোঝা আমার পক্ষে মুশকিল। কারণ বোঝা মুশকিল এই জন্য যে উনি প্রস্তাবনার প্রথমেই বলেছেন যে আন্তর্জাতিক অর্থ ভান্ডার। আন্তর্জাতিক অর্থভান্ডার তো—ভারতবর্ষ একটা শক্তিশালী রাষ্ট্র হিসাবে অর্থ ভান্ডারের সদস্য। এখন আন্তর্জাতিক অর্থ ভান্ডারের একটা রাষ্ট্র যখন সদস্য হয় তখন অর্থ ভান্ডারকে বিরোধিতা করার যে সীমা, যে রেখা, নৈতিক বিরোধিতায় আমরা বিরোধী নই। কিন্তু বাস্তব ক্ষেত্রে এর কোথায় বিরোধিতা করা যায় তার একটা সীমারেখা নিশ্চয়ই এই সভার জানা দরকার। উনি এই প্রস্তাবনায় বিশ্বব্যাঙ্কের কথা বলেছেন। আপনারা বলুন তো যে, ভারতবর্ষে এমন কোনও প্রকল্প আছে, যে প্রকল্পগুলিতে ভারতবর্ষের উন্নয়ন হবে, এমন কোনও রাজ্য সরকার কি আছে, ভারত সরকারের কথা ছেড়ে দিলাম, ২৫টি রাজ্যের মধ্যে এমন কোনও রাজ্য সরকার আছে যারা ডবলিউ. টি. ও অর্থাৎ ওয়ার্ল্ড ট্রেড অর্গানাইজেশন, বিশ্বব্যাঙ্কের শর্ত ছাড়াই তাদের পরিকল্পনাকে রূপায়িত করতে পেরেছেন? এই জায়গাটা সরকারি দলের যিনি এই প্রস্তাব এনেছেন তাকে চিন্তা করতে বলছি। আমাদের এই রাজ্যে পশ্চিমবাংলায় আমরা কি বিশ্বব্যাঙ্ককে বাদ দিয়ে আমাদের উন্নয়নমূলক পরিকাঠামো বজায় রাখতে পারছি? এই জিনিসটা বুঝতে হবে। আমি ওয়ার্ল্ড ট্রেড অর্গানাইজেশন সম্পর্কে বলার

আগে একটি কথা বলতে চাই। ৬০ দশকের শেষের দিকে সারা ভারতবর্ষে পশ্চিমবঙ্গের শিল্প যখন দুর্বল হয়েছে, বন্ধ হয়েছে তখন মহারাষ্ট্রের শিল্পও দুর্বল হয়েছে, বন্ধ হয়েছে। সারা ভারতবর্ষে একটা ডিক্লাইন অবস্থা বলেছে। শিল্পের যে প্রযুক্তি, শিল্পের যে উৎপাদনের গতি, সেই গতি পতনের দিকে। তার কারণ সম্পর্কে রিজার্ভ ব্যাঙ্ক অনুসন্ধান করেছে। আমরাও যারা ট্রেড ইউনিয়ন করি, আমরাও অনুসন্ধান করেছি এবং ভারত সরকারও এই অনুসন্ধান করেছে বিভিন্ন কমিটির মাধ্যমে এবং সর্বশেষ রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়া একটা সার্ভে করে পরিসংখ্যান দিয়েছে এই বন্ধের কারণগুলি সম্পর্কে। এগুলি আপনারা সকলেই জানেন। এখন এই কারখানা বন্ধ হলে ডব্লিউ. টি. ও. কারখানা বন্ধ করে দিয়েছে, ডব্লিউ. টি. ও. তাকে বন্ধ করছে, এই রকম কথা বলা হচ্ছে। কাজেই এর একটা সীমারেখা থাকা দরকার। আজকে আমরা দেখছি, যে কয়টি দেশ ডব্লিউ. টি. ও.-এর বাইরে ছিল, তার মধ্যে একটি বড় দেশ হচ্ছে চিন। আজকে তাদের ভূমিকা কি সেটা দেখুন। আজকে বিংশ শতাব্দীর শেষ প্রান্তে এসে চিন বলছে যে আমরা ডব্লিউ. টি. ও.-র সদস্য হতে চাই। কারণ বিশ্ব বাণিজ্যের বাইরে আমরা থাকতে পারি না। যদি বিশ্ব বাণিজ্যের বাইরে আমরা থাকতে পারতাম তাহলে আমাদের এতবেশি বিশ্বব্যাঙ্ক থেকে কলা-কৌশল, বিজ্ঞান, প্রযুক্তি এবং শিল্পের জন্য টাকা-পয়সা ধার করতে হত না। তাদের ঋনের পরিমান ভারতবর্ষের তিন গুণের বেশি এবং কোনও কোনও জায়গায় এটা সাত গুণের মতো। আমার সময় কম থাকায় আমি বিস্তারিত পরিসংখ্যান দিতে পারছি না। যদি সময় পেতাম তাহলে পরিসংখ্যান দিয়ে বুঝিয়ে দিতাম যে, শিল্পের ক্ষেত্রে, প্রযুক্তির ক্ষেত্রে চিন যে অর্থ মাল্টি ন্যাশনাল থেকে ধার করেছে, বিশ্বব্যাঙ্ক থেকে ধার করেছে, সেই ধার আনুপাতিক হিসাবে ভারতবর্ষের ক্ষেত্রে অনেক কম। অতএব একথা সহজেই বলা যায় যে, এই তিনটি কারণে আমাদের শিল্প দুর্বল হচ্ছে। কিন্তু তার প্রতিকার কোথায়? মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমাদের শিল্পগুলি, যে শিল্পগুলি ৪০ দশকের পর থেকে ধীরে ধীরে গড়ে উঠেছে, এবং স্বাধীনতার পর যে শিল্পগুলি পরিপূর্ণ প্রাণ ফিরে পেয়েছিল সেই শিল্পগুলিকে ষাটের দশকের পর ২৫ বছর পরে নতুন প্রযুক্তি বিশ্ব থেকে আনতে হয়নি, সেগুলোতে আমাদের দেশের বিজ্ঞানী এবং কলাকুশলীরাই সেসব নিয়ে এসেছিলেন। কিন্তু আমাদের দেশের শিল্পক্ষেত্রে যে সব পুরানো মেশিন, প্রডাকশন প্রসেস এবং পরিচালন পদ্ধতি সে সবের পরিবর্তনের ক্ষেত্রে যেভাবে সদর্থক ব্যবস্থা নেওয়া উচিত ছিল; দেশের ফিনান্সিয়াল ইনস্টিটিউশনগুলির প্রচলিত প্রথার ক্ষেত্রে যে সব সদর্থক ব্যবস্থা নেওয়া উচিত ছিল, সেক্ষেত্রে কেন্দ্র এবং রাজ্য উভয়েই ব্যর্থতা দেখিয়েছেন। তা না হলে আমরা আমাদের শিল্প ক্ষেত্রে সায়েন্টিফিক উৎপাদন পদ্ধতি, আধুনিক বিজ্ঞানসম্মত পদ্ধতি, বিশ্বের সর্বশেষ বিজ্ঞান এবং প্রযুক্তিকে সেখানে ব্যবহার করতে পারতাম। কিন্তু সেটা আমরা ব্যবহার করতে পারিনি এবং ব্যবহার করতে

চাইওনি। তার ফলে শিল্পগুলি পুরানো হয়েছে, পরিচালন ব্যবস্থায় ফিউডাল পলিসি রয়ে গেছে সরকারি, আধা সরকারি এবং বেসরকারি শিল্পক্ষেত্রে। তারজন্য বেশির ভাগ শিল্প এই রাষ্ট্রে এবং রাজ্যে আজকে দুর্বল হয়েছে। তাই ওনার এই শঙ্কা। আমাদেরও শঙ্কা রয়েছে। ভারত সরকারের এই যে ইকোনোমিক রিফর্ম এর বিরোধিতা ট্রেড ইউনিয়নগুলি করেছে। কারণ তাদের শিল্পায়ন হচ্ছে বিদেশি অর্থ নিয়ে আসা। ভারত সরকার যে নতুন শিল্পায়নের কথা বলছেন, আমরা বলছি ওগুলো হচ্ছে শ্রমিক শ্রেণীর উপর আঘাত। সেজন্য উনি যে প্রস্তাব এনেছেন সেটা সম্পূর্ণ নয়, তারজন্য তাকে সমর্থন করার কোথায় জায়গা আছে জানা নেই। ধন্যবাদ।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্য রবীন দেব মহাশয় সঠিকভাবেই তার প্রস্তাব এখানে উত্থাপন করেছেন, কারণ ফান্ড-ব্যাঙ্ক, বিশ্ব ব্যাঙ্কের নির্দেশিত পথের ফলশ্রুতি হিসাবে আজকে গোটা ভারতবর্ষে শিল্পক্ষেত্রে এবং শ্রমিকদের জীবনে অবর্ণনীয় দুর্দশা নেমে এসেছে। আমাদের রাজ্যও তার বাইরে নয়, উপরন্তু বলা যায়, পশ্চিমবঙ্গের ট্রেডিশনাল ইন্ডাস্ট্রিগুলি কেন্দ্রীয় সরকারের অনুসৃত নীতির ফলে ভয়ানকভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। আমার একটু আগে মাননীয় সদস্য নির্মল ঘোষ মহাশয় যা বলছিলেন, ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা এবং ওয়ার্ল্ড ব্যাঙ্কের নির্দেশ কোনও একটি দেশের শাসক শ্রেণী কিভাবে গ্রহণ করছেন বা কার্যকর করছেন তার উপর নির্ভর করছে সেদেশে শিল্প চলবে, কি চলবে না। মাননীয় সদস্য ঠিক বলতে পারেননি। ওয়ার্ল্ড ব্যাঙ্ক বা আই. এম. এফ.-এর লোন নেওয়া সত্ত্বেও চিন দেশি শিল্প কি বন্ধ হয়ে যাচ্ছে? কথাটা তা নয় ; কথা হল, তাদের নির্দেশ কিভাবে একটি দেশে লাগু হবে। এম. এ. এম. সি.-কে পুনরুজ্জীবিত করতে লাগবে ১৩০ কোটি টাকা, কিন্তু সেটা স্বীকার না করে তারা ভি. আর. এস.-এ ২৩০ কোটি টাকা ব্যয় করতে রাজি হয়েছেন। ঠিক একই ভাবে বি. ও. জি. এল.-কে পুনরুজ্জীবিত করতে যেখানে ২০ কোটি টাকা দরকার, সেখানে তারা রাজি আছেন ভি. আর. এস. কার্যকর করতে ৩০ কোটি টাকা ব্যয় করতে।

এই হচ্ছে দৃষ্টিভঙ্গি। এখানে মাননীয় সদস্য বলেছেন চিন ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে বেশি করে ঋণ নিচ্ছে, কিন্তু কারখানা বন্ধ হচ্ছে না, এখানকার কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। কিন্তু এখানে তো তাদের নির্দেশে কেন্দ্রীয় সরকার পাবলিক সেক্টর পরিচালনা করবেন না। সেই নীতির কার্যকর রূপ হচ্ছে আমাদের রাজ্যে বেশ কয়েকটি পাবলিক সেক্টর বন্ধ হওয়ার মুখে। শুধু তাই নয় ৬৪টি কোলিয়ারি বন্ধ করে দেওয়া হচ্ছে। প্রাইভেট সেক্টরের পাশে প্রাইভেট সেক্টরের অনেকগুলি প্রতিষ্ঠিত শিল্প বন্ধ হয়ে যাচ্ছে

এবং তার অ্যানসিলারি যে সমস্ত কারখানা আছে সেইগুলি বন্ধ হয়ে যাচ্ছে। সেই সমস্ত কারখানার শ্রমিকরা বেকার হয়ে যাচ্ছে। কেন্দ্রীয় সরকার তার দায়িত্ব বোধ এড়িয়ে পালিয়ে যাবার চেষ্টা করছে। কোল মাইন্স বোর্ড ইতিমধ্যে ঘোষণা করেছে ৩০৪টি মৌজায় গ্যাস ও আগুন রয়েছে, সেটা মানুষের বসবাসের অনুপোযোগী হয়ে গেছে। এই সমস্ত বলে দায়িত্ব এড়িয়ে কেন্দ্রীয় সরকার পালিয়ে যাবার চেষ্টা করছেন। এই ব্যাপারে সাধারণ মানুষের ঐক্যবদ্ধ আন্দোলন দরকার।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় সদস্য রবীন দেব এবং আরও অন্যান্য সদস্যগণ যে প্রস্তাব এনেছেন আমি তার বিরোধিতা করছি। রবীনবাবু সুস্থ মানুষ কিনা আমার সন্দেহ আছে। যে সরকারের এত প্রকল্প বিশ্ব ব্যাঙ্কের টাকায় হচ্ছে, যে সরকার বিশ্ব ব্যাঙ্কের শর্ত মেনে কলকাতায় জলের ট্যাক্স বসাচ্ছে, যে সরকার বিশ্বব্যাঙ্কের শর্ত মেনে সাধারণ কনজিউমারদের উপর ট্যাক্স বসাচ্ছে সেই সরকারের একজন সদস্য হিসাবে এই প্রস্তাব কেমন করে আনছেন আমি জানি না। এটা একটা রাজনৈতিক স্লোগান মাত্র। আজকে ডবলু. টি. ও.-র যে চুক্তি হয়েছে গ্যাট চুক্তি হয়েছে তাতে যে পরিস্থিতি তৈরি হয়েছে তার একটা চুক্তি হয়েছে গ্যাট চুক্তি হয়েছে তাতে যে পরিস্থিতি তৈরি হয়েছে তার একটা কু-প্রভাব নিশ্চয়ই পড়ছে। আমাদের দেশিয় শিল্প মার খাচ্ছে। বিদেশ থেকে যে সমস্ত জিনিস আসছে তার ইম্পোর্ট ডিউটি কমিয়ে দেওয়ার ফলে আজকে ইম্পোর্টের মাধ্যমে যে সমস্ত জিনিস চলে আসছে তার দাম কম আর আমাদের দেশে সেই সমস্ত জিনিসের দাম বেশি হয়ে যাচ্ছে। ফলে রাষ্ট্রায়ত্ব শিল্প বিপদে পড়ছে। এই ব্যাপারে চিন্তা ভাবনা করতে হবে। সরকারকে নূতন করে চিন্তা ভাবনা করতে বলতে হবে। রবীনবাবু রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে যে প্রস্তাব এনেছেন আমি তার বিরোধিতা করছি।

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রস্তাবকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে দু-একটা কথা বলতে চাই। খানিক আগে মাননীয় সদস্য বললেন যে রবীনবাবু পাগল হয়ে গেছেন বোধ হয়। আমি কতকগুলি পরিসংখ্যান দিয়ে বোঝাতে চাইছি ফ্রি ট্রেড মানি মানে কিন্তু ইকনমিক অ্যাক্টিভিটিকে উৎসাহিত করবে তা নয়, বেশি বেশি উৎপাদন হবে তা নয়, এমপ্লয়মেন্ট হবে তা নয়, আমাদের মতো দেশে পাবলিক সেক্টরকে প্রাইভেট করে তুলে সমস্যার সমাধান হয়ে যাবে তা নয়। ওদের ফ্রি ট্রেড আমাদের দেশকে গত ৫ বছরে কোথায় নিয়ে গেছে সেটা দেখানোর চেষ্টা করছি। ওয়াগেন ১৯৯৭-৯৮ সালে তৈরি হয়েছিল ২৬ হাজার, ১৯৯৮-৯৯ সালে তৈরি হয়েছিল ২৪ হাজার ৬০টি, এই বছর প্রোজেকশন নেওয়া হয়েছে ১৮,৭৫০টি। যদিও আমাদের এগ্রিকালচারাল প্রোডাক্ট এবারে বেড়েছে। দ্যাট মিন্স ম্যানুফ্যাকচারি

ইন্ডাস্ট্রি ভীষণ ভাবে ফল করছে। অন্যান্য ক্ষেত্রের মধ্যে সিমেন্টে কি অবস্থা দেখুন। সিমেন্টের ক্ষেত্রে আমাদের ভারতবর্ষের ক্যাপাসিটি হচ্ছে ৮৫ মিলিয়ান টন্স, হচ্ছে ৪৭ মিনিয়ান টন্স, অর্থাৎ অর্ধেকের মতো। যখন ভারতবর্ষ স্বাধীন হয় সেই ১৯৪৯ সালে আমাদের ভারতবর্ষে স্টিল হত ১.৫৬ মিলিয়ান টন্স সেখানে চিনে হত .৪৫ মিলিয়ন টন্স। এখন চিনে ১০০ মিলিয়ন টন্স হচ্ছে এবং তার উপরও তারা ইম্পোর্ট করছে। আর মাত্র ৩৫ মিলিয়ন টন্স আমাদের ক্যাপাসিটি থাকা সত্ত্বেও আমরা ২১ মিলিয়ন টন্সের বেশি উৎপাদন করতে পারছি না। অটোমোবাইল, ১৮ পারসেন্ট নেগেটিভ গ্রোথ হয়েছে, আমরা নেমে গেছি। এবারে আমরা দেখতে পাচ্ছি সামগ্রিক ক্ষেত্রে আমাদের ডাউনফল হয়েছে। সুতরাং ফ্রি ট্রেড আমাদের দেশকে ধ্বংস করছে, পাবলিক সেক্টরকে ধ্বংস করছে। পাবলিক সেক্টরকে বন্ধ করার মধ্যে দিয়ে দেশের এমপ্লয়মেন্ট দেশের সার্বভৌমত্ব দেশের স্বনির্ভরতাকে ধ্বংস করছে। তাই আমি এই প্রস্তাবকে সমর্থন করছি।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে প্রস্তাব উত্থাপন করেছি, আমি ধন্যবাদ জানাচ্ছি মাননীয় মন্ত্রী মৃণাল ব্যানার্জি এবং মাননীয় দেবব্রত বন্দ্যোপাধ্যায়কে এই প্রস্তাবকে সমর্থন করার জন্য। তেমনি আমি বিস্ময়ের সঙ্গে লক্ষ্য করছি, মাননীয় সদস্য নির্মল ঘোষ এবং শোভনদেব, দু'জন ট্রেড ইউনিয়নের নেতা, তারা কি করে নির্লজ্জভাবে বিরোধিতা করলেন? তারা কারখানায় গিয়ে বলতে পারবেন এই কথা? আজকে ৬৪টি খনি বন্ধ। ডবলু. টি. ও., বিশ্বব্যাঙ্ক, আই. এম. এফ.-এর নির্দেশে আপনাদের কেন্দ্রীয় সরকার বন্ধ করেছে। এখানে ১০ই ফেব্রুয়ারি প্রমোদ মহাজন যখন ঘোষণা করছিলেন যে, না বন্ধ হবে না, সেই দিন ওখানে, দিল্লিতে শ্রমমন্ত্রী দিলীপ রায় কি বলেছিলেন? আপনারা ৭২ হাজার সেই সব শ্রমিক পরিবারের সামনে গিয়ে বলুন তো, আমরা এর বিরুদ্ধে? বলুন তো, আপনারা এই প্রস্তাবের বিরুদ্ধে? বলুন তো, আপনারা এই প্রস্তাবের বিরুদ্ধে? বন্ধ কারখানার শ্রমিকদের সামনে গিয়ে বলুন তো? নির্মলবাবু এবং শোভনবাবু মিলে যাচ্ছেন। কেন্দ্রীয় সরকার পেটেন্ট আইন সংশোধনের জন্য আনছেন আর তাকে সমর্থন করছে কে— না কংগ্রেস। বিশ্ব বাণিজ্য সংস্থায় সেদিন যিনি সই করেছিলেন মরক্কোর মাদাগাসে গিয়ে, সেই বঙ্গ সন্তান, আজকে তারই ফলশ্রুতিতে কারখানাগুলো একের পর এক বন্ধ হয়ে যাচ্ছে। রাষ্ট্রায়ত্ব শিল্প ধ্বংস হচ্ছে। জীবন বিমা, ব্যাঙ্কের অফিস বন্ধ হয়ে যাচ্ছে। টেলিকম, ও. এন. জি. সি.-র মতো লাভজনক সংস্থাকে আজকে তুলে দেওয়া হচ্ছে। পাশাপাশি আমরা দেখছি, জিনিসপত্রের অগ্নিমূল্য হচ্ছে এবং সংসার দুর্বিষহ অবস্থার মধ্যে পড়ছে। ডানলপ কারখানার শ্রমিক আত্মহত্যা করেছে। জীবন দুর্বিষহ হচ্ছে। তাই এখানে যারা এই প্রস্তাবের বিরোধিতা করলেন

তাদের বলি, আপনারা কারখানায় গিয়ে বিরোধিতা করুন তো দেখি, বুকের পাটা কি আছে? যারা এই প্রস্তাবকে সমর্থন করেছেন, তাদের আরও একবার ধন্যবাদ জানাচ্ছি। আপনারা মানুষের দিকে তাকিয়ে, আশা করি, এই প্রস্তাবকে সমর্থন করবেন। তা না হলে ইতিহাস আমাদের ক্ষমা করবে না।

The motion of Sri Rabin Deb that—

"এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে,—আন্তর্জাতিক অর্থভান্ডার, বিশ্ব ব্যাঙ্ক ও বিশ্ব বাণিজ্য সংস্থার নির্দেশিত পথ অবলম্বন করার ফলে—

এই রাজ্যের অসংখ্য কলকারখানা বন্ধ ও রুগ্ন হয়ে পড়েছে,

কেন্দ্রীয় সরকার কিছু রাষ্ট্রায়ত্ব সংস্থা তুলে দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করে কয়েক হাজার শ্রমিক কর্মচারী ও তাদের পরিবার পরিজনকে অনাহার, অর্ধাহার ও অনিশ্চয়তার মুখে ঠেলে দিয়েছেন, এবং

দেশের স্বয়ম্ভরতা এক চরম বিপদের সম্মুখীন হয়েছে।

এই সভা মনে করে যে, দেশের অর্থনীতির উদারিকরণের মাধ্যমে বহুজাতিক সংস্থাগুলির খবরদারি যত বাড়ছে দেশের শ্রমিক কর্মচারীর ভবিষ্যৎ ততই অন্ধকারাচ্ছন্ন হচ্ছে।

এই সভা আরও মনে করে যে, বিমা বেসরকারিকরণ, রাষ্ট্রায়ত্ব ব্যাঙ্কের শাখা বন্ধকরণ, পেটেন্ট আইন সংশোধন ইত্যাদি দেশের কৃষি ক্ষেত্রকে ক্ষতিগ্রস্ত করবে, জীবনদায়ী ওষুধকে মানুষের ক্ষমতার বাইরে নিয়ে যাবে এবং আকাশছোঁয়া মূল্যবৃদ্ধি জনজীবনকে দুর্বিষহ করে তুলবে।

এই সভা গভীর ক্ষোভের সাথে আরও লক্ষ্য করছে যে, এই সমস্ত বিষয়ের বিরুদ্ধে দেশব্যাপী যে প্রতিবাদ ধ্বনিত হচ্ছে তার প্রতি কেন্দ্রীয় সরকারের কোনও ইতিবাচক সাড়া পাওয়া যাচ্ছে না,

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে জনস্বার্থ বিরোধী এই সমস্ত পদক্ষেপসমূহ অবিলম্বে প্রত্যাহার করে জনস্বার্থে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছে।

was then put and agreed to.

## DISCUSSION ON MOTION UNDER RULE 185

**Shri Atish Chandra Sinha :** Sir, I beg to move that—

"এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে,—

এই রাজ্যে গত চার মাস ধরে কোনও জেলায় বৃষ্টিপাত না হওয়ার দরুণ মাটির নিচের জলের স্তর ক্রমশ নিচে নেমে যাচ্ছে। যার ফলে গ্রাম ও শহরে পানীয় জলের বহু নলকূপ অকেজো হয়ে পড়ছে এবং পুকুর, নদীনালা জলশূণ্য হয়ে পড়ায় গবাদি পশু-পক্ষীও জলাভাবে ধুকছে।

এই সভা অবগত আছে যে,—

নিয়মিত ও পর্যাপ্ত সময়ের জন্য বিদ্যুৎ সরবরাহ না হওয়ার ফলে পাম্পসেটগুলি অচল হওয়ায় জলের অভাবে বোরো ধানের চাষ মার খাচ্ছে।

এই সভা আরও অবগত আছে যে—

তেনুঘাট, ময়ূরাক্ষী, কংসাবতী, ডি. ভি. সি.-র জলাধারগুলি থেকে প্রয়োজনীয় সেচের জল না পাওয়ায় চাষীদের অবস্থা আরও ভয়াবহ আকার ধারণ করছে এবং বহু জায়গায় চাষীরা বিক্ষোভে ফেটে পড়ছেন।

এই সভা মনে করে যে—

এই সংকটজনক অবস্থা মোকাবিলা করার জন্য সরকার মাত্র কয়েকদিন আগে দু-দফায় যে ২০ কোটি টাকা দেবার কথা ঘোষণা করেছে তা প্রয়োজনের তুলনায় খুবই অপ্রতুল।

অতএব, এই সভা বহু বিলম্বিত এই সরকারি প্রচেষ্টার নিন্দা করছে এবং একই সঙ্গে দাবি জানাচ্ছে যে, যুদ্ধকালীন তৎপরতার সাথে নিম্নে উল্লিখিত পদক্ষেপগুলি গ্রহণ করা হোক ;

(ক) বিভিন্ন জলাধার থেকে সেচের জল দেওয়া ;

(খ) পর্যাপ্ত সংখ্যায় পানীয় জলের নলকূপ স্থাপনের জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা; এবং

(গ) নিয়মিত বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থাসহ লো-ভোল্টেজ সমস্যার সমাধান করা।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে মোশন আমার নামে এবং আব্দুল মান্নান এবং আরও অনেক সদস্যের নামে এসেছে পানীয় জল, সেচের ব্যবস্থা এবং বিদ্যুতের ব্যাপারে, এটা আমি মুভ করছি। এটি যেহেতু সার্কুলেটেড হয়েছে, সেজন্য আমি আর পড়ছি না। আমি প্রাথমিকভাবে আমার বক্তব্য রাখব, তারপর গৌতমবাবু বলবেন। তারপর আপনি সুযোগ দিলে আমি বলব। স্যার, আপনি জানেন যে, গত কয়েক দিন ধরে এই হাউসের বিভিন্ন সদস্যরা, আমাদের তরফ থেকেও, তারা উল্লেখ পর্বে সরকারের দৃষ্টি আকর্ষণ করবার চেষ্টা করছেন যে, বর্তমানে গোটা পশ্চিমবাংলায় একটা ঘোরতর পরিস্থিতি চলছে। গত চার মাস এখানে বৃষ্টিপাত হয়নি। জেলাগুলোতে গত চার মাস বৃষ্টিপাত হয়নি। যার ফলে প্রায় ১২ লক্ষ হেক্টর জমিতে যে বোরো চাষ হয়েছে সেগুলো শুকিয়ে যাচ্ছে। ফলে আজকে চাষীরা মাথায় হাত দিয়ে বসে পড়েছে। তার কারণ চাষীরা তাদের ধান বাঁচাতে পারছে না বৃষ্টির অভাবে। তার ওপরে আবার সরকারের অপদার্থতার জন্য, যে বিদ্যুৎ সরবরাহ করা দরকার তা এতই অনিয়মিত, ভোল্টেজ এত কম যে মোটর চলছে না। মোটর পুড়ে যাচ্ছে। তার ফলে বিভিন্ন জায়গায় চাষীরা আন্দোলন করছে, ঘেরাও করছে। অনেক জায়গায় পরিস্থিতি আয়ত্বের বাইরে চলে যাচ্ছে। এই অবস্থায় যদি যুদ্ধকালীন পরিস্থিতি বিবেচনা করে ব্যবস্থা না করেন তাহলে আগামী দিনে ধানের উৎপাদন মার খাবে। আগামী দিনে গোটা পশ্চিমবাংলার অর্থনৈতিক চিত্র বদলে যাবে সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। সেইজন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করবার জন্যে ১৮৫ নং ধারায় মোশন নিয়ে এসেছি। সরকার এই ব্যাপারে তৎপর হন। আমি এই ব্যাপারে জিরো আওয়ারের সময়ে যখন মেনশন করেছিলাম শুনলাম তারপরেই নাকি সরকারের ঘুম ভাঙ্গল। এবং অর্থমন্ত্রী তাতে ঘোষণা করলেন পানীয় জলের ব্যবস্থা করার জন্যে ১৫ কোটি টাকা ধরা হয়েছে। কয়েকদিন আগের কথা বলছি, আরও ৫ কোটি টাকা এরজন্য বরাদ্দ করা হয়েছে। সেই টাকায় আপনারা কোন কোন জেলায় নলকূপ বসিয়েছেন। এই নলকূপগুলো যে অকেজো হয়ে গেছে, জলের স্তর নেমে গেছে, সেই জলের স্তর নেমে যাবার জন্যে নলকূপগুলো যে অকেজো হয়ে গেছে সেগুলোকে সারানো হয়নি। জলের স্তর এত নেমে গেছে সেখানে যে আপনারা মিনি ডিপ টিউবেল বসিয়েছেন। যার ফলে দেখা যাচ্ছে যে, আর্সেনিকের প্রকোপ বেড়েছে। এই আর্সেনিকের প্রকোপ বৃদ্ধির থেকে কিভাবে রক্ষা করা যায় এবং গ্রামের ও শহরের মানুষদের পরিষ্কার পানীয় জল সরবরাহ করতে পারেন সেই বিষয়ে সরকারের দৃষ্টিভঙ্গি চাই। স্যার, আমি আরেকটা পরিসংখ্যান দিচ্ছি তাতে আপনি বুঝতে পারবেন যে, অবস্থা কতখানি ভয়াবহ। এটা কেন্দ্রীয় সরকারের গ্রামীণ উন্নয়ন দপ্তরের রিপোর্ট, এরই পাশাপাশি রাজ্য সরকারের নিজস্ব রিপোর্টও বেরিয়েছে। কত স্পট সোর্স পশ্চিমবঙ্গে এবং তার মধ্যে কত অকেজো হয়ে পড়ে আছে। পশ্চিমবঙ্গে ১ লক্ষ ৮৫ হাজার ৬৬৮টি স্পট সোর্স, তার মধ্যে ৮১

হাজার ৪৮২টি খারাপ হয়ে গেছে। তার মানে অর্দ্ধেকেরও উপর খারাপ। গ্রাম ও শহরের মানুষ পানীয় জল পাবে কি করে? সেখানে নলকূপ বসাতে গেলে বা রিপ্লেস করতে গেলে আরও গভীরে যেতে হবে। সেখানে কেসিং আরও বাড়াতে হবে। আগে যেখানে দুটো কেসিংয়েই কাজ হত, এখন সেখানে ৪-৫টি কেসিং লাগছে। কাজেই নতুন টিউবেল বসাতে গেলে ১৬ হাজার, ১৭ হাজার টাকা খরচ হয়ে যাবে। আপনাদেরই হিসাবমতো ৮১ হাজার ৪৮১টি টিউবেল বসানোর জন্য খরচ হবে ১২৯ কোটি টাকার উপরে, সেখানে আপনারা বরাদ্দ করেছেন মাত্র ২০ কোটি টাকা। এত আপনাদের ছেলেখেলা হচ্ছে। মানুষকে পানীয় জল দেওয়ার ব্যাপারে আপনারা ছেলে খেলা করছেন। কেন্দ্রীয় সরকার রুর‍্যাল ওয়াটার সাপ্লাই স্কীমে এবং অ্যাকসেলারেটেড রুর‍্যাল ওয়াটার সাপ্লায়ের টাকা খরচ করতে পারেননি। সুতরাং এর কি উত্তর দেবেন বলুন। অতএব আপনারা যুদ্ধকালীন তৎপরতার সঙ্গে ব্যবস্থা নিন যাতে করে গ্রামের সাধারণ মানুষেরা জল পায়। আজকে জলের জন্য চাষীদের যে দুর্দশা তা বর্ণনার ভাষা আমাদের নেই। তারা মাথার ঘাম পায়ে ফেলে বোরো চাষ করেছে, কিন্তু জল না পেয়ে সব নষ্ট হয়ে যাচ্ছে। আপনারা ১৫ দিন ধরেই বলছেন যে, তেনুঘাট থেকে জল আনবেন। আপনারা এমন অবস্থার সৃষ্টি করেছেন যে, তেনুঘাট থেকে জল আনলেই সব সমস্যার সমাধান হয়ে যাবে। আজকে ময়ূরাক্ষী, কংসাবতী এবং ডি. ভি. সি.-র জল নেই। মাটির তলার জলও নিচে নেমে যাচ্ছে। জল যেটুকু পাওয়া যাচ্ছে তাও আবার বিদ্যুতের অভাবে চাষীরা চাষ করতে পারছে না। চাষীরা এইভাবে ধান রক্ষা করবে কি করে? যদি না হয় তাহলে আগামী দিনে দুর্ভিক্ষ দেখা দেবে। সুতরাং আপনি যুদ্ধকালীন তৎপরতার সঙ্গে ব্যবস্থা গ্রহণ করুন। যেখানে আপনার প্রয়োজন চাষীদের পানীয় জল এবং বিদ্যুতের জন্য নতুন স্কীম তৈরি করবার, সেখানে যে পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে তা দিয়ে কিছুই হবে না। যেখানে আপনার ১২৯ কোটি টাকা লাগবে সেখানে বরাদ্দ হয়েছে মাত্র ২০ কোটি টাকা। এতে কার কি হবে? সুতরাং এই অবস্থার মধ্যে আমি দাবি করব বিরোধী পক্ষের তরফ থেকে যে, আরও বেশি টাকা বরাদ্দ করুন এবং সেই টাকা যাতে ইমিডিয়েটলি জেলায় জেলায় চলে যায়। পানীয় জল এবং চাষীদের চাষের জলের যাতে সুব্যবস্থা হয় তার জন্য ব্যবস্থা গ্রহণ করতে হবে। পরে যদি আবার বলবার সুযোগ পাই তখন আবার বলব।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী গৌতম দেব ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, এটা ঠিকই বলেছেন, আমার ধারণা ছিল, ইরিগেশন মিনিস্টার উনি বলবেন। আমি এটাই জানতাম। আমাকে চিফ হুইপ বললেন, এটা বলতে। আমি বললাম, প্রস্তাবটা দিন। প্রস্তাবটার মাঝে দেখলাম

পানীয় জলের একটা ব্যাপার আছে। যদিও আমি হাতে যে প্রস্তাব পেয়েছি, সেই অনুযায়ী আমি খোঁজ নিয়েছিলাম সেচ মন্ত্রীর কাছ থেকে। উনি আমাকে জানালেন, মেজর সেচের যে প্রকল্প, সেই প্রকল্প থেকে ১২ লক্ষ হেক্টর জমিতে যেটা আপনারা বোরো চাষের বিষয়ে বলেছেন, তাতে উনি আমাকে জানাতে বলেছেন, যেটা মেজর সেচ প্রকল্প তাদের হাতে আছে, ইনক্লুডিং তেনুঘাট সমেত কংসাবতী প্রকল্পের সেই জল ওরা দিতে পারবেন। এটা হচ্ছে এক নম্বর। আর পানীয় জলের বিষয় যেটা উল্লেখ আছে, এই বিষয়ে আমি বলছি, যা আপনার হাতে লেখা প্রস্তাব আছে, সেটা আপনি যখন জবাব দেবেন তার ব্যাখ্যা করলে সুবিধা হবে। আমি অফিসারদের বলেছিলাম তারাও বুঝতে পারেননি, ৪র্থ মার্চ সেন্ট্রাল গভর্নমেন্টের রিপোর্টের কথা উল্লেখ করেছেন, এই ব্যাপারে তারা কোনও কিছু বলতে পারলেন না। যেটা বলেছেন, এটা ঘটনা, তা হল, সেন্ট্রাল গভর্নমেন্ট আমাদের ড্রিঙ্কিং ওয়াটারের একটা হেডে টাকা দেয়, সেটা আপনারা জানেন, সেটা হচ্ছে অ্যাক্সিলারেটেড ওয়াটার সাপ্লাই প্রোজেক্ট অর্থাৎ এ. আর. পি. সেই টাকা তারা দিয়েছে ৬৪ কোটি ২৬ লক্ষ টাকা। এই টাকা আমরা লাস্ট ফিনান্সিয়াল ইয়ারে পেয়েছি। আপনি আর একটা বিষয় বুঝে নেবেন ১৬/৪ তারিখে ১১.৭৮ কোটি টাকা, ১০/১১ তারিখে ২১.৫০ কোটি টাকা, ৭/১ তারিখে ১৪.৯৭ কোটি টাকা, ২৫/১ তারিখে ১৬.০০ কোটি টাকা—এই টাকাটা আমরা ৬৩ কোটি ৪৬ লক্ষ টাকা সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে পেয়েছি। ৬৪ কোটি ২৬ লক্ষ টাকা তার মধ্যে ৬৩ কোটি ৪৬ লক্ষ ২৬ হাজার টাকা এটা আমরা ডিস্ট্রিক্টগুলিতে পাঠিয়ে দিয়েছি। যেমন যেমন পেয়েছি। আপনিও তো মন্ত্রী ছিলেন, ২৫/১/৯৯ তারিখে ১৬ কোটি টাকা যেটা রিলিজ ওরা করেছে, সেটা পেয়েছি ফেব্রুয়ারি মাসের মাঝামাঝি। তা সত্ত্বেও ৬৩ কোটি ৪৬ লক্ষ টাকা ডিস্ট্রিক্টগুলিতে ইতিমধ্যে দিয়ে দিয়েছি আমাদের কাছে রিপোর্ট হচ্ছে, ৯০ শতাংশ এক্সপেন্ডিচার তারা করেছে। এটাও আপনারা জানেন নিশ্চয়। কংগ্রেসি আমল থেকে এটা নেওয়া হচ্ছে, ২৫ শতাংশ এই ফিনান্সিয়াল ইয়ারে স্পিল ওভার হিসাবে অ্যাডজাস্টমেন্টে এর যদি কোনও সমস্যা থাকে তাহলে সেটা পরের বছরের একটা টাইম পর্যন্ত খরচ করে এ. জি.-র কাছে পাঠিয়ে দিতে পারি। ইতিমধ্যে ৬৪ কোটি টাকার মধ্যে ৬৩ কোটি টাকা আমরা ডিস্বার্স করেছি। অবশ্যই আপনার মোশনে যে কনটেন্ট তার সঙ্গে আমরা একমত। কয়েক মাস ধরে বৃষ্টি না হওয়ার জন্য জলস্তর নেমে যাওয়ার কারণে এই আশঙ্কা, এটা শুধু আপনার নয়, এই আশঙ্কা সকল সদস্যর, এই আশঙ্কা দলমত নির্বিশেষে সকলের। সেই কারণে মার্চ মাসের গোড়ার দিকে মিটিং করেছিলাম, আমাদের পাওয়ার ডিপার্টমেন্ট থেকে সবাই এসেছিল, লিখিতভাবে আবহাওয়াবিদদের থেকে জানতে চেয়েছিলাম, এই বছরে নরওয়েস্টার হবে কিনা, মাঝে যে বৃষ্টি হয়, সেটা হচ্ছে কিনা, বৃষ্টি সময়মতো হচ্ছে না পিছিয়ে যাচ্ছে?

ফর্মালি লিখিত যে রিপোর্ট দিয়েছেন, ঠিক তিন মাস বাদে, জুন মাসে বৃষ্টি হচ্ছে,

এই প্রেডিকশন মার্চের শুরুতে ওরা করতে পারছে না। দেয়ার ইজ এভরি পসিবিলিটি ফর ঐ ফিউ নরওয়েস্টার, এটা তারা লিখিতভাবে দিয়েছেন, মে-জুন মাসে যাতে কিছু জল আমরা পেতে পারি। বৃষ্টি জুন মাসেই হচ্ছে এই প্রেডিকশন কিন্তু আমাদের হাতে নেই। তা সত্ত্বেও কতগুলো সিদ্ধান্ত কিন্তু আমরা ঐ মিটিং থেকে নিয়েছি, যার একটা হচ্ছে গত বছরে সারা পশ্চিমবাংলায় আমাদের দপ্তর থেকে দশ কোটি টাকা আমরা পঞ্চায়েতকে দিয়েছিলাম টিউবওয়েল করার জন্য, এবারে আমরা সেখানে দিয়েছি ২০ কোটি টাকা। উই হ্যাভ অ্যালোটেড রুপিস এইট্টেন ক্রোড় টু দি জেলা পরিষদ ফর রি-সিংকিং and repairing of tubewell during the last financial year। তার মধ্যে পাঁচ কোটি টাকা আমরা রিলিজ করেছি ১০ই নভেম্বর, ১০ কোটি টাকা আমরা রিলিজ করেছি এই মাসের ১৭ তারিখে, তারপরে আবার অবস্থা খারাপ দেখে আবার আমরা তিন কোটি টাকা রিলিজ করেছি গত ২৪ তারিখে, অর্থাৎ মোট আমরা ১৮ কোটি টাকা রিলিজ করেছি। এর সাথে সাথে আরও সাড়ে সাত কোটি টাকা আমরা পি. এইচ. ই.-কে দিয়েছি রিগ মেশিন টিউবওয়েলের জন্য। এই রিগ মেশিনটা আমাদের লাগে ল্যাটেরাইট জোন এলাকায়, পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর, বর্ধমানে। রিগ টিউবওয়েল করার জন্য আমরা সাড়ে সাত কোটি টাকা দিয়েছি। রিগ টিউবওয়েল ফর রিপেয়ারিং অ্যান্ড মেইনটেনেন্সের জন্য আমরা একস্ট্রা আবার টাকা দিয়েছি ৫. ৩. ৯৯ তারিখে। আমরা মনে করছি আশঙ্কার যথেষ্ট কারণ আছে। আরেকটা কথা আমি বিধানসভায় একাধিকবার বলেছি, জানবেন, টিউবওয়েলগুলো পি. এইচ. ই. এখন করে না, আমরা পঞ্চায়েতকে টাকা দিয়ে দিই, তারাই করে। পি. এইচ. ই. থেকে আমরা শুধু পাইপ ওয়াটার করছি। তা সত্ত্বেও এবারে জটিলতা বুঝে পি. এইচ. ই. থেকে আমরা একটা টিম করেছি। পঞ্চায়েত যে টিউবওয়েল করছে, করছে। যদি না হয় সেই ব্যাপারে মাননীয় সদস্যরা যদি স্পেসিফিকালি দৃষ্টি আকর্ষণ করেন যে, এই গ্রামে একটাও টিউবওয়েল ফাংশন করছে না, আমি বলতে পারি কয়েক দিনের মধ্যে পি. এইচ. ই. ডিপার্টমেন্ট থেকে আমরা সেখানে টিউবওয়েল করে দেব। সেখানে টিউবওয়েল করার দায়িত্ব পঞ্চায়েতের নয়, রাজ্য সরকারের পি. এইচ. ই. ডিপার্টমেন্ট সেখানে টিউবওয়েল করবে। পশ্চিমবাংলায় ছত্রিশ হাজার মৌজা আছে, আপনাদের স্পেসিফিকালি বলতে হবে এই মৌজার, এই গ্রামে একটাও টিউবওয়েল ফাংশন করছে না। আটচল্লিশ ঘন্টার মধ্যে যদি ইঞ্জিনিয়ার সেখানে না যায়, তাহলে আমি ব্যবস্থা করব। দ্বিতীয় ব্যাপার হচ্ছে, মালদহের বন্যার সময়ে আমরা যে বড় বড় ট্যাঙ্কার কিনেছিলাম, প্লাস্টিক ট্যাঙ্কার, সিচ্যুয়েশন বুঝে দূর থেকে ট্যাঙ্কারে করে জল এনে আমরা সাপ্লাই দেব। আর তিন নম্বর সিদ্ধান্ত হচ্ছে, যে পাইপ ওয়াটার স্কীম মোটামুটি শেষ হয়ে গিয়েছে, শুধু ইলেক্ট্রিক চার্জ দেওয়া যায়নি, সেই রকম ক্রিটিকাল জায়গা হলে, আমরা জেনারেটর ভাড়া করে ইলেক্ট্রিক

সেখানে ছয় মাস বাদে আসুক—সেখানে পাইপ ওয়াটার চার্জ করে দেব। বৃষ্টি না হওয়ার কারণে ইতিমধ্যেই ইঞ্জিনিয়াররা রিপোর্ট দিয়েছে জলের স্তর দশ থেকে বারো ফুট নেমে গেছে। সুতরাং আপনার আশঙ্কার যথেষ্ট কারণ আছে এবং এই ভিত্তিতে আমরাও ব্যবস্থা নিচ্ছি। তার সঙ্গে আপনাদেরও যদি কোনও সাজেশন থাকে সেটা বলবেন। গ্রামাঞ্চলের মানুষকে জল দিতে হবে, এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর সাথেও আমার কথা হয়েছে। তাতে গত বছর-এর ১০ কোটি টাকার জায়গায় এই বছর ২০/২১ কোটি টাকাই শুধু নয়, আরও ১০/১৫ কোটি টাকা যদি দিতে হয় মানুষকে জল খাওয়ানোর জন্য, সেই টাকার কোনও অসুবিধা হবে না। এবং আপনারা এই বিধানসভা শেষ হ'লে যখন আপনাদের নিজের নিজের কেন্দ্রে যাবেন, আমার সাথে পি. এইচ. ই.-র ইঞ্জিনিয়ারদের কথা হয়ে গেছে— আপনারা দল-মত-নির্বিশেষে পঞ্চায়েতের সাথে কথা বলে যেখানে জরুরি ভিত্তিতে পানীয় জলের ব্যবস্থা করা দরকার, বলবেন, সেই জল দেওয়ার ব্যবস্থা হয়ে যাবে। এই বিষয়ে যদি আপনাদের কিছু সাজেশন থাকে আমাদের দেবেন, আমরাও তাও দেখব।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দুঃখিত এই জন্য যে, অনেকদিন আগে এই মোশন দেওয়া সত্ত্বেও—আমার যে মূল বক্তব্য তা গৌতম দেব মহাশয় স্বীকারও করেছেন—পানীয় জল ছাড়া সেচের উপরও জোর দেওয়া ছিল আমার বক্তব্যে—কিন্তু সেচ মন্ত্রীরা কেউ এসে সেই বিষয়ে বললেন না। তার সাথে ইলেক্ট্রিসিটির ব্যাপারটাও জোড়া ছিল। সেটাও খুব জরুরি। বলবেন, বৃষ্টি না হলে জলস্তর নেবে যাবে, আমরা কি করব, কিছু করার নেই। কিন্তু ইলেক্ট্রিসিটি তো আপনাদের হাতের মধ্যে আছে, সেটা কেন করতে পারছেন না? এদিকে বলছেন পশ্চিমবাংলা বিদ্যুতে সারপ্লাস স্টেট। কিন্তু গ্রামেগঞ্জে দেখবেন ২৪ ঘন্টার মধ্যে সাড়ে ২৩ ঘন্টাই বিদ্যুৎ নেই। আর, যেখানে বিদ্যুৎ গেছেও, সেখানেও টিমটিম করে জ্বলছে আলো। বিদ্যুৎ মন্ত্রী কোথায়? তিনি নেই কেন? বৃষ্টি না হলে, জলস্তর নেমে গেলে সেচের জলে খানিকটা টান পড়বে ঠিকই। কিন্তু আজকে যে সব চাষীরা মাথার ঘাম পায়ে ফেলে মিনি ডিপ, শ্যালো টিউবওয়েল বসিয়েছে, যেখানে মাটির তলায় জল আছে সেখানেও জল তুলতে পারছে না ইলেক্ট্রিসিটির অভাবে। তার জন্য কি ব্যবস্থা নিয়েছেন? সমস্ত জায়গায় একই অবস্থা। আমরা তো দেখছি রেসপন্স ফ্রম দি স্টেট গভর্নমেন্ট ইজ ভেরি ভেরি পুওর। আজকে একটা খরা পরিস্থিতি চলছে, দুর্ভিক্ষের মতো অবস্থা সৃষ্টি হয়েছে—ক্ষেতের ধানগুলো পর্যন্ত মরে যেতে পারে। তাহলে কি ভয়ানক অবস্থা হবে চিন্তা করুন।

আপনি বলছেন অনেক টাকা দিয়েছি। আমি তো হিসেব দিলাম—আপনার যে

স্পট সোর্সগুলো অকেজো হয়ে আছে পশ্চিমবাংলায়, সেইগুলোকে যদি কাজে পরিণত করতে হয়, তাহলে ১২৯ কোটি টাকা লাগবে। আর আপনি কয়েক লক্ষ টাকার হিসেব দিলেন। কি হবে এতে? এ তো সমুদ্রে এক বিন্দু জল দেওয়ার মতো অবস্থা। ফিনান্সিয়াল প্রগ্রেস অ্যান্ড প্রোগ্রাম অফ মিনিস্ট্রি অফ রুর‍্যাল এরিয়া এমপ্লয়মেন্ট, পেজ-৫১, এ থেকে পড়ছি। টোটাল অ্যাভেইলঅ্যাবল ফান্ড ১০০ কোটি ৫ লক্ষ টাকা। ৪-ঠা মার্চ পর্যন্ত খরচ করেছেন ৪২ কোটি ৭৫ লক্ষ টাকা। অর্থাৎ আনস্পেন্ড রয়ে গেছে ৫৭ কোটি ৩০ লক্ষ টাকা। কেন পানীয় জলের ক্রাইসিস হবে? আপনি নিজে স্বীকার করছেন এখানে আনস্পেন্ড ব্যালেন্স রয়ে গেছে। গেল কোথায় টাকাটা, পি. এল. অ্যাকাউন্টে না লোকাল ফান্ড অ্যাকাউন্টে? অ্যাক্সিলারেটেড রুর‍্যাল ওয়াটার সাপ্লাই—অ্যাভেইলঅ্যাবল ফান্ড হচ্ছে ৭৬ কোটি ৭ লক্ষ টাকা, আর ৪ঠা মার্চ পর্যন্ত খরচ হয়েছে ১৬ কোটি ৪৯ লক্ষ টাকা। আনস্পেন্ড রয়ে গেছে ৫৯ কোটি ৫৮ লক্ষ টাকা। কোথায় গেল এই টাকা? দেখুন কি অবস্থা। যেখানে পানীয় জলের অভাবে লোকে হাহাকার করছে, সেখানে সরকারি টাকা খরচ করতে পারছেন না।

স্বীকার করছি—জল স্তর নেমে গেছে। কিন্তু যেখানে জল আছে, সেখানেও ইলেক্ট্রিসিটির অভাবে চাষীরা চাষ করতে পারছে না। সরকারের তরফ থেকে এখানে কোনও মন্ত্রী নেই যে এর উত্তর দেবে। কবে ইলেক্ট্রিসিটি দেবেন, তার জন্য তো ধানের গ্রোথ বন্ধ থাকবে না। ধানের যে সময় গ্রোথ হওয়ার কথা সেই সময় জল না দিলে ধান হবে না। সেই সময় চলে গেছে। সেই সময় ইলেক্ট্রিসিটি ছিল না। সরকারের তরফ থেকে কোনও প্রচেষ্টা ছিল না। এই সমস্ত কারণে আজকে ১২ লক্ষ হেক্টরে যে ধান চাষ হয়েছে, তার উৎপাদন অনেকটাই কমে গেছে। আর কৃষিমন্ত্রী এখানে বাজেটের সময় বলবেন যে, এখানে রেকর্ড উৎপাদন হয়েছে। উৎপাদনে প্রথম হয়েছে। সব শেষ হয়ে গেলেও নাকি রেকর্ড উৎপাদন হয়েছে। স্যার, আজকে কাগজে বেরিয়েছে যে, অর্থমন্ত্রী বিকল্প নীতি করতে গিয়ে স্ট্যাটিস্টিক্যাল ইন্ডেক্স বের করেছেন। ওর যে স্ট্যাটিস্টিক্যাল অ্যাপেন্ডিক্স তাতে আমি বুঝছি যে, সবেতেই উনি প্রথম। উনি খাদ্য উৎপাদনের প্রথম, জলে প্রথম। সেচ প্রকল্পে প্রথম। এই তো হচ্ছে নিদর্শন। গ্রামে গিয়ে দেখুন না, সেখানে কি অবস্থা। স্যার, অনুরোধ করছি যে, আপনার মাধ্যমে যে, মন্ত্রী মহাশয় তদন্ত করে দেখুন যে, সেখানে কি অবস্থা চলছে। খুবই কঠিন অবস্থা। এখনও যদি সচেতন না হয়, তাহলে কবে হবে? ধান যখন উৎপাদন হওয়ার সময়, সেই সময় জল না পেলে মরে যাবে। অনেক জায়গায় মরেও গেছে। আপনি এখানে বলছেন এত লক্ষ টাকা দিয়েছি, এত কোটি টাকা দিয়েছি। এতে কি হবে? এতে কিছু হবে না। এখনও সময় আছে, আপনারা তৎপরতার সঙ্গে যদি চেষ্টা করেন, তাহলে গ্রামের মানুষ বাঁচবে। আপনারা বিদ্যুৎকে যদি অ্যাসিওর করেন যে, গ্রামের মানুষকে ২৪ ঘন্টার মধ্যে অন্তত ৮ ঘন্টা

কন্টিনিউয়াস বিদ্যুৎ দেবেন, তাহলে এখনও যেটুকু ধান বাঁচার সেটা বাঁচবে। তবুও কৃষিমন্ত্রী বলবেন যে, উনি ধানেতেও রেকর্ড উৎপাদন করেছেন।

The motion of Shri Atish Chandra Sinha that—

"এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে,—

এই রাজ্যে গত চার মাস ধরে কোনও জেলায় বৃষ্টিপাত না হওয়ার দরুন মাটির নিচের জলের স্তর ক্রমশ নিচে নেমে যাচ্ছে। যার ফলে গ্রাম ও শহরে পানীয় জলের বহু নলকূপ অকেজো হয়ে পড়ছে এবং পুকুর, নদীনালা জলশূণ্য হয়ে পড়ায় গবাদি পশু-পক্ষীও জলাভাবে ধুকছে।

এই সভা অবগত আছে যে,—

নিয়মিত ও পর্যাপ্ত সময়ের জন্য বিদ্যুৎ সরবরাহ না হওয়ার ফলে পাম্পসেটগুলি অচল হওয়ায় জলের অভাবে বোরো ধানের চাষ মার খাচ্ছে।

এই সভা আরও অবগত আছে যে—

তেনুঘাট, ময়ূরাক্ষী, কংসাবতী, ডি. ভি. সি.-র জলাধারগুলি থেকে প্রয়োজনীয় সেচের জল না পাওয়ায় চাষীদের অবস্থা আরও ভয়াবহ আকার ধারণ করছে এবং বহু জায়গায় চাষীরা বিক্ষোভে ফেটে পড়ছেন।

এই সভা মনে করে যে—

এই সংকটজনক অবস্থা মোকাবিলা করার জন্য সরকার মাত্র কয়েকদিন আগে দু-দফায় যে ২০ কোটি টাকা দেবার কথা ঘোষণা করেছে তা প্রয়োজনের তুলনায় খুবই অপ্রতুল।

অতএব, এই সভা বহু বিলম্বিত এই সরকারি প্রচেষ্টার নিন্দা করছে এবং একই সঙ্গে দাবি জানাচ্ছে যে, যুদ্ধকালীন তৎপরতার সাথে নিম্নে উল্লিখিত পদক্ষেপগুলি গ্রহণ করা হোক ;

(ক) বিভিন্ন জলাধার থেকে সেচের জল দেওয়া ;

(খ) পর্যাপ্ত সংখ্যায় পানীয় জলের নলকূপ স্থাপনের জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা; এবং

(গ) নিয়মিত বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থাসহ লো-ভোল্টেজ সমস্যার সমাধান করা।

was then put and a Division was taken with the following results :

**NOES**

Adhikari, Shri Nisith

Bagdi, Shri Lakhan

Bag, Shri Kartick Chandra

Banerjee, Shri Debabrata

Bera, Shri Dipak

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Sushil

Biswas, Shrimati Susmita

Bose, Shri Shyamaprasad

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chakraborty, Shri Sujan

Chatterjee, Shri Pratim

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chowdhury, Shri Amar

Dal, Shrimati Nandarani

Das, Shri Ananda Gopal

Das Thakur, Shri Chittaranjan

Deb, Shri Goutam

Deb, Shri Rabin

Dey, Shri Narendra Nath

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishna Prasad

Dutta, Shri Binoy

Dutta, Dr. Gouripada

Dutta, Shri Himangsu

Ganguly, Shrimati Kanika

Ghosh, Shri Biren

Ghosh, Shri Sunil Kumar

Ghosh, Shri Susanta

Goswami, Shri Subhas

Hazra, Shri Samar

Hembaram, Shri Rabindranath

Hira, Shrimati Mili

Kabi, Shri Pelab

Khanra, Shri Saktipada

Kisku, Shri Lakshmi Ram

Kundu, Shri Ranjit

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Nanda Dulal

Majhi, Shri Tamal

Mal, Shri Nimai

Malik, Shri Shiba Prasad

Mondal, Shri Mehbub

Mandal, Shri Prabhanjan

Mandal, Dr. Ramchandra

Md. Ansaruddin, Shri

Md. Fazle Haque, Dr.

Md. Yakub, Shri

Mehta, Shri Nishikanta

Mirquasim Mondal, Shri

Mistry, Shri Bimal

Moitra, Shri Birendra Kumar

Mondal, Shri Kshitiranjan

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Rabindranath

Mondal, Shri Subhas

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Nirmal

Mukherjee, Shri Pratyush

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Sankar Sharan

Nath, Shri Madanmohan

Oraon, Shri Jagannath

Paik, Shrimati Sakuntala

Pan, Shri Bhaktaram

Pal, Shri Shyama Prosad

Rana, Shrimati Shakti

Routh, Shri Dibakanta

Roy, Shri Manmatha

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Saresh, Shri Ankura

Sen, Shri Dhirendra Nath

Sen Gupta (Bose), Shrimati Kamal

Shaw, Dr. Prabin Kumar

Sinha, Dr. Nirmal

Sinha, Shri Prabodh Chandra

Sk. Jahangir Karim, Shri

Zamadar, Shri Badal

**AYES**

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Abu Hasem Khan Chowdhury, Shri

Abu Hena, Shri

Abu Sufian Sarkar, Shri

Bandyopadhyay, Shri Tarak

Bhattacharjee, Shri Sudhir

Banerjee, Shri Ambica

Chattopadhyay, Shri Shovandev

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Deb, Shri Ashoke Kumar

De, Shri Ajoy

Ghosh, Shri Nirmal

Goswami, Shri Mihir

Gulsan Mullick, Shri

Humayun Reza, Shri

Lahiri, Shri Jatu

Mahato, Shri Shantiram

Mahbubul Haque, Shri

Mal, Shri Asit Kumar

Md. Sohrab, Shri

Motahar Hossain, Dr.

Mudi, Shri Anil

Mukherjee, Shri Kamal

Mukherjee, Shri Rabin

Mukherjee, Shri Subrata

Paul, Shrimati Mayarani

Poddar, Shri Deokinandan

Quazi Abdul Gaffar, Shri

Sinha, Shir Atish Chandra

Ayes being : 30 and Noes : 86 the motion was lost.

**মিঃ স্পিকার :** আপনার দলের লিডার কে? হু ইজ দ্য লিডার অফ দ্য অপোজিশন? আপনি বক্তৃতা করছেন, আর উনি ওখান থেকে বলছেন। এটা কোথাকার কালচার? এটা আমি কিছুতেই বুঝতে পারছি না। এটা বোধহয় আমাকে শিখতে হবে। I have to learn this. When the leader of the opposition is speaking. আপনি পার্টির লিডার। এটা কোথাকার কালচার?

গন্ডগোল

**Mr. Speaker :** Shri Sinha if there is not discipline within the party then what is the use of crying and shouting for the people's problem ? If you don't have the discipline (noise). It is not possible for you to control. How do you control them ? Mr. Banerjee and the learned teacher from Nadia is so concerned about my constituency. I can assure you that I am quite capable of handling my constituency. I have handled it five times and there is no problem about my constituency.

[2-50 — 3-10 p.m.] (Including adjournment)

**Shri Atish Chandra Sinha :** Sir, may I say a few words.

Whatever you have said, Sir, we have noted, but the matter that we were discussing is a very sensitive issue and this concerns the whole House, all the members, members from our side and also members from the other side. Therefore it comes automatically—out of excitement—about the subject matter. The procedure to express that concern, I agree, may not have been exactly Parliamentary, but, I think, you would also agree that excitement in this sort of matter is very natural. At the same time I thought you would chide the Treasury Benches because what the Leader of the Opposition was raising was not being answered by the proper ministers. And when the Leader of the Opposition was speaking none of the concerned ministers we present.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় যে ভয়াবহ খরা পরিস্থিতি চলছে, সেই পরিস্থিতি মোকাবিলায় সমস্ত দপ্তর.....

**মিঃ স্পিকার ঃ** এখন নয়, এটা ভোট হয়ে গেছে।

...(At this stage Shri Deba Prasad Sarkar walked out of the House)...

(At this stage the House was adjourned till 3.00 p.m.)

## PRIVILEGE CASE OF EDITOR IN CHIEF OF ASIAN AGE

**Mr. Speaker :** Yes, Mr. Prabodh Chandra Sinha, move your resolution.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that whereas on the recommendations of the Committee on Privileges, 1997-98, West Bengal Legislative Assembly, as contained in its Third Report presented to the House on 30th June, 1998, the West Bengal Legislative Assembly at its sitting held on 6th July, 1998 resolved that Shri M. J. Akbar, Editor-in-Chief and Managing Director, The Asian Age, be summoned to the Bar of the House for awarding punishment to be decided by the House ;

And Whereas in pursuance of the said Resolution a Summon was issued to Shri M. J. Akbar Editor-in-Chief and Managing Director, The Asian Age that Shri M. J. Akbar has appeared before the House to receive the punishment to be decided by the House;

And whereas this House is of the opinion that Shri M. J. Akbar Editor in Chief and Managing Director, the Asian Age, has deliberately distressed the proceedings of the House which has brought the office of the Speaker, West Bengal Legislative Assembly to indignity and constitutes contempt of the House;

And whereas this House is pained to note that a citizen of India like Shri M. J. Akbar should have been so at fault and unapoligised therefore.

This House therefore, resolves that Shri M. J. Akbar, Editor in Chief and Managing Director, The Asian Age, be reprimanded and sentenced to confinement till the adjournment of the House for the grave act of misdemeanour for which he bears the responsibility in committing the contempt of this House.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আজকে যেটা আপনি বলেছেন এটা ঠিকই আছে, কিন্তু এই যে পানিশমেন্ট হাউসের যেটা দেওয়ার ক্ষমতা আছে এটা আমাদের একটা লেজিসলেটিভ পাওয়ার, এটা ব্যবহার করার একটা উপায় আছে। এটা না হলে কোনও হাউসই ফাংশন করতে পারে না, যদি না তার পানিশমেন্ট দেওয়ার ক্ষমতা থাকে। প্রবোধবাবু যে রেজোলিউশন মুভ করেছেন এবং এই হাউস যেটা বিচার করছে এম. জি. আকবরের উপরে এটা ঠিক আছে যে হাউসের অথোরিটি এস্টাব্লিশ করা, সোভারনিটি এস্টাব্লিশ করা, কিন্তু বক্তব্য হচ্ছে ফর্ম অফ পানিশমেন্ট কি হবে। এই নিয়ে অনেক আলোচনা হয় এবং কাউল অ্যান্ড সাকদারের বইয়ে ২১৪ পাতায় বলা হয়েছে "In cases where the offence of breach of privilege or contempt is not so serious as to warrant the imprisonment of the offender by way of punishment, the person concerned may be summoned to the bar of the House and admonished or reprimanded by the Speaker by order of the House.

Admonition is the mildest form of punishment whereas reprimand is

the more serious mark of the displeasure of the House. In Lok Sabha, there have been two cases of persons being summoned to the Bar of the House and reprimanded by the Speaker—one for a libellous despatch and another for contempt of the House. In the present case, as you know that once the Privilege Committee of the House met and in its first report, reported to the House that since the Editor has given a candid apology he should be let off, though he has committed a breach of Privilege. Subsequently, the matter was again deferred back to the House. The House again in its wisdom decided to summon Mr. M. J. Akbar to the Bar of the House which has been eracted. In this situation, Sir, I beg to represent that the lowest form, the mildest form of punishment should be given to Mr. Akbar in case he appears before the Bar of the House which is admonition. That is why, I object to the word 'Reprimand' and keeping him in the custody of the House till the rising of the House. I take objection to that and I say that this be replaced by the simple word 'House admonishes Shri M. J. Akbar' because that would be only in keeping with the relationship of this House, with the members of the Fourth Estate that is the Press. I think 'Reprimand' is too strong a word and keeping him here till the rising of the House would be too severe. We know that since today is the last day of the House and he will be released as soon as the House leaves but still in a case where a Privilege Committee itself had originally decided to let him off altogether to take a view that we must reprimand him and keep him in the custody of the House till the rising of the House would be too severe. That is why, it is my appeal to you and also to the Parliamentary Affairs Minister that please let us maintain the dignity of the House, let us keep the power of the House to punish people but at the same time take a leninent view vis-a-vis the members of the Fourth Estate and hence admonish Shri M. J. Akbar, the Managing Director and Editor-in-Chief of Asian Age, who is not only a very prominent journalist but is also a former Member of Parliament. It would not be in fairness of things if it seems to be too

severe albeit revengeful on a very senior Editor, on a very senior journalist. That is why, I request the Parliamentary Affairs Minister in the interest of the uniformity of the House, please change the word 'Reprimand' to admonish' and to erase the word that he be kept in the custody of the House till the rising of the House altogether. It will serve the purpose, if you, Sir, admonish Mr. Akbar in terms which is best suited to you. But no purpose extra will be served by reprimanding him and thereby showing unnecessary anger against an Editor and Journalist. This is my humble submission, Sir.

**Mr. Speaker** : I think it is in the form of an amendment ?

**Shri Saugata Roy** : Yes, Sir,

**Mr. Speaker** : Mr. Probodh Chandra Sinha, do you agree to the amendment ?

**Shri Probodh Chandra Sinha** : Sir, the sentiment that has been expressed by Hon'ble member, Mr. Roy is good. But taking in view of he gravity of the situation and the procedure that the House had to adopt for making the appearance of the person concerned, I do feel that the word 'Reprimand' that has been included in the Motion or Resolution should stay and I am not in favour of change.

**Mr. Speaker** : Very well, I now put it to vote.

[3-10 — 3-20 p.m.]

The motion of Shri Saugata Roy (amendment) was then put and a Division was taken with the following results :

**NOES**

Adhikari, Shri Nisith

Bagdi, Shri Bijay

Bagdi, Shri Kiriti

Bagdi, Shri Lakhan

Bag, Shri Kartick Chandra

Banerjee, Shri Debabrata

Bera, Shri Dipak

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Sushil

Bose, Shri Shyamaprasad

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chowdhury, Shri Amar

Chowdhury, Shri Jayanta

Dal, Shrimati Nandarani

Das, Shri Ananda Gopal

Das Thakur, Shri Chittaranjan

Deb, Shri Goutam

Deb, Shri Rabin

Dey, Shri Narendra Nath

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishna Prasad

Dutta, Shri Binoy

Dutta, Dr. Gouripada

Dutta, Shri Himangsu

Ganguly, Shrimati Kanika

Ghosh, Shri Biren

Ghosh, Shri Sunil Kumar

Ghosh, Shri Susanta

Goswami, Shri Kshiti

Goswami, Shri Subhas

Hazra, Shri Samar

Hembaram, Shri Rabindranath

Hira, Shrimati Mili

Kabi, Shri Pelab

Khanra, Shri Saktipada

Kisku, Shri Lakshmi Ram

Kundu, Shri Ranjit

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Nanda Dulal

Majhi, Shri Tamal

Mal, Shri Nimai

Malik, Shri Shiba Prasad

Mallik, Shrimati Sadhana

Mondal, Shri Mehbub

Mandal, Shri Prabhanjan

Mandal, Dr. Ramchandra

Md. Ansaruddin, Shri

Md. Yakub, Shri

Mirquasim Mondal, Shri

Mistry, Shri Bimal

Moitra, Shri Birendra Kumar

Mondal, Shri Kshitiranjan

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Rabindranath

Mondla, Shri Subhas

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Nirmal

Mukherjee, Shri Pratyush

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Sankar Sharan

Nath, Shri Madanmohan

Oraon, Shri Jagannath

Paik, Shrimati Sakuntala

Pal, Shri Shyama Prosad

Rana, Shrimati Shakti

Ray, Shri Dwijendra Nath

Routh, Shri Dibakanta

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Saresh, Shri Ankura

Sen, Shri Dhirendra Nath

Sen Gupta (Bose), Shrimati Kamal

Shaw, Dr. Prabin Kumar

Sinha, Dr. Nirmal

Sinha, Shri Prabodh Chandra

Sk. Jahangir Karim, Shri

Soren, Shri Khara

Zamadar, Shri Badal

**AYES**

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Abu Hasem Khan Chowdhury, Shri

Abu Hena, Shri

Abul Basar Laskar, Shri

Abu Sufian Sarkar, Shri

Bandyopadhyay, Shri Tarak

Banerjee, Shri Ambica

Bhattachrjee, Shri Sudhir

Chattopadhyay, Shri Shovandev

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Deb, Shri Ashoke Kumar

De, Shri Ajoy

Ghosh, Shri Nirmal

Goswami, Shri Mihir

Gulsan Mullick, Shri

Humayun Reza, Shri

Lahiri, Shri Jatu

Mahato, Shri Shantiram

Mahbubul Haque, Shri

Mainul Haque, Shri

Mal, Shri Asit Kumar

Md. Sohrab, Shri

Motahar Hossain, Dr.

Mukherjee, Shri Kamal

Mukherjee, Shri Rabin

Mukherjee, Shri Subrata

Paul, Shrimati Mayarani

Poddar, Shri Deokinandan

Quazi Abdul Gaffar, Shri

Sinha, Shir Atish Chandra

Sk. Daulat Ali, Shri

Sultan, Ahmed, Shri

**Abst :**

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 34 and Noes : 88.

The motion was lost.

The motion of Shri Prabodh Chandra sinha was then put and agreed to.

**Mr. Speaker :** Now, the Marshall is directed to bring Mr. M. J. Akbar to the bar of the House.

....(at this stage the Marshal went out of the Chamber)....

(At this stage the Marshall brought Mr. M. J. Akbar and put in the Bar of the House)

## RULLING FROM CHAIR

**Mr. Speaker :** Mr. Akbar, I judge you guilty of committing gross breach of privilege and contempt of the House for publishing an article on 2nd July, 1996. The article contained amounts to a libel calculated to undermine the dignity of the Hon'ble Speaker of this House and lowered the esteem in the eyes of the public in utter violation of rights and privileges of this House. The article also contains adverse reflection on him personally and constitutes contempt of the House. As the re-

sponsible Editor and Managing Director of a newspaper he should have exercised utmost caution and discretion in commenting on the performance of the duties by the Speaker of the Legislative Assembly and members of this House and also on commenting on his conduct. You are thus reprimanded for your conduct and article and sentenced to detention till the adjournment of the House.

The Marshall will now take away Mr. M. J. Akbar.

(At this stage the Marshall took Mr. M. J. Akbar off the Chamber)

**All Party Delegation of the West Bengal Legislative Assembly Memorandum to be submitted to the Union Ministers regarding closure of Dunlop Factory**

**Mr. Speaker :** The names of the Members of West Bengal Legislative Assembly for All Party Delegation as follows :

1. Shri Prabodh Chandra Sinha — Minister-in-Charge, Parliamentary Affairs Deptt.
2. Dr. Ashim Kumar Dasgupta — Minister-in-Charge, Finance Deptt.
3. Shri Mrinal Banerjee — Minister-in-Charge, Public Undertaking & Industrial Reconstruction Deptts.
4. Shri Narendra Nath Dey — M. I. C. Agriculture Department..
5. Shri Rabindra Nath Mandal — Chief Government Whip.
6. Shri Abdul Mannan — M. L. A.
7. Shri Rabin Deb — M. L. A.

8. Shri Kripa Sindhu Saha —M. L. A.
9. Shri Subrata Mukherjee —M. L. A.
10. Shri Benoy Dutta —M. L. A.
11. Shri Saugata Roy —M. L. A.
12. Shri Rabin Mukherjee —M. L. A.
13. Shri Subhas Goswami —M. L. A.
14. Shri Purnendu Sengupta —M. L. A.
15. Shri Sobhan Deb Chattopadhyay —M. L. A.

**All Party Delegation of the West Bengal Legislative Assembly Memorandum to be submitted to the Union Ministers on the issues as follows :**

1. Decision of the Union Government to close down 64 Coal Mines under Eastern Coal Fields Limited.
2. Communal Harmony in the Country.
3. National Policy for revival of Closed and Sick Industrial Units.
4. Compulsory use of Jute instead of Synthetic Fibres.
5. Mysterious disappearance of Netaji Subhas Chandra Bose and
6. Relief Works in the flood affected areas of the State.

Name of the Members of West Bengal Legislative Assembly for the ALL PARTY DELEGATION :

1. Shri Prabodh Chandra Sinha, M.I.C., P.A. Deptt. Govt. of West Bengal
2. Dr. Ashim Kumar Dasgupta, M.I.C., Finance Deptt.

3. Shri Naren De, M.I.C., Agriculture Deptt.

4. Shri Atish Chandra Sinha, Leader of the Opposition.

5. Shri Rabindra Nath Mandal, Chief Govt. Whip.

6. Shri Abdul Mannan, M. L. A.

7. Shri Rabin Deb, M. L. A.

8. Shri Gyan Singh Sohanpal, M. L. A.

9. Shri Debaprasad Sarkar, M. L. A.

10. Shri Unus Sarkar, M. L. A.

11. Shri Kripa Sindhu Saha, M. L. A.

12. Shri Subhas Goswami, M. L. A.

13. Shri Purnendu Sengupta, M. L. A.

14. Shri Debabrata Bandopadhyay, M. L. A.

15. Shri Shyamadas Banerjee, M. L. A.

16. Shri Subrata Mukherjee, M. L. A.

17. Shri Padmanidhi Dhar, M. L. A.

**Mr. Speaker :** I have a motion for extension of time limit for submitting report on Budget Scrutiny for the Subject Committees where the rule provides that the Subject Committees submit the reports on budge scrutiny to the House within 8 weeks from he date of conclusion of the general discussion on budget. Whereas the aforesaid date shall be 21st May, 1999 for this year and whereas there shall be no sitting before 2nd week of June, 1999, under the circumstances, this House resolves that the time limit of 8 weeks for submitting the reports on budget scrutiny by the Subject Committees be extended 12 weeks as a special case for this year only.

The motion was then put and agreed to.

[3-20 — 3-24 p.m.]

মিঃ অধিকারী, আপনার কি বলার আছে বলুন।

**শ্রী নিশীথ অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিল দুটি আপাতত উপস্থাপিত বা মুভ করছি না। কারণ এই বিল দুটি অপর একটি বিলের উপর সম্পূর্ণভাবে নির্ভরশীল এবং সেই বিল এই অ্যাসেম্বলি থেকে পাস হবার পর তাতে রাষ্ট্রপতির অনুমোদন এখনও পাওয়া যায়নি। ফলে আমাদের নিয়ম অনুযায়ী—রুলস ৬৮-এর যে প্রভাইসো তাতে—যতক্ষণ এটার অনুমোদন না আসছে ততক্ষণ পর্যন্ত এটাকে উপস্থাপিত করার ব্যাপারে অসুবিধা আছে। ফলে আপাতত বিল দুটি উপস্থাপিত করছি না।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা জিনিস দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, মাননীয় মন্ত্রী মহাশয়রা প্রশ্নের উত্তর দিতে গিয়ে হোম-ওয়ার্ক করে আসেন না। তারপর এই বিল দুটি আনার ব্যাপারে বিরোধীপক্ষ থেকে ওনাকে কেউ চাপ দেয়নি। পার্লামেন্টারি অ্যাফেয়ার্স মিনিস্টারের মাধ্যমে বিজনেস অ্যাডভাইসারি কমিটির কাছে গভর্নমেন্ট বিজনেস বা প্রোগ্রাম দেওয়া হয়। কিন্তু এই যে কথাগুলি মন্ত্রী মহাশয় বললেন, এগুলি মন্ত্রী মহাশয় কি আগে জানতেন না, নাকি তার সেক্রেটারি আগে ওনাকে বলেননি? তাহলে আজকে এই প্রশ্ন আসছে কেন যে রাষ্ট্রপতির অনুমোদন পাওয়া যায়নি, সেইজন্য মুভ করছি না? তিনি এইভাবে হাউসের গুরুত্ব কমিয়ে দিচ্ছেন কেন? আমরা তো ওনাকে ফোর্স করিনি। পার্লামেন্টারি অ্যাফেয়ার্স মিনিস্টার জানিয়েছেন যে এই বিলের উপর ডিসকাশন করা হতে পারে এবং সেই হিসাবে হাউসে প্রোগ্রাম দেওয়া হয়েছে। আর আজকে অন্য কথা বলছেন যে রাষ্ট্রপতির অনুমোদন পাইনি। রাষ্ট্রপতির অনুমোদন পেয়েছেন, কি পাননি তা আমাদের পক্ষে জানা সম্ভব নয়। আপনি হাউসে জানা'লে এখান থেকেই জানব যে রাষ্ট্রপতির অ্যাসেন্ট পাওয়া গেছে কিনা। ক্যাবিনেট কিভাবে কাজ করছে? এটা তো কমিউনিকেশন গ্যাপ, এটা তো মাননীয় মন্ত্রী মহাশয়ের লজ্জা। তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, দয়া করে হাউসকে অপ্রস্তুত অবস্থায় ফেলবেন না। হাউসের গুরুত্ব যেভাবে কমিয়েছেন দয়া করে ভবিষ্যতে মন্ত্রী মহাশয়, যেন সেটা না করেন।

**শ্রী নিশীথ অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যে বক্তব্য রাখলেন তার প্রতি পূর্ণ সম্মান জানিয়ে বলছি—এই বিল আসার কারণ আমি আবার বলছি, তাড়াতাড়ি মামলা নিষ্পত্তির ব্যাপারে সরকার উৎকণ্ঠায় আছে। এই বিল উপস্থাপিত করার পিছনে কারণ একটাই, যে কোনও মুহূর্তে রাষ্ট্রপতির অনুমোদনের কথা জানতে

পারতাম। আজ সকাল পর্যন্ত অপেক্ষা করেছি। (নয়েজ)। এই বিল দুটি যেহেতু আর একটি বিলের সঙ্গে ওতপ্রোতভাবে যুক্ত—১৪ ডিসেম্বর এখান থেকে পাস হয়ে গেছে এবং সঙ্গে সঙ্গে রাষ্ট্রপতির কাছে পাঠানো হয়েছে। আজকে সকাল পর্যন্ত গভর্নরের সেক্রেটারির সঙ্গে যোগাযোগ করেছিলাম, কিন্তু আজও আসেনি। আমি আশা করেছিলাম এটা ফিরে আসবে। এই জন্য নোটিশ দিয়েছিলাম। যাই হোক, এটা থাকুক, কারোর অসুবিধা হচ্ছে না। পরবর্তী অধিবেশনে আমি আশা করছি এটা আনব।

**Mr. Speaker :** Since there is no other business, the House stands adjourned till 11 a.m. on 10th June, 1999.

## Adjournment

The House was then adjourned at 3.24 p.m. till Thursday, 11 a.m. on 10th June, 1999, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 10th June, 1999 at 11-00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 17 Ministers, 12 Ministers of State and 135 Members.

[11-00 — 11-08 a.m.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Hon'ble Members, before commencing the business of the House I rise to perform a melancholy duty to refer to the sad demise of shri Nirode Roychowdhury, sitting Member. Shri Panchanan Sinha and Shri Jagannath Majumdar, both former member of this state Legislature and Shri Khudiram Mahata, former member of provisional Parliament and Constitutent Assembly who passed away after the last sitting of the House, and those, who have laid their lives in the defence of the country.

**Shri Nirode Roychowdhury,** sitting member of West Bengal Legislative Assembly breathed his last on the 5th April, 1999 at S.S.K.M. Hospital after a massive heart attack. He was 69.

Born in 1930, Shri Roychowdhury had his education at P.K. Institutions, Kritibasha, now in Bangladesh. After partition and independence when his family was shifted to Habra in the district of North 24 Parganas, he was only a boy of 17. Gradually he involved himself with the people's movement in the area. In 1950 he plunged into the refugee movement at Habra and formed the Rikshaw Union in the same year. He actively participated in anti-Government movements of 1951. In 1952 he joined the Socialist Party, but subsequently in 1953 he became a

member of undivided Communist Party of India. In 1964 and 1965 he was arrested for his political activities. During the Food movement, he went underground and carried out his activities as a member of the Communist Party.

Shri Roychowdhury was also known for his cultural activities. In his Youth he took part in a number of dramas and also wrote a good number of one act plays. He was also a good foot-ball player.

He was elected to the West Bengal Legislative Assembly for 3 terms as a C.P.I (M) candidate from Habra Constituency in 1977 & 1982 and from Ashokenagar in 1996. He also served the Habra Municipality as nominated Commissioner in 1978 and as Cuncillor for 1988 to 1993.

At the demise of Shri Roychowdhury the state has lost a veteran Political and a social worker.

**Shri Panchanan Singh,** former member of West Bengal Legislative Assembly breathed his last on 25th April, 1999 at his residence at Canning Town, South 24 parganas. He was 77.

Born on the 1st February, 1922 at Canning Town, Shri Sinha had his education at Canning David Sassoon High School. St. Paul's College, Calcutta, Scottish Church College, Calcutta and David Hare Training College, Calcutta. He associated himself with Indian National Congress in his teenage and became its active member in 1939. He was one of the pioneers of co-operative movement in the State. He was the Chairman of Canning Large-sized Agricultural Co-operative Marketing Society Ltd. and the Director of 24-Parganas Southern Central Co-operative Bank Ltd. He also served as staff correspondent of Ananda Bazar Patrika and Hindusthan Standard.

Shri Sinha was elected to the West Bengal Legislative Assembly in 1971 and 1972 as a congress candidate from Basanti Assembly

Constituency.

At the demise of Shri Sinha the state has lost a veteran politician and an ardent social worker.

**Shri Jagannath Majumder,** vetaran freedom fighter and former member of the West Bengal Legislative Assembly breathed his last after a prolonged illness on the 6th June, 1999 in Calcutta. He was 87.

Born in 1912 at Krishnagar in Nadia, Shri Majumder had his education at Krishnagar Collegiate School, Krishnagar College and obtained B.A. and B. L. degree from Calcutta University. He was a legal practitioner by profession. He was involved with the freedom movement when he was more a school student. He joined revolutionary party of Bengal in his early years and suffered detention from 1930 to 1937. He was also an active nember of 'Jugantar Party' but later on he joined Indian National Congress. During the 'Quit India Movement' he was the President of undivided Congress committee of Nadia district. He suffered imprisonment for more than 12 years during the different stages of the freedom movement. He was imprisoned at Buxur Jail for some time. He wrote several literary stories and articles on economic matter in different monthlies and dailies. He was felicitated with 'Tamra Patra' by Government of India during the silver Jubilee Celebration of India's Independence.

Shri Mojumder was elected to the West Bengal Legislative Assembly in 1952, 1957 and 1967. He was elected as the Congress candidate from Nakashipara in 1952 and from Krishanagar in 1957 and in 1967 from Chapra constituency as the Bangla Congress candidate.

At the demise of Shri Mojumder, the State has lost a veteran freedom fighter and an urgent politician and social worker.

**Shri Khudiram Mahata,** former member of Provisional Parliament and Constituent Assembly breathed his last on the 17th February, 1999

in his village home at Holka in Purulia district. He was 79.

Born on the 7th October, 1919 at Holka in Manbhum district of Bihar (now in Purulia district), Shri Mahata had his education at Purulia Zilla School, Patna College and Govt. Law College, Patna. He joined Purulia Bar in 1946 and worked as the Assistant Public Prosecutor for two years. He was an honorary Jail visitor. In 1992, he was elected Vice President of Purulia Bar Association too. He was an active Member of the Indian National Congress and was elected the A.I.C.C. delegate for Nasik Congress in 1950. He was also associated with social and cultural activities in his region. He was a member of Manbhum Rastra Bhasa Prachar Samity. Shri Mahata wrote several books on kurmali language, culture and civilization. Some of them are 'Kurmali dictionary, 'History of kurmali language', kurmali Bhasa Tatwa', He regularly contributed articles for Karamtirtha patrika' during the early eighties.

Shri Mahata was member of Constituent Assembly from 1946 to 1948, and of Provisional Parliament representing Bihar State from 1950 to 1952.

At the demise of Shri Mahata the State has lost a prominent linguist, a veteran politician and an ardent social worker.

Hon'ble Members, I would also refer to the passing away of **Squadron Leader Ajoy Ahuja, Naik Samundar Singh,** Lieutenent Cobonel **R. Vishwanathan, Captain, P. V. Vikram, Major Rajesh Singh Adhikari, Major Sarvanan, Lieutenant Haniffuddin** and others Military and Civilian persons in the fight going on at present against Pakisthani inttders in the Kargil, Dras, Kaksar, Batalik and other sectors for the defence of the sovereighty of the Country.

Now I would request the Hon'ble Members to rise in their seats for 2 minutes as a mark of respect to the deceased.

(after 2 minutes)

Thank you Ladies and Gentlemen.

Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

### Adjournment

The House was then adjourned at 11-08 a.m. till 12 Noon, on Friday, the 11th June, 1999, at the Assembly House Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 11th June, 1999 at 12-00 Noon.

P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 5 Ministers of State and 94 Members.

[12-00 — 12-10 p.m.]

### 49th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 49th Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber yesterday and recommended the following programme of business from the 11th June to the 16th June, 1999 .:—

| | | |
|---|---|---|
| 11.6.99, Friday : | | Resolution under rule 169 regarding breach of National security in the Kargil Sector of Jammu and Kashmir—Notice given by Shri Jyoti Basu .. 2 hours |
| 14.6.99, Monday : | (i) | The City Civil Court (Amendment) Bill, 1999 (Introduction, Consideration and Passing) .. 2 hours |
| | (ii) | The Presidency Small Cause Court (West Bengal Amendment) Bill, 1999 (Introduction, Consideration and Passing) .. 2 hours |
| 15.6.99, Tuesday : | | Demand No.21—Home (Police) Department .. 4 hours |

16.6.99, Wednesday: (i) The West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1999
(Introduction, Consideration and Passing)
.. 2 hours

(ii) The West Bengal Additional Tax and One-Time Tax on Motor Vehicles (Amendment) Bill, 1999
(Introduction, Consideration and Passing)
.. 2 hours

*N.B.* (i) The House will sit at 12-00 Noon on Friday, the 11th June, 1999.

(ii) There will be no Question for Oral Answer and Mention Case on Friday, the 11th June, 1999.

Now I request the Minister-in-charge of Parliamentary Affairs Dept. to please move the motion for acceptance.

**Shri Prabodh Chandra Sinha** : Sir, I beg to move that the 49th Report of the Business Advisory Committee, as presented in the House, be accepted.

The motion was then put and agreed to.

## CALLING ATTENTION

**Subject**

**Mr. Speaker** : Today I have received one notice of Calling Attention from Shri Abdul Mannan on the following subject.

"Reported death of some passengers
in a mini-bus accident on Sukanta Setu
under Jadavpur Police Station on 10th
June, 1999."

I have admitted it. The Minister-in-charge may please make a

statement today, if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 16/6/99.

## LAYING OF REPORTS

### Annual Report and Accounts of the Basumati Corporation Limited for the year 1991-92

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to lay the Annual Report and Accounts of the Basumati Corporation Limited for the year 1991-92.

### Audit Reports alongwith Certified Accounts of the West Bengal Housing Board for the years 1994-95 and 1995-96

**Shri Gautam Deb :** Sir, I beg to lay the Audit Reports alongwith Certified Accounts of the West Bengal Housing Board for the years 1994-95 and 1995-96.

### Annual Report and Accounts of the Webel Mediatronics Limited for the years 1996-97 and 1997-98

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission I beg to lay the Annual Report and Accounts of the Webel Mediatronics Limited for the years 1996-97 and 1997-98.

### 38th Annual Report and Accounts of the West Bengal Warehousing Corporation for the year 1995-96

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the 38th Annual Report and Accounts of the West Bengal Warehousing Corporation for the year 1995-96.

### 74th and 75th Annual Report and Accounts of the Westinghouse Saxby Farmer Limited for the years 1995-96 and 1996-97

**Shri Mrinal Banerjee :** Sir, I beg to lay the 74th and 75th Annual Report and Accounts of the Westinghouse Saxby Farmer Limited for the years 1995-96 and 1996-97.

## 21st, 22nd, 23rd, 24th and 25th Annual Reports and Accounts of the West Bengal Agro-Textile Corporation Limited for the years 1993-94, 1994-95, 1995-96, 1996-97 and 1997-98

**Shri Mrinal Banerjee :** Sir, I beg to lay the 21st, 22nd, 23rd, 24th and 25th Annual Reports and Accounts of thee West Bengal Agro-Textile Corporation Limited for the years 1993-94, 1994-95, 1995-96 1996-97 and 1997-98.

## DISCUSSION ON RESOLUTION UNDER RULE-169

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that—

"This House expresses its deepest concern at the intrusion into Indian territory by the Terrorists and members of regular Pakistani Army who have violated the L.o.C. with the direct support of and in connivance with the Pakistani authorities. As a result, a grave situation has developed in the Indo Pak Border in Kargil Sector of Jammu and Kashmir.

This House places on record its highest appreciation for the bravery displayed and the sacrifices made by our valiant defence forces and whole-heartedly supports the action taken by our armed forces for flushing out the infiltrators and Pak regulars from Indian territory.

This House conveys its deepest condolences to members of the bereaved families of the brave Jawans and Officers of the armed forces who have laid down their lives in protecting our territory in the Kargil areas.

This House condemns the naked intrusion by Pakistani armed forces supported infiltrators, who have ostensibly done this with a view to altering the line of control in Kargil region and grab Indian territory.

The Union Government admits that preparation for the massive infiltration to which we a have been subjected, had been going on for months. But the Union Government had been astonishingly silent so long and allowed this Sector to be breached. The entire Nation views the situation with deep concern for which the Union Government should be answerable.

This House is surprised to note that the Union Defence Minister has exonerated the Pakistani Prime Minister and his Government including ISI of their responsibility.

This House is of the opinion that the present crisis can only be solved on the basis of the Simla Pact and bi-partite negotiation and by immediate withdrawal of all Pakistani Army persons and the supported infiltrators from Indian soil.

This House, therefore, requests the Union Government through the State Government to see that the interest of the Nation is protected and safeguarded and the infiltrators are flushed out of Indian territory and that the L.o.C. be strictly adhered to by Pakistan."

[12-10 — 12-20 p.m.]

স্পিকার মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি একটি গুরুত্বপূর্ণ প্রস্তাব উত্থাপন করছি। জম্মু ও কাশ্মীর রাজ্যের কারগিল উপত্যকায় জাতীয় নিরাপত্তা বিঘ্নিত হওয়ার ওপরে এই প্রস্তাব। আমি আশা করব যে আমরা ঐক্যমত হয়ে সর্বসম্মতিক্রমে এই প্রস্তাব গ্রহণ করব। আমার সময় একটু কম, কারণ এর পর সাড়ে বারোটায় ছুটি দিতে হবে, তারপর এটার ওপরে আলোচনা চলবে। আমি প্রথমেই বলতে চাই যে, কারগিলে যে ঘটনা ঘটছে এবং যা শুরু হয়েছিল, এই শুরুটা কি করে হয়েছিল, এটাই বোঝা যাচ্ছে না। আমরা জানি যে সেখান দিয়ে পাকিস্তানের অনুপ্রবেশকারিরা মাঝে মাঝে অস্ত্র নিয়ে আসে। অস্ত্র নিয়ে এসে নানারকম নাশকতামূলক কাজ করে, নানা কিছু করে। আমাদের মতে পাকিস্তান সরকার এসবের পেছনে আছে। কিন্তু এতগুলো সশস্ত্র লোক কি করে ঢুকে গেল, এটা একেবারেই বোঝা যাচ্ছে না। অনেকে বলেছেন যে, পাকিস্তান যদি আগে থেকে প্রস্তুত না হত এবং পাকিস্তান সরকারের মদত না থাকতো তাহলে শুধু কিছু লোক ঢুকে গেল কি করে? আমাদের প্রতিরক্ষা মন্ত্রী জর্জ ফার্নাণ্ডেজ বলেছেন যে,

পাকিস্তান সরকারের সঙ্গে এটার কোনও যোগ নেই। তারমানে পাকিস্তান সরকার দায়ি নয়, এই অনুপ্রবেশকারিরা নিজেরাই ঢুকেছে এবং পাকিস্তানের যে ফৌজ, প্রতিরক্ষা বিভাগ তারা এরমধ্যে রয়েছে সরকারের অনুমোদন ছাড়া, সরকারের অজান্তেই। এটা বিশ্বাস করা যায় না, এটা একটা অবিশ্বাস্য কথা, এটা আমাদের মনে রাখতে হবে। এর জবাব আমরা এখনও পাইনি, কারও কাছ থেকে পাইনি। বরং উল্টো যেটা হচ্ছে, জর্জ ফার্নান্ডেজ এটা বলার মানে হচ্ছে পাকিস্তানের যে জনসাধারণ, পাকিস্তানের জনসাধারণের সঙ্গে আমাদের শত্রুতা নেই। আমাদের শত্রুতা পাকিস্তানের সরকারের সঙ্গে, ভারতবর্ষের বিরুদ্ধে যারা বহুদিন ধরে, আইএসআই কাশ্মীর নিয়ে, আন্তর্জাতিক বিষয়ে নানারকম ভাবে ব্যবস্থা তারা করছে। কিন্তু পাকিস্তানের জনসাধারণকেও বোঝানো হল, জর্জ ফার্নান্ডেজের যে বক্তব্য তাতে পাকিস্তান সরকার এর পেছনে নেই। এটাতে সেখানকার জনসাধারণ কি বুঝবে? আমাদের জনসাধারণকেও ভুল বোঝানো হচ্ছে, পাকিস্তান সরকার এরমধ্যে নেই। এটা কেন, কি হল, কি ব্যাপার তা বোঝা গেল না। এটার কন্ট্রাডিক্টরি, এর বিরুদ্ধে কোনও প্রস্তাব, কোনও বিবৃতি আমি দেখিনি। কাজেই এটা আমাদের এমন একটা জিনিস না যে, এটা শেষ হয়ে গেছে, আলোচনা করে কি হবে। আমি এখুনি আলোচনার কথা বলছি না। কারণ এখন আমাদের ওখানে কাজ হচ্ছে। আমাদের মিলিটারি, আমাদের সশস্ত্র বাহিনী আকাশ থেকে নিচে নানারকম অপারেশন তাঁরা করছেন অনুপ্রবেশকারিদের হটিয়ে দেবার জন্য। ওদের দ্রুত আমরা চাই হটিয়ে দিতে এবং সমস্ত জাতিই চায় ওই অনুপ্রবেশকারিদের হটিয়ে দিতে। ওখানে যেসব কার্যক্রম হচ্ছে সশস্ত্র লড়াই পাহাড়ে পর্যন্ত হচ্ছে, তাতে ফৌজিরা যেভাবে লড়ছে তাতে আমাদের সবার এবং সমস্ত জাতির সমর্থন রয়েছে। ওই অঞ্চলে যুদ্ধ করতে গিয়ে যাদের মৃত্যু হয়েছে ওই অনুপ্রবেশকারিদের হটিয়ে দেবার জন্যে, তাদের প্রতি সমস্ত জাতি সমর্থন করছে। যাদের ওখানে মৃত্যু হয়েছে তাদের স্মৃতির প্রতি শ্রদ্ধা জানিয়ে তাদের পরিবারবর্গকে এখান থেকে বার্তা পাঠিয়েছি। তাদেরকে সহানুভূতি জানিয়েছি। কাজেই এই যে মৃত্যুর ঘটনা ঘটল যার থেকে আজকে একটা প্রশ্ন জেগেছে এইরকম একজন প্রতিরক্ষা বা ডিফেন্স মন্ত্রী থাকতে এই জিনিস ঘটল কি করে, এতো আমরা কল্পনাও করতে পারি না। বরং যারা মিলিটারি বা আমাদের প্রতিরক্ষার চার্জে যারা আছেন তাদের দিয়ে করালে হত। অনুপ্রবেশকারিরা কিভাবে ঢুকল কিছুতেই বুঝলাম না। তবে এসব নিয়ে এখন আলোচনা করার সময় নয় কারণ এখন যুদ্ধ শুরু হয়েছে। সশস্ত্র যেসব লোক কাশ্মীরে ঢুকেছে তারা তো শুনছি অনেক আগেই ঢুকেছে। আর যেখানে ঢুকেছে উঁচু উঁচু সব পাহাড়, আকাশ থেকে বোমা ফেলতে হবে, সেসব মিলিটারিরা বুঝবে আমার কিছু বলবার নেই। যারা ঢুকেছে তাদের দিকে কড়া নজর দিতে হবে এবং আমাদের প্রধান কাজ হচ্ছে ওই অনুপ্রবেশকারিদের কতদিনের মধ্যে আমরা হটিয়ে দিতে পারব। আজকে একটা অবশ্য ভাল খবর দেখলাম যে, আমাদের পক্ষ থেকে বোম্বিং শুরু হয়েছে। এবং তাছাড়া

আমাদের সৈন্য ফৌজরা কতগুলো জায়গায় ঢুকেছে, কিন্তু তবুও এখনো যারা রয়ে গেছে তাদেরকে হটানো আমাদের প্রথম কাজ। এই ব্যাপারে ফৌজি যারা রয়েছে তারা বিস্তারিত বলতে প্যারবেন। অনুপ্রবেশকারিদের হটাতে গিয়ে যাদের মৃত্যু হয়েছে তাদের প্রতি আমরা শ্রদ্ধা জানাচ্ছি। কিন্তু সঙ্গে সঙ্গে আমি বলছি যে এটা নিয়ে একটা আলোচনা হোক। তবে আমরা চাই না যে, যুদ্ধ ছড়িয়ে যাক, আরও ব্যাপক হোক। সেখানে স্টেট অফ ওয়ারের কথা বলা হয়েছে, সেটা আমরা চাই না। সেখানে ভারতবর্ষ এবং পাকিস্তানের মধ্যে একটা বড়রকমের যুদ্ধ লাগুক আমরা চাই না। তবে আমরা চাই আলোচনা হোক। এখন ঠিক হয়েছে আলোচনা হবে, কালকে পরশুর মধ্যেই আলোচনা হবে। ওদের বিদেশমন্ত্রী আসবেন পাকিস্তান থেকে এখানে, সেখানে আলোচনা হবে, সেখানে আলোচনায় একমত হবে কিনা জানি না। আমি যা বুঝতে পারছি তাতে বলছি যে, আলোচনায় একমত হতে পারে এবং সেখানে আমাদেরকে বলতে হবে যে, আপনাদের যেসব অনুপ্রবেশকারি এখানে ঢুকে রয়েছে তাদেরকে আপনাদের সরিয়ে নিতে হবে। তাদেরকে পাকিস্তান সরিয়ে নিলে তো আর আমাদের বোম ফাটাবার দরকার হবে না। অমুক দিনের মধ্যে ওদেরকে সরিয়ে নিতে হবে এই প্রস্তাব দাবি করতে হবে। লাইন অফ কন্ট্রোল নিয়ে সমস্যা হবার কথা নয়। লাইন অফ কন্ট্রোল নিয়ে আলোচনা করে আমাদের মনে হয় কিছু হবে না। ভারত সরকার অনেকদিন আগেই জানেন সিমলা এগ্রিমেন্ট অনুযায়ী লাইন অফ কন্ট্রোল ধরে তারমধ্যেই থাকতে হবে, তার বাইরে যাবে না। পাকিস্তান আর ভারত সরকার ঠিক করবে কাশ্মীর সমস্যা সম্পর্কে। সেখানে যা ব্যবস্থা নেওয়ার আমরাই করব এবং সিদ্ধান্তে আমরাই আসব। কিন্তু সেখানে কোনও ইউনাইটেড নেশান বা আমাদের বাইরের কোনও রাষ্ট্রের সহযোগিতা আমাদের প্রয়োজন নেই। এটা আমাদের নিজস্ব সমস্যা এবং আজ ৫০ বছর ধরে এটা নিয়ে বলা হচ্ছে। কাজেই ওখানে অন্য রাষ্ট্র ওসব নিয়ে আলোচনা করবে কিনা আমি বলতে পারব না, বা ওইসব আলোচনা করার বিষয়বস্তুও এখন নয়। তবে লাইন অফ কন্ট্রোল কোথায় আছে দু পক্ষেরই জানা আছে, তবুও ইনফিলট্রেশন ঘটছে পাকিস্তান থেকে আক্রমণ করছে ভারতবর্ষের মধ্যে এবং এদেরকেই ওকথা বলা হচ্ছে।

[12-20 — 1-15 p.m.](Including adjournment)

এটা হচ্ছে দ্বিতীয় কথা। তারপর হচ্ছে, এইসব যে ঘটনা যেটা ঘটল এখন, এমন একটা সময়, আমাদের প্রস্তাবের গুরুত্ব হচ্ছে এমন একটা সময়ে ঘটনা ঘটেছে যখন পার্লামেন্ট নেই, লোকসভা নেই, একটা কেয়ারটেকিং সরকার আছে। আমাকে লন্ডনে সংবাদপত্রের লোকেরা জিজ্ঞাসা করেছিল, এখন কি তাহলে নির্বাচন পোস্টপোন্ড করতে হবে। স্থগিত রাখতে হবে? আমি বলেছিলাম বরং এগিয়ে আনলেই ভাল হয় [illegible] তো আলোচনার কিছু নেই, একটা কেয়ারটেকিং সরকার কি করছেন না করছেন, ইতিমধ্যেও

আমরা দেখেছি, প্রধানমন্ত্রী বলছেন, তারাও কিন্তু সঠিকভাবে সব সময় বলছেন না, তাদের থেকেও আবার এগিয়ে গিয়ে প্রতিরক্ষামন্ত্রী যা বললেন তাতে কারুর পক্ষে গ্রহণযোগ্য নয়। এতে পাকিস্তানের মানুষকেও ঠকানো হচ্ছে, ভারতবর্ষের মানুষকে অসত্য কথা বলা হচ্ছে। এবং এতে আন্তর্জাতিক ক্ষেত্রে আমাদের কোনও স্থান হবে না এইরকম যদি বক্তব্য রাখা হয়। সেইজন্য কথা হচ্ছে, আলোচনা হোক। আপনারা অনুপ্রবেশ করেছেন, লাইন অফ কন্ট্রোল আপনাদেরও জানা আছে, আপনাাদের সরে যেতে হবে। সরে গেলেই সব থামল, তখন আর এর প্রয়োজন নেই কিছু করার। আমি জানিনা, এখনও কি অবস্থায় আছে, কাল পরশু জানতে পারব। তারপর হচ্ছে, পাকিস্তানের সঙ্গে আমরা অনেকদিন ধরেই দেখছি, পাকিস্তানের জনসাধারণের সঙ্গে আমাদের কোনও শত্রুতা নেই, পাকিস্তানে যে সরকার আছে তারা অনেক সময়ই দেখছি তারা ফর দেয়ার ওউন পারপাস, পলিটিক্যাল পারপাস তারা কাশ্মীরকে ব্যবহার করছে। ভারত বিরোধী সমস্ত কার্যকলাপ তারা করছে। আর আই. এস. আই. এর কথা তো বলা হচ্ছে না, আমাদের এখানে তো দু-একজন ধরাও পড়েছে, এরা ভারতবর্ষের বিভিন্ন জায়গায় অপারেট করছে, ওদেরই গুপ্তচর বিভাগ। আমাদের মিলিটারি ইনটেলিজেন্স, সরকারি ইনটেলিজেন্স তারা জানতে পারলো না কি হচ্ছে - কেন? এরও জবাব দিতে হবে। আমরা এখনই বলছি না, আমরা অন্য কাজে ব্যস্ত আছি, কিন্তু এরও জবাব দরকার আছে। ভবিষ্যতের জন্য দরকার আছে। কারণ পাকিস্তানের সরকারে যারা আছে তারা যদি নিজেদের প্রয়োজনে, রাজনৈতিক প্রয়োজনে, ভারত বিরোধিতা করতে হবে এবং গুপ্তচর বিভাগকে ব্যবহার করতে হবে নাশকতামূলক কাজের জন্য, আরও ষড়যন্ত্রমূলক কাজের জন্য তাহলে? কিসের ভিত্তিতে কাশ্মীরের সমস্যার সলিউশন হবে, সিমলা চুক্তিতে বলা হয়েছিল, দুই দেশ মিলে বসে ঠিক করব, নিজেরা ঠিক করব, এখন লাইন অফ কন্ট্রোল ঠিক আছে, অনেক বছর আগে কাশ্মীরের কিছু অংশ দখল হয়ে গেছে, তা সত্ত্বেও লাইন অফ কন্ট্রোল ঠিক হয়েই আছে। আমরা ব্যবসা-বাণিজ্য, সংস্কৃতি বিনিময়ে আরও বিভিন্ন বিষয়ে আমরা পাকিস্তানের সঙ্গে যোগাযোগ করি। এখন প্রধানমন্ত্রী আমি জানিনা, আমার আপত্তি করার কারণ নেই, দিল্লি থেকে যদি লাহোরে বাসে যান, প্রধানমন্ত্রী কথা বলেন, তাহলে আপত্তি নেই, কিন্তু এটাকে যদি রাজনৈতিক দিক থেকে ব্যবহার করা হয়, কারণ নির্বাচন আসছে, এই যদি করা হয় তাহলে দেশের সর্বনাশ হবে, এটা কেউই মানতে পারবে না। যখন এটা হয়েছিল, বাস ওখানে গিয়েছিল, তখন আমাকে সাংবাদিকরা জিজ্ঞাসা করেছিল, টেলিভিশন থেকেও জিজ্ঞাসা করেছিল, এই যে যাচ্ছে, আপনি কি মনে করেন? আমি বলেছিলাম ভালই। আমরা তো ওদের সঙ্গে ঝগড়া বিবাদ করতে চাইনা, আমরা প্রতিবেশি দেশ হিসাবে শান্তিপূর্ণভাবে থাকতে চাই, শুধু একটা বাস চলে গেল আর তাতে সব হয়ে গেল, মানুষকে বোঝানো গেল, এটা আমি মনেকরি, এতে কখনও সব হতে পারেনা। কারণ, ম্যাটার ইজ মাচ মোর সিরিয়াস। আমরা পঞ্চাশ বছর ধরে

দেখছি পাকিস্তান ভারতবর্ষের সঙ্গে এইরকম করছে। তাই বাসযাত্রা থেকে যদি ভালো কিছু হয়, ভালো হবে। এখনকার যে সরকার, বি.জে.পি নেতৃত্বাধীন যে সরকার, তারা সেটার উপর নির্ভর করেই কি মনে করলেন যে, আমাদের নিরাপত্তার ব্যাপারে আর কিছু চিন্তা করবার ব্যাপার নেই। এটাই হচ্ছে আমাদের কাছে প্রশ্ন? তাহলে কতটা ভালো হয়েছে সেটা তারা নিজেরাই কিছুটা বুঝতে পেরেছেন। যাইহোক আলোচনায় কি হয় সেটা আমরা দেখব। সেইজন্য আমরা এখানে সবাই মিলে যদি এইরকম প্রস্তাব গ্রহণ করি এবং সেটা দিল্লিতে আজকেই যদি পাঠিয়ে দিই, তাহলে ওরা অন্ততঃ বুঝবে পশ্চিমবাংলায় বিরোধী দল, সরকারি দল, সবাই মিলে আমরা এইরকম মনে করছি এবং এই ব্যাপারে আরও সাবধানতা অবলম্বন করে আলোচনা করা দরকার। আলোচনা করতে গিয়ে আমরা এটা বলতে পারিনা, যে সশস্ত্র অনুপ্রবেশকারি যারা রয়ে গেছে তাদের বিতাড়নের কাজ বন্ধ করে দিয়ে আলোচনা হবে, এটা হলে আরেকটা সর্বনাশ হবে। দুটো কাজই কিন্তু আমাদের একসঙ্গে করে যেতে হবে। আলোচনা হোক এবং কি আলোচনা হয় সেটা আমরা জানব - অধিবেশন তো চলছে, তারপরে মতামত দিতে হলে আমরা সবাই মিলে মতামত দেব। যেটুকু সংশোধনী আনা হয়েছে, সেটা নিয়ে আমরা একসঙ্গে যদি প্রস্তাব গ্রহণ করি এবং আজকেই বিকেলবেলায় দিল্লিতে প্রধানমন্ত্রীর কাছে পৌঁছে দিতে পারি তার ব্যবস্থা আমাদের করতে হবে।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি, আমরা আবার মিলিত হব ১.১৫ মিনিটে।

(At this Stage the House was adjourned till - 1-15 p.m.)

[1-15 — 1-20 p.m.](After recess)

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী কারগিলের ঘটনা সম্বন্ধে যে প্রস্তাব আজ এনেছেন, তাকে আমি সমর্থন করছি। স্যার, আপনি এবং আমরা সবাই জানি যে, যে ঘটনা জম্মু এবং কাশ্মীরের পার্বত্য এলাকায় কারগিল, দ্রাস, বাতালিক, ইত্যাদি স্থানে ঘটছে, তা অত্যন্ত মর্মান্তিক এবং দুঃখজনক। এই ঘটনা সম্ভবত এড়ানো যেত, সেই বিষয়ে আমি পরে আসছি। দুর্ভাগ্যবশত অনুপ্রবেশকারিদের হটাতে গিয়ে আমাদের বহু জওয়ান এবং অফিসার মারা গেছেন এবং যাচ্ছেন, আরও যে কত জন তাদের প্রাণ বলি দেবেন আমরা জানি না। কাগজের প্রতিবেদন থেকে মনে হয় আরও অনেককেই প্রাণ দিতে হবে। শত্রুপক্ষ ১৪ থেকে ১৮ হাজার ফুট উপরে অবস্থান করছে পাহাড়ের, ফলে ভারতীয় যেসব বীর জওয়ান নিচে থেকে উপরে গিয়ে তাদের হটিয়ে দিতে যাচ্ছে, তাদের মেরে ফেলার যথেষ্ট সুযোগ সেইসব সশস্ত্র অনুপ্রবেশকারিদের থাকছে।

প্রথমেই আমি সমবেদনা জানাই সেইসব সৈন্য, যারা ভারতবর্ষের মাটি থেকে শত্রুপক্ষের লোকেদের সরিয়ে দিতে গিয়ে প্রাণ বিসর্জন দিয়েছেন তাদের আত্মীয়স্বজনদের। কয়েকদিন আগে আমরা সর্বসম্মতভাবে শোক প্রস্তাব পেশ করেছি তাদের পরিবার বর্গকে সহানুভূতি জানাতে। যারা এখনও সেখানে অসীম সাহসিকতার সঙ্গে যুদ্ধ করে চলেছে নিজেদের প্রাণের মায়া পর্যন্ত তুচ্ছ করে, তাদের জানাই আমাদের হৃদয়ের উষ্ণ অভিনন্দন। এবং ঈশ্বরের কাছে প্রার্থনা করি অনুপ্রবেশকারিদের নিয়ন্ত্রণ রেখার ওপারে ফিরিয়ে দিতে গিয়ে যেন আমাদের ভারতবর্ষের আরও বীর সৈনিকদের প্রাণ দিতে না হয়।

[1-20 — 1-30 p.m.]

স্যার, আপনি জানেন যে, এই ঘটনা যে ঘটছে তা প্রায় এক মাস হয়ে গেল। এর বহু আগে থেকেই পাকিস্তান এরকম একটা প্রস্তুতি নিচ্ছিল তাদের সৈন্য, মুজাহিদিন এবং তালিবান ও অন্যান্যদের সঙ্গে জড়িত হয়ে। প্রায় ৬।৭ মাস আগে থেকেই চলছিল তাদের এই প্রস্তুতি। এটা খুবই দুঃখের বিষয় যে, ভারত সরকারের ইনটেলিজেন্স উইংস যেগুলো আছে তারা এই সমস্ত ঘটনা সম্বন্ধে সরকারকে এবং আমাদের সৈন্যদের বা আমাদের প্রতিরক্ষা দপ্তরকে ঠিক সময়ে ওয়াকিবহাল করেনি। যদিও স্যার আপনি জানেন, এই যে সমস্ত কার্যকলাপ সীমান্তের ওপারে হচ্ছে, সেই সমস্ত কার্যকলাপ বার করবার বহু রাস্তা আছে। আজকাল তো আপনারা জানেন যে, নানারকম ডিভাইজ বেরিয়েছে। আমাদের ভারতের আয়ত্তের মধ্যে সেগুলি আছে। এই ডিভাইজগুলির মধ্য দিয়ে গিয়ে সাহায্য নিয়ে সহজেই জানতে পারতাম কি ধরনের পরিস্থিতি আমাদের নিয়ন্ত্রণরেখার ওপারে শত্রুপক্ষ করছে। এটা আমাদের দাবি হবে যে, যারা এজন্য দায়ী, এই শিথিলতার জন্য, এই ইনটেলিজেন্সের অভাবের জন্য এই ঘটনা ঘটছে, আজকে অনেক সৈন্যকে প্রাণ দিতে হচ্ছে, অনেক জোয়ানকে প্রাণ দিতে হচ্ছে, কোটি কোটি টাকা খরচ হচ্ছে এই যুদ্ধের জন্য এবং এই ফেলিওরের জন্য যারা দায়ী, তাদের নিশ্চয় চিহ্নিত করার প্রয়োজন আছে, যাতে ভবিষ্যতে এইরকম ধরনের ঘটনা আমাদের সামনে এসে উপস্থিত না হয়। আপনি জানেন স্যার, 'র' আছে, রিসার্চ অ্যান্ড অ্যানালিসিস উইং আছে সরকারের। ইনটেলিজেন্স ব্রাঞ্চ আছে এবং মিলিটারি ইনটেলিজেন্স আছে। এছাড়াও বি এস এফের নিজস্ব ইনটেলিজেন্স বিভাগ আছে এবং এইরকম ঘটনা যে ঘটতে পারে বা এইরকম পরিস্থিতি চলছে, খুব পরিষ্কার করে না হলেও মাঝে মাঝে সরকারের কাছে এই ধরনের তথ্য পাঠানো হয়েছিল। কিন্তু দুর্ভাগ্যবশত সরকার সেই সময়ে লাহোরে বাস নিয়ে যাওয়ার স্বপ্নে মগ্ন ছিলেন। ভাবছিলেন যে, লাহোরে যাতায়াত করলেই পাকিস্তানের সাথে সু সম্পর্ক চালু হয়ে যাবে। কিন্তু দুর্ভাগ্যবশত পিছন থেকে ছুরি মারা চলছিল যে এই সম্পর্কে ভারত সরকার সম্পূর্ণ অন্ধ ছিলেন। ভারত সরকার

যথা সময়ে সঠিক ব্যবস্থা গ্রহণ করতে পারেননি। স্যার, পাকিস্তান বা অন্যান্য সব রাষ্ট্রের সঙ্গেই সু সম্পর্ক চাই। কিন্তু সু সম্পর্ক মানে এই নয় যে, আমাদের পিছনে ছুরি মেরে তারা আমাদের দেশের মাটি গ্রহণ করবে, জোর করে সেই জায়গা দখল করবে। সেই জিনিস কখনওই আমরা বরদাস্ত করতে পারি না এবং সেইজন্য এত দূরে থাকা সত্ত্বেও আমাদের বর্তমান যে সরকার, বর্তমান প্রতিরক্ষা দপ্তর যে সমস্ত ব্যবস্থা গ্রহণ করেছেন এই অনুপ্রবেশকারিদের হারিয়ে দেওয়ার জন্য, আমরা তা সম্পূর্ণ সমর্থন করি। এইরকম একটা মুহূর্তে আমরা সেটাকে রাজনীতির মধ্যে এনে সুযোগ গ্রহণ করতে চাই না। কিন্তু এই সমস্ত যে ঘটনা ঘটছে, সেটা খুবই মারাত্মক ঘটনা। আমাদের সৈন্যরা মরছে, জোয়ানরা মরছে। কোটি কোটি টাকা খরচ হচ্ছে। ইতিমধ্যে অনেক অফিসারস্ মারা গেছেন। মিগ বিমান নষ্ট হয়ে গেছে। একজন বৈমানিক মারা গেছেন। একজনকে লোক দেখানোর জন্য ছেড়ে দিয়েছে। আজকের কাগজে দেখবেন, যে সমস্ত ভারতীয় সৈন্য ধরা পড়ছে, তাদের উপর কি নির্মম অত্যাচার হচ্ছে। তাদের নাক কেটে দেওয়া হয়েছে। কান কেটে দেওয়া হয়েছে। যৌনাঙ্গ কেটে দেওয়া হয়েছে। চোখ খুবলে উপড়ে দেওয়া হয়েছে। এটা কি ধরনের ঘটনা ঘটছে? আজকে জেনিভা কনভেনশন বলে জিনিস আছে। সেগুলি উপেক্ষা করে আজকে যে সমস্ত সৈন্য শত্রুপক্ষের হাতে ধরা পড়ছে, তাদের কি রকম অত্যাচার করা হচ্ছে। স্যার, হাউসের মাধ্যমে অনুরোধ করব ভারতের সরকার যাতে এই ব্যাপারে আন্তর্জাতিকভাবে এই ব্যাপারটা গ্রহণ করে যে, পাকিস্তান এইভাবে আমাদের সৈন্যদের উপর অত্যাচার করছে। দরকার হলে আন্তর্জাতিক ফোরামে নিশ্চয় এই ব্যাপারগুলি তুলে ধরে যাতে কিছু ব্যবস্থা গ্রহণ করা যায়, তার জন্য নিশ্চয় সর্বশক্তি নিয়োগ করে সর্ব প্রচেষ্টা গ্রহণ করতে হবে। ইন্ডিয়া টুডেতে বেরিয়েছে, কিভাবে ইনটেলিজেন্স ফেলিওর হয়েছে। তার বিস্তৃত বিবরণ এখানে বেরিয়েছে। আমি দু একটা জায়গা উল্লেখ করে বলছি The most critical piece of information, it is now claimed, came from the G-Branch, the intelligence wing of the Border Security Force stationed in Srinagar, in October, 1998, when it interrogated Azhar Shafi Mir, a Kashmiri militant in Baramulla.''

তাহলে স্যার, এর থেকে প্রমাণিত হচ্ছে যে, এটা শত্রু ঘটিত ব্যাপার নয়। অক্টোবর ১৯৯৮ থেকে প্রায় ৫-৭ মাস আগে এই সমস্ত ঘটনা ঘটেছে। অথচ যে কোনও কারণেই হোক, অন্যান্য যেকোনও কারণেই হোক সরকার সঠিক সময়ে সঠিক ব্যবস্থা গ্রহণ করতে অপারগ ছিলেন। এটা অত্যন্ত দুঃখের এবং ক্ষোভের কথা। যে ঘটনাগুলো ঘটে গেছে সেগুলো তো আর ফিরে আসবে না কিন্তু এইরকম ঘটনা যাতে ভবিষ্যতে না ঘটে তারজন্য আমাদের সরকারের কাছে দাবি করব। আপনি স্যার জানেন, একটু আগেও বলছিলাম ভারতবর্ষের আয়ত্বের মধ্যে আছে আই.আর.এস। আই.আর.এস আমরা অনেক

পাঠিয়েছি। এই আই.আর.এসের মধ্যে দিয়ে প্রত্যেকটা জায়গায়, কোথায় কি হচ্ছে, পাকিস্তানে কি হচ্ছে, কোথায় জল স্তর আছে, ইত্যাদি বহু তথ্য বৈজ্ঞানিক তথ্য আমরা বার করতে পারি। আমাদের যদি সেইভাবে রিমোট স্যাটেলাইট নাও থাকে, যাদের আছে, রাশিয়ার আছে তাদের কাছ থেকে অতি সহজে আমরা তাদের কাছ থেকে এই তথ্য সংগ্রহ করতে পারতাম। ইলেকট্রনিক এজেন্সি আছে, এরিয়াল ফোটোগ্রাফি আছে, সারভাইলেন্স র‍্যাডার আছে এতগুলো আমাদের আয়ত্বের মধ্যে আছে, অধিকাংশ প্রতিরক্ষা দপ্তরেরই আছে এবং সেগুলো যদি আমরা ব্যবহার করতে পারতাম আমরা খুব সহজে অনেকদিন আগে ধরতে পারতাম কি ধরনের সৈন্য সমাবেশ হচ্ছে। হেলিপ্যাড তৈরি হচ্ছে, বাঙ্কার তৈরি হচ্ছে অথচ আমাদের সরকার অন্ধকারে ছিলেন, আদৌ তারা কিছুই জানেন না। এটা আমার কাছে খুবই আশ্চর্য লাগছে। কিভাবে একটা দায়িত্বশীল সরকার - অবশ্য এরা কেয়ার টেকার গভর্নমেন্ট হিসাবে আছেন কিন্তু একটা সরকার সরকারই। এইভাবে ভারতবর্ষের সার্বভৌমত্ব, অখন্ডতা বিনষ্ট হতে দিচ্ছেন এটা আমার কাছে আশ্চর্য লাগছে। এটা নিশ্চয়ই প্রতিরোধযোগ্য বিষয় বলে আমি মনেকরি। এই ব্যাপারে আমি বিশেষ কিছু বলতে চাই না। নির্বাচন আসন্ন। অনেকে বলবেন রাজনীতি করছি। সেজন্য এই ব্যাপারে সংযত থেকে বক্তব্য রাখতে হবে। মুখ্যমন্ত্রীও অনেকটা রেসট্রিকশনের মধ্যে দিয়ে বক্তব্য রেখেছেন। আমিও সংযত থেকে কথা বলবার চেষ্টা করছি। কিন্তু যে কথাগুলো না বললে নয় সেগুলো তো বলতেই হবে। স্যার, নিশ্চয়ই আপনার দৃষ্টিগোচর হয়েছে যে আমাদের দেশের প্রতিরক্ষামন্ত্রী তিনি যে বক্তব্য রেখেছেন। একটা দেশের প্রতিরক্ষা মন্ত্রীর পক্ষে এই ধরনের উক্তি করা উচিত না। এটা নিশ্চয়ই ভারতবর্ষের মানুষ ভেবে দেখবেন। কি করে তিনি বলেন যে এটা একেবারে জল এর মতো সত্য যে, এই যে ঘটনাগুলো ঘটছে এগুলো পাকিস্তানি সৈন্যরা ঘটাচ্ছে। তারা বলছে যে তারা মুক্তিযোদ্ধা। এইভাবে গোটা পৃথিবীকে বিভ্রান্ত করার চেষ্টা করা হচ্ছে কিন্তু আমরা প্রমাণ পেয়েছি যারা মুক্তিযোদ্ধা তাদের কাছে কখনো স্ট্রিংগার মিসাইল থাকতে পারে না। ১৪ হাজার ১৮ হাজার ফুট ওপরে রয়েছে, তারা কখনও মুক্তি যোদ্ধা হতে পারে না। এর পিছনে পাকিস্তানি সরকারের সৈন্য দপ্তরের সম্পূর্ণ সহযোগিতা আছে। তারা ধরাও পড়বে। সাংবাদিকদের সামনে ভারতবর্ষের সেনাধ্যক্ষ তারা প্রমাণ করে দিয়েছেন যে পাকিস্তানি সৈন্য ইনভলভড্ হয়ে আছে। এই অবস্থার মধ্যে আমরা লক্ষ্য করলাম আমাদের প্রতি আমাদের দেশের প্রতিরক্ষামন্ত্রী তিনি বললেন পাকিস্তানের সৈন্যরা করছে, পাকিস্তানের প্রধানমন্ত্রী দায়ী নন। আই.এস.আই দায়ী নন। তিনি তাদের ক্লীনচিট দিয়ে দিলেন। পরে তার রিঅ্যাকশনে তিনি বললেন যে তাকে মিসকোট করা হয়েছে। এইসব বলে তিনি অবস্থা সামাল দেওয়ার চেষ্টা করলেন কিন্তু একটা দেশের প্রতিরক্ষামন্ত্রী হিসেবে তাঁর কি এই ধরনের উক্তি করা উচিত। ভারতবর্ষের যে সমস্ত সৈন্য, যারা স্বার্থত্যাগ করে নিজেদের প্রাণ বিপন্ন করছেন সম্মুখ সমরে তাদের মনোবলের উপরে

কতখানি আঘাত পড়বে প্রতিরক্ষা মন্ত্রীর ভেবে দেখা উচিত ছিল। আমি বলব প্রতিরক্ষা মন্ত্রীর এই পদে থাকা উচিত না। তাঁর পদত্যাগ করা উচিত। আমরা শুনেছি তিনি পদত্যাগ করার ইচ্ছা প্রকাশ করেছিলেন।

[1-30 — 1-40 p.m.]

কিন্তু এখন এই যুদ্ধ চলছে বলে নাকি তাঁকে রেখে দেওয়া হয়েছে। আমার মনে হয় যত তাড়াতাড়ি সম্ভব এই ধরনের প্রতিরক্ষামন্ত্রীকে পদত্যাগ করানো উচিত যদি ভারতবর্ষের স্বার্থকে রক্ষা করতে হয়। প্রতিরক্ষামন্ত্রীর এই পদে থাকার কোনও যৌক্তিকতা আছে বলে আমি মনেকরি না। আরেকটা কথা বলতে চাই সেটা হচ্ছে রোজ খবরের কাগজ খুললেই দেখছি যে ভারতীয় সৈন্যরা ধিরে ধিরে হলেও এগোচ্ছে। তাদের ১৪ হাজার ১৮ হাজার ফুট উপর থাকে পাক সৈন্যদের সরানো খুব শক্ত কাজ এবং তাদের কাছে অস্ত্র-সস্ত্র মজুত আছে এবং তারা পিছন থেকে সাপ্লাই পাচ্ছে। আমি জানি না আমরা কাগজে একটা বক্তব্য দেখলাম সেটা ভারতবর্ষের সৈন্যদের তরফ থেকে আসছে যে তাড়াতাড়ি যদি এদের সরাতে হয় তাহলে পাকিস্তান টেরিটোরির মধ্যে গিয়ে তাদের পিছন থেকে আক্রমণ করতে হবে। আমি জানি না বা আমরা এসব ব্যাপারে বিশেষজ্ঞ নই, কিন্তু আমার সাধারণ বুদ্ধিতে এটাই মনে হয়েছে যে এই যুদ্ধ ব্যাপক আকার ধারণ যাতে না করতে পারে তার জন্য আমাদের চেষ্টা করতে হবে। যদি পাকিস্তান টেরিটোরির মধ্যে গিয়ে তাদের হটানোর চেষ্টা করা হয় তাহলে এই যুদ্ধের এক্সকালেশনের একটা ভয় থেকে যাচ্ছে। এটা না ভারতবর্ষের না পাকিস্তানের পক্ষে ভালো হবে না বলেই আমি মনেকরি। তাই খুব সংযতভাবে এবং যত্নসহকারে যাতে খুব সহজে এই যুদ্ধের মোকাবিলা করা যায় তার চেষ্টা করতে হবে। বর্তমানে পাকিস্তান যে জায়গায় সৈন্যরা ঘাঁটি গেড়ে আছে সেখান থেকে তাদের সরাতে গেলে প্রাণ দিতে হচ্ছে এবং অনেক সৈন্য মারা যাচ্ছে সেই দিকে যেমন সমস্যা আছে, ঠিক তেমনি পিছন থেকেও তাদের যদি সরানোর চেষ্টা করা হয় তাহলেও একটা ভয়ের সম্ভাবনা থেকে যাচ্ছে। এই দুটোর মাঝামাঝি তারা কি সিদ্ধান্ত নেবেন সেটাও একটা ভাবনা-চিন্তা করে সিদ্ধান্ত গ্রহণ করার দরকার আছে বলে আমি মনেকরি। আরেকটা কথা হচ্ছে বোফর্স কামান নিয়ে এত চেঁচামেচি এত বিতর্ক হয়েছিল, আজকে কিন্তু সেই বোফর্স কামান নিয়েই ভারতীয় সৈন্যরা এগিয়ে যাচ্ছে এবং এই বোফর্স কামানই যে পাকিস্তানকে ঘায়েল করতে পারে তার উজ্জ্বল প্রমাণ রেখে ভারতীয় সৈন্যরা এগিয়ে যাচ্ছে। আমার বিশ্বাস কিছুদিনের মধ্যেই তাদের যে উদ্দেশ্য সেটা সাফল্যমন্ডিত হবে এবং দেশের জন্য যারা প্রাণ দিয়েছেন তাদের আমি উষ্ণ অভিনন্দন জানাচ্ছি এবং যারা এই কাজ সাফল্য মন্ডিত করে ভারতবর্ষের ভাবমূর্তিকে উজ্জ্বল করছে তারা আমাদের সমস্ত দেশের মানুষের কাছে প্রণিধানযোগ্য। এটা নিশ্চিত যে আমাদের শেষ পর্যন্ত জয় হবেই এবং আমরা এক সময় ভারতবর্ষের

মাটি থেকে যারা অনুপ্রবেশকারি তাদের বিতাড়িত করে আমরা আমাদের সার্বভৌমত্ব এবং জম্মু-কাশ্মীরের অখন্ডতা আমরা বজায় রাখবো এই কথা বলে এই প্রস্তাবকে সম্পূর্ণভাবে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** মিঃ স্পিকার স্যার, উপস্থাপিত প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমি এ কথা বলতে চাই যে স্বাধীনতার মুহূর্তে দখল করার জন্য পাকিস্তান বেআইনিভাবে জম্মু-কাশ্মীর আক্রমণ করে এবং জম্মু-কাশ্মীরের সাধারণ মানুষ এবং তদানিন্তন প্রয়াত নেতা শের-ই-কাশ্মীর সেই শেখ আব্দুল্লা পরিষ্কারভাবে জানিয়ে ছিলেন যে কাশ্মীর ভারতবর্ষেরই ভূখন্ড এবং ভারতেরই অংশ।

কাশ্মীর ভারতের অখন্ড অংশ এবং কাশ্মীরের মানুষ ভারতের সাথে থাকতে চায় এবং থাকবে। তথাপি পাকিস্তান যেভাবে আগ্রাসি আক্রমণ চালিয়েছে তখন ভারতীয় সৈন্য যদি তাকে প্রতিরোধ করার জন্য এগিয়ে না আসতো তাহলে জম্মু-কাশ্মীরকে পাকিস্তান সম্পূর্ণভাবে দখল করে নিত। একটা অংশ আজও তারা নিজেদের দখলে রেখেছে এবং প্রায় ৫২ বছর হয়ে গেল সে বিষয়ের কোনও মিমাংসা হল না। দীর্ঘ কয়েক বছর ধরে আমরা লক্ষ্য করছি কাশ্মীরের জনগণের উপর পাকিস্তানের সরকার নানাভাবে, উগ্রপন্থিদের দ্বারা সন্ত্রাস, ভয়-ভীতি সৃষ্টি, জনগণকে-হত্যা করা, প্রভৃতি কার্যকলাপের চেষ্টা চালিয়ে যাচ্ছে। এছাড়া বহুভাবে সেখানে অনুপ্রবেশ ঘটানোর জন্য দিনের পর দিন পাকিস্তান সরকার চেষ্টা করছে এবং সীমান্ত এলাকায় নানাভাবে পাকিস্তানি সৈন্য আক্রমণ চালাচ্ছে। আমাদের সৈন্যরা সজাগ এবং প্রতিরোধ করার সবরকম চেষ্টা তাঁরা করছে। কারগিলের বিষয়টার প্রস্তুতি অনেকদিন আগে থেকেই চলছিল। আমাদের সামরিক বাহিনীর আধিকারিকরা এবং সরকার কেন যে এবিষয়ে আগাম কোনও খবর সংগ্রহ করতে পারেননি তা বুঝতে পারছি না। আজকে আমাদের গোয়েন্দা বাহিনী, ইন্টালিজেন্স তাদের দায়িত্ব পালনে অসমর্থ হলেন কেন, ব্যর্থ হলেন কেন, এটা শুধু ভারতবর্ষের নাগরিক নয় গোটা বিশ্বের কাছে একটা বড় প্রশ্ন। ভারতবর্ষের সাধারণ মানুষ যুদ্ধের বিরুদ্ধে, যুদ্ধ চায় না। গোটা বিশ্বে শান্তির জন্য ভারতের সাধারণ মানুষ সোচ্চার। পাকিস্তানের সাধারণ মানুষও যুদ্ধ চায় না এতে কোনও সন্দেহ নেই। কিন্তু তা সত্বেও আমরা লক্ষ্য করছি পাকিস্তান নানাভাবে জম্মু-কাশ্মীর দখল করার জন্য সৈন্য পাঠাচ্ছে এবং উগ্রপন্থিদের সাহায্য করছে। আমরা লক্ষ্য করছি জম্মু-কাশ্মীরের বিভিন্ন উপত্যকায় পাহাড়ের উপর থেকে আক্রমণ চালানো হচ্ছে এবং সেই আক্রমণ প্রতিরোধ করার জন্য এবং অনুপ্রবেশকারিদের উগ্রপন্থা ও পাকিস্তানি সৈন্যদের হটিয়ে দেবার জন্য আমাদের সৈন্য বাহিনী সাহসিকতার সাথে তার মোকাবিলা করছেন এবং এগিয়ে চলেছেন। তাঁদের আমি অভিনন্দন জানাচ্ছি। সাথে সাথে যাঁরা শহিদ হয়েছেন তাঁদের প্রতি আমি শ্রদ্ধা ও সহানুভূতি জানাচ্ছি। এর সাথে সাথে আমাদের প্রতিরক্ষামন্ত্রী যে বিবৃতি দিয়েছেন তাতে

দলমত নির্বিশেষে আমরা অবাক হয়েছি। একজন দায়িত্বশীল মন্ত্রী কিভাবে ঐরকম বলেন এবং পাকিস্তান সরকারকে সার্টিফিকেট দেন তা আমরা ভেবে পাচ্ছি না। এখন যে অবস্থা দাড়িয়েছে তাতে তাঁর মন্ত্রীপদে থাকা উচিত নয়। আমাদের দেশের স্বার্থে তাঁকে মন্ত্রিত্ব থেকে সরিয়ে দেওয়া উচিত। কারণ এখন কেয়ারটেকার সরকার আছে। এবিষয়ে গভীরভাবে তদন্ত হওয়া উচিত। প্রতিরক্ষামন্ত্রী কেন এভাবে হঠাৎ পাকিস্তানকে সার্টিফিকেট দিয়ে বিবৃতি দিলেন? আরেকটা বিষয় হল, গোয়েন্দাদের ইনটেলিজেন্সি কেন এখানে ব্যর্থ হল? এই দুটো গুরুত্বপূর্ণ বিষয় আছে। কারণ ৫২ বছর ধরে কাশ্মীর সমস্যার সমাধান হয়নি। পাকিস্তানের আগ্রাসি ভূমিকার জন্য পাকিস্তান বার বার নানাদিক থেকে আক্রমণ করেছে। সেজন্য আমার বক্তব্য এই দুটো বিষয় দেখা দরকার। এবং এখানে এই বিষয়ে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে সেই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[1-40 — 1-50 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী কার্গিলে যে সংঘর্ষ, সীমান্তে যে সংঘর্ষ হচ্ছে সে সম্বন্ধে যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে আমি পুরোপুরি সমর্থন করছি। আমাদের বীর সৈনিকরা, ভারতমাতার শ্রেষ্ঠ সন্তানরা যাঁরা মাতৃভূমিকে রক্ষা করার জন্য প্রাণ দিয়েছেন তাঁদের সশ্রদ্ধ চিত্তে আমরা সম্মান জানাই। কিন্তু আমি শুধু একটা প্রশ্ন করি যে, যেখানে আমাদের বীর সৈনিকরা মাতৃভূমি রক্ষা করার জন্য প্রাণ দিতে গর্ববোধ করেন, তাঁরা এই কাজটাকে জীবনের মহৎ কর্তব্য বলে মনে করেন সেখানে আমাদের সরকারের কয়েকজন দায়িত্বজ্ঞানহীন ব্যক্তির দোষে আমাদের বীর সৈনিকদের প্রাণ দিতে হচ্ছে। এটা খতিয়ে দেখা দরকার যে আমাদের অভ্যন্তরীণ গোয়েন্দা বাহিনী কি করছিল? আজকে ইন্টারনাল ইনটেলিজেন্স এখানে ফেল করেছে, ডিফেন্স মিনিস্টার ফেল করেছে এবং প্রধানমন্ত্রীর নিজের ইনটেলিজেন্স ফেল করেছে। প্রধানমন্ত্রী, স্বরাষ্ট্রমন্ত্রী, প্রতিরক্ষামন্ত্রী ও পররাষ্ট্রমন্ত্রীর ইনটেলিজেন্স সম্পূর্ণভাবে ফেল করেছে। তাঁদের দোষে আজকে আমাদের দেশের বীর সৈনিকদের প্রাণ দিতে হচ্ছে। এটা দুর্ভাগ্যজনক যে গত ৪ মাস ধরে তারা এখানে যুদ্ধের জন্য ঘাঁটি করেছে, হেলিপ্যাড করেছিল। অথচ এখানে সরকার একটা নীরব দর্শক ছাড়া আর কোনও ভূমিকা পালন করতে পারেননি। আমাদের দেশের জনগণ, আমাদের দেশের সেনানিরা যখন মাতৃভূমিকে রক্ষা করার জন্য গর্ববোধ করছেন — সেনানিদের পাশে দাঁড়াচ্ছেন — তখন আমরা লক্ষ্য করছি, আমাদের দেশের প্রতিরক্ষামন্ত্রী কথা বলছেন একজন দেশদ্রোহি নাগরিকের মতো। তিনি বলেছেন যাঁরা অনুপ্রবেশ করেছে তারা সব ভাড়াটে সৈন্য, পাকিস্তানের সাথে তাদের কোনও যোগাযোগ নেই। আজকে যেখানে পাকিস্তানি সৈন্যরা পাকিস্তান সরকারের মদতে বার বার আক্রমণ

চালাচ্ছে, তখন তাদের বিরুদ্ধে রুখে দাঁড়ানোর জন্য প্রতিরক্ষামন্ত্রী বলতে পারলেন না যে পাকিস্তান ভারতকে আক্রমণ করেছে। তিনি তাদের হয়ে এমনভাবে সাফাই গাইলেন যে, যাতে মনে হয়, একথা আমাদের দেশের প্রতিরক্ষামন্ত্রী বলছেন না, কোনও জনগণ বলছেন না, একথা বলছেন বাইরের কোনও দেশের প্রতিরক্ষামন্ত্রী। এমন কি আই.এস.আই. গোষ্ঠী পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষের মধ্যে গন্ডগোল করার জন্য চেষ্টা করছে। আজকে তাদের হয়ে সাফাই গাইছেন প্রতিরক্ষামন্ত্রী। ভারতবর্ষের সর্বস্তরের মানুষ যখন এর বিরুদ্ধে সোচ্চার হয়েছেন তখন প্রধানমন্ত্রী তাঁর হয়ে বললেন। আরেকজন মন্ত্রী কুমারমঙ্গলম, তিনি সাংবাদিক সম্মেলন করে বলেছেন, উনি যে ইনফরমেশন পেয়েছেন তার ভিত্তিতে ডিফেন্স মিনিস্টার বলেছেন। তিনিও সাফাই গাইলেন প্রতিরক্ষা মন্ত্রীর হয়ে। আজকে যেখানে দেশের মন্ত্রিসভা দেশের মানুষের সমর্থন নিয়ে পাকিস্তানের সঙ্গে লড়াই করবে, সেখানে তারা তা না করে পাকিস্তান সরকারের সাফাই গাইছে। শুধু তাই নয়, কারগিলে যারা অস্ত্রশস্ত্র নিয়ে প্রবেশ করে ভারতবর্ষের ভূখন্ড দখল করার চেষ্টা করছে, যেখানে ভারতবর্ষের মানুষ চাইছে তাদের বিরুদ্ধে সর্বাত্মক ব্যবস্থা নেওয়া হোক সেখানে তাদের সেফ প্যাসেজ দেওয়ার কথা বলছেন ভারতবর্ষের প্রধানমন্ত্রী! আমরা কোথায় আছি! স্যার, আমরা দেখেছি এবং আপনিও দেখেছেন '৬২ সালের যুদ্ধ। '৬৫ সালের যুদ্ধ আমরা ছাত্রাবস্থায় দেখেছি এবং '৭১ সালের যুদ্ধও দেখেছি। আমরা দেখেছি আমাদের সীমান্তে যে বীর সেনানিরা লড়াই করছিলেন তাঁদের সমর্থনে দলমত নির্বিশেষে ভারতবর্ষের আপামর জনসাধারণ এগিয়ে এসেছিলেন এবং মিটিং মিছিল করে সৈন্যদের পাশে দাঁড়িয়ে তাঁদের মনোবল যুগিয়েছিলেন। অথচ আজকে ভারতবর্ষের জনসাধারণকে ভারত সরকারের প্রতিরক্ষামন্ত্রী, প্রধানমন্ত্রী বিভ্রান্ত করে চলেছেন। ফলে দেশের কোনও জায়গায় আমরা কেউ পাকিস্তান সরকারের বিরুদ্ধে একটা মিছিলও করতে পারিনি। এটা আমাদের কাছে লজ্জার। আজও ভারতবর্ষের মানুষকে জানতে দেওয়া হয়নি যে, কতজন ইনট্রুডার্স এসেছে, অনুপ্রবেশকারি এসেছে; পাকিস্তানি সৈন্য-বাহিনীর কত-জন সৈন্য কারগিলে এসেছে। কয়েকদিন আগে সংবাদপত্রে দেখলাম ২২১ জন মারা গিয়েছে, আহত হয়েছে ৩০০ জনের মতো। সরকার বলছে ৬০০/৬৫০ এখনো ওখানে আছে। তাই যদি হ'ত তাহলে এতদিনে তো ঐ এলাকা সাফ হয়ে যাওয়ার কথা; কৈ এখনো তো সাফ হয়নি! আর কত দিন লাগবে, আজকে সে কথা ভারতবর্ষের সরকার বলতে পারছেনা। অবস্থাটা ভাবতেও আমাদের অবাক লাগছে। ১৯৭১ সালে পাকিস্তান আমাদের ওপর যুদ্ধ চাপিয়ে দিয়েছিল। কিন্তু ভারত সরকার তাদের এমন শিক্ষা দিয়েছিল যে, তারপর ২৭ বছর পাকিস্তান আর যুদ্ধের কথা বলতে পারেনি। সে সময়ে ৯০,০০০ সৈন্য নিয়ে তাদের সেনা বাহিনীর প্রধান নিয়াঁজিকে আত্ম-সমপর্ণ করতে হয়েছিল। তাঁকে গ্রেপ্তার করে আমরা যুদ্ধ বন্দি হিসাবে রেখেছিলাম কয়েক মাস। তারপর সিমলা চুক্তি অনুযায়ী তাকে ফেরত পাঠানো হয়েছে। আর আজকে যুদ্ধ হচ্ছে ভারতবর্ষের এলাকার

মধ্যে, ভারতবর্ষের সৈন্য-বাহিনীকে বোমা এসে আঘাত করছে। এই সময়ে ভারত সরকার ঘৃণ্য রাজনীতি করছে; দেশের স্বার্থের চেয়ে রাজনৈতিক স্বার্থকে বড় করে দেখছে। বিজেপি সরকার এই জিনিস করছে, যা অতীতে কোনওদিন হয়নি। স্বাধীনতার ৫০ বছর পার হয়ে গেছে, ইতিমধ্যে অনেক যুদ্ধ হয়েছে। অনেক যুদ্ধের সম্মুখিন আমাদের হতে হয়েছে, অনেক যুদ্ধে আমরা জয়লাভ করেছি। কিন্তু কখনও আমাদের সেনা বাহিনীর কোনও অফিসারকে কোনও রাজনৈতিক দলের অফিসে গিয়ে যুদ্ধ পরিস্থিতি ব্যাখ্যা করতে হয়নি। কি পরিস্থিতিতে যুদ্ধ হচ্ছে, কি পরিস্থিতি রয়েছে, এসব কথা কোনও রাজনৈতিক দলের অফিসে গিয়ে কোনও সেনা অফিসারকে কোনওদিন ব্যাখ্যা করতে হয়েছে বলে শুনিনি। আজকে আমাদের ভাবতেও লজ্জা করছে যে, একটা সরকার শুধুমাত্র রাজনৈতিক স্বার্থে ভারতবর্ষের নিরাপত্তা বিঘ্নিত করতে পাকিস্তানকে সুযোগ করে দিয়েছে। এটা ভাবতেও লজ্জা করছে যে, বিজেপি-র মতো একটা রাজনৈতিক দল সেনা-বাহিনীর কর্তাদের দলীয় সভায় নিয়ে গিয়ে তাঁদের দিয়ে যুদ্ধ পরিস্থিতি ব্যাখ্যা করতে বাধ্য করছে! আমরা জানি সেনাবাহিনী সংশ্লিষ্ট দপ্তর এবং মন্ত্রিসভার কাছে দায়বদ্ধ, নিশ্চয়ই তাঁরা কোনও রাজনৈতিক দলের কাছে দায়বদ্ধ নয়। অথচ প্রধানমন্ত্রী তথা কেন্দ্রীয় সরকার কেবল মাত্র রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করার উদ্দেশ্যে ঐ কাজ করছে। এটা খুবই দুঃখের কথা যে, শত্রু রাষ্ট্র পাকিস্তানের বিরুদ্ধে বিগত ৫০ বছর ধরে আমরা যে প্রতিরোধ গড়ে তুলেছিলাম তা আজকের ভারত সরকার শুধুমাত্র রাজনৈতিক স্বার্থে ক্ষুন্ন করছে। ভারত সরকারের ব্যর্থতা, অপদার্থতা এবং কুটনৈতিক জ্ঞানের অভাবে আজকে আমাদের শত্রু রাষ্ট্র কিছু সুযোগ পেয়েছে। এটা আমাদের কাছে খুবই লজ্জার। তাই আজকে এই প্রস্তাব আমরা গ্রহণ করছি। স্যার, নিশ্চয়ই প্রস্তাবটা প্রধানমন্ত্রীর কাছে পাঠিয়ে দেবেন। সাথে সাথে বর্তমান ভারত সরকারের যে জঘন্য ষড়যন্ত্র, যে ব্যর্থতা তাও আমাদের এই প্রস্তাবের মাধ্যমেই জানিয়ে দিতে হবে। এখন লোকসভা নেই। সুতরাং লোকসভায় আলোচনার সুযোগও নেই। কিন্তু ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের মানুষ আজকে যুদ্ধের সময় সমস্ত রাজনৈতিক ভেদাভেদ ভুলে গিয়ে যেভাবে সরকারের পাশে দাঁড়িয়েছে তা আমাদের অতীত ইতিহাস, ঐতিহ্য, সংস্কৃতি। আমাদের দেশে যুদ্ধের সময় কোনও রাজনৈতিক ভেদাভেদ থাকেনা। ভারতবর্ষের মানুষ সব সময়ই চেষ্টা করে আমাদের বীর সেনানিরা মাতৃভূমিকে রক্ষা করার জন্য প্রাণ দিচ্ছেন, তাঁদের পাশে দাঁড়াবার। কিন্তু দুর্ভাগ্য, আমাদের দেশে যে সরকার আছে সেই সরকারের প্রতিরক্ষামন্ত্রী আমাদের সৈনিকদের মনোবল ভেঙে দেবার ষড়যন্ত্র করেছেন। আজকে সেই প্রতিরক্ষা মন্ত্রীকে শুধু বরখাস্ত নয়, দেশদ্রোহিতার অভিযোগে গ্রেপ্তার করা উচিত এই দাবি করে সরকারের আনা এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[1-50 — 2-00 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মননীয় মুখ্যমন্ত্রী কারগিলে অনুপ্রবেশ এবং উপমহাদেশে যে অশান্তি তৈরি করার চেষ্টা চলছে তার বিরুদ্ধে যে প্রস্তাব তোলার চেষ্টা করেছেন, আমি আমাদের পরিষদীয় গোষ্ঠীর তরফ থেকে তা দৃঢ়ভাবে সমর্থন জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি, মধ্যপ্রাচ্য থেকে শুরু করে বর্সেনিয়া, চেচেনিয়া সর্বত্র আন্তর্জাতিক ক্ষেত্রে উগ্রপন্থিরা বিশৃঙ্খল পরিস্থিতি সৃষ্টি করার চেষ্টা করছে। এক্ষেত্রেও কোনও সন্দেহ নেই ঐ ওসেমা বিন লাদেন এবং মুন্তাসি আব্বাস প্রভৃতি সেইসব চক্রীরা কারগিলের ঘটনায় তারা প্রত্যক্ষভাবে যুক্ত, সঙ্গে সঙ্গে পাকিস্তান সরকারও যে প্রত্যক্ষভাবে যুক্ত সেটাও প্রমাণিত হয়ে গেছে। যেসব কথা আমার পূর্ববর্তী বক্তারা বলেছেন যে, ভারতবর্ষের প্রতিরক্ষামন্ত্রক তারা দীর্ঘদিন ধরে কি করে এই প্রস্তাবটা মেনে নিলেন এই যে অনুপ্রবেশের ঘটনা ঘটেছে, এই যেসব ব্যাঙ্কার তৈরি করেছে ঐ এলাকায়, দলে দলে সোলজার সাধারণ মানুষের পোষাক পরে ঢুকে গেছে এতেও সরকার অবাক হলেন না। আজকে-এর ফলে বিপর্যয়ের সামনে দেশের মানুষকে ফেলে দিলেন। এরফলে সৈন্য-বাহিনীর তরুন জোয়ানদের মৃত্যু বরণ করতে হচ্ছে। এই পরিস্থিতি তৈরি হল কেন্দ্রে যে সরকার কেয়ারটেকার হিসাবে সরকারে আছেন তাদের ব্যর্থতার জন্য। তাদের এই অপদার্থতার সীমা-পরিসীমা নেই। আজকে যে সরকার ক্ষমতাসীন আছেন তাদের প্রকৃত উদ্দেশ্য কি? আমি যেটা মনেকরি, ভারতবর্ষে ঘটনাচক্রে যে সরকার কেয়ার-টেকার সরকার হিসাবে ক্ষমতায় আছে তারা মৌলবাদি শক্তির প্রতিভূ। অন্যদিকে পাকিস্তানেও মৌলবাদিরা ক্ষমতাসিন। এখন দেখতে হবে, উভয়েই একটা যোগসাজশ করে উভয় দেশের অর্থনৈতিক অবস্থা যে সঙ্কটগ্রস্থ হয়েছে তা থেকে ত্রাণ পাবার জন্য নেপথ্যে খেলা চলছে কিনা সেটা বোঝার দরকার আছে। কারণ এটাই যদি যুদ্ধের পটভূমি হয় তাহলে সেক্ষেত্রে আমাদের দেশের জনগণকে এই যুদ্ধ পরিস্থিতির প্রতি লক্ষ্য রাখতে হবে। কারণ এই যুদ্ধ যদি দীর্ঘায়িত হয় তাহলে দেশের মধ্যে উগ্র জাতীয়বাদি শক্তি মাথা চাড়া দেবে এবং এই উগ্র জাতীয়তাবাদি শক্তি মাথা চাড়া দেওয়ার ফলে আমাদের দেশের অভ্যন্তরে সাম্প্রদায়িক গোষ্ঠী তারা গোটা দেশের পরিচালনার দায়ভার পেয়ে যাবার সুযোগ-সুবিধা আবার সেই চক্রান্ত আছে কিনা সেটাও আমাদের ভেবে দেখতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সঙ্গে সঙ্গে প্রতিরক্ষামন্ত্রী যেসব উক্তি করেছেন সেই সম্পর্কে আমাদের এখানে সবাই বলেছেন তাকে পদত্যাগ করতে হবে। আমি বলি পদত্যাগ বড় কথা নয়, পদত্যাগ তিনি করতে চেয়েছেন, আমাদের জোরদার দাবি করতে হবে লোকসভার নির্বাচন হয়ে গেলে এবং যুদ্ধের পরিসমাপ্তি ঘটে গেলে তাকে পার্লামেন্টে ইমপিচমেন্ট করতে হবে। আজকে দেশের সর্বোচ্চ জায়গায় প্রতিরক্ষামন্ত্রীর জায়গায় থেকে তিনি যুদ্ধ পরিস্থিতি সম্পর্কে যেসব বিবৃতি দিয়েছেন তাতে

আন্তর্জাতিক ক্ষেত্রে আমাদের দেশের অবস্থান ক্ষুন্ন হয়েছে। আমাদের পররাষ্ট্রনীতি অন্যান্য রাষ্ট্রের ক্ষেত্রে হাতিয়ার করে দিতে পারে। তাই তাঁর পদত্যাগ যথেষ্ট নয়, তাঁর ইমপিচমেন্টের দাবি আমাদের পরিষদীয় গোষ্ঠীর তরফ থেকে জানাবো। এর সাথে সাথে আমাদের দেখতে হবে, যুদ্ধ যাতে দীর্ঘায়িত না হয়, উভয় দেশের যাতে মৌলবাদী শক্তিরা দীর্ঘদিন ধরে সরকার পরিচালনার সুযোগ না পায়, দেশের মধ্যে উগ্র জাতীয়তাবাদ যাতে মাথা চাড়া না দিয়ে উঠতে পারে সেটাও দেখতে হবে। তাই মাননীয় মুখ্যমন্ত্রী যে প্রস্তাব পেশ করেছেন তাকে দৃঢ়ভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-00 — 2-10 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে এই হাউসে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে প্রস্তাব এনেছেন আমাদের দলের পক্ষ থেকে তা সর্বোতভাবে সমর্থন করা হয়েছে। আমি নিজেও মনেকরি যে, এই হাউসের ও রাজ্যের ঐতিহ্য ও পরম্পরা মেনেই উপযুক্ত সময়ে এবং যথার্থভাবেই এই প্রস্তাব আনা হয়েছে। তবে এই প্রস্তাবের শব্দগুলি আরও কঠিন হ'ল হয়ত কেউ কেউ আরও খুশি হতেন, অন্ততপক্ষে আমি বলতে পারি যে আমি খুশি হতাম। কিন্তু যাইহোক, যতদূর সম্ভব মার্জিত ও রুচিশিল ভাষায় এই প্রস্তাব আনা হয়েছে এবং ভালোই হয়েছে। স্যার, অন্যান্য বক্তাদের বক্তব্যের পুনরাবৃত্তি না করেই একটা কথা বলতে চাই যে, ভারতের বর্তমান প্রতিরক্ষামন্ত্রী, এ কে? এ সেই মানুষ যে ভারতবর্যের বুকে প্রথম অর্গানাইজড টেরোরিজম আমদানি করেছিল। এর আগে ভারতবর্ষে যে জিনিস তিনি প্রথম আমদানি করেছিলেন বিহারে তদানিন্তন রেলমন্ত্রী এল.এন.মিশ্রকে খুনের মধ্যে দিয়ে। পরবর্তীকালে আনন্দমার্গিদের ঐ জায়গা থেকে উত্থান ঘটে এবং টেরোরিজম সারা ভারতবর্ষে ছড়িয়ে পড়ে এবং পৃথিবীর বহু জায়গা থেকে অস্ত্র আমদানি শুরু হয়ে যায়। সুতরাং এটাকে আগের সাধারণ যুদ্ধের মতন যদি কেউ মনে করেন আমি বলব, আমি তাদের সঙ্গে একমত নই। অনেকেই বলেছেন, সংবাদপত্রেও লেখা হয়েছে যে ওখানে যখন ঘাঁটি গাড়ছে, মাইলের পর মাইলে অনুপ্রবেশকারিরা এসে, সৈন্যবাহিনীরা এসে ঘাঁটি গাড়ছে, উপরে উঠে বাঙ্কার তৈরি করছে তখন উনি কিছু জানলেন না এটা তার অপরাধ। আমি কিন্তু বলতে চাই, উনি জানতেন এবং সৈন্যবাহিনী যে সমস্ত রিপোর্ট সাবমিট করেছে নিয়মিতভাবে সেই সমস্ত রিপোর্ট উনি সাপপ্রেসড করে রেখে দিয়েছিলেন। তখন উনি ব্যস্ত ছিলেন 'ভাগবত' ইস্যু নিয়ে। 'ভাগবত' অর লো 'ভাগবত' এই ইস্যুকে কেন্দ্র করে আর্মির টোট্যাল ব্যাপারটা উনি কন্ট্রোল করে রেখেছিলেন নিজের পিঠের চামড়া বাঁচানোর জন্য এবং নিজের ভিনটিগটিভনেস চরিতার্থ করার জন্য।' 'ভাগবত' কে কি করে বিচ্ছিন্ন করা যায় সে ব্যাপারে উনি তখন ব্যস্ত ছিলেন। সুতরাং উনি জানতেন না, হয়ে গিয়েছে - ঘটনা তা নয়। উনি জানতেন এবং যারজন্যই আমি প্রথমে বলেছিলাম যে এর ভাষাটা আরও

শক্ত হলে আমি খুশি হতাম। মাননীয় মুখ্যমন্ত্রী রুচিশীল ভাষায় এই প্রস্তাব এনেছেন, তা না হলে সরাসরি বলা উচিত ছিল জর্জ ফার্নান্ডেজ দেশদ্রোহি। বলা উচিত ছিল, পরিকল্পনা মাফিক এই যুদ্ধের অবস্থা তৈরি করা হয়েছে ভারতবর্ষের বুকে। ভারতবর্ষ চিরকালই যুদ্ধ নয়, শান্তি চাই এই দর্শন, এই নীতিকেই বিশ্বাস করে কিন্তু বার বার আমাদের উপর যুদ্ধ চাপিয়ে দেওয়া হয়েছে। স্যার, এই প্রতিরক্ষামন্ত্রী সম্পর্কে আপনি জানেন, আপনার নিশ্চয় স্মরণে আছে যে উনি মন্ত্রী হবার কিছুদিন পরে হঠাৎ বলে বসলেন যে পাকিস্তান নয়, চিনই আমাদের আক্রমণ করেছে, চিনই আমাদের প্রধান শত্রু। কোনও পরিস্থিতিও ছিল না, কোনও দরকারও ছিল না ঐ সময় এই কথা বলার কিন্তু উনি এইরকম একটা কথা বলে বসলেন। সেই সময় দরকার ছিল প্রতিরক্ষামন্ত্রী হিসাবে পাশ্ববর্তী রাষ্ট্রগুলির সঙ্গে সুসম্পর্ক গড়ে তোলা। তা যদি করা যায় তাহলে তাতে শুধু রাজনৈতিক দিক থেকেই নয়, অর্থনৈতিক দিক থেকেও প্রচুর লাভ। ডিফেন্সের বাজেট যদি কমানো যায় তাহলে ভারতবর্ষ একদিন পৃথিবীর মধ্যে অর্থনীতিতে অন্যতম শক্তিশালি দেশ হবে। জাপানের ডিফেন্সের বাজেট মাত্র ০.৩ পারসেন্ট আর আমাদের সবচেয়ে বড় বাজেট হয়ে দাড়িয়েছে ডিফেন্সের বাজেট। আমি বলতে চাই, মিলিটারি ইনটালিজেন্স ঠিক সময় যথার্থ রিপোর্টই দিয়েছিল কিন্তু সেটাকে ইগনোর করে এই প্রতিরক্ষামন্ত্রী আমাদের ঘাড়ে প্রায় যুদ্ধ চাপিয়ে দিয়েছেন। কেন তাকে দেশোদ্রোহি বলা হবেনা? আজকে প্রধানমন্ত্রী তার নীরবতা আমাদের কাছে আরও সংশয় জাগিয়ে তুলেছে, তার কারণ সামনে নির্বাচন। আমরা এইরকম একটা আশা করেছিলাম যে, নির্বাচনের আগে কি বলবেন, কি করবেন। আমরা ভারতীয়রা একটু ইমোশন্যাল, আবেগপ্রবন. জাত। যুদ্ধ করার জন্য আমরা সর্বস্ব দিয়ে দিই, সেখানে কোনও প্রশ্ন রাখিনা। যুদ্ধ হচ্ছে, সৈন্য মারা যাচ্ছে, অতএব আমাদের সমস্ত সমর্থন এবং আমাদের যা আছে সব দিয়ে আমরা তাদের পাশে গিয়ে দাঁড়াই। কেন এবং কোথায় হচ্ছে সেটা বড় কথা নয়, আমাদের তাদের পাশে দাঁড়াতে হবে। ঠিক ভোটের আগে আমি দ্বিধাহীন চিত্তে বলি দেখুন, প্রথমে ছিল টুকিটাকি মারামারি, তারপরে আস্তে আস্তে সেটা বাড়তে থাকে। আজকে সংবাদ পত্রে প্রায় যুদ্ধ ঘোষণা করা হোক বলে একটা দাবি করা হয়েছে। তার মানে আমরা অবাক হয়ে যাবোনা, যত বেশি নির্বাচনের দিকে এগিয়ে যাব তত বেশি আমরা যুদ্ধের দিকে এগিয়ে যাব। কি ব্যাপক প্রচার হচ্ছে। এটা ঢাকবার কি আছে? নির্বাচনের আগে যুদ্ধ, এই কৌশল বি.জে.পি নির্বাচনী যুদ্ধে হেরে গেছে, এটা ধরে নিয়ে আজকে এই যুদ্ধ আমাদের উপরে চাপিয়ে দেওয়া হয়েছে। এই যুদ্ধে সত্যি যদি কারো লাভ হয়ে থাকে তাহলে সেটা হয়েছে নওয়াজ শরিফ, আর জর্জ ফার্নান্ডেজের জয় লাভ হয়েছে ভারতবর্ষের মানুষের সর্বনাশ করে। আগামিদিনে যদি যুদ্ধ সত্যি শুরু হয়ে যায়, এখনও ঘোষিত যুদ্ধ শুরু হয়নি, যদি যুদ্ধ শুরু হয়ে যায় তাহলে ৮০ থেকে ১০০ কোটি টাকা পার ডে যুদ্ধের জন্য খরচ হবে এবং তখন কি অর্থনৈতিক পরিস্থিতি হবে সেটা কল্পনা করতে পারছিনা। যেখানে ৭৪

হাজার কোটি টাকা আমরা বিদেশকে সুদ দিচ্ছি, সেখানে উই আর হেডিং টুওয়ার্ডস এ ডেথ ট্রাক। আমরা সেই ডেথ ট্রাকের দিকে এগিয়ে যাচ্ছি। যেখানে ভয়ঙ্কর দেনার দায় আমাদের মাথার উপরে রয়েছে, আমাদের মাথা ডুবে যাচ্ছে সেই সময়ে আবার যুদ্ধ চাপিয়ে দেওয়া হয়েছে। এই বিলাসিতা আমাদের দেশের মানুষ সহ্য করবে কি করবেনা সেটা আমি আপনার কাছে রাখছি। আজকে হাউসের কাছে কোনও রাখঢাক নয়, কোনও গোপন না করে জর্জ ফার্নান্ডেজ, প্রতিরক্ষামন্ত্রী এবং প্রধানমন্ত্রীর নীরবতা, এই দুটি জিনিস জনসমক্ষে আনা দরকার। প্রধানমন্ত্রী টি.ভি.তে বক্তৃতা দেন তিনি হিন্দিতে যা বলেন, ইংরাজিতে যা বলেন, তার মুখ দেখা যায়, হাতগুলি নাড়েন আর যা বলেন মাথামুন্ড কিছু বোঝা যায়না। আর জর্জ ফার্নান্ডেজ-এর ইতিহাস আমাদের অজানা নয়। তিনি কখনও চিনের নাম করেন, এখন আবার বলছেন যে তিনি পদত্যাগ করবেন। এখন পদত্যাগ নয়, এখন থেকে অন্য ব্যবস্থা নেওয়া উচিত। একটা কথা শুধু আমি বলতে চাই যে, দেশের স্বার্থের উর্ধ্বে কোনও মানুষ নয়, কোনও মন্ত্রী নয়, কোনও প্রধানমন্ত্রী নয় কোনও স্বরাষ্ট্রমন্ত্রী নয়। দেশের স্বার্থ যারা ক্ষুন্ন করবে তারা দেশোদ্রোহি এবং দেশোদ্রোহি হিসাবে তাদের বিচার হওয়া উচিত। এই দাবি আজকে হাউস থেকে উঠুক। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কার্গিল সীমান্তে ভয়াবহ ঘটনার পরিপ্রেক্ষিতে মাননীয় মুখ্যমন্ত্রী যে প্রস্তাব আজকে এই সভায় উত্থাপন করেছেন, আমি তাকে সর্বতভাবে সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে দেশ স্বাধীন হওয়ার জন্মলগ্ন থেকে কাশ্মীর সমস্যাকে কেন্দ্র করে ভারতবর্ষ এবং পাকিস্তানের মধ্যে প্রায়শ বিবাদ এবং কখনও কখনও যুদ্ধ সংঘটিত হয়েছে। ইতিমধ্যে এই ঘটনাকে কেন্দ্র করে ৩ বার যুদ্ধ সংঘটিত হয়েছে - ১৯৪৭-৪৮ সালে, ১৯৬৫ সলে এবং ১৯৭১ সালের পরবর্তী বছরগুলিতে যদিও যুদ্ধ সংঘটিত হয়নি, কিন্তু সীমান্তে উত্তেজনা, এটা নিত্য-নৈমিত্য ব্যাপার হয়ে দাড়িয়েছে। পাকিস্তানে আমরা দেখেছি বিভিন্ন সময় সরকারের পরিবর্তন ঘটেছে, কখনও সামরিক শাসন কখনও নানা রাজনৈতিক দলের সরকার প্রতিষ্ঠিত হয়েছে, কিন্তু কাশ্মীর সমস্যাকে কেন্দ্র করে তাদের দৃষ্টিভঙ্গির কোনও পরিবর্তন হয়নি। যে কোনও উপায়ে যে কোনও প্রক্রিয়ায় যে কোনও অপকায়দাকে হাতিয়ার করে জম্মু কাশ্মীরে পাকিস্তানের কর্তৃত্ব কায়েম করতে চায়। এই ঘটনার ফলে নানাভাবে তারা উত্তেজনার সৃষ্টি করছে। বর্তমানে ভারতবর্ষ এবং পাকিস্তানের মধ্যে যে অবস্থার সৃষ্টি হয়েছে সেই ঘটনাকে কেন্দ্র করে যদি পুর্ণাঙ্গ যুদ্ধ হয় তাহলে এই যুদ্ধ ভারতবর্ষ এবং পাকিস্তানের মধ্যে সীমাবদ্ধ থাকবে না, গোটা দক্ষিণ এশিয়ার শান্তি বিঘ্নিত করবে। পাকিস্তান কাশ্মীরে অনুপ্রবেশ ঘটিয়েছে। পাকিস্তানের সৈন বাহিনী সমস্তরকম আন্তর্জাতিক চুক্তি লঙঘন করে সম্মিলিত রাষ্ট্রপুঞ্জ ১৯৪৮ সালে সিদ্ধান্ত গ্রহণ করেছিল যে উভয়

রাষ্ট্রের মধ্যে যতক্ষন না সরকারি পর্যায়ে মিমাংসা হচ্ছে ততদিন পর্যন্ত ভারত এবং পাকিস্তান লাইন অফ কনট্রোল, নিয়ন্ত্রণ রেখা মেনে চলবে - সম্মিলিত রাষ্ট্রপুঞ্জের সিদ্ধান্তকে উপেক্ষা করে পাকিস্তান ভারতবর্ষের মধ্যে ব্যাপক অনুপ্রবেশ ঘটিয়েছে। তারা তাদের সামরিক বাহিনীকে এগিয়ে আসার সুযোগ করে দিয়েছে। সংবাদ পত্রের মাধ্যমে, যে ঘটনা ঘটছে তার বিভিন্নরকম সংবাদ পরিবেশিত হচ্ছে। অনুপ্রবেশকারিদের সংখ্যা কোথাও বলা হচ্ছে ৭০।৮০ জন কখনও বলা হচ্ছে ২ হাজার ৩ হাজার, কখনও বলা হচ্ছে ১০টি ঘাঁটি কখনও বলা হচ্ছে ২০টি ঘাঁটি তৈরি করেছে। এখানকার প্রকৃতি চিত্র, প্রকৃত সরকারি তথ্য প্রকাশিত হয়নি। ঘটনা যেভাবে আমাদের কাছে এসে হাজির হচ্ছে তাতে জানতে পারছি বিশাল সংখ্যক সৈন কাশ্মীরে মোতায়েন করা হয়েছে। এই যে বিশাল সংখ্যক অনুপ্রবেশকারিকে জড়ো করা হয়েছে এটা দীর্ঘদিনের সুচিন্তিত চিন্তা-ভাবনা নওয়াজ শরিফ সরকারের। পাকিস্তান কাশ্মীর নিয়ে যে মুখোমুখি যুদ্ধ করেছে সেখানে প্রতিবারই তারা পরাজিত হয়েছে। এখন তারা সেই মুখোমুখি যুদ্ধে না গিয়ে সাবভেনসিভ অ্যাকটিভিটিজের মধ্যে দিয়ে গেরিলা কায়দায় যুদ্ধ সংগঠিত করছে। যার ফলে কাশ্মীরের জনগণ একটা নিরাপত্তাহিন অবস্থার মধ্যে দিনে দিন কাটাচ্ছে। শ্রীনগর থেকে লে কে বিচ্ছিন্ন করে দেবার জন্য লাদাক থেকে সিয়াচিন পর্যন্ত নিয়ন্ত্রণ রেখা বরাবর পাকিস্তান সামরিক ঘাঁটি কায়েম করতে চায়। তাতে ভারতবর্ষের বিরাট অসুবিধার সৃষ্টি হবে। যার ফলে তারা এইরকম ঘটনা ঘটাচ্ছে। এটা ঘটতে না দেবার জন্য আমাদের সামরিক বাহিনী প্রাণ দিচ্ছে, তাদের এই মহান কাজের জন্য আমরা গর্বিত। দেশের মর্যাদা দেশের অখন্ডতাকে রক্ষা করার জন্য যারা প্রাণ বিসর্জন দিচ্ছে তার জন্য আমরা গর্বিত। এই ক্ষেত্রে ভারত সরকারের যে ভূমিকা সেটা অত্যন্ত নিন্দনীয়। এটা খুব আশ্চর্যের বিষয় এতদিন ধরে এই ঘটনা ঘটল, আমরা অনুভব করতে পারলাম না, আমরা খোঁজ পেলাম না সময় মতো! দেশের অভ্যন্তরে ৭০০-৮০০ সৈন অনুপ্রবেশ করেছে সেখানে তারা বাঙ্কার তৈরি করেছে, বড় বড় সামরিক অস্ত্র মজুত করেছে, হেলি প্যাড তৈরি করেছে, সমস্ত কিছু আমাদের দৃষ্টি এড়িয়ে গেল? এটা অত্যন্ত আশ্চর্যের ব্যাপার। প্রতিরক্ষামন্ত্রী জর্জ ফারনানডেজ যেভাবে পাকিস্তানের হয়ে সাফাই গেয়েছেন পাকিস্তানের সৈন ফিরিয়ে নিয়ে যাওয়ার ক্ষেত্রে সুযোগ করে দিয়েছেন তা গোটা জাতির ক্ষেত্রে উদ্বেগের বিষয় লজ্জার ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। এই সম্পর্কে আমাদের কঠোর মনোভাব দেখানোর প্রয়োজনীয়তা আছে। কাশ্মীর সমস্যার সমাধান যদি না করা যায় তাহলে ভারতবর্ষ এবং পাকিস্তানের মধ্যে যে তিক্ত সম্পর্ক চলে আসছে দীর্ঘদিন ধরে, সেটা মেটানো সম্ভব নয়।

[2-10 — 2-20 p.m.]

এটাকে করতে গেলে দুটো জিনিসকে গুরুত্ব দিতে হবে। একদিকে পাকিস্তানের দিক থেকে আন্তর্জাতিক যেসব নিয়মকানুন আছে, যেসব চুক্তি আছে, সেগুলো মানার জন্য সচেষ্ট হতে হবে। কেবলমাত্র মৌখিকভাবে বললেই হবে না যে, হ্যাঁ, সিমলা চুক্তি মানবো। একদিকে যেমনভাবে চুক্তি স্বাক্ষরিত হচ্ছে, অন্যদিকে তেমনি তাকে ভায়োলেট করার জন্য সমস্ত রকম প্রচেষ্টা তাদের দিক থেকে করা হয়েছে। সুতরাং প্রকৃত নিয়ন্ত্রণরেখা এবং তার ওপাশে যতক্ষণ পর্যন্ত অনুপ্রবেশকারিদের হটিয়ে দেওয়া যাচ্ছে ততক্ষণ পর্যন্ত এই লড়াই চালিয়ে যেতে হবে। ভারতীয় সৈন্য বাহিনী অনুপ্রবেশকারিদের নিয়ন্ত্রণরেখার ওপাশে হটিয়ে দেবার জন্য যে প্রচেষ্টা করছে, তার পেছনে সমস্ত জাতি রয়েছে। এরই সাথে সাথে, প্রকৃত নিয়ন্ত্রণরেখার ওপাশে পাকিস্তানি অনুপ্রবেশকারি এবং পাকিস্তানি সৈন্যদের সরে যাওয়ার পাশাপাশি সিমলা চুক্তির ভিত্তিতে যাতে শান্তি প্রতিষ্ঠিত হয় তার জন্য চেষ্টা করতে হবে। ভারতবর্ষের অখন্ডতাকে রক্ষা করতে হবে। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shrimati Shanta Chhetri :** Hon'ble Deputy Speaker, Sir, on behalf of my party, I must point out that the Kargil crisis marks a crucial phase in India's standing in the Asian as well as international arena.

The present Government - a self-proclaimed defender of national unity - has led India to its most serious crisis since the war of 1948. The end of fighting in Kargil most certainly will not mean the beginning of peace.

Right now, our gallant soldiers - drawn from all parts of the country including the Darjeeling Hills - are paying with their lives for the incompetence and lapses of India's disorganised and effete security establishment. India's security establishment signally failed to guess or forestall Pakistan's gameplan to violate India's border and send in infiltrators to disrupt peace.

There is the prospect of serious escalation of violence within India if Pakistan keeps pushing in large numbers of Pakistani and Afghan terrorists. The possibility of increasing communal tension on both sides of the border also cannot be ruled out.

It is the duty of both the Centre and States to check infiltration taking place on the western and eastern borders or else more trouble spots like Kargil will erupt in future.

In view of the failure of mutual consultation and confidence-building measures with Pakistan and failure of Indian intelligence to guess Pakistan's sinister motives, the Central Government should avoid games of brinkmanship and instead concentrate on salvaging the situation before it is too late.

Meanwhile, looking at the compensation given by various State Governments to families of slain soldiers belonging there I demand of the State Govt that it pays just as much compensation to the families of Gorkha Soldiers of Darjeeling, Peshok and Gorubathan who fell like heroes at Kargil.

Lastly, I support the motion which is brought by Hon'ble Chief Minister.

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই প্রস্তাবকে সমর্থন জানাচ্ছি। আমাদের কাশ্মীর সীমান্তে, বিশেষ করে কারগিল সেক্টরে যে পাক সশস্ত্র অনুপ্রবেশকারিরা নিয়ন্ত্রণরেখা অতিক্রম করে ভারতে ঘাঁটি গেড়েছে, সেই ব্যাপারে সমস্ত ভারতবাসী উদ্বিগ্ন। এই ঘটনা হচ্ছে সুপরিকল্পিতভাবে পাকিস্তানের এক চক্রান্ত। প্রতিরক্ষা দপ্তর থেকে বলা হয়েছে, ওরা ভাড়াটে সৈন্য। পরে দেখা গেল, পাক সৈন্য বাহিনীর নিয়মিত সৈনিক এবং আফগানিস্তানের নিয়মিত সৈন্য ওখানে রয়েছে। সুতরাং এই যে পাক বাহিনীর ভারতীয় ভূখন্ডকে জবরদখল করার চেষ্টা, কিভাবে তারা ওখানে গেল, এটাই এখন ভারতবাসীর কাছে একটা প্রশ্ন। সেইদিক থেকে আমাদের প্রতিরক্ষা মন্ত্রক এই দায় দায়িত্ব এড়াতে পারে না। প্রতিরক্ষামন্ত্রী নিজে বলেছিলেন যে, পাকিস্তান এই ব্যাপারে জড়িত নয়, আই এস আই জড়িত নয়। কিন্তু পরবর্তীকালে দেখলাম পাকিস্তানি সেনানিরা নিয়মিতভাবে ভারতীয় উপকণ্ঠে ঢুকে পড়ছে। সুতরাং স্বাভাবিকভাবেই ভারতবাসীদের আজকে প্রশ্ন যে, প্রতিরক্ষামন্ত্রী যেখানে সংবেদনশীল, দক্ষ এবং বিচক্ষণ হওয়ার দরকার, তার জায়গায় এইরকম একজন অদক্ষ, বকবকমবাজ প্রতিরক্ষামন্ত্রী, যার মদতে এই ঘটনা ঘটল, তার আর কখনোই প্রতিরক্ষামন্ত্রী থাকা উচিত নয়। সুতরাং এই প্রতিরক্ষামন্ত্রী বি জে পির কর্ম সমিতি বৈঠক ডেকে কয়েকজন সেনানিকে আমন্ত্রণ

জানিয়ে কার্গিল সেক্টরের ঘটনা সম্পর্কে জানছিলেন। সুতরাং ভারতবর্ষর প্রশাসনিক দিক থেকে যে সিদ্ধান্ত নেওয়া দরকার তাতে এতদিন রাজনৈতিক দল বা রাজনীতির কোনও সম্পর্ক ছিল না, সেখানে একটা দূরত্ব বজায় ছিল এবং এটাই ছিল ঐতিহ্য। আজকে এই প্রতিরক্ষামন্ত্রী সেই ঐতিহ্য নষ্ট করে দিলেন। আমরা জানি আমাদের বীর সেনারা, দেশপ্রেমিক ভাইরা তাদের মাতৃভূমির সার্বভৌমত্ব এবং অখন্ডতা রক্ষার জন্য যারা জবর দখল করে রয়েছে, তাদের থেকে দেশ মাতৃকাকে মুক্ত করবার জন্য লড়াই চালিয়ে যাচ্ছে। যাদের এই যুদ্ধ করতে গিয়ে মৃত্যু হয়েছে যেমন সেনা এবং বায়ু সেনার ক্ষেত্রে তাদের স্মৃতির প্রতি শ্রদ্ধা জানিয়ে পরিবার বর্গকে জানানো হয়েছে। সঙ্গে সঙ্গে এইকথা বলতে চাই যে, ভারতবাসী মাত্রই দেশের অখন্ডতা রক্ষার জন্য বদ্ধ পরিকর। কিন্তু সেখানে বি জে পি সরকার কি তাদের নীতি, কি তারা করছেন এবং কি তাদের পরিকল্পনা সেটা দেশবাসীকে জানানো দরকার। আজকেই খবরের কাগজে দেখলাম যে ৬ জন ভারতীয় সেনানিকে পাক সেনারা নির্মমভাবে হত্যা করেছেন। আমরা তাদের প্রতি সহানুভূতি জানাচ্ছি। যেভাবে যুদ্ধ চলছে তাতে আজকে দুঃস্বপ্নের কারণ হয়ে দাঁড়িয়েছে। এই ঘটনার পরিপ্রেক্ষিতে আলোচনা হবে শুনছি। আলোচনা চলুক, কিন্তু সেই আলোচনা সমগ্র ভারতবর্ষের স্বার্থ বিসর্জন দিয়ে নয়, সমগ্র ভারতবর্ষের অখন্ডতা বিসর্জন দিয়ে এক নির্বাচনী চমকের মধ্যে দিয়ে বিজেপি সরকার কি করতে চলেছেন সেই দিকে নজর রাখতে হবে। এইকথা বলে এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পাকিস্তান সরকারের মদত পুষ্ট অনুপ্রবেশকারিদের কার্গিল এলাকার থেকে সরিয়ে দেবার জন্য কার্যকরী পদক্ষেপ গ্রহণ এবং ভারতবর্ষের সীমান্তবর্তী এলাকায় নিরাপত্তা সুরক্ষিত করা জরুরি প্রয়োজন, সুতরাং তার ভিত্তিতেই এই প্রস্তাব উত্থাপন করা হয়েছে। ফলে একদিকে অনুপ্রবেশকারিদের হটিয়ে দেওয়া এবং অপর দিকে সিমলা চুক্তির ফলে ভারতবর্ষে অনুপ্রবেশকারি বৃদ্ধি করা নয়, যাতে শান্তিপূর্ণ পরিবেশ এবং আলাপ-আলোচনার ভিত্তিতে সমস্যার নিরসন হয় সেটা দেখতে হবে। অতীত অভিজ্ঞতার মধ্যে দিয়ে আলাপ আলোচনার ভিত্তিতে এবং সিমলা চুক্তির ভিত্তিতে আমাদের ভারতবর্ষের সার্বভৌমত্ব এবং দেশের স্বার্থ যাতে সুরক্ষিত হয় সেইদিকে লক্ষ্য রেখেই এই প্রস্তাব উত্থাপন করা হয়েছে এবং এটাই প্রস্তাবের উদ্দেশ্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিন্তু এখানে যেটা বড় প্রশ্ন এইরকম একটা ঘটনা.....

অনুপ্রবেশকারিরা দিনের পর দিন তারা যেভাবে ঢুকেছে, ভারত ভূখন্ডে তারা

বাঙ্কার থেকে শুরু করে হেলিপ্যাড তৈরি, অস্ত্রশস্ত্রর অনুপ্রবেশ এইগুলি মাসের পর মাস ধরে ঘটেছে, অথচ এই রকম পরিস্থিতিতে দেশের অভ্যন্তরে যা ঘটেছে, এই ব্যাপারে ভারত সরকার তারা কি চোখ বুজেছিলেন? তাদের যে মিলিটারির ইনটেলিজেন্স তারা কি রকম ফাংশন করছে, এই সমস্ত কতকগুলি গুরুত্বপূর্ণ মৌলিক প্রশ্ন ভারতবর্ষের নাগরিকদের মধ্যে দেখা দিয়েছে। এর সঙ্গে দেশের স্বার্থর নিরাপত্তার প্রশ্ন জড়িত রয়েছে। ফলে এটা একটা ভাইটাল প্রশ্ন ভারতবর্ষের সাধারণ মানুষের মধ্যে জেগেছে, স্বাভাবিকভাবে সরকারের কাছে দাবি এই যে ক্যালাসনেস, ল্যাপ্স এরজন্য শত শত কোটি টাকা বাজেটে ঢালা হচ্ছে, নিরাপত্তার প্রশ্নে অনুপ্রবেশকারিরা ব্যাপকভাবে দিনের পর দিন ঢুকে গেল, সরকার সেখানে কি করল, প্রতিরক্ষা দপ্তর কি করল এটা হচ্ছে ল্যাপ্স এটা হচ্ছে ব্যর্থতা, এর জবাব কে দেবে? এটা তদন্ত হওয়া উচিত, কমিটি হওয়া উচিত, নিরপেক্ষ তদন্ত করা দরকার। এবং সেই তদন্তর ভিত্তিতে এর জন্য দায়ী যারা, ব্যর্থতার জন্য যারা দোষি তাদের চিহ্নিত করে জনসমক্ষে সেই তদন্তর রিপোর্ট প্রকাশ করা এবং দোষিদের শাস্তিবিধান করা দরকার। জনসাধারণের দাবি, ভারতবর্ষের নাগরিকদের দাবি, এই দাবি ভারত সরকার উপেক্ষা করতে পারেনা, প্রতিরক্ষা দপ্তর উপেক্ষা করতে পারেনা। ফলে দিস ইজ এ ভাইটাল কোয়েশ্চেন, এটায় সিরিয়াস হওয়া দরকার। এই প্রসঙ্গে বলি, গোড়াতেই বলেছি, সংযতভাবে একজন মাননীয় সদস্যও বলেছেন, সংযতভাবে সমস্ত জিনিসটাকে, উদ্ভুত পরিস্থিতিকে মোকাবিলা করা দরকার। যুদ্ধের উন্মাদনা আমাদের কাম্য নয়। সমস্ত বিশ্বের ইতিহাস ও সমাজ বিজ্ঞানের লোকেরা আমাদের জানেন, সমস্ত বিশ্বের জনসাধারণ এর সমস্যা নিরসনে ব্যর্থ যে সমস্ত সাম্রাজ্যবাদি পুঁজিবাদি দেশের শাসক শ্রেণী তারা দেশের মূল যে সমস্যা, যে সমস্যাগুলি নিরসনে ব্যর্থ, সেই দিক থেকে জনসাধারণের দৃষ্টিকে সরিয়ে দেওয়ার উদ্দেশ্যে দেশের অভ্যন্তরে যুদ্ধের উন্মাদনার পরিবেশ, ওয়ার সাইকোসিস সৃষ্টি করে রাখতে চায়। যেটা জনগণের স্বার্থের পরিপন্থি। আর দ্বিতীয় উদ্দেশ্য হচ্ছে, মূল সমস্যা থেকে দৃষ্টিকে সরিয়ে দেওয়া আর যে স্টক পাইল যে অস্ত্র সম্ভার দেশগুলির আছে তাদের স্টক পাইল রিলিজ করা। আর যে আর্মস রেস যেটা অপ্রয়োজনীয় অস্ত্র প্রতিযোগিতা সেইগুলি তারা চালিয়ে যেতে চায় ফলে এই সমস্ত দেশগুলি, সাম্রাজ্যবাদি দেশগুলির শাসক শ্রেণী, পুঁজিবাদি দেশগুলির শাসক শ্রেণী ওয়ার সাইকোসিস চালিয়ে যেতে চায়। দেশের জনগণ জানে এর পরিণতি কি। যুদ্ধের উন্মাদনা সৃষ্টিকারি ষড়যন্ত্রকারি শাসকশ্রেণী যারা কি পাকিস্তান, কি ভারতবর্ষের স্বার্থ তাদের সঙ্গে জড়িত নেই। যুদ্ধের উন্মাদনা সাধারণ মানুষ কখনই চাননা, উভয় দেশের সাধারণ মানুষের যে ফ্রেন্ডলি রিলেশন, যে ভ্রাতৃত্বভাবে সেটা যাতে আরও সম্প্রসারিত হয়, গভীর হয় এটা উভয় দেশের জনগণের সেটা আরও বেশি যাতে গভীর হয় সেটা উভয় দেশের জনসাধারণের কাছেই কাম্য। আমরা পিপল কনসার্ন থেকে, দেশের স্বার্থ থেকে সমগ্র পরিস্থিতির সমাধান আলাপ-আলোচনার ভিত্তিতে, সিমলা চুক্তির ভিত্তিতে হোক চাইছি।

এখানে কতগুলো প্রশ্ন দেখা যাচ্ছে, কারগিলের ডেভেলপমেন্ট সম্পর্কে যে সংবাদ পরিবেশন করা হচ্ছে সেখানে কতগুলো বৈষম্য লক্ষ্য করা যাচ্ছে। প্রতিরক্ষামন্ত্রীর বক্তব্যতে কিছু গরমিল পাওয়া যাচ্ছে, যেগুলোর বিশ্বাসযোগ্যতা সম্পর্কে মানুষের মনে সন্দেহ দেখা দিয়েছে। সমগ্র কারগিলের ডেভেলপমেন্টের বিষয়টা জনসাধারণের সামনে প্রকাশ করা হোক। কারণ, যথার্থ দেশপ্রেমী জনসাধারণ তাদের কাছ থেকে দেশের স্বার্থ সুরক্ষিত করার গ্যারান্টি চাই। কোনও জিনিস যাতে আড়াল করা না হয় সেটা দেখতে হবে। সমস্ত জিনিস জনস্বার্থ যাতে রাখা হয় সেটা আমি দাবি করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আজকে ১৬৯ নম্বর ধারা অনুযায়ী মাননীয় মুখ্যমন্ত্রী যে প্রস্তাব এনেছেন আমি তার প্রতি সমর্থন জানাচ্ছি। এই প্রসঙ্গে বলা দরকার যে, আমি একটা অ্যামেন্ডমেন্ট এনেছিলাম প্রতিরক্ষামন্ত্রীর পদত্যাগ চেয়ে। দেরি করে দিয়েছি বলে মাননীয় স্পিকার মহাশয় সেটা গ্রহণ করেননি। কিন্তু ভারতবর্ষের প্রতিরক্ষামন্ত্রীর পদত্যাগ আমরা চাই সেই বক্তব্য অনরেকর্ড এখানে থাকুক। আপনি জানেন স্যার, তিন সপ্তাহ হল কারগিল সেক্টরে প্রায় যুদ্ধকালিন পরিস্থিতির সৃষ্টি হয়েছে। কারগিল সেক্টরের তিনটি জায়গা - দ্রাস, বাতালিক এবং মুশকো ভ্যালি, তার সঙ্গে কাঁকসারেও পাকিস্তান অনুপ্রবেশকারিরা, পাকিস্তান সেনাবাহিনীকে সঙ্গে নিয়ে নিয়ন্ত্রণ রেখা পার হয়ে ভারতে অনুপ্রবেশ করেছে এবং কয়েকটি জায়গায় তারা পাহাড়ের উপরে শক্ত ঘাঁটি তৈরি করে বসে আছে। আপনি নিশ্চয় ওখানে গেছেন, কারগিলের এই সেক্টরে ১৯৪৮ সালের পরে আর কোনও যুদ্ধ হয়নি। এই সেক্টরটি লাদাখের মধ্যে পড়ে। আপনি যদি শ্রীনগর থেকে লে যান তাহলে প্রথম রাত্রি আপনাকে কারগিলে থাকতে হবে। এখানকার বেশিরভাগ লোকই সিয়া মুসলিম এবং এরা কাশ্মীরের উগ্রপন্থাকে কখনই সমর্থন করেনি। তাই আজকে এই কারগিল সেক্টরে পাকিস্তান ঢুকে পড়ায় একটা নতুন সমস্যার সৃষ্টি হয়েছে। সমস্যা হল, ঐ অনুপ্রবেশকারিরা শ্রীনগর - লে রোডটা, যেটা লাদাখের মূল ধমনি সেটাকে ওরা বিচ্ছিন্ন করে দিতে চাইছে। লাদাখে যাওয়ার ঐ রাস্তাটি ছয় মাসের জন্য বন্ধ হয়ে যায়, তখন হেলিকপ্টারে করে ওখানে খাদ্য পাঠাতে হবে। লাদাখকে বিচ্ছিন্ন করার জন্যই ওরা এই সেক্টরে থাবা বসিয়েছে। লাদাখের একটা অংশে চিনের সীমান্ত এবং কিছুটা এলাকা পাকিস্তান অধিকৃত কাশ্মীরের সঙ্গে যুক্ত রয়েছে। ঐখান দিয়েই অনুপ্রবেশকারিরা ঢুকেছে। ওখানে তারা ১৬ হাজার, ১৮ হাজার ফুট উঁচু পাহাড়গুলো দখল করে রেখেছে। সেখান থেকে ওদেরকে হটিয়ে দিতে সৈন্যবাহিনীকে প্রচন্ড লড়াই করতে হচ্ছে। আমাদের ৫৭ জন সৈন্য মারা গেছে, তার মধ্যে ৮।৯ জন অফিসার, কয়েকশো সৈন্য আহত হয়েছে। এমন জায়গায় যুদ্ধ হচ্ছে, যেখানে হাই টেকনোলজি ওয়ার ফেয়ার করা যায় না, এমনকি আকাশপথে মিগ বিমানকেও ব্যবহার করতে অসুবিধা হচ্ছে।

[2-30 — 2-40 p.m.]

আমরা যে কামান ব্যবহার করছি - বোফর্স ১৫৫ মিলিমিটার হাউৎজার, সেই কামানের গোলা ছুড়ছি ঠিকই, কিন্তু সঠিক জায়গায় আঘাত করছে কিনা, সেই বিষয়ে নিশ্চিত নয়। তাই আমাদের সৈন্যদের পাহাড়ে উঠে অনুপ্রবেশকারিদের সরিয়ে, পাকিস্তান সেনাদের সরিয়ে সেই জায়গার দখল নিতে হবে - যতটা তারা ঢুকেছে, তার দখল নিতে হবে। এই কাজে ভারতীয় সৈন্যদের বহু কষ্ট হচ্ছে, আরও কষ্ট করতে হবে, হতাহতও হবে যদি না আমরা অন্য কোনও রাস্তা বার করতে পারি। এখন, প্রথমেই এই প্রশ্ন আসে অনুপ্রবেশকারিরা ঢুকল কোথায় এবং কিভাবে? এটা একটা ম্যাসিভ ইনটেলিজেন্স ফেলিওর। ভারত সরকারের ইনটেলিজেন্স ব্রাঞ্চ আছে, রিসার্চ অ্যান্ড অ্যানালিসিস উইং বা 'র' আছে, মিলিটারি ইনটেলিজেন্স আছে, বি.এস.এফ. ইনটেলিজেন্স আছে, এস.এস.বি. ইত্যাদি আছে তারা কি করছিল? গত বছর শীতকাল থেকেই ওরা অনুপ্রবেশ করার জন্য প্রস্তুত হচ্ছিল। তারপর আস্তে আস্তে মার্চ-এপ্রিল মাস থেকে ঢুকে বসে আছে বরফ গলার আগে থেকেই। যখন মে মাসে খবর পাওয়া গেল, তখন ওরা ইতিমধ্যে ১৫।২০।৩০ কিলোমিটার ঢুকে বসে আছে। সেই সময় ভারত সরকার কি করছিল? এটা ঠিকই যে, এখনই পাক সেনাদের নিয়ন্ত্রণ রেখার ওপারে পাঠিয়ে দেওয়া উচিত, এবং এই কাজে ভারতের জনসাধারণের পূর্ণ সমর্থন আছে আমাদের সৈন্যবাহিনীর প্রতি, ভারত সরকারের প্রতিও। এখানে কোনও রাজনীতির প্রশ্ন নেই। ভারতীয় সেনারা যে আত্মত্যাগ করছেন, প্রাণ পর্যন্ত বিসর্জন দিচ্ছেন, তাদের প্রতি আমাদের সহানুভূতি আছে, সমর্থন আছে। কিন্তু তার সঙ্গে কিভাবে ওরা ভারতীয় এলাকায় ৪০ কিলোমিটার পর্যন্ত ঢুকে পড়ল তা বিচার করব না, এটা ঠিক নয়।

আজকে প্রচন্ড প্রতিকূল অবস্থার মধ্যে ভারতীয় সেনাকে লড়তে হচ্ছে। ওরা বসে আছে পাহাড়ের ওপরে, যেখানে বসে একটি মেশিন গান দিয়ে ১০০ লোককে আটকে রাখা যায়। এই অবস্থায়ও লড়াই করে ভারতীয় সৈন্যবাহিনী প্রমাণ করেছে যে, লড়াইয়ের কোয়ালিটিতে তারা পৃথিবীর কোনও সৈন্যবাহিনী থেকে কম যায় না। এবং, আমাদের সৈন্যবাহিনী আবারও তার প্রমাণ দেবে। আমাদের সৈন্য বাহিনীর জওয়ানদের সঙ্গে অনেক অফিসারও লেফটেন্যান্ট কর্নেল, মেজর, এরাও মারা গেছেন। এ থেকে প্রমাণ হয় যে দে আর লিডিং ফ্রম দা ফ্রন্ট তারা সামনে থেকে লড়াই করছেন। এই কঠিন লড়াইয়ে তাদের প্রতি আমাদের সবার সমর্থন রাখা দরকার।

এই প্রশ্নটা আজকে স্বভাবতঃই আসে পাকিস্তান এই ঘটনা আজকে কেন ঘটাল? গত মাসের প্রথমে আমি পাকিস্তানে গিয়েছিলাম, আমাদের অধ্যক্ষ মহাশয়ও সঙ্গে ছিলেন। সেখানে প্রধানমন্ত্রী নওয়াজ শরিফ, পররাষ্ট্রমন্ত্রী পাঞ্জাবের সাহাবাজ শরিফ, বিদেশ সচিব

সামসাদ আহমেদের সঙ্গে কথা হয়েছিল। এমনিতে ওখানকার লোকেরা ভারতের সঙ্গে বন্ধুত্ব চায়। সরকারও বলেছে এই কথা। কেননা, প্রতিরক্ষা খাতে তাদের খরচ অনেক হচ্ছে। এদিকে আমেরিকান স্যাংশন কমে গেছে। পাকিস্তানের অর্থনীতি ভেঙে পড়েছে। তারা চায় যাতে ডিফেন্স এক্সপেন্ডিচার কমানো যায়। তারা শান্তির রাস্তা খুঁজছে। তাদের দেশের লোকেরা চায়না যে যুদ্ধ হোক ভারতের সঙ্গে।

এর একটা অন্য দিকও আছে। নওয়াজ শরিফ থেকে শুরু করে যত জনের সঙ্গে কথা বলেছি, তারা বলেছে বি.জে.পি.-কে ধন্যবাদ জানাই, তাদের জন্যই আমরা নিউক্লিয়ার পাওয়ারে সমৃদ্ধ হতে পেরেছি বি.জে.পি. বোমা না ফাটালে আমরাও ফাটাতাম না এবং হতাম না আনবিক শক্তিধর। দুটি দেশই নিউক্লিয়ার ওয়েপনে সমৃদ্ধ হওয়ার ফলে একটা ভয়ানক অবস্থার সৃষ্টি হয়েছে। একটা নিউক্লিয়ার বোম্ব ফেলেই একটা গোটা শহরকে ধ্বংস করা যায়। এটা খুবই ভয়ানক ব্যাপার। কিন্তু পাকিস্তান যা করতে চাইছে, তা বুঝতে হবে। পাকিস্তান এই যে অনুপ্রবেশ করেছে, লো ইনটেনসিটি ওয়ারফেয়ার করছে এবং সেই কাজে তারা সফল হচ্ছে আমাদের ভারত সরকারের কিছু ব্যর্থতার জন্য। কিন্তু একটা কথা, তারা কাশ্মীরকে আবার আলোচনার টেবিলে আনতে চায়। এটা বোঝার ব্যাপার আছে। কাশ্মীর হচ্ছে আনফিনিশড বিজনেস অফ পাকিস্তান। কাশ্মীর নিয়ে ভারতবর্ষ আলোচনা করছে না। আলোচনা করাার কিছু নেই। কাশ্মীরের কিছুটা অংশ পাকিস্তান দখল করে রেখেছে। আজাদ কাশ্মীর গিলকিট এর বেশিটা অংশই ভারতে আছে। লাইন অফ কন্ট্রোল তিনটি যুদ্ধের পর তৈরি হয়েছে। ওরা এই ব্যাপারটা নিয়ে ইন্টারন্যাশনালাইজ করা যায় কিনা চেষ্টা করছে। পাকিস্তান চাইছে যে, এই যুদ্ধ করে আবার ইন্টার চেঞ্জ করা যায় কিনা। কাশ্মীর হচ্ছে ভারতের অবিচ্ছেদ্য অঙ্গ। কাশ্মীর ইজ নট নেগোশিয়েবল। আজকে ভারতকে খুব স্পষ্টভাবে বলতে হবে যে, আমরা লাইন অফ কন্ট্রোলের ওপারে পাকিস্তানি সৈন্য পাঠানো ছাড়া আর কোনও কিছুই আলোচনা করব না। কাশ্মীর নিয়ে আলোচনা করার কিছু নেই। আমরা পাকিস্তানের সঙ্গে সম্পর্কের উন্নতি চাই। ব্যবসা বাণিজ্যের উন্নতি চাই। যুদ্ধ চাই না। কিন্তু সেটা কাশ্মীর নিয়ে নয়। এটা ভারত সরকারকে সত্যভাবে বলার দরকার আছে। ভারত সরকারের এটাও বলার দরকার আছে যে, পাকিস্তান যা করছে, তা একতরফা আগ্রাসন। সেইজন্য ফার্ণান্ডেজের বিবৃতি এত নিন্দনীয়। প্রতিরক্ষামন্ত্রী বলছেন যে, এই যে উগ্রপন্থী প্রবেশ করেছে, এদের সেফ প্যাসেজ দেওয়া হবে। এর চেয়ে লজ্জার আর কিছু হতে পারে না। তাই আজকে আমাদের হাউসের পক্ষ থেকে শক্তভাবে লাইন অফ কন্ট্রোলের ওপারে পাকিস্তানি অনুপ্রবেশকারিদের পাঠানোর জন্য ভারতীয় সেনাবাহিনী যে চেষ্টা করছেন, তাকে সমর্থন করছি। তার সঙ্গে সঙ্গে এটাও বলতে চাই যে, আগামিকাল শারতাজ আজিজ আসছেন, তাকে পরিষ্কারভাবে বলে দিতে হবে যে, আমরা লাইন অফ

কন্ট্রোল চেঞ্জ মানব না। কার্গিল আজ খুবই বিপজ্জনক অবস্থায় আছে। গতকাল পাকিস্তানিরা ভারতীয় সেনাদের মিউটিলেটেড বডি পাঠিয়েছে। সেনাবাহিনীতে এখন প্রায় রিভোল্ট অবস্থা। কোনও প্রফেশনাল সেনাবাহিনী এই কাজ করতে পারে না। পাকিস্তানকে স্ট্রং ভাষায় এর প্রতিবাদ জানাতে হবে। আমরা সেনাবাহিনীর সঙ্গে আছি। জর্জ ফার্ণান্ডেজের সঙ্গে নেই। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে যে প্রস্তাব এনেছেন, তাকে সমর্থন করছি এবং এটা সবচেয়ে আনন্দের কথা, আশার কথা যে, এই প্রস্তাবকে আমাদের সভা সর্বসম্মতিক্রমে গ্রহণ করতে যাচ্ছে। অনেক ব্যক্তিই বলেছেন। আমি ওদিকে যাব না। যে সমস্যা হয়েছে এই মুহূর্তে, আমরা সকলেই বুঝতে পারছি যে, কাশ্মীরের এই কার্গিলের এই সেক্টারে যে অনুপ্রবেশ ঘটেছে, এটা মামুলি অনুপ্রবেশ নয়। বেশ কয়েক বছর ধরেই কাশ্মীরে পাক সৈন্য এবং পাক সন্ত্রাসবাদিরা ধারাবাহিকভাবে অনুপ্রবেশ ঘটিয়ে চলেছেন এবং সেই অনুপ্রবেশ বন্ধ করার জন্য বি এস এফের ভারতীয় সেনাবাহিনী, তাদেরও ধারাবাহিক চেষ্টা চালিয়ে যেতে হচ্ছে। কিন্তু কার্গিলে যেটা হয়েছে, সেটা মামুলি অনুপ্রবেশকারিদের ব্যাপার নয়। সামগ্রিকভাবে আমাদের ভারতীয় ভূখন্ড একটা সেক্টরে কার্গিল দখল করা হচ্ছে এল লক্ষ্য। তাই এটা সাধারণ অনুপ্রবেশ নয়। একটা যুদ্ধের মতো অবস্থা তৈরি হয়েছে। আমাদের মাননীয় সদস্য সৌগতবাবুর সঙ্গে একমত যে, এর পিছনে রয়েছে পাকিস্তান সরকার এর ভ্রান্ত নীতি। তারা পৃথিবীর দরবারে এই কথা আবার উপস্থিত করতে চায়। আমরা মনেকরি কাশ্মীর হচ্ছে ভারতের অবিচ্ছেদ্য অঙ্গ। ভারত সরকারের এই সিদ্ধান্ত, ভারতবাসীর এই সিদ্ধান্ত পাকিস্তান সরকার কোনওভাবেই মেনে নিতে চাইছেন না। কাশ্মীর ভারতবর্ষের অবিচ্ছেদ্য অঙ্গ নয় এই প্রশ্নে তারা রাজনৈতিক স্তরে, কূটনৈতিক স্তরে সারা পৃথিবীতে লাগাতারভাবে চেষ্টা চালিয়ে যাচ্ছে। এই কথা প্রমাণ করার জন্য। তারই অঙ্গ হিসেবে আমাদের এই ঘটনাকে দেখতে হবে। তারা প্রমাণ করতে চায় যে কাশ্মীর ভারতবর্ষের অংশ নয়। আর কাশ্মীরকে দখল করতে চায় এবং তারই ফল হচ্ছে এই বর্তমান ঘটনা। এই ঘটনার পিছনে আরও একটি দিক আছে। যদি আমরা এই উপমহাদেশ এবং আরেকটু উত্তরের দিকে যাই তাহলে দেখব যে মৌলবাদি শক্তি আফগানিস্তান থেকে শুরু করে তালিবানরা, তারপর পাকিস্তান এবং পাকিস্তান থেকে কাশ্মীর এই তিনটে দেশ জুড়ে তৈরি হয়েছে একটা অবস্থা যেখানে মৌলবাদি শক্তি তারা ভয়ঙ্করভাবে একটা আক্রমণ চালাচ্ছে যে আক্রমণ আমাদের দেশের মধ্যেও ঢুকে পড়েছে। একটা প্রশ্ন সেখানে আলোচনা হয়েছে সকলেই বলছেন যে ইনফিলট্রেশন। এর আসল লক্ষ্যটা কি? এর লক্ষ্য হচ্ছে যে সিমলা

চুক্তির পর, যেটা বলেছেন সৌগতবাবু তিনটে যুদ্ধের পর ৪৮, ৬৫, ৭১। তিনটে যুদ্ধের পর, ৭১ সালের পর লাইন অফ কনট্রোল, নিয়ন্ত্রণ রেখা খুব পরিস্কার নিয়ন্ত্রণ রেখা দু পক্ষই জানে কিন্তু ইনফিলট্রেটরদের লক্ষ্য হচ্ছে কারগিল সেক্টর দখল করে ওই নিয়ন্ত্রণরেখাকে আবার নতুন করে ভারত সরকারকে আলোচনায় বাধ্য করা। এবং সেটা সামরিক কায়দাতে করা। ইতিমধ্যে পাকিস্তান সরকার এর মুখপত্র বলতে আরম্ভ করেছে যে কোনও এল.ও.সি নেই। কার্যতঃ কোনও লাইন অফ কন্ট্রোল নিয়ন্ত্রণ রেখা নেই। এই কথাগুলো তারা বলতে আরম্ভ করেছেন এবং বলতে আরম্ভ করেছেন বলেই আমরা বুঝতে পারছি তাদের এটা একটা মামুলি ব্যাপার নয়। অর্থাৎ ঘটনা হল পাক সরকারের যে বৈদেশিক নীতি যে কাশ্মীরকে ভারতের অঙ্গ হিসাবে মানতে রাজি নয়। সেই সঙ্গে সঙ্গে আফগানিস্তান, পাকিস্তান, তালিবান সমস্ত মৌলবাদিদের একসঙ্গে জড়ো করা এবং এখানে নিয়ে আসা এবং ইনফিলট্রিশেন মানে হচ্ছে নিয়ন্ত্রণ রেখাকে বাতিল করে দিয়ে সেখানে নতুন নিয়ন্ত্রণরেখাকে ভারতবর্ষকে মানতে বাধ্য করা। এই সামগ্রিক একটা লক্ষ্য নিয়ে তারা এখানে কাজ করছে। ভয়ঙ্কর পরিস্থিতি প্রায় যুদ্ধের অবস্থা। সকলে বলেছেন, আমিও বলছি যে আমাদের যে সৈনিকরা যুদ্ধে প্রাণ দিয়েছেন তাদের স্মৃতির উদ্দেশ্যে আমি শ্রদ্ধা জানাই [****] এই প্রস্তাবে আমরা সহমত হয়েছি এবং দিল্লি সরকারের সমালোচনা করছি। আমরা কেন করছি, করছি তার কারণ সারা দেশ যখন দেশের সরকারের দিকে তাকিয়ে আছে তখন দেশের প্রধানমন্ত্রী, প্রতিরক্ষামন্ত্রী, স্বরাষ্ট্রমন্ত্রী এইসব বিবৃতি দিচ্ছেন তাতে বুঝা যাচ্ছে যে এই পরিস্থিতি মোকাবিলা করার মতো উদ্যোগ, মানসিকতা এবং দক্ষতাও তাদের আছে কিনা সন্দেহ। কি করে ফার্ণাণ্ডেজ বললেন যে যে পাক প্রধানমন্ত্রী এসব জানেন না। আমি জানি না উনি অনেকদিনের আমি জানি না উনি অনেকদিনের রাজনীতিবিদ। আমার ধারনা তিনি ভূল করে এসব কথা বলছেন না। স্পষ্টজ্ঞানেই এসব কথাবার্তা তিনি বলছেন। তিনি বলছেন এসব কথা, তাঁর এসব মানে আছে বলার। সবচেয়ে আশ্চর্যের আই.এস.আই, আমরা দেখছি, আমাদের পশ্চিমবঙ্গ সরকার, আমরা বুঝতে পারছি আমাদের খানিকটা যোগাযোগ হচ্ছে, দিল্লির সঙ্গে বাইরের সঙ্গে, আই.এস.আই নেপাল, বাংলাদেশ ভারতবর্ষে উত্তর পূর্ব - নর্থ ইস্ট রিজিয়ন অর্থাৎ আসাম থেকে আরম্ভ করে মেঘালয়, অরুণাচল, নগাল্যান্ড, মিজোরাম সর্বত্র যত টেরিরিস্ট আউটফিট আছে সকলের পিছনে আই.এস.আই মদত দিচ্ছে এবং আপনাদের কাছে আমি আগেও বলেছি, আজকেও বলছি যে পশ্চিমবঙ্গে আই.এস.আই এর কার্যকলাপের স্পষ্ট প্রমাণ আমরা পাচ্ছি। এরজন্য আমাদের সতর্ক হতে হবে। ওদের ভয়ঙ্কর একটা সংগঠন আই.এস.আই যারা ওখানকার মিলিটারির অধীন একটা সংস্থা। তাদের সম্পর্কে এই যে মন্তব্য করলেন, এক ভয়ঙ্কর মন্তব্য এর কোনও ক্ষমা নেই।

---

Note ** Expunged as ordered by the Chair on 24-6-99

(গোলমাল)

সুব্রতবাবু আমি আপনাকে অনুরোধ করছি শুনুন এটা একটা গুরুত্বপূর্ণ প্রস্তাব, আপনি পরিস্থিতিটা হালকা করে দেবেন না। আমি আপনার স্বপক্ষে বলছিলাম যে আপনি সঠিকভাবেই আরেকটি দিকের উল্লেখ করেছেন সেটা হচ্ছে প্রতিরক্ষামন্ত্রী তিনি এই উপমহাদেশে প্রতিবেশি দেশগুলির সঙ্গে আমরা কি করতে চাই তিনি অদ্ভুতভাবে বলে বসলেন, চিনের বিরুদ্ধে যে বিবৃতি দিলেন এবং আপনি জানেন প্রধানমন্ত্রী যে চিঠি লিখেছিলেন প্রেসিডেন্ট ক্লিনটনকে এবং সেখানে তারা লিখিতভাবে বললেন যে প্রথম থ্রেটটা এসেছে চিন থেকে এবং তার পরে পাকিস্তান। এই পরিস্থিতিতে ১৯৮৭ সালের পর থেকে রাজীব গান্ধী চিন থেকে ফিরে আসার পর আমাদের সঙ্গে বন্ধুত্বপূর্ণ যে সম্পর্ক যেটা ক্রমশ তৈরি হয়েছিল সেটা আবার ভেঙে পড়েছে। বৈদেশিক নীতির কাঠামোটাই ভেঙে পড়েছে এই প্রতিরক্ষামন্ত্রীর এবং বিদেশ নীতির ফলে এবং এটা মারাত্মক কথা এই ধরনের বিবৃতি দিয়েছেন এর পিছনেও কিন্তু অন্য স্বার্থ আছে। এই বিপজ্জনক লোকটি আমাদের দেশের প্রতিরক্ষামন্ত্রী হয়ে বসে আছেন। আমি এইসব কথার উল্লেখ করতে চাই না যে শত্রুদের ওখানে ফিরে যাবার সুযোগ দেওয়া হোক ইত্যাদি। এইসব কথার মানেও উনি বোঝেন না, মিলিটারি কি এই কথার তাৎপর্যও বোঝেন না, সুতরাং আমি আর ওর মধ্যে যাচ্ছি না। আমি সব শেষে একটি কথা বলতে চাই যে, আমাদের যে যুদ্ধের পরিস্থিতি তৈরি হচ্ছে সেটা কিন্তু ভারতবাসী আমরা যুদ্ধ চাই না, সাধারণ মানুষ যুদ্ধ চায় না, পাকিস্তানের সাধারণ মানুষ যুদ্ধ চায় না। মাননীয় মুখ্যমন্ত্রী তিনি সঠিকভাবেই বলেছেন, কিন্তু আমরা জানি কারা এর জন্য দায়ী, কারা এটা করতে চাইছে। অস্ত্র ব্যবসার প্রশ্ন আছে, দুই গরিব দেশের মধ্যে যুদ্ধ লাগিয়ে দেওয়ার একটা প্রশ্ন আছে। আমি শুধু এই সভায় আপনাদের এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করতে চাই যে এর মধ্যে দিয়ে যুদ্ধের উন্মাদনা তৈরি করার চেষ্টা করা হচ্ছে এবং তৈরি যে করা হচ্ছে তার লক্ষ্যটা রাজনীতিকে সামনে রেখে, নির্বাচনকে সামনে রেখে। সৌগতবাবু আপনি সঠিকভাবেই বলেছেন আমি এটা উল্লেখ করতে চাই এখানে আমরা তৈরি করেছিলাম পারমানবিক অস্ত্র, ৭ দিনের মধ্যেই পরিকল্পনা তৈরি করলো। আমরা করলাম রাজস্থানের মরুভূমির অন্ধকারে, আর পাকিস্তান করল পাহাড়ের অন্ধকারে। দুই পক্ষই জানে পারমানবিক যুদ্ধে কেউই জয়ী হবে না। দুই পক্ষই জানে যে যদি কোনও পাগল ভুল করে এই কাজ করে তাহলে এই ভারত, পাকিস্তান এই উপমহাদেশ ওই রাজস্থানের মরুভূমি হয়ে যাবে। এই পরিস্থিতিতে বিপদ হচ্ছে এটা আমি এই সভায় বলতে চাই যে ভারতবর্ষের কোনও রাজনৈতিক দল দক্ষিণপন্থি, বামপন্থি, মধ্যপন্থি কোনও রাজনৈতিক দলই কোনওদিন তাদের কনফারেন্সে এই প্রস্তাব নেননি যে ভারতবর্ষে পারমানবিক অস্ত্র তৈরি করতে হবে। একমাত্র সংগঠন নিয়েছে সেটা হচ্ছে আর.এস.এস.

এবং এটাই হচ্ছে বিপদের দিক। সেই কারণেই আমাদের এই যুদ্ধের উন্মাদনা। এই যুদ্ধকে সামনে রেখে রাজনীতি করা এবং নির্বাচনে প্রস্তুত হওয়া। এ সম্পর্কে সতর্ক হওয়া দরকার। যারা দিল্লিতে আছে তারা জানেন এবং এই সুযোগ তারা একটা জাতীয় উন্মাদনা সৃষ্টি করতে চায়। এই যুদ্ধের উন্মাদনা এই সব থেকে আমাদের সতর্ক হওয়া দরকার। আমি আমার বক্তব্য দীর্ঘায়িত করব না শুধু অতীশবাবুকে বলতে চাই ওই বোফর্স নিয়ে মন্তব্য না করলেই পারতেন। অমরা বোফর্স কামানের অ্যাফেকটিভনেস নিয়ে প্রশ্ন করিনি। আমরা বলেছিলাম বোফর্স কামান ভালো, কিন্তু ওই কামানের সঙ্গে কিছু লোকের পকেটে কিছু পয়সা এসেছে এবং এটা নিয়েই আমরা প্রশ্ন করেছিলাম এবং সেই প্রশ্ন এখনও আমরা বন্ধ করিনি। সব শেষ কথা হচ্ছে আমরা প্রতিবেশির সঙ্গে সুসম্পর্ক চাই, প্রত্যেকটি প্রতিবেশির সঙ্গে বাংলাদেশ, ভুটান, নেপাল, চিন, পাকিস্তান এবং এই প্রস্তাবে সঠিকভাবেই আমরা বলেছি যে সিমলা চুক্তির বয়ানের মধ্যে দাড়িয়ে আমাদের যুদ্ধ বন্ধ করে কারগিল সেক্টর থেকে ওদের তাড়িয়ে যুদ্ধ বন্ধ করে আবার ফিরে আসতে হবে এটাই হচ্ছে আমাদের সামগ্রিক মনোভাব। আমি এই প্রস্তাবকে আরেকবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 2-52 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, একটা পয়েন্ট অফ অর্ডার আছে। এই রেজুলেশনকে আমরা সকলে সমর্থন করেছি। কিন্তু একটা টেকনিক্যাল ব্যাপারে আমার পয়েন্ট অফ অর্ডার আছে। স্যার, এই রকম বিষয়ে আপনার রুলিংও আছে যে, রেজলিউশন অন ১৬৯-এ এই ধরনের রেজুলেশন মুভ করতে বা পাশ করাতে গেলে যিনি রেজলিউশন নিয়ে আসেন তিনি যদি না থাকেন বা বক্তব্য না রাখেন তাহলে ঐ রেজুলেশন মুভ করানো বা পাশ করানো যায় না। অতীতে আপনিও দেননি। এখানে লেখা আছে দেখবেন, 'হেয়ার উইল বি টেকেন অ্যামেন্ডমেন্ট, ইফ এনি।' ভগবানকে ধন্যবাদ যে এখানে কেনও অ্যামেন্ডমেন্ট নেই, থাকলে কি হ'ত? তাই অ্যামেন্ডমেন্ট যদি থাকে তাহলে তা গ্রহণ বা বর্জনের জন্য মুভারের থাকা আবশ্যক। সেই জন্য বুদ্ধদেববাবুর সঙ্গে জ্যোতিবাবু এবং সি.এল.পি.-র থাকা আবশ্যক। এরা না থাকলে রেজুলেশনটা ফল্টি হয়ে যায়।

**মিঃ স্পিকার :** অ্যামেন্ডমেন্ট ছিল না বলেই এটা ঐভাবে দেওয়া হয়েছিল।

**The motion of Shri Jyoti Basu that—**

"This House expresses its deepest concern at the intrusion into Indian territory by the Terrorists and members of regular Pakistani Army

who have violated the L.o.C. with the direct support of and in connivance with the Pakistani authorities. As a result, a grave situation has developed in the Indo Pak Border in Kargil Sector of Jammu and Kashmir.

This House places on record its highest appreciation for the bravery displayed and the sacrifices made by our valiant defence forces and whole-heartedly supports the action taken by our armed forces for flushing out the infiltrators and Pak regulars from Indian territory.

This House conveys its deepest condolences to members of the bereaved families of the brave Jawans and Officers of the armed forces who have laid down their lives in protecting our territory in the Kargil areas.

This House condemns the naked intrusion by Pakistani armed forces supported infiltrators, who have ostensibly done this with a view to altering the line of control in Kargil region and grab Indian territory.

The Union Government admits that preparation for the massive infiltration to which we ahave been subjected, had been going on for months. But the Union Government had been astonishingly silent so long and allowed this Sector to be breached. The entire Nation views the situation with deep concern for which the Union Govenment should be answerable.

This House is surprised to note that the Union Defence Minister has exonerated the Pakistani Prime Minister and his Government including ISI of their responsibility.

This House is of the opinion that the present crisis can only be solved on the basis of the Simla Pact and bi-partite negotiation and by immediate withdrawal of all Pakistani Army persons and the supported infiltrators from Indian soil.

This House, therefore, requests the Union Government through the State Government to see that the interest of the Nation is protected and safeguarded and the infiltrators are flushed out of Indian territory and that the L.o.C. be strictly adhered to by Pakistan," was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 2.52 p.m. till 11 a.m. on Monday, the June 14, 1999, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 14th June, 1999 at 11-00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 4 Ministers of State and 108 Members.

[11-00 — 11-10 a.m.]

### Starred Questions
### (to which Oral Answer were given)

### Low Voltage in S.E.B. Areas

*210. (Admitted Question No. *115) **Shri Asit Kumar Mal** and **Saugata Roy** : Will the Minister-in-chage of the Power Department be pleased to state—

(a) whether the State Government has received complaints of low voltage in WBSEB areas;

(b) if so, reasons for the same; and

(c) steps taken by the Government to improve the position?

**Dr. Sankar Kumar Sen :**

(a) No such specific complaint regarding low voltage in WBSEB areas has been received, though WBSEB is conscious of pre-vailing low voltage mostly in far and long rural areas.

(b) This low voltage has been caused mainly due to (i) use of G.I. Wires in place of ACSR Conductors to combat frequent and repeated theft of conductors from overhead lines, (ii) power theft resulting in overloading of distribution transformers, (iii)

unauthorised replacement of shallow tubewell by mini deep in view of depleted ground water level (there are larger number of cases of burning of distribution transformers as a result), (iv) unauthorised overdrawal of power by some small industries through the use of large h.p. motor with name plates charged to show lower h.p.

(c) Replacement of G.I. Wires by ACSR conductors attracts greater vulnerablility of theft. While all measures are being initiated to prevent such thefts of ACSR conductors, beacuse of various constraints, safety of these ACSR conductors, could not be ensured in totality. WBSEB and the State Govt. are attending to all the above problems in the best possible manner.

**শ্রী সৌগত রায় ঃ** আমি দুঃখিত। মাননীয় মন্ত্রী মহাশয় যে উত্তর দিয়েছেন তাতে মফস্বল এলাকার লো-ভোল্টেজের সমস্যা এড়িয়ে যাওয়ার চেষ্টা করা হয়েছে। এটা নয় যে শুধু ফার ফ্লাং রুর‍্যাল এরিয়ায় এটা হচ্ছে। আপনি যেকোনও মফস্বল এলাকায় যান—কাঁথি, দীঘা, মেদিনীপুর, কৃষ্ণনগর ইত্যাদি যেকোনও জায়গায় সন্ধ্যার পর ১০০ ওয়াটের বাল্ব ২০ ওয়াটে জ্বলছে। আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই যে, আপনার কি কোনও সার্ভে রিপোর্ট আছে যাতে নর্মাল অবস্থায় কত ভোল্টেজে মফস্বল শহরে বিভিন্ন ইকুইপমেন্টস জ্বলে থাকে? অর্থাৎ মফস্বল শহরে কত ভোল্টেজ পাওয়া যায়? উনি বলেছিলেন কনডাক্টর রিপ্লেস করলে এটা হবে। শুধু কি কন্ডাক্টর রিপ্লেস করেই সমস্যার সমাধান হবে? না কি লো-ভোল্টেজের জন্য অন্য কোনও কারণ আছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমি যেটা বলেছি তাতে একটা হল যে, কন্ডাক্টর থেপ্ট্। সেটাতে আমরা কন্ডাক্টর রিপ্লেস করেছি। প্রাথমিকভাবে জি আই তার দিয়ে এটা আমরা করেছি। জি আই তাদের রেজিস্ট্যান্স বেশি ভোল্টেজ বেশি ড্রপ করে। পরে যখন জনগণ সচেতন হন তখন সেটাকে আমরা এস ই এস আর দিয়ে সাপ্লাই করি। আরেকটা ব্যাপার হল যখন সাপ্লাই হচ্ছে, রিসিভিং এন্ডে পাওয়ার আসছে না তার থেকে মাঝখান থেকে তার চুরি হচ্ছে। রিসিভিং এন্ডে যে চুরি হচ্ছে তা নয়, মাঝখানের লাইন থেকে চুরি হচ্ছে। এছাড়া ছোট ছোট ইন্ডাস্ট্রিগুলো বেশি হর্স-পাওয়ারের মোটর ইউজ করছে। এছাড়া আমরা যেখানে ট্রান্সফর্মার বসাই সেখানে গ্রাহকদের কত লোড আছে সেটা হিসেব করে বসাই। গ্রাহকরা যদি লোড বেশি ড্র করে তাহলে ট্রান্সফর্মারগুলি ওভার লোড হয় এবং ভোল্টেজ ড্রপ করে। ফলে লো ভোল্টেজ হয়। এরজন্য আমাদের

ট্রান্সফর্মার বাড়াতে হয়। কিন্তু এই কাজ সময় সাপেক্ষ। মাননীয় সদস্যরা অনেকেই জানেন যে, আমরা ট্রান্সফর্মার কনটিনিউয়াসলি বাড়াচ্ছি। আমরা কনটিনিউয়াসলি ১১ কেভি থেকে ৩৩ কেভি-তে আপগ্রেড করছি। সাব-স্টেশনের ট্রান্সফর্মারগুলিকে ১.৫ থেকে ৩.১৫, ৬.৩ পর্যন্ত ধাপে ধাপে পাল্টাচ্ছি। আমি স্বীকার করছি এই কাজ করতে আমাদের দেরি হচ্ছে, মানুষের আসপিরেশন মেটাতে পারছি না। এর জন্য আর্থিক ব্যাপারটাই দায়ী। সময় মতো এগুলো পাল্টাতে অনেক টাকার দরকার হয়। ট্রান্সফর্মারের দাম অনেক বেড়ে গেছে। এছাড়াও যেটা সম্প্রতি হয়েছে, স্পেশ্যালি এগ্রিকালচারে—আমি চাষী ভাইদের দোষ দিচ্ছি না, খরার সময় তারা বাধ্য হয়ে অনেক স্যালো টিউবওয়েলকে সাব-মার্সিবল-এ, মিনি ডীপে, ডীপে কনভার্ট করেছেন। তারা না জেনে এটা করার জন্য ট্রান্সফর্মার পুড়ে যাচ্ছে। এ বিষয়ে একটা সার্বিক আন্দোলন প্রয়োজন আছে। ইতিমধ্যেই সেই আন্দোলনে জনসাধারণ এগিয়ে আসছেন। তারা এখন বুঝতে পারছেন ট্রান্সফর্মার পোড়া বন্ধ করতে পারলে, হুকিং বন্ধ করতে পারলে, চুরি বন্ধ করতে পারলে, ওভার ক্যাপাসিটি মিটার বন্ধ করতে পারলে ট্রান্সফর্মার বাঁচবে এবং যারা সুস্থ্য গ্রাহক তারা বিদ্যুৎ পাবেন। এই আন্দোলন শুরু হয়েছে। সুতরাং যে অবস্থা চলছে তা রাতারাতি দূর করা আমাদের একার পক্ষে সম্ভব নয়।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রীর কাছে রাতারাতি সব কিছু ভাল হয়ে যাক, তা আমরা চাইনি। উনি মন্ত্রী হয়েছেন ৮ বছর হয়ে গেল। জেনারেশন অব ইলেকট্রিসিটি ইমপ্রুভ করেছে, কিন্তু কোয়ালিটি অব ইলেকট্রিসিটি ইমপ্রুভ করেনি। ৮ বছর পার করার পরেও আমরা যদি ভাল ফল না পাই তাহলে কত বছর পার করতে হবে? মাননীয় মন্ত্রীর কাছে আমার প্রশ্ন, কিছু দিন আগে আমি ওর একটা বিবৃতি দেখলাম যে, রাজ্য সরকার যে শিল্পায়নের চেষ্টা করছে তাতে কলকাতার বাইরে শিল্প করতে হবে। সে ক্ষেত্রে সি ই এস সি এলাকায় ভোল্টেজ মোটামুটি ঠিক আছে। কিন্তু তার বাইরে কোয়ালিটি অব ইলেকট্রিসিটি ভাল নয়, পুয়োর ভোল্টেজ। সেই জন্য মন্ত্রী বিবৃতি দিয়ে বলেছিলেন, এরপরে যারা ইন্ডাস্ট্রি করবে তারা যেন সাব-স্টেশনের কাছাকাছি ইন্ডাস্ট্রি করে। সাব-স্টেশনের কাছাকাছি ইন্ডাস্ট্রি করলে লাভ হবে। অর্থাৎ নট চিকেন বিফোর দি এগ, এগ বিফোর দি চিকেন—খুঁজে বের করতে হবে কোথায়ও সাব-স্টেশন আছে এবং তার কাছাকাছি ইন্ডাস্ট্রি করতে হবে। অন্য জায়গায় ইন্ডাস্ট্রি করলে কোয়ালিটি অব ইলেকট্রিসিটি পাওয়া যাবে না। কারণ সেখানে ১০০ ওয়াট ২০ ওয়াটে জ্বলছে, ইন্ডাস্ট্রির পক্ষে প্রবলেম হবে। ইন্ডাস্ট্রিগুলি কোয়ালিটি অব ইলেকট্রিসিটি পাচ্ছে না, মেশিনের ক্ষতি হচ্ছে এবিষয়ে মন্ত্রীর বক্তব্য কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমার কাছে যে তথ্য আছে তাতে দেখছি যেসব শিল্প সাব-স্টেশনের কাছে হয়েছে তাদের এ বিষয়ে অভিজ্ঞতা অনেক ভাল। প্রবলেম হচ্ছে,

সাব-স্টেশন থেকে যত দূরে যাবেন ভোল্টেজ তত ড্রপ করবে। এটাই হচ্ছে সবচেয়ে বড় প্রবলেম। এটা ঠিকই ৮ বছর হয়েছে। ৮ বছরের মধ্যে প্রথম দু বছর বাদ দিলে বিদ্যুৎ উৎপাদনকে এ রাজ্যে একটা সুস্থ্য জায়গায় আনা হয়েছে। কিন্তু আমি ইনহেরিট করেছি ৭০/৮০ কিলো মিটারের ১১ কেভি লাইন। সেটা রাতারাতি চেঞ্জ করা যায় না। আমরা অনেক সাব-স্টেশন বসিয়েছি। এখানে অনেকে আছেন যারা এ বিষয়ের সঙ্গে ডাইরেক্টলি কনেকটেড, তারা জানেন চেঞ্জ করতে অনেক অর্থের দরকার। চেষ্টা হচ্ছে। আমি দোষ স্বীকার করতাম যদি চেষ্টা না থাকত। মাননীয় সদস্য সৌগতবাবু একটা জিনিস স্বীকার করেছেন যে, জেনারেশন ইমপ্রুভ করেছে। এখন মানুষের অ্যাসপিরেশন বেড়ে গেছে। এখন কলকাতা শহরে ১৫ মিনিট, আধ ঘণ্টা বিদ্যুৎ না থাকলে মানুষ চেঁচামেচি করে—আমি ফোন পাই কলকাতা শহরের মানুষের কাছ থেকে এবং এঁস ই বি এলাকার মানুষের কাছ থেকে। মানুষের অ্যাসপিরেশন ট্রিমেন্ডাস জায়গায় চলে গেছে। মানুষ এগিয়ে আসছে। তারা আরও এগিয়ে এসে যদি চুরি বন্ধ করতে আমাদের সাহায্য করেন তাহলে আমাদের অনেক সুবিধা হয়। তবে আমি সময় বলতে পারব না যে, কবে সব ঠিক করতে পারব। ১০/১৫ বছরেও হবে কিনা জানিনা, কারণ এর সাথে কিছু কিছু সাধারণ মানুষ যুক্ত আছে। আমরা এখনও বিশ্বাস করি, বৃহৎ শতাংশ মানুষ ভাল। তারা চায়, সুস্থ্যভাবে নাগরিক জীবন-যাপন করতে।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী সৌগত রায় :** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়ের জবাব থেকে এটাই আমি সঠিকভাবে বুঝব যে, উনি বলতে পারছেন না কোনওদিন লোকে ১০০ ওয়াটের বাল্ব ১০০ ওয়াটে জ্বালাতে পারবে, কোনওদিন ভোল্টেজের সমস্যার সমাধান হবে না এটাই কি উনি বলতে চাচ্ছেন? উনি আমাদের আশা দিতে পারলেন না, চিরকাল কোয়ালিটি অফ ইলেকট্রিসিটি পশ্চিমবাংলায় খারাপ থাকবে না?

**ডঃ শঙ্করকুমার সেন :** পশ্চিমবাংলায় সামগ্রিকভাবে যদি বলা যায় যেটা আমি আগেই বলেছি, সময় সাপেক্ষ। আমি একটি উদাহরণ দিতে চাই, দার্জিলিং-এর লেবং এবং হ্যাপি ভ্যালি সাব-স্টেশনে দেখা গেছে ১১০ ভোল্ট, ১১২ ভোল্ট এবং ১২০ ভোল্ট ছিল। দোকানদার ১২০ ভোল্টের বাল্ব লাগাত। যখন আমরা চার্জ করলাম—অবশ্য ইলেকট্রিসিটি বোর্ডের কিছু দোষ হয়েছিল, তাদের আগে থেকে প্রচার করা উচিত ছিল তারা বেশিরভাগই বলেছে, বাল্বগুলি ফেটে যায়। কিন্তু ইন্টারেস্টিং জিনিস হল, কোন মানুষই এর প্রতিবাদ করেনি। এখন যদি যান, সেখানে গিয়ে দেখবেন, দুটি সাব-স্টেশনই পুরো দার্জিলিং শহর এলাকায়, একেবারে ঘুম পর্যন্ত যদি একটু তলার দিকে নেমে আসেন ভোল্টেজ ভাল। সুতরাং কনটিন্যুয়াস প্রসেস চলছে, সময় নেবে। আজকে আমি

বলতে পারব না যে এটা বন্ধ হয়ে যাবে। যত মানুষ বিদ্যুৎ নেবে, চাহিদা বাড়বে, ততই ভোল্টেজ ফল করবে, সঙ্গে সঙ্গে কারেক্ট করে যেতে হবে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় উত্তরে দূরবর্তী গ্রাম এলাকায় লো-ভোল্টেজের যে ৪টি কারণ দেখিয়েছেন তার মধ্যে তিনি বলেছেন পাওয়ার থেপ্‌ট হচ্ছে। সেটা ডিস্ট্রিবিউশন ট্রান্সফর্মারে ওভার-লেডিং-এর জন্য অন্যতম কারণ। আমরা বর্ধমান জেলার মন্তেশ্বরে বিদ্যুৎ বিভাগের পক্ষ থেকে, পঞ্চায়েতে সমিতির পক্ষ থেকে, স্থানীয় বি ডি ও এবং পুলিশের পক্ষ থেকে একটা অভিযান চালিয়েছিলাম। সেই অভিযানে একটা নতুনত্ব দেখা গেল, যে শুধু ডিস্ট্রিবিউশন ট্রান্সফর্মারে ওভার-লোডিং নয়, যে ট্রান্সফর্মার উদ্ধার করা হল তাতে দেখা গেল, যেটা ২৫ কেভি ছিল সেটা জমা দিয়ে ১০০ কেভি এবং যেটা ৬৩ কেভি ছিল সেটা ১০০ কেভি হয়েছে। তাতে ডোমেস্টিক এবং এগ্রিকালচার কোনও ডিফারেন্সিয়েট কিছু নেই, সবই একাকার হয়ে গেছে। সেটা বিভাগীয় ট্রান্সফর্মার নয়, শোনা গেল, চন্দননগর, এবং চুঁচুড়ার কোনও সংস্থা ঐগুলি সাপ্লাই দেয়। সুতরাং যখন পুড়ে যায় ট্রান্সফর্মার তখন ডিপার্টমেন্ট সরবরাহ করে যেটা ২৫ কেভি সেটা ১০০ কেভি হয়ে যায়। এইভাবে ১০০ কেভি ট্রান্সফর্মার নিয়ে এগ্রিকালচার এবং ডোমেস্টিক চলছে। আমরা বিগত মার্চ মাসে এই অভিযান চালিয়েছিলাম এবং এগুলি উদ্ধার করেছিলাম। এইরকম ধরনের বিদ্যুৎ চুরির অভিযোগ আপনার কাছে এসেছে কিনা, যদি এসে থাকে তাহলে এইরকম থেপ্টের বিরুদ্ধের কোনও ব্যবস্থা অবলম্বন করেছেন কি না?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমাদের রাজ্যে অন্তত একটা জিনিস হয়েছে, কিছু কিছু স্ব-নিযুক্তি প্রকল্পের জন্য ট্রান্সফর্মার রিপেয়াররা সমস্ত ডিস্ট্রিক্টেই ডেভেলপ করেছে। তারা নিজেরাই ট্রান্সফর্মার সারায় এবং সারিয়ে এস ই বি-র কাছে বিক্রি করার কথা। কিন্তু চাষ সামনে বলে গ্রামের মানুষ জল নিতে চাইছে। তারা নিজেরাই ট্রান্সফর্মার পাল্টে নেন। এটা আমি অন্যায়ও বলব না, আবার ন্যায়ও বলব না। গত বোরো সিজিনে আমাদের অভিজ্ঞতা খারাপ। অ্যাপ্রুভ রিপেয়াররা, তাদের বাদ দিয়ে কিছু রিপেয়ারার তৈরি হয়েছে যারা পুরানো ট্রান্সফর্মার রিপেয়ার করে চাষীদের বিক্রি করে দিচ্ছে এবং চাষীরা সেটা নিয়ে বসাচ্ছে। এটা হচ্ছে। এগুলি যখন আমাদের নজরে আসে, যেমন বীরভূম জেলাতে কিছু কিছু নজরে এসেছিল আমরা ধরেছি। হুগলি জেলাতেও কিছু কিছু ধরেছি। তবে নজরে সব সময় আসে না। এই প্রসঙ্গে আরও একটা কথা মনে রাখতে হবে যে চাষটা যে সময় চলছে সেই সময় আমার মনে হয় ডিস্টার্ব করাটা ঠিক নয়। কারণ সবাই তো খারাপ লোক নয় সেই সময় ডিস্টার্ব করলে সবাই সাফার করবে। এইজন্য চট করে আমরা হাত দিই না। এটা আমাদের উইকনেসও বলতে পারেন আবার ভাল দিকও বলতে পারেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি লো ভোল্টেজের কারণ হিসাবে উত্তরে কতকগুলি কারণের কথা বলেছেন। এই লো-ভোল্টেজের সমস্যা পশ্চিমবাংলায় গ্রামাঞ্চলে একটা পারপিচুয়াল শুধু নয় যত দিন যাচ্ছে অ্যাকিউট হয়ে যাচ্ছে। এর কারণ হিসাবে যেটা বলেছেন তার মেজরটাই হচ্ছে চুরি হয়ে যাচ্ছে যার জন্য আপনাকে জি আই ওয়ার দিতে হচ্ছে এস ই এস তারের পরিবর্তে। যেহেতু এই চুরিটা বন্ধ করার উপায় নেই চেষ্টাসত্ত্বেও সেইজন্য ট্রান্সফর্মারগুলি ওভারলোডেড হয়ে যাচ্ছে। অর্থাৎ ওভারলোডেড হবার কারণ হচ্ছে হুকিং, ট্যাপিং, অ্যাকচুয়ালি যেটা নেবার কথা তার থেকে বেশি টেনে নিচ্ছে ছোট ছোট ইন্ডাস্ট্রিগুলি হর্স পাওয়ারের মাধ্যমে ইত্যাদি। এটা আপনি বলেছেন। অর্থাৎ এন্টায়ার জিনিসটাতে দেখা যাচ্ছে নজরদারির অভাব। লো-ভোল্টেজের একটা পারপিচুয়াল প্রবলেম বিদ্যুৎ গ্রাহকদের ফেস করতে হচ্ছে অথচ তারা বিদ্যুতের মূল্য দিচ্ছে। ১০০ ওয়াটের বাল্ব ২৫ ওয়াটের মতন জ্বলছে। উল্টো দিকে যারা এনটাইটেলড নয় তারা চুরি করছে। এটা দেখাশুনা করার জন্য ওয়ার ফুটিং-এর উপর দাঁড়িয়ে আপনার দপ্তর এবং হোম ডিপার্টমেন্ট মিলে কি ব্যবস্থা নিচ্ছেন জানাবেন কি? কিছু লোকের জন্য বিদ্যুৎ গ্রাহকরা সাফার করবে আর সরকার বসে থাকবেন এটা তো হতে পারে না। সরকারকে কিছু ভাবতে হবে। এর রেমিডির জন্য কো-অর্ডিনেটিং ওয়েতে ওয়ার ফুটিং-এর মতন ব্যবস্থা নেওয়ার জন্য কি চিন্তা করছেন জানাবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** সার্বিকভাবে বিদ্যুতের ভোল্টেজ বাড়াতে গেলে হায়ার লেভেলের সাব স্টেশন বাড়াতে হবে। একটা ছোট উদাহরণ দিচ্ছি। মাস দুয়েক আগে বক্রেশ্বরের গোকর্ন লাইন আমরা চার্জ করেছি। এখনও বক্রেশ্বরে জেনারেশন শুরু হয়নি, দুর্গাপুর থেকে পাওয়ার যাচ্ছে গোকর্নতে। ভোল্টেজ ইমপ্রুভ করেছে। সেখানে ঐ গোকর্ন এলাকাতে যে বিদ্যুৎ যায় তাতে ভোল্টেজটা কিছু ইমপ্রুভ করেছে। আপনি যে জায়গা থেকে নির্বাচিত হয়ে এসেছেন সেই দক্ষিণ ২৪ পরগনা ট্রাডিশনালি আমি বলব খুব উইক স্পট ইলেকট্রিসিটি বোর্ডের। এইজন্য যে আপনাদের ওখানে বিদ্যুতটা আসছে জিরাট থেকে। তবে ওখানকার সম্বন্ধেও আমাদের পরিকল্পনা আছে। যে ৩১টা সাব স্টেশন জাপানি ঋণে তৈরি হবে তারমধ্যে আপনাদের দক্ষিণ ২৪ পরগনাতে বড় সাব স্টেশন হবে। দক্ষিণ ২৪ পরগনার একেবারে সুন্দরবন এলাকাতে, সেখানে কিন্তু একমাত্র এগ্রিকালচার এবং গৃহস্থ ও ছোট শিল্প ছাড়া বিদ্যুতের চাহিদা নেই, বিদ্যুতের গ্রাহক নেই। এটা হচ্ছে সাবসিডাইজড এলাকা। আমরা যখন ঋণ নিই বড় সাব স্টেশন করব বলে— লক্ষ্মীকান্তপুরে ১৩২ কেভি-র সাব স্টেশনটা ২২০ কেভি করা হবে। আমরা যখন ঋণ চাই তারা বলছেন তোমরা শোধ করবে কি করে কারণ ঐ এলাকাতে তো বিদ্যুতের কস্ট অনেক কম। আমরা সেটা জাস্টিফাই করতে পারছি না, ভায়াবিলিটি

দেখাতে পারছি না। কিন্তু তাসত্ত্বেও আমরা এগিয়ে যাচ্ছি, বসে নেই। সার্বিকভাবে একটা ডিস্ট্রিবিউশন নেটওয়ার্ক ইমপ্রুভমেন্টের ব্যাপারে আছে, তারপর ট্রান্সমিশন নেটওয়ার্ক ইমপ্রুভের ব্যাপারে আছে। এটা হচ্ছে ইঞ্জিনিয়ারিং টেকনোলজি পার্টে। আর চুরি ইত্যাদি যা হচ্ছে, এটা আমরা অন্তত গত ৩/৪ বছর দেখছি যে স্থানীয় মানুষরা কিন্তু সচেতন হয়েছে। আমি নাম বলতে চাই না, অনেক ছোট মিউনিসিপ্যালিটি আছে যেখানে কোনও হুকিং নেই, ট্যাপিং নেই, ট্রান্সফর্মার পোড়ে না, এটা আমরা রাখি। আর বিদ্যুৎ পর্ষদের দিক থেকে চুরি ঠেকানোর আমরা প্রত্যেক জেলায় একটা টিম করেছি। সেই টিমে আছে বিদ্যুৎ পর্ষদের আমাদের একজন ইন্সপেক্টর অব পুলিশ, তিনি হচ্ছেন অ্যাডভাইসর, সিকিউরিটি ভিজিলেন্স, তিনি এটা কন্ট্রোল করেন। আমরা স্থানীয় সুপারিনটেন্ডডেন্ট অব পুলিশ, ডি এস পি, এদের সঙ্গে মিলে মাঝে মাঝে রেড করি। তবে রেডটা একেবারে পারফেক্ট রেড হচ্ছে, তা বলব না। আমরা যখন যাচ্ছি তখন অনেক সময়ে তারা পালিয়ে যাচ্ছে। সমস্যার কিন্তু গভীরে যেতে হবে। এটা কিন্তু টেকনিক্যাল সমস্যা নয়, টু এ লার্জ এক্সটেন্ট, ইট ইজ এ হিউম্যান প্রবলেম। এটা কিন্তু আপনাদের বুঝতে হবে।

[11-20 — 11-30 a.m.]

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, রামপুরহাটে একই অবস্থা ভোল্টেজ সম্পর্কে, তারপরে লোড শেডিং চলছে পুরোদমে। আর একটা সমস্যা হচ্ছে, এখনও কাল বৈশাখী আসেনি, কিন্তু দেখা যাচ্ছে একটু বেশি বাতাস হলে পাওয়ার ফেল হয়ে যাচ্ছে। ঘর পোড়া গরু যেমন সিঁন্দুরে মেঘ দেখলে ভয় পায়, সেই রকম শুরু হলেই মানুষ ভয় পাচ্ছে যে পাওয়ার ফেল হয়ে যাবে। কালকে সন্ধ্যা ৬।। টার সময়ে পাওয়ার ফেল হয়েছে আজ সকাল ৯টার সময়ে বিদ্যুৎ এল। তারপরে আবার লোড শেডিং শুরু হল। আমি জিজ্ঞাসা করছিলাম সাব-স্টেশনে। ওরা বলল যে আমরা মেনটেন্সে প্রোপারলি করতে পারছি না। তাহলে এটা কি ম্যান পাওয়ার নেই, বা মুভমেন্টের জন্য যে সব যন্ত্রপাতি, যানবাহন আছে সেটাকে ঠিকমতো ব্যবহার করতে পারা যাচ্ছে না সেজন্য প্রতিদিন এই রকম ঘটনা ঘটছে। আপনি জানেন সাঁইথিয়া থেকে রামপুরহাট, এই সমস্ত জায়গায় একটু জোরে হাওয়া হলেই পাওয়ার ফেল হচ্ছে এবং সেটা মেনটেনেন্স করতে গিয়ে ২-৩ ঘণ্টা গেলে যাচ্ছে এবং এই সময়ে মানুষকে অন্ধকারে থাকতে হচ্ছে এবং তারপরে আবার লোডশেডিং হচ্ছে। এই যে পাওয়ার ফেল হচ্ছে এটা কি মেনটেনেন্সের অভাবে, বা ম্যান পাওয়ার নেই বা যে সমস্ত যন্ত্রপাতি দরকার সেগুলি নেই বা ভেহিকিলস নেই, এটা ইমপ্রুভ করবে কবে সেটা জানাবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** ম্যান পাওয়ার নিয়ে অনেক রকম তর্ক-বিতর্ক আছে। প্রতি হাজার কনজিউমারে গভর্নমেন্ট অব ইন্ডিয়ার একটা নর্ম আছে এবং সেটা হচ্ছে ১২।

১৯৮৮ সালে আমাদের ছিল ৩০। ১৯৯৯ সালের ৩১শে মার্চ হয়েছে ১২.৭। আগে কর্মী অনেক বেশি ছিল যারা কাজ করত, কনজিউমার অনেক কম ছিল। ১৯৮৮ সালের মার্চ থেকে ১৯৯৯ সালের মার্চ পর্যন্ত ১১ লক্ষ ১১ পয়েন্ট সামথিং থেকে ৩০ লক্ষ পৌঁছেছি। সেখানে আমরা যে নর্ম রাখি, আমাদের নর্ম হচ্ছে ১২.৭। আমরা কি করে লোক নিযুক্ত করব? তবে যে যে রকম রিটায়ার করে সেই রকমভাবে তার থেকে যেমন ১০০ লোক যদি রিটায়ার করে আমরা তার থেকে বাছাই করে ৬০টা বা ৭০টা পোস্ট ক্রিয়েট করলাম। এইভাবে জিনিসটা চলছে। এটা ঠিক, আপনি যে পয়েন্টটা বলেছেন যে, গাড়ি যা আছে, যা বের হচ্ছে বহু জায়গা অপব্যবহার হচ্ছে। মানুষ যারা গাড়ি ভোগ করেন, তারা অপব্যবহার করছেন কিন্তু আমি এটা বলব না যে ১০০ পারসেন্ট হচ্ছে। গতকাল আমি রাত্রি ১০টার সময়ে ফোন পেয়েছি হাবড়ার বিরা বলে একটা জায়গা থেকে যে সেখানে হাওয়ায় তার ছিঁড়ে গেছে। তখন কিন্তু লোক কাজ করছিল। এখন তার ছিঁড়ে গেলে সেটা জানার জন্য আমাদের কোনও সিগন্যাল নেই। জনসাধারণ না বললে এটা জানা যায় না। আবার এটাও ঠিক যে, জনসাধারণ বললেও যে লোকাল কল অফিস শোনে তাও নয়। লোকাল কল অফিস শুনেও অনেক সময় কান দেন ন। এটাও কিন্তু ১০০ পারসেন্ট তা নয়। আমার ধারণা যারা বিধানসভার সদস্য, পঞ্চায়েত সমিতি, এরা যদি একটু ইনিসিয়েটিভ নেন তাহলে কিন্তু এর খারাপের দিকটা যেমন বেরিয়ে আসবে, তেমনি ভাল দিকটাও বেরিয়ে আসবে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** আপনি বলেছেন যে উৎপাদন বেড়েছে তার জন্য আপনি আনন্দিত এবং গর্বিত। উৎপাদন বেড়েছে ঠিকই কিন্তু কনজামশন সে অনুযায়ী বাড়েনি। তার কারণ হল, রাজ্যে বেশিরভাগ বড় শিল্প বন্ধ হয়ে গেছে, মাঝারি শিল্প বন্ধ হয়ে গেছে, ক্ষুদ্র শিল্প বন্ধ হয়ে গেছে। ডোমেস্টিক কনজামশন সেটাও আপনি মেটাতে পারছেন না। কোয়ালিটি অফ ইলেকট্রিসিটি পাওয়ার ফ্যাক্টর কোন কোন জেলায় এমন জায়গায় গেছে যারফলে যে পারমিটেড পাওয়ার নিয়ে মোটর চলবার কথা সেটা পাচ্ছেনা বলে মোটর জ্বলে যাচ্ছে। আপনার কাছে হুকিং হচ্ছে একটা মেইন ফ্যাক্টর। ১৯৯৭ সালে ১৭,০০০ হুকিং কেস ডায়রি করেছিলেন। ১৯৯৮ সালে ৯,০০০ হুকিং কেস করেছেন। তাহলে কি বিদ্যুত চুরি কমে যাচ্ছে? নাকি, আপনার দপ্তর বিদ্যুত চুরিকে উৎসাহ দেবার জন্য এক্ষেত্রে সংখ্যাটা কমে গেছে? কোনটা সত্যি সেটা বলবেন। আসলে কোয়ালিটি অফ ইলেকট্রিসিটি প্‌ওর হয়েছে, বেড়েছে তা নয়। দক্ষিণে গড়িয়া, বারুইপুর, উত্তরে বারাসাত, বসিরহাটসহ গোটা পশ্চিমবঙ্গে দিনে ৪ থেকে ৬ ঘণ্টা বিদ্যুৎ থাকছে না। কোয়ালিটি অফ সার্ভিস আপনার নেই। মিনিমাম রিকয়ারমেন্টস অফ ইন্ডাস্ট্রিয়াল কনজামশনসহ ডোমেস্টিক কনজামশন আপনি মেটাতে পারছেন না। বারে বারেই বলছেন যে, এরজন্য সময় চাই, এরজন্য অপেক্ষা করতে হবে। চুরির বিরুদ্ধে যে ব্যাপক

পদক্ষেপ নেওয়ার কথা সেটা বন্ধ হয়ে যাচ্ছে। তাই মিনিমাম রিকয়ারমেন্ট টুকুও দিতে পারছেন না। এরজন্য কি ব্যবস্থা নিচ্ছেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমি কিন্তু বিদ্যুৎ উৎপাদন বেড়েছে বলে আনন্দিত, গর্বিত একথা বলিনি। এটা আমার মুখে বসিয়ে দেওয়া হয়েছে।

গ্রামে গিয়ে হুকিং কমাবার ব্যাপারে আমাদের একটা মেথড্ আছে। এ ব্যাপারে আমরা চিঠি যখন পাই সেটা সিকিউরিটি অফিসারকে দিই। সেটা পেয়ে তিনি তখন পুলিশ নিয়ে সেখানে যান। সব সময় তারা এক্ষেত্রে সাকসেসফুল হন বা সব সময়ই যান সেটাও বলতে পারছি না। নিশ্চয়ই এ ব্যাপারে তাদের খামতি রয়েছে। কিন্তু আপনি যা বলেছেন পশ্চিমবঙ্গে প্রতিদিন ৬ ঘণ্টা করে বিদ্যুৎ থাকছে না—এর আমি প্রতিবাদ করছি। আপনি যা বলেছেন সেটা মাঝে মাঝে হয়ত হচ্ছে। আপনি বলেছেন যে, পশ্চিমবঙ্গের সমস্ত জেলাতে প্রতিদিন ৬ ঘণ্টা করে বিদ্যুৎ ঘাটতি হচ্ছে—এর আমি প্রতিবাদ করি। কোনও কোনও জায়গায় এটা নিশ্চয়ই হচ্ছে যখন আপনি বলছেন, কিন্তু রাজ্যের সর্বত্র এটা হচ্ছে—এর আমি প্রতিবাদ করছি। ঘটনা এটা নয়।

## স্বনিযুক্তি প্রকল্পে আর্থিক সাহায্য

*২১১।(অনুমোদিত প্রশ্ন নং *২৭১) **শ্রী রামপদ সামন্ত ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে স্বনিযুক্তি কর্মসংস্থান প্রকল্পে এই রাজ্যে মোট কত জন বেকার আর্থিক সাহায্য পাবেন বলে আশা করা যায়; এবং

(খ) উক্ত সময়ে বিভিন্ন জেলায় ঐ প্রকল্পে কতজন বেকার সাহায্য পাবেন বলে আশা করা যায়?

**শ্রী মহম্মদ আমিন ঃ**

(ক) বিধানসভায় বাজেট অনুমোদনের পর 'সেসরু' প্রকল্পের লক্ষ্যমাত্রা স্থির করা হয়। সুতরাং আর্থিক সাহায্য প্রাপকের লক্ষ্যমাত্র স্থির হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী রামপদ সামন্ত ঃ** স্বনিযুক্তি কর্মসংস্থান প্রকল্পে যে আর্থিক সাহায্য দেওয়ার ব্যবস্থা রয়েছে ব্লক ভিত্তিক, সাধারণত কোন কোন প্রকল্পের উপর বিশেষ গুরুত্ব দেওয়া

হয়েছে মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** প্রকল্প অনেক রকমের আছে, তার মধ্যে থ্রি হুইলার রয়েছে এবং অন্যান্য কিছু স্কীম রয়েছে। সেই অনুযায়ী ব্লক লেভেল থেকে স্কীম আসে, মিউনিসিপ্যালিটি লেভেলে স্কীম আসে এবং জেলা ভিত্তিক লক্ষ্যমাত্রা স্থির হয় এবং তার ভিত্তিতে স্কীম স্থির হয়।

**শ্রী রামপদ সামন্ত ঃ** যারা কমপিউটার ট্রেনিং নিয়েছে বা যারা কারিগরি শিক্ষা লাভ করেছে এই ধরনের বেকার ছেলেরা যদি স্বনিযুক্তি প্রকল্পের সুযোগ নিয়ে স্বনির্ভর হতে চায় তাহলে তাদের সরকার পক্ষ থেকে বিশেষ ধরনের সুযোগ সুবিধা দেওয়া হবে কি অন্যান্য বেকার ছেলেদের তুলনায়?

**শ্রী মহম্মদ আমিন ঃ** সেই রকম আবেদন পেলে আমরা বিবেচনা করে দেখব।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বাজেট পাস হওয়ার পর লক্ষ্যমাত্রা স্থির হবে, সঠিক কথা। আমি জানতে চাই বিগত আর্থিক বছরে ১৯৯৮-৯৯ সালে এই লক্ষ্যমাত্রা কত ছিল এবং তার কত অংশ পূরণ হয়েছে মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** এটা সব জেলার একটা বিরাট তালিকা আছে।

**Mr. Speaker :** If the list is long lay it on the Table.

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার একটা অতিরিক্ত প্রশ্ন। এই রাজ্যে স্বনিযুক্তি কর্মসংস্থান প্রকল্পে ব্যাঙ্ক আজকাল আর বেকার ছেলেদের টাকা দিচ্ছে না স্কীম স্যাংশন হলেও। তারা যাতে লোন পায় সেই ব্যাপারে সরকারের কি উদ্যোগ আছে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** মাননীয় সদস্য ঠিকই বলেছেন যে ন্যাশনালাইজ ব্যাঙ্কগুলি লোন দেওয়ার ব্যাপরে অনীহা দেখা যাচ্ছে। এই ব্যাপারে রাজ্য সরকার ইতিমধ্যে ব্যাঙ্কের প্রতিনিধিদের সঙ্গে আলোচনা করেছে এবং কয়েক দিনের মধ্যে আবার তাদের সঙ্গে বসা হবে যাতে এটা শর্টআউট করা যায়।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, ১৯৯৯ সালে এই পরিকল্পনায় কতজনকে ঠিক করা হয়েছিল এবং কোন কোন জেলাতে কত? ২০০০ সালে কত জন বেকারের বেকারত্ব দূর করার পরিকল্পনা আছে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** আমি আগেই বলেছি এই বছরের বাজেট পাস না হলে

লক্ষ্যমাত্রা ধার্য করা যাবে না। গত বছর ৬,৮২৩ জনকে দেওয়া হয়েছে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** আমার মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অতিরিক্ত প্রশ্ন হচ্ছে, 'সেস্রু' প্রকল্পে যারা ঋণ নিয়েছে, এই রকম বহু মানুষ আছেন যাদের প্রথম কিস্তি দেবার পর ব্যাঙ্ক আর কোনও ঋণ দেয় নি। এটা না দেওয়ার কারণ তারা প্রথমে যে পরিমাণ টাকা পেয়েছিলেন তাতে তারা ব্যবসা শুরু করতে পারেননি। ব্যাঙ্ক প্রথমে কিছু টাকা কেটে রেখে তাদের টাকা দিয়েছিল। সেই কারণে তারা প্রোজেক্ট ইমপ্লিমেন্ট করতে পারেননি এবং সেই কারণে তারা টাকা শোধ দিতে পারেননি। ব্যাঙ্ক তাদের বিরুদ্ধে কেস করেছে। আপনার কাছে এই রকম হিসাব আছে কিনা, কতজনের বিরুদ্ধে টাকা না দেওয়ার জন্য ব্যাঙ্ক কেস করেছে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** ব্যাঙ্ক কত কেস করেছে সেই হিসাব আমার কাছে নেই। তবে এটা ঠিক যে, একটা কিস্তি দেবার পর পরবর্তী কিস্তির টাকা পাওয়া যায়নি এবং রিকভারি রেটটাও কম আছে।

**শ্রী সাধন পান্ডে ঃ** আমরা মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্তরগুলো শুনছি। বেকার ছেলেদের জন্য বামফ্রন্ট সরকারের কি চিন্তাধারা তা বোঝা যাচ্ছে। আপনার কাছ থেকে উত্তর শুনে বোঝা যাচ্ছে যে বামফ্রন্ট সরকার এই দপ্তরকে গুরুত্ব দিচ্ছে না। এই দপ্তরটা বামফ্রন্ট সরকারের গুরুত্বের মধ্যে পড়ছে না। আমি জানতে চাই, 'সেস্রু' প্রকল্প প্লাস অন্যান্য যেসব প্রকল্প আছে যেখানে লোন দেবার ব্যাপার আছে, সেখানে আপনি কি টোটাল একটা রিভিউ করার কথা চিন্তা করছেন? এই যে সমস্যা, প্রকল্প করলে টাকা নেবার লোক নেই, বা যে টাকা তারা পাচ্ছে তা দিয়ে ব্যবসা করতে পারছে না, আপনি কি এটা আর একটু খতিয়ে দেখবেন? আপনি কি নতুন কিছু ভাবছেন যে এটা কিভাবে রিকাস্ট করা যায়? দশ হাজার টাকা, পাঁচ হাজার টাকা দিয়ে ব্যবসা হয় না। এটা সম্বন্ধে আপনার ভাবনা-চিন্তা কি? আপনার কি রিকাস্ট করার কোনও পরিকল্পনা আছে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** এই প্রকল্পের সব বিষয়ে আমাদের নজর আছে এবং কনস্ট্যান্ট রিভিউ করা হচ্ছে। আমি আশাকরি থিংস উইল ইমপ্রুভ।

**মহকুমা স্তরে লোক-আদালত**

*২১২।(অনুমোদিত প্রশ্ন নং *১৫৭) **শ্রী কমল মুখার্জি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের প্রত্যেকটি মহকুমায় লোক-আদালত সংগঠিত করার কোনও পরিকল্পনা

রাজ্য সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, একটি লোক-আদালত সংগঠিত করার জন্য সাধারণত কত টাকা খরচ হয়?

**শ্রী নিশীথ অধিকারি ঃ**

(ক) স্টেট লিগ্যাল সার্ভিসেস অথরিটির প্রদত্ত তথ্য অনুযায়ী কোনও মহকুমায় লোক আদালত গঠনের জন্য যথেষ্ট সংখ্যায় মামলা থাকিলে সেই মহকুমায় লোক আদালত সংগঠিত করার পরিকল্পনা আছে।

(খ) এই ধরনের লোক আদালত সংগঠিত করার জন্য সাধারণত ১০,০০০ টাকা হইতে ২০,০০০ টাকা পর্যন্ত খরচ হয়।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মাননীয় মন্ত্রীর কাছে অতিরিক্ত প্রশ্ন যে, এই লোক আদালত বছরে সাধারণত একবার করে বসছে। মামলা তাতে দিনের পর দিন বহু বাকি পড়ে আছে। জেলাস্তরে একাধিক মামলা রয়েছে, তাই এই মামলাগুলোকে মহকুমা স্তরে নামানো যায় কিনা এবং তারও তলার স্তরে নামানো যায় কিনা সেই ব্যাপারে চিন্তা ভাবনা করেছেন কি?

**শ্রী নিশীথ অধিকারি ঃ** প্রথমত বলে রাখা ভাল যে, এই লোক আদালত সাধারণত স্টেট লিগ্যাল সার্ভিসেস অথরিটির সঙ্গে রাজ্য সরকারের সরাসরি কোনও সম্পর্ক নেই। এতে বিচার বিভাগের বিচারকরা রয়েছেন এর মাথায় বসে। তবুও স্টেট লিগ্যাল সার্ভিস অথরিটির থেকে যতটুকু জানতে পেরেছি তা হচ্ছে এই যে, এই লোক আদালত ঘন ঘন বসানোর পরিকল্পনা তারা নিয়েছেন।

**শ্রী কমল মুখার্জি ঃ** আপনারা বিভিন্ন জেলাতে লোক আদালত বসিয়েছেন এবং তাতে মোটামুটি কেস আসছে। গত তিন বছর ধরে দেখছি। এই কেসগুলোর নিষ্পত্তি কি তারা করতে পেরেছেন তার কোনও তথ্য আপনাদের কাছে আছে কি না?

**শ্রী নিশীথ অধিকারি ঃ** গত তিন বছরের বলা যাবে না। এই স্টেট লিগ্যাল সার্ভিস অথরিটি এক বছর থেকে কাজ করছে। গত ২৩-৪-৯৮ তারিখ থেকে কাজ করছে। সুতরাং ওই তারিখের পর থেকে যে তথ্য পাওয়া যাচ্ছে তাতে দেখা গেছে যে, ২০টি লোক আদালত গত এক বছরে বসানো হয়েছে। তার আগে স্টেট লিগ্যাল অথরিটি ছিল না। নতুন যে বডি হয়েছে তারা পরিসংখ্যান দিয়েছে, তাতে এম এ সি

সি কেস সেটেল হয়েছে ১,৩৮০টি। মেনটেনেন্স কেস সেটেল হয়েছে, ৬০টি, মানি স্যুট সেটেল হয়েছে, ৮৫টি, ক্রিমিন্যাল কেস সেটেল হয়েছে ৯০টি এবং টোটাল অ্যাওয়াড দেওয়া হয়েছে ১০ কোটি ৩৫ লক্ষ ৮৪ হাজার ১১৪ টাকা।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী তার তথ্য থেকে কত মামলা ওই সব লোক আদালতে এসেছে এবং তার নিষ্পত্তি হয়েছে বললেন কিন্তু কতজন দরখাস্ত করেছেন অর্থাৎ লোক আদালতে কতজন আবেদন করেছেন সেটা জানাবেন কি?

**শ্রী নিশীথ অধিকারি ঃ** যেগুলো এখানে এসেছে সেগুলো নিষ্পত্তি হয়েছে সেই তথ্য জানিয়ে দিলাম। কিন্তু কতজন দরখাস্ত করেছেন সেটা এখনই বলা সম্ভব নয়, এটা আমাকে স্টেট লিগ্যাল সার্ভিস অথরিটির থেকে জেনে বলতে হবে। এই ব্যাপারে আপনি একটা আলাদা প্রশ্ন পরবর্তী সময়ে করবেন আমি জেনে বলে দেব।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, জেলা লোক আদালত এবং মহকুমা লোক আদালত নিয়মিতভাবে অনুষ্ঠিত হচ্ছে এবং মামলা নিষ্পত্তি হচ্ছে। এছাড়া লিগ্যাল এইড ক্যাম্প যেগুলো আছে সেগুলোতে নিয়মিত মামলা হত, যেমন বর্ধমানে মন্তেশ্বরে কয়েকটা মামলা এতে নিষ্পত্তি হয়েছিল। এক্ষেত্রে সেই রকম ব্লক লিগ্যাল এড ক্যাম্প বসানোর কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না জানাবেন কি?

**শ্রী নিশীথ অধিকারি ঃ** স্টেট লিগ্যাল সার্ভিস অথরিটির পরিকল্পনা আমরা কিছুই জানি না। তবে তাদের পরিকল্পনা অনুযায়ী মনে হয় প্রতিটি জেলায় এবং মহকুমা স্তরে এই লিগ্যাল এইড অ্যাওয়ারনেস ক্যাম্প বসানোর পরিকল্পনা তাদের আছে।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, এই যে স্টেট লিগ্যাল সার্ভিস অথরিটি হয়েছে এটা মেম্বারদের সবার জানা আছে। এই অথরিটি ডিস্ট্রিক্ট এবং মহকুমা এলাকায় হয়েছে যেমন হাওড়া জেলার ডিস্ট্রিক্টে এবং মহকুমাতেও হয়েছে। আমরা কতকগুলি লোক আদালতে ঠিক করেছি যে সেকেন্ড সাটারডে অফ এভরি মান্থ লোক আদালত বসবে। কিন্তু এর যে পারভিউ যতখানি জুরিসডিকশন এই মামলাগুলি লোক আদালতে হচ্ছে, এইগুলি বাড়ানো যায় কিনা বলবেন কি? কারণ ডাইভোর্স সুট, অন্যান্য যে সমস্ত সুটগুলি আসছে বা মটর ভেহিকেলস অ্যাক্টে যে সমস্ত অ্যাক্সিডেন্ট হচ্ছে সেইগুলি সেখানে ব্যাঙ্ক এবং ইনসিওরেন্স কোম্পানিগুলি আসছে না, আমার মনে হয় মন্ত্রী মহাশয়, আপনি এই বিষয়টা সভাকে অবহিত করুন, লিগ্যাল সার্ভিসেস অথরিটি যেটা আছে তারা কতদূর পর্যন্ত যাবে এবং তাদের এক্তিয়ার কতখানি, এটার সম্বন্ধে সভাকে অবহিত করাবেন কি?

**শ্রী নিশীথ অধিকারি ঃ** স্টেট লিগ্যাল সার্ভিসেস অথরিটি এটা একটা কেন্দ্রীয় আইন অনুযায়ী গঠিত হয়েছে। এই কেন্দ্রীয় আইনে সমগ্র পশ্চিমবঙ্গে একটা স্টেট অর্থাৎ রাজ্য স্তরে লিগ্যাল সার্ভিসেস অথরিটি আছে, তার মাথায় একজন প্যাট্রন আছেন তিনি হচ্ছেন চিফ জাস্টিস, একজিকিউটিভ চেয়ারম্যান আছেন, তিনি একজন জাজ। এছাড়া অন্যান্য সদস্যও আছেন, তার মধ্যে আমাদের বিধায়করা আছেন। আর জেলাস্তরে এই যে কমিটি আছে, ডিস্ট্রিক্ট লিগ্যাল সার্ভিসেস অথরিটি তার মাথায় আছেন সেখানকার জেলার জাজ, সেখানেও বিধায়ক আছেন, সোশ্যাল সংগঠনের লোকেরা আছেন, মহকুমা স্তরেও একইভাবে, সেখানে যিনি সিনিয়র মোস্ট জাজ তাকে চেয়ারম্যান রেখে এই রকম একটা অথরিটি করা আছে। এই অথরিটিকে ক্ষমতা দেওয়া আছে, তাদের আর্থিক ব্যবস্থাও করা আছে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মামলার দ্রুত নিষ্পত্তির প্রশ্নে আরও বেশি সংখ্যয় লোক আদালত করা যায় কিনা, সেই ব্যাপারে আপনার মতামত কি?

**শ্রী নিশীথ অধিকারি ঃ** নিশ্চয় আরও বেশি সংখ্যায় লোক আদালত করলে মামলা দ্রুত নিষ্পত্তি হতে পারে।

**শ্রী সুধীর ভট্টচার্য ঃ** লোক আদালত বাড়াবার ব্যাপারে কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী নিশীথ অধিকারি ঃ** এটা করার অথরিটি বা জুরিসডিকশন যাদের আছে, সেটা সরকার নয়, লিগ্যাল সার্ভিসেস অথরিটি যারা তারা।

**শ্রী ইউনুস সরকার ঃ** লোক আদালতে যে সমস্ত মামলাগুলি আছে, সেইগুলি যদি নিষ্পত্তি না হয় তাহলে সেটা সাধারণ আদালতে গুরুত্ব থাকে কিনা, সেক্ষেত্রে কোনও ডিলে হওয়ার সম্ভাবনা থাকে কি না?

**শ্রী নিশীথ অধিকারি ঃ** লোক আদালতে মানে হচ্ছে, দুই পক্ষকে আপোষে আদালতে বাইরে নিষ্পত্তি করিয়ে দেওয়া। বর্তমান আইন অনুযায়ী হয়, সেটা ডিক্রি হিসাবে গণ্য হয়। যদি কোনও পক্ষ রাজি না হয়, সেখানে মামলা নিষ্পত্তি না হয়, তাহলে সাধারণভাবে মামলা আদালতে যাবে, তবে তার জন্য দেরি হবে এমন কোনও কথা নেই।

**বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প**

*২১৩।(অনুমোদিত প্রশ্ন নং *১) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে জানুয়ারি ৯৯ পর্যন্ত বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের কাজের কতটা অগ্রগতি হয়েছে;

(খ) কবে নাগাদ উক্ত প্রকল্প থেকে বিদ্যুৎ উৎপাদন শুরু হবে বলে আশা করা যায়; এবং

(গ) উক্ত প্রকল্প রূপায়িত হলে কি পরিমাণ বিদ্যুৎ উৎপাদিত হবে বলে আশা করা যায়?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) **কাজের অগ্রগতি ঃ** ইউনিট-১ পাওয়ার হাউস বিল্ডিং-এর কাজ প্রায় শেষ পর্যায়, আনুসঙ্গিক কাজও প্রায় শেষের পর্যায়ে। বয়লারের নির্মাণের কাজ প্রায় ৭৮ শতাংশ হয়েছে। প্রথম পর্যায়ে হাইড্রোটেস্ট ঠিকমতো গত অক্টোবর মাসে হয়েছে। ই এস পি-র কাজ ৮০ শতাংশ হয়েছে। টারবাইন জেনারেটর সংস্থাপনের কাজ হয়ে গেছে। আনুসঙ্গিক প্রয়োজনীয় কাজ চলছে। জেনারেটর সংস্থাপনের কাজ চলছে।

অন্যান্য প্রয়োজনীয় কাজ কর্ম দ্রুতগতিতে চলছে। চেষ্টা করা হচ্ছে, নির্ধারিত ২২-৫-৯৯ তারিখের পূর্বেই বয়লার প্রজ্বলতি হবে।

ইউনিট-২ পাওয়ার হাউস বিল্ডিং এর কাজ ৭৫ শতাংশ হয়েছে। কাজের গতি দ্রুত। বয়লারের সংস্থাপনের কাজ প্রায় ৫৫ শতাংশ হয়েছে। টারবাইন জেনারেটর নির্ধারিত স্থানে বসানোর কাজ চলছে। ইউনিট-১ এবং ইউনিট-২এর সম্মিলিত চিমনি নির্মাণ কাজ প্রায় সম্পূর্ণ। আনুসঙ্গিক প্রয়োজনীয় কাজ চলছে।

ইউনিট-৩ পাওয়ার হাউস বিল্ডিং এর ৬০ শতাংশ কাজ হয়েছে। কাজের গতি বেশ দ্রত। বয়লার নির্মাণের কাজ ২৫ শতাংশ হয়েছে। চিমনি নির্মাণ ৪৫ মিটার পর্যন্ত হয়েছে। সি ডব্লিউ এ সি ডব্লিউ পাম্প হাউস এবং অন্যান্য জায়গায় কাজ প্রায় শেষ পর্যায়ে।

সি এইচ, পির কাজও শেষ পর্যায়ে। আগামী মে মাসে ট্রায়াল রান শুরু হবে। প্ল্যাট ওয়াটার সিস্টেম পূর্বাপেক্ষা কাজে গতি দ্রুত এবং সন্তোষজনক।

(খ) নির্ধারিত সুচি অনুযায়ী ১৯৯৯ সালের ১৮ই নভেম্বর ৯ তারিখে প্রথম ইউনিট থেকে বাণিজ্যিক ভিত্তিতে বিদ্যুৎ উৎপাদন করার কথা আশা করা যায়। ঐ তারিখের আগেই উৎপাদন শুরু হবে।

(গ) প্রথম পর্যায়ের প্রকল্প থেকে (৩টি ইউনিট x ২১০ মেগাওয়াট) ৬৩০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদিত হবে।

[11-50 — 12-00 Noon]

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্নটা যখন জমা দেওয়া হয়েছিল এবং মাননীয় মন্ত্রী মহাশয় যেটা উত্তর দিলেন সেটা পুরানো। আমরা সংবাদপত্রের মাধ্যমে জেনেছি বয়লার প্রজ্বলিত করা হয়েছে এবং মে মাসে যেটা করা হবে বলেছেন সেটা তার আগেই হয়ে গেছে। আমার মূল প্রশ্ন হচ্ছে বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের জন্য মোট প্রকল্প ব্যয় কত ধরা হয়েছিল এবং এই পর্যন্ত মোট কত ব্যয় হয়েছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এই প্রকল্পটি যখন আমরা জাপানি সংস্থার কাছে পেশ করি তখন মোট ঋণ ধার্য করা হয়েছিল ৩,৪৬৪ কোটি টাকা। তার মধ্যে আমাদের যে বিদ্যুৎ ট্রান্সমিশন হবে সেটার ২১০ কোটি ধরা আছে। ৩১শে মার্চ ১৯৯৯ পর্যন্ত ১,৭৫২ কোটি টাকা খরচ হয়েছে।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** আমাদের রাজ্যের আত্মমর্যাদা অন্যতম প্রতীক বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প। এই প্রকল্পটি রূপায়িত হলে আমাদের রাজ্যের বর্তমান বিদ্যুৎ পরিস্থিতি যা আছে তার থেকে উন্নত হয়ে কোন জায়গায় যাবে সে সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় একটু আলোকপাত করবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** অন্যান্য রাজ্যের মতো আমাদেরও ঘাটতি কিছুটা আছে। ২৪ ঘণ্টায় একইভাবে বিদ্যুতের চাহিদা থাকে না। বিদ্যুতের চাহিদা বেশি থাকে সন্ধ্যেবেলায় পাঁচ ঘণ্টার মতন। আমরা ফরাক্কা এবং এন টি পি সি থেকে বিদ্যুৎ নিই। ফলে এটা চালু হলে বিদ্যুতের চাহিদা ওখান থেকে কিছুটা কমে যাবে আশা করা যায়। বিদ্যুতের চাহিদা বাড়ছে বছরে ১১ পারসেন্ট কিউমুলেটিভ হারে। তাতে আমরা একটা সমীক্ষা করে দেখেছি ২০০৫ সাল নাগাদ আবার বিদ্যুতের যা চাহিদা হবে, তার জন্য আর একটা পাওয়ার স্টেশন দরকার হবে। এইজন্য পুরুলিয়া পাম্প স্টোরেজ করছি। ২০০৫ থেকে ২০১০ সালের মধ্যে আরও একটা পাওয়ার স্টেশন করতে হবে। এর জন্যও আমরা তৈরি হচ্ছি, পরবর্তীকালে ঠিক হবে। মুর্শিদাবাদের সাগরদীঘিতে জমি অধিগ্রহণ করে কাজটা শুরু করতে যাচ্ছি।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** নির্মীয়মান বক্রেশ্বর প্রকল্পে এখন পর্যন্ত যে কাজ হয়েছে, তাতে বর্তমানে কত জন কর্মরত আছেন—টেকনিসিয়ান এবং নন-টেকনিসিয়ান এবং এই প্রকল্প রূপায়িত হলে কতজনের কর্মসংস্থান হবে?

**ডঃ শঙ্করকুমার সেন :** কতজনকে এমপ্লয়মেন্ট দেওয়া হবে, এর একটা নর্মস আছে। এক মেগাওয়াট ১.৮। কোলাঘাট চালু আছে, সেখানে এখন পর্যন্ত ১.৭-এর বেশি হয়নি। বক্রেশ্বর আধুনিক পাওয়ার স্টেশন, আশাকরি এখানে আরও কম লাগবে, সম্ভবত ১.৬ লাগবে। ইউনিট-১ উৎপাদন শুরু করতে যাচ্ছে এক মাসের মধ্যে এবং এর জন্য যে কর্মী লাগবে, তাদের রিক্রুটমেন্টের জন্য ছাড়পত্র পাঠিয়ে দিয়েছি গত সপ্তাহে।

**শ্রী আব্দুল মান্নান :** এই বক্রেশ্বর থার্মাল পাওয়ার স্টেশন চালু হবার পর যে জল লাগবে, তার সোর্স কি? এবং, এর জন্য মুর্শিদাবাদ ও বীরভূম জেলার চাষের জলে কম পড়বে কিনা এবং ময়ূরাক্ষী প্রোজেক্ট থেকে কত জল নেবেন, বললেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন :** এটা অনেক পুরানো ব্যাপার, বহুদিন ধরেই চলছে। ৯১ সালে আমি কার্যভার গ্রহণ করার পর ঠিক ছিল ময়ূরাক্ষী থেকে জল নেওয়া হবে। এবং এটা মনে রাখতে হবে, এই জল মোট ৫টি ইউনিটে ৬৭ কিউসেক লাগবে। একবার জল বয়লারে দিলে সেটাই সার্কুলেট করে, যেটুকু এভাপরেট করে, সেটাই সাপ্লাই করতে হয়। আমাদের একটা ইউনিটে খুবই কম জল লাগবে। তবুও এর জন্য একটা বিকল্প ব্যবস্থা করেছি। বক্রেশ্বর নদী, একটা ছোট নদী ছিল সেখানে, সেখানে একটা ড্যাম করেছি যদি চাষের জল, কম পড়ে সেটা সেখান থেকে দিতে পারবে আবার পাওয়ার স্টেশনে লাগলেও দিতে পারবে। অ্যাডিশনাল টাকা খরচ করে এই ড্যাম করা হয়েছে গত সপ্তাহে বলেছিলাম, ময়ূরাক্ষী থেকে সমস্ত মুর্শিদাবাদ ইত্যাদি জেলায় যে জল যায় তা নয়, কান্দি এলাকায় কম যায়। আমি ইরিগেশন ডিপার্টমেন্ট লোকেদের বলেছি কান্দি এলাকায় শ্যালো টিউবওয়েল, মিনি ডিপ করে দিতে। এটা করে ডব্লু আর ডি ডি। ক্যানেলগুলো যেখানে শেষ হয়ে যায়, তার আগেই ড্রাই হয়ে যায়। আমি বলেছি সেখানে সমীক্ষা করে দেখতে টিউবওয়েল স্থাপন করা যায় কিনা। এই সম্বন্ধে আমি অবহিত আছি। চাষের যাতে ক্ষতি না হয়, সেইভাবে জিনিসটা দেখছি। ২-৩টে ডিপার্টমেন্ট মিলে। ১০০টি টিউবওয়েল করার জন্য টাকা দিয়েছি।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী তাপস রায় :** স্যার, উনি বলেছেন যে, সন্ধ্যার পর থেকে বিদ্যুতের চাহিদা বেশি। এই প্রকল্প যখন রান করবে এবং যখন বিদ্যুৎ দেবে, তারপর সেই চাহিদা মিটবে কিনা। দিনের বেলায় চাহিদা কম থাকে কেন এবং এই মুহূর্তে দিনের এবং সন্ধ্যার চাহিদা কত কত এবং ইন্ডাস্ট্রি এবং ডোমেস্টিক চাহিদা কতটা সেটা অনুগ্রহ করে জানাবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এই সম্পর্কিত তথ্য আমি সঙ্গে আনিনি। এই ব্যাপারে আপনি একটা প্রশ্ন করবেন, আমি নিশ্চয় দেব। তবে সমস্ত পৃথিবীতেই ডোমেস্টিক চাহিদা কিন্তু সবসময় বেশি এবং মাঝরাতে যখন ইন্ডাস্ট্রি চলে না বা খুবই কম চলে, শুধু স্ট্রিট লাইট জ্বলে, তখন শহর এবং মিউনিসিপ্যাল এরিয়াগুলিতে ডিমান্ড অনেক কমে যায়। এটা সার্বিকভাবে বললাম। এরপরে আপনি প্রশ্ন করলে আমি উত্তর দেব।

## Starred Questions
## (to which Written Answer were laid on the Table)

### বিদ্যুৎ আইন

*২১৪।(অনুমোদিত প্রশ্ন নং *২৯৩) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে নতুন বিদ্যুৎ আইন বলবৎ করার সিদ্ধান্ত গৃহীত হয়েছে ;

(খ) সত্যি হলে, উক্ত আইন বলবৎ হওয়ার পর এই রাজ্যে বিদ্যুৎ বিল সংক্রান্ত কোনও অসঙ্গতির অভিযোগ নিয়ে ক্রেতা-আদালত কিম্বা অন্য আলাদতের দ্বারস্থ হওয়ার সুযোগ বিদ্যুৎ গ্রাহকদের থাকছে কি না ; এবং

(গ) '(খ)' প্রশ্নের উত্তর 'না' হলে, উক্ত ক্ষেত্রে গ্রাহকরা যাতে সুবিচার পান সেইজন্য সরকার কর্তৃক কি ব্যবস্থা গৃহীত হয়েছে/হবে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। ভারতীয় বিদ্যুৎ (পশ্চিমবঙ্গ সংশোধনী) আইন, ১৯৯৪ (ওয়েস্ট বেঙ্গল অ্যাক্ট এল ভি অফ ১৯৯৪) এখনও বলবৎ হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### মৎস্য সঞ্চার প্রকল্প

*২১৫।(অনুমোদিত প্রশ্ন নং *৩৪৫) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, এই রাজ্যে নদীতে মৎস্যবীজ ও মৎস্য উৎপাদন বৃদ্ধির উদ্দেশ্যে মৎস্য সঞ্চার প্রকল্প গ্রহণ করা হয়েছে ;

(খ) সত্যি হলে, কবে থেকে উক্ত প্রকল্প চালু করা হয়েছে ; এবং

(গ) ২৮-২-৯৯ পর্যন্ত উক্ত প্রকল্পের সাফল্য কি?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৯২-৯৩ সালে উক্ত প্রকল্পটি শুরু করা হয়েছিল।

(গ) উল্লিখিত সময় পর্যন্ত সাফল্যের রিপোর্ট ঃ রাজ্যের চারটি জেলা—যথা—বর্ধমান, হুগলি, নদীয়া ও মুর্শিদাবাদ এর মধ্যে প্রবাহমান হুগলি, ভাগীরথী, জলঙ্গী নদী ও দামোদর নদের প্রবাহে দেশি রুই, কাতলা, মৃগেল মাছের চারা পোনা ছাড়ার এই প্রকল্পে ২৮-২-৯৯ পর্যন্ত পাওয়া তথ্যানুসারে উপরোক্ত নদ নদীগুলিতে ৩০ কেজি পর্যন্ত পোনা মাছ কিছু কিছু ঘাটে। মৎস্য অবতরণ কেন্দ্রে পাওয়া গেছে। কাতলা মাছ ৫০০ গ্রাম থেকে ২ কেজি রুই মাছ ৪০০ গ্রাম থেকে ১.৫ কেজি ও মৃগেল মাছ ২০০ গ্রাম থেকে ১.৬ কেজি পর্যন্ত পাওয়া গেছে। তাছাড়া বর্ধমানের কালনা, পূর্বমাতগাছিয়া, মুর্শিদাবাদের জঙ্গীপুর, খাগড়া, বেলডাঙ্গা, হুগলির বলাগড়, ত্রিবেণী এবং নদীয়ার নবদ্বীপ, শান্তিপুরে দেশি পোনামাছের ডিম পাওয়া গেছে। দুই ধরনের সাফল্য এই প্রকল্পে লক্ষ্য করা গেছে যথা ঃ ক) প্রজননশীল মাছ এবং খ) প্রজনীত মৎস্যবীজের বৃদ্ধি। ইতিপূর্বে এসব মৎস্য অবতরণ কেন্দ্র। ঘাটে এই ধরনের মাছ এবং ডিম পোনা প্রায় পাওয়া যাচ্ছিল না।

## Courts of Kharagpur Sub-Division

*216. (Admitted Question No. *319) **Shri Gyan Singh Sohanpal :** With reference to Starred Assembly Question No. *6 (Admitted Question No. *483) answered on 15-6-1998, will the Minister-in-charge of the Judicial Department be pleased to state—

(a) whether the Courts of Kharagpur Sub-Division have started functioning in the Super Market Complex at Malancha Road, Kharagpur temporarily as approvd by the Government;

(b) if not, the reasons for the delay;

(c) whether the Government have been able to secure suitable land from the L&LR Department of this Government for construction of permanent court buildings and quarters of Judicial Officers; and

(d) if not, the reasons for the delay and the present position in this regard?

**Minister-in-charge of the Judicial Department :**

(a) No.

(b) The matter has been kept pending till re-inspection as desired by the Hon'ble High Court, Calcutta, on the representation of the Bar Association, Midnapore.

(c) No.

(d) A plot of land measuring an area of more or less 15.06 acres at Kharagpur has been marketed for construction of permanent Court Buildings and quarters for Judicial Officers at Kharagpur. Final approval of the L & L R Department of this Government is yet to be received.

**উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার আয়-ব্যয়**

*২১৭।(অনুমোদিত প্রশ্ন নং *৭০২) **শ্রী ইউনুস সরকার** এবং **শ্রী মোজাম্মেল হক** (হরিহরপাড়া) ঃ পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৮-৯৯ আর্থিক বছরে (২৮-২-৯৯ পর্যন্ত) উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার আয় ও ব্যয়ের পরিমাণ কত?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯৮-৯৯ (২৮-২-৯৯ পর্যন্ত) আর্থিক বছরে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার আয় ব্যয়ের পরিমাণ নিম্নরূপ ঃ

| | |
|---|---|
| **মোট আয়** | ৩,৩৯৮.৫৬ লক্ষ টাকা |
| **মোট ব্যয়** | |
| ডেপ্রিশিয়েশন এবং ইন্টারেস্ট বাদে | ৫,৯৩২.০৩ লক্ষ টাকা |
| ডেপ্রিশিয়েশন এবং ইন্টারেস্ট সহ | ৭,০৩২.০৩ লক্ষ টাকা |

## সিল্ক কমপ্লেক্স

*২১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৯) **শ্রী আব্দুল মান্নান ঃ** কুটির ও ক্ষুদ্রশিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি জেলার শ্রীরামপুরে একটা সিল্ক কমপ্লেক্স স্থাপনের পরিকল্পনা আছে ;

(খ) সত্যি হলে, উক্ত কমপ্লেক্সটি কোথায় স্থাপিত হবে ; এবং

(গ) উক্ত পরিকল্পনা রূপায়ণে কি পরিমাণ অর্থ ব্যয়িত হবে বলে আশা করা যায়?

**কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) বিষয়টি একেবারে প্রাথমিক স্তরে পরীক্ষাধীনে রয়েছে।

(গ) এখনই বলা যাচ্ছে না।

## কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রে দূষণ প্রতিরোধ

*২১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯১) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রে বর্জ্য পদার্থ সংক্রান্ত দূষণ প্রতিরোধে রাজ্য সরকারের বিদ্যুৎ দপ্তর পদক্ষেপ গ্রহণ করেছে ; এবং

(খ) সত্যি হলে, কি পদক্ষেপ গৃহীত হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, এ কথা সত্যি, কোলাঘাট তাপ বিদ্যুৎ কেন্দ্রের বর্জ্য পদার্থ সংক্রান্ত দূষণ প্রতিরোধের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

(খ) ১) প্রতি ইউনিটে, বৈদ্যুতিক ছাই নিষ্কাশন যন্ত্র (ই এস পি) সেমি পালস সিস্টেম সংযোজন করা হয়েছে এবং ইহাতে ছাই নিষ্কাশন করার ক্ষমতার অনেকাংশে উন্নতি (৯৯.৫%) হয়েছে।

২) তাপ বিদ্যুৎ কেন্দ্রের দ্বিতীয় পর্যায়ে চিমনিগুলির উচ্চতা ১২০ মিটার হইতে ২২০ মিটার বাড়ানো হয়েছে। এই উচ্চতা বৃদ্ধির ফলে ছাই বিস্তীর্ণ এলাকাতে ছড়িয়ে পড়ে। এর ফলে ছাই পড়ার ঘনত্ব কমানো সম্ভব হয়েছে।

৩) দূষণ রোধের জন্য বিদ্যুৎ কেন্দ্রের নিষ্কাশিত ছাই-পুকুরে ফেলা হয়। ছাই-পুকুর নির্গত জল ধারাবাহিক অধক্ষেপণ আস্রাবন পদ্ধতি (Sedimentation & Decantation) মাধ্যমে পরিষ্কার জল মেদিনীপুর খালে ফেলা হয়। সংলগ্ন এলাকার চাষীরা এই জল চাষের কাজে ব্যবহার করেন এবং প্রয়োজনমাফিক এই জল তাপবিদ্যুৎ কেন্দ্রে ব্যবহার করা হয়। বিদ্যুৎ কেন্দ্রের বিভিন্ন ক্রিয়া কলাপের ফলে নির্গত জলে ছাই, তৈলাক্ত পদার্থ, বিভিন্ন রাসায়নিক পদার্থ. কেন্দ্রের অভ্যন্তরস্থ কয়েকটি পুকুরে অধক্ষেপণ ও পাতন পদ্ধতির মাধ্যমে ভাসমান পদার্থ অপসারণের পর পরিশ্রুত জল তাপ বিদ্যুৎ কেন্দ্রে বার বার ব্যবহার করা হয়। উপরি উক্ত সমস্ত নির্গত জলের নমুনা পরীক্ষার পর প্রতি বছরে পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্যদ (West Bengal Pollution Control Board) জল সম্মতি (Water Consent) প্রদান করে।

৪) ক্ষার ও অম্ল মিশ্রিত বর্জ্য তরল তাপ বিদ্যুৎ কেন্দ্রের মধ্যে পরিশ্রুত করার ব্যবস্থা আছে (Neutralising Pit)। এই পরিশ্রুত জল ৩নং পরিচ্ছদে বর্ণিত প্রণালীর মাধ্যমে কেন্দ্রে আবার ব্যবহার করা হয়।

৫) জ্বালানি তেলের গাদ থেকে এক ধরনের রাসায়নিক পদার্থের সাহায্যে তেল মুক্ত করে একদিকে দূষণ প্রতিরোধ ও অন্যদিকে জ্বালানী তেলের সাশ্রয় করা সম্ভব হয়েছে।

৬) বর্জ্য ছাই আবাদীকরণ প্রকল্পে ব্যবহার করে উন্নতমানের ও পরিমাণের ফসল পাওয়া গিয়েছে। বলাবাহুল্য, ছাইয়ের রাসায়নিক পুষ্টিগুণ বিষয়ে বিধানচন্দ্র কৃষি বিশ্ব বিদ্যালয় ও কেন্দ্রিক জ্বালানী অনুসন্ধান সংস্থা ( সি এফ আর আই) সহায়তায় ও প্রযুক্তিগত পরামর্শে এই ফলাফল পাওয়া সম্ভব হয়েছে। তাপ বিদ্যুৎ কেন্দ্রের পার্শ্বস্থ একটি ছাই গাদায় পানের বোরোজে পরীক্ষামূলকভাবে নিয়মিত মিষ্টিপান পাতার চাষ করে উল্লেখযোগ্য ফল লাভ করা গেছে।

৭) ছাই মিশ্রিত মাটির দ্বারা কোলাঘাট বিল্ডিং সেন্টার ১৯৯০ সাল থেকে

বছরে প্রায় ৩০ লক্ষ ইট প্রস্তুত করেছে। গুণগত মানে এই ইট সাধারণ ইটের সমতুল্য।

৮) ছাই পরিবহনকারী ট্রাক ত্রিপল দিয়ে আচ্ছাদিত করে ছাই পরিবহন করার ফলে এলাকায় ছাই পরিবহন জনিত বায়ুদূষণ অনেকাংশে গতিরোধ করা সম্ভব হয়েছে।

৯) পরিবেশের ভারসাম্য রক্ষার প্রচেষ্টায় বিদ্যুৎ কেন্দ্রের অভ্যন্তরে, ছাইপুকুর সংলগ্ন এলাকায় ও কে টি পি পি উপনগরীতে প্রতি বছর অরণ্য সপ্তাহ উপলক্ষ্যে নিবিড় বনসৃজন কর্মসূচির মাধ্যমে এ পর্যন্ত প্রায় ৩ লক্ষ বিভিন্ন প্রজাতির চারাগাছ রোপণ করা হয়েছে।

## রাজ্যে বিচারাধীন মামলা

*২২০।(অনুমোদিত প্রশ্ন নং *৪৭৫) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ২৮-২-৯৯ পর্যন্ত পশ্চিমবঙ্গের আদালতগুলিতে জমে থাকা মামলার মোট সংখ্যা কত ; এবং

(খ) মামলাগুলির নিষ্পত্তি হতে দেরি হওয়ার কারণ কি?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১) কলকাতা হাইকোর্টে ২,৯৩,৮৭১

২) নিম্ন আদালতগুলিতে ১২,২১,৭৮৪

(খ) বিচারকের অপ্রতুলতা, বিচারকের বিচারে বিলম্ব, আইনজীবীদের দীর্ঘসূত্রীতা, বাদী বা বিবাদীর সময় নেওয়া, বিচার পদ্ধতিতে জটিলতা মামলা নিষ্পত্তিতে দেরি হওয়ার কারণগুলির মধ্যে পড়ে।

## বিদ্যুৎ চুরি

*২২১।(অনুমোদিত প্রশ্ন নং *৮৭০) **শ্রী মোজাম্মেল হক** এবং **শ্রী ইউনুস সরকার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৭-৯৮ ও ১৯৯৮-৯৯ (৩১শে জানুয়ারি ৯৯) পর্যন্ত মোট কতগুলি বিদ্যুৎ চুরির ঘটনা সম্পর্কে সরকার অবগত আছেন ; এবং

(খ) উক্ত ঘটনা প্রতিরোধে কি কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৭-৯৮ আর্থিক বছরে মোট ১৭,৫৫১টি বিদ্যুৎ চুরির ঘটনা লিপিবদ্ধ করা হয়েছে এবং ১৯৯৮-৯৯ (জানুয়ারি ৯৯ পর্যন্ত মোট ৫,৯৫১টি বিদ্যুৎ চুরির ঘটনা ধরা পড়েছে।

(খ) বিদ্যুৎ চুরিরোধ করার জন্য পর্ষদ নিম্নলিখিত পদক্ষেপগুলি নিয়েছে

১) পর্ষদের ভিজিলেন্স দপ্তর কর্তৃক কনজিউমারদের বাড়িতে সময়মতো চেকিং এবং ডি হুকিং অভিযান পরিচালনা করা হয়।

২) বিদ্যুৎ চুরি এবং তৎজনিত ক্ষতিপূরণ আদায় করার জন্য পর্ষদের বিভিন্ন সার্কেল অফিসে অ্যান্টিএনার্জি থেপট স্কোয়াড মোতায়েন করা হয়েছে।

৩) বিদ্যুৎ চুরির সাথে যুক্ত ব্যক্তিদের নামে স্থানীয় থানায় এফ আই আর করে তাদের গ্রেপ্তারের ব্যবস্থা করা হয়। বিদ্যুৎ চুরির জন্য উদ্ভুত ক্ষতির পরিমাণ স্থির করে তা আদায়ের ব্যবস্থা করা হয়।

৪) পর্ষদ কর্তৃক উত্থাপিত পুলিশ কেসগুলির পর্যালোচনার জন্য জেলার পদাধিকারী পুলিশ কর্তৃপক্ষের সাথে নিয়মিত আলোচনা করা হয়।

৫) গুরুত্বপূর্ণ কেসগুলির পর্যালোচনার জন্য পদাধিকারি পি আই ডি কর্তৃপক্ষের সাথে রাজ্যস্তরে বৈঠক করা হয়।

৬) আদালতে উত্থাপিত কেসগুলির সক্রিয়ভাবে দেখভাল করা হয়।

**সংখ্যালঘু-সম্প্রদায়ের উন্নতিকল্পে পদক্ষেপ**

*২২২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৯) শ্রী **আবু সুফিয়ান সরকার ঃ** সংখ্যালঘু উন্নয়ন ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের সংখ্যালঘু-সম্প্রদায়ের উন্নতির জন্য রাজ্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**সংখ্যালঘু উন্নয়ন ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্যে সংখ্যালঘু সম্প্রদায়ের উন্নয়ন ও কল্যাণের জন্য রাজ্য সরকার

বিভিন্ন পদক্ষেপ গ্রহণ করেছেন। এর মধ্যে বিশেষভাবে উল্লেখযোগ্য বিষয়গুলি নিম্নরূপ ঃ—

১) ধর্মীয় ও ভাষাগত সংখ্যালঘু সম্প্রদায়ের সার্বিক উন্নয়ন ও কল্যাণের দিকে বিশেষভাবে দৃষ্টি দেওয়ার জন্য ১৯৯৬ সালে "সংখ্যালঘু উন্নয়ন কল্যাণ বিভাগ" নামে একটি পৃথক দপ্তর স্থাপন করা হয়েছে।

২) সংখ্যালঘু সম্প্রদায়ভুক্ত ব্যক্তিদের মধ্যে যারা আর্থিক দিক দিয়ে দুর্বল, তাদের উন্নতির জন্য স্ব-নিযুক্তি প্রকল্পে ঋণদান ও অন্যান্য ব্যবস্থা গ্রহণের জন্য "পশ্চিমবঙ্গ সংখ্যালঘু উন্নয়ন ও বিত্ত নিগম" স্থাপন করা হয়েছে। এই বিত্ত নিগম স্থাপনের পর থেকে ১৫ই ফেব্রুয়ারি, ১৯৯৯ তারিখ পর্যন্ত এই ঋণদান প্রকল্পে বিভিন্ন জেলায় মোট ৯ কোটি ৩৪ লক্ষ ২৬ হাজার টাকা ১,৩৬৪ (এক হাজার তিন'শ চৌষট্টি) জনের মধ্যে বণ্টন করা হয়েছে।

৩) জেলা সদর বা জেলার অন্য বড় শহরে যেখানে আবাসিক সুযোগ নেই সেখানে মুসলিম ছাত্রীদের উচ্চতর শিক্ষালাভের সুযোগ প্রদানের জন্য আবাসিক ছাত্রী নিবাস নির্মাণের প্রকল্প গ্রহণ করা হয়েছে। এ যাবৎ এ ধরনের ৬ (ছয়)টি আবাসিক ছাত্রী নিবাস চালু করা হয়েছে।

৪) মুসলিম ও খ্রিস্টানদের কবরস্থান জবরদখল এবং অপব্যবহার বন্ধ করা এবং যথাযথ রক্ষণাবেক্ষণের জন্য কবরস্থানগুলিকে পাঁচিল দিয়ে ঘিরে দেওয়ার একটি প্রকল্প চালু আছে।

এ যাবৎ এই প্রকল্পে মোট ১৪ (চৌদ্দ)টি স্থানে মোট ৩৮ লক্ষ ৬০ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে যার মধ্যে কয়েকটি ক্ষেত্রে নির্মাণ কাজ প্রায় শেষ হওয়ার মুখে।

৫) সংবিধান, কেন্দ্র এবং রাজ্য আইনে ধর্মীয় ও ভাষাগত সংখ্যালঘু সম্প্রদায়ের জন্য সুরক্ষা সমূহের যথাযথ রূপায়নের জন্য "পশ্চিমবঙ্গ সংখ্যালঘু কমিশন" গঠন করা হয়েছে।

৬) ওয়াকফ সম্পত্তিগুলির উন্নয়ন এবং দেখাশোনার জন্য কেন্দ্রীয় ওয়াকফ আইন ১৯৯৫ অনুযায়ী "পশ্চিমবঙ্গ ওয়াকফ বোর্ড" পুনর্গঠন করা হয়েছে।

৭) উর্দু ভাষার উন্নতির ও প্রসারের জন্য ১৯৭৮ সালে "পশ্চিমবঙ্গ উর্দু অ্যাকাডেমি (West Bengal Urdu Academy) নামে একটি স্বয়ংশাসিত

সংস্থা স্থাপন করা হয়েছে। অন্যান্য কাজের মধ্যে উর্দুভাষায় বেশ কয়েকটি গুরুত্বপূর্ণ বই প্রকাশ করা ছাড়াও এই একাডেমি একটি বৃহৎ উর্দু ভাষার বই সমৃদ্ধ গ্রন্থাগার পরিচালনা করে।

## বিদ্যুতের মূল্যবৃদ্ধি

*২২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১২২৩) **শ্রী শিবপ্রসাদ মালিক :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, সম্প্রতি কৃষিক্ষেত্রে ব্যবহার্য বিদ্যুতের মূল্যবৃদ্ধি করার সিদ্ধান্ত গৃহীত হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

হ্যাঁ, সত্যি। ২৬ শে জানুয়ারি ১৯৯৯ থেকে কৃষিক্ষেত্রে ব্যবহৃত বিদ্যুতের মূল্যবৃদ্ধি করা হয়েছে।

## রেশমজাত দ্রব্য রপ্তানি

*২২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮৪) **শ্রী অধীররঞ্জন চৌধুরি :** কুটির ও ক্ষুদ্রশিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে (২৮শে ফেব্রুয়ারি, ১৯৯৯ পর্যন্ত) রাজ্য থেকে রেশমজাত দ্রব্য রপ্তানি প্রসূত আয়ের পরিমাণ কত ; এবং

(খ) উক্ত সময়ে রাজ্যে রেশমজাত দ্রব্য উৎপাদনের মোট পরিমাণ কত?

**কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কেন্দ্রীয় রেশম পর্ষদের কলকাতাস্থিত অফিসের তথ্য অনুযায়ী মোট আয়ের পরিমাণ ১০৭.৪৮ কোটি টাকা।

(খ) উক্ত সময়ে রাজ্যে সমবায় সেক্টরে প্রায় ১৪.৭৫ লক্ষ মিটার রেশমজাত বস্ত্র উৎপাদন হয়েছে। তাছাড়া, বিভিন্ন ধরনের রেশমসূতা উৎপাদনের পরিমাণ নিম্নরূপ :—

তুঁতজাত রেশম ৯০০ মেট্রিক টন

তসর ১৫ মেট্রিক টন

এরি ৬ মেট্রিক টন

## কর্মচারী নিয়োগে সংবাদপত্রে বিজ্ঞাপন

*২২৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৯৬) **শ্রী সুভাষ চন্দ্র নস্কর ঃ** কর্মবিনিয়োগ কেন্দ্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কোন সংস্থা/প্রতিষ্ঠানে কর্মচারী নিয়োগের ক্ষেত্রে সংবাদপত্রে বিজ্ঞাপন দেওয়া বাধ্যতামূলক কি না ;

**কর্মবিনিয়োগ কেন্দ্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯৬ সালে অন্ধ্রপ্রদেশের নিয়োগ সংক্রান্ত একটি মামলায় মহামান্য সুপ্রিম কোর্টের রায়ে বলা হয়েছে প্রতিষ্ঠানগুলিকে নিয়োগের ক্ষেত্রে স্থানীয় কর্ম বিনিয়োগ কেন্দ্রে লোক চাওয়ার পাশাপাশি সংবাদপত্রগুলিতে বিজ্ঞাপন দিতে হবে। বিষয়টির আইনগত সুবিধা অসুবিধার দিকটি বিবেচনা করে দেখা হচ্ছে এবং সঠিক সিদ্ধান্ত শীঘ্র নেওয়া হবে।

## হেলিকপ্টার ক্রয়

*২২৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১২১) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সম্প্রতি রাজ্য সরকার একটি হেলিকপ্টার কেনার পরিকল্পনা গ্রহণ করেছে : এবং

(খ) সত্যি হলে, তার কারণ কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ডাইরেক্টর অফ এয়ারওয়ার্দিনেস ডাইরেক্টর জেনারেল সিভিল এভিয়েশনের পক্ষে এক গোপনীয় চিঠির (নং ৮/৬০/৬৯-এ আই-১) মাধ্যমে ১৩/৯/৯৬ তারিখে বিভিন্ন মুখ্য সচিবদের জানান যে, মুখ্যমন্ত্রী ও অন্যান্য বিশিষ্ট ব্যক্তিবর্গের সুরক্ষার স্বার্থে কেবলমাত্র একাধিক ইঞ্জিনবিশিষ্ট বিমান ব্যবহার করা উচিত। হেলিকপ্টারের ক্ষেত্রে একক ইঞ্জিনের হেলিকপ্টার ব্যবহার করা যেতে পারে যদি সেই যান নির্ভরযোগ্য হয়।

রাজ্য সরকারের উপস্থিত দুটি হেলিকপ্টার আছে। দুটিই একক ইঞ্জিন বিশিষ্ট। এর মধ্যে ভি টি ইসিজে নতুন অবস্থায় ১৯৭৪ সালে কেনা হয়। অন্যটি ভি

টি ই এইচ আই ফেব্রুয়ারি ১৯৯০-তে তামিলনাড়ু সরকারের থেকে ব্যবহৃত অবস্থায় কেনা হয়। তামিলনাড়ু সরকার নতুন অবস্থায় এটি কেনেন ১৯৮২ সালে। সুতরাং ভি টি ইসিজে-এর বয়স ২৪ বছরের বেশি। কোনও হেলিকপ্টারের বয়স ২০ বছরের বেশি হলে ডি জি সি-এর নির্দেশ অনুসারে তার সার্টিফিকেট অফ এয়ারওরথিনেস প্রতি ছয় মাস অন্তত নবীকরণ করতে হবে, এবং কিছু বিশেষ পরীক্ষাও করতে হবে হেলিকপ্টারের বয়স ২০ বছরের কম হলে সার্টিফিকেট অফ এয়ারওরথিনেস বছরে একবার করা প্রয়োজন। ফলে ই সি জে-কে সি অফ এও বিশেষ পরীক্ষার জন্যই বেশ কিছু সময় অতিবাহিত করতে হয়। এছাড়া, দুটি হেলিকপ্টারের কোনওটিতেই কিছু সময় অতিবাহিত করতে হয়। এছাড়া দুটি হেলিকপ্টারের কোনওটিতেই রাত্রিকালীন উড়ান সম্ভব নয়, দুর্ঘটনার ক্ষেত্রে সাহায্য বা উদ্ধারের জন্য যার একান্ত প্রয়োজন। সম্প্রতি ডি জি সি এ মুখ্যমন্ত্রী তথা বিশিষ্ট ব্যক্তিবর্গের ব্যবহার্য হেলিকপ্টারে ক্যাটাগরি এ সার্টিফিকেশন আবশ্যিক করেছেন। রাজ্যের বর্তমান হেলিকপ্টার দুটির কোনওটিরই এই যোগ্যতা নেই। উপরোক্ত কারণগুলির জন্য রাজ্য সরকার একটি নতুন রাত্রিকালীন উড্ডয়নক্ষম ও অধিক ক্ষমতাসম্পন্ন হেলিকপ্টার কেনার পক্ষপাতি।

## বিদ্যুৎ সরবরাহে উন্নতি

*২২৭।(অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৩) **শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের পাওয়ার স্টেশনগুলিতে পি এল এফ বাড়ানোর এবং ট্রান্সমিশন ও ডিস্ট্রিবিউশনজনিত ক্ষতি কমানোর কোনও নির্দিষ্ট ব্যবস্থা নেওয়া হয়েছে কি না ; এবং

(খ) রাজ্যের গ্রামাঞ্চলে লোডশেডিং বন্ধ করা ও সঠিক ভোল্টেজে বিদ্যুৎ সরবরাহের ব্যাপারে কোনও নির্দিষ্ট ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পর্ষদের দুইটি তাপ বিদ্যুৎ কেন্দ্র আছে যথা ব্যান্ডেল তাপ বিদ্যুৎ কেন্দ্র (৪x৮২.৫ মেগাওয়াট) এবং সাঁওতালডিহি তাপ বিদ্যুৎ কেন্দ্রে (৪x১২০ মেগাওয়াট)। ব্যান্ডেল কেন্দ্রে প্রথম চারটি ইউনিট ১৯৬৫-৬৬ সালে বসানো হয় এবং সেগুলি ইতিমধ্যে দুলক্ষ ঘণ্টা চলার ফলে তাদের কাঙ্খিত জীবনকাল

শেষ হয়ে গেছে। ঐ ইউনিটগুলির কর্মদক্ষতা বাড়ানোর জন্য সংস্কার ও আধুনিকীকরণ (রিনোভেশন ও মডার্নাইজেশন) দরকার। তাই ২৩৭ কোটি টাকার একটি রিনোভেশন ও মডার্নাইজেশন প্রকল্প হাতে নেওয়া হয়েছে এবং সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটি ঐ প্রকল্পের কারিগরি ও আর্থিক ছাড়পত্র দিয়েছে। আর্থিক সহায়তা লাভের জন্য প্রকল্পটি জাপানের ও ই সি এফের কাছে পাঠানো হয়েছিল কিন্তু ও ই সি এফের কাছ থেকে আর্থিক সহায়তা পাওয়া অনিশ্চিত হওয়ায় ঋণ পাওয়ার জন্য প্রকল্পটি পাওয়ার ফিনান্স কর্পোরেশনের কাছে পাঠানো হয়েছে। বর্তমানে ওটি পাওয়ার ফিনান্স কর্পোরেশনের বিবেচনাধীন অবস্থায় আছে। যাই হোক প্রস্তাবিত প্রকল্পটি বাস্তবায়িত হলে কেন্দ্রের প্রথম চারটি ইউনিটের পি এল এফ যথেষ্ট বাড়বে এবং যথাযথ লোড থাকলে পি এল এফ শতকরা ৩৫ শতাংশ পর্যন্ত হতে পারে।

অপর দিকে সাঁওতালডিহি কেন্দ্রে ইউনিটগুলি ১৯৭৪ থেকে ১৯৯৮ সালের মধ্যে বসানো হয়। ঐ ইউনিটগুলি রিনোভেশন ও মডার্নাইজেশনের জন্য ৯০.২৭ কোটি টাকা প্রকল্পে ঋণদানের জন্য পি এফ সি-র কাছে ওটি পাঠানো হয়েছে। সাঁওতালডিহি কেন্দ্রের পুরানো পালভারাইজড ফুয়েল ফায়ার্ড বয়লারের পরিবর্তে সি এফ বি বয়লার বসানোর জন্য ঐ প্রকল্প জোর দেওয়া হয়েছে। প্রকল্পটি বাস্তবায়িত হলে সাঁওতালডিহি কেন্দ্রে পি এল এফ যথেষ্ট বাড়বে এবং যথাযথ লোড থাকলে পি এল এফ শতকরা ৫০ শতাংশ পর্যন্ত হতে পারে। বিদ্যুৎ পরিবাহী তার, টাওয়ার মেম্বার ইত্যাদি চুরি বন্ধ করে যাতে পরিবহন জনিত ক্ষতি বন্ধ করা যায় তার জন্য পর্ষদে সিকিউরিটি ও ভিজিলেন্স দপ্তর থেকে নানাবিধ পদক্ষেপ নেওয়া হয়েছে।

(খ) লোডশেডিং ও লো-ভোল্টেজ সমস্যাটি সমাধানের জন্য নিম্নলিখিত ব্যবস্থাগুলি নেওয়া হচ্ছে ঃ—

**ট্রান্সমিশনের ক্ষেত্রে—** প্ল্যান ফান্ড ঃ এই প্রকল্পের মাধ্যমে ৩৬৫ কিমি ২২০ কেভি লাইন এবং ৯০.২৩৮ কি.মি. ১৩২ কেভি লাইন বাড়ানো হবে (৬৬/৩৩/১১ কেভি) ট্রান্সফর্মার ক্ষমতা ৩৭.৬ এম ভি এ ১৩২/৩৩ কেভি ট্রান্সফর্মারের ক্ষমতা ২৩৮.৫ এম ভি এ ও ৪০০/২২০ কেভি ট্রান্সফর্মারের ক্ষমতা ৭০ এম ভি এ বৃদ্ধি পাবে। এ ছাড়া বেশ কিছু ১৩২ কেভি/৩৩ কেভি লাইন বে-ট্রান্সফর্মারের সাথে যুক্ত করা হবে এবং চাহিদার সময় ভোল্টেজ ব্যবস্থার উন্নতির জন্য তিনটি ১০ এম ভি এ আর ক্যাপাসিটির ব্যাঙ্ক বসানো হবে।

**ও ই সি এফ ফান্ড—** বিদ্যুৎ ব্যবস্থা উন্নতির জন্য জাপানের ও ই সি এফ সংস্থার আর্থিক সহায়তায় ৮৫১.৩৯ কোটি টাকার একটি প্রকল্প হাতে নেওয়া হয়েছে। এই প্রকল্পের মাধ্যমে একটি ৪০০ কেভি সাব-স্টেশনের বিস্তারিকরণ ছয়টি নতুন ২২০ কেভি সাব-স্টেশনের নির্মাণ ও একটি ২২০ কেভি সাব-স্টেশনের বিস্তারিকরণ ১৬টি নতুন ১৩২ কেভি সাব-স্টেশনের নির্মাণ ও একটি ১৩২ কোটি সাব-স্টেশনের বৃদ্ধিকরণ করা হবে এর ফলে ২২ কি.মি. ৪০০ কেভি লাইন ৮৬ সি কি.মি. ২২০ কেভি লাইন ও ১০৭০ সি কি.মি. ১৩২ কে ভি লাইন টানা হবে। সেই সঙ্গে ট্রান্সফর্মারের ক্ষমতাও বৃদ্ধি পাবে ৬৩০ এম ভি এ (৪০০/২০০ কেভি) ২০৮০ এম ভি এ (২২০/১৩২ কেভি) ১০৯০ (১৩২/৩৩ কেভি) এবং ১৭৬.৪ (৩৩/১১ কেভি)।

**ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে —** বিভিন্ন এলাকায় কিছু নতুন ৩৩/১১ কেভি সাব-স্টেশন বসানো হবে লোড সেন্টারের ডিস্ট্রিবিউশন সাব-স্টেশন বসানো হচ্ছে এবং পরিবাহি তারের সাইজ বাড়ানো হচ্ছে।

সি. কি.মি. সার্কিট কিলোমিটার

সি এফ বি সি সার্কুলেটিং ফ্লুয়িডাইজড বেড কমবাশন।

**বায়ু থেকে বিদ্যুৎ**

*২২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২৪) **শ্রী লক্ষীরাম কিসকু ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বায়ু থেকে বিদ্যুৎ উৎপাদন করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না ; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটির রূপরেখা কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) দক্ষিণ ২৪ পরগনা জেলার ফ্রেজারগঞ্জে বর্তমানে একটি ২ মেগাওয়াট ক্ষমতার বায়ুশক্তি চালিত বিদ্যুৎ কেন্দ্র বসানোর কাজ চলছে। আশা করা যায় আগামী জুন-জুলাই মাসে বিদ্যুৎ কেন্দ্রের প্রথম ভাগ (১ মেগাওয়াট) কাজ শেষ হবে।

**জলাধারে মাছচাষ**

***২২৯।(অনুমোদিত প্রশ্ন নং *২১৭২) শ্রী নন্দদুলাল মাঝি ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কংসাবতী জলাধারকে কেন্দ্র করে মৎস্য চাষের কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি না ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত পরিকল্পনা রূপায়ণের কাজ বর্তমানে কোন পর্যায় আছে ; এবং

(গ) উক্ত প্রকল্পের মাধ্যমে কত সংখ্যক মানুষ উপকৃত হবেন বলে আশা করা যায়?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমানে উক্ত প্রকল্পটি "কংসাবতী কেন্দ্রীয় মৎস্যজীবী সমবায় সমিতির"র মাধ্যমে রূপায়িত করার চেষ্টা হচ্ছে।

(গ) উক্ত প্রকল্পের মাধ্যমে ১৯৫৮ জন প্রাথমিক মৎস্যজীবী সমিতির সদস্য উপকৃত হবেন বলে আশা করা যায়।

## Unstarred Questions
## (to which Written Answer were laid on the Table)

**শ্রীরামপুর জল প্রকল্প**

১৪১। (অনুমোদিত প্রশ্ন নং ২৩) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শ্রীরামপুর জল প্রকল্প থেকে প্রতিদিন কত পরিমাণ জল বিভিন্ন পৌরসভায় সরবরাহ করা হয় (পৌরসভাভিত্তিক) ; এবং

(খ) উক্ত প্রকল্পের অধীন কতগুলি জলাধার নির্মিত হয়েছে?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শ্রীরামপুর জল প্রকল্প থেকে বিভিন্ন পৌরসভা এলাকায় সরবরাহ করা জলের

পরিমাণ নিম্নরূপ ঃ—

| মিউনিসিপ্যালিটি | মিলিয়ন গ্যালন প্রতিদিন |
|---|---|
| উত্তরপাড়া-কোতরং | ১.৬৬ |
| কোন্নগর | ১.১০ |
| মিউনিসিপ্যালিটি | মিলিয়ন গ্যালন প্রতিদিন |
| রিষড়া | ১.৬৬ |
| শ্রীরামপুর | ২.২১ |
| বৈদ্যবাটি | ১.৯৩ |
| চাঁপদানি | ১.৬৬ |
| ভদ্রেশ্বর | ১.১০ |
| | ১১.৩২ |

(খ) প্রকল্প-সংলগ্ন কেন্দ্রীয় ভূগর্ভস্থ জলাধার ব্যতীত আরও ১৪টি ভূগর্ভস্থ জলাধার এই প্রকল্পের আওতায় নির্মিত হয়েছে।

**রিষড়া থেকে কলকাতা পর্যন্ত লঞ্চ সার্ভিস**

১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ভূতল পরিবহন রিষড়া থেকে কলকাতা পর্যন্ত লঞ্চ সার্ভিস চালু করার পরিকল্পনা করেছে ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত প্রকল্প বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ভূতল পরিবহন নিগম রিষড়া থেকে কলকাতা পর্যন্ত লঞ্চ সার্ভিস চালু করার বিষয়টি খতিয়ে দেখছে।

(খ) যেহেতু এ বিষয়ে চূড়ান্ত সিদ্ধান্ত হয়নি, তাই কবে নাগাদ এই লঞ্চ সার্ভিসটি চালু হবে তা এখনই বলা সম্ভব নয়।

## মানকুণ্ডু মানসিক হাসপাতাল

১৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ১২৬) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় মানকুণ্ডু মানসিক হাসপাতালটি অধিগ্রহণের কোনও চিন্তা-ভাবনা রাজ্য সরকারের আছে কি না ;

(খ) উক্ত হাসপাতালে রাজ্য সরকারের কয়টি আসন সংরক্ষিত আছে ;

(গ) বর্তমানে উক্ত হাসপাতালটি কিভাবে পরিচালিত হচ্ছে ; এবং

(ঘ) বিগত আর্থিক বছরে উক্ত হাসপাতালের লোকসানের পরিমাণ কত ছিল?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মানকুণ্ডু মানসিক হাসপাতাল অধিগ্রহণের কোনও প্রস্তাব বর্তমানে রাজ্য সরকারের বিবেচনাধীন নেই।

(খ) রাজ্য সরকারের ৬০টি শয্যা সংরক্ষিত আছে।

(গ) রাজ্য সরকার কর্তৃক নিযুক্ত জনৈক প্রশাসক দ্বারা বর্তমানে হাসপাতালটি পরিচালিত হচ্ছে।

(ঘ) বিগত আর্থিক বছরে হাসপাতালটির ঘাটতির পরিমাণ পাঁচ লক্ষ টাকা।

## হিসাব বহির্ভূত আয়

১৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৫) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হিসাব বহির্ভূত আয়ের জন্য কতজন সরকারি কর্মচারীর বিরুদ্ধে ১-১-৯৮ থেকে ৩১-১২-৯৮ পর্যন্ত আইনগত ব্যবস্থা নেওয়া হয়েছে ; এবং

(খ) যে সমস্ত সরকারি কর্মচারী বহু সম্পত্তি বেনামে করেছেন তাদের বিরুদ্ধে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট ১৪ জন।

(খ) "ওয়েস্ট বেঙ্গল সার্ভিসেস (ক্লাসিফিকেশন কন্ট্রোল অ্যান্ড অ্যাপিল) রুলস ১৯৭১", "অল ইন্ডিয়া সার্ভিসেস (ডিসিপ্লিন অ্যান্ড অ্যাপিল) রুলস ১৯৬৯" ও "প্রিভেনশন অফ করাপশন অ্যাক্ট ১৯৮৮"-র ধারা অনুযায়ী ব্যবস্থা নেওয়া হয়।

## সরকারি কর্মচারীর দুর্নীতি

১৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় ১৯৯৪ থেকে ১৯৯৮-এর ৩১শে ডিসেম্বর পর্যন্ত কতজন সরকারি কর্মচারীর বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ এসেছে ; এবং

(খ) উক্ত অভিযুক্তদের মধ্যে কতজনের বিরুদ্ধে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাপ্ত তথ্য অনুযায়ী ১৬০ জন।

(খ) (১) ১২০টি ক্ষেত্রে প্রাথমিক তদন্ত চলছে।

(২) ১০টি ক্ষেত্রে প্রাথমিক তদন্তের পর আরও বিস্তারিত তদন্তের সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

(৩) ৩০টি ক্ষেত্রে উপযুক্ত সাক্ষ্য প্রমাণের অভাবে তদন্ত বন্ধ করা হয়েছে।

## চন্দননগর ও ভদ্রেশ্বরের 'গড়' সংস্কার

১৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৬২) **শ্রী কমল মুখার্জি ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় চন্দননগর ও ভদ্রেশ্বর শহরে জল নিকাশি সুব্যবস্থা করার জন্য 'গড়' সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কিরূপ?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সি এম ডি এ একটি প্রকল্প প্রস্তুত করার জন্য সংশ্লিষ্ট পৌরসভাগুলির পরামর্শক্রমে প্রাথমিক নিরীক্ষা শুরু করেছে।

**চন্দননগর সুয়ারেজ প্রকল্প**

১৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৩) **শ্রী কমল মুখার্জি ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায়, চন্দননগর শহরে 'সুয়ারেজ' প্রকল্পের কাজ কবে থেকে শুরু হয়েছিল ;

(খ) উক্ত প্রকল্পের জন্য অদ্যাবধি মোট কত টাকা খরচ হয়েছে ;

(গ) উক্ত প্রকল্পের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায় ; এবং

(ঘ) উক্ত প্রকল্পের ব্যয়িত অর্থে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের অংশ কত?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হুগলি জেলার চন্দননগর শহর এলাকায় 'সুয়ারেজ' প্রকল্পের কাজ ১৯৭১-৭২ সালে গ্রহণ করা হয়। প্রকল্পটি আই ডি এ-র অন্তর্গত নয়।

(খ) উক্ত (নন আই ডি এ) প্রকল্পের জন্য অদ্যাবধি ৩ কোটি ৩৬ হাজার ২ শত ২৫ টাকা খরচ হয়েছে।

(গ) উক্ত প্রকল্পের কাজ ১৯৮৫ সালে শেষ হয়ে গেছে।

(ঘ) উক্ত প্রকল্পের কাজের প্রয়োজনীয় ৩ কোটি ৩৬ হাজার ২ শত ২৫ হাজার টাকার পুরোটাই রাজ্য সরকার বহন করছে।

**চন্দননগর ও ভদ্রেশ্বর পয়ঃপ্রণালীতে 'ইন্ট্রাসেপ্টার' নির্মাণ**

১৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৪) **শ্রী কমল মুখার্জি ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গঙ্গা অ্যাকশন প্ল্যানে চন্দনগর ও ভদ্রেশ্বর শহরে বর্তমান পয়ঃপ্রণালীতে 'ইন্ট্রাসেপ্টার' নির্মাণ করে দূষিত জল শোধনের কোনও ব্যবস্থা হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে,—

(১) ঐ দুই শহরে কোন কোন পয়েন্টে উক্ত ব্যবস্থা করা হয়েছে ;

(২) উক্ত পরিকল্পনায় ব্যয়িত অর্থের পরিমাণ কত ; এবং

(৩) প্রকল্পটি কবে নাগাদ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গঙ্গা অ্যাকশন প্ল্যানের প্রথম পর্যায়ে হুগলি জেলার চন্দননগর শহরে বর্তমান পয়ঃপ্রণালীতে চারটি প্রকল্পের মাধ্যমে 'ইন্ট্রাসেপ্টার' নির্মাণ করে দূষিত জল শোধনের সর্বাধুনিক ব্যবস্থা সম্পন্ন করা হয়েছে।

ভদ্রেশ্বর ও চাঁপদানি শহরের বর্তমান পয়ঃপ্রণালীর দূষিত জলের শোধনের জন্য গঙ্গা অ্যাকশন প্ল্যানের দ্বিতীয় পর্যায়ে 'ইন্ট্রাসেপ্টার' ও সুয়ার ট্রিটমেন্ট প্ল্যান্টে নির্মাণের পরিকল্পনা তৈরি হয়েছে। উক্ত প্রকল্পগুলি আপাতত কেন্দ্রীয় সরকারের অনুমোদনের অপেক্ষায় রয়েছে।

(খ) (১) চন্দননগর শহরের নিম্নলিখিত পয়েন্টগুলিতে ইন্ট্রাসেপ্টারের কাজ হয়েছেঃ গড়েরধার রোড, তেলিঘাট, গোন্দালপাড়া রোড, গোন্দালপাড়া ফেরিঘাট, রবীন্দ্রনাথ রোড, ভূপেনভর রোড, ডুপ্লেক্সপট্টি রোড, রামপ্রসাদ চ্যাটার্জি রোড, সুরিপাড়া লেন, ভূদেব মুখার্জি রোড এবং লিচুতলা।

(২) চন্দননগর শহরের জন্য গঙ্গা অ্যাকশন প্ল্যানের প্রকল্পগুলির নির্মাণ খরচ বাবদ মোট ৫৯৮.০৫ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে।

(৩) গঙ্গা অ্যাকশন প্ল্যানের প্রথম পর্যায়ে চন্দননগর শহরের প্রকল্পগুলি ১৯৯৩ সালে সম্পূর্ণ হয়েছে। ভদ্রেশ্বর ও চাঁপদানির প্রকল্পগুলির নির্মাণকাজ কেন্দ্রীয় সরকারের অনুমোদন পেলেই অবিলম্বে শুরু করা হবে।

**অলাভজনক রাষ্ট্রায়ত্ত সংস্থাকে লাভজনক করা**

১৫০। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৩) **শ্রী কমল মুখার্জি ঃ** সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

অলাভজনক রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলিকে লাভজনক সংস্থায় রূপায়িত করতে সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন?

**সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

অলাভজনক সংস্থাগুলোর লাভজনক করার লক্ষ্যে সরকার ইতিমধ্যে কিছু স্বল্প, মধ্য ও দীর্ঘমেয়াদী পদক্ষেপ গ্রহণ করেছেন।

পরিচালন ব্যবস্থার পুনর্বিন্যাস সংস্থাগুলোকে একই বিভাগের অন্তর্ভুক্তকরণ এবং সংস্থাগুলির সামগ্রিক অবস্থার নিরন্তর পর্যালোচনার উদ্দেশ্যে একটি উচ্চক্ষমতা সম্পন্ন পরামর্শ প্রদানকারী বিশেষজ্ঞ গোষ্ঠী গঠন উল্লিখিত পদক্ষেপগুলির অন্যতম। অধিকন্তু উৎপাদনশীলতা বৃদ্ধির লক্ষ্যে আধুনিকীকরণ সামগ্রিক গুণগত মানোন্নয়ন, উৎপাদিত সামগ্রীর বাজার বৃদ্ধি ও বাজারশক্তি যাচাই সাপেক্ষে উৎপাদনের বহুমুখীকরণ এবং সর্বোপরি শ্রমশক্তির উৎকর্ষতা বৃদ্ধিকল্পে মানবসম্পদের প্রয়োজনমুখী সঠিক বিকাশ সাধনও অলাভজনক সংস্থাগুলিকে লাভজনক করার লক্ষ্যে গৃহীত কর্মসূচির উল্লেখযোগ্য অঙ্গ। বলাবাহুল্য, গৃহীত ব্যবস্থাগুলির সুফল ক্রমশই স্পষ্ট হয়ে উঠছে।

## হুগলির সিঙ্গুর ব্লকে বিদ্যুৎ সরবরাহ

১৫১। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৫) **শ্রী কমল মুখার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) হুগলি জেলার সিঙ্গুর ব্লকে বিঘাটি গ্রাম পঞ্চায়েত এলাকায় সমস্ত মৌজায় বিদ্যুৎ সরবরাহ করা সম্ভব হয়েছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর না হলে, কবে নাগাদ উক্ত কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গ্রামীণ বৈদ্যুতিকরণ সংক্রান্ত পরিসংখ্যান পর্যদে আনা ও মৌজাভিত্তিক রাখা হয়, পঞ্চায়েতভিত্তিক নয়। হুগলি জেলার সিঙ্গুর থানার অন্তর্গত মোট ৯৬টি বসতিপূর্ণ গ্রামীণ মৌজার সবকটিই বিদ্যুতায়িত হিসাবে ঘোষিত হয়েছে।

(খ) প্রযোজ্য নয়।

## বি পি এইচ সি-তে বিদ্যুৎ ও টেলিফোন ব্যবস্থা

১৫২। (অনুমোদিত প্রশ্ন নং ২৮১) **শ্রী রামপদ সামন্ত ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এই রাজ্যে কতগুলি বি পি এইচ সি বৈদ্যুতিকরণ সম্ভব হয়েছে ;

(খ) যে কেন্দ্রগুলিতে বৈদ্যুতিক সংযোগ সম্ভব হয়নি সেক্ষেত্রে জরুরি চিকিৎসার প্রয়োজনে জেনারেটারের ব্যবস্থা আছে কি ; এবং

(গ) সমস্ত বি পি এইচ সি কেন্দ্রগুলিতে টেলিফোন ও বৈদ্যুতিকরণের কোনও পরিকল্পনা আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের মোট ৩৪৯০টি বি পি এইচ সি-র মধ্যে ৩২৩টি বি পি এইচ সি-তে বৈদ্যুতিকরণের কাজ সম্ভব হয়েছে।

(খ) সুন্দরবনের নদীমাতৃক এলাকার বি পি এইচ সি গুলিতে জেনারেটর এবং সৌর-বিদ্যুৎ প্রকল্পের মাধ্যমে বিদ্যুতের ব্যবস্থা আছে।

(গ) হ্যাঁ।

**বিদ্যুৎ সংযোগের জন্য আবেদনপত্র**

১৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯৭) **শ্রী আব্দুল মান্নান ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ৩১শে ডিসেম্বর ১৯৯৮ পর্যন্ত রাজ্য সি ই এস সি ও ডব্লু বি এস ই বি এলাকায় বিদ্যুৎ সংযোগের জন্য কতগুলি আবেদনপত্র কর্তৃপক্ষের বিবেচনাধীন আছে (পৃথক পৃথকভাবে) ;

(খ) তন্মধ্যে চাঁপদানি বিধানসভা কেন্দ্র এলাকায় উক্ত সংখ্যা কত ; এবং

(গ) কবে নাগাদ উক্ত আবেদনকারীদের বিদ্যুৎ সংযোগের ব্যবস্থা করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১শে ডিসেম্বর ১৯৯৮ পর্যন্ত বিদ্যুৎ সংযোগের জন্য প্রাপ্ত আবেদনপত্রের সংখ্যা ছিল ঃ—

| | |
|---|---|
| ১) পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ এলাকায় | ২,১৯,৫৯৬টি |
| ২) রাজ্য সি ই এস সি এলাকায় | ৪৪,৮০৫টি |
| | মোট ২,৬৪,৪০১টি |

(খ) রাজ্যে বিদ্যুৎ পর্ষদে বিধানসভা কেন্দ্রভিত্তিক হিসাব রাখা হয় না। শুধুমাত্র গ্রুপ ইলেকট্রিক সাপ্লাইভিত্তিক রাখা হয়। সেইমতো চাঁপদানি বিধানসভা কেন্দ্র এলাকায় পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ-এর অধীনে খলিসানি গ্রুপ ইলেকট্রিক সাপ্লাই এলাকায় ৩১শে ডিসেম্বর, ১৯৯৮ পর্যন্ত এইরূপ আবেদনপত্রের সংখ্যা ১৭৮টি।

পক্ষান্তরে চাঁপদানি বিধানসভা কেন্দ্রে সি ই এস সি-র লাইসেন্সপ্রাপ্ত এলাকাতে উক্ত নিগমের নিকট ৩১-১২-১৯৯৮ পর্যন্ত এইরূপ আবেদনপত্রে সংখ্যা সাকুল্যে ৭১২টি।

(গ) ডব্লু বি এস ই বি-র ক্ষেত্রে উপরিউক্ত 'খ' প্রশ্নের উল্লেখিত আবেদনকারীদের বিদ্যুৎ সংযোগের ব্যবস্থা প্রয়োজনীয় ইতিকর্তব্য/নিয়মাবলী গ্রাহকদের তরফ থেকে পূরণ করা সাপেক্ষে আগামী জুন ১৯৯৯-এর মধ্যে করা সম্ভব বলে আশা করা যায়। পক্ষান্তরে সি ই এস সি-র নিকট আবেদনকারীদের বিদ্যুৎ সরবরাহ ব্যাপারটি আবেদনকারীরা আইনমুতাবেক সার্ভিস চার্জ ও সিকিউরিটি ডিপোজিট জমা দিলেই বিদ্যুৎ সংযোগের ব্যবস্থা অবিলম্বে করা হয়ে থাকে।

## রাজ্যে নথিভুক্ত বেকারের সংখ্যা

১৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ৪১১) **শ্রী আব্দুল মান্নান ঃ** কর্মবিনিয়োগ কেন্দ্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ৩১শে ডিসেম্বর ১৯৯৮ পর্যন্ত রাজ্যের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিতে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা কত (পুরুষ ও মহিলা পৃথকভাবে) ; এবং

(খ) ১৯৯৪ থেকে ১৯৯৮ সাল পর্যন্ত ১) পুরুষ, ২) মহিলা, ৩) মুসলিম, ৪) খ্রিষ্টান, ৫) তফসিলি জাতি, ৬) তফসিলি উপজাতি ও ৭) অন্যান্য অনগ্রসর শ্রেণীভুক্ত চাকুরি প্রাপকের সংখ্যা কত (বছরওয়ারি হিসাব)?

**কর্মবিনিয়োগ কেন্দ্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১-১২-৯৮ পর্যন্ত পশ্চিমবঙ্গে রেজিস্ট্রিকৃত মোট বেকারের সংখ্যা ৫৬,৪৮,৭৮০ জন। এরমধ্যে পুরুষের সংখ্যা ৪২,৬০,৯৪৮ জন এবং মহিলার সংখ্যা ১৩,৮৭,৮৩২ জন।

(খ) উক্ত সময়ের মধ্যে চাকুরি প্রাপকের পরিসংখ্যান নিম্নরূপ ঃ—

| সাল | পুরুষ | মহিলা | মুসলিম | খ্রিস্টান | তফসিলি জাতি | তফসিলি উপজাতি | অন্যান্য অনগ্রসর শ্রেণী |
|---|---|---|---|---|---|---|---|
| ১৯৯৪ | ৮৫৭১ | ১৩২২ | ৪৩০ | ২৬ | ২০০৮ | ৪৬৯ | — |
| ১৯৯৫ | ৬৯১১ | ৯১১ | ৪৫২ | ৫২ | ১৮৭৫ | ৩৯৫ | — |
| ১৯৯৬ | ৮৮৪৮ | ১৫৩৭ | ৪৯৭ | ৪২ | ১৭১৩ | ৫২০ | ১৭৭ |
| ১৯৯৭ | ৯০৭৮ | ১৮৯৩ | ৫৩১ | ৪৯ | ১৫৫৩ | ৩৭৬ | ২৮৭ |
| ১৯৯৮ | ৬৯৯২ | ১২৫৯ | ২১৫ | ৩৭ | ১৬৬২ | ৪৪১ | ২৯৪ |

## হাসপাতালে স্বাস্থ্যকর্মিদের সঙ্গে সাধারণ মানুষের সম্পর্ক

১৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩৭) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বিভিন্ন স্তরে হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রের নার্স ও ডাক্তারদের সঙ্গে রোগীদের ও সাধারণ মানুষদের সঙ্গে সম্পর্ক গড়ে তোলার জন্য রাজ্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(১) স্বাস্থ্য দপ্তরের অধীনে বিভিন্ন জেলায় জেলা স্বাস্থ্য কমিটি গঠিত হয়েছে যারা জেলার স্বাস্থ্য বিষয়ক সবরকম ব্যবস্থা গ্রহণ করবেন।

(২) পরিষেবা বিভাগ থেকে প্রতিটি জেলায় একজন করে মনিটরিং অফিসার নির্দিষ্ট করা হয়েছে যারা ডাক্তার ও নার্সদের সঙ্গে রোগী ও সাধারণ মানুষদের মধ্যে যাতে সুসম্পর্ক গড়ে তোলা যায় সে বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছেন।

## পূর্ত দপ্তরের দরপত্র

১৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪৪৩) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পূর্ত দপ্তর কর্তৃক টেন্ডার ইস্যুর ক্ষেত্রে কোন কোন যোগ্যতাকে অগ্রাধিকার দেওয়া হয়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিশ্বস্ততা, আর্থিক সঙ্গতি, পূর্ত দপ্তরের অনুমোদন যথাযথ আস্থাপত্র, কাজের পূর্ব অভিজ্ঞতা ইত্যাদি বিষয়গুলিকে টেন্ডার ইস্যুর ক্ষেত্রে অগ্রাধিকার দেওয়া হয়।

## পানিহাটি মহাবিদ্যালয়ে বিজ্ঞান বিভাগ

১৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪৫৩) **শ্রী নির্মল ঘোষ ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) উত্তর ২৪ পরগনা জেলার পানিহাটি মহাবিদ্যালয়ে স্নাতকস্তরে বিজ্ঞান বিভাগ চালু করার বিষয়টি কোন পর্যায়ে আছে ; এবং

(খ) তা কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) বিষয়টি খতিয়ে দেখা হচ্ছে।

## হীরাপুর মৌজায় বিদ্যুতায়ন

১৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ৪৭৮) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্ধমান জেলার হীরাপুর ডিহিকা, কালাঝরিয়া ও বড়থোন মৌজাগুলিতে বিদ্যুতায়নের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত বিদ্যুতায়নের কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্ধমান জেলার হীরাপুর থানার ডিহিকা (জে এল নং ১৫) মৌজাটি অবিদ্যুতায়িত অবস্থায় আছে। কিন্তু কালাঝরিয়া (২৬) ও বড়থোন (২৪) মৌজাগুলিতে বিদ্যুতায়নের কাজ হয়েছে। বর্তমানে জেলার কোনও অনুমোদিত প্রকল্পে এই মৌজা দুটি বিদ্যুতায়ন বা নিবিড়করণের পরিকল্পনা নেই।

(খ) প্রযোজ্য নয়।

## ই সি এল-এর অসহযোগিতা

১৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ৪৮১) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ইস্টার্ন কোলফিল্ডস লিমিটেড (ই সি এল) রাজ্যের বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলিতে প্রয়োজনমতো কয়লা সরবরাহ করছে না ; এবং

(খ) সত্যি হলে, উদ্ভূত পরিস্থিতিকে সামাল দেবার জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আংশিকভাবে সত্য। কেবলমাত্র পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগমের ক্ষেত্রে সরবরাহ কম।

(খ) ঘাটতি বহুলাংশে যৌথ উদ্যোগে স্থাপিত সংস্থার দ্বারা মেটানো হচ্ছে। এছাড়া, ভারত সরকারের কয়লা মন্ত্রকের নিকট বিষয়টি উত্থাপন করা হয় প্রয়োজনমতো।

## আসানসোল কর্পোরেশন এলাকায় বৈদ্যুতিকরণ

১৬০। (অনুমোদিত প্রশ্ন নং ৪৮৯) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

২৮-২-৯৯ পর্যন্ত আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশনের সংযুক্ত এলাকায় কতগুলি মৌজায় বৈদ্যুতিকরণের কাজ সম্পন্ন হয়েছে, মৌজাওয়ারি হিসাব?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশন এলাকায় ২৮-২-৯৯ পর্যন্ত ৩৯টি মৌজা বিদ্যুতায়িত হয়েছে। 'ভারজিন' হিসাবে মৌজাওয়ারি তালিকা নিম্নে সংযোজন করা হল ঃ

| ক্রমিক নং | মৌজার নাম | ক্রমিক নং | মৌজার নাম |
|---|---|---|---|
| ১। | আসানসোল মিউনিসিপ্যালিটি | ২১। | মহীশিলা |
| ২। | ডিহিকা | ২২। | কুশিক |

| ক্রমিক নং | মৌজার নাম | ক্রমিক নং | মৌজার নাম |
|---|---|---|---|
| ৩। | বড়দিঘারী | ২৩। | কালীপাহাড়ি |
| ৪। | শারমারা | ২৪। | কোটাডিহি |
| ৫। | পুরুষোত্তমপুর | ২৫। | গাঁড়ুই |
| ৬। | কুইলাপুর | ২৬। | হাটগারুই |
| ৭। | শ্যামডিহি | ২৭। | সড়কডিহি |
| ৮। | বনগ্রাম | ২৮। | নদিহা |
| ৯। | নাকরা সাঁতা | ২৯। | পলাশডিহা |
| ১০। | কালাঝার | ৩০। | বাঁসড়কডিহি |
| ১১। | নবঘাঁটি | ৩১। | মৌজুরি |
| ১২। | ধেনুয়া | ৩২। | শিতলা |
| ১৩। | ছোটদিঘারী | ৩৩। | উত্তরভাডকা |
| ১৪। | হীরাপুর | ৩৪। | দামড়া |
| ১৫। | সাঁতা | ৩৫। | গোগিন্দপুর |
| ১৬। | নরসিংহবাঁধ | ৩৬। | মরিচকোটা |
| ১৭। | ইসমাইল | ৩৭। | গোপালপুর (১০) |
| ১৮। | বরতারিয়া | ৩৮। | গোপালপুর (১৪) |
| ১৯। | ফতেপুর | ৩৯। | কুমারপুর। |
| ২০। | নরসমুদা | | |

## হীরাপুরে পানীয় জল

১৬১। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯০) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হীরাপুর বিধানসভা কেন্দ্রে আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশনের সংযুক্ত অঞ্চলে পানীয় জলের জন্য কি কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্তমানে আর সি এফ এ—১ ও ২ এবং আসানসোল স্যাটেলাইট টাউনশিপ এরিয়া প্রকল্পের মাধ্যমে উক্ত এলাকায় পানীয় জল সরবরাহের ব্যবস্থা আছে।

**নথীভূক্ত বেকারের সংখ্যা**

১৬১। (অনুমোদিত প্রশ্ন নং ৫২৭) **শ্রী তপন হোড় ঃ** কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

২৮শে ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত রাজ্যে বিভিন্ন কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা কত (জেলাওয়ারি হিসাব)?

**কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

২৮শে ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত রাজ্যে জেলাওয়ারি রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা নিম্নরূপ ঃ—

| জেলার নাম | রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা |
|---|---|
| ১। কলকাতা | ৫,৫১,৬৩০ জন |
| ২। উত্তর ২৪ পরগনা | ৭,৮৫,৮৪৬ জন |
| ৩। দক্ষিণ ২৪ পরগনা | ৪,০০,৫৭৩ জন |
| ৪। নদীয়া | ৩,১০,৯২৬ জন |
| ৫। মুর্শিদাবাদ | ২,৬৭,১০০ জন |
| ৬। হাওড়া | ৩,০১,৪৮৯ জন |
| ৭। হুগলি | ৩,০৯,৮৪০ জন |
| ৮। বর্ধমান | ৬,৪৬,৭৮০ জন |
| ৯। বীরভূম | ২,১১,৯৮৯ জন |
| ১১। মেদিনীপুর | ৬,২৩,৮১৮ জন |
| ১২। পুরুলিয়া | ১,৪৬,৯০০ জন |
| ১৩। দার্জিলিং | ১,১৮,৪৩৩ জন |
| ১৪। জলপাইগুড়ি | ২,৩৯,৫২২ জন |

| জেলার নাম | রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা |
|---|---|
| ১৫। কোচবিহার | ১,৭৩,১৯৪ জন |
| ১৬। মালদা | ১,৫৩,২৭৮ জন |
| ১৭। উত্তর দিনাজপুর | ৯৫,০৪৬ জন |
| ১৮। দক্ষিণ দিনাজপুর | ৭৭,৫১৪ জন |
| মোট | ৫৬,৪৬,৫৫২ জন |

**বীরভূমে কৃষিজ বিপণন দপ্তরের মার্কেট**

১৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ৫৭৮) শ্রী তপন হোড় ঃ কৃষি (কৃষিজ বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলায় কোথায় কোথায় কৃষিজ বিপণন দপ্তরের মার্কেট আছে ; এবং

(খ) উক্ত মার্কেটগুলির উন্নয়নের জন্য রাজ্য সরকার অদ্যাবধি কি কি ব্যবস্থা নিয়েছেন?

**কৃষি (কৃষিজ বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বীরভূম জেলায় বোলপুর নিয়ন্ত্রিত বাজার সমিতির এলাকাভুক্ত শ্রীনিকেতন রোডে মুখ্যবাজারচত্বর অবস্থিত। এছাড়া, অপর দুইটি উপবাজারচত্বর যথা, জয়দেবে জয়দেবহাট ও সিংহীতে সিংহীহাট।

(খ) উপরোক্ত মুখ্যবাজার ও উপবাজারচত্বরের উন্নয়নের জন্য গুদামঘর, ছাউনি ও বাজারসংযোগকারী পথনির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে। যথা ঃ—

**মুখ্যবাজারচত্বর ঃ**

১। গুদামঘর নির্মাণ—ধারণ ক্ষমতা ১০০০ মেট্রিক টন —সম্পন্ন হয়েছে।

২। কৃষি ভবন, সুলভ কৃষক আবাস, খুচরা বাজার এবং জমির উন্নয়ন—পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

**উপবাজারচত্বর ঃ**

১। সিঙ্গি প্রাথমিক বাজার—বাজার ছাউনি এবং জমির উন্নয়ন—সম্পন্ন হয়েছে।

২। জয়দেব প্রাথমিক বাজার—বাজার ছাউনি নির্মাণ—কাজ চলছে।

জয়দেব প্রাথমিক বাজার—মাছের বাজার, চাতাল ও জমির উন্নয়ন—পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

**বাজারসংযোগকারী রাস্তা ঃ**

১। সংসত থেকে সিঙ্গি—৫ কি.মি. পাকা রাস্তা—সম্পন্ন হয়েছে;

২। লাভপুর স্টেশন থেকে বুড়িকালীতলা—৯ কি. মি. পাকা রাস্তা—সম্পন্ন হয়েছে ;

৩। কাটোয়া মেন রোড থেকে দাসকল্ গ্রাম—৮ কি. মি. ল্যাটেরাইট মোরাম—সম্পন্ন হয়েছে ;

৪। ইলামবাজার মেন রোড থেকে বাসস্ট্যান্ড—১ কি.মি. ল্যাটেরাইট মোরাম—সম্পন্ন হয়েছে ;

৫। রূপপুর থেকে নাচনসা—৫ কি.মি. পাকা রাস্তা—সম্পন্ন হয়েছে ;

৬। শ্রীনিকেতন থেকে রূপপুর—৫ কি. মি. পাকা রাস্তার সংস্কার—কাজ চলছে;

৭। জয়দেব মোড় থেকে বসহরি—৫ কি. মি. ল্যাটেরাইট মোরাম—কাজ চলছে ;

৮। সিয়ান-সরিফা রাস্তা এবং নিমতলাঘাট-ইটণ্ডা রাস্তা—প্রাথমিক কাজ বিপণন দপ্তর সম্পূর্ণ করেছে। পরবর্তী ক্ষেত্রে অন্যান্য সংস্থা রাস্তার সংস্কার ও উন্নয়ন করেছে।

## শবদাহের জন্য বৈদ্যুতিক চুল্লি

১৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ৬৫২) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সমস্ত শবদেহ যাতে বৈদ্যুতিক চুল্লিতে দাহ করা হয় সে বিষয়ে রাজ্য সরকার উদ্যোগী হয়েছেন ; এবং

(খ) সত্যি হলে, বর্তমানে কোন কোন শ্মশানে উক্ত ব্যবস্থা চালু আছে?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রয়োজনভিত্তিকভাবে রাজ্য সরকার বৈদ্যুতিক চুল্লিতে শবদেব দাহ করার ব্যবস্থা করেছেন।

(খ) যে সমস্ত শ্মশানে বৈদ্যুতিক চুল্লি আছে সেগুলি হল ঃ

| শ্মশানঘাটগুলির নাম | যে পৌরসভা/পৌর বিভাগের অন্তর্ভুক্ত |
| --- | --- |
| ১। বরানগর শ্মশানঘাট | বরানগর |
| ২। বালি (পাঠকঘাট) | বালি |
| ৩। ভদ্রেশ্বর | ভদ্রেশ্বর |
| ৪। ব্যারাকপুর | ব্যারাকপুর |
| ৫। উত্তরপাড়া কোতরং | উত্তরপাড়া কোতরং |
| ৬। বৈদ্যবাটি | বৈদ্যবাটি |
| ৭। রত্নেশ্বর | গারুরিয়া |
| ৮। হালিশহর | হালিশহর |
| ৯। ভাটপাড়া | ভাটপাড়া |
| ১০। হুগলি চুঁচুড়া | হুগলি-চুঁচুড়া |
| ১১। রামকৃষ্ণ মহাশ্মশান | কলকাতা পৌরনিগম |
| ১২। কাশীমিত্র শ্মশান | কলকাতা পৌরনিগম |
| ১৩। শিরিটি | কলকাতা পৌরনিগম |
| ১৪। বীরজুনালা | কলকাতা পৌরনিগম |
| ১৫। শিবপুর | হাওড়া পৌরনিগম |
| ১৬। শালকিয়া (১) | হাওড়া পৌরনিগম |
| ১৭। শালকিয়া (২) | হাওড়া পৌরনিগম |
| ১৮। খাগড়া | বহরমপুর-মুর্শিদাবাদ |
| ১৯। গোরাবাজার | বহরমপুর-মুর্শিদাবাদ |
| ২০। নবদ্বীপ | নবদ্বীপ |

### কর্মবিনিয়োগ কেন্দ্রের সংখ্যা

১৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ৬৭০) **শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ২৮শে ফেব্রুয়ারি, ১৯৯৯ পর্যন্ত রাজ্যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের সংখ্যা কত ; এবং

(খ) রাজ্যে কর্মবিনিয়োগ সংস্থার মাধ্যমে গত ১৯৭৭ সাল থেকে ৩১শে জানুয়ারি পর্যন্ত কতসংখ্যক কর্মপ্রার্থী চাকরি পেয়েছেন?

**কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৭১টি।

(খ) ২,৪৭,৪৩৬ জন।

### বহরমপুর শহরে জল নিষ্কাশন

১৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ৭৩৬) **শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বহরমপুর শহরে জল নিষ্কাশনের জন্য জি এ পি-র আওতায় কি পরিমাণ অর্থ ব্যয় হয়েছে ; এবং

(খ) উক্ত ব্যাপারে আরও কোনও বরাদ্দের সম্ভাবনা আছে কি?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৩২.৫০ লক্ষ টাকা (দুই কোটি বত্রিশ লক্ষ পঞ্চাশ হাজার টাকা মাত্র)।

(খ) না।

### জিয়াগঞ্জ খ্রিস্টান সেবাসদনের উন্মুক্তকরণ

১৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ৭৫৫) **শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় জিয়াগঞ্জ খ্রিস্টান সেবাসদনটি কবে নাগাদ চালু করা হবে বলে আশা করা যায় ; এবং

(খ) চালু হলে, কতজন ব্যক্তি উপকৃত হবেন প্রতি বছরে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখনও বলা যাচ্ছে না।

(খ) প্রশ্ন ওঠে না।

### হুগলি রিভার ব্রিজ কর্পোরেশন

১৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ৮১৩) শ্রী **পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি রিভার ব্রিজ কর্পোরেশনে ড আই জি পর্যায়ে কোনও অফিসার নিয়োজিত আছেন কি না ;

(খ) থাকলে, উক্ত অফিসারের দায়িত্ব কি ; এবং

(গ) উক্ত অফিসারের অধীনে কতজন অফিসার ও কনস্টেবল আছেন?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সুরক্ষা পরামর্শদাতারূপে (সিকিউরিটি অ্যাডভাইজার) দায়িত্ব পালন করা।

(গ) উক্ত অফিসারের অধীনে একজন অবসরপ্রাপ্ত সহকারী কমিশনার আছেন।

### বিচার বিভাগীয় তদন্ত কমিশন

১৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ৮১৯) শ্রী **পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৮ হইতে ১৯৯৮ পর্যন্ত রাজ্য কয়টি বিচার বিভাগীয় তদন্ত কমিটি গঠন করেছেন ;

(খ) উক্ত তদন্ত কমিটির কয়টি সরকারকে তাদের রিপোর্ট পেশ করেছেন ; এবং

(গ) উক্ত তদন্ত কমিটিরগুলির জন্য রাজ্য সরকারের মোট কত টাকা ব্যয় হয়েছে?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত সময়ের মধ্যে নিম্নোক্ত ৭টি বিচার বিভাগীয় তদন্ত কমিশন গঠিত হয়েছে ঃ

১। দেব তদন্ত কমিশন (১৯৮৮ সালে মুর্শিদাবাদের কাটরা মসজিদ এলাকার ঘটনা সম্বন্ধীয়) ;

২। দত্ত তদন্ত কমিশন (১৯৯০-এর মে মাসে দক্ষিণ ২৪ পরগনার বানতলার ঘটনা সম্বন্ধীয়) ;

৩। গাঙ্গুলি তদন্ত কমিশন (১৯৯২ সালে চুনী কোটালের মৃত্যুর ঘটনা সম্বন্ধে);

৪। ইউসুফ তদন্ত কমিশন (১৯৯২ সালে গড়িয়াহাট থানা এলাকায় পুলিশের গুলিচালনার ঘটনা সম্বন্ধীয়);

৫। দাস তদন্ত কমিশন (১৯৯২ সালে মুর্শিদাবাদের হরিহরপাড়া অঞ্চলে পুলিশের গুলিচালনা সম্বন্ধীয়);

৬। গাঙ্গুলি তদন্ত কমিশন (১৯৯৪ সালে শিয়ালদহ রেল স্টেশনে পুলিশের গুলিচালনা সম্বন্ধীয়) ; এবং

৭। ভট্টাচার্য তদন্ত কমিশন (১৯৯৬ সালে গঠিত ওয়াকফ সম্পত্তি সম্বন্ধীয়)।

(খ) উপরি-উক্ত ৭টির মধ্যে নিম্নক্তো ৩টি কমিশন রিপোর্ট পেশ করেছেন ঃ

১) দত্ত তদন্ত কমিশন ;

২) গাঙ্গুলি তদন্ত কমিশন (চুণী কোটালের মৃত্যু সম্পর্কীয়); এবং

৩) ইউসুফ তদন্ত কমিশন।

(গ) ১৯৯৯ সালের মার্চ পর্যন্ত ব্যয়িত অর্থের পরিমাণ ২,২০,২৫,৭৪৮ টাকা (দুই কোটি কুড়ি লক্ষ পঁচিশ হাজার সাতশ আটচল্লিশ টাকা)।

## সাংবাদিকতার ডিপ্লোমা কোর্স

১৭০। (অনুমোদিত প্রশ্ন নং ৮৮১) **শ্রীরামপদ সামন্ত ঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের কোন কোন সরকারি প্রতিষ্ঠানে (ঠিকানাসহ) সাংবাদিকতা ডিপ্লোমা কোর্স পড়ানো হয় ;

(খ) উক্ত কোর্সে, ভর্তির ক্ষেত্রে নিয়ম, খরচ ও শিক্ষার মাধ্যম কি ধরনের ; এবং

(গ) তফসিলি জাতি, উপজাতি ও বি সি প্রতিবন্ধী ও অর্থনৈতিক অনগ্রসর ছাত্র-ছাত্রীরা উক্ত কোর্সে পড়ার ক্ষেত্রে কি ধরনের সুযোগ পেয়ে থাকেন?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সাংবাদিকতার ডিপ্লোমা কোর্স কোন সরকারি প্রতিষ্ঠানে পড়ানো হয় না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

## কাটোয়ার বিদ্যুৎবিহীন মৌজা

১৭১। (অনুমোদিত প্রশ্ন নং ৮৮৮) **শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বর্ধমান জেলার কাটোয়ার বিদ্যুৎবিহীন মৌজাগুলিতে বিদ্যুৎ সরবরাহের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত পরিকল্পনা কবে নাগাদ বাস্তবে রূপায়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্ধমান জেলার কাটোয়া থানার মোট ১২২টি বসতিপূর্ণ গ্রামীণ মৌজার মধ্যে ১২০টি মৌজায় 'ভারজিন' হিসাবে বিদ্যুতায়নের কাজ হয়েছে। বাকি দুটি বিদ্যুৎ বিহীন মৌজার বৈদ্যুতিকরণের জন্য বর্তমানে কোনও নির্দিষ্টভাবে অর্থ বরাদ্দ নেই।

(খ) প্রযোজ্য নয়।

## কাটোয়ায় বাসডিপো

১৭২। (অনুমোদিত প্রশ্ন নং ৮৯৩) **শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্য যে, বর্ধমান জেলার কাটোয়ায় দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার ডিপো স্থাপনের একটি পরিকল্পনা সরকারের বিবেচনাধীন ছে ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি রূপান্তরিত হবে বলে আশা ক
যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমানে ডিপো নির্মাণের জন্য জমি অধিগ্রহণের কাজ চলছে এবং অধিগ্রহণে
কাজ সম্পূর্ণ হলে ডিপো নির্মাণের কাজ শুরু হবে।

## এস সি ও এস টি ওয়েলফেয়ার কমিটি

১৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ৯০৪) **শ্রী সুশীলকুমার বিশ্বাস ঃ** অনগ্রসর শ্রেণী
কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, নদীয়া জেলার চাপড়া পঞ্চায়েত সমিতিতে ব্লকভিত্তি
কোনও এস সি ও এস টি ওয়েলফেয়ার কমিটি নেই ; এবং

(খ) সত্যি হলে, উক্ত কমিটি কবে নাগাদ গঠন করা হবে বলে আশা করা যায়

**অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এস সি ও এস টি ওয়েলফেয়ার কমিটি আছে।

(খ) প্রযোজ্য নয়।

## পঞ্চায়েত সমিতিতে করণিক নিয়োগ

১৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ৯১৮) **শ্রী সুশীলকুমার বিশ্বাস ঃ** পঞ্চায়েত ও
গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পঞ্চায়েত সমিতিকে করণিক পদে নিয়োগের সময় সংরক্ষণ পদ্ধতি মানা হয়
কি না ;

(খ) হলে, নদীয়া জেলার কৃষ্ণনগর-১ পঞ্চায়েত সমিতিতে করণিক পদে নিয়োগের
সময় উক্ত নিয়ম মানা হয়েছে কি না ; এবং

(গ) না হলে, সরকার উক্ত ব্যবস্থার বিরুদ্ধে কোনও পদক্ষেপ গ্রহণ করেছেন কি
না?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, মানা হয়।

(খ) নিয়মানুসারে পদোন্নতি ক্ষেত্রে সংরক্ষিত শূন্য পদ পূরণের জন্য তফসিলি জাতি আদিবাসী সম্প্রদায়ভুক্ত যোগ্য প্রার্থী না পাওয়া গেলে সাধারণ যোগ্য প্রার্থী দ্বারা পূরণ করা যায়। এইরকম ক্ষেত্রে সাথে সাথে সংশ্লিষ্ট সংরক্ষণের ব্যবস্থাটি অগ্রসর করে পরবর্তী শূন্যপদের জন্য নির্দিষ্ট করে রাখতে হবে। এই নিয়মই মেনে উক্ত পঞ্চায়েত সমিতিতে করণিক পদে নিয়োগ করা হয়েছে।

(গ) প্রশ্ন ওঠে না।

**অনগ্রসর শ্রেণীর শংসাপত্র প্রদানে সরকারি নিয়ম**

১৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ৯২১) **শ্রী সুশীলকুমার বিশ্বাস ঃ** অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) তফসিলি জাতি ও উপজাতিভুক্ত ব্যক্তিদের সার্টিফিকেট দেবার সরকারি পদ্ধতি কিরূপ ;

(খ) ১৯৯৮-৯৯ আর্থিক বছরের ২৮-২-৯৯ পর্যন্ত নদীয়া জেলার কৃষ্ণগঞ্জ পঞ্চায়েত সমিতিতে তফসিলি জাতি ও উপজাতি পরিচয়পত্র পাবার জন্য কতগুলি দরখাস্ত জমা পড়েছে ; এবং

(গ) পরিচয়পত্র প্রদানের বিলম্বের কারণ কি?

**অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই বিভাগের স্মারকলিপি সংখ্যা ৪৮ টি ডব্লু ই সি, তাং ১১-১-১৯৯৬-এ সার্টিফিকেট প্রদানের বিস্তারিত পদ্ধতি নির্দিষ্ট করা হয়েছে। উক্ত স্মারকলিপি প্রতিলিপি গ্রন্থাগার টেবিলে রাখা হল ঃ

## পশ্চিমবঙ্গ সরকার

## তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগ

## তফসিলি জাতি/উপজাতি ও ও বি সি সম্পর্কীয় সার্টিফিকেট পাওয়ার নিয়মাবলী

No. 48-TW/EC / MR-11/96 Dated, the 11th January, 1996

১। ব্লক/পৌরসভা/নোটিফায়েড এরিয়া অথরিটির অফিস হইতে বিনা মূল্যে ছাপানো ফরম পাওয়া যাইবে। ফরম লওয়ার সময় কোনও সাক্ষ্যপ্রমাণাদির প্রয়োজন হইবে না।

২। (ক) স্থায়ী নিবাস ও (খ) জাতি/উপজাতি প্রমাণ করিবার জন্য, সম্ভব হইলে, প্রমাণ-পত্রাদির ও পিতৃকূলের রক্ত সম্পর্কের কাহারও সার্টিফিকেট থাকিলে তাহার প্রত্যয়িত নকল আবেদনপত্রের সঙ্গে বি ডি ও/পৌরসভা/নোটিফায়েড এরিয়া অথরিটির অফিসে জমা দিতে হইবে। জমা দেওয়ার সময় পরবর্তী শুনানি/সাক্ষাৎকারের স্থান ও তারিখ সহ রসিদ দেওয়া হইবে।

৩। এক বা একাধিক মহল্লা/গ্রাম পঞ্চায়েতের সমস্ত আবেদনের শুনানি পূর্বঘোষিত নির্দিষ্ট দিনে নির্দিষ্ট স্থানে যথাসম্ভব একই সঙ্গে প্রকাশ্য ও সর্বসমক্ষে গ্রহণ করিবার জন্য নির্দেশ দেওয়া আছে। যাহাদের আবেদনের শুনানি হইবে তাহাদের নামের তালিকা গ্রাম পঞ্চায়েত/ব্লক/পৌরসভা/নোটিফায়েড এরিয়া অথরিটির অফিসে টাঙ্গাইয়া দেওয়া হইবে এবং এই বিষয়ে কাহারও কোনও আপত্তি থাকিলে তিনি আগে হইতেই অথবা শুনানির দিন সাক্ষ্যপ্রমাণাদি সহ বক্তব্য রাখিতে পারিবেন।

৪। ব্লকের ক্ষেত্রে বি ডি ও এবং পৌরসভা/নোটিফায়েড এরিয়া অথরিটির ক্ষেত্রে এস ডি ও অথবা দায়িত্ব প্রাপ্ত কোনও ম্যাজিস্ট্রেট এই শুনানি গ্রহণ করিবেন।

৫। পিতৃকূলের রক্ত সম্পর্কীয় কাহারও সার্টিফিকেট দাখিল করিতে পারিলে সেই আবেদনকারীর জাতি/উপজাতি ও স্থায়ী নিবাস সম্পর্কীয় নতুন প্রমাণ লাগিবে না। তিনি সরাসরি সার্টিফিকেট পাইবেন। আর যাহারা এই রকমের কোনও সার্টিফিকেট দাখিল করিতে পারিবেন না তাহাদের আবেদনপত্রগুলি তফসিলি

জাতি ও উপজাতি কল্যাণ বিভাগের ইনস্পেক্টর বা অনুরূপ আধিকারিকের দ্বারা সরেজমিনে তদন্ত হইবে।

৬। জাতি/উপজাতি ও "স্থায়ী নিবাস" সম্পর্কে প্রধান/চেয়ারম্যান-এর সার্টিফিকেট সাধারণভাবে গ্রাহ্য হইবে। অবশ্য কোনও ক্ষেত্রে যদি প্রকাশ পায় যে, আবেদনকারী বা তার পূর্বপুরুষ রাষ্ট্রপতির সংশ্লিষ্ট আদেশ জারির তারিখের (যাহা তফসিলি জাতির ক্ষেত্রে ১৯-৮-১৯৫০ ও তফসিলি উপজাতির ক্ষেত্রে ৬-৯-১৯৫০ ইং) পর অন্য রাজ্য হইতে পশ্চিমবঙ্গে আসিয়া স্থায়ীভাবে বসবাস করিতেছেন তবে সেই আবেদনকারীকে তাহার পূর্বরাজ্য হইতেই "মূল সার্টিফিকেট" সংগ্রহ করিতে হইবে। উক্ত আদেশ জারির পরবর্তী সময়ে যাহারা তদানিন্তন পূর্ব-পাকিস্তান হইতে ভারতে প্রবেশ করিয়া স্থায়ী ভাবে বসবাস করিতেছেন, তাহাদের বা তাহাদের বংশধরদের ক্ষেত্রে বাংলাদেশ সৃষ্টির পূর্ব তারিখে পশ্চিমবঙ্গের বাসিন্দা হইলেই চলিবে। কাগজপত্রাদি ছাড়াও যেখানে আবেদনকারীর পক্ষে বা বিপক্ষে মৌখিক সাক্ষ্য দেওয়া হইবে, সেই সমস্ত ক্ষেত্রে মৌখিক বক্তব্যের সারমর্ম তদন্তকারী অফিসার লিখিয়া লইবেন ও সারমর্ম সাক্ষীকে জানাইয়া দিয়া তাহা স্বাক্ষর গ্রহণ করিবেন।

৭। যে সমস্ত ক্ষেত্রে আবেদনকারী বা তাহার পূর্বপুরুষের নাম বৈধ ভোটার তালিকায় আছে, সেই সমস্ত ক্ষেত্রে নাগারিকত্বের জন্য প্রমাণ লাগিবে না।

৮। আবেদনপত্র জমা দেওয়ার তারিখ হইতে ছয় সপ্তাহের মধ্যে সার্টিফিকেট মঞ্জুর বা না মঞ্জুর হইবে। প্রয়োজন বোধে সার্টিফিকেট দাতা আধিকারিক আবেদনপত্রটি অন্য জেলা বা রাজ্যে তদন্তের জন্য পাঠাইতে পারেন, সেই ক্ষেত্রে সময় বেশি লাগিবে।

৯। অন্যান্য মামলা-মোকদ্দমার মতো সার্টিফিকেট কেসেরও তারিখ পড়িতে পারে এবং প্রত্যেক তারিখে আবেদনকারী পরবর্তী তারিখ জানিতে পারিবেন। অবশ্য সমস্ত প্রক্রিয়াটি সাধারণভাবে ছয় সপ্তাহের মধ্যে সম্পন্ন হইবে।

১০। কলকাতা বাদে সমগ্র পশ্চিমবঙ্গের ক্ষেত্রে একমাত্র এস ডি ও এবং কলকাতার ক্ষেত্রে দক্ষিণ চব্বিশ-পরগনার জেলা ম্যাজিস্ট্রেট অথবা তার দ্বারা ক্ষমতাপ্রাপ্ত কোনও অতিরিক্ত জেলা ম্যাজিস্ট্রেট সার্টিফিকেট মঞ্জুর অথবা না মঞ্জুর করিতে পারিবেন।

১১। সার্টিফিকেট না মঞ্জুর হইলে কলকাতার ক্ষেত্রে প্রেসিডেন্সি বিভাগের কমিশনার ও অন্য ক্ষেত্রে জেলাশাসকের নিকট আপিল করা চলিবে।

১২। অন্যান্য পশ্চাৎপদ শ্রেণীর (ও বি সি) অন্তর্ভুক্ত সম্প্রদায়সমূহের বেলাতেও সার্টিফিকেট পাওয়ার নিয়ম একই। তবে ইহাদের বেলায় যেহেতু নির্দিষ্ট চাকুরিজীবী ও নির্দিষ্ট আয়ের লোকেদের সন্তানেরা এই সার্টিফিকেট পাইবেন না, সেই কারণে অন্যান্য পশ্চাৎপদ শ্রেণীর সার্টিফিকেট-এর চাকুরি/আয়/জমি সম্পর্কীয় কিছু তথ্য জানিতে চাওয়া হইয়াছে। কত সেচ জমি কত অ-সেচ জমি আছে তাহার হিসাব দিতে হইবে ও সেই বিষয়ে স্থানীয় বি এল আর ও মহাশয়ের সার্টিফিকেট প্রয়োজন হইবে। জমি ও চাকুরি ব্যতিত অন্য আয়ের বেলায় যাহারা আয়কর দেন তাহাদেরকে তিন বৎসরের আয়কর রিটার্ন দাখিল করিতে হইবে। চাকুরির ক্ষেত্রে বেতন সম্পর্কে নিয়োগকর্তার সার্টিফিকেট লাগিবে। আয়কর অন্তর্ভুক্তির মধ্যে পড়ে না, বিভিন্ন পেশা, ও ব্যবসা বাণিজ্য হইতে যে পরিমাণ আয় হয়, তাহার জন্য প্রধান/সভাপতি/এম এল এ/এম পি/কাউন্সিলরগণের সার্টিফিকেট প্রয়োজন হইবে। অন্যান্য সমস্ত বিষয়ে তফসিলি জাতি/উপজাতিভুক্ত ব্যক্তিগণের সার্টিফিকেট সম্পর্কীয় নিয়ম ও বি সি ভুক্ত ব্যক্তিদের বেলায় হুবহু প্রযোজ্য।

স্বাক্ষর এস মার্ডি

তারিখঃ ১০/১/১৯৯৬

*যুগ্ম কমিশনার (সংরক্ষণ) ও*
*পদাধিকারবলে যুগ্ম সচিব,*
*তফসিলি ও আদিবাসী কল্যাণ বিভাগ,*
*পশ্চিমবঙ্গ সরকার।*

(খ) তফসিলি জাতি- ২২৮টি

তফসিলি উপজাতি-১৬টি

(গ) বর্তমানে সরকারি কাগজপত্রে সম্প্রদায়গত পরিচয় না থাকতে ও অনেকক্ষেত্রে পাড়া প্রতিবেশি ব্যক্তিগণ কারও সম্প্রদায়গত পরিচয় না জানাতে সম্প্রদায় নির্ণয় করতে বিলম্ব হয়।

## কৃষ্ণনগরে বাসডিপো

১৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ৯২৬) **শ্রী সুশীলকুমার বিশ্বাস** ঃ পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯৯-২০০০ আর্থিক বছরে কৃষ্ণনগরে উত্তরবঙ্গ রাষ্ট্রীয়

পরিবহন সংস্থার একটি ডিপো স্থাপনের পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন ; এবং

(খ) সত্যি হলে, উক্ত প্রকল্পের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৯-২০০০ সালে কৃষ্ণনগরে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার নতুন কোনও ডিপো স্থাপনের পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**দুর্গাপুর এক্সপ্রেসওয়েতে টোল ট্যাক্স আদায়**

১৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ১০০১) **শ্রী রবীন মুখার্জি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দুর্গাপুর এক্সপ্রেসওয়েতে যানবাহন চলাচলের জন্য টোল ট্যাক্স আদায় করার চিন্তা-ভাবনা সরকারের আছে ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ কি পদ্ধতিতে টোল ট্যাক্স আদায় করা হবে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দুর্গাপুর এক্সপ্রেসওয়ে পালটিস থেকে সিঙ্গুর পর্যন্ত ১৯৯৭ সালের ১৩ ডিসেম্বর থেকে টোল রোড হিসাবে কেন্দ্রীয় সরকারের অনুমোদন নিয়ে চালু করা হয়েছে।

(খ) বাকি ১৭ কি.মি. সিঙ্গুর থেকে ডানকুনি পর্যন্ত টোল রোড হিসাবে শীঘ্রই চালু করা যাবে বলে আশা করা হচ্ছে এবং এজেন্সি মারফত ট্যাক্স আদায় করা হবে।

**দুর্গাপুর এক্সপ্রেসওয়ে উদ্বোধন**

১৭৮। (অনুমোদিত প্রশ্ন নং ১০২০) **শ্রী রবীন মুখার্জি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

দুর্গাপুর এক্সপ্রেসওয়ে রাস্তাটির (শক্তিগড় থেকে ডানকুনি) আনুষ্ঠানিক উদ্বোধন কবে নাগাদ হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পালসিট থেকে সিঙ্গুর পর্যন্ত ৪৮ কি.মি. রাস্তার কাজ শেষ হওয়ায় ১৯৯৭ সালের ১৩ই ডিসেম্বর ঐ অংশটির আনুষ্ঠানিক উদ্বোধন হয়েছে। বাকি ১৭ কি.মি. অংশ (সিঙ্গুর থেকে ডানকুনি) জুন, ১৯৯৯ এর মধ্যে চালু হবে বলে আশা করা যায় (রাস্তাটি শক্তিগড়ের আগেই পালসিটে জি টি রোডের সঙ্গে মিশেছে।)

## রাজ্যে বৈদ্যুতিক চুল্লির সংখ্যা

১৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ১০২৪) **শ্রী রবীন মুখার্জি ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে শ্মশানগুলিতে ৩১-১২-৯৮ পর্যন্ত বৈদ্যুতিক চুল্লির সংখ্যা কত ;

(খ) এটা কি সত্যি যে, রাজ্যে নতুন কতগুলি বৈদ্যুতিক চুল্লি তৈয়ারি করার পরিকল্পনা আছে ; এবং

(গ) সত্যি হলে, কোথায় কোথায়?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গঙ্গা অ্যাকশন প্ল্যানে এ-রাজ্যে ২০টি বৈদ্যুতিক চুল্লি ৩১-১২-৯৮ অবধি নির্মিত হয়েছে।

(খ) হ্যাঁ।

(গ) বজবজ ও মহেশতলা পৌরসভাগুলির অন্তর্গত এলাকায় একটি করে চুল্লির প্রস্তাব ভারত সরকারের বন ও পরিবেশ মন্ত্রকে পাঠানো হয়েছে। এছাড়া আরও ১২টি পৌরসভায় বৈদ্যুতিক চুল্লি তৈরির প্রস্তাব বিবেচনাধীন আছে সেগুলি হল ঃ

১। জিয়াগঞ্জ-আমিজগঞ্জ　　৭। মুর্শিদাবাদ

২। ডায়মন্ডহারবার　　৮। রানিগঞ্জ

৩। গারুলিয়া　　৯। আসানসোল

৪। কাটোয়া　　১০। অন্ডাল

৫। ধুলিয়ান ১১। দুর্গাপুর

৬। জঙ্গীপুর ১২। বাঁশবেড়িয়া

**দুর্গাপুরের বিধাননগরে ই এস আই হাসপাতাল**

১৮০। (অনুমোদিত প্রশ্ন নং ১১৮১) **শ্রী দেবব্রত ব্যানার্জি ও শ্রী লক্ষ্মণ বাগদি ঃ** কর্মচারী রাজ্য বিমা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দুর্গাপুরের বিধাননগরে ই এস আই হাসপাতালের ভবন নির্মাণের কাজ কবে নাগাদ শেষ হবে ; এবং

(খ) উক্ত হাসপাতালটি কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**কর্মচারী রাজ্য বিমা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শীঘ্রই শেষ হবে।

(খ) যত শীঘ্র সম্ভব চালু করার চেষ্টা হচ্ছে।

**তমলুকে বিদ্যুতের সাব-স্টেশন**

১৮১। (অনুমোদিত প্রশ্ন নং ১১৯৩) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার তমলুকে ১৩২/৩৩/১১ কেভি বিদ্যুতের সাব স্টেশন নির্মাণের কাজ বর্তমানে কোন পর্যায় আছে ; এবং

(খ) ২৮শে ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত উক্ত প্রকল্পের ব্যয়ের পরিমাণ কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মেদিনীপুর জেলার তমলুকে একটি ১৩২/৩৩/১১ কে.ভি. সাব-স্টেশন তৈরির জন্য ১৫৫ লক্ষ টাকার একটি ওয়ার্ক অর্ডার রাজ্য বিদ্যুৎ পর্যদের ইঞ্জিনিয়ারিং ও প্ল্যানিং বিভাগ থেকে বেরিয়েছে। এই ওয়ার্ক অর্ডারের নম্বর টি.ডি./৮৯-৯০/সি.ই./পি.ই./৩/১ তারিখ ২৩-৫-৮৯। এই সাব স্টেশনটি ২×১২.৫ এম ভি এ ক্ষমতাসম্পন্ন ট্রান্সফর্মার এবং কোলাঘাট সাব-স্টেশনের সাথে পি এল সি সি লিঙ্ক থাকবে। প্রয়োজনীয় অর্থের অভাবে সাব-স্টেশনটি নির্মাণের কাজ শুরু করা যায়নি। তবে বর্তমানে নির্মাণ প্রকল্পের কাজটিতে অগ্রাধিকার দেওয়া হয়েছে। ওয়ার্ক অর্ডারটি পরিমার্জনের কাজ চলছে। সাব-স্টেশনটি যে জমিতে

তৈরি হবে তা ভরাটের কাজ ৮০ শতাংশ শেষ হয়েছে। ২৮শে ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত উক্ত প্রকল্পে ব্যয়ের পরিমাণ ৪৬.৩১ লক্ষ টাকা।

## আরামবাগে কুষ্ঠ হাসপাতাল

১৮২। (অনুমোদিত প্রশ্ন নং ১২১৯) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, আরামবাগে কুষ্ঠরোগীদের জন্য হাসপাতাল করার পরিকল্পনা সরকারের আছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ ধরনের কোনও প্রস্তাব বর্তমানে রাজ্য সরকারের বিবেচনাধীন নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

১৮৩। (অনুমোদিত প্রশ্ন নং ১২২০) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) এখনই বলা সম্ভব নয়।

## প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষক

১৮৪। (অনুমোদিত প্রশ্ন নং ১২৩৮) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পশ্চিমবঙ্গে বহু প্রাথমিক বিদ্যালয় শিক্ষকের অভাবে বন্ধ হয়ে গেছে ;

(খ) সত্যি হলে, তার সংখ্যা কত ; এবং

(গ) ঐ সমস্ত বন্ধ বিদ্যালয়গুলি পুনরায় চালু করার জন্য কোনও চিন্তা-ভাবনা সরকারের আছে কি না?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### রতুয়ায় ডাক্তার ও নার্সের অভাব

১৮৫। (অনুমোদিত প্রশ্ন নং ১২৫৭) **শ্রী সমর মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ৪৩ নং রতুয়া বিধানসভা কেন্দ্রের মহানন্দটোলা উপ-স্বাস্থ্যকেন্দ্রটি সম্পূর্ণভাবে বন্ধ ; এবং

(খ) সত্যি হলে, উক্ত ব্যাপারে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) মেডিক্যাল অফিসার ও ফার্মাসিস্ট প্রেরণ করার ব্যবস্থা করা হয়েছে। শীঘ্রই স্বাস্থ্যকেন্দ্রটি চালু করা হচ্ছে।

### ম্যালেরিয়ার প্রতিষেধক

১৮৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৩১৬) **শ্রীমতী মায়ারানি পাল ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে কলকাতা পুরসভার মাধ্যমে কতজন ম্যালেরিয়া রোগীকে প্রতিষেধক ঔষধ দেওয়া হয়েছে ; এবং

(খ) এ বাবদ মোট কত টাকা খরচ হয়েছে?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৮ (জানুয়ারি-ডিসেম্বর) সালে কলকাতা পৌরসভার ৩৯টি ম্যালেরিয়া ক্লিনিকে মোট ৫৬,১১১ জনকে সম্পূর্ণ চিকিৎসা করা হয়েছে।

জাতীয় ম্যালেরিয়া নিবারণ কর্মসূচিতে ম্যালেরিয়ার জন্য কোনও প্রতিষেধক ঔষধের ব্যবস্থা নেই, তাই পৌরসভাও কোন ব্যক্তিকে প্রতিষেধক ঔষধ দেয় না।

(খ) ম্যালেরিয়া নিবারণের জন্য রাজ্য সরকারের কাছ থেকে ঔষধ পাওয়ার পরও ঐ সব ক্লিনিক ম্যালেরিয়ার চিকিৎসার জন্য কলকাতা পৌরসভা প্রায় ১২ লক্ষ টাকার ম্যালেরিয়া ঔষধ ক্রয় করে।

**বারাসাত সদর হাসপাতালে শৌচাগারের অভাব**

১৮৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৩৩) **শ্রী অসিত মিত্র** এবং **শ্রী শঙ্কর সিং ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বারাসত সদর হাসপাতালে শৌচাগারের অভাবে প্রসূতি বিভাগ চালু করা যাচ্ছে না ; এবং

(খ) সত্যি হলে, উক্ত প্রসূতি বিভাগটি কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**হাওড়া জেলায় অসামাজিক কাজ**

১৮৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬৩) **শ্রী জটু লাহিড়ি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৬ সাল থেকে ১৯৯৮ সালের (সালওয়ারি) ৩১শে ডিসেম্বর পর্যন্ত হাওড়া জেলায় খুন, ধর্ষণ ও ডাকাতির সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| | খুন | ধর্ষণ | ডাকাতি |
|---|---|---|---|
| ১৯৯৬ | ৭৮ | ২০ | ১৯ |
| ১৯৯৭ | ৫২ | ১১ | ১৮ |
| ১৯৯৮ | ১০৬ | ৯ | ২২ |

**হাওড়া কর্পোরেশনের উন্নয়ন**

১৮৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬৭) **শ্রী জটু লাহিড়ি ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া কর্পোরেশনের সংযোজিত ওয়ার্ডগুলির উন্নয়নের কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কাজটি ২০০০ সালের মধ্যে শেষ হওয়ার পরিকল্পনা আছে।

**হাওড়া জেলায় অনগ্রসর শ্রেণীর পরিচয়পত্র প্রদান**

১৯০। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৭৫) **শ্রী জটু লাহিড়ি ঃ** অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মন্ডল কমিশনের রিপোর্ট অনুযায়ী ১৯৯৮ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত হাওড়া জেলায় কতসংখ্যক ব্যক্তিকে অনগ্রসর শ্রেণী হিসাবে চিহ্নিত করে পরিচয়পত্র প্রদান করা হয়েছে।

**অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

৫,৮৬৬ জনকে।

**হাওড়া কর্পোরেশনে মেগাসিটি প্রকল্পে অর্থ প্রদান**

১৯১। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৭৭) **শ্রী জটু লাহিড়ি ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মেগাসিটি প্রকল্পে ১৯৯৮ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত হাওড়া কর্পোরেশন কত অর্থ পেয়েছে?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মেগাসিটি প্রকল্পে হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন ওয়ার্ডভিত্তিক যে কাজগুলি হলঃ জল সরবরাহ, রাস্তা ও খাটা পায়খানা রূপান্তরকরণ। এসব কাদের জন্য ৩১শে জানুয়ারি ১৯৯৯ পর্যন্ত যে পরিমাণ অর্থ হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনকে দেওয়া হয়েছে তা নিম্নরূপ ঃ

| | |
|---|---|
| জল সরবরাহ | ৮৯,৬৬. লক্ষ টাকা |
| রাস্তা | ২৬৬.৯৪ লক্ষ টাকা |
| খাটা-পায়খানা রূপান্তরকরণ | ৪২.২৩ লক্ষ টাকা |
| | মোট ৩৯৮.৮৩ লক্ষ টাকা |

**পঞ্চায়েত স্তরে হোমিওপ্যাথ চিকিৎসক**

১৯২। (অনুমোদিত প্রশ্ন নং ১৪০২) **শ্রী অশোককুমার দেব ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গ্রাম পঞ্চায়েতে হোমিওপ্যাথি চিকিৎসার জন্য কতজন ডাক্তার রাজ্য সরকার নিয়োগ করেছেন।

(খ) এদের মধ্যে কোনও ডাক্তারকে রাজ্য সরকারের পে-কমিশনের সুপারিশ অনুযায়ী মাইনে দেওয়া হয়েছে কিনা ; এবং

(গ) না হলে, কবে নাগাদ পে-কমিশনের সুপারিশ অনুয়ায়ী মাইনে দেওয়া হবে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিভিন্ন জেলা পরিষদের জন্য স্বাস্থ্য স্থায়ী সমিতির প্রস্তাব অনুসারে স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ দপ্তরের অনুমোদনক্রমে আংশিক সময়ের জন্য (পার্ট টাইম)

হোমিওপ্যাথিক ডাক্তার গ্রাম পঞ্চায়েত কর্তৃক নিয়োজিত হয়েছেন। বর্তমানে উক্ত ৫০৭ জন ডাক্তারের জন্য স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ দপ্তর সাম্মানিক ভাতা প্রদান করেন।

এছাড়া স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগ সরাসরি পূর্ণসময়ের জন্য হোমিওপ্যাথি ডাক্তার নিয়োগ করে বিভিন্ন স্বাস্থ্যকেন্দ্রের মাধ্যমে গ্রাম পঞ্চায়েত এলাকায় হোমিওপ্যাথি চিকিৎসার ব্যবস্থা করেছেন।

(খ) গ্রাম পঞ্চায়েত কর্তৃক নিযুক্ত আংশিক সময়ের হোমিওপ্যাথিক ডাক্তাররা সরকারি কর্মচারী নন। সুতরাং প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

## কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে কর্মসংস্থান

১৯৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৪০৯) শ্রী **সুধীর ভট্টচার্য ঃ** কর্মবিনিয়োগ কেন্দ্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৬-৯৭, ১৯৯৭-৯৮ ও ১৯৯৮-৯৯ (২৮শে ফেব্রুয়ারি ১৯৯৯) পর্যন্ত রাজ্যের বিভিন্ন কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে কতজনের কর্মসংস্থান হয়েছে (বছরওয়ারি ও জেলাওয়ারি হিসাব)?

**কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পরিসংখ্যান নিম্নরূপ ঃ

| জেলার নাম | ১৯৯৬-৯৭ সালে চাকুরি প্রাপকের সংখ্যা | ১৯৯৭-৯৮ সালে চাকরি প্রাপকের সংখ্যা | ১৯৯৮-৯৯ সালে চাকরি প্রাপকের সংখ্যা (২৮শে ফেব্রুয়ারি ৯৯ পর্যন্ত) |
|---|---|---|---|
| ১। কলকাতা | ১,৭৯৫ | ২,৯৬১ | ২,০০৩ |
| ২। উত্তর ২৪ পরগনা | ৫৪৪ | ৭৬৮ | ৩১৭ |
| ৩। দক্ষিণ ২৪ পরগনা | ২১২ | ২২১ | ১৫০ |
| ৪। নদীয়া | ২৪৬ | ৪০২ | ২৬২ |
| ৫। মুর্শিদাবাদ | ২৪৮ | ৪০০ | ১৫৬ |

| জেলার নাম | ৯৯৬-৯৭ সালে চাকুরি প্রাপকের সংখ্যা | ১৯৯৭-৯৮ সালে চাকরি প্রাপকের সংখ্যা | ১৯৯৮-৯৯ সালে চাকরি প্রাপকের সংখ্যা (২৮শে ফেব্রুয়ারি ৯৯ পর্যন্ত) |
|---|---|---|---|
| ৬। হাওড়া | ২৬৮ | ৬২৫ | ৪১০ |
| ৭। হুগলি | ৩৪১ | ৯৭ | ২৩০ |
| ৮। বর্ধমান | ১,৬৯০ | ৭৯০ | ৮২৮ |
| ৯। বীরভূম | ৮০৪ | ৪৭৫ | ১৩৮ |
| ১০। বাঁকুড়া | ৯৬৭ | ৫৫৮ | ৪১৭ |
| ১১। মেদিনীপুর | ১,৩৯৪ | ৬০৪ | ৪৯৩ |
| ১২। পুরুলিয়া | ৫২০ | ২৪১ | ২৯৪ |
| ১৩। দার্জিলিং | ২৪২ | ২৯৩ | ৪১৩ |
| ১৪। জলপাইগুড়ি | ৫৭০ | ২৩৩ | ৮২ |
| ১৫। কোচবিহার | ৩১৯ | ২৫২ | ২৩৯ |
| ১৬। মালদা | ২৩০ | ২১৯ | ১৩৯ |
| ১৭। উত্তর দিনাজপুর | ১২২ | ২৭৯ | ৮৫০ |
| ১৮। দক্ষিণ দিনাজপুর | ১৪৪ | ৪৪৪ | ১৭৪ |
| মোট | ১০,৬৫৬ | ৯,৮৬২ | ৭,৫৯৫ |

## গ্রামীণ বিদ্যুতায়ন

১৯৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৪১৫) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, দক্ষিণ ২৪ পরগনা জেলার গ্রামীণ বিদ্যুতায়নের ভার পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদের হাত থেকে নিয়ে পুরোপুরি পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগমের হাতে তুলে দেওয়া হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না, এটা সত্যি নয়।

**পশ্চিমবঙ্গে উদ্বাস্তুর সংখ্যা**

১৯৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৪১৯) শ্রী **তারক বন্দ্যোপাধ্যায় ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উদ্বাস্তুদের জমির দলিল প্রদানের সর্বশেষ অবস্থা কি (কলোনির নাম পৃথক-পৃথকভাবে) ;

(খ) পশ্চিমবঙ্গে নথিভুক্ত উদ্বাস্তু পরিবারের সংখ্যা কত;

(গ) ১-১-৯৬ থেকে ৩১-১২-৯৮ পর্যন্ত কতজন বাংলাদেশী উদ্বাস্তু পশ্চিমবঙ্গে এসেছেন ;

(ঘ) পশ্চিমবঙ্গে কতগুলি উদ্বাস্তু কলোনি আছে (গ্রাম, শহর ও শহরতলী এলাকায় পৃথক-পৃথকভাবে) ;

(ঙ) কলকাতার গঙ্গানদীর তীরবর্তী এলাকা বিশেষত বাগবাজার ও কুমারটুলি এলাকায় গঙ্গার ধারে কতগুলি উদ্বাস্তু পরিবার বসবাস করছেন ; এবং

(চ) উল্লিখিত উদ্বাস্তু পরিবারদের পুনর্বাসনের জন্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি?

**উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জেলাভিত্তিক পরিসংখ্যান এরূপ ঃ

| জেলা | কলোনির সংখ্যা | লক্ষ্যমাত্রা | প্রদত্ত দলিলের সংখ্যা |
|---|---|---|---|
| বাঁকুড়া | ৩০ | ৫,৩৩০ | ৪,৩৪৮ |
| বীরভূম | ৪১ | ৩,১৭৬ | ১,৮১০ |
| বর্ধমান | ৯৫ | ১১,৩২০ | ৮,৫০৭ |
| কলকাতা | ১৭৪ | ৪০,৪৩০ | ৩৪,৯২৭ |
| কোচবিহার | ৩৯ | ৬,৪৭১ | ৪,২২৯ |
| দার্জিলিং | ২১ | ৪,৩৭৬ | ৩,৭২৫ |
| দক্ষিণ দিনাজপুর | ২৭ | ২,৪৮৯ | ২,৩৬২ |

| জেলা | কলোনির সংখ্যা | লক্ষ্যমাত্রা | প্রদত্ত দলিলের সংখ্যা |
|---|---|---|---|
| হুগলি | ১০৯ | ১৫,৩৬৩ | ১৩,৯৪৪ |
| হাওড়া | ৮১ | ৭,০৫৫ | ৫,৭৮৭ |
| জলপাইগুড়ি | ৫২ | ১৪,৬৮৪ | ১১,১০৬ |
| মালদহ | ৪৮ | ৫,৬৩৫ | ৪,৮০৫ |
| মেদিনীপুর | ৬২ | ৩,৮৬১ | ২,৯৬২ |
| মুর্শিদাবাদ | ৩৪ | ৪,০৫১ | ৪,৩০৭ |
| নদীয়া | ১১৫ | ৩৬,৩৮৩ | ২৫,৯৩১ |
| উত্তর ২৪ পরগনা | ৪৩৪ | ৬৪,২৮৩ | ৫৬,৮৪৭ |
| দক্ষিণ ২৪ পরগনা | ৯৫ | ১২,৫৮১ | ১০,২৬৬ |
| উত্তর দিনাজপুর | ৩৭ | ৬,৭৪৫ | ৬,১৯০ |
| মোট | ১,৪৯৪ | ২,৪৪,২৫২ | ২,০২,০৫৩ |

(কলোনিভিত্তিক পরিসংখ্যান সংগ্রহের কাজ চলছে। সমস্ত জেলা থেকে নির্ভরযোগ্য সামগ্রিক প্রতিবেদন পাওয়া গেলে উত্তর দেওয়া সম্ভব হবে)

(খ) সরকার অনুমোদিত উদ্বাস্তু কলোনিতে এ পর্যন্ত ২,৪৪,২৫২টি বসবাসকারী উদ্বাস্তু পরিবারকে চিহ্নিত করা হয়েছে।

(গ) উক্ত সময়ে যদি কেউ এসেও থাকেন, সরকারি নিয়মে তারা উদ্বাস্তু হিসাবে স্বীকৃত হন না।

(ঘ) পশ্চিমবঙ্গে অনুমোদিত উদ্বাস্তু কলোনির মোট সংখ্যা ১,৫৪০ যার মধ্যে সরকারি শহরের কলোনি ৩৩৬, সরকারি গ্রামীণ কলোনি ২৭১, জবরদখল কলোনি ৯৩১ এবং অন্যান্য ২ (জবরদখল কলোনির ক্ষেত্রে এলাকার চরিত্রবদলের সঙ্গে সঙ্গে কলোনির গ্রাম বা শহরভিত্তিক শ্রেণী বিভাগের পরিবর্তন হচ্ছে। শ্রেণী বিভাগের বর্তমান পরিসংখ্যান সংগ্রহ করা হচ্ছে)।

(ঙ) উক্ত এলাকায় কোনও স্বীকৃত কলোনি নেই। তবে, চিৎপুর থানা এলাকায় (১) শহীদ, (২) অরবিন্দ, (৩) পূর্ববঙ্গ বাস্তুহারা এবং (৪) সরকারবাগান বাস্তুহারা

নামে চারটি স্বীকৃত উদ্বাস্তু কলোনি আছে।

(চ) উক্ত (ঙ)-তে উল্লিখিত কলোনির বাইরে ঐ এলাকায় উদ্বাস্তু পুনর্বাসনের কোনও প্রকল্প গ্রহণ করা হয়নি।

**Baruipur Gramin Hospital**

196. (Admitted Question No. 1481) **Shri Shobhan Deb Chattopadhyay :** Will the Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to State—

(a) whether the Government has any plan for development of Baruipur Gramin Hospital to Sub-Divisonal Hospital ; and

(b) if so, the details thereof ?

**Hon'ble Minister-in-charge of Health & Family Welfare Department :**

(a) Yes.

(b) 50 beded Baruipur Rural Hospital has been upgraded to 68 beded Sub-divisional Hospital with extra facilities to be admissible from time to time.

**মালদহের চাঁচোল বৈদ্যুতিকরণ**

১৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৯৪) **শ্রী মহবুবুল হক ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে মালদহ জেলার চাঁচোল ১নং ও ২নং ব্লকের বিদ্যুতবিহীন মৌজাগুলিতে বৈদ্যুতিকরণের পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত আর্থিক বছরে (২৮শে ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত) বিদ্যুতায়িত মৌজাগুলির নাম কি (ব্লকওয়ারি) ?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মালদহ জেলার চাঁচোল থানার মোট ১৮২টি গ্রামীণ বসতিপূর্ণ মৌজার সবকটিতেই ইতিপূর্বে 'ভার্জিন' হিসাবে বিদ্যুতায়নের কাজ হয়েছে।

(খ) প্রযোজ্য নহে।

## মালদার ভূতনিরচরে বিদ্যুতায়ন

১৯৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৫০২) **শ্রী রামপ্রবেশ মন্ডল ঃ** বিদ্যুৎ বিভাগে ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) মালদা জেলার ভূতনিরচর এলাকায় বিদ্যুতায়নের কাজ বর্তমানে কোন পর্যা আছে ; এবং

(খ) ঐ এলাকায় মৌজাগুলি বিদ্যুতায়নের—

(১) কত দিন সময় লাগবে; এবং

(২) কত টাকা ব্যয়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মালদা জেলার মানিকচক থানার অধীন ভূতনিরচর এলাকার ৯৩টি 'ভার্জি হিসাবে বিদ্যুতায়িত মৌজার পুনর্নবীকরণের জন্য ১২-৫-৯৮ তারিখে এক আদেশনামা জারি হয়েছে। তাছাড়া ভূতনিরচর এলাকায় স্থায়ী ও নিরবচ্ছিন্নভা বিদ্যুৎ সরবরাহের জন্য ফুলহার নদীর উপর দিয়ে ১১ কে.ভি. বৈদ্যুতি লাইন নির্মাণের জন্য একটি প্রকল্প হাতে নেওয়া হয়েছে। এই এলাকা বন্যাজনিত পরিস্থিতির কারণে ফুলহার নদীর দুই পাড়ের বিদ্যুতস্তম্ভ নির্মাণে জন্য বিশেষ ভিতের ব্যবস্থা করা হচ্ছে। এই ১১ কে.ভি. লাইনের জন আলাদা আলাদা এক আদেশনামা ২৪-৪-৯৮ তারিখে জারি হয়েছে এব ইতিমধ্যেই প্রাথমিক কাজকর্ম শুরু হয়েছে।

(খ) (১) আগামী এক বৎসরের মধ্যে ১১ কে.ভি. নতুন লাইনসহ ভূতনিরচরে মৌজাগুলির কিছু পুনর্নবীকরণের কাজ শেষ হবে বলে আশা করা যায়।

(২) উপরে উল্লিখিত নতুন ১১ কে.ভি. লাইন এবং মৌজাগুলি পুনর্নবীকরণে জন্য আনুমানিক ব্যয় ধরা হয়েছে প্রায় ৬০.৬২ লক্ষ টাকা।

## মালদার বন্যায় ভূমিহীন ও গৃহহীনদের পুনর্বাসন

১৯৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৫২৫) **শ্রী রামপ্রবেশ মন্ডল ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রা মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মালদা জেলার সাম্প্রতিক বন্যায় মানিকচক কেন্দ্রের অন্তর্গত গোপালপুর, কে.বি. ঝাউখাবান্না এলাকার প্রায় চার হাজার পরিবার গৃহহীন ও ভূমিহীন হয়েছে ;

(খ) হলে, এদের পুনর্বাসনের কোনও পরিকল্পনা সরকার আছে কি না ; এবং

(গ) থাকলে, কবে নাগাদ পুনর্বাসনের ব্যবস্থা হবে বলে আশা করা যায়?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) হ্যাঁ, আছে।

(গ) উপযুক্ত খাসজমির সন্ধানসাপেক্ষে পুনর্বাসনের শীঘ্র ব্যবস্থা হবে বলে আশা করা যায়।

**পঞ্চায়েত এলাকায় মিনি গভীর নলকূপের সংখ্যা**

২০০। (অনুমোদিত প্রশ্ন নং ১৫২৮) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের পঞ্চায়েত এলাকায় ৭৭-৭৮ সালে মোট মিনি ডিপ টিউবওয়েলের সংখ্যা কত ছিল ;

(খ) ১৯৯৮-৯৯ সালে কতগুলি মিনি ডিপ টিউবওয়েল চালু অবস্থায় আছে ; এবং

(গ) অকেজো মিনি ডিপ টিউবওয়েলগুলি সারানোর জন্য রাজ্য সরকার কোনও পদক্ষেপ নিয়েছেন কি?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) একটিও নয়।

(খ) ১৯৯৮-৯৯ পর্যন্ত ২৬০২টি নিম্নক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ (মিনি ডিপ টিউবওয়েল) চালু করা হয়েছে। এর মধ্যে ২,২০৫টির পরিচালনা ও রক্ষণাবেক্ষণ পঞ্চায়েত সমিতির মাধ্যমে উপকৃত চাষীদের হাতে হস্তান্তর করা হয়েছে। বাকি ৩৯৭টি মধ্যে ১৯টি বৈদ্যুতিক তার, ট্রান্সফর্মার চুরি ও বৈদ্যুতিক গোলযোগের জন্য সাময়িকভাবে অচল অবস্থায় আছে।

(গ) হ্যাঁ নিয়েছেন। এগুলি চালু করার জন্য বিদ্যুৎ দপ্তরের সঙ্গে যোগাযোগ করা হচ্ছে।

## স্বাধীনতা সংগ্রামীদের পেনশন

২০১। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৩৩) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন, কতজন স্বাধীনতা সংগ্রামী আবেদন করেও পেনশন পাননি?

(খ) তন্মধ্যে মেদিনীপুর, উত্তর ২৪ পরগনা ও মুর্শিদাবাদ জেলার আবেদনকারীদের নাম কি; এবং

(গ) উক্ত স্বাধীনতা সংগ্রামীরা কবে নাগাদ পেনশন পেতে পারেন?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সারা পশ্চিমবঙ্গে ১০,১০৬ জন।

(খ) নির্দিষ্ট জেলাভিত্তিক নাম এই মুহূর্তে দেওয়া সম্ভব নয়।

(গ) পেনশন মঞ্জুরের ক্ষমতা কেন্দ্রীয় সরকারের হাতে। রাজ্য সরকার আবেদনপত্র পরীক্ষা করেন ও আবেদনকারী দাবির সত্যতা যাচাই করেন। তৎপরে রাজ্য উপদেষ্টা কমিটির অনুমোদনক্রমে ঐ আবেদন পেনশন মঞ্জুর অথবা নামঞ্জুর সুপারিশ করে কেন্দ্রীয় সরকারের বিবেচনায় জন্য পাঠান।

## হরিহরপাড়ায় বিদ্যুতায়ন

২০২। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৪৫) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ২৮শে ফেব্রুয়ারি, ১৯৯৯ পর্যন্ত মুর্শিদাবাদ জেলায় হরিহরপাড়া থানা এলাকায় কোন কোন মৌজা বিদ্যুতায়িত হয়েছে ; এবং

(খ) কতগুলি মৌজা বিদ্যুতায়িত হয়নি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৮শে ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া থানা এলাকার

মোট ৫৫টি গ্রামীণ বসতিপূর্ণ মৌজার সবকটিতেই 'ভার্জিন' হিসাবে বিদ্যুতায়নের কাজ হয়েছে। মৌজাগুলির নাম নিম্নরূপ ঃ—

| ক্রমিক সংখ্যা | মৌজার নাম | জে.এল.নং | ক্রমিক সংখ্যা | মৌজার নাম | জে.এল. নং |
|---|---|---|---|---|---|
| ১। | বোমডাঙ্গা | ০১ | ২২। | ভাদরদহ | ২৫ |
| ২। | গোবিন্দপুর | ০২ | ২৩। | জগন্নাথপুর | ২৬ |
| ৩। | বোয়িনপুর | ০৩ | ২৪। | বিহারিয়া | ২৭ |
| ৪। | বলরামপুর | ০৪ | ২৫। | তেহট্ট | ২৮ |
| ৫। | খালসি | ০৫ | ২৬। | প্রতাপপুর | ২৯ |
| ৬। | শহরবাসা | ০৬ | ২৭। | রুকমপুর | ৩০ |
| ৭। | মমলতপুর | ০৭ | ২৮। | নসিপুর | ৩১ |
| ৮। | রায়পুর | ০৯ | ২৯। | হরিহরপাড়া | ৩২ |
| ৯। | জিতারপুর | ১০ | ৩০। | দস্তুরপুর | ৩৩ |
| ১০। | হরিশপুর | ১১ | ৩১। | হোসেনপুর | ৩৪ |
| ১১। | খোসালপুর | ১২ | ৩২। | জমিরা | ৩৫ |
| ১২। | মসুরডাঙ্গা | ১৩ | ৩৩। | ফতেপুর গোবিন্দপুর | ৩৬ |
| ১৩। | বারুইপুর | ১৪ | ৩৪। | কুমিরপুর পাথরঘাটা | ৩৭ |
| ১৪। | খিদিরপুর | ১৫ | ৩৫। | শঙ্করপুর | ৩৮ |
| ১৫। | কিসমত ইসলামপুর | ১৭ | ৩৬। | রামকৃষ্ণপুর | ৩৯ |
| ১৬। | জামালপুর | ১৮ | ৩৭। | টেকোনা | ৪১ |
| ১৭। | প্রদীপডাঙ্গা | ১৯ | ৩৮। | জনার্দ্দনপুর | ৪২ |
| ১৮। | লালনগর | ২০ | ৩৯। | কামারবাটি | ৪৩ |
| ১৯। | টেকপাড়া | ২১ | ৪০। | জামালবাদ | ৪৪ |
| ২০। | মহিশমারা | ২৩ | ৪১। | ধমরপুর | ৪৫ |
| ২১। | রূপপাড়া | ২৪ | ৪২। | ধরমপুররানা | ৪৬ |

| ক্রমিক সংখ্যা | মৌজার নাম | জে.এল.নং | ক্রমিক সংখ্যা | মৌজার নাম | জে.এল. নং |
|---|---|---|---|---|---|
| ৪৩। | লোছাতমতি গঙ্গাপাড়া | ৪৭ | ৫০। | জয়বিষ্ণুপুর | ৫৭ |
| ৪৪। | তারতিপুর | ৪৮ | ৫১। | সর্বাঙ্গপুর | ৫৮ |
| ৪৫। | কালুদিয়ার | ৫০ | ৫২। | ঘোয়া | ৫৯ |
| ৪৬। | সুন্দলপুর | ৫১ | ৫৩। | শ্রীপুর | ৬০ |
| ৪৭। | সিদ্ধিনন্দী | ৫২ | ৫৪। | গজনীপুর | ৬১ |
| ৪৮। | স্বরূপপুর | ৫৪ | ৫৫। | শাহাজাদপুর | ৬২ |
| ৪৯। | পদ্মনভপুর | ৫৬ | | | |

(খ) প্রযোজ্য নয়।

### পঞ্চাননতলায় লেভেল-ক্রসিংয়ে উড়ালপুল নির্মাণ

২০৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৪৭) **শ্রী মোজাম্মেল হক** (হরিহরপাড়া) ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বহরমপুর স্টেশন-সংলগ্ন পঞ্চাননতলায় ৩৪নং জাতীয় সড়কের উপর (লেভেল-ক্রসিং স্থলে উপর) উড়ালপুল নির্মাণ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত প্রকল্পের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে। বিষয়টির কারিগরি দিক খতিয়ে দেখার জন্য পূর্ব রেলকে অনুরোধ করা হয়েছে।

(খ) এখনই প্রকল্প শুরু করার সময় বলা যাচ্ছে না ; রেল ও পূর্ত দপ্তরে যৌথ পরিকল্পনাপত্র কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাবার পর তা গ্রহণযোগ্য হলে, তবেই এটি কোনও বার্ষিক পরিকল্পনায় (কেন্দ্রীয় বাজেট) মধ্যে অন্তর্ভুক্ত হবে।

### উদ্বাস্তু পুনর্বাসনে জমি অধিগ্রহণ

২০৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৫২) **শ্রী মোজাম্মেল হক** ঃ উদ্বাস্তু, ত্রাণ ও

পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় উদ্বাস্তু পুনর্বাসনের জন্য কোন কোন মৌজায় কত পরিমাণ জমি অধিগ্রহণ করা হয়েছে ; এবং

(খ) উক্ত জেলায় হরিহরপাড়া ব্লকের খিদিরপুর কলোনির পরিবারদের দলিল বণ্টন কবে নাগাদ হবে বলে আশা করা যায়?

**উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জমি অধিগ্রহণের মৌজাওয়ারি পরিসংখ্যান গ্রন্থাগার টেবিলে রাখা হল।

| ক্রমিক নং | কলোনি নাম | কলোনির পরিচয় | থানা | মোট অধিগৃহীত জমির পরিমাণ (একর) | মৌজাভিত্তিক অধিগৃহীত জমির পরিমাণ (একর) | |
|---|---|---|---|---|---|---|
| ১। | বড়োদুয়ারি ও বড়োদুয়ারি নতুন পাড়া | পি-৫০ এসকিউ | জিয়াগঞ্জ | ৫.৮০ | ফতেজংপুর | ৫.৮০ |
| ২। | কুসুমখোলা | ঐ | বহরমপুর | ১১.৮১ | কুসুমখোলা | ১১.৮১ |
| ৩। | বিবেকানন্দ | ঐ | মুর্শিদাবাদ | ১.৯০ | রামভদ্রপুর | ১.৯০ |
| ৪। | হাতিনগর | জি এস (রুর‍্যাল) | বহরমপুর | ৫১১.৮১ | হাতিনগর | ৫১১.৮১ |
| ৫। | ছালতিয়া | ঐ | ঐ | ১৫.৮৩ | ছালতিয়া | [illegible] |
| ৬। | বাগদহর | ঐ | ঐ | ৫১.৬৮ | বেলিয়াপুকুর | ৮.১৭ |
| | | | | | বাগদহর | ৬.১৬ |
| | | | | | চন্ডীপুর | ১৯.৮০ |
| | | | | | রায়চাঁদপুর | ১৭.৫৫ |
| ৭। | আয়েসবাগ | জি এস (রুর‍্যাল) | মুর্শিদাবাদ | ৪২.৭৬ | আয়েসবাগ | ৪২.৭৬ |
| ৮। | পুরাপাড়া | ঐ | সুতি | ১.৭১ | পুরাপাড়া | ১.৭১ |
| ৯। | মুক্তিনগর | ঐ | বহরমপুর | ৬৪.১৪ | জানমাহমেদপুর | ৬৪.১৪ |
| ১০। | মহালন্দী | ঐ | কান্দি | ৮১.১০ | মহালন্দী | |
| | | | | | মা তারা | |
| ১১। | বনজেতিয়া ১ | ঐ | বহরমপুর | ১৭৬.৬৯ | বনজেতিয়া | ১৭৬.৬৯ |

| ক্রমিক নং | কলোনি নাম | কলোনির পরিচয় | থানা | মোট অধিগৃহীত জমির পরিমাণ (একর) | মৌজাভিত্তিক অধিগৃহীত জমির পরিমাণ (একর) | |
|---|---|---|---|---|---|---|
| ১২। | বনজেতিয়া ২ | ঐ | ঐ | ১১৪.৭৩ | বনজেতিয়া | ১১৪.৭৩ |
| ১৩। | বৈর্গাছি ১ | ঐ | ঐ | ২১৫.৪৫ | মানকড়া<br>বৈর্গাছি | ১২১.৭৯<br>৯৩.৬৬ |
| ১৪। | বৈর্গাছি ২ | ঐ | ঐ | ১২৫.৮১ | বৈর্গাছি | ১২৫.৮১ |
| ১৫। | বৈর্গাছি ৩ | ঐ | ঐ | ৯০.০৪ | ছালতিয়া<br>বৈর্গাছি | |
| ১৬। | শিবপুর | ঐ | ঐ | ১৬০.৮৭ | শিবপুর | ১৬০.৮৭ |
| ১৭। | মাদাপুর | ঐ | বহরমপুর ও হাতিনগর | ১৯৪.১৬ | মাদাপুর | ১৯৪.১৬ |
| ১৮। | অমাইপাড়া | ঐ | জিয়াগঞ্জ | ২৩৪.৭১ | অমাইপাড়া-<br>বাগদহর-<br>আগবরপুর- | |
| ১৯। | গোয়ালজান | ঐ | বহরমপুর | ১২৭.৮১ | গোয়ালজান<br>নিউলিশ পাড়া<br>বধুরপাড়া<br>গোপযান | ৪১.১৭<br>১১.৬৪<br>৪২.২০<br>৩২.৮০ |
| ২০। | মধুপুর ২ | ঐ | নৌডা | ২২৪.১২ | মধুপুর | ২২৪.১২ |
| ২১। | খিদিরপুর | ঐ | বহরমপুর হরিহরপাড়া | ১৩৪.৩২ | খিদিরপুর<br>বারুইপাড়া<br>পূর্ব নারায়ণপুর<br>মাসুরডাঙ্গা<br>রাজধরপাড়া | ৭১.৯৪<br>৬.৬৭<br>৬.৫৯<br>৬.৪৫<br>৪২.৬৭ |
| ২২। | বড়ুয়া ও শাড়ুলিয়া১ | জি এস (আরবান) | বেলডাঙ্গা | ৩৮.১১ | বড়ুয়া<br>শাড়ুলিয়া | ১৯.৬০<br>১৮.৫১ |
| ২৩। | বড়ুয়া ও শাড়ুলিয়া২ | ঐ | ঐ | ৬.৬৬ | বড়ুয়া | ৬.৬৬ |

| ক্রমিক নং | কলোনি নাম | কলোনির পরিচয় | থানা | মোট অধিগৃহীত জমির পরিমাণ (একর) | মৌজাভিত্তিক অধিগৃহীত জমির পরিমাণ (একর) | |
|---|---|---|---|---|---|---|
| ২৪। | বিষ্ণুপুর | ঐ | বহরমপুর | ২৮.৩৪ | বিষ্ণুপুর | ২৮.৩৪ |
| ২৫। | মধুপুর ১ | ঐ | ঐ | ৪০.৭৭ | মধুপুর | ৪০.৭৭ |
| ২৬। | রঘুনাথগঞ্জ | ঐ | রঘুনাথগঞ্জ | ৪.৯১ | রঘুনাথগঞ্জ | ৪.৯১ |
| ২৭। | কুর্মিতলা | ঐ | মুর্শিদাবাদ | ১০২.৪০ | কুর্মিতলা | ১০২.৪০ |

(খ) অধিকৃত এলাকায় বহিরাগত পরিবারের জমি দখল এবং ধার্যসীমার অতিরিক্ত জমি, উক্ত স্থানে বসবাসকারী উদ্বাস্তু পরিবারেরা নিজ দখলে রেখে দেওয়ার জন্য যে সমস্যার সৃষ্টি হয়েছে তার সুষ্ঠু সমাধান না হওয়া পর্যন্ত দলিল বিতরণের কাজ শুরু করা যাচ্ছে না।

## হাঁসখালি খালের জল পরিস্রুতকরণ

২০৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭১) শ্রী **শীতলকুমার সরদার** ঃ নগরোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গঙ্গা অ্যাকশন প্ল্যানের মাধ্যমে হাঁসখালি খালের জলকে পরিস্রুত করে গঙ্গায় ফেলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কি কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**নগরোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## কলকাতা শহরে অসামাজিক কাজ

২০৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৯০) শ্রী **কালীপ্রসাদ বিশ্বাস** ঃ স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৮-এর ডিসেম্বর থেকে ১৯৯৯-এর ফেব্রুয়ারি পর্যন্ত কলকাতা শহরে কতসংখ্যক খুন, ধর্ষণ ও ডাকাতির ঘটনা নথিভুক্ত হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

খুন ২২টি

ধর্ষণ ৫টি

ডাকাতি ৬টি

**১৯৯৭ সালে মেদিনীপুরের বন্যা**

২০৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৯৮) **শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯৭ সালের বন্যায় মেদিনীপুর সদর ব্লকে ৮নং অঞ্চলের কালিনগর কালিন্দী, রঘুনাথপুর, বাথুয়া মৌজায় অধিবাসীদের ঘর-বাড়ি ক্ষতিগ্রস্ত হয়েছিল ; এবং

(খ) সত্যি হলে, উক্ত মৌজাগুলিতে কতজন ঘর-বাড়ি মেরামতির জন্য ক্ষতিপূরণ পেয়েছেন?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) ৬০৭ জনকে ক্ষতিপূরণ দেবার জন্য অর্থ মঞ্জুর করা হয়েছে।

**হাওড়ায় নথিভুক্ত বেকারের সংখ্যা**

২০৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৬২৮) **শ্রী জটু লাহিড়ি ঃ** কর্মবিনিয়োগ কেন্দ্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

২৮শে ফেব্রুয়ারি, ১৯৯৯ পর্যন্ত হাওড়া জেলায় কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে নথিভুক্ত বেকারের সংখ্যা কত?

**কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

উক্ত সময় পর্যন্ত হাওড়া জেলায় নথিভুক্ত বেকারের সংখ্যা—৩,০১,৪৮৯।

**পানীয় জলের উপর কর**

২০৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৩৯) **শ্রী অজয় দে ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে পুরসভাগুলিতে পানীয় জলের উপর কর ধার্য হচ্ছে ;

(খ) সত্যি হলে,

(১) কিভাবে এই কর ধার্য হবে ; এবং

(২) কি কি শর্তে?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শহরাঞ্চলে জল সরবরাহ প্রকল্পগুলি চালানোর জন্য পুরসভাগুলিকে প্রয়োজনীয় রাজস্ব আদায় করতে পরামর্শ দেওয়া হয়েছে।

(খ) একাধিক পুরসভা/পুর কর্পোরেশন এলাকায় জল সরবরাহের দায়িত্ব সংশ্লিষ্ট পুরসভার উপর ন্যস্ত আছে। পরিস্রুত জল সরবরাহ এবং প্রকল্পের রক্ষণাবেক্ষণের কাজ ব্যয় সাধ্য। জল ব্যবহারকারীদের মধ্যে যাদের আর্থিক ক্ষমতা আছে, সরকার মনে করেন তাদের এই আর্থিক দায়িত্বের অংশ নেওয়া উচিত। জল সরবরাহ প্রকল্পের দক্ষতা বৃদ্ধি করতে এবং জলের অপচয় কমানোর জন্য প্রকল্পটি চালানোর খরচ আদায় করবার প্রয়োজন আছে। তবে পুরসভাগুলিকে বলা হয়েছে যে, জল বাবদ রাজস্ব আদায়ের প্রয়াসে শহরে বসবাসকারী দরিদ্র পরিবারের সদস্যরা যেন অসুবিধায় না পড়েন।

**'সেসরু' প্রকল্পে ঋণ**

২১০। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৪৩) **শ্রী অজয় দে ঃ** কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার 'সেসরু' প্রকল্পে বেকার যুবক-যুবতিদের ঋণ প্রদান করেন ; এবং

(খ) সত্যি হলে, ১৯৯১-৯২, ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪, ১৯৯৪-৯৫, ১৯৯৫-৯৬, ১৯৯৬-৯৭ ও ১৯৯৭-৯৮ (২৮শে ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত) আর্থিক বছরে—

(১) ঐ প্রকল্পের লক্ষ্যমাত্রা কত ছিল ;

(২) প্রাপকের সংখ্যা কত (জেলাওয়ারি)?

**কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকার প্রবর্তিত 'সেসরু' প্রকল্পে রাজ্য সরকার কোনও ঋণ প্রদান করেন না। রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলি উক্ত প্রকল্পের শতকরা ৭৫ ভাগ ঋণ প্রদান করেন এবং শতকরা ২৫ ভাগ রাজ্য সরকার অনুদান হিসাবে দিয়ে থাকেন।

(খ) উক্ত আর্থিক বছরগুলিতে ঐ প্রকল্প লক্ষ্যমাত্রা এবং প্রাপকের সংখ্যা লাইব্রেরি টেবিলে রাখা হল।

**১৯৯১-৯২ থেকে ১৯৯৮-৯৯ পর্যন্ত 'সেসরু' প্রকল্পে জেলাওয়ারি সাহায্যপ্রাপ্তের সংখ্যা ঃ (৩১শে জানুয়ারি ৯৯ পর্যন্ত)**

| | জেলার নাম | ৯১-৯২ | ৯২-৯৩ | ৯৩-৯৪ | ৯৪-৯৫ | ৯৫-৯৬ | ৯৬-৯৭ | ৯৭-৯৮ | ৯৮-৯৯ (৩১শে জানুয়ারি) |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১। | কলকাতা | ৯১২ | ৮৯১ | ২০২ | ১১৪ | ২৬৬ | ১০৭ | ৪৯ | ৫৮ |
| ২। | উত্তর ২৪ পরগনা | ১৪০৫ | ১২৫৩ | ১২৩ | ১৮১ | ১৫৪ | ৩৫ | ১৭ | ১৪ |
| ৩। | দক্ষিণ ২৪ পরগনা | ১৪০৮ | ১১৫৮ | ২৫১ | ২১৯ | ৩০৯ | ৮৩ | ১৬ | ০৭ |
| ৪। | নদীয়া | ১০৫০ | ৯৫৮ | ১০৬ | ১৩৩ | ৭৩ | ২৫ | ০৩ | — |
| ৫। | মুর্শিদাবাদ | ১৪৩০ | ১১৩৮ | ১৮৫ | ১৮২ | ২০৫ | ৬১ | ১১ | — |
| ৬। | হাওড়া | ১৪০৫ | ১৪৫৮ | ১৬৮ | ১৬৪ | ১০২ | ৮৯ | ৩৩ | ১০ |
| ৭। | হুগলি | ১২০৫ | ১২২২ | ৮৫ | ১৫৬ | ৬৩ | ৪৭ | ৪৮ | ৭০ |
| ৮। | বর্ধমান | ২০০০ | ১৮৩১ | ৩৭২ | ২৫৩ | ৪৪২ | ১৮২ | ১০২ | ৫৩ |
| ৯। | বীরভূম | ৭০৮ | ৯৮৫ | ৮২ | ৬৯ | ৭২ | — | ২৬ | — |
| ১০। | বাঁকুড়া | ১৫৩৯ | ১৫৪২ | ১৯৮ | ১৭১ | ১২৬ | ৫৫ | ৭৩ | ২২ |
| ১১। | পুরুলিয়া | ৯৬৩ | ৯৭৫ | ৯৮ | ১০৭ | ১৯৩ | ৬১ | ০২ | ১৫ |
| ১২। | মেদিনীপুর | ২৮৮৭ | ২৬৮০ | ৩২২ | ৩৪৭ | ২১৯ | ১৬৪ | ৩৯ | ১২ |
| ১৩। | দার্জিলিং | ১৭৬৯ | ১৭২১ | ১৯৮ | ১৮৩ | ৫০ | ৭৬ | — | — |
| ১৪। | জলপাইগুড়ি | ১২১২ | ৯৫৯ | ১০৩ | ৪০ | ৭৫ | ০১ | — | — |
| ১৫। | কুচবিহার | ১০১১ | ১০৫৯ | ১২৮ | ১১২ | ৫১ | — | — | — |
| ১৬। | মালদা | ৯৬৭ | ১০১০ | ১৩৮ | ১১৪ | ৯৪ | ৩৪ | ৬৬ | ০২ |
| ১৭। | উঃ দিনাজপুর | ৬০৮ | ৬০০ | ৫১ | ৩৯ | ০৬ | ৩১ | — | — |
| ১৮। | দঃ দিনাজপুর | ২০৩ | ১৪৮ | ২৭ | ২৬ | — | ০২ | — | — |
| | | ২২৬৮২ | ২১৫৮৮ | ২৮৪৮ | ২৬১০ | ২৫০৩ | ১০৫৩ | ৪৮৫ | ২৬৩ |

* ১৯৯৮-৯৯ আর্থিক বছরের ফেব্রুয়ারি, ১৯৯৯ পর্যন্ত 'সেসরু' প্রকল্পে আর্থিক সাহায্যপ্রাপ্ত বেকার যুবক-যুবতীদের সংখ্যা নিরূপণ করার কাজ চলছে।

**১৯৯১-৯২ থেকে ১৯৯৮-৯৯ পর্যন্ত 'সেসরু' প্রকল্পে জেলাওয়ারি লক্ষ্যমাত্রা :**

| | জেলার নাম | ৯১-৯২ | ৯২-৯৩ | ৯৩-৯৪ | ৯৪-৯৫ | ৯৫-৯৬ | ৯৬-৯৭ | ৯৭-৯৮ | ৯৮-৯৯ |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১। | কলকাতা | ৫০০০ | ৪০০০ | ১৭০০ | ২০০০ | ২০০০ | ৬৫০ | ২৮৭ | ৬৫০ |
| ২। | উত্তর ২৪ পরগনা | ১৩,৭৫০ | ১০,০০০ | ৪২৫০ | ৩০০০ | ৩০০০ | ৬৫০ | ২৮৭ | ৬৫০ |
| ৩। | দক্ষিণ ২৪ পরগনা | ৪৩৭৫ | ৩০০০ | ৩২০০ | ২০০০ | ২০০০ | ৬৫০ | ২৮৭ | ৬৫০ |
| ৪। | নদীয়া | ৫০০০ | ৪০০০ | ১৭০০ | ১০০০ | ১০০০ | ৪৩০ | ১৯০ | ৪৩০ |
| ৫। | মুর্শিদাবাদ | ৩৭৫০ | ৩৫০০ | ৩১০০ | ১০০০ | ১০০০ | ৬৫০ | ২৮৭ | ৬৫০ |
| ৬। | হাওড়া | ৩৭৫০ | ৩৫০০ | ১৬০০ | ১০০০ | ১০০০ | ৩২০ | ১৪৬ | ৩২০ |
| ৭। | হুগলি | ৫০০০ | ৩৮০০ | [illegible]০০ | ৭৫০ | ৭৫০ | ৬০০ | ২৬৫ | ৬০০ |
| ৮। | বর্ধমান | ৬২৫০ | ৪৩০০ | ১৮০০ | ২০০০ | ২০০০ | ১৫০০ | ৬৬৩ | ১৫০০ |
| ৯। | বীরভূম | ৩১২৫ | ২০০০ | ৬০০ | ২৫০ | ২৫০ | ৪৩০ | ১৯০ | ৪৩০ |
| ১০। | বাঁকুড়া | ৩১২৫ | ২৭৩০ | ৯৩০ | ১০০০ | ১০০০ | ৪৩০ | ১৯০ | ৪৩০ |
| ১১। | পুরুলিয়া | ৭৫০০ | ৬০০০ | ২৭৫০ | ১৬৫০ | ১৬৫০ | ১১৫০ | ৫০৮ | ১১৫০ |
| ১২। | মেদিনীপুর | ২৫০০ | ২২০০ | ১৩০০ | ১০০০ | ১০০০ | ৩০০ | ১৩২ | ৩০০ |
| ১৩। | দার্জিলিং | ১৮৭৫ | ২০০০ | ১১০০ | ৮৫০ | ৮৫০ | ৬০০ | ২৬৫ | ৬০০ |
| ১৪। | জলপাইগুড়ি | ৩১২৫ | ২৫০০ | ১২০০ | ৫০০ | ৫০০ | ৩০০ | ১৩২ | ৩০০ |
| ১৫। | কুচবিহার | ২৫০০ | ২৫০০ | ১০০০ | ৬০০ | ৬০০ | ৬০০ | ২৬৫ | ৬০০ |
| ১৬। | মালদা | ১৮৭৫ | ১৫০০ | ১০০০ | ৬০০ | ৬০০ | ৩০০ | ১৩২ | ৩০০ |
| ১৭। | উঃ দিনাজপুর | ১৫০০ | ১৫০০ | ১৪০০ | ৭৫০ | ৭৫০ | ৩০০ | ১৩২ | ৩০০ |
| ১৮। | দঃ দিনাজপুর | ১০০০ | ১০০০ | ৩০০ | ৫০ | ৫০ | ১৪০ | ৬২ | ১৪০ |
| | | ৭৫,০০০ | ৬০,০০০ | ৩০,০০০ | ২০,০০০ | ২০,০০০ | ১০,০০০ | ৪,৪২০ | ১০,০০০ |

## Closure of Bagdogra Airport

211. (Admitted Question No. 1654) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state—

(a) whether the State Government has any information about the proposed closure of Bagdogra Airport for three years ;

(b) if so, the reaction of the State Government thereto?

**Minister-in-charge of Tourism Department :**

(a) No.—Tourism Department has no information about any proposal for closure of Bagdogra Airport for three years.

(b) Question does not arise.

**Railway Project**

212. (Admitted Question No. 1659) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Land and Land Reforms Department be pleased to state—

(a) whether the State Government has any information about the Railway Projects which were held up on delayed because of land acquisition problem in West Bengal;

(b) if so—

(i) the brief outlines thereof ; and

(ii) the contemplation of the State Government in the matter?

**Hon'ble Minister-in-charge of Land and Land Reforms Department :**

(a) No.

(b) (i) No.—

(ii) Does not arise.

**Utilisation of Centrally Assisted Rural Schemes**

213. (Admitted Question No. 1660) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Panchayat & R.D. Department be pleased to state—

(a) whether it is a fact that funds released for some Centrally

assisted rural schemes were under-utilised during the last three years;

(b) if so—

(i) the brief outlines/summary thereof;

(ii) major reasons for underutilisation of funds; and

(iii) the unspent balance of available funds (taking all such rural schemes together) as on (a). 31st March 1996, (b) 31st March 1997, (c) 31st March, 1998 and (d) 31st December, 1998?

**Hon'ble Minister-in-charge of the Panchayat & R.D. Department :**

(a) It is not true that the funds released for some Centrally assisted rural schemes viz. JRY, IAY, MWS, EAS, IRDP, TRYSEM, & SITRA were underutilised during the last three years, viz. 1995-96, 1996-97 & 1997-98 since (i) all these schemes are continuous one, (ii) in all these schemes use of funds spilled over from one year to the next year is permissible within certain limit and (iii) the expenditure of total available funds for the schemes in each year are more than 60% of the available funds which is one of the basic eligibility criteria for the Zilla Parisads to apply for subsequent instalments from the Government of India.

**This Statement Relates to Question No. 213 (Admitted Question No. 1660) Answer to the Question 'a'**

A table annexed explains the position :

(Ruppees in lakhs)

| Year | Scheme | Opening balance | Relese | | | Total available Fund | Expenditure | %Exp. on available Fund | Balance |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | Central | State | Total | | | | |
| (1) | (2) | (3) | (4) | (5) | (6) | (7) | (8) | (9) | (10) |
| | JRY (C) | 4,133.66 | 24,554.50 | 5,930.62 | 30,485.12 | 34,618.78 | 26,165.80 | 75.58 | 8,452.98 |
| | EAS | 4,227.63 | 9,240.00 | 2,345.00 | 11,585.00 | 15,812.63 | 9,856.21 | 62.33 | 5,956.42 |
| 1995-96 | IRDP | 7,672.94 | 2,555.37 | 2,090,58 | 4,645.95 | 12,318.89 | 6,693.99 | 54.34 | 5,624.90 |
| | TRYSEN | 286.62 | 229.64 | 229.64 | 459.28 | 745.90 | 644.97 | 86.97 | 100.93 |
| | DWCRA | 105.09 | 57.72 | 57.72 | 115.44 | 220.53 | 57.05 | 25.87 | 163.48 |
| | SITRA | 75.10 | 203.40 | — | 203.40 | 278.50 | 83.60 | 30.02 | 194.90 |
| Total (1995-96) | | 16,501.04 | 36,840.63 | 10,653.56 | 47,494.19 | 63,995.23 | 43,501.62 | 67.98 | 20,493.61 |
| | JRY | R 6,485.62 | 9,554.06 | 2,724.86 | 12,278.92 | 18,764.54 | 12,837.59 | 68.41 | 5,926.95 |
| | IAY | R 1,47.60 | 6,868.98 | 1,739.35 | 8,608.33 | 10,082.93 | 5,578.46 | 55.33 | 4,504.47 |
| | MWS | R 2,660.35 | 2,706.72 | 676.69 | 3,383.41 | 6,043.76 | 3,507.65 | 58.04 | 2,536.11 |
| | EAS | R 6,388.06 | 9,810.00 | 2,532.00 | 12,342.00 | 18,730.06 | 11,792.42 | 62.96 | 6,937.65 |
| 1996-97 | IRDP | R 7,044.60 | 1,228.84 | 1,776.24 | 3,005.08 | 10,049.68 | 5,474.89 | 54.48 | 4,574.79 |
| | TRYSEN | R 62.68 | 150.94 | 167.11 | 318.05 | 380.73 | 645.20 | 169.46 | (−)264.47 |
| | DWCRA | R 192.82 | 81.90 | 37.80 | 119.70 | 312.52 | 131.71 | 42.14 | 180.81 |
| | SITRA | R 194.22 | 180.91 | — | 180.91 | 375.13 | 97.30 | 25.94 | 277.83 |
| Total (1996-97) | | 24,502.95 | 30,582.35 | 9,654.05 | 40,236.40 | 64,739.35 | 40,065.21 | 61.89 | 24,674.14 |

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | JRY | R | 6,076.76 | 9,005.97 | 2,251.51 | 11,257.48 | 17,334.24 | 12,404.99 | 71.56 | 4,929.25 |
| | IAY | R | 4,749.70 | 5,346.96 | 1,333.40 | 6,680.36 | 11,430.06 | 7,832.57 | 68.53 | 3,597.49 |
| | MWS | R | 3,415.66 | 1,736.71 | 434.18 | 2,170.89 | 5,586.55 | 3,088.87 | 55.29 | 2,497.68 |
| | EAS | R | 7,924.96 | 8,150.00 | 2,037.50 | 10,187.50 | 18,112.46 | 11,411.40 | 63.00 | 6,701.06 |
| 1997-98 | IRDP | R | 5.283.38 | 1,829.88 | 2,138.07 | 3,967.95 | 9,251.33 | 4,778.49 | 51.65 | 4,472.84 |
| | TRYSEN | R | (–)54.33 | 217.10 | 261.48 | 478.58 | 424.25 | 486.06 | 114.57 | (–)61.81 |
| | DWCRA | R | 183.26 | 100.42 | 140.74 | 241.16 | 424.42 | 142.92 | 33.67 | 281.50 |
| | SITRA | R | 288.20 | 208.26 | — | 208.26 | 496.46 | 235.95 | 47.53 | 260.51 |
| Total (1997-98) | | | 27,867.59 | 26,595.30 | 8,596.88 | 35,192.18 | 63,059.77 | 40.381.25 | 64.04 | 22,678.52 |

R=Revised by ZPs.

C=Combined (JRY+IRY+MWS).

| | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| Total (1995-96 All to 1997-98) Schemes | 68,871.58 | 94,018.28 | 28,904.49 | 1,22,922.77 | 1,91,794.35 | 1,23,948.08 | 64.63 | 67,846.27 |
| Closing banlance | JRY | IRY | MWS | EAS | IRDP | TRYSEM | DWCRA | SITRA |
| as on 31.12.98 | 6,658.05 | 5.305.26 | 2,037.70 | 5,796.03 | 4,949.71 | 79.22 | 268.47 | 206.72 |

(b) (i) In the above context, no reply is called for to this question.

(ii) Same as above.

(iii) Balance as no—

| | |
|---|---|
| (a) 31st March, 1996 | 20,493.61 lakhs |
| (b) 31st March, 1997 | 24,674.14 lakhs |
| (c) 31st March, 1998 | 22;678.52 lakhs |
| (d) 31st Dec., 1998 | 25,301.16 lakhs |

It is clarified that—

(i) the balance is a cumulative one since incep schemes which are mostly continuing in nature from 1980 and lying with all the implementing agencies (GPs+PSs+ZPs) together. Besides, Panchayat bodies have to keep fund as they are required to arrange for works during the lean agricultural season.

(ii) sometimes funds are released at the fag-end of the year and has to be carried over to next year.

**আসানসোলে নতুন আদালত ভবন**

২১৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৭২) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, আসানসোল নতুন আদালত ভবনের নির্মাণকাজ সমাপ্ত হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত ভবনে আদালতের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) এখনই বলা সম্ভব নয়।

## আসানসোল আদালতের বকেয়া মামলা

২১৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৮৪) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, আসানসোল আদালতে বহু মামলা দীর্ঘদিন যাবত বিচারাধীন অবস্থায় রয়েছে ;

(খ) সত্যি হলে, ৩১শে ডিসেম্বর, ১৯৯৮ পর্যন্ত উক্ত বকেয়া মামলায় সংখ্যা কত ; এবং

(গ) উক্ত মামলাগুলি অমীমাংসিত থাকার কারণ কি?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১শে ডিসেম্বর ১৯৯৮ তারিখ পর্যন্ত বকেয়া মামলার সংখ্যা ঃ

(১) ফৌজদারি—৩০,১৯৪

(২) দেওয়ানি—৯,৪২২

(গ) উক্ত মামলাগুলি অমীমাংসিত থাকার কারণ ঃ

(১) মামলার তুলনায় বিচারালয়ের অত্যন্ত স্বল্পতা;

(২) শূন্য আদালতগুলিতে যথাসময়ে বিচারক নিয়োগ না হওয়া ;

(৩) মামলার শুনানির সময় পক্ষগণের প্রস্তুতির অভাব; এবং

(৪) ঐ কারণগুলির জন্য মামলার শুনানি মুলতুবি হওয়া।

## রাজ্যে বন্দির সংখ্যা

২১৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৮০৫) **শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** কারা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের বিভিন্ন জেলে যতজন বন্দি থাকার কথা তার থেকেও বেশি সংখ্যক বন্দিকে রাখা হয়;

(খ) সত্যি হলে, একটি জেলে কতজন থাকার কথা ; এবং

(গ) উক্ত সমস্যার বিষয়ে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**কারা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

## জেলা প্রাথমিক শিক্ষা কার্যক্রম

২১৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৮০৬) **শ্রী মোজাম্মেল হক** (মুর্শিদাবাদ) ঃ বিদ্যালয় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের কোন কোন জেলায় ডি পি ই পি প্রকল্প শুরু হয়েছে ;

(খ) উক্ত প্রকল্পের অধীনে কতজন শিক্ষক নিয়োগ করা হবে (জেলাওয়ারি হিসাব) ; এবং

(গ) উক্ত শিক্ষকদের—

(১) যোগ্যতার মাপকাঠি কি ; এবং

(২) তাদের বেতনের পরিমাণ কত হবে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে বাঁকুড়া, বীরভূম, কুচবিহার, মুর্শিদাবাদ এবং দক্ষিণ ২৪ পরগনা জেলায় ডি পি ই পি প্রকল্প শুরু হয়েছে।

(খ) উক্ত প্রকল্পের অধীনে নিম্নরূপ সংখ্যক শিক্ষক নিয়োগের পরিকল্পনা নেওয়া হয়েছে ঃ

| | |
|---|---|
| বাঁকুড়া জেলায় | ১,৫৯৬ জন |
| বীরভূম জেলায় | ১,৬০১ জন |
| কুচবিহার জেলায় | ২,৭৭৬ জন |
| মুর্শিদাবাদ জেলায় | ২,১৮০ জন |
| দক্ষিণ ২৪ পরগনা জেলায় | ১,১০০ জন |

(গ) (১) উক্ত শিক্ষকদের ন্যূনতম শিক্ষাগত যোগ্যতার মাপকাঠি ঃ ন্যূনতম মাধ্যমিক অথবা সমতুল্য। তফসিলি উপজাতিদের ক্ষেত্রে ন্যূনতম মাধ্যমিক পাশ নন কিন্তু প্রশিক্ষণপ্রাপ্ত।

(২) বেতনক্রমে ঃ

| | |
|---|---|
| মাধ্যমিকে প্রশিক্ষণপ্রাপ্ত ঃ | ৩,৩৫০—৬,৩২৫ টাকা |
| মাধ্যমিক পাশ কিন্তু প্রশিক্ষণপ্রাপ্ত নন ঃ | ৩,১৫০—৫,৬৮০ টাকা |
| মাধ্যমিক পাশ নন ঃ | ৩,০০০—৫,২৩০ জন |

## ময়নাতদন্তের রিপোর্ট

২১৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৮১৪) **শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি** ঃ স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পোস্টমর্টেম রিপোর্টের প্রতিলিপি নিহতদের আত্মীয়দের দেবার সরকারি কোনও নিয়ম আছে কি ; এবং

(খ) থাকলে, তা কিরূপ?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) নিকট আত্মীয়দের আবেদনের ভিত্তিতে পুলিশ পোস্টমর্টেম রিপোর্টের প্রতিলিপি দিতে পারে।

## পুরুলিয়ায় বৃক্ষরোপণ প্রকল্প

২১৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৮১৬) **শ্রী লক্ষ্মীরাম কিসকু** ঃ বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় ১৯৯৯-২০০০ আর্থিক বছরে বৃক্ষরোপণের জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি না ;

(খ) হয়ে থাকলে, কি কি এবং কোন কোন ব্লকে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) নিম্নলিখিত ব্লকগুলিতে এরিয়া ওরিয়েন্টেড ফুয়েল অ্যান্ড ফডার ডেভেলপমেন্ট প্রোজেক্ট ও নন-টিম্বার ফরেস্ট প্রডিউস পরিকল্পনায় মোট ৮৭৫ হেক্টর জমিতে বনসৃজন করার পরিকল্পনা আছে ঃ

| ব্লকের নাম | পরিমাণ (হেক্টর) |
|---|---|
| ১। জয়পুর | ৭৫ |
| ২। ঝালদা-১ | ৪৫ |
| ৩। ঝালদা-২ | ৩৫ |
| ৪। বাঘমাণ্ডি | ৯০ |
| ৫। বলরামপুর | ৬৫ |
| ৬। আর্সা | ৪০ |
| ৭। কেশিপুর | ৫৫ |
| ৮। হুরা | ৫৫ |
| ৯। 'পুঞ্চা | ৫৫ |
| ১০। রঘুনাথপুর-১ | ২০ |
| ১১। রঘুনাথপুর-২ | ৩০ |
| ১২। নেতুরিয়া | ৫ |
| ১৩। পুরুলিয়া-১ | ২০ |
| ১৪। পুরুলিয়া-২ | ১৫ |
| ১৫। পারা | ২০ |

| ব্লকের নাম | পরিমাণ (হেক্টর) |
|---|---|
| ১৬। বান্দোয়ান | ১৩০ |
| ১৭। বড়বাজার | ৩৩ |
| ১৮। মানবাজার-১ | ৬০ |
| ১৯। মানবাজার-২ | ২৭ |

**পুরুলিয়ার বলরামপুরে নিয়ন্ত্রিত বাজারের মাসূল আদায়**

২২০। (অনুমোদিত প্রশ্ন নং ১৮২৭) শ্রী **লক্ষ্মীরাম কিসকু ঃ** কৃষি (কৃষিজ বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পুরুলিয়া জেলার বলরামপুর নিয়ন্ত্রিত বাজার সমিতির মাসূল আদায় বন্ধ আছে ;

(খ) বন্ধ থাকলে, কারণগুলি কি ; এবং

(গ) কত দিনের মধ্যে তা স্বাভাবিক হবে বলে আশা করা যায়?

**কৃষি (কৃষিজ বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্যি।

(খ) বলরামপুর নিয়ন্ত্রিত বাজার সমিতিভুক্ত সদস্য এবং স্থানীয় কিছু সংগঠনের মধ্যে মতপার্থক্য থাকায় বর্তমানে মাসূল আদায় করা সম্ভব হচ্ছে না।

(গ) সংশ্লিষ্ট রাজনৈতিক দলের নেতৃস্থানীয়দের মধ্যে বৈঠক আয়োজন করে সর্বসম্মতিক্রমে সমস্যাগুলি সমধানের পথ খোঁজার জন্য উদ্যোগ নেওয়া হয়েছে। আশা করা যায় অবিলম্বে সমস্যাগুলি সমাধান করা যাবে ও স্বাভাবিকভাবে মাসূল আদায় শুরু করা সম্ভব হবে। তবে সবই স্থানীয় নেতৃবৃন্দের শুভবুদ্ধির উপর নির্ভরশীল।

**গঙ্গা অ্যাকশন প্ল্যানে কেন্দ্রীয় বরাদ্দ**

২২১। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৫৯) **শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** নগরোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার গঙ্গা অ্যাকশন প্ল্যান বাবদ মোট কত টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেয়েছেন ; এবং

(খ) তন্মধ্যে বর্তমান আর্থিক বছরে কত টাকা খরচ করা হয়েছে?

**নগরোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ পর্যন্ত গঙ্গা অ্যাকশন প্ল্যান বাবদ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে প্রাপ্ত টাকার পরিমাণ নিম্নরূপ ঃ

গঙ্গা অ্যাকশন প্ল্যান—প্রথম পর্যায়—

(১) ক্যাপিটাল ওয়ার্কস বাবদ—১৭৯.৬৩ কোটি টাকা।

(২) পরিচালন বাবদ—৫.৯৯ কোটি টাকা।

গঙ্গা অ্যাকশন প্ল্যান—দ্বিতীয় পর্যায়—

(১) সামগ্রিক প্রকল্পের খসড়া প্রস্তুতি সম্পর্কিত বিষয়ে প্রাপ্ত টাকা—৪.৬৫ কোটি টাকা।

(২) প্রকল্প রূপায়ন বাবদ—৪ কোটি টাকা।

(খ) কেন্দ্রীয় সরকারের প্রদত্ত মোট অর্থের মধ্যে ১৯৯৮-৯৯ সালের আর্থিক বছরে এ পর্যন্ত ব্যয়িত অর্থের পরিমাণ ঃ

(১) গঙ্গা অ্যাকশন প্ল্যান—প্রথম পর্যায়—১ কোটি ৮২ লক্ষ ৫১ হাজার টাকা।

(২) গঙ্গা অ্যাকশন প্ল্যান—দ্বিতীয় পর্যায়ে—১ কোটি ৩৩ লক্ষ ২২ হাজার ৭ শত টাকা।

## প্রাথমিক বিদ্যালয়কে মাধ্যমিকে উন্নীতকরণ

২২২। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৬০) **শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ শিক্ষাবর্ষের ২৮-২-৯৯ পর্যন্ত কতসংখ্যক প্রাথমিক বিদ্যালয়কে মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করা হয়েছে ; এবং

(খ) তন্মধ্যে, টিটাগড় আম্বেদকর বিদ্যালয়টি অনুমোদন পেয়েছে কি?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাথমিক বিদ্যালয়কে মাধ্যমিক স্তরে উন্নীত করা যায় না।

(খ) বিদ্যালয়টি প্রাথমিক হলে, প্রশ্ন ওঠে না।

**শিশুশিক্ষার জন্য এইট পাশ মহিলা নিয়োগ**

২২৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৭৩) **শ্রী শীতলকুমার সর্দার ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শিশুশিক্ষার জন্য ক্লাস এইট পাশ চল্লিশোর্ধ্ব বয়সের মহিলাদের নিয়োগের পদ্ধতি কি রূপ;

(খ) শিশুশিক্ষার জন্য ঐরূপ কতসংখ্যক পদ পূরণ করা হবে বলে আশা করা যায় (জেলাওয়ারি হিসাব) ; এবং

(গ) সাঁকরাইল থানার ক্ষেত্রে ঐ শূন্যপদের সংখ্যা কত?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন দপ্তরের ৩০-৫-৯৯ তারিখের ১,১২২ স্মারক সংখ্যায় প্রকাশিত আদেশনামা অনুযায়ী যে গ্রামে শিশু-শিক্ষাকেন্দ্র চলবে সেই এলাকার মহিলা (৪০ বছর হওয়া চাই); ঐ এলাকায় উপযুক্ত মহিলা না পেলে পাশের গ্রাম/মৌজা/বসতি (যেখান থেকে হেঁটে যাতায়াত করা যাবে এমন দূরত্বের) থেকে উপযুক্ত মহিলা অথবা প্রতিবন্ধী পুরুষ এই কাজের জন্য বিবেচিত হতে পারেন। শিক্ষাগত যোগ্যতা কিন্তু পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ নিয়ন্ত্রিত মাধ্যমিক বা সমতুল পরীক্ষায় উত্তীর্ণ হওয়া। ঐ যোগ্যতা লোক না পাওয়া গেলে ঐ পরীক্ষায় অনুত্তীর্ণ তফসিলি জাতি/উপজাতিভুক্ত মহিলা (বা প্রতিবন্ধী পুরুষ) বিবেচিত হতে পারেন। শিক্ষাগত যোগ্যতা সাধারণ ক্ষেত্রে প্রাক্-মাধ্যমিক যুগে দশম মান উত্তীর্ণ পর্যন্ত নামা যেতে পারে এবং তফসিলিভুক্ত জাতি/উপজাতির ক্ষেত্রে অষ্টম মান উত্তীর্ণ পর্যন্ত করা যেতে পারে। তবুও উপযুক্ত মহিলা (বা প্রতিবন্ধী পুরুষ) না পাওয়া গেলে প্রার্থীর বয়সের নিম্নসীমা ৩৫ বছর করা যেতে পারে। শিশুশিক্ষা-কেন্দ্রের যে পরিচালন কমিটি হবে তারাই তাদের পছন্দমতো যোগ্যতাসম্পন্ন মহিলা বা প্রতিবন্ধী পুরুষকে চুক্তিভিত্তিক নিয়োগ করবেন।

এই কর্মসূচিতে কোনও পদ পূরণের ব্যাপারে নেই। শিশুশিক্ষা কেন্দ্রের যে পরিচালন কমিটি তৈরি হবে তারাই তাদের পছন্দমতো যোগ্যতাসম্পন্ন মহিলা বা প্রতিবন্ধী পুরুষকে চুক্তিভিত্তিক নিয়োগ করবেন।

(খ) শিক্ষাকেন্দ্রের সংখ্যা অবশ্যই একটি এলাকার আর্থ-সামাজিক বৈশিষ্ট্যের ওপর নির্ভর করবে। ১৯৯৯-২০০০ সালে বিভিন্ন জেলায় কতগুলি শিক্ষাকেন্দ্র হতে পারে তার একটি আনুমানিক হিসেব নিচে পেশ করা হল। প্রকৃতপক্ষের কোনও জেলায় কেন্দ্রের সংখ্যা ঐ সময়ে এর থেকে বেশি বা কম এবং সারা রাজ্যে মোট সংখ্যা ৩,০০০-এর বেশি হতে পারে। প্রতি কেন্দ্রে কমপক্ষে দুজন সহায়িকা/সহায়কের প্রয়োজন হবে ঃ

| ক্রমিক সংখ্যা | জেলা/জেলাপরিষদ এলাকা | ১৯৯৯-২০০০ প্রস্তাবিত শিশুশিক্ষা কেন্দ্রের সংখ্যা |
|---|---|---|
| ১। | কুচবিহার | ১০৪ |
| ২। | জলপাইগুড়ি | ১১৫ |
| ৩। | শিলিগুড়ি মহকুমা পরিষদ | ২০ |
| ৪। | দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ | ৪০ |
| ৫। | উত্তর দিনাজপুর | ৮৭ |
| ৬। | দক্ষিণ দিনাজপুর | ৫৫ |
| ৭। | মালদা | ১২১ |
| ৮। | মুর্শিদাবাদ | ২২৫ |
| ৯। | নদীয়া | ১৫৪ |
| ১০। | উত্তর ২৪ পরগনা | ১৬৮ |
| ১১। | দক্ষিণ ২৪ পরগনা | ২৭৯ |
| ১২। | হাওড়া | ১৩২ |
| ১৩। | হুগলি | ১৬৬ |
| ১৪। | মেদিনীপুর | ৲০০ |
| ১৫। | বাঁকুড়া | ১৬১ |
| ১৬। | পুরুলিয়া | ১১০ |

| | | |
|---|---|---|
| ১৭। | বর্ধমান | ২৩৪ |
| ১৮। | বীরভূম | ১২৯ |
| | মোট | ৩,০০০০ |

(গ) এই কর্মসূচিতে থানাভিত্তিক কোনও পরিকল্পনা নেওয়া হয়নি। শিশুশিক্ষা-কেন্দ্রের সংখ্যা স্থানীয় প্রয়োজন অনুযায়ী ঠিক হবে এবং জেলা/মহকুমা পরিকল্পনা কমিটি পঞ্চায়েতের সুপারিশের ভিত্তিতে তা অনুমোদন করবেন। অতএব, থানাভিত্তিক উত্তর দেওয়া সম্ভব নয়।

**হাওড়া জেলায় 'ক্ষুদ্রসেচ নিগমের' নলকূপগুলির অচলাবস্থা**

২২৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৮৪) **শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হাওড়া জেলায় মাইনর ইরিগেশন কর্পোরেশনের বেশ কিছু ডিপ টিউবওয়েল খারাপ হয়ে আছে ;

(খ) উক্ত এলাকায় ডিপ টিউবওয়েলগুলি মেরামতের জন্য সংশ্লিষ্ট বিভাগ কি ব্যবস্থা গ্রহণ করেছেন ;

(গ) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে হাওড়ায় মঞ্জুরিকৃত ১৫টি ডিপ টিউবওয়েলের কাজ কবে নাগাদ শেষ করা সম্ভব হবে ; এবং

(ঘ) নতুন কোনও আর এল আই প্রকল্প চালু করার পরিকল্পনা সরকারের আছে কি না?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্যি। হাওড়া জেলায় পশ্চিমবঙ্গ মাইনর ইরিগেশন কর্পোরেশনের যে ৩৪টি গভীর নলকূপ আছে তার মধ্যে ১২টি নলকূপ নানা কারণে খারাপ হয়ে আছে। যে যে কারণে ঐগুলি খারাপ হয়ে আছে তা নিচে দেওয়া হল যথা ঃ

(১) ৭টি চোক্‌ড হয়ে যাওয়ার জন্য ;

(২) ১টি পুনঃপ্রোথিত করার পরে বিদ্যুৎ সংযোজন না হওয়ার জন্য;

(৩) ১টি লবণাক্ত হওয়ার জন্য ;

(৪) ১টি মোটর পাইপসহ নলকূপের মধ্যে পড়ে যাওয়ার জন্য ; এবং

(৫) ২টির বৈদ্যুতিক সরঞ্জাম চুরি যাওয়ার জন্য খারাপ হয়ে আছে।

(খ) উপরোক্ত খারাপ ডিপ টিউবওয়েলগুলিকে মেরামত করার জন্য পশ্চিমবঙ্গ মাইনর ইরিগেশন কর্পোরেশন ইতিমধ্যেই প্রয়োজনানুরূপ ব্যবস্থা গ্রহণ করেছেন। যে সকল ব্যবস্থা গ্রহণ করা হয়েছে তার বিশদ বিবরণ নিচে দেওয়া হল ঃ

উপরের (১) নং ক্রমিকে বর্ণিত ৭টি গভীর নলকূপের মধ্যে ৩টি পুনরুজ্জীবনের জন্য পশ্চিমবঙ্গ পরিকাঠামো উন্নয়ন অর্থ নিগমের কাছ থেকে ঋণ নিয়ে কাজ আরম্ভ করেছে। বাকি ৪টি প্রকল্পের দ্বারা উপকৃত কৃষকরা পশ্চিমবঙ্গ পরিকাঠামো উন্নয়ন অর্থ নিগমের কাছ থেকে ঋণ নেবার শর্তে এখনও সম্মতি দেননি। ২নং ক্রমিক এবং ৫নং ক্রমিকে বর্ণিত নলকূপগুলিতে বিদ্যুৎ পুনঃসংযোজনের জন্য বিদ্যুৎ দপ্তরের সাথে যোগাযোগের ব্যবস্থা করছে ; ৩নং ক্রমিকে বর্ণিত টিউবওয়েলটি পরিত্যক্ত এবং ৪নং ক্রমিকে বর্ণিত টিউবওয়েলটির মধ্য থেকে পাইপসহ মোটরটি তোলার ব্যবস্থা নিচ্ছে।

(গ) ১৫টি মঞ্জুরীকৃত মধ্যম ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপের মধ্যে ৫টির খননকার্য সম্পন্ন হয়েছে। বাকি প্রকল্পগুলির খননকার্য এই মরশুমের মধ্যেই শেষ করা যাবে বলে আশা করা যাচ্ছে।

(ঘ) ১৫টি বৃহৎ নদী জলোত্তোলন প্রকল্প রূপায়ণের পরিকল্পনা সরকারের আছে।

### হাওড়ার আমতায় ফৌজদারি আদালত

২২৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৮৬) **শ্রী প্রত্যুষ মুখার্জি** ঃ বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হাওড়া জেলার আমতায় নতুন ফৌজদারি আদালতে পূর্ণকাল বিচারক নিয়োগ করা হয়নি ;

(খ) সত্যি হলে, এর কারণ কি ; এবং

(গ) উক্ত আদালতের এলাকাভুক্ত কিছু মামলা উলুবেড়িয়া মহকুমা আদালত থেকে উক্ত আদালতে স্থানান্তরিত করার কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। ইং ২৪-৯-৯৪ তারিখে হাওড়া জেলার আমতায় নতুন ফৌজদারি আদালতে ১জন পূর্ণকাল বিচারক নিয়োগ করা হয়েছিল কিন্তু বর্তমানে বিচারক পদে যথেষ্টসংখ্যক যোগ্য প্রার্থী না পাওয়ায় উক্ত আদালত বিচারক শূন্য রয়েছে। আমতায় সিভিল জাজ (জুনিয়র ডিভিসন)-কে উক্ত আদালতে ফৌজদারি বিচারকের ক্ষমতা প্রদান করা হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) সমস্ত রকমের অভিযোগ সংক্রান্ত মামলাগুলি আমতা জুডিশিয়াল ম্যাজিস্ট্রেটের আদালতে দাখিল করা হয়, কিন্তু পুলিশ চালান সংক্রান্ত মামলাগুলি উলুবেড়িয়া মহকুমা আদালতে দাখিল করা হয়। কিছু মামলায় অভিযুক্তের ওপর চার্জশিট হবার পর আমতা জুডিশিয়াল ম্যাজিস্ট্রেটের আদালতে বিচারের জন্য স্থানান্তরিত করা হয়।

## মহাবিদ্যালয়ে ভূগোল/জীববিদ্যা পড়ানোর ব্যবস্থা

২২৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৯০) **শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৮-৯৯ শিক্ষাবর্ষে রাজ্যে কতসংখ্যক কলেজে (১) ভূগোল ও (২) জীববিজ্ঞান অনার্স পড়ানোর জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মোট নয়টি কলেজে ভূগোল অনার্স এবং ছয়টি কলেজে জীববিজ্ঞান অনার্স পড়ানোর প্রস্তাব রাজ্য সরকার সংশ্লিষ্ট বিশ্ববিদ্যালয়ের কাছে করেছে। নিচে বিস্তারিত তালিকা দেওয়া হল ঃ—

### ভূগোল (অনার্স)

| বিশ্ববিদ্যালয় | | কলেজ |
|---|---|---|
| কলকাতা | ঃ | (১) সাউথ ক্যালকাটা গার্লস কলেজ। |
| | | (২) কৃষ্ণনাথ কলেজ। |
| | | (৩) ব্যারাকপুর রাষ্ট্রগুরু সুরেন্দ্রনাথ কলেজ। |
| | | (৪) বজবজ কলেজ। |

| | | |
|---|---|---|
| | | (৫) ধ্রুবচাঁদ হালদার কলেজ। |
| বর্ধমান | ঃ | (৬) বর্ধমান রাজ কলেজ। |
| বিদ্যাসাগর | ঃ | (৭) মহিষাদল গার্লস কলেজ। |
| | | (৮) রবীন্দ্র শতবার্ষিকী মহাবিদ্যালয়। |
| উত্তরবঙ্গ | ঃ | (৯) বালুরঘাট কলেজ। |

জীববিজ্ঞান (অনার্স)

| বিশ্ববিদ্যালয় | | কলেজ |
|---|---|---|
| কলকাতা | ঃ | (১) বেহালা কলেজ। |
| | | (২) ভৈরব গাঙ্গুলি কলেজ। |
| | | (৩) বিজয়গড় জ্যোতিষ রায় কলেজ। |
| | | (৪) বজবজ কলেজ। |
| বিদ্যাসাগর | ঃ | (৫) প্রভাত কুমার কলেজ। |
| | | (৬) বাজকুল মিলনী মহাবিদ্যালয়। |

### হাওড়া জেলায় মেডিক্যাল কলেজ স্থাপন

২২৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৭৯) **শ্রী জটু লাহিড়ি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হাওড়া জেলায় মেডিক্যাল কলেজ স্থাপনের কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করেছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না, এইরূপ কোনও পরিকল্পনা আপাতত সরকারের নিকট নেই।

### হাওড়া কর্পোরেশনের কর্মচারিদের পেনশন

২২৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৯০০) **শ্রী জটু লাহিড়ি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হাওড়া কর্পোরেশনের কর্মচারিরা অবসরের পর পেনশন পাচ্ছেন না ; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**নদীয়ার রানাঘাটে অচল গভীর নলকূপ**

২২৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৯১৬) শ্রী **শঙ্কর সিংহ** ঃ জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছে যে, রানাঘাট ব্লক-১ এর অন্তর্গত আমুলিয়া অঞ্চলে চাষের কাজে ব্যবহৃত ডিপ টিউবওয়েলটি বর্তমানে অচল অবস্থায় আছে ;

(খ) সত্যি হলে, উক্ত ডিপ টিউবওয়েলটি সচল করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে ; এবং

(গ) উক্ত ডিপ টিউবওয়েলটি অচল থাকার জন্য কত বিঘা জমি বোরোচাষে থেকে বঞ্চিত হল?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। এই অঞ্চলে ১৯৬১ সালে প্রোথিত গভীর নলকূপটি সম্পূর্ণভাবে বুজে যাওয়ার এবং জীবনীশক্তি নিঃশেষিত হওয়ায় ১৯৯৬-এর সেপ্টেম্বর থেকে অচল অবস্থায় আছে।

(খ) উক্ত ডিপ টিউবওয়েলটিকে সচল করার জন্য পুনঃখননের প্রস্তাব সরকারের আছে। এই প্রস্তাবটি ডব্লু বি আই ডি এফ সি-এর ঋণের সহায়তায় মঞ্জুর হয়েছে। শীঘ্রই কাজ হাতে নেওয়া হচ্ছে।

(গ) বঞ্চনার প্রশ্ন ওঠে না। তবে সর্বশেষ চালু অবস্থায় অর্থাৎ ১৯৯৬ সালে ২.৩৯ একর জমিতে বেরোচাষ হয়েছিল।

### নদীয়ার কল্যাণী পৌরসভাকে অর্থ সাহায্য

২৩০। (অনুমোদিত প্রশ্ন নং ১৯২০) **শ্রী শঙ্কর সিংহ ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, নদীয়া জেলার অন্তর্গত কল্যাণী পৌরসভাকে বিভিন্ন উন্নয়নমূলক প্রকল্পে অর্থ বরাদ্দ বন্ধ করা হবে বলে সিদ্ধান্ত নেওয়া হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকার কর্তৃক এ ধরনের কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

### ক্রীড়া সংগঠনকে সরকারি সাহায্য

২৩১। (অনুমোদিত প্রশ্ন নং ১৯২৪) **শ্রী শঙ্কর সিংহ ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

১৯৯৬-৯৭, ১৯৯৭-৯৮ ও ১৯৯৮-৯৯ (২৮শে ফেব্রুয়ারি, ১৯৯৯ পর্যন্ত) আর্থিক বছরে সরকারের পক্ষ থেকে রাজ্যের জেলাগুলির কোন কোন ক্রীড়া সংগঠনকে কত টাকা অনুদান দেওয়া হয়েছে (বছরওয়ারি হিসাব)?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯৬-৯৭, ১৯৯৭-৯৮ ও ১৯৯৮-৯৯ (২৮শে ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত) আর্থিক বছরে সরকারের পক্ষ থেকে রাজ্যের জেলাগুলির ক্রীড়া সংগঠনকে দেয় অনুদানের হিসাব নিম্নরূপ ঃ

| ক্রীড়া সংগঠনের নাম | দেয় অনুদান (লক্ষ টাকায়) |
|---|---|
| **১৯৯৬-৯৭** | |
| ১। বেঙ্গল হকি অ্যাশোসিয়েশন | ১,০০,০০০ |
| ২। ওয়েস্টে বেঙ্গল খো খো অ্যাশোসিয়েশন | ১,০০,০০০ |
| ৩। অ্যাথলেটিক কোচেস অ্যাশোসিয়েশন অফ বেঙ্গল | ১০,০০০ |

| | |
|---|---|
| ৪। মুর্শিদাবাদ ডিস্ট্রিক্ট রোড রেস অ্যাশোসিয়েশন | ১০,০০০ |
| ৫। বেঙ্গল অ্যামেচার বক্সিং ফেডারেশন | ৭৫,০০০ |
| ৬। ওয়েস্ট বেঙ্গল ডিস্ট্রিক্ট স্পোর্টস্ ফেডারেশন | ১,০০,০০০ |
| ৭। ওয়েস্ট বেঙ্গল ভলিবল অ্যাশোসিয়েশন | ১,০০,০০০ |
| ৮। কুচবিহার ডিস্ট্রিক্ট স্পোর্টস কাউন্সিল | ১,০০,০০০ |
| ৯। জলপাইগুড়ি ডিস্ট্রিক্ট স্পোর্টস্ কাউন্সিল | ১,০০,০০০ |
| ১০। বর্ধমান ড্রিস্ট্রিক্ট স্পোর্টস কাউন্সিল | ১,০০,০০০ |
| ১১। বীরভূম ডিস্ট্রিক্ট স্পোর্টস কাউন্সিল | ১,০০,০০০ |
| ১২। বাঁকুড়া ড্রিস্ট্রিক্ট স্পোর্টস কাউন্সিল | ১,০০,০০০ |

**১৯৯৭-৯৮**

| | |
|---|---|
| ১। বেঙ্গল অলিম্পিক অ্যাশোসিয়েশন | ৩,৫০,০০০ |
| ২। ওয়েস্টে বেঙ্গল খো খো অ্যাশোসিয়েশন | ৫০,০০০ |
| ৩। ওয়েস্ট বেঙ্গল ব্যাডমিন্টন অ্যাশোসিয়েশন | ৩,০০,০০০ |
| ৪। ওয়েস্ট বেঙ্গল ওমেনস্ ক্রিকেট অ্যাশোসিয়েশন | ৫,০০,০০০ |
| ৫। মুর্শিদাবাদ ডিস্ট্রিক্ট রোড রেস অ্যাশোসিয়েশন | ১৫,০০০ |
| ৬। ওয়েস্ট বেঙ্গল খো খো অ্যাশোসিয়েশন | ২,০০,০০০ |
| ৭। বেঙ্গল হকি অ্যাশোসিয়েশন | ২,৫০,০০০ |
| ৮। বীরভূম ডিস্ট্রিক্ট স্পোর্টস্ কাউন্সিল | ১,০০,০০০ |
| ৯। মেদিনীপুর ডিস্ট্রিক্ট স্পোর্টস কাউন্সিল | ১,০০,০০০ |
| ১০। দক্ষিণ দিনাজপুর ডিস্ট্রিক্ট স্পোর্টস্ কাউন্সিল | ১,০০,০০০ |
| ১১। ওয়েস্ট বেঙ্গল বাস্কেটবল অ্যাশোসিয়েশন | ১,০০,০০০ |

**১৯৯৮-৯৯**

| | |
|---|---|
| ১। ওয়েস্ট বেঙ্গল রোয়িং অ্যাশোসিয়েশন | ৫০.০০০ |

| | |
|---|---|
| ২। বেঙ্গল অলিম্পিক অ্যাশোসিয়েশন (স্টেটস্ গেমস্-এর জন্য) | ৩,০০,০০০ |
| ৩। বেঙ্গল অলিম্পিক অ্যাশোসিয়েশন (ন্যাশনাল গেমস্-এর জন্য) | ২,৫০,০০০ |
| ৪। মেদিনীপুর ডিস্ট্রিক্ট স্পোর্টস্ কাউন্সিল | ২,০০,০০০ |
| ৫। কুচবিহার ডিস্ট্রিক্ট স্পোর্টস কাউন্সিল | ১,০০,০০০ |
| ৬। জলপাইগুড়ি ডিস্ট্রিক্ট স্পোর্টস কাউন্সিল | ১,০০,০০০ |
| ক্রীড়া সংগঠনের নাম | দেয় অনুদান (লক্ষ টাকায়) |
| ৭। মুর্শিদাবাদ ডিস্ট্রিক্ট স্পোর্টস কাউন্সিল | ১,০০,০০০ |
| ৮। দক্ষিণ দিনাজপুর ডিস্ট্রিক্ট স্পোর্টস কাউন্সিল | ১,০০,০০০ |

**বিশ্বব্যাঙ্কের অর্থে নদীয়া জেলার স্বাস্থ্য পরিষেবা**

২৩২। (অনুমোদিত প্রশ্ন নং ১৯২৯) **শ্রী শঙ্কর সিংহ ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) স্বাস্থ্য ও পরিষেবার সামগ্রিক উন্নয়নের স্বার্থে বিশ্বব্যাঙ্কের তরফে নদীয়া জেলার জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ;

(খ) উক্ত বরাদ্দকৃত অর্থে কোন কোন হাসপাতাল, স্বাস্থ্যকেন্দ্র এবং কি কি ধরনর উন্নয়নমূলক কাজের পরিকল্পনা নেওয়া হয়েছে ; এবং

(গ) উক্ত বরাদ্দকৃত টাকার মধ্যে কত পরিমাণ অর্থ ১৯৯৮ পর্যন্ত হাসপাতালওয়ারি খরচ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রকল্পের অন্তর্ভুক্ত স্বাস্থ্য পরিষেবার সামগ্রিক উন্নয়নের স্বার্থে বিশ্বব্যাঙ্কের তরফে নদীয়া জেলার জন্যে বরাদ্দকৃত অর্থের পরিমাণ ১,৪৫,৩৮১ লক্ষ টাকা নির্মাণ সংক্রান্ত কাজকর্মের জন্যে। অন্যান্য প্রয়োজনীয় সহায়ক স্বাস্থ্য পরিবেষার ক্ষেত্রে জেলার হাসপাতালগুলির জন্যে বিভিন্ন খাতে যেমন, ওষুধপত্রাদি, প্রশিক্ষণ, যন্ত্রপাতি, অ্যাম্বুলেন্স ইত্যাদি বাবদ জেলাগুলিকে প্রয়োজনীয় অর্থ দেওয়া হয়—যা থেকে প্রয়োজনভিত্তিক পরিষেবার সংস্থান করা হয়।

(খ) **নির্মাণ সংক্রান্ত** উক্ত বরাদ্দকৃত অর্থে নিম্নলিখিত হাসপাতালগুলি উন্নয়ন করা হবে ঃ

(১) কৃষ্ণনগর জেলার হাসপাতাল ;

(২) রানাঘাট ও কল্যাণী মহকুমা হাসপাতাল ;

(৩) শান্তিপুর, চাকদহ ও নবদ্বীপ রাজ্য সাধারণ হাসপাতাল ;

(৪) বেথুয়াডহরি, বগুলা, হরিণঘাটা, চাপড়া করিমপুর, কালিগঞ্জ ও কৃষ্ণগঞ্জ গ্রামীণ হাসপাতাল।

এই সংক্রান্ত কাজকর্মের মধ্যে আছে—উক্ত হাসপাতালগুলির সংস্কার প্রয়োজনভিত্তিক সম্প্রসারণ, স্যানিটেশন, জল সরবরাহ ও বৈদ্যুতিক কাজকর্ম ইত্যাদি।

**অন্যান্য পরিষেবা**

'ক' অংশ দ্রষ্টব্য।

(গ) **নির্মাণ সংক্রান্ত**— এই সংক্রান্ত কাজকর্মের নির্দেশ ১৯৯৯ সালে দেওয়া হয়েছে এবং ১৯৯৮ সালে এ বাবদ কোনও খরচ হয়নি।

**অন্যান্য পরিষেবা সংক্রান্ত**

প্রকল্পের সূচনা থেকে নদীয়ার বিভিন্ন হাসপাতালের জন্যে যন্ত্রপাতি, ওষুধপত্র গাড়ি অ্যাম্বুলেন্স জেনারেটর ভাড়া, প্রশিক্ষণ ইত্যাদি খাতে এ পর্যন্ত ১,৪২,২০,৩৫৭ (এক কোটি বিয়াল্লিশ লক্ষ কুড়ি হাজার তিনশ সাতান্ন) টাকা দেওয়া হয়েছে।

এছাড়াও সফ্‌ট্‌ওয়্যার সংক্রান্ত বিষয়ে বিভিন্ন সময়ে প্রয়োজনীয় অর্থ বিভিন্ন জেলা হাসপাতালগুলিকে (নদীয়াসহ) দেওয়া হয়েছে।

**নদীয়ার কর্মসংস্থান কেন্দ্রের মাধ্যমে কর্মসংস্থান**

২৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৩৩) **শ্রী শঙ্কর সিংহ ঃ** কর্মবিনিয়োগ কেন্দ্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

১৯৯০ থেকে ১৯৯৮ পর্যন্ত নদীয়া জেলায় কর্মবিনিয়োগ কেন্দ্রগুলির মাধ্যমে কত জনের কর্মসংস্থান হয়েছে (কর্মবিনিয়োগ কেন্দ্র ও বছরওয়াবি হিসাব)?

**কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

উক্ত সময়ের মধ্যে পরিসংখ্যান নিম্নরূপ ঃ—

কর্মবিনিয়োগ কেন্দ্রগুলির মাধ্যমে চাকরি প্রাপকের সংখ্যা

| সাল | কল্যাণী | কৃষ্ণনগর | রানাঘাট | মোট |
|---|---|---|---|---|
| ১৯৯০ | ১৫২ | ৩২৬ | ১৭১ | ৬৪৯ |
| ১৯৯১ | ১৭০ | ১২৯ | ৯৪ | ৩৯৩ |
| ১৯৯২ | ১২০ | ৯০ | ৯৩ | ৩০৩ |
| ১৯৯৩ | ১২৫ | ৯২ | ৫৬ | ২৭৩ |
| ১৯৯৪ | ৪৫ | ৮৫ | ৪৮ | ১৭৮ |
| ১৯৯৫ | ১৩৮ | ১৬৭ | ২৬ | ৩৩১ |
| ১৯৯৬ | ১৮৬ | ৭৭ | ৪১ | ৩০৪ |
| ১৯৯৭ | ১১১ | ১৫২ | ৫৪ | ৩১৭ |
| ১৯৯৮ | ৯৫ | ১৮৯ | ৭৩ | ৩৫০ |

## কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে চাকুরি

২৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৩৯) **শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

১৯৯৮-৯৯ আর্থিক বছরে (৩১শে ডিসেম্বর, ১৯৯৮ পর্যন্ত) রাজ্যের কর্মবিনিয়োগ কেন্দ্রগুলির মাধ্যমে (১) তফসিলি জাতি (২) তফসিলি উপজাতি ও (৩) অন্যান্য অনগ্রসর শ্রেণীভুক্ত চাকরি প্রাপকের সংখ্যা কত?

**কর্মবিনিয়োগ বিভাগে ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

উক্ত আর্থিক বছরে রাজ্যের কর্মবিনিয়োগ কেন্দ্রগুলির মাধ্যমে চাকুরি প্রাপকের সংখ্যা নিম্নরূপ ঃ—

| তফসিলি জাতি | তফসিলি উপজাতি | অন্যান্য অনগ্রসর শ্রেণী |
|---|---|---|
| (১) | (২) | (৩) |
| ১,২৯৮ জন | ৩৫৬ জন | ২২১ জন |

## নদীয়া জেলার পুরসভাগুলিতে বরাদ্দ অর্থের পরিমাণ

২৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৪৭) শ্রী **শশাঙ্কশেখর বিশ্বাস** ঃ পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৩ সালের ১লা এপ্রিল থেকে ১৯৯৮ সালের ৩১শে মার্চ পর্যন্ত নদীয়া জেলার চাকদহ, কল্যাণী, নবদ্বীপ, কৃষ্ণনগর ও গয়েশপুর পৌরসভাগুলি সরকারি বরাদ্দকৃত নির্দিষ্ট খাতের অর্থ অন্য খাতে ব্যয়ের অভিযোগ আছে কি না ; এবং

(খ) থাকলে, উক্ত বিষয়ে সরকারের পক্ষ থেকে সংশ্লিষ্ট পৌরসভাগুলির বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কৃষ্ণনগর পৌরসভা ছাড়া অন্যান্য পৌরসভাগুলির বিরুদ্ধে উক্ত সময়ের মধ্যে সরকারি বরাদ্দকৃত নির্দিষ্ট খাতের অর্থ অন্য খাতে ব্যয়ের অভিযোগ নেই।

(খ) কৃষ্ণনগর পৌরসভার ক্ষেত্রে পৌরসভার পাওনা বিভিন্ন সরকারি অনুদানের অর্থ হ্রাস করে যে খাতের অর্থ অন্যত্র খরচ করা হয়েছে সেখানে বরাদ্দ করা হচ্ছে।

## তারাশঙ্করের জন্মশতবর্ষ

২৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৬৬) শ্রী **প্রত্যুষ মুখার্জি** ঃ তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

প্রখ্যাত সাহিত্যিক তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায় জন্মশতবর্ষ উপলক্ষে সরকারি তরফে কি কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কয়েকটি পরিকল্পনা নেওয়া হয়েছিল ঃ

(১) লোকরঞ্জন শাখা কর্তৃক 'গণদেবতা' উপন্যাসের নাট্যরূপ উদ্‌যাপিত হচ্ছে।

(২) পশ্চিমবঙ্গ বাংলা অ্যাকাদেমির মাধ্যমে তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়ের আত্মজীবনী 'আমার জীবন' প্রকাশিত হয়েছে। ডঃ উজ্জ্বলকুমার মজুমদার লিখেছেন তারাশঙ্করের জীবন ও সৃজন সম্পর্কিত গ্রন্থ।

(৩) পশ্চিমবঙ্গ সরকারের মুখপত্র 'পশ্চিমবঙ্গ' পত্রিকার একটি বিশেষ সংখ্যাও এতদুপলক্ষে প্রকাশিত হয়েছে।

**পুরুলিয়ার আর এল আই প্রকল্প**

২৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৮২) **শ্রী ভন্দু মাঝি ঃ** জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় কটি আর এল আই প্রকল্প আছে ;

(খ) তন্মধ্যে, কতগুলি চালু অবস্থায় আছে ;

(গ) উক্ত প্রকল্পের কতগুলি বিদ্যুৎচালিত ও কতগুলি ডিজেলচালিত ; এবং

(ঘ) আর এল আই প্রকল্পগুলিতে বিদ্যুৎচালিত করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি?

**জল সম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৪১টি।

(খ) ১০৯টি।

(গ) ২২টি বিদ্যুৎচালিত এবং ১১৫টি ডিজেলচালিত।

(ঘ) হ্যাঁ, আছে, বর্তমানে ৯টি প্রকল্পে বিদ্যুৎ স্থাপনের কাজ চলছে।

**পুরুলিয়ার বলরামপুরকে পৌরসভার অন্তর্ভুক্তিকরণ**

২৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৮৩) **শ্রী ভন্দু মাঝি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার বলরামপুর শহরকে পৌরসভার অন্তর্ভুক্ত করার পরিকল্পনা সরকারের আছে কি না ;

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবে রূপায়িত হবে বলে আশা করা যায় ; এবং

(গ) পৌরসভায় অন্তর্ভুক্তি কিসের ভিত্তিতে হয়ে থাকে?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) পশ্চিমবঙ্গ পুর-আইন, ১৯৯৩-এর ৯(সি) ধারা এবং ৯নং ধারা অনুসারে পৌর এলাকার সন্নিহিত কোন অঞ্চলকে ঐ পৌর এলাকায় অন্তর্ভুক্ত করতে হলে সন্নিহিত অঞ্চলটিকে পশ্চিমবঙ্গ পুর আইন, ১৯৯৩-এর ৩নং ধারার নিম্নলিখিত শর্ত দ্বারা পূরণ করতে হবে।

(১) এলাকাটির জনসংখ্যার ঘনত্ব প্রতি বর্গ কি. মি. তে অনন্য ৭৫০ জন হতে হবে ;

(২) ঐ এলাকায় মোট প্রাপ্ত বয়স্ক জনসংখ্যার অর্ধেকের বেশি অকৃষিজীবী হতে হবে। এছাড়া সংযোজনের প্রস্তাবটি সংশ্লিষ্ট পুরসভার কাউন্সিলারদের দ্বারা অনুমোদিত হতে হবে।

### রাজ্যে সি এইচ জি-এর সংখ্যা

২৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৮৮) **শ্রী অবিনাশ মাহাতো** এবং **শ্রী রবীন্দ্রনাথ হেমব্রম ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(১) রাজ্যে মোট কত জন সি এইচ জি কর্মী আছেন ;

(২) বর্তমানে তাদেরকে ঐ ঔষধ সরবরাহ করা হয় কি, হলে মাসিক না ত্রৈমাসিক ; এবং

(৩) উক্ত কর্মিগণের ভাতা বৃদ্ধি ও স্থায়ীকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(১) আনুমানিক ৩৯,০০০ জন।

(২) বর্তমানে সি এইচ জি-দের কোনও ঔষধ সরবরাহ করা হয় না।

(৩) যেহেতু প্রকল্পটি কেন্দ্রীয় সরকারের, বিষয়টি কেন্দ্রীয় সরকারের বিবেচনার

জন্য সুপারিশ করা হয়েছে।

অন্যান্য স্বেচ্ছাসেবীদের সাথে জনস্বাস্থ্য অফিসে সি এইচ জি-দের যুক্ত করার চেষ্টা হচ্ছে।

**দক্ষিণ ২৪ পরগনার বিভিন্ন পঞ্চায়েত সমিতিতে জে আর ওয়াই খাতে অর্থ**

২৪০। (অনুমোদিত প্রশ্ন নং ২০২১) **ডঃ নির্মল সিংহ ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

১৯৯৭-৯৮ এবং ১৯৯৮-৯৯ আর্থিক বছরে জওহর রোজগার যোজনার মাধ্যমে দক্ষিণ ২৪ পরগনার বিভিন্ন পঞ্চায়েত সমিতি কত টাকা পেয়েছে?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯৭-৯৮ আর্থিক বছরে জওহর রোজগার যোজনায় দক্ষিণ ২৪ পরগনার বিভিন্ন পঞ্চায়েত সমিতিকে মোট ২,১৪,১৯,১১০ টাকা এবং ১৯৯৮-৯৯ আর্থিক বছরে উক্ত জেলার ৪টি পঞ্চায়েত সমিতিকে মোট ১৬,২১,৭৬২ টাকা বরাদ্দ করা (দেওয়া) হয়েছে যার বিস্তারিত বিবরণ নিম্নে প্রদত্ত হল ঃ

| পঞ্চায়েত সমিতি | আর্থিক বছর | |
|---|---|---|
| | ১৯৯৭-৯৮ | ১৯৯৮-৯৯ |
| ১। বারুইপুর | ১০,৪২,৯৯০ | বরাদ্দ নাই |
| ২। বাসন্তি | ৪,৪২,৯৯০ | ” |
| ৩। ভাঙ্গড়-১ | ৯,১৯,৫৯০ | ” |
| ৪। ভাঙ্গড়-২ | ১২,১৩,৪২০ | ” |
| ৫। বিষ্ণুপুর-১ | ১১,৬৭,৬৭০ | ” |
| ৬। বিষ্ণুপুর-২ | ৯,৫১,৭২০ | ” |
| ৭। বজবজ-১ | ৮,৮৮,৭৪০ | ” |
| ৮। বজবজ-২ | ২,৮২,৫৭০ | ” |
| ৯। ক্যানিং-১ | ৪,৯২,৩৫০ | ” |

| পঞ্চায়েত সমিতি | আর্থিক বছর | |
|---|---|---|
| | ১৯৯৭-৯৮ | ১৯৯৮-৯৯ |
| ১০। ক্যানিং-২ | ৭,৬৮,৯৫০ | ,, |
| ১১। গোসাবা | ১১,২১,৯২০ | বরাদ্দ নাই |
| ১২। জয়নগর-১ | ৮,২৪,৪৮০ | ,, |
| ১৩। জয়নগর-২ | ৪,১৮,৬১০ | ,, |
| ১৪। কুলতলি | ৪,৮৬,১৮০ | ,, |
| ১৫। সোনারপুর | ৯,৫৪,০৫০ | ,, |
| ১৬। ঠাকুরপুকুর-মহেশতলা | ৯,৪৯,১৬০ | ,, |
| ১৭। ডায়মন্ডহারবার-১ | ৭,৮২,৫৭০ | ৯,৫৮০ |
| ১৮। ডায়মন্ডহারবার-২ | ৩,২৫,৭৬০ | বরাদ্দ নাই |
| ১৯। ফলতা | ৬,১৩,৪২০ | ,, |
| ২০। কাকদ্বীপ | ৭,৬৮,৯৫০ | ,, |
| ২১। কুলপি | ১১,৫৬,৬১০ | ,, |
| ২২। মগরাহাট-১ | ৩,০১,০৮০ | ৫,৭৪,১৬৯ |
| ২৩। মগরাহাট-২ | ৯,৯৩,৬৩০ | বরাদ্দ নাই |
| ২৪। মন্দিরবাজার | ৯,৪২,৯৯০ | ,, |
| ২৫। মথুরাপুর-১ | ৮,০৫,৯৭০ | ,, |
| ২৬। মথুরাপুর-২ | ৩,৫০,৪৪০ | ১,৪৮,১১৭ |
| ২৭। নামখানা | ৩,১৯,৫৯০ | বরাদ্দ নাই |
| ২৮। পাথরপ্রতিমা | ৩,০৭,২৫০ | ,, |
| ২৯। সাগর | ৮,২৫,৭৬০ | ৮,১৭,৮৯৬ |
| মোট | ২,১৪,১৯,১১০ | ১৬,২৯,৭৬২ |

**উত্তর ২৪ পরগনার দেগঙ্গায় পাকা রাস্তা নির্মাণ**

২৪১। (অনুমোদিত প্রশ্ন নং ২০২৮) **শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(১) উত্তর ২৪ পরগনা জেলা পরিষদের মাধ্যমে দেগঙ্গা অঞ্চলের অন্তর্গত কোনও কাঁচা রাস্তা পাকা করার পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কোথায় কোথায়?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, এরূপ কোনও পরিকল্পনা বিবেচনাধীনে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**আলিপুরদুয়ারের মহকুমা হাসপাতালকে জেলা হাসপাতালে উন্নীতকরণ**

২৪২। (অনুমোদিত প্রশ্ন নং ২০৪৪) **শ্রী নির্মল দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আলিপুরদুয়ার মহকুমা হাসপাতালকে জেলা হাসপাতালে উন্নীত করার কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**দীঘা স্টেট জেনারেল হাসপাতালের জন্য বিশ্বব্যাঙ্কের অনুদান**

২৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ২০৭২) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(১) দীঘা স্টেট জেনারেল হাসপাতালের উন্নতির জন্য বিশ্বব্যাঙ্ক থেকে কোনও অর্থ সাহায্য পাওয়া গেছে কি না ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, সাহায্যকৃত অর্থে কি কি পরিকল্পনা নেওয়া

হয়েছে ; এবং

(গ) উক্ত পরিকল্পনা কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) দীঘা রাজ্য সাধারণ হাসপাতালটি বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তার অঙ্গীভূত হাসপাতালগুলির মধ্যে একটি। এ বাবদ বিশ্বব্যাঙ্ক থেকে প্রয়োজনীয় অর্থ সাহায্য পাওয়া গিয়েছে।

(খ) এর মধ্যে আছে হাসপাতালটির সম্পূর্ণ সংস্কার, আংশিক সম্প্রসারণ (প্যাথলজি ব্লক, জেনারেটর ঘর, গ্যারাজ) অভ্যন্তরীণ রাস্তা সংস্কার, সম্প্রসারণ, ওভারহেড ট্যাঙ্ক, কিছু বৈদ্যুতিক কাজকর্ম ইত্যাদি ছাড়া ওষুধপত্র যন্ত্রপাতি ও অন্যান্য প্রয়োজনীয় সরবরাহ আছে।

(গ) সংস্কার সম্প্রসারণ সরবরাহ ইত্যাদি আগামী ২০০০ সালের মধ্যে শেষ হবে বলে আশা করা হচ্ছে।

## ঝাড়গ্রামের গোপীবল্লভপুরের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

২৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ২০৮৭) **শ্রী সুভাষচন্দ্র সরেন :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম গোপীবল্লভপুর ব্লকে নুড়িশোলে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের কাজের অগ্রগতি কীরূপ ; এবং

(খ) কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এখনও পর্যন্ত এই স্বাস্থ্যকেন্দ্র অনুমোদিত হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

## অগ্নিকাণ্ডে ভস্মীভূত উমেশচন্দ্র ব্যানার্জির বাসভবন

২৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ২০৯১) **শ্রী ব্রহ্মময় নন্দ :** অগ্নি নির্বাপন ও পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৭-৩-৯৯-তে বিধ্বংসী অগ্নিকাণ্ডে উত্তর কলকাতায় উমেশচন্দ্র

ব্যানার্জির বাসভবন আংশিক ভষ্মীভূত হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত অগ্নিকান্ডের কারণ কি?

**অগ্নি নির্বাপন ও পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## কানুপুর-বহুতালী রাস্তা নির্মাণ

২৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ২১০৩) **শ্রী মহম্মদ সোহরাব ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কানুপুর-বহুতালী রাস্তার কত অংশ নির্মিত হয়েছে ; এবং

(খ) উক্ত রাস্তার কাজ কবে নাগাদ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কানুপুর-বহুতালী রাস্তায় ঝামা মাড়াই এবং পিচের কাজ কিছু অংশে বাকি আছে। উক্ত রাস্তায় তিনটি সেতু নির্মাণ প্রয়োজন। তারমধ্যে পাগলা নদীর উপর ১নং সেতুর কাজ চলছে এবং বাঁশলোই নদীর উপর সেতুর কাজ খুব শীঘ্রই আরম্ভ হবে। পাগলা নদীর উপর ২নং সেতুর নির্মাণের প্রাথমিক কাজের উদ্যোগ চলছে।

(খ) বর্তমান অবস্থায় ২০০২ সাল নাগাদ কাজ শেষ হবে বলে আশা করা যায়।

## রাজ্য প্রথা-বহির্ভূত শিক্ষা প্রকল্প চালু

২৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ২১০৭) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে প্রথা-বহির্ভূত শিক্ষা প্রকল্প চালু করা হচ্ছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত প্রকল্পে অনুমোদিত প্রতিষ্ঠানের সংখ্যা কত (জেলাভিত্তিক)?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, কেন্দ্রীয় সরকারের প্রথা-বহির্ভূত শিক্ষা প্রকল্প (৯-১৪ বছর বয়সীদের জন্য) রাজ্যে চালু আছে।

(খ) কেন্দ্রীয় সরকার ১৩টি স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের প্রকল্প অনুমোদন করেছেন। প্রতিষ্ঠানগুলির জেলাভিত্তিক অবস্থান নিম্নরূপ ঃ

১) কলকাতা ৬টি

২) দক্ষিণ ২৪ পরগনা ২টি

৩) পুরুলিয়া ২টি

৪) মেদিনীপুর ১টি

৫) উত্তর ২৪ পরগনা ১টি

৬) বাঁকুড়া ১টি

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment [otion from Shri Pankaj Banerjee on the subject of mis-leading state-ent of State Home Minister about Shri Sangram Ghosh, an Indian ıldier. The subject matter of the Motion is not such that may call for ljournment of the business of the House. I, therefore, withheld my ›nsent to it. I disallowed it.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received three notices of Calling :tention on the following subjects, namely :

. Reported erosion of embankments and inundation of land in Sundarban area due to incessant rain in recent past : Shri Deba Prasad Sarkar

:. Reported death of one nine years old girl at Palta water treatment plants on 9th June, 1999. : Shri Ashok Kumar Deb, Shri Pankaj Banerjee, Shri Saugata Roy & Shri Jyoti Krishna Chattopadhyay

3. Reported death of 3 persons in a boat accident on 16th June, 1999 at Canning : Shri Jatu Lahiri

I have selected the notice of Shri Deba Prasad Sarkar on the subject of reported erosion of embankments and inundation of land in Sundarban area due to incessant rain in recent past.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 23th June, 1999.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত শুক্রবার এখানে মাননীয় মুখ্যমন্ত্রী যে প্রস্তাব তুলেছিলেন, সেই প্রস্তাব ছিল কাশ্মীরের সামরিক অবস্থা নিয়ে, যা আমরা ঐকমত্য হয়ে প্রস্তাব পাস করেছি। সেই প্রস্তাবের উপর আলোচনার সময় একটা তথ্য এখানে বলেছিলাম, যা সম্পূর্ণ অসত্য এবং এই তথ্য ভিত্তিহীন এবং অসত্য।

(গন্ডগোল)

শ্রী ঘোষ এখন কাশ্মীর সীমান্তে লড়াই করছেন এবং তিনি আমাদের সেনাবাহিনীর মধ্যে রয়েছেন এবং লড়াই করছেন। আমি যে ভুল তথ্যখানি এখানে রেখেছিলাম, তার জন্য আমি আন্তরিকভাবে দুঃখিত এবং ক্ষমাপ্রার্থী। এইরকম একটা অসত্য এবং ভিত্তিহীন কথা এখানে বলার জন্য আমি দুঃখিত এবং ক্ষমাপ্রার্থী।

## PRIVILEGE MOTION

**Mr. Speaker :** I have received a notice of breach of privilege by Mr. Saugata Roy under rule 224 of the Rules of Procedure. He was to raise a point of breach of privilege against the Hon'ble Minister, Shri Buddhadeb Bhattacharjee relating the statement made by him in a debate on a resolution under Rule 169 on Friday last. Mr. Saugata Roy, you may please raise your notice. It should be very brief and very short.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় পুলিশমন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য বিরুদ্ধে অধিকার ভঙ্গের প্রস্তাব উত্থাপন করছি।' গত শুক্রবার দিন বিধানসভায় ১৬৯ নম্বর ধারায় যে প্রস্তাব উল্লেখ করা হয়েছিল সর্বদলীয় ঐক্যমত্য হয়ে, যাতে আমরা ভোট করেছিলাম,

যখন বলার সময়ে বুদ্ধদেব ভট্টাচার্য জবাবি ভাষণে উল্লেখ করেন যে বঁনগার অধিবাসী একজন জওয়ান, নাম সংগ্রাম ঘোষ তিনি কারগিল সীমান্তে নিহত হয়েছেন। এটা বলার কোনও প্রোভোকেশন ছিল কি? অবিলম্বে এটা বলার তো কোনও প্রয়োজন ছিল্ না। আমরা তো জানতে চাইনি যে পশ্চিমবাংলার থেকে কে মারা গিয়েছেন। সম্পূর্ণ স্বতঃপ্রণোদিত হয়ে, শুধু সস্তা হাততালি নেবার জন্য একটা তথ্যকে উনি ভেরিফাই না করে এই হাউসে উনি ভুল তথ্য পেশ করেছেন। শুধু হাউসকেই ভুল পথে পরিচালিত করেননি, সংগ্রাম ঘোষের পরিবারকে, তার পরিচিত জনদেরও অসম্ভব দুঃখ এবং মানসিক কষ্টের মধ্যে ফেলে দিয়েছিলেন। আপনি বলতে পারেন এই প্রস্তাবে যে মাননীয় মন্ত্রী ডেলিবারেটলি হাউসকে মিসলীড করেন নি, ইচ্ছা করে ভুল তথ্য দেননি, এই কথা যদি আপনি বলেন তাহলে বলব যে মাননীয় মন্ত্রী হঠাৎ করে এই ভুল তথ্য পেশ করার কি প্ররোচনা, কি প্রয়োজন ছিল? কোথা থেকে এই তথ্য পেলেন। এই রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী, পুলিশমন্ত্রী যার উপর নিরাপত্তা নির্ভরশীল, তিনি কোনওরকম ভেরিফাই না করে যদি ভুল তথ্য পেশ করেন তাহলে আপনি বলবেন সেটা ডেলিবারেটলি হাউসকে মিসলীড করা হয়েছে কিনা। স্যার, আপনি বলতে পারেন যে ভুল তথ্য পেশ করলে তাকে সংশোধন করার ব্যবস্থা হাউসে আছে। লোকসভায় স্পিকারের ১১৫ ধারা অনুযায়ী যেখানে সংশোধন করা যায় আমাদের হাউসে এর আগে সংশোধন করা হয়েছে। আমি সেই অধিকার, কোনও সদস্যের কেড়ে নিতে চাই না। মজার ব্যাপার হচ্ছে হাউসের মধ্যে একটা বিবৃতি মন্ত্রী দিলেন তারপর সেই সংশোধন হাউসের মধ্যে না করে, আজকে সকালে সংশোধন করার অনেক আগেই তিনি শুক্রবার গভীর রাতে আরেকটি বিবৃতি দিয়ে ক্ষমা প্রার্থনা করেন। হাউস যখন চলছে, ভুল তথ্য প্রেস করলেন তখন হাউসকে এড়িয়ে গিয়ে গভীর রাতে উনি বিবৃতি দিয়ে দিলেন। আমার মনে হয় উনি হাউসকে বাইপাস করার চেষ্টা করেছেন, এড়িয়ে যাবার চেষ্টা করেছেন, হাউসের অমর্যাদা করেছেন। স্যার, আজকে যদি এই ব্যাপারে মন্ত্রীকে আপনি ভৎর্সনা না করেন তাহলে আমার মনে হয় সংসদীয় গণতন্ত্রে একটা ভুল দৃষ্টান্ত থেকে যাবে। আমাদের জানা এর আগে মোরারজি দেশাই লোকসভায় বলেছিলেন জয়প্রকাশ নারায়ণ মারা গিয়েছেন। তার জন্য তিনি শুধু ক্ষমাই চাননি, নিয়ম হয়ে গিয়েছিল কোনও লোক মারা গেলে তার অন্তেষ্টি না হওয়া পর্যন্ত অ্যানাউন্স করা যাবে না। লোকটির অন্তেষ্টি ক্রিয়া হল কিনা জানলেন না, হাউসে অ্যানাউন্স করেদিলেন। আমাদের মেম্বার মারা গিয়ে ডেড বডি না আসা পর্যন্ত আমরা কনডোলেন্স করি নি। একটা গুরুত্বপূর্ণ ব্যাপার। রাজ্যের মুখ্যমন্ত্রীর পর গুরুত্বপূর্ণ মন্ত্রী যিনি অস্থায়ী মুখ্যমন্ত্রী ছিলেন। তিনি যদি এই হাউসে ভুল তথ্য দেন তাহলে এই রাজ্যের মানুষ কার কাছ থেকে সঠিক তথ্য আশা করবে। স্যার, তাই বলি যে আপনি যদি ভৎর্সনা না করেন তাহলে আপনি এটা প্রিভিলেজ কমিটিতে পাঠান, আমরা দেখব। যেমন আপনি এম জি আকবরকে রেপ্রিম্যান্ড করেছেন ঠিক তেমনি ভাবে।

[12-10 — 12-20 p.m.]

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** Now, the Notice given by Shri Saugata Roy under Rule 224 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly is not attracted. Because, the statement, if it is wrong or false or misleading has to be made in an intent to mislead the House.

Of here, it is expressly understood that the Minister made a statement. He has no intent to mislead the House. It has been a mistake. He relied on certain informations which he should not have done. That is a different story which should not have taken place. He relied on it in good faith and he made the statement in the House. Later on he has verified it.

(Noise)

(Noise from the Congress Benches)

Please, Please. When he verified it, it was then apparently understood that it was a wrong statement.

(Noise)

Why are you disturbing me? I am on my legs.

(Noise)

It cannot go on in this way. Please have patience, Please, please. What is this ?

(Noise from the Congress Benches)

Then I will simply say that it is out of order, if you do not take your seat. Will you then be satisfied? What is this? It cannot go on in this way.

(At this stage, Shri Pankaj Banerjee was still shouting)

You are a senior Member. Don't do it. Don't go on in the way, Mr. Banerjee.

He verified it. He has contacted the family of Shri Sangram Ghosh. He expressed his apologies. He contacted the Eastern Command. He communicated to me that a serious mistake has taken place and he is very sorry for it. He informed the House that he has made a mistake. He says sorry for it. Becasue he had to contact the family of Shri Sangram Ghosh. He had to contact the Eastern Command. The matter was urgent. The family would be in anticipation. Their son is at the front. Nobody knows what happens. Very well, in future, a Minister making statement should be more cautious. I expunge the portion relating to the 'death' of Shri Sangram Ghosh. It should not be on record. Because the man is 'still alive'. It should not be on record that 'the man is dead'. That is expunged. That man is alive. So the Notice does not lie. The matter ends.

## PRESENTATION OF THE FOURTH REPORT OF THE SUBJECT COMMITTEE ON ENVIRONMENT AND CO-OPERATION (1998-99) ON PRE-VOTING BUDGET SCRUTINY, 1999-2000

**Shri Sk. Majad Ali :** Sir, with your permission, I beg to present the Fourth Report of the Subject Committee on Environment and Co-opeation, 1998-99 on Pre-voting Budget Scrutiny, 1999-2000.

## Presentation of the Sixteenth Report of the Committee on Public Accounts 1998-99

(At this stage, the Congress (I) Members were seen shouting and moving around the Well of the House and moments later all the Congress (I) Members walked out of the Chamber.)

## Presentation of the 2nd Report of the Subject Committee on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other

**Backward Classes, 1998-99**

**Shri Kshiti Ranjan Mondal :** Mr. Speaker, Sir, with your kind permission, I beg to present the 2nd Report of the Subject Committee on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and other Backward Classess, 1998-99, on Pre-voting Budget Scrutiny, 1999-2000.

**Presentation of the Forty-eighth Report of the Committee on Public Undertakings (1998-99)**

**Shri Ranjit Kundu :** Sir, I beg to present the Forty-eighth Report of the Committee on Public Undertakings, on the Britannia Engineering Products and Services Limited of the Industrial Reconstruction Department on the Report of the Comptroller and Auditor General of India (Commercial) for the year ended 31st march, 1994.

**Presentation of the Seventh Report of the Subject Committee on Eduction, Information & Cultural Affairs, Sports and Youth Services (1998-99)**

**Shri Padmanidhi Dhar :** Sir I beg to present the Seventh Report of the Subject Committee on Education, Information & Cultural Affairs, Sports and Youth Services, 1998-99, on Pre-voting Budget Scrutiny, 1999-2000.

**Presentation of the 32nd, 33rd, and 34th Reports of the Subject Committee on Agriculture, Agriculture (Marketing), Food & Supplies, Food Processing & Horticulture and Fisheries, 1998-99**

**Shri Rampada Samanta :** Mr. Speaker, Sir, with your kind permission, I beg to present the 32nd , 33rd and 34th Reports of the Subject Committee on Agriculture, Agriculture (Marketing) Food & Supplies. Food Processing & Horticulture and Fisheries, 1998-99 on Pre-voting Budget Scrutiny for the year 1999-2000 relating to the Agriculture, Food & Supplyes and the Agriculture (Agriculture Marketing) De-

partment respectively.

## Presentation of the Sixteenth Report of the Committee on Public Accounts 1998-99

**Shri Abdul Mannan :** Mr. spaker, Sir, with your kind permission I beg to present the Sixteenth Report of the Committee on Public Accounts, 1998-99 on the Report of the Comptroller and Auditor General of India for the years 1988-99 No.4 (Civil) 1989-90 No. 3 (Civil) and 1994-95 No.3 (Civil) relating to the Animal Resources Development Department.

## LAYING OF RULES

### Amendment to the West Bengal Special Marriage Rules 1969

**Shri Nisith Adhikary :** Sir, I beg to lay amendment to the West Bengal Special Marriage Rules, 1969, published under Notification No. 3683-J, dated the 3rd May, 1999.

### Amendment to the Hindu Marriage Registration Rules 1958

**Shri Nisith Adhikary :** Sir, I beg to lay amendment to the Hindu Marriage Registration Rules, 1958, published under Notification No. JF/MR/6, dated the 8th January, 1998.

## MENTION CASES

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসের কাছে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে উল্লেখ করতে চাই। স্যার, ইতিপূর্বে এই হাউসের কিছু বিধায়ক রেলের কুপন জাল করে এই সভার সমস্ত বিধায়কদের মান-ইজ্জত ধুলোয় লুণ্ঠিত করেছিলেন। তাদেরই আজকে দেখা যাচ্ছে সামান্য ভুল নিয়ে চিৎকার করতে। কথায় বলে চোরের মা'র বড় গলা। কিন্তু আজকে আবার দেখা যাচ্ছে একজন বিধায়ক ভুয়ো মেডিক্যাল বিল সাবমিট করেছেন। যে নার্সিং হোমের কথা বলা হয়েছে তার কোনও অস্তিত্ব নেই। সংশ্লিষ্ট রোগের অত ফিও নেই। কিন্তু সেই সব ভুয়ো কাগজপত্র, বিল সাবমিট করা হয়েছে এবং বিষয়টা কাগজেও বেরিয়েছে। আজকে বিধায়ক হিসাবে আমাদের লজ্জায় পড়তে হচ্ছে, মাথানত হয়ে যাচ্ছে। আজকে কংগ্রেসি বিধায়করা দুর্নীতি,

কুচক্রান্ত এবং মাফিয়াদের সঙ্গে জড়িত রয়েছে এবং দেশের মান-ইজ্জত ডুবিয়ে দিচ্ছে। তাদেরই একজন প্রতিনিধি এটা করেছেন। আমরা দেখছি যে এর আগে অনেক বিধায়ক হাজার হাজার টাকার চশমার জন্য বিল সাবমিট করেছেন। এরজন্য আমাদের মাথা লজ্জায় হেঁট হয়ে যাচ্ছে। আমরা যখন রাস্তায় বেরোই তখন এই রকম কয়েকজন বিধায়কের জন্য আমাদের মাথা লজ্জায় হেঁট হয়ে যায়। যে বিধায়ক ঐ কাজ করেছেন তাদের দলের কোনও মেরুদন্ড নেই। মেরুদন্ডহীন এই দল তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিতে পারছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি যে যিনি চিকিৎসার জন্য মায়ের নামে, স্ত্রীর নামে ভুয়ো বিল দাখিল করেছেন তার বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেওয়া হোক।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের পি এইচ ই দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সাম্প্রতিককালে বিভিন্ন জেলায় পানীয় জল সরবরাহের জন্য পাম্প হাউস বা পাইপ লাইন বসেছে। এই পাম্প হাউসগুলো থেকে ২ ঘন্টা করে দিনে ৩ বার অর্থাৎ ৬ ঘন্টা জল সরবরাহ করা হয়। রাজ্য সরকারের এই পাম্প হাউসগুলো ঠিকাদারদের মাধ্যমে চালানো হয়। এই ঠিকাদাররা পাম্প অপারেটর এবং কয়েকজন কর্মচারী দিয়ে এই পাম্প হাউস চালান। কিন্তু পাম্প হাউস যারা চালান তাদের মাইনের কোনও সিস্টেম নেই, কোনও সই-সাবুদের ব্যাপারে নেই। কাউকে ৩০০ টাকা, কাউকে ৫০০ টাকা, কাউকে ৭০০ টাকা দিয়ে তাদেরকে ১,০০০ টাকা, ১,৫০০ টাকা দেওয়া হয়েছে বলে সই করিয়ে নেওয়া হয়। রাজ্য সরকারের শ্রমদপ্তর অসংগঠিত শ্রমিকদের সুবিধার জন্য ন্যূনতম মজুরি ঘোষণা করেছেন। কিন্তু পি এইচ ই-র ঠিকাদারদের মজুরি কত হবে তা এখনও পর্যন্ত রাজ্য সরকার কিছু নির্দিষ্ট করেননি। এখানে মাননীয় গৌতম দেব মহাশয় নেই। আমি আপনার মাধ্যমে এই সভায় এই কথা বলতে চাই যে, পি এইচ ই-র ঠিকাদারদের শ্রমিকদের জন্য বর্তমান বাজার অনুযায়ী মজুরি ঠিক করতে হবে এবং তারা যাতে সরকারের সমস্ত রকম সুযোগ-সুবিধা পান সেটা দেখতে হবে, সেই সব শ্রমিকদের স্থায়ীকরণ করতে হবে, তাদের জন্য আইডেনটিটি কার্ডের ব্যবস্থা করতে হবে এবং তাদের সই করার ব্যাপারটা ঠিকমতো করতে হবে।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং মন্ত্রী সভারও দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে রাজ্যের ভূমিহীন ক্ষেতমজুর এবং কৃষি শ্রমিকদের জন্য পি এফ চালু হয়েছে। ১৮ বছর বয়স থেকে ৫০ বছর বয়স পর্যন্ত যে সমস্ত কৃষি

শ্রমিকরা প্রতি মাসে ১০ টাকা করে জমা দেবে তাদের পক্ষে সরকারও সম পরিমাণ টাকা প্রতি মাসে ১০ টাকা করে তাদের অ্যাকাউন্টে জমা দেবে। পরবর্তীকালে, অবসর গ্রহণের পরে বা অক্ষম হয়ে গেল তারা সেই টাকা এককালীন পাবে সুদসহ। কিন্তু আমরা এ বিষয়ে পঞ্চায়েত স্তরে এবং ব্লক স্তরে কিছু জটিলতা লক্ষ্য করছি। সেই জন্য আমি এ বিষয়ে পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যে জটিলতার সৃষ্টি হচ্ছে তা দূর করার জন্য পঞ্চায়েত স্তরে অফিসে এবং ব্লক স্তরের অফিসে দুটো অ্যাকাউন্ট খুলে তারা যাতে টাকা জমা দিতে পারে তার ব্যবস্থা করা হোক, এই দাবি জানাচ্ছি।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকাইত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারের একটা চূড়ান্ত উদাসীনতা এবং নিষ্ক্রিয়তা দৃষ্টান্ত তুলে ধরে প্রতিকার চাইছি। স্যার, আপনি জানেন গত ৬ই এবং ৭ই জুন সুন্দরবন এলাকার ওপর দিয়ে প্রচন্ড ঝোড়ো হাওয়া বয়ে গেছে। ঘূর্ণি ঝড় বয়েছে এবং নদীতে জলোচ্ছাস হয়েছে। সেই জলোচ্ছাসে সুন্দরবন এলাকার বিস্তীর্ণ অঞ্চলের নদী বাঁধ ভেঙে গেছে এবং হাজার হাজার বিঘা জমিতে নোনা জল ঢুকে গেছে। সাগর, নামখানা, পাথরপ্রতিমা, কুলতলি, মথুরাপুর, বাসন্তি প্রভৃতি বিস্তীর্ণ এলাকার নদী বাঁধ ভেঙে গেছে। মাতলা নদীর বাঁধ ভেঙে মেরিগঞ্জ এক নম্বর, গোপালগঞ্জ, দেউলবাড়ি প্রভৃতি জায়গায় কয়েক শো মাইন দীর্ঘ নদী বাঁধ ভেঙে গেছে। অথচ আমরা দীর্ঘদিন ধরে ঐ সমস্ত নদী বাঁধ মেরামতের জন্য জেলা পরিষদের মাধ্যমে সেচ দপ্তরের কাছে দাবি জানিয়ে আসছি, কিন্তু দীর্ঘদিন ধরে সুন্দরবন এলাকার নদী বাঁধগুলির কোথাও এক ঝুড়ি মাটিও ফেলা হয়নি অবিলম্বে যদি ঐসব নদী বাঁধ মেরামত করা না হয় তাহলে আগামী বর্ষায় সমস্ত সুন্দরবন এলাকায় চাষের জমিতে নোনা জল ঢুকে চাষীর সর্বনাশ হবে। বিগত কয়েক দিন ধরে সেচ দপ্তরের দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও আজ পর্যন্ত সেচ দপ্তরের পক্ষ থেকে ভেঙে যাওয়া নদী বাঁধগুলি পর্যন্ত মেরামতের কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। কেবলমাত্র একজন অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ার ওখানে ঘুরে এসেছেন। সেখানে ক্রমাগত চাষের জমিতে নোনা জল ঢুকছে—জোয়ারের জল ঢুকছে এবং ভাটায় নামছে, নদী খাদ বেড়ে যাচ্ছে। এই অবস্থা চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদি এইভাবে চলতে থাকে তাহলে আগামী বর্ষার মরশুমে অবস্থা ভয়াবহ রূপ নেবে; নদীর জল প্রচন্ডভাবে জমিতে ঢুকে চাষের ক্ষতি করবে। হাজার হাজার বিঘা জমি নদীর জলের তলায় চলে যাবে। বাঁধ ভেঙে যাওয়ার ফলে ক্রমাগত ধস নামছে। এখনও যেসব বাঁধ আছে সেসবগুলোও ভয়ঙ্করভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। অবিলম্বে সেচ দপ্তরের ব্যবস্থা নেওয়া দরকার যাতে সুন্দরবন এলাকার নদী বাঁধগুলির দ্রুত মেরামত করা যায়। যেসব বাঁধগুলি ইতিমধ্যেই ভেঙে গেছে সেগুলিতে দ্রুত যুদ্ধকালীন পরিস্থিতি অবলম্বন করে মেরামত করার জন্য আপনার মাধ্যমে আমি সেচ মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি। মাননীয় সেচ মন্ত্রীর কাছে আমি দাবি করছি তিনি

অবিলম্বে কুলতলিসহ সমগ্র সুন্দরবন এলাকার নদী বাঁধগুলি মেরামত করার ব্যবস্থা করুন।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী অশোককুমার দেব** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, প্রতিদিনই কাগজে দেখতে পাবেন, ডাকাতি, রাহাজানি, ছিনতাই চলছে। আশ্চর্যের ব্যাপার, রাত্রিবেলা যদি ৪-৫ জন যুবক গাড়ি করে আত্মীয়ের বাড়ি বা হাসপাতালে যেতে চায় তাহলে গ্রামে-গঞ্জে তারা অ্যাটাক হচ্ছে। গতকাল বিষ্ণুপুরে ৪-৫ জন ছেলে তাদের একজন বাবাকে দিতে গিয়েছিল বিষ্ণুপুর এলাকায় লোকে ডাকাত ডাকাত বলে সেই গাড়ি অ্যাটাক করে। তারা কোনওরকমে প্রমাণপত্র দেখিয়ে বেঁচে এসেছে। চারিদিকে যেভাবে ডাকাতি হচ্ছে প্রশাসন সে ব্যাপারে কিছু করছে না। থানায় ডায়েরি করে কোনও লাভ হয় না। শুধু তাই নয়, যারা ট্রেনে যাতায়াত করেন তারাও নিরাপদে যাতায়াত করতে পারছে না। মেয়েরা রাত্রিবেলা ট্রেনে যেতে পারছে না। ডাকাত এবং ডাকাতির সাথে জি আর পি এফের যোগ-সাজস আছে বলে আমার ধারণা। তার কারণ হচ্ছে, আমাদের কোনও জিনিস যদি চুরি যায়, আমরা বললে কোনও কাজ হয় না, কিন্তু উপরতলার কোনও লোকের যদি কোনও জিনিস চুরি যায় তাহলে ঘণ্টা তিনেকের মধ্যে সেই জিনিস পাওয়া যায়। অথচ দেখা যাচ্ছে, আমরা নাম দেওয়া সত্ত্বেও তাদের ধরার চেষ্টা করা হয় না। পুলিশ যদি এ ব্যাপারে অ্যাকশন না নেয় তাহলে এলাকায় এলাকায় আরও ডাকাতি, রাহাজানি, ছিনতাই বাড়বে, কমবে না। এমনিতেই পুলিশের সংখ্যা কমে যাচ্ছে। এলাকায় এলাকায় আরও অনেক থানা হওয়ার দরকার ছিল। কিন্তু দেখা যাচ্ছে, থানা অনুপাতে লোক সংখ্যা বেশি। এরফলে পুলিশ কন্ট্রোল করতে পারছে না। আমার এলাকায় ৩টে থানা আছে পুলিশের কাছে যখন যাই, তারা বলে এই বিরাট এলাকা চালানো আমাদের পক্ষে সম্ভব নয়। থানা আরও বাড়ান, আউট-পোস্ট করুন। আর এইসব ব্যাপারে যদি অ্যাকশন না নেওয়া হয় তাহলে লোকজন শান্তিতে বাস করতে পারবে না, মা-বোনেরা শান্তিতে চলাচল করতে পারবে না।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি** ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, অপদার্থ স্বরাষ্ট্র মন্ত্রীর দায়িত্বজ্ঞানহীন যে বক্তব্য তার বিরুদ্ধে আজকে আমি একটা অ্যাডজোর্নমেন্ট মোশন দিয়েছিলাম। কিন্তু আপনি সেটা বাতিল করে দিয়েছেন কোনওরকম কারণ না দেখিয়ে। সেই অপদার্থ স্বরাষ্ট্রমন্ত্রীর দৌরাত্ম্যে গোটা পশ্চিমবাংলার মানুষের ধন, মান, জীবন এবং সম্পত্তি আজকে মটগেজ হয়ে গেছে সমাজ বিরোধীদের হাতে। কলকাতা শহরে গত ৪ মাসে ১৯ জনকে কিডন্যাপ করা হয়েছে। মাল্টি-ন্যাশনাল কোম্পানির ম্যানেজিং ডিরেক্টর

থেকে শুরু করে একটা স্কুলের ১১ বছরের ছেলে পর্যন্ত এই ১৯ জন মানুষকে কিডন্যাপ করা হয়েছে শহর কলকাতা থেকে। এর বিরুদ্ধে আজকে স্বরাষ্ট্রমন্ত্রী কোনও সদর্থক বক্তব্য রাখলেন না। এস বি গাঙ্গুলিকে নিয়ে যে নাটক হল সেই নাটকে স্বরাষ্ট্রমন্ত্রী বললেন, কয়েক ঘণ্টার ভিতরেই অপরাধীদের গ্রেপ্তার করছি। কিন্তু দিনের পর দিন চলে গেল। যতক্ষণ পর্যন্ত না র‍্যামসাম মানি মুক্তিগণ হিসাবে মিটিয়ে দেওয়া হল ততক্ষণ পর্যন্ত এস বি গাঙ্গুলিকে মুক্তি দেওয়া হল না। তারপরে মুখ্যমন্ত্রী বললেন, উনি কোনও আত্মীয়ের বাড়ি আছেন। এক্সাইড কোম্পানির ম্যানেজিং ডিরেক্টর যাকে অপহৃত করা হয়েছে এবং পুলিশ নিজে সুয়োমোটো কেস করল সেই পুলিশের তরফ থেকে স্বরাষ্ট্রমন্ত্রী বললেন, তিনি চলে আসছেন আর কয়েক ঘণ্টার মধ্যেই। তার জন্য কি ব্যবস্থা নেওয়া হল মাননীয় মুখ্যমন্ত্রীও সঠিকভাবে জানাতে পারলেন না। কোটি কোটি টাকার মুক্তিপণ দিয়ে তিনি ফিরে এলেন। আরও আমরা দেখলাম, স্কুলের যে ছেলেটি বাড়ি ফিরছে সেই বাড়ি ফেরার পথে দুবৃত্তরা তাকে তুলে নিয়ে চলে গেল। শালিমার গো-ডাউনের কাছে রেল লাইনের ধারে সেই সৌমিকের মৃতদেহ আবিষ্কার করল। এইভাবে বড়বাজার থেকে দক্ষিণ কলকাতা পর্যন্ত কিডন্যাপ হয়ে যাচ্ছে। গোটা পশ্চিমবাংলায় দুবৃত্তদের স্বর্গ রাজ্যে তৈরি হয়ে গেছে।

(এই সময়ে পরবর্তী স্পিকার ডাকায় মাইক অফ হয়ে যায়।)

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত শুক্রবার দিন এই হাউসে আমাদের রাজ্যের অত্যুৎসাহী স্বরাষ্ট্রপুলিশ মন্ত্রী একটা অসত্য সংবাদ পরিবেশন করেছিলেন যে এ রাজ্য থেকে কাশ্মীর সীমান্তে লড়াই করতে গিয়ে সংগ্রাম ঘোষের মৃত্যু হয়েছে। স্যার, আমাদের রাজ্য থেকে অনেক সৈন্যই কাশ্মীর সীমান্তে লড়াই করতে গিয়েছেন এবং মারা গিয়েছেন। যারা মারা গিয়েছেন তাদের কথা তিনি বললেন না! তাদের কথা তার মাথায় এল না, শুধু ঐ একটি নাম তিনি বললেন। আমার কাছে এরকম একটি নাম রয়েছে লিনচু প্রধান। এছাড়া দার্জিলিং এলাকা থেকে অনেক সৈন্য কাশ্মীর সীমান্তে গিয়ে লড়াই করছেন, মারাও গিয়েছে। পেশক, গোরবাথান, আল্‌গড়া, কালিম্পং, দার্জিলিং এলাকা থেকে তারা গিয়েছেন। স্যার, আমরা জানি, ভারতবর্ষের অনেক রাজ্য সরকার তাদের রাজ্য থেকে যেসব সৈনিক কাশ্মীর সীমান্তে যুদ্ধ করতে গিয়ে মারা গিয়েছেন তাদের পরিবারবর্গকে মোটা টাকা দেবার কথা ঘোষণা করেছেন। মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আমার দাবি, অনুরূপভাবে আমাদের রাজ্য থেকে যুদ্ধ করতে গিয়ে যারা মারা গিয়েছেন, আহত হয়েছেন তাদের সাহায্য করা হোক। যারা মারা গিয়েছেন তাদের পরিবারকে মিনিমাম ৫ লক্ষ টাকা করে দেবার কথা ঘোষণা করার জন্য রাজ্য সরকারের কাছে আমি দাবি জানাচ্ছি। ওখানে অনেকেই প্রাণ দিয়েছেন,

দেশের জন্য আরও অনেকে প্রাণ দিতে রাজি আছেন।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের খাদ্য ও সরবরাহ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হুগলি জেলাতে গত দু সপ্তাহ ধরে রেশন ব্যবস্থা প্রায় ভেঙে পড়ার মুখে। বিধিবদ্ধ ও সংশোধিত রেশনিং এলাকাতে রেশন চিনি পাওয়া যাচ্ছে না। তাছাড়া অনুমোদিত ডিলারদের মাধ্যমে যে কেরোসিন তেল সরবরাহ করা হয় তাও ঠিকমতন সরবরাহ করা হচ্ছে না। এর ফলে সাধারণ মানুষ খুবই অসুবিধার মধ্যে পড়েছেন। তাছাড়া রেশনিং ব্যবস্থায় যে চাল, গম সরবরাহ করা হয় বেশিরভাগ সময় দেখা যাচ্ছে তা খুবই নিম্নমানের। অবিলম্বে এই ভেঙে পড়া রেশন ব্যবস্থার পুনরুজ্জীবনে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ জটু লাহিড়ি, এটা তো বলা হয়ে গিয়েছে, এটা বাদ দিয়ে অন্য কিছু বলার থাকলে বলুন।

**শ্রী জটু লাহিড়ি ঃ** স্যার, অন্য দিন তো এই সুযোগ দেন না। আমি আর বলব না।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১০ই জুন, সুকান্ত সেতুতে যে দুর্ঘটনা ঘটেছে আমি সেই প্রসঙ্গে বলছি। সেদিন যাদবপুরে সুকান্ত সেতু থেকে একটি মিনি বাস পড়ে গিয়ে ৫ জন মানুষ মারা যান। এই দুর্ঘটনাটি আরও গুরুতর হতে পারত যদি বাসটি রেলের ওভারহেড বিদ্যুতের তারের উপর গিয়ে পড়ত। তা যদি হত তাহলে পুরো এলাকাটি ইলেকট্রিফায়েড হয়ে যেতে পারত। সৌভাগ্যবশত সেটা ঘটেনি। স্যার, এটা কিন্তু খুব গুরুত্ব দিয়ে ভাবা দরকার। শুধু সুকান্ত সেতু নয়, এই হাউসেই আমরা আলোচনা করেছি যে সারা কলকাতাতে এই বাস মিনিবাসের রেষারেষি এবং পরস্পর পরস্পরকে ওভারটেক করার যে প্রবণতা তারজন্যই এত দুর্ঘটনা ঘটছে এবং বহু অমূল্য প্রাণ চলে যাচ্ছে। এই হাউসে বার বার বলা সত্ত্বেও ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট এবং পুলিশ বিভাগ এই মিনিবাস এবং বাসকে নিয়ন্ত্রণ করার ব্যবস্থা করেননি। এর মূল কারণ হচ্ছে, এই বাস, মিনিবাস, অটোরিক্সা এগুলি পুরোপুরি সিটুর নিয়ন্ত্রণে। সিটুই ঠিক করে দেয় যে কে বাস চালাবে, কার বাস কবে বেরুবে ইত্যাদি এর ফলে আমরা দেখছি দুর্ঘটনা বেড়ে গিয়েছে। এর সঙ্গে আরও একটা গুরুত্বপূর্ণ প্রশ্নও উঠেছে। বুদ্ধদেববাবুর যাদবপুর কেন্দ্রের মধ্যে অবস্থিত এই সুকান্ত

সেতুর উদ্বোধন তাড়াহুড়া করে করা হয়েছিল। যেভাবে সুকান্ত সেতু করা হয়েছে সেটা অবৈজ্ঞানিক। রাস্তাটি বাকা এবং সেখানে দুর্ঘটনা হওয়ার সম্ভাবনা থাকছে। বাসটি ভেঙে পড়ার পরে দেখা গেল যে রেলিংটা চুন বালি দিয়ে তৈরি, ধাক্কা লেগে পড়ে গেছে এবং ৫ জন লোক মারা গেছে। আমি এর বিচার-বিভাগীয় তদন্তের দাবি করছি। যদি তদন্ত হয় তাহলে দেখা যাবে যে আজকে কলকাতায় বেআইনিভাবে কি রকম ওভারটেক হচ্ছে, সিটুর প্রশ্রয়ে পুলিশ তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিতে পারছে না। এই যে নতুন নতুন ফ্লাই ওভার করা হচ্ছে, এগুলি সমস্ত বাজে মাল দিয়ে তৈরি করা হচ্ছে ফলে এগুলি ভেঙে পড়ছে। এগুলির উপর দিয়ে যখন মানুষ যাতায়াত করছে, এই ফ্লাই ওভারগুলি মানুষের কাছে একটা বিপদজনক মৃত্যু ফাঁদ হয়ে দাঁড়িয়েছে। রবীনবাবুর এলাকায় বিজন সেতু আছে। সেটা দুভার্গ্য বশত কংগ্রেস আমলে তৈরি হয়েছিল, যদি বামফ্রন্ট আমলে তৈরি হত তাহলে বীজন সেতুও ৪বার ভেঙে পড়তো। আজকে এই পচা মাল দিয়ে ফ্লাই ওভারগুলি তৈরি হচ্ছে এবং তার ফলে এই অ্যাক্সিডেন্টগুলি ঘটছে। কাজেই এর একটা তদন্ত হওয়া দরকার।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী অজিত পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্যণ করছি। গত শুক্রবার এখানে পাক আগ্রাসনের বিরুদ্ধে একটা সর্বদলীয় ঐক্যমত হয়ে একটা সিদ্ধান্ত নেওয়া হয়েছিল। সেখানে অধ্যাপক সৌগত রায়, আব্দুল মান্নান, অতীশ সিনহা, দেবপ্রসাদ সরকার প্রমুখ সকলেই বক্তৃতা দিয়েছিলেন এবং সকলেই দেশোপ্রেমের কথা বলেছিলেন। কিন্তু আমরা লক্ষ্য করছি যে একটা পার্টি অফিসে সেনা প্রধানকে ডেকে এনে তাদেরকে অভিসন্ধিমূলক আচরণ শেখানো হচ্ছে। এটা সংবিধান বিরোধী বলে আমরা মনেকরি। এটা ইলেকশনের জন্য একটা জাল পাতা হচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে নিবেদন করছি যে, তারা এই বিষয়ে দিল্লির স্বরাষ্ট্র বিভাগ এবং প্রধানমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করুন। এটা অত্যন্ত নিন্দনীয় ব্যাপার।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিভিন্ন যে সাব-ডিভিসন, মফঃস্বল শহরগুলিতে যে সাব-রেজিস্ট্রি অফিসগুলি আছে সেখানে কোনও নিয়ম-কানুন মেনে জমির মূল্য নির্ধারণ করছে না, তাদের খেয়াল-খুশি মতো করছে। বিশেষ করে দেখা যাচ্ছে যে মানুষ যখন অত্যন্ত নিরুপায় হয়ে তাদের জমিজমা বিক্রি করতে যাচ্ছে বা অন্যান্য কারণে রেজিস্ট্রি করতে যাচ্ছে, সেখানে জমির ভ্যালুয়েশন নিরুপণের ক্ষেত্রে সরকার আজ পর্যন্ত কোনও তালিকা তৈরি করে দিচ্ছে না। ফলে এগুলি তাদের খেয়াল খুশিমতো

করছে এবং তার ফলে একটা অতিরিক্ত করের বোঝা তাদের উপরে চাপছে। বিশেষ করে আমাদের শান্তিপূর্ণ এলাকায় গত ৩ বছর ধরে যে সাব-রেজিস্ট্রি অফিস আছে সেখানে বছরে যেখানে ৪ হাজার করে রেজেস্ট্রি হত সেখানে এখন বছর ৬-৭ শত রেজেস্ট্রি হচ্ছে। এর ফলে মানুষের খুবই অসুবিধা হচ্ছে এবং একটা অসন্তোষ দেখা দিয়েছে। মানুষ রেজেস্ট্রি করতে কৃষ্ণনগরে চলে যাচ্ছে এবং তার ফলে সেখানকার কপি রাইটার, ডি-রাইটার, স্ট্যাম্প ভেন্ডার যারা আছেন তারাও ক্ষতিগ্রস্ত হচ্ছেন। অবিলম্বে পৌরসভা এবং পঞ্চায়েতের সঙ্গে কথা বলে, জেলা শাসকের সঙ্গে কথা বলে সেখানকার রেজেস্ট্রি অফিসে একটা স্বাভাবিক মূল্য মান নির্ধারণ করা হোক এবং গত তিন বছর ধরে যে সাব-রেজিস্ট্রার আছেন, তার অপসারণের দাবি করছি।

**শ্রী রবীন ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমিরাজস্ব মন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া, মেদিনীপুর জেলায় এন এস-৬ রাস্তায় দুই পাশে যে সমস্ত ভাগচাষী, কৃষক, মজুর রয়েছে, তারা তাদের নিজেদের জীবন জিবীকা অর্জন করে যে সমস্ত জমিতে সেই জমিগুলি প্রোমোটারের মাধ্যমে কিছু বড়লোক কিনে নিয়ে সরকারি ব্যাঙ্ক থেকে টাকা নিয়ে ছোট ছোট কনস্ট্রাকশন করে সাইন বোর্ড ঝুলিয়ে এক মাস, দুই মাস চালাচ্ছে, তারপরে সেটা বন্ধ করে চলে যাচ্ছে। এর ফলে হাওড়া, সাঁকরাইল, পাচলা, উলুবেড়িয়া, বাগনান ইত্যাদি জায়গায় চাষীরা মারা খাচ্ছে। শুধু তাই নয়, কোলাঘাট বিদ্যুৎকেন্দ্রের যে ছাই, ঐ রাস্তার ধারে যেসব পুকুরে পদ্মফুল চাষ হত, মাঠে যা ফুলচাষ হত এবং এখনও হচ্ছে। সেসব ফুলচাষীরা ঐ ছাই এর কারণে মার খাচ্ছে। তারজন্য আমি বলতে চাই। ঐসব ফুলচাষীদের রক্ষা করার জন্য ভূমি সংস্কার মন্ত্রী একটা আইন করুন যাতে ঐসব পুকুর জমি ইত্যাদি বিক্রি করা বন্ধ হয়। এ ব্যাপারে আমি মাননীয় ভূমি সংস্কার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে, আমার নির্বাচনী কেন্দ্রে জি আই এস কটন মিল ৮ মাসের উপর বন্ধ রয়েছে। ফলে মিলের ১৬০০ কর্মী কর্মহীন হয়ে পড়েছেন। এর আগে আমি মন্ত্রী মহাশয়ের সঙ্গে দেখা করে কারখানাটি খুলবার ব্যাপারে বলেছি। বিভিন্ন ইউনিয়ন মালিকপক্ষের সঙ্গে বসে একটা চুক্তিও করতে চেয়েছিল। সেখানে লেবার কমিশনারকেও থাকতে বলা হয়েছিল। ঐ মিটিংয়ে লেবার কমিশনার এলেও 'সিটু' ইউনিয়নের বাধাদানের ফলে কোনও চুক্তি স্বাক্ষরিত হতে পারেনি। ফলে কারখানাটি এখনও খোলেনি। আমি শ্রমমন্ত্রীকে অনুরোধ করছি, সমস্ত ইউনিয়ন, মালিকপক্ষ এবং সরকার পক্ষ একসঙ্গে বসে একটা ত্রিপাক্ষিক চুক্তি সাক্ষর করুন যাতে কারখানাটি তাড়াতাড়ি চালু করা সম্ভব হয়। এ ব্যাপারে দ্রুত ব্যবস্থা গ্রহণ করার জন্য

আমি অনুরোধ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দেশসেবায় উৎসর্গীকৃত প্রাণ, মেদিনীপুরের পিতামহ ভীষ্ম, তমলুকের মুকুটহীন সম্রাট, জনগণের মানুষ, সংসদীয় রাজনীতিবিদ, হলদিয়ার প্রকৃত রূপকার স্বাধীনতা সংগ্রামী, গান্ধীবাদী সর্বাধিনায়ক, ৪২-এর ভারতছাড় আন্দোলনে গঠিত তাম্রলিপ্ত জাতীয় সরকারের প্রথম সর্বাধিনায়ক প্রয়াত সতীশচন্দ্র সামন্তের জন্মশতবার্ষিকী আগামী ১৫ই ডিসেম্বর ১৯৯৯ শুরু হচ্ছে। তিনি দীর্ঘ সংসদীয় জীবন কাটিয়েছেন। তার সঙ্গে সঙ্গে দেখতে পাচ্ছি, তিনি অসহযোগ আন্দোলনে যোগ দিয়েছিলেন। তিনি গুণধর জাতীয় বিদ্যালয়ে শিক্ষকতার কাজ করেছিলেন। তিনি দীর্ঘকাল কারাবরণ করেছিলেন। ১৯২১, ১৯৩০, ১৯৩১, ১৯৩৩, ১৯৩৪, ১৯৪০, ১৯৪৩ এবং ১৯৪৫ সালে তিনি কারাবরণ করেছিলেন দেশের স্বাধীনতার স্বার্থে। তার জন্মশতবর্ষে কলকাতার মদয়ানে তার একটি পূর্ণাবয়ব মূর্তি প্রতিষ্ঠার জন্য মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**श्री राम जनम माँझी** : आदरणीय स्पीकर सर, आपके माध्यम से मै श्रम मंत्री का ध्यान आकर्शित करना चाहता हूँ। उलबेड़िया उत्तर केन्द्र मे बहुत से उधोग वन्ध हो गए है। जिसमें बाउड़िया कँाटन मिल और कनोड़िया जूट मिल। सर, ये मिल १२ दिसम्बर को वन्द हूआ। आज तक कनोड़िया जूट मिल के ४ हजार मजदूर भूखमरी का शिकार हो रहे है। बाउड़िया के ४ हजार मजदूर और उनके परिवार भीख की झोली लेकर रास्ते पर उतर चुके है। लेकिन बार-बार श्रम मंत्री का ध्यान आकर्पित कराने के बाद भी कोई कारगर कदम नही उठाया गया है। आपके माध्यम से श्रम मंत्री से अनुरोध करता हूँ कि बाउड़िया काँटन मिल और कनोड़िया जूट मिल के मजदूरो को भुखमरी से बचाने के लिए जल्द-से-जल्द इन मिलों को खुलवाने की व्यवस्था करे। स्थिति धीरे धीरे विस्फोरक हो रहा है और कभी भी ये मजदूर उग्र आन्दोलन करने पर उतर सकते है। इसलिए जल्द-से-जल्द इन मजदूरो की बेकारी को दूर करे।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী তাপস ব্যানার্জি :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি আমাদের আসানসোল মহকুমায় আইন-শৃঙ্খলা সম্পূর্ণ ভেঙে পড়েছে, সপ্তাহে ৩-৪টি করে খুন হচ্ছে, গত সপ্তাহে ৩টি খুন হয়েছে। এখন আবার একটা মারাত্মক রোগ দেখা দিয়েছে যেটা আগে ছিল না সেটা হল অপহরণ। গত ৭ তারিখে শঙ্কর লাল আগরওয়াল নামে একটা ভদ্রলোক, যার সিরামিক ফ্যাক্টরি থেকে শুরু করে ৫-৬টি ফ্যাক্টরি আছে, তিনি অপহৃত হন। তিনি যখন সালানপুর থেকে তার সিরামিক ফ্যাক্টারিতে যাচ্ছিলেন সেই সময়ে পথে কে বা কারা তাকে অপহরণ করে।

তিনি মারুতি অষ্ট্রিন চেপে যাচ্ছিলেন, তার কাছে মোবাইল ফোন ছিল কিন্তু সেই মোবাইল ফোনটি অফ ছিল। তারপর তিন দিন বাদে তার সেই মারুতি অষ্ট্রিন গাড়িটি পরিত্যক্ত অবস্থায় রাস্তার ধারে পাওয়া যায়। পুলিশ এত অপদার্থ আজও সেই অপরহণের কিনারা করতে পারেনি। পুলিশের এই অপদার্থতার কথা আমি আগে বলিনি, আজকে আমি বলতে বাধ্য হচ্ছি। কারণ পুলিশের ব্যাপারে আমি কিছু বলতে চাইনি, পুলিশকে রাজনীতি করতে হয় তার চাকুরি রাখার জন্য। পুলিশের উচ্চ পদস্থ অফিসার থেকে আরম্ভ করে সকলকে রাজনীতি করতে হয় চাকুরি রাখার জন্য। কিন্তু মানুষের নিরাপত্তার কি হবে, মানুষ কোথায় যাবে? আজ পর্যন্ত এই ভদ্রলোকের খোঁজ পাওয়া গেল না। বর্ডার থেকে মানুষ পেরিয়ে এসে আসানসোল, চিত্তরঞ্জন এবং সালানপুরে আসছে এবং আইন-শৃঙ্খলা বিঘ্নিত করছে। এই ব্যাপারে কোনও প্রতিকার নেই কোনও প্রতিবিধান নেই। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই ঘটনার ব্যাপারে বিশেষভাবে দৃষ্টি দেবার জন্য। এই শঙ্কর লাল আগরওয়ালের ঘটনা একটা সিমবলিক ঘটনা। এই ঘটনার প্রতিবিধান কঠোর হাতে যদি না করা হয় তাহলে আগামী দিনে আরও মারাত্মক ঘটনা ঘটবে। তাই আমি এই ব্যাপারে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

## ZERO HOUR

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় স্পিকার স্যার, আমার এলাকায় কেলিডোনিয়ান জুট মিল আছে এই জুটি মিল দীর্ঘ ৮ বছর মাস বন্ধ হয়ে পড়ে আছে। আমি বহুবার এই বিধানসভায় বলেছি, শ্রমমন্ত্রী, শিল্পমন্ত্রী এবং বিভিন্ন দপ্তরে বলা সত্ত্বেও কেউ খোলার চেষ্টা করছে না। এই জুট মিলে সাড়ে তিন হাজার শ্রমিক কাজ করে, আজকে ওরা না খেতে পেয়ে অনাহারে মারা যাচ্ছে, তাদের ছেলেমেয়েরা পড়াশোনা করতে পারছে না, কেউ অসুস্থ্য হলে ওষুধ কেনার পয়সা নেই। আপনারা এখানে কারখানা চালু করার চেষ্টা করছেন, প্রায়ই কাগজে দেখি এই সরকার বিভিন্নভাবে শিল্প গঠন করার চেষ্টা করছে। অথচ যে শিল্পগুলি আমাদের এখানে সেইগুলি কেন বন্ধ হয়ে যাচ্ছে সেটা আমি বুঝতে পারছি না। অবিলম্বে যাতে এই কারখানা খোলার ব্যবস্থা করা হয় এবং এলাকার সুষ্ঠু পরিস্থিতি ফিরিয়ে আনা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি। আমরা কয়েক জন এম এল মিলে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে ডেপুটেশন দিয়েছি, তিনি বলেছিলেন চেষ্টা করবেন। কিন্তু দেখতে পাচ্ছি আজ পর্যন্ত কোনও কিছু হয়নি। এই মিল যাতে খোলা যায় এবং এলাকার পরিবেশ যাতে ফিরে আসে তার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**Shrimati Shanta Chhetri :** Hon'ble Speaker, Sir, through you, I would like to draw the attention of the concerned Minister, that the

GPF accounts in respect of the State Government employees working in different offices within three Hill sub-divisions are pending regularisation since long. Some pension cases are also lying pending. For early settlement of the GPF accounts and pension cases, A.G. cell should be set up for the Hill sub-divisions of Darjeeling immediately. Some hill employees Association under the leadership of Shri Bhim Thapa is going for sign of agitational programmes to draw the attention of the Government towards their above demands.

Thank you, Sir,

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, গত ৮ই জুন পলতা ওয়াটার ওয়ার্কসে রিম্পা সরকার বলে একটি মেয়ে জলাধারের মধ্যে পড়ে যায় এবং মারা যায়। তার বাবা পলতা ওয়াটার ওয়ার্কসের একজন কর্মচারী। উক্ত ঘটনার একদিন বাদে তার ডেড বডি পাওয়া যায় পাম্পিং স্টেশনের ভেতরে যেখান থেকে কলকাতা শহরে জল সরবরাহ করা হয়। আমরা যারা পৌরসভার সঙ্গে যুক্ত, আমরা সেখানে গিয়েছিলাম। যেখান থেকে পড়ে রিম্পা মারা গেছে সেখানে যে ধরনের সিকিউরিটি থাকার কথা তা নেই। সেখানে একশো থেকে একশো বার জন সিকিউরিটি থাকার কথা, তাদের বিলও হয়। কিন্তু সেখানে কখনও পঞ্চাশ জনের বেশি সিকিউরিটি থাকে না। ওখানকার যিনি সিকিউরিটি প্রধান, মিঃ রহমান, তিনি রিটায়ার হয়ে গেছেন। তিনি পনের দিন তার বাড়ি বর্ধমানে থাকেন এবং পনের দিন থাকেন পলতায়। অর্থাৎ যেখানকার জলের ওপরে প্রায় এক কোটি মানুষের জীবন জড়িয়ে আছে, সেখানে এই রকম একটা অবস্থা। স্যার, আপনি জানেন যে, আজকে পৃথিবী জুড়ে একটা দেশের সঙ্গে আর একটা দেশের, একটা জাতির সঙ্গে আর একটা জাতির শত্রুতা চলছে, যেখান থেকে কলকাতা শহরের মানুষের জন্য জল আসছে, আমরা যারা পৌরসভার সঙ্গে যুক্ত আছি, আমরা জানি, সেখানে যে সিকিউরিটি অ্যারেঞ্জমেন্ট থাকার কথা, ফিল্টার বেড যেটা ঢাকা থাকার কথা, সেখান থেকে ভেঙে একজন নিচে পড়ে গেল। প্রকৃতপক্ষে ওখানে ভালভাবে ঢাকা ছিল্ না। আমি আপনাকে বলছি, সরকারের পক্ষ থেকে অবিলম্বে চাপ দেওয়া হোক যে, এই জলাধারের প্রত্যেকটি জায়গায় যেন নিশ্চিদ্র নিরাপত্তার ব্যবস্থা করা হয়। কারণ কলকাতা শহরে এক কোটি মানুষের নিরাপত্তা এর সঙ্গে জড়িয়ে আছে। সরকার যেন অবিলম্বে চাপ সৃষ্টি করে নিশ্ছিদ্র নিরাপত্তার জন্য।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের ক্রীড়া মন্ত্রীর কাছে একটি বিষয় উত্থাপন করতে চাই। সারা বিশ্ব যখন উত্তাল ক্রিকেট নিয়ে,

সেই ফাঁকে আমাদের রাজ্যের অধিবাসী, আমাদের রাজ্যের গৌরব, প্রথম ভারতীয় হিসাবে গ্রান্ড স্লাম জয় করেছেন। মহেশ ভূপতি এবং লিয়ান্ডার পেজ গ্রান্ড স্লাম জয়লাভ করেছেন। তাদেরকে অভিনন্দন জানানো হোক। এই মহেশ ভূপতি এবং লিয়ান্ডার পেজ, তারাই একমাত্র ভারতীয় জুটি যারা ওলিম্পিক পদক এনেছিলেন। লিয়ান্ডার পেজ এবং মহেশ ভূপতি হেক ট্যারাঙ্গো এবং গোরান ইভানিসেভিচাকে ৬-২ এবং ৭-৫ গেমে হারিয়ে দিয়ে ফরাসি ওপেন ডাবলসে চাম্পিয়ন হয়েছেন। তাদের আমি অভিনন্দন জানাই। শত্রুর মুখে ছাই দিয়ে আমাদের রাজ্যের প্রত্যাশা বার বার করে পূরণ করছেন এই রাজ্যের মানুষ। আমাদের রাজ্যের মানুষ রবিশঙ্কর যেমন ভারতরত্ন পেয়েছেন, তেমনি আমাদের রাজ্যের মানুষ নোবেল পুরস্কার পেয়েছেন। সন্তোষ দেবের নেতৃত্বে এই রাজ্যের মানুষ এভারেস্ট শৃঙ্গ জয় করেছেন। এই রাজ্যের চারজন ছেলে গত বছর উত্তর প্রদেশের গাড়োয়ালে গিয়ে শৃঙ্গ বিজয় করতে গিয়ে প্রাণ দিয়েছেন। ভারতবাসী হিসাবে আমরা গর্বিত, ক্রিকেটে ভারত ফাইনালে উঠতে পারেনি এটা ঠিক। কিন্তু সৌরভ গাঙ্গুলির ১৮৩ রানের জন্য অভিনন্দন জানাচ্ছি এবং দ্রাবিড়কেও অভিনন্দন জানানোর দাবি জানাচ্ছি।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় স্পিকার স্যার, গত শুক্রবার আমরা এখানে সর্বসম্মতিক্রমে একটা প্রস্তাব নিয়েছিলাম। আমাদের বীর সৈনিক যারা ওখানে প্রাণ দিয়েছেন এবং তাদের প্রতি শ্রদ্ধা জানিয়ে এবং পাকিস্তানের আগ্রাসী মনোভাবের বিরুদ্ধে আমরা প্রস্তাব নিয়েছিলাম। এবং সাথে সাথে আলোচনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের যে অজ্ঞতা এবং তার জন্য এই আক্রমণ সংগঠিত হল তা নিয়ে আলোচনা প্রসঙ্গে কেন্দ্রীয় সরকারের কার্যকলাপের ভূমিকা যে খুবই নক্কারজনক ছিল বলা হয়েছে। যার ফলে আজকে বীর সৈনিকদের প্রাণ দিতে হয়েছে এবং এখনও দিতে হচ্ছে। দুঃখের বিষয় যখন এই বীর সৈনিকরা দেশের জন্য শহীদ হওয়াতে আমরা গর্ব অনুভব করছি এবং তাদের স্মৃতির প্রতি শ্রদ্ধা জানাচ্ছি তখন দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে, কেন্দ্রীয় সরকারের অতগুলো মন্ত্রী প্লেনে করে এদেশ ওদেশ চড়ে বেড়াচ্ছেন। ওই বীর সৈনিকদের ডেড বডি যখন আনা হচ্ছে তখন কেন্দ্রীয় কোনও মন্ত্রী নেই। এবং ডেড বডি যখন তাদের গ্রামে নিয়ে যাওয়া হচ্ছে তাদের সঙ্গে কোনও কেন্দ্রীয় মন্ত্রী যাচ্ছেন না। আমরা যেখানে ওই বীর সৈনিক যারা দেশের জন্য প্রাণ দিয়েছেন তাদের শ্রদ্ধা জানিয়েছি এবং সম্মান দিয়েছি সেখানে কেন্দ্রীয় সরকারের অমানবিক আচরণ এবং দেশদ্রোহী আচরণের আমরা ধিক্কার জানাই। এবং সাথে সাথে বিধানসভার পক্ষ থেকে প্রধানমন্ত্রীকে এই ব্যাপারে হস্তক্ষেপ নেওয়ার দাবি জানাতে চাই। যারা যুদ্ধ করতে গিয়ে শহীদ হচ্ছেন তাদেরকে শ্রদ্ধা জানিয়ে কেন্দ্রীয় মন্ত্রীরা যাতে ওই মৃতদেহের সঙ্গে ওই বীর সৈনিকদের গ্রামে যান

এবং তাদেরকে সম্মান জানিয়ে ওই মৃতদেহের সামনে থাকে তার দাবি জানাচ্ছি।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সি ই এস সি এর আগেও যথেচ্ছভাবে বিলের চার্জ বেশি করে গ্রাহকদের কাছ থেকে টাকা আদায় করেছেন। এর আগে একশো কোটি টাকার উপরে সারচার্জ আদায় করেছে এবং মাননীয় মন্ত্রী সেই ব্যাপারে সেরকম কোনও সদুত্তরও দিতে পারেননি। ফেব্রুয়ারি-মার্চ মাসে যে বিল হয়েছে হঠাৎ করে এপ্রিল মাসে কোথাও দ্বিগুণ কোথাও তিনগুণ বাড়ানো হয়েছে। এরফলে আমার অফিসে যেখানে আগে মার্চ মাসে পর্যন্ত ৬০-৬৮ টাকা বিল আসত এখন এপ্রিল মাস থেকে ১৪০-১৫০ টাকা বিল আসছে। এরফলে ক্লাবগুলোতে বিলের হার যেখানে ৩৬০ টাকা ছিল, এখন সেটা বেড়ে ৮৫০-৯০০ টাকা হয়ে গেছে। এই যে দ্বিগুণ, তিনগুণ বাড়াচ্ছে এতে সি ই এস সি-র কোনও মাথা ব্যাথা নেই। কারণ এদের কর্ণধার গোয়েঙ্কা রাজ্য সরকারকে কোনও তোয়াক্কাও করার দরকার মনে করেন না। যারফলে যা ইচ্ছে হচ্ছে টাকা বাড়াচ্ছে এবং গ্রাহকদের কাছ থেকে টাকা আদায় করছে। এই ব্যাপারে রাজ্য সরকারের কিছু করার ক্ষমতা নেই। সুতরাং এই যে বিলের চার্জ বাড়ছে এবং গ্রাহকদের উপরে চাপ সৃষ্টি হচ্ছে এই ব্যাপারে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে প্রতিকার চাইছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গোটা কলকাতায় পানীয় জলের তীব্র অভাব চলছে এবং কলকাতায় মানুষেরা পানীয় জল পাচ্ছে না। কলকাতার মানুষেরা যখন পানীয় জল পাচ্ছে না তখন পৌরমন্ত্রী লন্ডনে বসে ক্রিকেট খেলা দেখছেন এবং টেমস নদীর পাড় কি করে সাজানো হয়েছে সেই অভিজ্ঞতা নিচ্ছেন। মেয়রও বিদেশে গেছেন এবং এম আই সি ওয়াটার ওয়ার্কস প্লেনে করে শুধু ঘুরে বেড়াচ্ছেন। দক্ষিণ কলকাতায় ১৩ দিন ধরে পানীয় জলের তীব্র সঙ্কট। ফলে বস্তি এলাকাতে আবার নতুন করে মহামারি দেখা দিচ্ছে। টালিগঞ্জে যে নতুন বস্তি হয়েছে সেখানকার ৮ জন মানুষ মহামারীতে আক্রান্ত হয়ে মানিকতলায় আই ডি হাসপাতালে ভর্তি হয়েছে। এই সব অসুখ জলবাহিত রোগ। মানুষ এখন জল না পেয়ে খাওয়ার অযোগ্য জল পান করছে ফলে এই রোগে আক্রান্ত হচ্ছে। যখন কলকাতার মানুষেরা এই জলের অভাবে খাওয়ার অযোগ্য জল খেয়ে রোগে আক্রাত তখন পৌরমন্ত্রী পাত্তা নেই। তখন মেয়র বিদেশে বেড়াবেন, এম আই সি ওয়াটার ওয়ার্কস বেড়াবেন প্যারিস শহরে, আর কলকাতার মানুষ কোটি কোটি টাকার ট্যাক্স দেবেন, আর ট্যাক্স এর বিনিময়ে ন্যূনতম পানীয় জল পাবেন না, এর জন্য আমি তীব্র প্রতিবাদ করছি।

[1-10 — 2-10 p.m. (including adjournment)]

**শ্রী সৌগত রায় ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি অর্ডার নম্বর বলছি, অর্ডার নম্বর ১৪১৫/২ এম-৬/৯৯ এই অর্ডারটির প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। সাম্প্রতিকালে রাজ্য সরকার একটি সার্কুলার দিয়েছেন, পঞ্চায়েত সমস্ত জেলায় ডেভেলপমেন্ট প্রোজেক্টের তারা রূপায়ন করবেন। এই যে বলা হয়েছে, এর পর যারা রাজ্য সরকারি কর্মচারী তারা প্রকৃতপক্ষে পঞ্চায়েত-এর কাছে আংশিক সময়ের কর্মচারী হয়ে যাবেন। এর মধ্যে একটা গভীর ষড়যন্ত্র রয়েছে। পশ্চিমবাংলার ১৬টি জেলা পরিষদ সি পি এম আছে, এইগুলি সি পি এম-এর নিয়ন্ত্রণে। এই অর্ডার এর মাধ্যমে সি পি এম পার্টি তারা অন্য শরীকদের দপ্তরের উপর তারা নিয়ন্ত্রণ আনার চেষ্টা করছে। সেটা কৃষি দপ্তর বলুন, পি ডব্লু ডি বলুন, সেচ দপ্তরই বলুন, এইগুলির উপর তারা নিয়ন্ত্রণ আনার চেষ্টা করছে। এতে সি পি এম পার্টি ছোট শরীক দলের উপরে ক্ষমতা প্রয়োগ করে সার্কুলারের মাধ্যমে তাদের অধিকার খর্ব করছে। পঞ্চায়েত এমন কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই, একজন মাত্র সেক্রেটারি সে কি করে ডাইরেক্টলি রাজ্য সরকারকে বাদ দিয়ে প্রোজেক্ট ইমপ্লিমেন্ট করবেন। এটা হবে জেলা পরিষদের মাধ্যমে। এক্ষেত্রে ছোট শরীকদের স্বপক্ষে সরকারকে একটা সঠিক ভূমিকা নিতে বলছি। এই সার্কুলারটা যেন সরকার উইথড্র করেন, এটার জন্য আমি দাবি জানাচ্ছি।

(At this stage the House was adjourned till 2-10 p.m.]

(After Adjournment)

[2-00 — 2-10 p.m.]

## LEGISLATION

### The City Civil Court (Amendment) Bill, 1999

**Shri Nishith Adhikary :** Sir, I beg to introduce the City Civil Court (Amendment) Bill, 1999.

(Secretary then read the Title of the Bill)

**Shri Nishith Adhikary :** Sir, I beg to move that the City Civil Court (Amendment) Bill, 1999, be taken into consideration.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের অবগতি করতে চাই যে, বর্তমানে নগর কলকাতায় যাবতীয় বাড়িভাড়া মামলা প্রথমে করা হয়

সিটি সিভিল কোর্টে, তারপরে তা আপিল হয় হাইকোর্টে। বর্তমানে আমরা তা সংশোধন করে সিটি সিভিল কোর্টকে হাইকোর্টের ক্ষমতা দিতে চাইছি এই বিশেষ বিলটির মাধ্যমে। আমি এই বিলটি বিবেচনার জন্য এই সভার সামনে রাখছি।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দি সিটি সিভিল কোর্ট অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯৯ নিয়ে এখানে আলোচনা হচ্ছে। এখানে তিনটি ভাগ আছে প্রেসিডেন্সি স্মল কজ কোর্টস, সিটি সিভিল কোর্ট এবং হাইকোর্ট-এর কয়েকটি বিষয়কে একই জায়গায় নিয়ে আসার জন্য এটা আনা হয়েছে। যারা ক্লায়েন্ট আছেন তারা বিভিন্নভাবে কেস করেন এবং অনেক বিষয় নিষ্পত্তি হত না। প্রচুর মামলা জমে আছে সিটি সিভিল কোর্টে এবং অন্যান্য কোর্টে। আমাদের দাবি ছিল যত তাড়াতাড়ি সম্ভব মামলার নিষ্পত্তি হয় ততই ক্লায়েন্টদের পক্ষে সুবিধা হবে। আমরা যারা উকিল আমাদের সঙ্গে ক্লায়েন্টদের ভুল বোঝাবুঝি হয়, আমরা ইচ্ছাকৃতভাবে মামলা জমিয়ে রাখার চেষ্টা করি ব্যবসার খাতিরে। এই ভুল বোঝাবুঝি দূর করার জন্য আজকে এই অ্যামেন্ডমেন্ট নিয়ে আসা হয়েছে। এবং আজকে ফাইনালি উপস্থাপিত হচ্ছে। আমি বিশ্বাস করি যে, জনগণের তাগিদে এবং স্বার্থে যদি করা হয়, তাহলে সিটি সিভিল কোর্ট এবং স্মল কজেস কোর্টের যে এক্রিয়ার দেওয়া হয়েছে, তার মধ্যে রাখলে হয়ত অনেক সুবিধা আমরা পেতে পারি। যেমন, স্মল কজেস কোর্টে ৩০ হাজার টাকার বেশি কেস হলে সেটা সিটি সিভিল কোর্টে যেতে পারে, এবং ১০ লক্ষ টাকার উপরে হলে হাইকোর্টে যেতে পারে। যারা স্মল কজেস কোর্টে যাবেন, তারা যদি আদালতের নিষ্পত্তি বা রায়কে মেনে নিতে না পারেন, তাহলে সিটি সিভিল কোর্টে অ্যাপিল করতে পারেন এবং সিটি সিভিল কোর্টের নিষ্পত্তি যদি না মানতে পারেন তাহলে হাইকোর্টে যেতে পারেন। এই পদ্ধতি বহাল ছিল, আছে, থাকবে। মানুষ অনেক আশা নিয়ে আদালতে যায়। কিন্তু দেখা যায় যে, মামলার নিষ্পত্তি ১-২ মাসের মধ্যে হওয়ার কথা, তা ৮-১০ বছরেও হয় না। আমি একজন অ্যাডভোকেট, বার অ্যাশোসিয়েশনের মেম্বার, আমি এই ব্যাপারে সিটি সিভিল কোর্টের চিফ জাস্টিসের সঙ্গে কথা বলেছি, কিন্তু কিছু হয় নি। দীর্ঘদিন একজন জজ সাহেব অ্যাবসেন্ট থাকলে দেখা যায় তার ঘরে অনেক মামলা জমে গেছে। দীর্ঘদিন মামলা জমে থাকার ফলে ক্লায়েন্টরা ক্ষতিগ্রস্ত হয়। স্মল কজেস কোর্টের ক্ষেত্রে যেটা ৩০ হাজার টাকা করা হয়েছে, সেটা যদি ৫০ হাজার টাকা করা হয়, তাহলে যেসব মানুষ কেস করতে যাবেন তারা উপকৃত হবেন এবং মামলার ভার অনেক কমে যাবে। অনেক দূর থেকে যারা আসেন, বর্ষীয়ান, হয়ত সেদিন কাজ হল না, পরে একটা ডেট দিল, এক্ষেত্রে উভয় পক্ষের মধ্যে অনেক ভুল বোঝাবুঝির অবসর থাকে। আজকে যে পদ্ধতি নেওয়া হয়েছে, সেখানে যদি অ্যামাউন্টটা বাড়াতে পারি, তাহলে অনেক লোকই উপকৃত

হবে। ফ্যামিলি কোর্ট, রেন্ট কন্ট্রোল ট্রাইব্যুনাল নিয়ে যারা বিভিন্ন আদালতে কেস করতে যান—যেমন সিটি সিভিল কোর্ট বা স্মল কজেস কোর্টে, যাদের অর্থ নেই, সেইসব লিটিগ্যান্ট পাবলিকদের স্বার্থ দেখতে হবে, তাদের ইগনোর করা যাবে না। আজকেও যেমন প্রশ্নোত্তরের সময় মাননীয় আইনমন্ত্রী বলেছেন এটা প্রসার করতে চাই। আমরাও নিশ্চয় চাই। আগের চেয়ে কেস যারা করেন তাদের সংখ্যা কমলেও আমি গ্রামের মানুষ, আমি জানি গ্রামে জমি নিয়ে প্রচুর কেস হয়। মালিক ভাড়াটের কেস হয় আমাদের কাছেও গাদা গাদা কেস আসে। সবাই চায় নিষ্পত্তি হোক কোর্টের মাধ্যমে, কেননা আদালতের রায় প্রত্যেকে মানতে বাধ্য। আদালতে যেসব জাজ সাহেবরা বসে থাকেন, তাদের রায়ে যদি ক্ল্যায়েন্টরা সন্তুষ্ট না হন, তাহলে তারা উচ্চ আদালতে যেতে চান। মাননীয় আইন মন্ত্রীকে আমি বলব, যারা সত্যিকারের গরিব মানুষ তারা যেন পয়সার অভাবে বিমুখ না হন। তারা যাতে সুষ্ঠ রায় পান, সেদিকে দেখতে হবে। তারা যাতে সঠিক রায় পান সেদিকে দেখতে হবে এবং গুড মানি, গুড জাজমেন্ট, গুড মানি গুড ব্যারিস্টার এই যদি হয়, তাহলে খুবই খারাপ হবে। এই পরিবেশ এই পরিস্থিতি যাতে আমাদের মধ্যে না আসে সেদিকে দেখতে হবে। এটা যদি আসে, তাহলে এখনও পর্যন্ত আইনের প্রতি মানুষের যে আস্থা, যে ভালোবাসা আছে, সেটা আর আগামীদিনে থাকবে না। গ্রামের যারা মানুষ, তারা এখন ও পর্যন্ত আইনকে ভালোবাসেন। আইনকে শ্রদ্ধা করেন। আইনের যোগ্যতাকে ভালোবাসার চেষ্টা করেন। কাগজ খুললেই দেখা যাবে ভাড়াটিয়া মালিকের ঝগড়া হচ্ছে। এই সমস্ত কেস প্রায়ই সিটি সিভিল কোর্টে চলে আসছে। কিন্তু সেখানে মামলার নিষ্পত্তি হচ্ছে না। আমরা জেনেও এই সমস্ত ব্যাপারে কিছু করতে পারি না। অনেক সময় দেখা যায় বিভিন্ন কারণে কোর্টে কাজ চলছে না। পুজা ভ্যাকেশন চলছে, সামার ভ্যাকেশন চলছে ইত্যাদি। আদালত যদি সঠিকভাবে চলে, যদি সময় মত কাজ হয়, পেন্ডিং যদি না থাকে, তাহলে অনেক মামলার নিষ্পত্তি হতে পারে। অনেক ক্ষেত্রে আমরা দেখছি যে, দীর্ঘদিন ধরে মামলা করে যাচ্ছে, কিন্তু সেই মামলার নিষ্পত্তি হচ্ছে না। অনেক সময় দেখা যায় যে, বাড়ির যিনি মালিক, তিনি মারা গেছেন, কিন্তু তার কেসের নিষ্পত্তি হয়নি। এইসব ক্ষেত্রে দেখা যায় যে, তার ছেলেকে বলা হয় যে, "তোমার বাবা নেই, বাবা মারা গেছে, স্বাভাবিক কারণেই আমরা কিভাবে নোটিশ দিতে পারি।" অনেক সময় দেখা যায় ডিড চেঞ্জ হয়ে যাচ্ছে। এই পরিবেশকে চেঞ্জ করে আরও সুন্দরভাবে সুষ্ঠভাবে করা যায়। তাই এই হাউসে যে প্রস্তাব আনা হয়েছে, সেটা বৃহত্তর স্বার্থে কাজে লাগবে বলেই নেওয়া হয়েছে এবং আগামী দিনে আমাদের উপকারে লাগবে। যারা গ্রামে আছেন, তাদের কেসের সুরাহা হচ্ছে না। ফলে তাদের বাধ্য হয়ে হাইকোর্টে আসতে হচ্ছে সুরাহার জন্য। কিন্তু এখানে তাদের হাইকোর্টের অ্যাডভোকেট খুঁজতে হবে। তাদের ফিজও জানা নেই। এখানে আসতে গেলে তাদের [illegible] হয়ে যাচ্ছে। কারণ এখানে তাদের প্রায় সারাদিনই থাকতে হয়। সুতরাং

তাদের এখানে খাওয়া দাওয়া ইত্যাদি নানা ধরনের খরচ আছে। আগামীদিনে যাতে এটা বৃহত্তর স্বার্থে লাগে তারজন্য চেষ্টা করতে হবে। স্তূপীকৃত জমে থাকা কেসগুলির দ্রুত নিষ্পত্তি করার জন্য এগুলি স্ট্যাটার্ড করে দিতে হবে ট্রাইবুনালে বা অন্যত্র, যেমন করে ফ্যামিলি কোর্টের মাধ্যমে বহু পারিবারিক বিবাদ নিষ্পত্তি হয়ে যাচ্ছে, এইভাবে এই কেসগুলির দ্রুত নিষ্পত্তির ব্যবস্থা করতে হবে যাতে মানুষ সুবিধা পেতে পারে। এই বিলটা যেন প্রহসনে পরিণত না হয়, সেকথা আমাদের ভাবতে হবে। এটা যেন কার্যে রূপায়িত হয়। আজকে যে পরিস্থিতি এসে দাঁড়িয়েছে সেই পরিস্থিতির মধ্যে অনেক ভাড়াটিয়া যারা ইউনিয়ন করছেন, প্রায়ই দেখি মিছিল করে রাস্তা দিয়ে চিৎকার করতে করতে যাচ্ছেন মানছি না, মানব না। তার কারণ তারা আমাদের উপর আস্থা রাখতে পারছেন না। মালিক পক্ষ ইউনিয়ন করছেন। এমনই একটা টাফ পজিশন। শান্তি পেতে গেলে আমাদের বিশ্বাস রাখা দরকার। আমাদের সততার প্রয়োজন। সততা না থাকলে আমরা কোর্টের দ্বারস্থ হতে পারব না। ক্লায়েন্টদের প্রতি আমাদের সৎ থাকতে হবে। সেই মানসিকতা আমাদের দরকার। সেই মানসিকতা আমাদের তৈরি করতে হবে। আমি বিশ্বাস করি আগামী দিনে—যেখানে ল্যান্ড ট্রাইব্যুনাল বা অন্যান্য ট্রাইব্যুনাল গঠন করেছেন, সেইভাবে এই বিলকেও সুন্দরভাবে কার্যে রূপায়িত করার চেষ্টা করবেন। এটা যেন প্রহসনে পরিণত না হয়। সে দায়িত্ব সরকারকে নিতে হবে। যে সমস্ত লিটিগেটেড মানুষ আছেন তারা যেন সত্যিকারের বিচার পান। এই কথা বলে যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মাশয় যে সিটি সিভিল কোর্ট (অ্যামেন্ডমেন্ট) বিল যে উত্থাপন করেছেন তাকে পরিপূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। একটা ক্ষুদ্র পরিসরকে কেন্দ্র করে এই বিলের প্রয়োজনীয়তা দেখা দিয়েছে বলে আমি মনেকরি। এই অ্যামেন্ডমেন্টের মাধ্যমে স্মল কজেস কোর্টের যে জুরিসডিকশন ছিল তাকে এক্সটেন্ড করা হল। আমাদের পশ্চিমবঙ্গে ওয়েস্ট বেঙ্গল টেনান্সি অ্যাক্ট ৫৬ এর অধীনে যে সমস্ত এভিকশন কেস ৩০ হাজার টাকার মধ্যে আছে সে সমস্ত কেসগুলো এখন থেকে স্মল কজেস কোর্টে বিচারের ব্যবস্থা হবে এবং সিটি সিভিল কোর্টে ফাইনাল জাজমেন্ট হবে। ডিস্ট্রিক্টে যেমন ডিস্ট্রিক্ট জাজের কাছে ফাইনাল অ্যাপিল হয় এই ক্ষেত্রেও তেমনি হবে। কলকাতায় অভ্যন্তরে এই রকম ধরনের হাজার হাজার মামলায় জড়িয়ে কয়েক লক্ষ মানুষ রয়েছে, যারা বিচারের জন্য অপেক্ষা করছেন। সেইক্ষেত্রে এই অধিকার সম্প্রসারিত হলে সেই সমস্ত মানুষ তাড়াতাড়ি বিচার পাবেন। জনগণ উপকৃত হবেন। সেই যে উদ্দেশ্যে এই অ্যামেন্ডমেন্ট বিল আনা হয়েছে তাকে সম্পূর্ণরূপে সমর্থন করছি।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** স্যার, মাননীয় আইনমন্ত্রী দ্বারা আনীত সিটি সিভিল কোর্ট অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯৯ তাকে নিশ্চয় স্বাগত জানাবো। এটা ঠিক যে মানুষকে বিচারের জন্য ঘুরতে হয়। বিচার ব্যবস্থা আজকে এমন একটা জায়গায় গেছে যে রবীন্দ্রনাথের একটা কথা আমার মনে পড়ছে "বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে।" সিটি সিভিল কোর্টে অ্যাপিল করা, ডেট পাওয়া, মামলা ওঠা এটা একটা বিশাল ব্যাপার। আপনি এই প্রক্রিয়াকে সরলীকরণ করার চেষ্টা করেছেন। মাননীয় আইনমন্ত্রী আপনি কলকাতার লোকেদের জন্য সিটি সিভিল কোর্টের মামলার যে ফিনান্সিয়াল এরিয়া সেখানে টাকার পরিমাণটা বাড়িয়েছেন। এটা একটা শুভ প্রচেষ্টা নিশ্চয়ই, কিন্তু তার সঙ্গে মাননীয় আইনমন্ত্রীকে এটা ভেবে দেখতে বলব যে মফস্বল কোর্টে, মুন্সেফ কোর্টগুলিতে তাদের যে ফিনান্সিয়াল এরিয়া এক সময় ছিল যে ৫ হাজার টাকা পর্যন্ত মামলা করা যাবে। তখনকার টাকার মূল্য ধরে তখন এই ৫ হাজার টাকা করা হয়েছিল, কিন্তু এখন এটা বাড়ানো দরকার। এখন যেমন আপনি কলকাতার মানুষদের সুবিধার জন্য বিল আনলেন, সেইরকম যদি জেলা আদালত, মফঃস্বল আদালতগুলির জন্য এই সুবিধা না করেন তাহলে এটা একপেশে দৃষ্টি দেওয়া হবে। প্রেমিসেস টেন্যান্সি বিল এটা খুব সঙ্গত কারণেই আমরা বিধানসভায় পাশ করে দিয়েছি, কিন্তু এখন পর্যন্ত এর গেজেট নোটিফিকেশন হল না। মানুষ বসে আছে যে কবে এর গেজেট নোটিফিকেশন হবে এবং নতুন আইনের সুযোগ নিয়ে তারা মামলা করতে পারবে। মাননীয় আইনমন্ত্রীকে বলব এ ব্যাপারে আপনার উদ্যোগ নেওয়ার দরকার। এখন পর্যন্ত এটা বিলে কেন সই হল না কেন গেজেট নোটিফিকেশন হল না। যদিও আমরা জানি যে বিচারে ব্যবস্থায় দীর্ঘ সূত্রতা আছে। পশ্চিমবঙ্গে ৬০ পারসেন্ট বিচারকের পদ শূন্য পড়ে আছে। হয়তো আপনি বলবেন যে এটাতে আপনার ডায়রেক্ট ইনভলভমেন্ট নেই। কিন্তু এটাতে আপনার উদ্যোগ নেওয়ার দরকার আছে। এ ব্যাপারে আপনি যদি উদ্যোগ না নেন তাহলে বিভিন্ন জায়গায় যে বিচারকের পদগুলি খালি পড়ে আছে এবং এর জন্যই লক্ষ লক্ষ মামলা জেলা আদালত, মহকুমা আদালতগুলিতে জমে আছে। সেগুলির নিষ্পত্তির জন্য শূন্য বিচারকের পদ পূরণের দিকে আপনার দৃষ্টি দেওয়ার দরকার আছে। প্রেমিসেস টেন্যান্সি অ্যাক্ট পাশ হয়েছে কিন্তু এটাতে রাষ্ট্রপতির সই হয়েছে কি না জানি না। এ ব্যাপারে আপনাকে উদ্যোগ নিতে হবে। আরেকটা কথা বলতে চাই সেটা হচ্ছে, আমি হাইকোর্টকে যথেষ্ট সম্মান দিয়েই বলছি হাইকোর্টে বিচার ব্যবস্থা যাতে বাংলা ভাষায় চালু করা যায়। মফস্বল কোর্টগুলিতে সমস্ত কোর্টগুলিতে যাতে বাংলার ভাষায় কাজ করা হয়। অল্প কয়েকটি কোর্টে যেমন ফার্স্ট মুন্সেফ কোর্ট, সেকেন্ড মুন্সেফ কোর্টে হয়তো বাংলা ভাষায় কাজকর্ম চালু হয়েছে এবং আমার মনে হয় গভর্নমেন্টের যে নতুন নিয়ম হয়েছে যে

বাংলা ভাষায় কোর্টের কাজকর্ম করতে হবে সেই জন্যই দু-একটি কোর্টের বাংলা ভাষায় কাজ হচ্ছে, কিন্তু সমস্ত কোর্টে সম্পূর্ণভাবে বাংলা ভাষায় কাজকর্ম হচ্ছে এ কথা আপনি বলতে পারবেন না। আপনি জানেন সিটি সিভিল কোর্টে যখন ইজেকটুমেন্টের মামলা হয় তাতে ১৭(২) যে টাকা ডিপোজিট দেওয়া হয় এবং এটা এক মাসের মধ্যে কোর্টে ডিপোজিট করতে হয়। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানেন ডিপোজিট হবার পর ডিফেনডেন্টের ঐ টাকা তুলতে নাভিশ্বাস উঠে যায়। আমার অনেক মক্কেল আছে তারা ঐ টাকা তুলতে চেষ্টা করে করে ক্লান্ত হয়ে গেছে। আর, উকিল মহুরী, পেশকারের প্যাঁচের পর দেখা যাচ্ছে ৪০ টাকার ১৫ টাকা পাওয়া যাচ্ছে বাকি নয়-ছয় হয়ে যাচ্ছে। আপনারা তৃণমূল স্তরের মানুষের কাছে বিচার-ব্যবস্থা পৌছে দেবার কথা বলেন।.কিন্তু সঙ্গে সঙ্গে মানুষকে যাতে এক্ষেত্রে হ্যারাস হতে না হয় তাও দেখার জন্য আমি আপনাকে ভেবে দেখতে বলব। আপনি যদি ডিফেনডেন্টের টাকা ব্যাঙ্কে ডিপোজিট করে দেন তাহলে টাকা তোলাতে আর কোনও অসুবিধা থাকে না। ডিফেনডেন্টের টাকা ডিফেনডেন্ট ইচ্ছামতো যখন খুশি তুলতে পারে। এটা করা হলে হ্যারাসমেন্টের প্রশ্নও কমে যাবে। তাই আমি অনুরোধ করব, মানুষের কষ্ট, দুঃখ যাতে কম করা যায়, বিচার সঠিক সময়ে পেতে পারে, সেই কোর্টেই অ্যাপিল করতে পারে, সেটা দেখা দরকার। তাহলে তাদের সুবিধাও হবে। আজকে মানুষের বিচার-ব্যবস্থা সম্বন্ধে আতঙ্ক হয়ে গেছে। একটা ডেট যদি কোনওক্রমে বাইপাস হয়ে যায় তাহলে ১০ বছরের আগে আর সেই কেস ওঠে না। এইভাবে আজকে দেখা যাচ্ছে ক্রিমিনাল মামলায় অ্যাপিলের একটা ডেট বেরিয়ে গেলে কনভিকশন হয়ে গেছে, লাইফ ইম্প্রিজেনমেন্ট হয়ে গেছে এমন লোকেরাও দীর্ঘদিন ধরে বাইরে ঘুরে বেড়াচ্ছে। আপনি আগামীদিনে এইভাবে আরও অ্যামেন্ডমেন্ট নিয়ে আসবেন এবং বিচার-ব্যবস্থা মানুষের কাছে পৌছে দেবেন এই আশা রেখে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** অনারেবল ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় আইনমন্ত্রীর মহাশয় যে বিল এখানে উপস্থাপিত করেছেন তাকে সমর্থন জানিয়ে দু একটা কথা বলছি। আদালতের প্রতি, বিচারালয়ের প্রতি মানুষের এখনও বিশ্বাস আছে। কিন্তু সেই আস্থা ও বিশ্বাসের ক্ষেত্রে আস্তে আস্তে মানুষের মধ্যে নানা রকম প্রশ্ন দেখা দিচ্ছে। এর কারণ হচ্ছে, দীর্ঘদিন ধরে আদালতগুলোতে বহু মামলা জমে রয়েছে। আজকে সাধারণ মধ্যবিত্ত গরিব মানুষ আদালতে মামলা করতে গিয়ে প্রায় সর্বশান্ত হয়ে যাচ্ছে। তাদের দিনের পর দিন, মাসের পর মাস, বছরের পর বছর বিচারের আশায় আদালতে ছুটতে হচ্ছে। স্বাভাবিকভাবেই সমস্ত দিক বিবেচনা করে সিটি সিভিল কোর্টে মামলা করার জন্য এবং তা যাতে তাড়াতাড়ি নিষ্পত্তি হয়, বিশেষ করে কলকাতা শহরের বিভিন্ন এলাকায় যে সমস্ত মামলা সাধারণ মানুষ করেছেন, তারা যাতে দ্রুত বিচার পান সেই জন্য মাননীয়

আইনমন্ত্রী এই বিল আমাদের সামনে উপস্থিত করেছেন এবং এজন্য আমি তাকে অভিনন্দন জানাচ্ছি। আজকে হাইকোর্টে দিনের পর দিন অনেক মামলা জমা হয়ে পড়ে আছে সুরাহা হচ্ছে না। যাতে খুব সহজ এবং সরল পথে তাড়াতাড়ি এই সব মামলার নিষ্পত্তি হয় সেজন্য এই বিল আনা হয়েছে এবং এই বিল গৃহীত হলে আগামীদিনে স্মল কলেজ কোর্ট এবং সিটি সিভিল কোর্টের মামলাগুলো খুব তাড়াতাড়ি নিষ্পত্তি হবে বলে বিশ্বাস রাখছি। স্বাভাবিকভাবে এই বিলকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আজকে সিটি সিভিল কোর্ট অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯৯, মাননীয় আইনমন্ত্রী যেটা এনেছেন, আমাদের পার্টির পক্ষ থেকে মাননীয় অশোক দেব মহাশয় এবং মাননীয় তাপস ব্যানার্জি মহাশয় তাকে আগেই সমর্থন জানিয়েছেন। সমর্থন জানিয়েছেন এই কারেণ যে, মামলাগুলোর দ্রুত নিষ্পত্তির জন্য সরকার যদি কোনও ব্যবস্থা নেন তাতে আমরা বিরোধী দল হিসাবে কখনই বিরোধিতা করব না এবং মামলাগুলোর দ্রুত নিষ্পত্তির জন্য সিটি সিভিল কোর্ট অ্যামেন্ডমেন্ট বিল আনা হয়েছে। তবে এই আইনে একদিকে যদিও নানা ক্রটি আছে তেমনি আরেকদিকে এতে পজিটিভ স্টেপও নেওয়া হয়েছে। এই হাউসে আমরা প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট পাস করেছি এবং সেটা সিলেক্ট কমিটিতে গিয়েছিল এবং সিলেক্ট কমিটিও এটা পাস করেছে। প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট নিয়ে অনেকে আমাকে জিজ্ঞাসা করেন যে, এটা কি হল? আমি তখন বলি, এটা চালু হবে, রাষ্ট্রপতির থেকে অ্যাসেন্ট এসে গেছে, ১ বছর হল যদিও চালু হয় নি। প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট চালু করতে গেলে ইনফ্রাস্ট্রাকচার দরকার। প্রত্যেক জায়গায় রেন্ট কন্ট্রোলারের কোর্ট এখনও স্থাপন করা হয়নি। এখনও পর্যন্ত রেন্ট কন্ট্রোলার নিয়োগ করা হয়নি। নতুন আইন পাস হওয়ার ফলে আজকে পর্যন্ত প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট চালু হয়নি। এদিকে এই প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট যেটা পুরানো ছিল সেই ১৯৫৬ সালের ভাড়াটিয়া আইন সেটা এখনও চালু রয়েছে। এবং তার অসংখ্য মামলা সিটি সিভিল কোর্টে রয়েছে, অসংখ্য অ্যাপিল হাইকোর্ট রয়েছে। ২ লক্ষ ৯১ হাজার মামলা হাইকোর্টে ঝুলে রয়েছে। হাইকোর্টে এইসব ভাড়াটিয়া সংক্রান্ত মামলার অ্যাপিল যদি শুনতে হয় তাহলে আরও বহু বছর লেগে যাবে। সেজন্য এই আইন এনে যে ব্যবস্থা করেছেন তাতে আমি মনেকরি এটা অন্তর্বর্তীকালীন ব্যবস্থা, যাতে যতদিন নতুন আইন চালু না হচ্ছে ততদিন পুরানো আইনের মামলাগুলোর দ্রুত নিষ্পত্তি হয়। সেজন্য উনি সিটি সিভিল কোর্টকে একটা অ্যাপিলেট জুরিসডিকশন দিয়েছেন। তাতে কি বলেছেন? তাতে বলেছেন যে, কলকাতার মধ্যে পুরানো আইনের মামলাগুলো প্রেসিডেন্সি সিভিল কোর্ট থেকে সেগুলো চলে যাবে প্রেসিডেন্সি স্মল কজেস কোর্টে। অ্যাপিকেট জুরিসডিকশনের

অ্যাপিলগুলো সিটি সিভিল কোর্টে চলে আসবে। এব্যাপরে ভাড়াটিয়াদের অনেক মামলা কলকাতার লোকেদের রয়েছে। তার অ্যাপিল গুলো শোনা হবে সিটি সিভিল কোর্টে এবং এখানে উনি খুব পরিষ্কার ভাবে বলেছেন যে, "A revision arising out of the suit or proceedings for the recovery of possession of any premises under the West Bengal Premises Tenancy act, 1956, shall lie to the City Civil Court"....

তার ফলে সিটি সিভিল কোর্ট হয়ে গেলে অ্যাপিলেট কোর্ট এবং সিটি সিভিল কোর্টে জুরিসডিকশন দেওয়া হলে হাইকোর্টের জুরিসডিকশন থেকে বের করে আনা যাবে। আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই যে, ওর হিসাব মতো কত মামলা পেন্ডিং রয়েছে হাইকোর্টে? ভাড়াটিয়াদের নতুন আইনের অ্যাপিল তাহলে আমরা আইডিয়া করতে পারব, কতদিন পর্যন্ত সিটি সিভিল কোর্ট এই ব্যাপারগুলো নিষ্পত্তি করতে পারবে! একটা লিমিটেশন আছে, যে মামলাগুলো এতে আসবে। "অল সুটস proceedings of the" এটা তিনি value not exceeding thirty thousand rupees বিলেই বলেছেন। অনেকে বলেছেন, মাননীয় বিধায়ক অশোক দেব মহাশয় বোধহয় সাজেস্ট করলেন যে, আপনি যদি ৫০ হাজার টাকা করে দেন তাহলে আরও কিছু মামলা সিটি সিভিল কোর্টে হতে পারে। সেটা মাননীয় মন্ত্রীরা দয়া করে ভেবে দেখলেন। আসলে যে উদ্দেশ্যটা আমরা বার বার বলছি যে, জুডিসিয়ারির ওপর মানুষের বিশ্বাস কমে যাচ্ছে একটা কারণে—জাস্টিস ডিলেইড জাস্টিস ডিনায়েড এবং আমরা আমাদের বর্তমান ব্যবস্থায় সময়মতো লোককে জাস্টিস দিতে পারছি না, ন্যায়বিচার দিতে পারছি না। হাইকোর্টের ব্যাপারটা ভারতীয় সংবিধানের অধীনে এবং সেখানে মাননীয় মন্ত্রীর তত কিছু করার নেই। হাইকোর্টে অনেক জজের বেঞ্চ খালি আছে, নিয়োগ হচ্ছে না। কিন্তু মাননীয় মন্ত্রী অ্যাসিওর করতে পারেন, তার সরকারের অধীন যে কোর্টগুলি আছে সেই সমস্ত কোর্টগুলির বিচারকদের পদগুলি পূর্ণ করতে পারছেন কিনা ; না পারলে কতটা পারেননি। সিটি সিভিল কোর্টকে নতুন জুরিসডিকশন দিচ্ছেন। কিন্তু আমি তার কাছে জানতে চাইছি, সিটি সিভিল কোর্টে একজিসটিং মামলার ব্যাকলক কত, কত হাজার মামলা সিটি সিভিল কোর্টে পেন্ডিং আছে? এটা পরিষ্কার হওয়ার দরকার আছে। ভাড়াটে আইন, কলকাতা এবং আশে-পাশে মফঃস্বল শহরের সবচেয়ে গুরুত্বপূর্ণ আইন। বড় শহরগুলির মূল মামলাই হচ্ছে বাড়িওয়ালা, ভাড়াটের মামলা। এটা একটা সামাজিক অশান্তি। বাড়িওয়ালা ভাড়াটের সমস্যার স্থানীয়ভাবে সমাধান না হলে শেষ পর্যন্ত লোককে কোর্টে যেতে হয়। সুতরাং কোর্টে সেই মামলাগুলির নিষ্পত্তি যাতে দ্রুত হয় তারই জন্য সিটি সিভিল কোর্টকে মন্ত্রী মহাশয় অ্যাপিলেট জুরিসডিকশনে নিয়ে যাচ্ছেন। মামলাগুলির যেখানে বিচার করতে পারলে, আমার মনে হয় সেটা ভালই হবে। মন্ত্রী ইনোভেটিভওয়েতে চেষ্টা

করছেন—লোক-আদালত করে যাতে কিছুটা মামলার বিচার করা যায়। আজকাল কনজিউমার কোর্ট হয়েছে, তাতেও কিছু মামলার বিচার হচ্ছে। তারপর ফ্যামিলি কোর্টগুলিতে পারিবারিক মামলার বিচার করার চেষ্টা হচ্ছে। ডাইভারসিফিকেশন অব জুডিসিয়ারি, এর সবটাই হচ্ছে মূল কোর্ট থেকে মামলা কমিয়ে দেবার উদ্দেশ্যে। লিটিগেশন প্রোসেসকে যদি সিম্পল করা যায় তাহলে সাধারণ লোকে লিটিগেট হতে পারে, মামলা করতে পারে এবং তার সঙ্গে জাস্টিসকে প্রপারলি এন্সিয়োর করতে হবে। তাই আমি আগেই বলেছি, এই আইনের আমি বিরোধিতা করছি না। প্রথমে আমরা ভেবেছিলাম অ্যামেন্ডমেন্ট দেব এই অ্যামেন্ডমেন্টটা বাড়াবার জন্য। কিন্তু আমরা তাও দিইনি। আমি আশা করছি যে এরপরে মন্ত্রী এই বিষয়টা একটু দেখবেন যে, সিটি সিভিল কোর্ট যাতে অ্যাপিল মামলার দ্রুত নিষ্পত্তি করতে পারে। এবং সঙ্গে সঙ্গে সরকার তথা মন্ত্রী দেখবেন যে প্রেমিসেস টেনেন্সি আইন আমরা এই হাউসে আলোচনা করে পাস করেছি সেটা দ্রুত লাগু করা যায়। এই কটি কথা বলে মন্ত্রীর আনা আইনকে সমর্থন করছি।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী নিশীথ অধিকারী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলের ওপর যে সমস্ত মাননীয় সদস্যরা বক্তব্য রেখেছেন তাদের প্রত্যেককে আমি আপনার মাধ্যমে আমার আন্তরিক ধন্যবাদ এবং অভিনন্দন জানাচ্ছি। এটা ঠিকই যে, হাইকোর্টের মামলার চাপ কমাবার জন্য সিটি সিভিল কোর্টের জুরিসডিকশন বাড়ানো হচ্ছে। মূলত শহর কলকাতার বাড়ি ভাড়া সংক্রান্ত মামলাগুলির দ্রুত নিষ্পত্তির জন্যই এটা করা হচ্ছে। সাথে সাথে ঐ জাতীয় মামলাগুলিকে সহজলভ্য এবং সহজবোধ করার জন্য এই আইন আনা হয়েছে। সিটি সিভিল কোর্টের কর্মক্ষেত্র বা জুরিসডিকশনকে বাড়িয়ে তাকে অ্যাপিলেট জুরিসডিকশন এবং ডিভিসনাল জুরিসডিকশন দেওয়া হচ্ছে বাড়ি ভাড়া সংক্রান্ত মামলার ব্যাপারে। এই বাড়ি ভাড়া সংক্রান্ত ব্যাপারে, আমাদের অভিজ্ঞতা থেকে আমরা দেখলাম, ২ লক্ষ ৯৩ হাজার মামলা হাইকোর্টে জমা রয়েছে। অ্যাপিল মামলা কোন-কোনটা ২০ বছর পর্যন্ত পড়ে আছে, এমন অবস্থা সেখানে হয়ে আছে। বাড়ি ভাড়া মামলায় বলা হয়, হাইকোর্টে গেলে কোল্ড স্টোরেজে চলে যাবে, আটকে যাবে। এই যে অবস্থা এই অবস্থা থেকে উত্তোরণের জন্য আমরা চেষ্টা করেছিলাম। দেখা যাচ্ছে, স্মল কজেস কোর্টে মামলা প্রায় নেই। সেখানে জজরা বসে আছেন, অধিকাংশ সময়ে তারা ফাঁকা আছেন। অথচ তারা অধিকাংশই ডিস্ট্রিক্ট জাজের সমান লোক। ফলে তাদেরকে এই বাড়ি ভাড়া সংক্রান্ত যে মামলাগুলির সেগুলি ডায়রেক্ট জুরিসডিকশন দিয়ে দেওয়ার কথা চিন্তা করা হয়েছে। যেহেতু মুন্সেফ লেভেলের নিচে ট্রায়াল কোর্ট ৩০ হাজার টাকা জুরিসডিকশন করা আছে, সেটা ভেবেই ৩০ হাজার টাকার জুরিসডিকশন স্মল কজেস কোর্টকে দিয়ে দেওয়া হয়েছে। তারা সেখানে ট্রায়াল করতে পারবেন। এখন থেকে যে অ্যাপিল করা হবে তা সিটি

কোর্টেই করা হবে। একটু আগে মাননীয় সদস্য শ্রী সৌগত রায় বলছিলেন, সিটি কোর্টে মামলা করতে হবে। বিরাট সংখ্যক মামলা যেগুলি অধিকাংশই জমে থাকে সেগুলি বাড়ি ভাড়া সংক্রান্ত মামলা। এখন যে ব্যবস্থা করা হচ্ছে সেটা হচ্ছে, ট্রায়াল মামলা স্মল কজেস কোর্টে চলে যাবে। তখন এখানটা ফাঁকা হয়ে যাচ্ছে। তারা শুনবেন অ্যাপিল আর হাইকোর্টের ব্যাপারে ভবিষ্যতে চেষ্টা করব যাতে মামলা হাইকোর্টে না আসে। হাইকোর্টে মামলা এলে তার পেপার মুভ করা এবং অন্যান্য প্রশাসনিক কাজ করতে করতে ২০ বছর কেটে যায়। তাই এইসব কথা চিন্তা করে সিটি সিভিল কোর্ট অ্যামেন্ডমেন্ট বিল আনা হয়েছে। এর সঙ্গে যুক্ত হয়েছে আরও দুটি বিল। স্মল কজেস অ্যামেন্ডমেন্ট বিল আছে, আর প্রেমিসেস টেনান্সি অ্যামেন্ডমেন্ট বিল অলরেডি পাস হয়ে গেছে, বিধানসভা সেটা গ্রহণ করেছেন আগের অধিবেশনে। ফলে এমন অবস্থা সৃষ্টি হবে যাতে মামলাগুলির দ্রুত নিষ্পত্তি হয়, কোনও জাজ বসে না থাকেন। হাইকোর্টে ইংরাজিতে শুনতে হত, অ্যাপিল কোর্টে যারা বসে আছেন তারা বাংলায় শুনতে পারবেন এবং তা সহজবোধ্য হবে। আর সিটি সিভিল কোর্টের চাইতে হাইকোর্টে বড় বড় আকারের উকিল, বহু টাকার ব্যাপার। এখানে সেটা সহজ লভ্য হবে। এইসব কথা চিন্তা করে এই বিল আনা হয়েছে। সব শুভবুদ্ধিসম্পন্ন জনপ্রতিনিধি সমাজকে সেবা করার ক্ষেত্রে একমত হতে পেরেছেন, এইজন্য সকলকে আন্তরিক অভিনন্দন জানাই এই বিলে কোনও রকম সংশোধনী না করে পাস করার জন্য আপনাদের কাছে আবেদন রাখছি।

The motion that the City Civil Court (Amendmet) Bill, 1999 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1-6 & Preamble**

The question that the clauses 1-6 & Preamble do stand part of the Bill was then put and agreed to.

**শ্রী নিশীথ অধিকারি ঃ** আমি এই বিলটি পাশ করার জন্য এই সভার কাছে অনুমতি চাইছি এবং মুভ করছি যাতে পাশ হয়।

The motion of Shri Nishith Adhikary that the City Civil Court (Amendment) Bill, 1999 as setteled in the Assembly be passed was then put and agreeed to.

## LEGISLATION

### The Presidency Small Causes Courts (West Bengal Amendment) Bill, 1999

**শ্রী নিশীথ অধিকারি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি দি প্রেসিডেন্সি স্মল কোর্ট (ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল ১৯৯৯, সভার সামনে উপস্থাপিত করছি।

(Secretary then read the Title of the Bill)

**Shri Nishith Adhikary :** Sir, I beg to move that the Presidency Small Cause Court (West Bengal Amendment) Bill, 1999 be taken into consideration.

[2-50 — 3-00 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এর একটু আগে আমরা সিটি সিভিল কোর্ট অ্যামেন্ডমেন্ট বিল পাস করেছি, এখন প্রেসিডেন্সি স্মল কজেস কোর্ট অ্যামেন্ডমেন্ট বিল, ৯৯ নিয়ে আলোচনা করছি। এই দুটি বিল লিঙ্কড পরস্পরের সঙ্গে সম্পৃক্ত। যেহেতু বিল দুটি আলাদা আলাদা বিল, সেই হেতু আলাদাভাবে আমাদের ডিবেট করতে হচ্ছে। তবে একটা বিলের সঙ্গে আর একটা বিলের সম্পূর্ণ সাযুজ্য রয়েছে। এই বিলের মূল বক্তব্য হচ্ছে, বাড়িওয়ালা, ভাড়াটিয়া সম্পর্কিত যে মামলাগুলি প্রেমিসেস টেনান্সি অ্যাক্টে আগে যেগুলি সিটি সিভিল কোর্টের যে জুরিসডিকশন তার মধ্যে প্রথম হত এবারে বলা হচ্ছে সিটি সিভিল কোর্ট সেই মামলাগুলি আর ডিল করবে না। সিটি সিভিল কোর্ট এখন হয়ে যাচ্ছে অ্যাপিলেট কোর্ট। তার জায়গায় যে মামলাগুলি ৩০ হাজার টাকার মূল্যের মধ্যে সেগুলির প্রথম বিচার হবে প্রেসিডেন্সি স্মল কজেস কোর্টে। এর আগে নিশীথবাবু বলেছেন, হাইকোর্টের উপর থেকে ব্যাকলগ কমাতে হাইকোর্টে যে মামলাগুলি আছে বাড়িওয়ালা-ভাড়াটিয়া সংক্রান্ত সেগুলি চলে আসবে সিটি সিভিল কোর্টে। আর সিটি সিভিল কোর্টের মামলাগুলি চলে আসবে প্রেসিডেন্সি স্মল কজেস কোর্টে। স্যার, আপনি একজন আইনজীবী, আপনি জানেন, প্রেসিডেন্সি স্মল কজেস কোর্টে, সেখানে মামলা বিশেষ নেই। সেখানকার বিচারকদের বিশেষ কোনও কাজ নেই। ঐ পুরানো বাড়িওয়ালা-ভাড়াটিয়া মামলাগুলি যদি আসে তাহলে প্রেসিডেন্সি স্মল কজেস কোর্ট কিছু কাজ পাবে। সেইজন্য মামলাগুলি নিয়ে আসা হচ্ছে। আমরা জানি, এই বাড়িওয়ালা-ভাড়াটিয়া মামলা অনেকদিন ধরে চলে। অ্যাপিলে গেলে ২০ বছরে হয়ত মামলার নিষ্পত্তি হয়। যখন নিষ্পত্তি হয় তখন হয়ত দেখা গেল যে মামলা

করেছিল সে হয়তো মারা গিয়েছে। তখন নতুন করে আনতে হয়। এই কোর্ট অব স্মল কজেস খুবই অল্প টাকার মামলা হ্যান্ডেল করত যেটা ১০ হাজার টাকার বেশি মূল্যের নয়। এবারে সেই কোর্ট অব স্মল কজেস যেটা ব্রিটিশ আমলে স্থাপিত হয়েছিল সেখানকার মামলার মূল্য ৩০ হাজার পর্যন্ত বাড়িয়ে দেওয়া হল। এখন কোর্ট অব স্মল কজেস কাজ অনেক কমে গিয়েছে। তার কারণ ব্যাঙ্কের যত মামলা ছোটখাট রিকোভারির মামলা-তার জন্য এখন ব্যাঙ্ক ডেবট রিকোভারি ট্রাইবুনাল হয়ে গিয়েছে। রেলের যত মামলা তারজন্য আদালা রেলওয়ে ক্লেমস ট্রাইব্যুনাল হয়ে গিয়েছে। আলাদা আলাদা কোর্ট হয়ে গিয়েছে। আর সারা দেশে প্রবণতা হচ্ছে যে, ট্রাইবুনালে পাঠিয়ে দেওয়া হচ্ছে। আপনি জানেন যে সরকারি কর্মচারী সংক্রান্ত মামলা সেন্ট্রালের হলে সেন্ট্রালে অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইব্যুনালে যাচ্ছে। তার কারণ অনেক সার্ভিস ম্যাটারের মামলা হাই কোর্টে দীর্ঘদিন ধরে পেন্ডিং আছে, তার কোনও বিচার হচ্ছে না। এই যে রেলওয়ে ক্লেম এবং ব্যাংকের লোন যারা ফেরত দিচ্ছে না, তার কিছু মামলা সরিয়ে নেওয়া হচ্ছে এবং তার ফলে প্রেসিডেন্সি স্মল কজেস কোর্টে মামলা নেই। নিশীথবাবু এখন স্মল কজেস কোর্টকে ব্যবহার করতে চাচ্ছেন মূলত বাড়িওয়ালা ভাড়াটে সংক্রান্ত মামলার প্রথম কোর্ট হিসাবে। তার যে জুরিসডিকশন আছে প্রেসিডেন্সি এলাকার মধ্যে চিফ প্রেসিডেন্সি ম্যাজিস্ট্রেট যেটা আগে বলা হত, এখন চিফ মেট্রোপলিটন ম্যাজিস্ট্রেটের জুরিসডিকশনের সিটি সিভিল কোর্টের যে জুরিসডিকশন তার মধ্যে সমস্ত মামলাগুলি করার কথা বলা হয়েছে। তার ফলে কোর্ট অব স্মল কজেস অব ক্যালকাটাকে কিছু মামলা দেওয়া হবে এবং সেখানে ৩০ হাজার টাকা পর্যন্ত মূল্য থাকবে। এই কোর্ট আরও বেশি পাবলিকের সুবিধা করতে পারবে। আমি আবার নিশীথবাবুকে বলব, যে কথা আমি আগেও বলেছি যে, নতুন ভাড়াটে আইন পাস হবার পর, রাষ্ট্রপতির সম্মতি পাবার পরেও সেটা চালু হচ্ছে না, এটাতে অসুবিধা হচ্ছে। তার কারণ চালু হলেও প্রবলেম হচ্ছে, যেদিন থেকে এটা চালু হবে তারপরে দুই বছর উচ্ছেদের মামলা করা যাবে না। কাজেই অনেক পেন্ডিং থেকে যাবে, অসংখ্য ডিসপিউট থেকে যাবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে, এটা নিয়ে আপনি একটু ভাবুন। আইন যা আছে সেটা আছে, এর বাইরে বাড়িওয়ালা-ভাড়াটে সংক্রান্ত মামলা যাতে নিষ্পত্তি হয় সেজন্য ফ্যামিলি কোর্ট সিস্টেমে কিছু করা যায় কিনা সেটা আপনি ভাবুন। কারণ প্রতিদিন এই সংক্রান্ত মামলা হচ্ছে এবং মানুষের সমস্যা বেড়ে যাচ্ছে। নতুন আইন যেটা হয়েছে প্রেমিসেস টেনান্সি অ্যাক্ট, সেই অনুযায়ী ২ হাজার টাকার উপরে ভাড়া হলে সেটা আর প্রেমিসেস টেনান্সি অ্যাক্টের মধ্যে থাকবে না, আর অফিসের ক্ষেত্রে ৩ হাজার টাকা ভাড়া হলে সেটাও থাকবে না। সেজন্য একটা আলাদা কন্ট্রাক্ট করতে হবে, লীজ এগ্রিমেন্ট দলিল করতে হবে। আমার মনে হয় এ প্রেমিসেস টেনান্সি অ্যাক্ট নিয়ে আমরা অনেক ডিবেট করেছি। আজকে এটা নিয়ে ভাববার

সুযোগ আছে। আজকে যে আইন এনেছেন, আগেও একটা ছোট অ্যামেন্ডমেন্ট এনেছিলেন। সেটা হচ্ছে, ১৯৫৬ সালের ভাড়াটিয়া আইনের একটা অ্যামেন্ডমেন্ট এনেছিলেন গতবারে এই বিল আসতে পারত, কিন্তু সেখানে একটা সরকারি ত্রুটি হয়েছিল এই সংক্রান্ত বিলে সেজন্য সেটা পাশ হয়নি, কাজেই সেটা আসতে পারেনি। স্যার, আপনি বোধ হয় জানেন যে, গতবার আমরা সমালোচনা করেছিলাম জুডিসিয়াল মিনিস্টারকে। উনি বিলটা এনেছিলেন অথচ সেই সংকারন্ত আইনে যে ত্রুটি ছিল সেটা তখনও সংশোধিত হয়নি। গত বিধানসভায় অধিবেশনে সেটা সংশোধিত হয়েছে। এখানে সিটি সিভিল কোর্টের জুরিসডিকশন বাড়িয়ে দেওয়া হয়েছে, প্রেসিডেন্সি স্মল কজেস কোর্টের জুরিসড়িক্শন বাড়িয়ে দেওয়া হয়েছে, এখন একটা ব্যাপারে আমাদের ভাবতে হবে। ধরুন মামলার অধিকার যদি কেড়ে নেওয়া যায় তাহলে আইনজীবীরা ক্ষুদ্ধ হবেন। এটা একটা বড় সমস্যা আছে। প্রথম যখন ফ্যামিলি কোর্ট চালু হল তখন এই ফ্যামিলি কোর্টের বিরুদ্ধে আইনজীবীরা ক্ষুদ্ধ হয়েছিলেন। এটা আইনজীবীরা চাইবেন না যে তাদের হাত থেকে মামলা চলে যায়। কাজেই সাধারণ মানুষের জন্য আপনি এমন একটা আইনের ব্যবস্থা করুন যাতে ছোটখাটো ব্যাপারে তাদের আইনজীবীদের কাছে না যেতে হয়। কিছু বিশিষ্ট কোর্টের ভাষা, কিছু বিশিষ্ট কোর্টের ফর্ম এবং রুলস ব্রিটিশ আমলের তৈরি তার জন্য সাধারণ মানুষ পিটিশন করতে পারে না। যদিও এটা আগের থেকে সিমপ্লিফাই হয়েছে তবুও সাধারণ মানুষ, সেখানেও তাদের আইনজীবীদের উপরে নির্ভর করতে হয়। কাজেই কমন লিটিগ্যান্টদের রিলিফ দেবার জন্য আইনের ফর্মটাকে চেঞ্জ করা যায় কিনা সেটা আপনি দেখবেন। নিশীথবাবু, আপনি কোর্টে বাংলা ভাষা চালু করতে চেষ্টা করেছেন। এটা খুবই দরকার। যতক্ষণ পর্যন্ত কোর্টের ভাষা ইংরাজি থাকবে ততক্ষণ পর্যন্ত সাধারণ মানুষের বাইরে আইন থেকে যাবে। সেজন্য এমন একটা আইন থাকা দরকার যেটা সাধারণ মানুষ বোঝে। কিন্তু আমরা সেইরকম পাচ্ছি না। এমনিতেই জুডিসিয়াল, লিগ্যাল ল্যাংগুয়েজগুলির ভাষা একটা বিশেষ ধরনের। তারপরে আবার পিটিশন করার ফর্মের নিয়ম কানুন এতবেশি যে সাধারণ মানুষ সেটা বুঝতে পারে না। যখন আইন সংশোধনের কথা ভাবা হচ্ছে তখন এটাও যেন ভাবা হয়। আমি তাই নিশীথ বাবুকে বলব, ভাড়াটিয়া সংক্রান্ত আইনের ব্যাপারে পুরানো যে আইন সেটা তো এরপরে ডিসম্যান্টেড হয়ে যাবে, সেক্ষেত্রে উনি কি টাইম-ফ্রেম তৈরি করেছেন যে কত বছরের মধ্যে সিটি সিভিল কোর্টের এগুলো ডিসপোজ অফ করে দেওয়া উচিত, কত বছরের মধ্যে পুরানো মামলা স্মল কজেস কোর্টে ডিসপোজ অফ করা উচিত? এইটা টাইম ফ্রেম যদি উনি করেন সরকারিভাবে তাহলে পুরানো ভাড়াটিয়া আইনের যে মামলা সেগুলো সলভ হয়ে যাবে। এবারে নতুন ভাড়াটিয়া আইনে রেন্ট কন্ট্রোলারের মাধ্যমে হাইকোর্টে অ্যাপিল করা যে মামলা সেটা শুরু হবে। একথা বলে আমি আগেই বলেছি যে, আইনগুলির মধ্যে আপত্তি

করবার কিছু নেই, সেজন্য আমি এই আইনটাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সৌগতবাবু অ্যাগোনি অফ লিটিগেন্ট পাবলিক অনেকগুলো আছে। এটা মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে রেন্ট কন্ট্রোলের যে যন্ত্রণা, টাকা জমা দিয়ে সেটা তোলা, টাকা ফেরত পাওয়া, আর ১৭(২)-এর পর ট্রায়াল কোর্টের অর্ডার নিয়ে যে ডিপোজিট মান্থ বাই মান্থ, সেই টাকা বাবদ গভর্নমেন্ট এক পয়সাও সুদ দেয় না এবং তারফলে বছর চার-পাঁচ ধরে আপনি কয়েক মাসের পাবেন। এবং তার অর্ধেক টাকা খরচ হয়ে যাবে উকিল এবং অন্যান্য ব্যাপারে। কাজেই এ ব্যাপারে রুলস সিমপ্লিফাই করা দরকার।

**শ্রী সৌগত রায় ঃ** এটা আপনি ঠিকই বলেছেন, রেন্ট কন্ট্রোলে গভর্নমেন্ট সুদ না দিয়ে টাকা রেখে দিচ্ছেন, মালিকরা পাচ্ছেন না। তার মানে, ঐ টাকাটা গভর্নমেন্টের ঘরে থেকে যাচ্ছে, অথচ এক পয়সা সুদ দিচ্ছেন না। আপনি ঠিকই বলেছেন যে, সরকার থেকে এই টাকা বের করতে যে কষ্ট সেটা কমবার চেষ্টা করতে হবে। নতুন আইনে রেন্ট কন্ট্রোলের এই সিস্টেমটা একটু চেঞ্জ করে যাচ্ছে, টেনেন্সি প্রেমিসেস অ্যাক্টে যেটা পরিবর্তন হচ্ছে তাতে আগের সিস্টেমটা থাকছে না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** টেনেন্সি প্রেমিসেস অ্যাক্টের ১৭(২) তারপর কোর্টে ডিপোজিট দিতে বলা এবং সেই কোর্ট ডিপোজিটের পর টাকা ফেরত পেতে গেলে পাওয়ার অফ অ্যাটোর্নী দিয়ে এবং অন্যান্যকে টাকা দিয়ে আপনি যদি ১০০ টাকা বাড়ি ভাড়া পান সেখানে ৫০ টাকা পাবেন। যাহোক, অর্ডার-টর্ডার চেঞ্জ করে, রুলস টুলস চেঞ্জ করে যদি কিছু করতে পারেন দেখবেন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আর একটা প্রাণান্তকর ব্যাপার সম্পর্কে বলি। লালবাজারে ট্রাফিক ডিপার্টমেন্টের লইয়াররা বসে থাকেন। তারা বলেন—আমাদের এত পারসেন্ট দিলে আমরা টাকা আদায় করে দেব। অ্যাক্সিডেন্ট কেসে গভর্নমেন্ট যে কমপেনসেশন দেবেন, যে কমপেনসেশন ইনস্যুরেন্স কোম্পানিগুলি দেবে, লোক মরে গেছে, পরিবারের লোক ঘুরে ঘুরে জুতোর শুখতলা খইয়ে ফেলেছেন, টাকা পাচ্ছেন না। একটা ভিশাস সার্কেল সেখানে তৈরি হয়েছে যারা ঐ টাকা পুরো ম্যানুপুলেট করছে। নিশীথবাবু নিজে আপনার মতো আইনজীবী ছিলেন, তিনি প্রবলেমটা বোঝেন। কিন্তু ওকে প্রফেশনাল দিকটা সামলাতে হয়, আবার পাবলিকের দিকটাও সামলাতে হয়, তারফলে একবারে সব ব্যবস্থা নিতে পারছেন না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** না, উনি যখন উকিল ছিলেন তখন উনি সিরিয়াসলিই করতেন। যাহোক, এবারে শ্রী মদনমোহন নাথ বলবেন।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী মদনমোহন নাথ ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, মাননীয় আইনমন্ত্রী 'প্রেসিডেন্সি স্মল কজেস কোর্ট (ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৯ যা এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। প্রথমে বিলের যে উদ্দেশ্য এখানে বলেছেন সেটা খুব সঙ্গতই শুধু নয়, সেটা সময়োচিত বললে কম বলা হয়, কারণ অনেক আগেই এসব কথা চিন্তা করা উচিত ছিল। সেটা এখন আমরা বুঝতে পারছি। বিশেষ করে আজকে দুটি বিল, ওয়েস্ট বেঙ্গল প্রেমিসেস টেনান্সি অ্যাক্ট, ১৯৫৬, তার বিশেষ করে এভিকশন সম্পর্কে স্যুট অ্যান্ড প্রসিডিংস এটার জন্য হচ্ছে। এটার প্রয়োজনীয়তা কতদূর গেছে সেটা আগের বক্তা বলেছিলেন। আমরা কলকাতা এবং পশ্চিমবঙ্গের অভিজ্ঞতায় দেখি, বহু ক্ষেত্রে আমরা সেটা দেখছি, ভাড়াটিয়া যদি একবার কোনও বাড়িতে রাখা হয়, হয়তো বিদেশে চাকরি করেন, খুব ঘনিষ্ট লোক তাকে রেখেছিল তারপর তিনি যখন রিটেয়ার করে ফিরে এলেন তখন সেই বাড়িতে আর তিনি ঢোকার অধিকার পাচ্ছেন না। তারপর মামলা, বাড়িওয়ালা ভাড়াটিয়া মামলা। সেই ক্ষেত্রে বাড়িওয়ালাকে প্রমাণ করতে হবে যে তার থাকার জায়গায় দরকার আছে। এটা প্রমাণ করতে এবং এই মামলা নিষ্পত্তি হতে তার জীবনটা কেটে যাবে। সেইজন্য এটা সঠিকভাবেই এনেছেন এবং আরও আগে এর প্রয়োজন বোঝা উচিত ছিল। আমরা সাধারণভাবে যেটা জানি এত দিন মামলা নিষ্পত্তি হতে দেরি হত। এখন এই প্রেসিডেন্সি স্মল কজেস কোর্টে যে সমস্ত মামলা হওয়ার কথা সেইগুলি নিষ্পত্তি সামারি প্রসিডেয়োর হতে পারে। অর্থাৎ বাড়িওয়ালা ভাড়াটে মামলায় এই সমস্ত খুঁটিনাটির মধ্যে না গিয়ে মূল পয়েন্টের উপর বিচার করে রায় হতে পারে। আমার আর একটা কথা হচ্ছে পিকিউনিয়ারি লিমিটস অফ জুরিসডিকশন নিয়ে। ১৯৭৮ সাল থেকে এখনও পর্যন্ত ১০ হাজার টাকা লিমিট আছে। ২১ বছর হয়ে গিয়েছে, মূল্য বৃদ্ধি এমন পর্যায়ে গিয়েছে, তখনকার ১০ হাজার টাকা সঠিকভাবে রাখতে হলে বাজার দর অনুযায়ী ১ লক্ষ টাকা হতে পারে। এখন সেই ২১ বছর পরে সেটাকে ৩০ হাজার টাকা করা হয়েছে। এই এক্সটেনশনটা আমার মনে হয় খুব তাড়াতাড়ি করে করা হয়েছে। কারণ এই লিমিটটা অন্তত পক্ষে শহরাঞ্চলের ক্ষেত্রে আরও বৃদ্ধি করার কথা অল্প দিনের মধ্যেই চিন্তা করতে হতে পারে। এই ৩০ হাজার টাকা যদি মামলার এক্তিয়ার হয় এবং সেটা ভাড়াটিয়ার ভাড়ার সম্পর্কে হয় তাহলে মাসিক ভাড়া আড়াই হাজার টাকা দাঁড়ায়। কলকাতা এবং অন্য অঞ্চলে মাসিক ভাড়া আড়াই হাজার টাকা এই এক্তিয়ারের বাইরে অনেক বাড়ি থেকে যাবে এবং সেইগুলি বাদ থেকে যাবে। সেই

ক্ষেত্রে এই সমস্যা থেকেই যাবে। সেই জন্য এই পিকিউনিয়ারি লিমিটটা ৩০ হাজার টাকার বেশি করার ব্যাপারে তাড়াতাড়ি চিন্তা করতে হবে। ১০ হাজার টাকা পিকিউনিয়ারি লিমিট থাকার জন্য প্রেসিডেন্সি স্মল কজেস কোর্টে একদম মামলা আসছে না, ট্রাইব্যুনালে চলে যাচ্ছে। এখানে যে সমস্ত মামলা আসার কথা সেইগুলি আসছে না। যার ফলে কোর্টে মামলা থাকছে না। সেই কোর্টে যে সমস্ত জাজ আছেন তাদের ক্ষমতা থাকলেও তারা কাজ করতে পারছেন না। তার জায়গায় হায়ার কোর্টে চলে যাচ্ছে। হাইকোর্টে সম্পর্কে অনেক বক্তা বললেন, মন্ত্রী মহাশয়ও বললেন কত মামলা পেন্ডিং আছে। হাইকোর্ট সম্পর্কে শুনেছি যেখানে বিচারপতি অ্যাপ্রক্সিমেটলি যেখানে ৫০ জন থাকার কথা সেখানে কখনও ৩০ জনের বেশি থাকেন না। ফলে মামলা স্তূপাকৃত হয়ে চলেছে। এখন যদি স্মল কজেস কোর্ট হয় এবং এখানে যে ব্যবস্থা আছে মামলা দ্রুত নিষ্পত্তি হওয়ার জন্য, সেখানে যদি মামলা চলে যায় তাহলে যারা সমস্ত মামলা করবেন তারা উপকৃত হবেন। জাস্টিস ডিলেড ডিনাইড এই কথা যদি আমরা ভাবি, তাহলে ঐ যে মামলা ১৫-২০ বছর ধরে চলছে, কিছু জায়গায় বাড়িওয়ালা এভিকশন না করতে পেরে তিনি হয়তো মারা গেলেন। তাহলে তিনি বিচার পেলেন, এই কথা বলা যাবে না। এই কথা চিন্তা করে এই বিলকে সমর্থন করি। সকলেই একে সমর্থন করেছেন, এইজন্য আমরা আনন্দিত। আমি এই বিলকে সমর্থন করছি। আরও দু-একটি কথা মনে পড়ছে, যেটি এর আগে সৌগতবাবু বলেছেন যে, প্রেমিসেস টেনান্সি অ্যাক্ট যে নতুন আইন হল, সেই আইন এখনও চালু হল না। রুলস যা করণীয় তা এখনও হয়নি, অনেকেই এটা জানেন। তারা অপেক্ষা করছেন। অনেকে জিজ্ঞাসা করেন, তার কোনও উত্তর আমরা দিতে পারি না। আমি মন্ত্রী মহাশয়কে বলব, এটা যদি সঠিক না হয়, তাহলে এটা এখানে আসার, এই আইনটা কাজে লাগে না। এটা দেখতে হবে। সঙ্গে সঙ্গে আমার আর একটি কথা হচ্ছে, এছাড়া প্রেসিডেন্সি স্মল কজেস কোর্টের এক্তিয়ারে অন্যান্য অর্থ সংক্রান্ত যে মামলা আছে, তার এক্তিয়ার কিন্তু দশ হাজার টাকা রইলো। সেই মামলায় অনেক মানুষই অ্যাফেকটেড হন। এখানে এক্তিয়ার বহির্ভূত বলা, যেখানে খুব সহজেই হতে পারে, প্রেসিডেন্সি স্মল কজেস কোর্টে যদি আসতো, তাহলে এই মামলাগুলো দ্রুত নিষ্পত্তি হতে পারত এবং তাতে বোধহয় কিছু মানুষ বেনিফিট পেতে পারত। সেক্ষেত্রে সাধারণভাবে প্রেসিডেন্সি স্মল কজেস কোর্টের যে পিকিউনিয়ারি লিমিট সেটা সবক্ষেত্রে ৩০ হাজার টাকা করা যায় কিনা, সেটা বিবেচনা করতে কি অসুবিধা আছে তা বুঝি না। তা যদি হত তাহলে আরও কিছু মানুষ বিচার পেতে পারেন, এটা সম্ভব হতে পারে। এর আগে সিটি সিভিল কোর্ট আইনের যে অ্যামেন্ডমেন্ট হয়েছে তাতে দেখা যাচ্ছে যে, তিরিশ হাজার টাকা মূল্যের স্যুট ভ্যালুর যে মামলা আছে তার অ্যাপিল সিটি সিভিল কোর্টে করা যাবে—এটা এখান থেকে পরিষ্কার নয়। ফার্স্ট অ্যাপিলের পরে সেকেন্ড অ্যাপিল করার জন্য হাইকোর্টে কতটা যেতে পারবে সেটা এখানে উল্লেখ করা নেই।

সিটি সিভিল কোর্টের অ্যাপিলগুলো সমস্তটা হাইকোর্টে আসবে না, সেকেন্ড অ্যাপিল করা যাবে কিনা সেসব পরিষ্কার নয়। সেটা থাকলে আমাদের বুঝতে সুবিধা হত। সকলে এই বিলকে সমর্থন করেছেন। আমি আবার এই বিলকে সমর্থন করে আমার কথা শেষ করছি।

**শ্রী অমর চৌধুরি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয়ের আনা প্রেসিডেন্সি স্মল কজেস কোর্ট (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৯ সমর্থন করে অমি দু-একটি কথা বলতে চাই। এই বিলকে অ্যামেন্ডমেন্ট করতেই হবে। কারণ সিটি সিভিল কোর্ট আইনের অ্যামেন্ডমেন্ট করতে হয়েছে, জুরিসডিকশন কিছু পাল্টানো হয়েছে। সুতরাং অরিজিন্যাল সাইডের যে জুরিসডিকশন এই স্মল কজেস কোর্টে দিতে হয়েছে, হাইকোর্টের অ্যাপিল যেটাকে সিটি সিভিল কোর্টে আনা হয়েছে, সিটি সিভিল কোর্টের কিছু কেসকে এখানে আনা হয়েছে। সুতরাং এটি অঙ্গাঙ্গীভাবে জড়িত—এটি মন্ত্রী মহাশয় স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজনসে উল্লেখ করেছেন। এখানে পিকিউনিয়ারি জুরিসডিকশন যেটা বলতে চেয়েছেন সেটা পিকিউনিয়ারি বলতে যা বোঝাচ্ছেন সেটা কার্যকর হবে বলে মনে হয় না। যাই হোক এই বিলের যে মূল উদ্দেশ্য সেটা উল্লেখ করেছেন। এর মূল উদ্দেশ্য হচ্ছে যত তাড়াতাড়ি সম্ভব মামলা নিষ্পত্তি করা যায় এবং তার জন্য এখানকার স্মল কজেস কোর্ট হয়েছে, যেটা এতদিন মৃতপ্রায় ছিল, তাতে রক্ত সঞ্চালন করে এর পরিধি বিস্তার করা হয়েছে। তার জুরিসডিকশন বাড়ানো হয়েছে। প্রেমিসেস অ্যাক্টে বাড়ি ভাড়া সংক্রান্ত মোকদ্দমা এরমধ্যে এনেছেন। আশা করা যায় এর যে উদ্দেশ্য দ্রুত মামলা নিষ্পত্তি এবং সাধারণ মানুষ এরদ্বারা সুযোগ সুবিধা পাবে। কিন্তু আমরা লক্ষ্য করছি যে, আইনটা পাশ হলেও সাধারণ মানুষ এর ইপ্সিত লক্ষ্যে আসতে পারছে না। তারা সুযোগ সুবিধা পাওয়ার থেকে বঞ্চিত হয়। এই অ্যাক্টের মাধ্যমে যে সুবিধা দেওয়ার কথা চিন্তা করেছেন তাতে সুবিধা কতটা দেওয়া যাবে সেটা ভাববার বিষয়। সুতরাং সেইদিকে বিশেষ করে লক্ষ্য রাখতে হবে। সেখানে যে আবেদনগুলো রয়েছে তারমধ্যে সীমাবদ্ধ রেখে বলতে চাইছি যে, স্মল কজেস কোর্টের জাজদের টাকার যে পরিমাণ দিয়েছেন সেটা আরও বাড়ানো যায় কিনা দেখবেন। স্মল কজেস কোর্টে কেসগুলো হবার ফলে সাধারণ মানুষের উপকার হবে। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-17 p.m.]

**শ্রী নিশীথ অধিকারি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ থেকে একশো বছর আগে প্রেসিডেন্সি স্মল কজেস কোর্ট ইংরেজ আমলে তৈরি হয়েছিল। সেই সময়ে মোটামুটি মোকদ্দমা স্মল কজেস কোর্টে হত। তারপরে আর্থ সামাজিক যে অবস্থা তার পরিবর্তন

হয়েছে। একটা কথা মাননীয় সৌগতবাবু সঠিকভাবেই বলেছেন যে, বিভিন্ন জায়গায় মামলা যেভাবে ছড়িয়ে পড়েছে তাতে মোটামুটিভাবে এর বিভাগ বাড়াতে হবে এবং সেখানে আদালতগুলোক যদি ঠিকমতো ব্যবহার করা যায় তাহলে উপকার হবে। সেইদিক থেকে বাড়ি ভাড়া সংক্রান্ত মোকদ্দমা ক্ষেত্রাধিকার স্মল কজেস কোর্টের সঙ্গে যুক্ত করা হয়েছে। কেন যুক্ত করা হয়েছে সেটা বিস্তারিতভাবে উল্লেখ করেছি এবং সবাই এই বিষয়ে একমত যে এর একটা সামাজিক প্রয়োজনীয়তা রয়েছে। নগর কলকাতার বাড়ি ভাড়া সংক্রান্ত মোকদ্দমা প্রথম আদালত হচ্ছে প্রেসিডেন্সি স্মল কজেস কোর্ট, এর ক্ষেত্রাধিকার দিয়েছি এবং দেবার কথা বলা হয়েছে। তারপরে তার বিরুদ্ধে অ্যাপিল করার ব্যাপারে সিটি সিভিল কোর্টে করতে হবে। এখানে একজন সেকেন্ড অ্যাপিলের কথা বলেছেন। এখানে সেকেন্ড অ্যাপিলে আর যাবে না, সেকেন্ড অ্যাপিল থাকবে না। এই অবস্থাতে সেটা করা হয়েছে। আমরা সবাই একমত হয়ে এই বিলটিকে যে সমর্থন করেছি এরজন্য অভিনন্দন জানাচ্ছি। আমি আর এই ব্যাপারে বিস্তারিত করতে চাই না, বক্তব্য বিস্তারিত করতে চাই না। তারপরে ২০ হাজার টাকা প্রত্যেকটি ডিস্ট্রিক্ট আদালতে এবং জেলা আদালতে ছিল সেটা ট্রায়াল কোর্টের জুরিসডিকশনের সঙ্গে সামঞ্জস্য রেখে ৩০ হাজার টাকা করা হয়েছে। এই স্মল কজেস কোর্টের মাধ্যমে বাড়ি ভাড়া সংক্রান্ত মামলা আনা হয়েছে। যেহেতু সিটি সিভিল কোর্টে জজেরা বসে আছেন, ডিস্ট্রিক্ট জজেরা বসে আছেন, সেহেতু মুন্সেফ কোর্ট থেকে অ্যাপিল হয়ে ডিস্ট্রিক্ট কোর্টে আসবে ফলে এই সমস্ত দিক থেকে সামঞ্জস্য রাখার জন্য এটা করা হয়েছে। আমি আবেদন করব, আমরা যেটা এনেছি প্রেসিডেন্সি স্মল কজেজ কোর্ট এটার সংশোধন অন্যগুলির সঙ্গে ওতপ্রোতভাবে যুক্ত, অন্যগুলি গ্রহণীয় হয়েছে, আমি আশা করছি এটাও হবে। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Nishith Adhikary that the Presidency Small Causes Court (West Bengal Amendment) Bill, 1999, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 4 and the Preamble

**Mr. Deputy Speaker** : There are no amendments to Clauses 1 to 4 and the Preamble.

The question that Clauses 1 to 4 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Nishith Adhikary :** Sir, I beg to move that the Presidency small causes Court (West Bengal Amendment) Bill, 1999, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 3-17 p.m. till 11-00 a.m. on Tuesday, the 15th June 1999, at the Assembly House, Calcutta.

N.B. 196, 378, 516 & 563-পৃষ্ঠায় যথাক্রমে ৬,৬৭,৬৭,০০,০০০-এর পরিবর্তে ৬,৬৭,৭৬,০০০ এবং ৮২.৩২,৮২,০০০-এর পরিবর্তে ৮২,৩২,৮০,০০০ এবং ২,৭০,০০,০০,০০০-এর পরিবর্তে ২,৭০,০০,০০০ টাকা হইবে।

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

**Vol: 114 No-II (One hundred and Fourteenth Session, 1999)**

(The 26th, 30th, 31st March & 1st, 5th April & 10th, 11th & 14th June, 1999)

(The printed Budget Speech of Shri Nandagopal Bhatacharya on Demand No. 67 was taken as read) PP-527-535

Demand No. 68 relating to Flood Control Projects

by—Dr. Asim Kumar Dasgupta

(The printed Budget Speech of Shri Debabrata Bandyopadhyay on Demand No. 68 was taken as read alongwith the Budget speech on Demand No. 66) P-535

Demand No. 69 relating to Power projects and Consumer Industries)

by—Dr. Asim Kumar Dasgupta

(The printed Budget Speech of Sankar Kumar Sen on Demand No. 69 was taken as read) PP-536-563

Demand No. 72 relating to Non-Conventional Sources of Energy

by—Dr. Asim Kumar Dasgupta

(The printed Budget Speech of Dr. Sankar Kumar Sen on Demand No. 72 was taken as read) PP-563-569

Demand No. 73 relating to Small Industries (Excluding Public Undertakings)

by—Dr. Asim Kumar Dasgupta

(The printed Budget Speech of Shri Proloy Talukder on Demand No. 73 was taken as read) PP-569-582

Demand No. 74 relating to Engineering Industries (Closed and Sick Industries)

by—Dr. Asim Kumar Dasgupta

**Demand for Grants :—**

**Legislation**

by—Shri Mrinal Banerjee P-1008

74th and 75th Annual Report and Accounts of the Westinghouse Saxby Farmer Limited for the years 1995-96 and 1996-97

by—Shri Mrinal Banerjee PP-1007-1008

Annual Report and Accounts of the Saraswaty Press Limited for the year, 1997-98

by—Shri Mrinal Banerjee P-763

Annual Report and Accounts of the Durgapur Chemicals Limited for the year, 1997-98

by—Shri Mrinal Banerjee P-764

The 36th Annual Report and Accounts of the Electro-Medical and Allied Industries Limited for the year 1996-97

by—Shri Mrinal Banerjee P-763

Annual Report and Accounts of the West Bengal Industrial Development Corporation Limited for the year 1997-98

by—Shri Prabodh Chandra Sinha P-900

Annual Report and Accounts of the Webel Informatics Limited for the year 1992-9.

by—Shri Prabodh Chandra Sinha P-901

Annual Report and Accounts of the Greater Calcutta Gas Supply Corporation Limited for the year 1997-98

by—Shri Prabodh Chandra Sinha P-901

**Privilege Motion**



**Question**

---